(Introduction, Consideration & Passing) 1hour.

(iii) The West Bengal Sales Tax
(Amendment) Bill, 1997
(Introduction, Consideration & Passing) 1hour.

N. B. There will be no Questions for Oral Answer and Mention Cases on Thursday, the 6th February, 1997.

Now, I request the Minister-in-Charge of the Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 12th Report of the Business Advisory Committee as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## Starred Questions
## (to which oral Answers were given)

### বৈদ্যবাটী এলাকায় বাস টার্মিনাস

*১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার বৈদ্যবাটী এলাকায় এস.বি.এস.টি.সি.-র বাস টার্মিনাস/ডিপো নির্মাণের জন্য বৈদ্যবাটী পুরসভার কাছ থেকে কোনও জমি পাওয়া গেছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত জমির পরিমাণ কত এবং কবে নাগাদ জমি নেওয়া হয়েছে; এবং

(গ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, হুগলি জেলার বৈদ্যবাটী এলাকায় এস.বি.এস.টি.সি.-র বাস ডিপো নির্মাণের জন্য বৈদ্যবাটী পুরসভার কাছ থেকে জমি পাওয়া গেছে।

(খ) জমির পরিমাণ ১.৫০ একর জমি পাওয়া গেছে ১২-৮-১৯৯৬ তারিখে।

(গ) উপযুক্ত অর্থ সংস্থান সাপেক্ষে বিষয়টি কর্পোরেশন বোর্ডের বিচারাধীনে আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আগের অধিবেশনে এক প্রশ্নের উত্তরে মন্ত্রী মহাশয় বলেছিলেন

যে এক সপ্তাহের মধ্যে জমি নেবেন এবং সেই জমি নিয়েছেনও। এর জন্য ধন্যবাদ মিউনিসিপ্যালিটি যে জায়গাটা আপনাদের ট্রান্সফার করেছে, তার রেজিস্ট্রেশন ফি মিউনিসিপ্যালিটি দিয়েছে। যে জায়গাটা দেওয়া হয়েছে সেই জায়গাটা ফাঁকা পড়ে আছে, জায়গাটা দিল্লি রোডের পাশে। যে কোনও সময় সেখানে কেউ বসে পড়তে পারে, জায়গাটা জবরদখল হয়ে যেতে পারে। সে ক্ষেত্রে আপনারা ঐ জায়গাটা পাঁচিল দিয়ে ঘেরার কোনও পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় বিধায়ককে নিশ্চিত করছি যে, সেখানে মিউনিসিপ্যালিটি অতি সত্ত্বর কাজ শুরু করেছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি সেখানে যে বাস টার্মিনাস করার প্রস্তাব আছে, সেখান থেকে কলকাতা পর্যন্ত এখনই কোনও রুটে বাস চালানোর কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** তাৎক্ষণিক উত্তর দেওয়া এই মুহূর্তে সম্ভব নয়। এ ব্যাপারে আমি আপনার সঙ্গে পরে কথা বলব।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনারা আগের যিনি মন্ত্রী ছিলেন তিনি কাকদ্বীপে বাস ডিপো করার জন্য চেষ্টা করেছিলেন, কিন্তু তখন জমি পাওয়া যায়নি। আমরা এখন প্রায় ৫০ বিঘের মতো জমি জোগাড় করেছি। এই জমিটায় বাস ডিপো করার জন্য কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপনারা অবহিত আছেন যে, হাড়ুর পয়েন্টে যেখানে মেলার সময় নানা কর্মকান্ড হয়, সেখানে ইতিমধ্যে পরিবহন বিভাগের পক্ষ থেকে বিস্তীর্ণ পরিকাঠামো করার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। সেখানকার পঞ্চায়েত সমিতি, সেখানকার এম.এল.এ.-র সঙ্গে কথাবার্তা বলে জমি অধিগ্রহণের কাজ ত্বরান্বিত করা হচ্ছে। এখানে বড় আকারের বাস টার্মিনাস হলে কাকদ্বীপে আলাদা করে বাস টার্মিনাস করার প্রয়োজন নেই।

**মিঃ স্পিকার ঃ** যাঁর প্রশ্নের কোনও প্রসঙ্গ থাকে না, তার সাপ্লিমেন্টারির উত্তর মন্ত্রীরা দেবেন না। এটা মন্ত্রীদের জেনে রাখা দরকার।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী অশোক দেব ঃ** বজবজ থেকে এসপ্ল্যানেড এস-২৯ একটি বাস চলত, সেটা বন্ধ হয়ে আছে। এখন রমজান মাস চলছে, মানুষের অসুবিধা হচ্ছে। এইটি চালু করার ব্যবস্থা করলে সমস্যার সমাধান হতে পারে।

**মিঃ স্পিকার ঃ** হবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে দুবার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, জয়নগর থেকে এসপ্ল্যানেড পর্যন্ত স্টেট বাস চালু করার জন্য পদক্ষেপ নেবেন। সেই কাজটি কতদূর এগিয়েছে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** হবে না, ছেড়ে দিন।

## গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচি

*২। (অনুমোদিত প্রশ্ন নং *১) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে রাজ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচি রূপায়ণে (১) নতুন মৌজা বিদ্যুতায়ন, (২) মৌজা নিবিড়করণের কোনও নির্দিষ্ট লক্ষ্যমাত্রা ছিল কি না;

(খ) থাকলে, লক্ষ্যমাত্রা কি কি ছিল; এবং

(গ) সংশ্লিষ্ট ক্ষেত্রে অর্জিত সাফল্যের সংখ্যা কত?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ, ছিল,

১৯৯৫-৯৬ আর্থিক বৎসরে গ্রামীণ বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা ছিল নিম্নরূপ ঃ

(১) ৪৪০টি নূতন মৌজা বৈদ্যুতিকরণ

(২) ৩২০টি মৌজা নিবিড়করণ

(খ) ঐ

(গ) (১) নূতন মৌজা বিদ্যুতায়নের ক্ষেত্রে সাফল্যের সংখ্যা ৮৯টি মৌজা।

(২) মৌজা নিবিড়করণের ক্ষেত্রে সাফল্যের পরিমাণ ২৮০টি মৌজা।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে দেখছি সব জায়গায় লক্ষ্যমাত্রা অর্জন করা যায়নি, বিশেষ করে নতুন মৌজায় বৈদ্যুতিকরণের ক্ষেত্রে লক্ষ্যমাত্রা থেকে অনেক পেছনে পড়ে আছে। কেন পেছনে পড়ে থাকল, এবং কেন লক্ষ্যমাত্রা অর্জন করা গেল না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ১৯৯৫-৯৬ সালে এই লক্ষ্যমাত্রা শুরু করেছিল রাজ্য বিদ্যুৎ পর্ষদ। রাজ্য সরকার গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য সমস্ত জেলা মিলিয়ে ৩৪ কোটি টাকা দিয়ে ছিলেন। এই টাকাটা বিভিন্ন জেলায় বিভিন্ন রকমে দেওয়া হয়েছে। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি ঠিক করে দেন কতটা ভার্জিন মৌজা আছে, কতটা নিবিড়করণ হবে, কতটা রি-ভাইটালাইজেশন হবে। সেই অনুসারে এটা করা হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বর্তমান আর্থিক বছরে গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে আর.ই.সি. থেকে কোনও ঋণ পাওয়া গেছে কি? যদি পেয়ে থাকেন, তাহলে তার পরিমাণ কত। বর্তমান বছরে যে লক্ষ্যমাত্রা আছে, তা পূরণের ক্ষেত্রে এই বছর কী অগ্রগতি ঘটেছে তা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আর.ই.সি. থেকে ঋণ হিসাবে যেটা পাওয়া যেত, সেটা ১৯৯৩-৯৪ আর্থিক বছর থেকে বন্ধ হয়ে গেছে। তারপর আমরা এক বছর বিদ্যুৎ পর্ষদের টাকা থেকে কিছু কিছু করেছি। ১৯৯৫-৯৬ সালে রাজ্য সরকার টাকা দিয়েছে। আর এই বছরেও কিছু টাকা বিভিন্ন জেলাকে দেওয়া হয়েছে, সেটা নিয়ে কাজ শুরু হবে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, একটা বাড়িতে ইলেক্ট্রিক কানেকশন হয়ে গেলেই কি পুরো মৌজা ইলেক্ট্রিফিকেশন হয়ে গেল? আর লোকদ্বীপ প্রকল্প বর্তমান বছরে কেন বন্ধ আছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কোনও মৌজার একটা কি দুটো বাড়িতে অথবা পাম্পে কানেকশন হলে সেই মৌজা ভার্জিন মৌজা হিসাবে ডিক্লেয়ার হয়ে যাবে—এই ডেফিনেশনে রাজ্যের কোনও হাত নেই, এটা ভারত সরকার করেছিলেন। ষাটের দশকে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন তৈরি হয়েছিল। তবে এই রকম ডেফিনেশনের জন্য আমরা লিখেছি যে, এটা ঠিক নয়।

আর, লোকদ্বীপ প্রকল্প বন্ধ হয়নি। নিয়মটা হচ্ছে, লোকদ্বীপ প্রকল্প বিশেষত এস.সি./এস.টি. এলাকার জন্য। এছাড়া রাজ্য সরকার এটাকে বর্ধিত করেছেন অর্থনৈতিক ভাবে যারা অনুন্নত তাদের জন্য। এর নিয়ম হচ্ছে, বিভিন্ন পঞ্চায়েত অথবা পঞ্চায়েত সমিতি প্রস্তাব পাঠাবে জেলা পরিষদের মাধ্যমে আমাদের কাছে। জেলার পঞ্চায়েত সমিতি আইডেন্টিফাই করে দেবে কারা এই প্রকল্পের জন্য যোগ্য, বিদ্যুৎ পেতে পারে। এই আইডেন্টিফিকেশন না হলে রাজ্য বিদ্যুৎ পর্ষদ কাজ করতে পারেন না। লোকদ্বীপ প্রকল্প বন্ধ হয়নি। এ সম্বন্ধে আমি আরও উত্তর দিয়েছি, যে, কোন কোন এলাকায় লোকদ্বীপ প্রকল্পের কাজ হচ্ছে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে জানতে চাই, আপনার ডিপার্টমেন্টের কাছে খবর আছে কিনা যে, জেলা পরিষদ টাকা দিতে চাইলেও বিদ্যুৎ পর্ষদের ইঞ্জিনিয়ারদের সহযোগিতার এত অভাব যে, বিদ্যুতের কাজ এগোচ্ছে না। আমি স্পেসিফিক্যালি বলতে

পারি, সারা পশ্চিমবাংলার মধ্যে মেদিনীপুরে বিদ্যুতের ভার্জিন মৌজার কভার-আপের ক্ষেত্রে বিপর্যয় দেখা দিয়েছে। সেখানে ১০,৫৮৬টি মৌজার মধ্যে ৫,৬৮৬টি ভার্জিন মৌজা টিল-ডেট কভার-আপ হয়নি। জেলা পরিষদের সঙ্গে যোগাযোগ করলেও বিদ্যুৎ পর্ষদের ইঞ্জিনিয়ারদের অসহযোগিতার ফলে কাজ ব্যাহত হচ্ছে।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কিছু কিছু জেলার সাথে মেদিনীপুরেও এই সমস্যা আছে। তবে আমরা জেলা পরিষদের সভাধিপতি, পঞ্চায়েত সমিতির সভাপতি, কর্মাধ্যক্ষ ইত্যাদির সঙ্গে আলোচনা করে সহযোগিতার মাধ্যমে এই সমস্যা সমাধানের চেষ্টা করছি। তবে সার্বিক ভাবে না হলেও মেদিনীপুরে এই সমস্যা আছে।

**শ্রী এম. আনসারউদ্দিন ঃ** ১৯৯৫-৯৬ সালে গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে আমরা সংবাদপত্রে পড়েছিলাম এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলেন, 'জোর দিতে হবে, এবং ৮-টা করে প্রকল্প' ইত্যাদির কথা বলেছিলেন। আমরা এ ব্যাপারে যতদূর জানি, এখন ডিভিশনাল ইঞ্জিনিয়াররা বলছেন, এগুলো স্যাংশন হয়েছে কিন্তু টাকা নেই, কাজ আরম্ভ করা যাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাস্য, আপনি টাকা পাচ্ছেন না কেন এবং পেলে কবে নাগাদ গ্রামীণ বৈদ্যুতিকরণে কাজ শুরু হবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** জানুয়ারি মাসে একটা ইনস্টলমেন্টের টাকা বিভিন্ন জেলা পরিষদকে দেওয়া হয়েছে। তার তালিকা আমার কাছে এখন নেই। জেলা পরিষদ থেকে তাঁরা আইডেন্টিফাই করছেন যে, এই টাকা কতটা ভার্জিন মৌজায় যাবে, কতটা যাবে নিবিড়করণ প্রকল্পে। রিভাইটালাইজেশনের ব্যাপারে বিদ্যুৎ পর্ষদ নিজেদের রেভিনিউ থেকে খরচ করে কিছু কিছু কাজ করছে। কিন্তু জেলা পরিষদ থেকে যেখানে পোল আছে অথচ তার নেই সেগুলো আইডেন্টিফাই করা হচ্ছে। তার পর মাল কিনে কাজ শুরু হবে।

[11-20 – 11-30 a.m.]

জেলা পরিষদ যতক্ষণ পর্যন্ত এদের আইডেন্টিফিকেশন না করছে ততক্ষণ পর্যন্ত আমরা এস্টিমেটের কাজ শুরু করতে পারছি না। আমি যেটুকু সার্ভে করে জেনেছি যে টাকা কম এসেছে, তার জন্য জেলা পরিষদের যে প্রোগ্রাম ছিল সেটাকেও ছোট করেছে এবং আশা করছি কাজটা এই ফেব্রুয়ারি মাসের মধ্যে শুরু হবে।

### জলপথ পরিবহন সম্প্রসারণ

***৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২১২) **শ্রী জ্যোতি চৌধুরি** এবং **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি নদীর উপর বর্তমান জলপথ পরিবহন ব্যবস্থা সম্প্রসারণের মাধ্যমে কলকাতা-হলদিয়া, কলকাতা-বজবজ ও কলকাতা-শেওড়াফুলির মধ্যে ঐ পরিবহন চালু করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

কলকাতা-হলদিয়া—ডি.সি.এল.-এর সিলভারজেট সার্ভিস চালু আছে। কলকাতা-বজবজ—ডি.সি.এল.-এর সিলভারজেট সার্ভিসের স্টপেজ করার প্রস্তাব আছে।

কলকাতা-শেওড়াফুলি—আপাতত কোনও প্রস্তাব নেই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** সিলভার জেট সার্ভিস যেটা চালু আছে কলকাতা থেকে হলদিয়া সেটা বজবজে স্টপেজ দেবে। সিলভার জেটের ভাড়া অনেক বেশি, স্বাভাবিক ভাবেই সিলভার জেট সাধারণ মানুষ বা মধ্যবিত্ত শ্রেণীর যাত্রীদের পক্ষে ব্যবহারযোগ্য হচ্ছে না, এটা বিলাস বহুল। সে ক্ষেত্রে কলকাতা থেকে বজবজ ডি.সি.এল.-এর যে সিলভার জেট আছে তাতে হয়ত সাধারণ মানুষের কোনও সুবিধা হবে না। সেই জন্য আমি জিজ্ঞাসা করছি সরকারের জলপথ পরিবহনের যে ব্যবস্থা আছে তার মাধ্যমে বজবজ থেকে কলকাতা কোনও সাধারণ লঞ্চ সার্ভিস চালু করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সিলভার জেটের ব্যাপারে যা আছে সেটার সম্পর্কে আমি কোনও মন্তব্য করছি না। কিন্তু রাজ্য সরকারের যে সার্ফেস ট্রান্সপোর্ট কর্পোরেশন আছে তাকে বজবজ থেকে কলকাতা করা যায় কি না সেটা আমরা বিবেচনা করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি বললেন কলকাতা থেকে শেওড়াফুলি পর্যন্ত জলপথ পরিবহনের আপাতত কোনও প্রস্তাব নেই, কিন্তু কোন্নগর পর্যন্ত চালাবার পরিকল্পনা নিয়েছেন। জেটিও নাকি তৈরি করেছেন। শেওড়াফুলি একটা জংশন স্টেশন, সেই জন্য সেখান থেকে উত্তর কলকাতা স্টপেজ দিয়ে সার্ভিস চালু করার পরিকল্পনা ভবিষ্যতে নেবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বিষয়টা হচ্ছে আমাদের গঙ্গা জলপথে যে ব্যবস্থা আছে, তার যে খালগুলি আছে সেগুলিকে সংস্কার করে কি করা যায় সেটা আমরা দেখছি। এ ব্যাপারে ভারত সরকারের সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে কথাবার্তা বলেছি। আমরা আশা করছি ফেব্রুয়ারি মাসের মধ্যে ফিজিবিলিটি রিপোর্ট পাওয়া যাবে। তার পর আমরা ভাবনাচিন্তা করব। যাতে যাত্রী ও পণ্য পরিবহন করার ক্ষেত্রে জলপথকে বেশি করে ব্যবহার করা যায় এবং দ্রুত গতির জলযান নিয়ে আসা যায়, সেটা নিয়েও আমরা ভাবছি। আমার বিশ্বাস এটা করা সম্ভব হবে এবং কাজে লাগবে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রীকে বলি ইতিমধ্যেই কলকাতা থেকে বালিঘাট লঞ্চ চালাচ্ছেন। এখন এটাকে সম্প্রসারণের দাবি আমারাও জানাচ্ছি। কিন্তু এই বালিঘাট থেকে

কলকাতা পর্যন্ত সার্ভিস লঞ্চের সংখ্যাটা এত কম যে ৯.৪০ মিনিটের পর আর ডাউনের কোনও গাড়ি আসে না। ঐ লাইনে ট্রেনে প্রচন্ড ভিড় হয়, শ্রীরামপুরের পর থেকে ওঠা-নামা যায় না। সেজন্য লঞ্চ সার্ভিসটাকে এক্সটেন্ড করা উচিত। এই সমস্যার সুরাহার জন্য বালিঘাট থেকে আরও গাড়ি বাড়াবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই সমস্যাগুলি আমাদের জানা আছে। রাজ্য সরকার যে ব্যবস্থা নিয়েছেন—প্রভঞ্জনবাবুর জায়গা সাগরে নতুন দ্বিভলিকা যান আমরা চালু করেছি ওদের পরামর্শের ভিত্তিতে। ওখান থেকে যে পুরোনো বড় লঞ্চ চলত তার ২/১টাকে রিলিজ করব। লঞ্চের সংখ্যাটা বাড়লেই বালিঘাট থেকে আরও বেশি সংখ্যায় লঞ্চ চালাবার এবং শেওড়াফুলি থেকে লঞ্চ চালাবার বিষয়টা আমরা বিবেচনা করব।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন: কলকাতায় যে জলপথ পরিবহন ব্যবস্থা চালু আছে প্রকৃতপক্ষে সেটা রাত্রি ৮ টায় বন্ধ হয়ে যায়। ফলে বহু যাত্রীরই অসুবিধা হয়। এই সময়টা বাড়াবার কোনও পরিকল্পনা আছে কি? এ ছাড়া চাঁদপাল ঘাটে নেমে রেল-লাইন অতিক্রম করে যাতায়াত করতে যাত্রীদের খুবই অসুবিধা হয়। ঐ পথটা অত্যন্ত বাজে। যে কোনও সময় ওখানে যে কোনও অঘটন ঘটতে পারে। সুতরাং ঐ স্থানকে যাত্রীদের যাতায়াতের উপযুক্ত করে তোলার জন্য মন্ত্রীর কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এখন পর্যন্ত আমাদের ওখানে কোনও নির্দিষ্ট পরিকল্পনা নেই। কারণ ঐ জায়গাজমি কলকাতা পোর্ট অথরিটির। স্বাভাবিক ভাবেই ঐ বিষয়ে কিছু সমস্যা আছে। আমরা ইতিপূর্বে এই বিষয়টি নিয়ে পোর্টের চেয়ারম্যানের সঙ্গে একাধিক সভা করেছি। ঐ স্থানটা ওরা যদি একটু পরিষ্কার পরিচ্ছন্ন করে দেয় তাহলে আমরা বাকি কাজগুলো করতে পারি। যাত্রী সাধারণের স্বাচ্ছন্দ্যের দিকে আমাদের সব সময়েই নজর আছে। ঐ সমস্যা সম্পর্কে আমরা অবহিত। রাত্রিবেলা লঞ্চ চালাবার ব্যাপারে বিধি-নিষেধ, বাধা, বিভিন্ন পর্যায়ের আইন-কানুনের সমস্যা আছে। আমি মাননীয় সদস্যকে কথা দিচ্ছি সেগুলো দেখে সম্ভব হলে নাইট সার্ভিস চালু করবার ব্যবস্থা করব। কিন্তু সব কিছুব শেষে যে সমস্যাটা আছে, সেটা হচ্ছে আর্থিক সমস্যা। নতুন কোনও কিছু করতে গেলে বিষয়টা আর্থিক দিক দিয়ে সফল হবে কিনা, এই প্রশ্ন বারবার কর্পোরেশনের কাছে আসে। তা সত্ত্বেও রাজ্য সরকার এগুলো দেখবে এবং যদি সম্ভব হয় নিশ্চয়ই করবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন, সার্ফেস ট্রান্সপোর্ট প্রসারিত করার জন্য একটা কম্প্রিহেনসিভ রিপোর্ট পেয়ে যাবেন। সেই রিপোর্ট কি সুন্দরবন এলাকায়—যেখানে ভুটভুটি চলছে সেখানটাকেও কভার করছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বিষয়টা দীর্ঘদিন ধরে রাজ্য সরকারের বিবেচনাধীন সুন্দরবনাঞ্চল

এবং তৎসংলগ্ন বাংলাদেশে যাতায়াতের জলপথকে জাতীয় জলপথ হিসাবে ঘোষণার দাবি। ইতিপূর্বে মন্ত্রীদের যে সম্মেলন হল সেখানে এ বিষয়ে আমরা রাজ্য সরকারের বক্তব্য উপস্থিত করেছি। আমরা অবগত আছি, সুন্দরবনাঞ্চলে একমাত্র যাতায়াতের বাহন ভুটভুটি—এই ভুটভুটি সম্পর্কে আমরা বিশেষজ্ঞদের সঙ্গে পরামর্শ করেছি এবং তাঁদের রিপোর্ট নিয়েছি। এগুলোর কিছু সমস্যা আছে। এ সম্পর্কে খুবই নির্দিষ্ট আইন-কানুন করতে হবে। সে প্রস্তুতি আমরা নিচ্ছি। এদের সংখ্যা অগণিত। আমাদের রাজ্যে প্রায় ৪০ হাজার ভুটভুটি চলে। স্বাভাবিকভাবেই তাদের আর্থিক দিক, তাদের রক্ষণাবেক্ষণ, তাদের নিরাপত্তা ইত্যাদির বিষয়ে ভাবনা চিন্তা করে বিশেষজ্ঞ কমিটি একটা সুপারিশ করেছেন এবং সেটা আমরা পেয়েছি। সেই সুপারিশ কার্যকর হলে সমস্যার কিছুটা সুরাহা হবে। সুন্দরবনে যে পরিবহন ব্যবস্থা আছে তার সমস্যা দূর হবে বলেই আমার মনে হয়।

**বহরমপুর স্টেডিয়াম**

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২১) **শ্রী ইউনুস সরকার ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বহরমপুর স্টেডিয়াম নির্মাণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ ঐ কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) ও (খ) পূর্ত বিভাগের নির্বাহী বাস্তুকার বহরমপুর ডিভিসন-১

২২.৬.১৯৯৫ তারিখের প্রতিবেদন অনুযায়ী মূল প্রকল্পের কাজ সমাপ্ত হয়েছে এবং স্টেডিয়ামটি চালু অবস্থায় মুর্শিদাবাদ জেলা ক্রীড়া সংস্থাকে ব্যবহার করার জন্য তুলে দেওয়া হয়েছে।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, স্টেডিয়ামটি কমপ্লিট হয়েছে এবং ওটা ক্রীড়া সংস্থার হাতে তুলে দেওয়া হয়েছে। আমি জানতে চাইছি, যে স্টেডিয়ামটি তৈরি হয়েছে তার বসার জায়গা এবং গেটের কয়েকটি অংশে যে স্ট্রাকচার হয়ে আছে সেগুলি এখন পর্যন্ত কমপ্লিট হয়নি। এটা আপনি সরজমিনে দেখবেন কি? কমপ্লিট না হওয়া সত্ত্বেও কিভাবে কমপ্লিট হয়েছে বলে সার্টিফিকেট দিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি সরেজমিনে দেখেছি। প্রশ্নোত্তরটা সেইভাবে আসবে না।

জেলা সংস্থা অনেক পীড়াপীড়ি করার জন্য স্টেডিয়ামটি হস্তান্তরিত করে দেওয়া হয়েছে। তাহলে ওরা বাকি অংশের কাজটি পূর্ণ করবে। সেইজন্য ঐভাবে আমরা তুলে দিয়েছি ওদের হাতে। আর ওদের যে সহযোগিতার ব্যাপরটা আছে সেটা বিবেচনাধীন আছে আর্থিক দিক থেকে যতটা দিতে পারি। জেলাস্তরে স্টেডিয়াম করার জন্য বিধিবদ্ধতা আছে। সেখানে কত দর্শক বসতে পারবে তার সংখ্যা নিরূপিত করেছি। সেখানে ১০ হাজার দর্শক বসবে। সেই ব্যবস্থাটা এখনও পরিপূর্ণভাবে তৈরি হয়নি। এ সম্পর্কে আমরা সচেতন। অন্যান্য খেলোয়াড়দের যে আনুসঙ্গিক ব্যবস্থা—প্লেয়ার, কর্মকর্তা, রেফারিদের থাকার যে পরিকাঠামো সেটা তৈরি হয়েছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** আপনার সামনে প্রতিশ্রুতি দিল যে বাকি কাজটা কমপ্লিট করবে, কিন্তু সেই কাজটি কমপ্লিট হল না। এই ব্যাপারে আপনি তাদের নির্দেশ দেবেন কিনা এবং এ ব্যাপারে সরকারি সাহায্যের জন্য আপনি তৎপর হবেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি ওদের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছি। গত বছরও করেছিলাম, এ বছরও করেছি। ওরা নিজেরা উদ্যোগ নিয়ে টাকা-পয়সা দিয়ে করবে বলেছে। ওরা জেলা ডেভেলপমেন্ট ফান্ড থেকে টাকা পাবে বলেছে। কিছু টাকা পেয়েছে এবং কিছু কাজ. করেছে। কিন্তু সরকারি মুখাপেক্ষিতা এখনও কাটেনি।

**শ্রী অশোক দেব ঃ** আমি জানতে চাইছি, আমার এলাকায় যে স্টেডিয়ামটি শুরু হওয়ার কথা ছিল সেটি এখনও শুরু হয়নি। এ ছাড়া এস-২৯ বাসটি যেটা চলছিল সেটি বেশ কিছু দিন বন্ধ হয়ে পড়ে আছে। রমজান মাস এখন চলছে। মানুষের যাতায়াতের পক্ষে খুবই অসুবিধা হচ্ছে। এই দুটি ক্ষেত্রে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন তা জানালে বাধিত হব?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা প্রাসঙ্গিক নয়, ওনার সঙ্গে ক্ষেত্রান্তরে কথা বলে নেব।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** আমি জানতে চাইছি, ঐ স্টেডিয়ামটি নির্মাণ বাবদ কত খরচ পড়েছে এবং স্টেডিয়ামের সঙ্গে বিস্তীর্ণ একটা অংশ থেকে গেছে। তাতে কোনও ইন্ডোর গেমসের জন্য স্টেডিয়াম করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** নির্দিষ্ট ভাবে নোটিশ করবেন, আমি বলে দেব।

**শ্রী মোজাম্মেল হক ঃ** ক্রীড়া সংস্থা ঐ স্টেডিয়ামের জন্য কত টাকা খরচা করেছে এবং স্টেডিয়ামের জন্য ক্রীড়া সংস্থা কতা টাকা উপার্জন করেছে সেটা জানাবেন কি?

**কলকাতায় উড়ালপুল**

***৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৮০) শ্রী তুষারকান্তি মন্ডল এবং শ্রী সৌগত রায় ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—**

(ক) রাজ্য সরকার ও.ই.সি.এফ. সংস্থার সঙ্গে কলকাতায় ফ্লাইওভার নির্মাণের ব্যাপারে কোনও চুক্তি সই করেছেন কি না;

(খ) করে থাকলে, চুক্তির বিবরণ; এবং

(গ) চুক্তির কি কি পূর্ব শর্ত ছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) না, রাজ্য সরকারের সঙ্গে কোনও চুক্তি হয়নি; তবে এই মর্মে কেন্দ্রীয় সরকারের সঙ্গে একটি চুক্তি সম্পাদিত হয়েছে;

(খ) কলকাতা শহরের পরিবহন পরিকাঠামো উন্নয়নের লক্ষ্যে ভারত সরকার ও জাপানের "বৈদেশিক আর্থিক সহযোগিতা তহবিল" (ওভারসিজ ইকনমিক কো-অপারেশন ফান্ড) সংস্থার মধ্যে একটি ঋণ চুক্তি সম্পাদিত হয়েছে। এই চুক্তির ফলস্বরূপ কলকাতা শহরের ৬ (ছয়টি) গুরুত্বপূর্ণ স্থানে ৬ (ছয়টি) উড়ালপুল তৈরি কারা হবে এবং তিনটি গুরুত্বপূর্ণ রাস্তার সংযোগস্থলের উন্নতি সাধন করা হবে।

প্রকল্পটি রূপায়ণের আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৪০০.০৮ (চারশো কোটি আট লক্ষ) টাকা। এর মধ্যে জাপানের ও.ই.সি.এফ. থেকে ঋণ বাবদ ৩৪০.০৮ কোটি (তিনশো চল্লিশ কোটি আট লক্ষ) টাকা পাওয়া যাবে। বাকি ব্যয় পশ্চিমবঙ্গ সরকার বহন করবেন।

(গ) এই চুক্তির শর্তানুসারে ঋণের উপর বার্ষিক শতকরা ২.৩ হারে সুদ পরিশোধ করতে হবে। সর্বমোট ৪১ (একচল্লিশ)টি অর্ধবার্ষিক কিস্তিতে এই ঋণ পরিশোধ করা হবে। প্রথম কিস্তিটি ঋণ প্রাপ্তির পাঁচ বছর পর দেওয়া হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ফ্লাইওভারগুলি হচ্ছে এগুলি কলকাতায় কোন কোন জায়গায় হচ্ছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যে জায়গাগুলিতে উড়ালপুল হচ্ছে সেগুলি হচ্ছে, ১) মৌলালী ২) গড়িয়াহাট ৩) রবীন্দ্রসদন-বেকবাগান ৪) পার্ক স্ট্রীট ৫) মল্লিক বাজার ৬) লকগেট রোড।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কোন সংস্থা রাজ্য সরকারের পক্ষ থেকে এই ফ্লাইওভারগুলি তৈরি করবেন এবং এই ফ্লাইওভারগুলি তৈরির জন্য কোনও বিদেশি কন্সালটেন্সি নেওয়া হচ্ছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমাদের যেটা প্রাথমিক সিদ্ধান্ত হয়ে আছে সেটা হচ্ছে, এইচ.আর.বি.সি. যারা দ্বিতীয় হুগলি সেতু নির্মাণ করল, দেখাশুনা করল তাদের তত্বাবধানে হবে। বিদেশি সংস্থা বিসাবে জাপান, ওরা একটা রেকমেন্ডশন করেছে। ওদেরটা ওরা ঠিক

করবেন। আমাদের দিক থেকে এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে পরিবহন এবং সংশ্লিষ্ট যে সমস্ত বিভাগ আছে তাদের সঙ্গে সভান্তে এটা আমরা স্থির করব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে যে উদ্যোগ নিচ্ছেন আমি তাকে তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি 'গ' প্রশ্নে জিজ্ঞাসা করেছিলাম, চুক্তির কি কি পূর্ব শর্ত ছিল? সেখানে উনি কিন্তু শুধু ঋণের শর্তের কথা বলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, এটা কি সত্য যে ও.ই.সি.এফ. বলেছিল যে কলকাতার রাস্তায় যে রকম এনক্রোচমেন্ট বাড়ছে তাতে উড়ালপুল ওরা করবে না এবং ও.ই.সি.এফ. শর্ত দিয়েছিল এই বলে যে আমরা চুক্তিতে সই করব তখনই যখন আপনারা কলকাতার রাস্তা থেকে হকার তুলে দেবেন? এটা কি সত্য যে ও.ই.সি.এফ.-এর সেই শর্ত পূরণের জন্য আপনি নির্মমভাবে অপারেশন সানশাইনের মাধ্যমে পার্টির ক্যাডার দিয়ে রাতের অন্ধকারে পে লোডার দিতে হকারদের দোকান ভেঙ্গে তারপর কলকাতার জন্য ৪শো কোটি টাকা আনার কথা বলছেন? আমি জানতে চাই, কি হিজেন শর্ত ছিল যার জন্য আপনি এইভাবে কলকাতার হকারদের দোকান ভেঙ্গেছেন? আপনি ও.ই.সি.এফ. দেখাচ্ছেন, বিদেশি টাকা আনার কথা বলছেন, সেখানে কি শর্ত ছিল আমরা জানতে চাই। মন্ত্রী সমস্ত গোপন করছেন। কোনও সত্য কথা বলছেন না। হকারদের দোকান কেন ভেঙ্গেছেন? আমরা জানতে চাই, সেটা শর্তে ছিল কি না? ও.ই.সি.এফ. কি বলেছিল? কেন জন মেজর আসার আগে ভাঙ্গা হল? আমরা জানতে চাই, এর সঙ্গে উড়ালপুলের কোনও যোগ আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সাপ্লিমেন্টারি প্রশ্ন করার অধিকার নিশ্চয় সর্বব্যাপী সম্মত, গ্রহণযোগ্য কিন্তু প্রশ্নটা প্রশ্নের মতন হওয়া বাঞ্ছনীয়, বক্তৃতা নয়। উত্তেজনা সৃষ্টির জন্য বক্তৃতা সকলেই করতে পারেন এখানকার বিধায়করা, যারা আছেন, কম বেশি।

**(গোলমাল)**

উত্তেজনা ছড়ানোটা আমার দায়িত্বের মধ্যে পড়ে না। যাই হোক, আমি আপনার কথার উত্তর দিচ্ছি। ও.ই.সিএফ.-এর সঙ্গে এই ধরণের কোনও পূর্বশর্ত অন্তত আমার জানা নেই।

**(গোলমাল)**

এই ধরনের পূর্বশর্ত যদি থাকত আমি জানতে পারলে এই প্রস্তাব গ্রহণ করতাম না। আপনি হকার সম্পর্কিত ব্যাপার যেটা বলেছেন—আপনি হকার যাদের বলছেন তারা হকার নয়, তারা দখলদার। তাদের সম্পর্কে যদি কোনও আলোচনা হয় তাহলে আমি তখন বলব।

**(গোলমাল)**

[11-40 – 11-50 a.m.]

আমি কোনও মন্তব্য করতে চাই না। আমি সৌগত বাবুর বাড়ির সামনে কিছু বসিয়ে দেব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে, ও.ই.সি.এফ কাজ শুরু করার আগে আপনার দপ্তরের কিছু পদস্থ অফিসারকে কিনে নিয়েছে, তারা রিটায়ার করার পরে কেউ কেউ ৫০ হাজার টাকা, ৬০ হাজার টাকা মাইনেতে ওখানে কাজ করবেন বলে অঙ্গীকার করেছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা প্রাসঙ্গিক প্রশ্ন নয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আমি মন্ত্রী মহাশয়কে দায়িত্ব নিয়ে বলছি যে, ওনার দপ্তরের অফিসার, তাদের ৬০ হাজার টাকা মাইনেতে ও.ই.সি.এফ. নিয়োগ করে দিয়েছে। তারা এক মাস পরে রিটায়ার করবে এই অপেক্ষায় আছে। মার্চ মাসের পরে ওনার দপ্তরের অফিসার, তারা ৬০ হাজার টাকা মাইনেতে ওখানকার কন্সালটেন্ট নিয়োগ হচ্ছে। কালো টাকার প্রাইস হাই করার চেষ্টা করা হচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয় সব জেনেশুনে অসত্য ভাষণ দিয়ে হাউসকে বিভ্রান্ত করছেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রথম কথা হচ্ছে, এই প্রশ্ন আদৌ প্রাসঙ্গিক নয়। একজন সরকারি কর্মচারী তিনি অফিসার হোন, আর নিম্ন পদস্থ কর্মচারীই হোন, তিনি রিটায়ার করার পরে কি করবেন, তার সম্পর্কে সরকার-এর যে বিধিবদ্ধ নিয়ম আছে তার দ্বারা নিরূপিত হবে, কারও মর্জিমাফিক অভিযোগের ভিত্তিতে সেটা নিরূপিত হবে না।

### ইস্কো আধুনিকীকরণ

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৫) **শ্রী তপন হোড় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ইস্কো আধুনিকীকরণের প্রস্তাব বর্তমানে কী পর্যায়ে আছে?

**শ্রী তপন হোড় ঃ**

১৯৯৪ সাল হইতে বি.আই.এফ.আর.-এর বিবেচনাধীন ইস্কোর পুনরুজ্জীবনের জন্য সেল একটি ৩৪২১ কোটি টাকার প্রকল্প করিয়াছিলেন। ইহাতে কেন্দ্রীয় সরকার এর খাতে ৫৬৩ কোটি টাকার ইক্যুয়িটি ধরা হইয়াছিল। পশ্চিমবঙ্গ সরকারও ৯৭ কোটি টাকার (৬ শতাংশ) ইক্যুয়িটি সহযোগ দিতে সম্মতি জানাইয়াছিলেন কিন্তু কেন্দ্রীয় সরকার কোনও আর্থিক সহায়তা এই পরিকল্পনা অনুসারে দিতে অসম্মত হন।

পুরোপুরি নিজ সামর্থে অথবা অন্য উপযুক্ত সহযোগীর সহায়তায় ইস্কোর পুনরুজ্জীবনের জন্য ব্যবস্থা গ্রহণের জন্য সেলকে ১৯.৬.১৯৯৬ পর্যন্ত সময় দেওয়া হয়।

যাতে সেল-এর অধীনস্থ সংস্থা হিসাবে থেকে সেল কেন্দ্রীয় সরকার এবং অন্যান্য এর সহায়তায় ইহার আধুনিকীকরণ করা যায় তার জন্য মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছেন।

বি.আই.এফ.আর. ১৮.৭.১৯৯৬ এই মর্মে আদেশ দেন যে যদি অপারেটিং এজেন্সি (ও.এ.) (আই.ডি.বি.আই.) ১৯.৭.১৯৯৬-এর মধ্যে এ ব্যাপারে কোনও নির্দিষ্ট সায় না পান তাহলে তাঁরা যেন পরিচালন কর্তৃপক্ষ পরিবর্তনের ব্যবস্থা গ্রহণ সম্পর্কে জানান।

জয়েন্ট ভেঞ্চার-এর মাধ্যমে পুনরুজ্জীবনের জন্য বিশ্বব্যাপী আহুত দরপত্র এখনও বিবেচনাধীন। বি.আই.এফ.আর.-এর পরবর্তী আদেশ এখনও পাওয়া যায়নি।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** ১৯৯৪ সালে শ্রমিক কর্মচারিদের জন্য এই কারখানাটি পুনরুজ্জীবনের জন্য বি.আই.এফ.আর.-এর রেফার করা হয়েছিল কিন্তু সেই স্কীমটি ফলপ্রসু হয়নি। কারণ কেন্দ্রীয় সরকারের যে টাকার দেবার কথা ছিল পূর্বতন সরকার সেটা দেননি এবং তার ফলে সেটা ফলপ্রসু হয়নি। পরবর্তীস্তরে একটা টেণ্ডার করা হয়েছিল। সেখানে কতকগুলি বিদেশি কোম্পানি পার্টিসিপেট করে আমরা যেটা খবর পেয়েছি, সর্বদলীয় যে ডেলিগেশন দিল্লিতে গিয়েছিল আগস্ট মাসে তাদের সামনে যেটা ইস্পাত মন্ত্রক থেকে বলা হয়েছিল সেটা হচ্ছে, মিৎসুবিসি, জিৎসুই এবং টিপি.ই রাশিয়ান ফার্ম, তারা এতে পার্টিসিপেট করে। কিন্তু তারপরের যে পরিস্থিতি সেটা হচ্ছে, আমরা যতটা জানতে পেরেছি, এখনও পর্যন্ত কোনও কাগজপত্র দেননি। এটা বিবেচনাধীন রয়েছে, কোন ফাইনাল ডিসিসন হয়নি। সেটা হচ্ছে, টি. পি. ই'র সঙ্গে এখনও কথাবার্তা চলছে রাজ্য সরকারের। টি. পি. ই একটি রাশিয়ান ফার্ম। বাকি যারা ছিলেন—মিৎসুবিসি এবং মিৎসুই তারা থাকছেন না। টি. পি. ই'র সঙ্গে কথাবার্তা চলছে। এখনও কেন্দ্রীয় সরকার কোনও সিদ্ধান্তে আসতে পারেননি। এই হচ্ছে পরিস্থিতি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অকথা আমরা সকলে জানি যে ইস্কোর মডার্নাইজেশনের ব্যাপারে বেশ কয়েক বছর ধরে আলোচনা চলেছে এবং ইস্কোর মডার্নাইজেশনের ব্যাপারটা শুধু ইস্কোর ব্যাপার নয়, এর সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গের অর্থ নীতির বিরাট প্রভাব আছে। এ বিষয়ে রাজ্য সরকার বা বি. আই. এফ. আর. কি করেছে সেটা নয়; কথা হল, রাজ্য সরকার কোনও কংক্রিট প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছে কিনা এবং পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও কংক্রিট প্রস্তাব রাজ্য সরকারের কাছে এসেছে কি না?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এ-সম্পর্কে কেন্দ্রীয় সরকারের অপারেটিং এজেন্সীর প্রস্তাব ছিল—ঐ স্কীমে রাজ্য সরকারকে শেয়ার নিতে হবে, ইক্যুইটিতে পার্টিসিপেট করতে হবে। ইক্যুইটি নিতে বলা হয়েছিল ৬ পারসেন্ট এবং তাতে ৯৭ কোটি টাকা আসে। রাজ্য সরকার ঐ প্রস্তাবে রাজি হন এবং ঠিক করেন যে, ইস্কোর রিভাইভালের স্বার্থে রাজ্য সরকার ইক্যুইটিতে পার্টিসিপেশন করবেন। পরবর্তী স্তরে যখন ওয়ার্ল্ড টেণ্ডার হয় তখন একথাই হয় যে, স্টিল অথরিটি অফ ইণ্ডিয়ার ৫১ পারসেন্ট শেয়ার থাকবে। বাকি ৪৯ পারসেন্টের মধ্যে ৩৭

পারসেন্ট শেয়ার থাকবে 'টি.পি.ই'র হাতে, ৬ পারসেন্ট শেয়ার থাকবে কর্মচারিদের এবং রাজ্য সরকারের থাকবে ৬ পারসেন্ট শেয়ার। এখনও রাজ্য সরকার এই স্ট্যাণ্ড নিয়েই দাঁড়িয়ে আছেন যে, এই শর্ত অনুযায়ী যদি স্কিমটা হয় তাহলে রাজ্য সরকার ইক্যুইটিতে পার্টিসিপেট করবেন।

দ্বিতীয়ত, আপনি জানেন যে, গত বছর (১৯৯৬) আগস্ট মাসে একটি সর্বদলীয় টিম দিল্লি গিয়েছিলেন এবং তার আগে মুখ্যমন্ত্রী এবং বিভাগের পক্ষ থেকেও এ-সম্পর্কে বক্তব্য রাখা হয়েছিল। সেখানে ওখান থেকে বলা হয়েছিল যে, কিছুদিনের মধ্যেই তারা এ-সম্পর্কে ব্যবস্থা নেবেন, সিদ্ধান্তে পৌছাতে পারবেন, কিন্তু দুর্ভাগ্য আমাদের যে এখনও তারা সেই জায়গায় আসেননি, কোনও সিদ্ধান্ত নেননি।

**শ্রী তপন হোড় ঃ** আপনি জয়েন্ট ভেঞ্চারের কথা যা বলেছেন তাতে রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার বা দেশী-বিদেশী কোন কোন সংস্থা ইন্টারেস্টেড হয়েছেন, এতে কারা কারা আসতে পারেন, এ-সম্পর্কে যদি কিছু বলেন তো ভাল হয়।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আগেই বলেছি যে, এই জয়েন্ট ভেঞ্চারে যে বিদেশি সংস্থাটি আগ্রহী তারা এখনও বলেছেন যে, তারা থাকবেন। সংস্থাটি একটি রাশিয়ান ফার্ম—টি.পি.ই.। এছাড়া এই জয়েন্ট ভেঞ্চারে যারা পার্টি হচ্ছেন তারা হচ্ছেন স্টিল অথরিটি ইণ্ডিয়া, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট এবং ইস্কোর কর্মচারী। এই জয়েন্ট ভেঞ্চারে এই চারটি পার্টি থাকছেন।

**শ্রী তপন হোড়। ঃ** মডার্নাইজেশনের দুটি দিক আছে; একটি ভাল দিক এবং আর একটি দিক হচ্ছে শ্রমিক-কর্মচারী ছাঁটাই-এর সম্ভাবনা। কারণ পঞ্চম বেতন কমিশনের রিপোর্টেও দেখছি, মাইনে বাড়ছে, দক্ষতা বাড়াবার চেষ্টা হচ্ছে, মডার্নাইজেশনের ব্যবস্থা হচ্ছে, কিন্তু সঙ্গে সঙ্গে শ্রমিক সঙ্কোচনের প্রস্তাবও আসছে। কাজেই আমার প্রশ্ন, ইস্কোর মডার্নাইজেশনের কারণে শ্রমিকরা এফেকটেড হবেন কি না?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মডার্নাইজেশনের পর কি দাঁড়াবে সেটা ভিন্ন কথা। তবে এখনও ঐ ধরনের কোনও প্রস্তাব নেই বা আমরা কিছু জানতে পারিনি ইস্কো, কেন্দ্রীয় সরকার বা স্টিল অথরিটি অফ ইণ্ডিয়ার পক্ষ থেকে।

[11-50 – 12-00 noon]

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় হাউসে জানিয়েছেন যে তিনি চেষ্টা করছেন ইস্কো-কে রিভাইভ করার। কিন্তু আমরা অনেক বার খবরের কাগজের মাধ্যমে দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন 'ইস্কোকে প্রাইভেটাইজেশন করার। এই ব্যাপারে স্বরাজ পাল, মুকুন্দ এবং বি. জে. পি-র বীরেন শা-র কাছে প্রস্তাব দেওয়া হয়েছে 'ইস্কো'-কে নেওয়ার জন্য। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কিছু জানাবেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এই ব্যাপারে আমার কিছু জানা নেই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই কথা বলছেন ঠিকই, কিন্তু উনি এটা জানেন কিনা জানি না, 'ইস্কো'-র কুলটি ডিভিসন, এটা যদি বাজেটারী সাপোর্টে 'সেল'-এর দ্বারা আধুনীকিকরণ না হয় তাহলে 'ইস্কো'-র কোন অস্তিত্ব থাকবে না। এই ব্যাপারে আপনি কি একমত? বাজেটারী সাপোর্টে করার ব্যাপারে রাজ্য সরকারে পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে বলা হয়েছিল?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** রাজ্য সরকারের পক্ষ থেকে দাবি ছিল যে এটা 'সেল' কে করতে হবে, অর্থাৎ সেলের মাধ্যমে করতে হবে। মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এই মুহূর্তে 'সেল' বাজেটারী সাপোর্ট পায়নি। এখনও 'সেল' কোনও বাজেটারী সাপোর্ট পায়নি এটা ওনার জানার জন্য বললাম।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বাজেটারী সাপোর্টে সেল দূর্গাপুর, মডার্নাইজেশন করেছে। 'সেল' কোনও দিন বলেনি যে সে পারবে না। আপনারা দাবি করেছেন বাজেটারী সাপোর্ট দিয়ে করা হোক।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় সদস্যকে আমি জানাচ্ছি সেটা লোন, ফার্ম বাজেটারী সাপোর্ট নয়। এটা হয়ত আপনার জানা নেই। মাননীয় সদস্য ভাল করে জেনে নিন যে অর্থের যে বোঝা সেটা সেল বাজেটারী সাপোর্ট থেকে পাচ্ছে না, এটা লোন। তার ফলে ডি. এস. পি-কে ৪৭০ কোটি টাকা প্রতি বছর ট্যাক্স দিতে হচ্ছে। যদি বাজেটারী সাপোর্টে হত তাহলে ৪৭০ কোটি টাকা ট্যাক্স দিতে হত না। দ্যাট ইজ লোন ফর মডার্নাইজেশন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** 'সেইল' তো গভর্নমেন্ট প্রতিষ্ঠান।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এটা গ্রান্ট নয়, লোন হিসাবে দেওয়া হয়েছে। পরবর্তী কালে কেন্দ্রীয় সরকার মেনে নিয়েছেন, আগে যেটা মানছিলেন না, সেটা হলো সেইল ৫১ পারসেন্ট শেয়ার রাখবে। এখন নূতন প্রস্তাব চলছে, সেটা হলো 'সেইল' ৫১ পারসেন্ট, ৩৭ পারসেন্ট প্রাইভেট পার্টি, ৬ পারসেন্ট রাজ্যসরকার এবং ৬ পারসেন্ট এমপ্লয়ীজ।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মুকুন্দর পরিস্থিতি কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মুকুন্দের ব্যাপারে আমি জানি না।

***৯, *১০, *১১ ঃ নট কল্ড।**

### আলিপুরদুয়ারে নতুন বিদ্যুৎ সার্কেল

***১২।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৮) **শ্রী নির্মল দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি-কোচবিহার জেলা নিয়ে বিস্তৃত বিদ্যুৎ সার্কেলটি ভাগ করে আদিবাসী এবং তফসিলি এলাকা হিসাবে চিহ্নিত আলিপুরদুয়ারে নূতন সার্কেল স্থাপনের কোনও প্রস্তাব সরকার বিবেচনা করছে কি না; এবং

(খ) করে থাকলে, কবে নাগাদ তা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**ডঃ শঙ্করকুমার সেন :**

(ক) এরূপ কোনও প্রস্তাব আপাতত বিবেচনা করা হচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহোদয়ের সঙ্গে এর আগে দেখা করে বলেছি যে, আমাদের ওখানে একদিকে আছে ভূটান, এবং আর একদিকে আছে অসম। এটাকে বাফার এরিয়া হিসাবে গড়ে তোলার চেষ্টা করছে। এই অবস্থায় সাধারণ মানুষ যাতে বিদ্যুৎ পরিষেবা পেতে পারে তারজন্য বলেছিলাম। বিদ্যুতের এমনিতে আকাল, বারবার করে লোডশেডিং হচ্ছে। তা সত্ত্বেও আপনি উদ্যোগ নিয়েছেন। ওখানে ১৩২ কেভিএ চালু হয়েছে। জলপাইগুড়ি এবং আলিপুরদুয়ারের দূরত্ব অনেক। কোচবিহার ট্রাইবাল এরিয়া, পার্লামেন্টারি ট্রাইবাল সিট হিসাবে যেটি রিজার্ভ রয়েছে, সেখানে ঐ সার্কেল যাতে গড়ে তোলা যায়—চা বাগিচার মালিকরা প্রকৃতপক্ষে বিদ্যুৎ দিতে চুক্তিবদ্ধ সেটা যদি করা যায় তাহলে কমার্শিয়াল পয়েন্ট অফ ভিউ থেকে ফিজিবল হবে। সেই অবস্থা সৃষ্টির জন্য আপনি দ্রুত উদ্যোগ নেবেন কি না?

**ডঃ শঙ্করকুমার সেন :** গ্রাহক পরিষেবার দিক থেকে বিবেচনা করে আমার একটি লিখিত প্রস্তাব বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যানের কাছে আছে। পরবর্তীকালে দেখা গেল যে, ওখানে যে সংখ্যক গ্রাহক থাকলে একটি সার্কেল করা যায়, একটি সার্কেল করার জন্য যে নর্মস আছে, সেটি স্যাটিসফাই করে না। ওখানে তোর্সা নদী যেটি আছে, তার এপার ওপারে যাওয়া আসার অসুবিধা আছে। আমার চিঠিতে সেটি বলেছিলাম। যেহেতু আমাদের সুপারিনটেণ্ডিং ইঞ্জিনিয়ার জলপাইগুড়িতে থাকেন। এছাড়া কোচবিহার আছে। গ্রাহক সংখ্যা বাড়লে নিশ্চয়ই এটি বিবেচনা করা হবে। আমার লিখিত প্রস্তাব চেয়ারম্যানের কাছে আছে।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে আপনি বিবেচনা করবেন। তবে আপনার দিক থেকে আরও কিছু উদ্যোগ নেওয়া দরকার। চা বাগিচার মালিক, ট্রেড ইউনিয়ন এবং সরকার পক্ষের মধ্যে ত্রিপক্ষীয় যে চুক্তি হয়েছিল, তাতে একটা সময়সীমা স্থির করা হয়েছিল। ১৯৯৫-৯৬ সালের মধ্যে ৬২টি চা বাগিচার শ্রমিকদের জন্য সেখানে বিদ্যুতের গ্যারান্টি দিয়েছিল। কিন্তু আজ পর্যন্ত বহু মালিক টাকা জমা দেয়নি। আপনি বোধহয় জানেন যে, এম. পি'স. ডেভেলপমেন্ট ফাণ্ডের যে টাকা, তা থেকে দু'বছর আগে যে টাকা দেওয়া

হয়েছিল, তাতে শুধু সার্কেল অফিস নয়, অন্যান্য পরিকাঠামোর যে অভাব রয়েছে তা করার জন্য দেওয়া হয়েছিল। বৈদ্যুতিকরণের মাধ্যমে জলসেচ'-এর যে প্রকল্প আমরা দিয়েছি, সেগুলো কার্যকর হচ্ছে না। চা বাগিচা মালিকদের সঙ্গে যে চুক্তি হয়েছে তা দ্রুত রূপায়ণের জন্য আপনাকে জানাচ্ছি। এছাড়া এম. পি'র ডেভেলপমেন্ট ফাণ্ডের যে টাকা দু'বছর ধরে রেখেছে সেটা কেন ব্যবহার করা হচ্ছে না, এটা বলা দরকার। এমনিতে আমরা পিছিয়ে আছি। ওখানে উগ্রপন্থীরা মাথা চাড়া দিচ্ছে। এইসব কারণে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** একথা ঠিকই যে, বহু চা বাগানের মালিক ওয়ার্কারদের জন্য বিদ্যুতের ব্যবস্থা করছে না। তারা বিদ্যুতের কানেকশন পাচ্ছে না। এটি নিয়ে শ্রমিক পক্ষ, রাজ্য সরকার মিটিং করছেন। সেখানে আমাদের অফিসাররা থাকেন। এম. পি'স. ডেভেলপমেন্ট ফাণ্ড থেকে যে টাকাগুলো আসে, দুঃখের বিষয়, সেগুলো ডিভিসনে দেওয়া হয়। রাজ্য বিদ্যুৎ পর্ষদের তা জানা আছে। কিন্তু রাজ্য সরকার তা জানতে পারে না। আপনি যদি একটি লিস্ট পাঠিয়ে দেন, তাহলে আমরা দেখতে পারি। কারণ আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে যে মনিটারিং করি, সেটি তাহলে করতে পারি।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** আপনি যে প্রকল্পগুলো নিয়েছেন যেমন তিস্তা, জলঢাকা, শংকোস এবং রায়ডাক নদীর থেকে জলশক্তি নিয়ে বিদ্যুৎ উৎপাদনের পরিকল্পনা নিয়েছেন, তাতে প্রত্যন্ত জেলাগুলোতেও বিদ্যুৎ পৌছানোর ব্যবস্থা করেছেন, এবং একেবারে উত্তর বনাঞ্চলে লোক দ্বীপ প্রকল্প চালু করার চেষ্টা করেছেন কিন্তু সফল হননি। সুতরাং আমার আপনার কাছে প্রশ্ন যে, এই ব্যাপারে উত্তরবঙ্গের বনাঞ্চলগুলো সরকারি কোন পর্যায়ে আছে তা যদি বিদ্যুৎ দপ্তর থেকে জানান তাহলে সুবিধা হয়।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি সঠিকভাবেই কথাটা বলেছেন, এই ব্যাপারে ভুটানের সঙ্গে কথাবার্তা চলছে, রায়ডাক, তোর্সা এবং শংকোস নদীর ব্যাপারে ক্লিয়ারেন্স পাওয়া যাবে আশা করছি কারণ আগে যে ওদের একটা অনমনীয় ভাব ছিল সেটা কমে এসেছে। এটা হওয়া ব্যক্তিগত ভাবে বলছি রাজ্য সরকারের পক্ষে খুবই জরুরি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে, আমরা দেখছি আপনি ৩১টি প্রশ্ন দিয়েছেন এবং এক একটি প্রশ্নে ২-৩ মিনিটের বেশি বলতে সময় দেন নি। ২-৩ জন করেও যদি এক একটা প্রশ্ন করেন তাতে দেখছি ১৪-১৫ নং প্রশ্নে এখনো আসতে পারেননি। আমরা দেখছি মন্ত্রী মহাশয় উত্তর নিয়ে এসেছেন উত্তর দেবার জন্যে অথচ আমরা দেখছি সময়ের অভাবে উত্তর দিতে পারছেন না, তাহলে এই প্রশ্নর উত্তরগুলোর কী হবে?

ইহা কি সত্যি যে, দীঘায় বিশ্বব্যাঙ্কের টাকায় বাগদা চিংড়ি প্রকল্পটির জমির জন্য দীঘা উন্নয়ন কর্তৃপক্ষ কি অর্থের দাবি জানিয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই সম্বন্ধে একটি আধাসরকারি পত্র মেদিনীপুর জেলা পরিষদ-এর সভাধিপতির নিকট থেকে বিভাগীয় মন্ত্রী মহোদয়ের কাছে এসেছে।

**হাওড়ায় লাইসেন্স প্রাপ্ত রুটে বাস না-চালানো**

***১১**। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী জটু লাহিড়ী ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, হাওড়া জেলায় কিছু বাস মালিক লাইসেন্সপ্রাপ্ত রুটে বাস চালাচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, এই ধরনের বাস মালিকদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পারমিট প্রাপ্ত সমস্ত বাস পারমিটের শর্ত অনুসারে চলাচল করে। দু'একটি ক্ষেত্রে পারমিটের শর্ত অনুযায়ী বাস চলাচল করে না। এইরূপ নালিশ আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ পেয়ে থাকেন।

(খ) এই ধরণের নালিশ পেলে সংশ্লিষ্ট বাস মালিকদের পারমিটের শর্তাবলী মেনে চলার জন্য সতর্ক করা হয় এবং বাস মালিকেরা পারমিটে উল্লিখিত পথনির্দেশ মেনে চলেন।

**বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্প**

***১৩**। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৪) **শ্রী সৌগত রায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

৩১.১২.৯৬ পর্যন্ত সি.ই.এস.সি.-র বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্প কোন পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১) বলাগড় প্রকল্পটি আর.পি.জি এন্টারপ্রাইজের—সি.ই.এস.সি একজন প্রমোটার

২) ৩১.১২.৯৬ পর্যন্ত বলাগড় তাপ বিদ্যুৎ প্রকল্পের বর্তমান অবস্থা নিচে বর্ণিত হল—

রাজ্য সরকারকে জানানো হয়েছে যে, রোলস রয়েস কোম্পানির জায়গায় সিমেন্স কোম্পানির সঙ্গে ইপিসি চুক্তি হয়েছে এবং রাজ্য সরকারের নির্ধারিত প্রকল্প ব্যয়ের মধ্যেই এই চুক্তি হয়েছে। অন্যান্য প্রকল্প চুক্তির মধ্যে যেমন পাওয়ার পার্চেজ এগ্রিমেন্ট (বিদ্যুৎ বিক্রয় চুক্তি), অপারেশন ও মেইনটেনান্স কনট্রাক্ট (যন্ত্রংশের চালু ও রক্ষণাবেক্ষণের চুক্তিপত্র) ইত্যাদি কার্যকর করাবার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। রাজ্য সরকারের ন্যস্ত জমির একাংশ ইতিমধ্যে অধিগ্রহণ করা হয়েছে এবং পরিকাঠামোগত কাজ যেমন ব্রিজ, রাস্তাঘাট তৈয়ারীর কাজ প্রকল্পের জন্য নির্বাচিত স্থানে শুরু হয়েছে।

জানা গেছে যে জার্মানীর এক্সপার্ট ক্রেডিট এজেন্সী হারমেস (HERMES)-এর মাধ্যমে সিমেন্স কোম্পানি প্রচুর পরিমাণে এক্সপোর্ট ক্রেডিট ফাইনান্স-এর ব্যবস্থা করবে। আরও জানানো হয়েছে যে, এডিবি, আই. এফ. সি ও সি.ডি. সি-র মতো মালটিলেটারেল ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন এবং আই. সি. আই-সি.আই অন্যতম ইণ্ডিয়ান ফিনান্সিয়াল ইনস্টিটিউশন এই প্রকল্পের জন্য অর্থ বিনিয়োগ করবে বলে অঙ্গীকার করেছে এবং ইতিমধ্যে এই প্রকল্পের জন্য এ. ডি. বি বোর্ড ১৪০ মিলিয়ন ডলার অর্থ অনুমোদন করেছে। রাজ্য সরকার এই বিষয়ে সকল তথ্য যথা EPC Contract-এর নথি পরিবর্তীত ডি.পি.আর, সি.ই.এস.সি-র সঙ্গে বিদ্যুৎ ক্রয়ের চুক্তি ইত্যাদি জানাবার জন্য বলাগড় পাওয়ার জেনারেটিং কোম্পানিকে নির্দেশ দিয়েছে। বলাগড় দ্বীপের বেসরকারি জমি অধিগ্রহণের বিষয়টি সরকার পরীক্ষানিরীক্ষা করছে এবং বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্র থেকে বিদ্যুৎ পরিবহনের জন্য ট্রান্সমিশন লাইন স্থাপনের কারিগরি ও খুঁটিনাটি বিষয়গুলি পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ পরীক্ষা করে দেখছে।

## Plans for Reviving Sick Public Undertakings

***15.** (Admitted Question No. *456) **Shri Akbar Ali Khandokar** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) whether the Government has any plans to set up a body on the lines of BIFR for reviving Sick State Public Undertakings; and

(b) If so, details thereof?

**Minister-in-Charge of Industrial Reconstruction Department :**

(a) No.

(b) Does not arise.

## বিদ্যালয়ে সংসদীয় শিক্ষা

***১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৩) শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরিষদীয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় সমূহে নকল বিধানসভা/সংসদীয় শিক্ষার জন্য রাজ্য সরকার নির্দেশ পাঠাচ্ছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার উদ্দেশ্য কি?

**পরিষদীয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। তবে 'নকল বিধানসভা' নয় সংসদীয় রীতি-নীতি অনুসরণে 'যুব সংসদ প্রতিযোগিতা' আয়োজিত হচ্ছে।

(খ) এই 'যুব সংসদ' প্রতিযোগিতার মূল উদ্দেশ্য হচ্ছে তরুণ শিক্ষার্থীদের মধ্যে আমাদের সংসদীয় ব্যবস্থা সম্পর্কে আস্থা দৃঢ় করা এবং গণতান্ত্রিক ভাবাদর্শ, মূল্যাবোধ, রীতি-নীতি ও অপরের মতামতের প্রতি সহিষ্ণুতা ও শ্রদ্ধা প্রদর্শনের নিরন্তর চর্চার মাধ্যমে গণতন্ত্রকে তৃণমূলস্তর পর্যন্ত সুদৃঢ় করা।

## কৃষ্ণা গ্লাসে উৎপাদন

***১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৫) শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সরকার অধিগৃহীত যাদবপুর ও বারুইপুরের কৃষ্ণা গ্লাস কারখানা দুটির উৎপাদন চালু করার কোনও সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চিন্তা-ভাবনা চলছে।

## হলদি নদীতে লঞ্চ সার্ভিস

***১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৮) শ্রী দেবীশঙ্কর পাণ্ডা ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন্দী গ্রামের সঙ্গে হলদিয়ার সরাসরি যোগাযোগের ক্ষেত্রে হলদি নদীপথে লঞ্চ পরিবহন সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**যানবাহনে লালবাতি ও হুটার ব্যবহার**

***২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৪) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভি. আই. পি. হিসাবে যে সমস্ত পদাধিকারী এই রাজ্যে যানবাহনে লালবাতি ও হুটার ব্যবহার করার অধিকারী তাদের কোন সংজ্ঞা রাজ্য সরকার নির্ধারণ করেছে কি; এবং

(খ) করে থাকলে, এই বিশেষ অধিকারপ্রাপ্ত ভি. আই. পি. কারা?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সেন্ট্রাল মোটর ভেহিকেলস রুলস্ অনুসারে লালবাতি ব্যবহারের ক্ষেত্রে ১৯৮৮ সালে প্রস্তুত করা এক স্মারকলিপিতে রাজ্য সরকার যে সকল পদাধিকারী এর অধিকারী তার এক তালিকা প্রকাশ করেছেন। এঁরা তালিকা প্রকাশ করেছেন। এঁরা হলেন, ভারতবর্ষের রাষ্ট্রপতি ও উপ-রাষ্ট্রপতি, গভর্নর ও লেফটেন্যান্ট গভর্নরগণ, প্রধানমন্ত্রী ও তাঁর মন্ত্রীমণ্ডলী, মুখ্যমন্ত্রীগণ ও তাঁদের মন্ত্রীমণ্ডলী, কেন্দ্রশাসিত অঞ্চলগুলির রাজ্যমন্ত্রী এবং উপমন্ত্রীগণ, লোকসভার অধ্যক্ষ, রাজ্যসভার উপ-অধ্যক্ষ, রাজ্য বিধানসভাগুলির অধ্যক্ষগণ ও রাজ্য লেজিসলেটিভ কাউন্সিলরগুলির অধ্যক্ষগণ, কেন্দ্রশাসিত অঞ্চলগুলির বিধানসভাগুলির অধ্যক্ষগণ এবং বিধানসভা, লেজিসলেটিভ কাউন্সিল ও কেন্দ্রশাসিত অঞ্চলের উপাধ্যক্ষগণ, ভারতের প্রধান বিচারপতি ও অন্যান্য বিচারপতিরা, হাইকোর্টের "পুইনি" বিচারপতিরা, রাজ্যগুলির মুখ্যসচিবরা, কেন্দ্রীয় সরকারের সচিবরা ও রাজ্যগুলির অ্যাডভোকেট জেনারেলগণ। এছাড়া, উপরোক্ত পদাধিকারীদের সঙ্গে সফররত পুলিশের গাড়িতেও লালবাতি ব্যবহার আইনানুগ।

হুটার সম্বন্ধে কোনও তালিকা প্রকাশ করা হয়নি।

**তাৎক্ষণিক বিচার ব্যবস্থা**

***২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৭০৫) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তাৎক্ষনিক বিচার ব্যবস্থার জন্য সরকার কি কি পরিকল্পনা নিয়েছে;

(খ) কবে নাগাদ উক্ত বিচারের কাজ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) মানবাধিকার কমিশনের কাছে অভিযোগ জানানোর পদ্ধতি কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তাৎক্ষনিক বিচার ব্যবস্থার অঙ্গ হিসাবে বড় বড় শহরে ভ্রাম্যমান আদালত চালু করার একটি প্রস্তাব সরকারের বিচেনাধীন রয়েছে। তবে কলকাতা পুলিশ কর্তৃপক্ষ ও কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন কর্তৃপক্ষ আইনভঙ্গকারীদের বিরুদ্ধে তাৎক্ষনিক জরিমানা আদায়ের ব্যবস্থা করেছেন।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) বিষয়টি রাজ্য স্বরাষ্ট্র দপ্তরের অন্তর্ভুক্ত প্রশ্নের উত্তরের জন্য স্বরাষ্ট্র দপ্তরে পাঠানো হয়েছে।

**সি.ই.এস.সি-র ফুয়েল চার্জ বৃদ্ধি**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ থেকে ১৯৯৬ পর্যন্ত সি.ই.এস.সি. কর্তৃপক্ষ কোনও ফুয়েল চার্জ বৃদ্ধি করার প্রস্তাব করেছে কি;

(খ) করে থাকলে, উক্ত বৃদ্ধির হার কিরূপ; এবং

(গ) রাজ্য সরকার এ ব্যাপারে কি কি ব্যবস্থা নিয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। প্রস্তাবনা স্বরূপ— ১৮ পয়সার উপরে

| | ইউনিট প্রতি | বৃদ্ধির হার |
|---|---|---|
| ৯২-৯৩ | ঐ | ২.৪৫ পঃ |
| ৯৩-৯৪ | ঐ | ৮.০০ পঃ |
| ৯৪-৯৫ | ঐ | ১১.১৯ পঃ |
| ৯৫-৯৬ | ঐ | ১৬.৯২ পঃ |
| ৯৬-৯৭ | ঐ | ২৫.৬১ পঃ |

(খ) সরকারের অনুমোদিত বৃদ্ধির হার নিম্নরূপ ঃ

| | | | |
|---|---|---|---|
| ১৯৯২-৯৩ | ঐ বৃদ্ধির | ০.৭০ পঃ। | ইউনিট প্রতি |
| ১৯৯৩-৯৪ | ঐ | ১.৫৬ পঃ। | ইউনিট প্রতি |
| ১৯৯৪-৯৫ | ঐ | ৫.৪৪ পঃ। | ইউনিট প্রতি |
| ১৯৯৫-৯৬ | ঐ | ৫.০০ পঃ। | ইউনিট প্রতি |
| ১৯৯৬-৯৭ | ঐ | ৮.০০ পঃ। | ইউনিট প্রতি |

(গ) রাজ্য সরকার নিয়ম অনুযায়ী ব্যবস্থা নিয়ে থাকেন। রাজ্য সরকারি অনুমোদন, বিবেচনার পর, জানিয়ে দেওয়া হয়।

**লোক আদালত স্থাপন**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বছরে রাজ্যে লোক আদালত স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে,

(১) এ ধরনের মোট কতগুলি আদালত স্থাপন করা হবে; এবং

(২) সেগুলি কোথায় কোথায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) ১) ১৯৯৬-৯৭ সালে লোক আদালতের আয়োজন পঃবঙ্গের বিভিন্ন স্থানে ইতিমধ্যেই করা হয়েছে এবং ১৯৯৬-৯৭ সালে আরও লোক আদালতের আয়োজন করার পরিকল্পনা আছে। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে এপর্যন্ত মোট ১৩টি লোক আদালত বসানো হয়েছে। ১৯৯৬-৯৭ আর্থিক বছরে আরও ৫টি লোক আদালত করার পরিকল্পনা আছে।

২) বহরমপুর, মালদা, রায়গঞ্জ, বারাসাত, হুগলি।

### সৌরশক্তি থেকে বিদ্যুৎ উৎপাদন

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩) **শ্রী জ্যোতি চৌধুরি** এবং **শ্রী আব্দুল মান্নান :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সৌর শক্তি থেকে বিদ্যুৎ উৎপাদনের বিষয়ে কোনও তথ্য রাজ্য সরকারের কাছে আছে কি?

(খ) থাকলে, সরকারি বা বেসরকারি ক্ষেত্রে ঐ বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ কত; এবং

(গ) উক্ত বিদ্যুৎ উৎপাদনকারীর কতজনকে রাজ্য সরকার এ পর্যন্ত সহায়তা প্রদান করেছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) সৌরশক্তি থেকে বর্তমানে রাজ্যে বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ আনুমানিক ২৫০ কিলোওয়াট।

(গ) রাজ্যে প্রায় ২০০০ গৃহস্থ ও ৪০টিরও বেশি সংস্থাকে এ ব্যাপারে সহায়তা প্রদান করা হয়েছে।

### উত্তরবঙ্গে হাইকোর্টের সার্কিট বেঞ্চ

* ২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮) **শ্রী তপন হোড় :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

উত্তরবঙ্গের হাইকোর্টের সার্কিট বেঞ্চ সংস্থাপনের বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিষয়টি হাইকোর্টের বিচারাধীন আছে।

### Re-start Phthalic Anhydride Plant

***30.** (Admitted Question No. *484) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

whether the Government has any plan to re-start the Phthalic Anhydride Plant of D.C.L.?

**Minister-in-Charge of Industrial Reconstruction Department :**

Yes

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motions. The first one in from Shri Kamal Mukherjee on the subject of increase in production of country liquor, the second one is from Shri Abdul Mannan and Shri Saugata Roy and third one is from Shri Deba Prasad Sarkar both on the subject of rehabilitation of evicted hawkers.

As for the all three motions, the Members may draw the attention of the Ministers concerned through Calling Attentions, Mentions and Questions etc.

Therefore, I withhold my consent to the motions, Shri Mannan and Shri Sarkar, may however, read the test of the motions as amended.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—ব্রিটিশ প্রধানমন্ত্রীকে কলকাতায় স্বাগত জানাতে গিয়ে অপারেশন সানসাইন-এর নামে রাজ্য সরকার কলকাতা পৌরসভা ও গরিষ্ঠ শাসক দলের সমর্থকরা কলকাতার রাস্তায় হকারদের দোকান ভেঙ্গে দিয়ে তাদের পরিবারকে অনাহারের মুখে ঠেলে দিয়েছে। এই কারণে এই সভা তার তীব্র নিন্দা করছে এবং অবিলম্বে সমস্ত উচ্ছেদ হওয়া হকারদের তাদের ক্ষতিপূরণসহ পুনর্বাসনের দাবি জানাচ্ছে।

(গোলমাল)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন বিষয়টি হল গত ২৪শে নভেম্বর, ১৯৯৬ থেকে কলকাতা শহরের প্রায় সমস্ত জায়গায় যে বর্বরোচিত পন্থায় হকারদের উচ্ছেদ করা হয়েছে কোনও গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় তার কল্পনা করা যায় না। কলকাতায় প্রায় ১ লক্ষ হকার ফুটপাতে ব্যবসা করে জীবিকা নির্বাহ করেন। কমপক্ষে ৫ লক্ষ মানুষের জীবন জীবিকা হকারির সঙ্গে যুক্ত। পুনর্বাসনের বিকল্প ব্যবস্থা না করে সরকারের এই হকার উচ্ছেদ লক্ষ লক্ষ মানুষকে অনাহার এবং মৃত্যুর দিকে ঠেলে দিয়েছে। ইতিমধ্যেই ১২ জন হকার মৃত্যু মুখে পতিত হয়েছেন। বন্ধ কারখানার ছাঁটাই শ্রমিক এবং দেশ বিভাগের কারণে আগত উদ্বাস্তুরা আত্মসম্ভ্রম নিয়ে বাঁচার তাগিদে হকারির পথ বেছে

নিতে বাধ্য হয়েছেন। তাই সমস্ত হকারের সুষ্ঠু পুনর্বাসনের জন্য অবিলম্বে সকল কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন এবং হকারদের প্রতিনিধিত্বকারী সংগঠনগুলির সঙ্গে রাজ্য সরকারের আলোচনার, মৃত হকারদের পরিবার পিছু ১ লক্ষ টাকা ক্ষতিপূরণ দেওয়ার এবং বিকল্প ব্যবস্থা না হওয়া পর্য্যন্ত সমস্ত হকারকে ফুটপাথে ডালা পেতে অস্থায়ীভাবে ব্যবসা করার সুযোগদানের দাবি জানাচ্ছে।

(গোলমাল)

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention on the following subjects, namely :

| | |
|---|---|
| 1. Price hike on Milk of the State Milk Dairy. | Shri Pankaj Banerjee |
| 2. Ragging on a student in Panskura College, Midnapore. | Shri Jayanta Kumar Biswas |
| 3. Treaty on Ganga-water with Bangladesh. | Shri Tapan Hore |

I have selected the notice of Shri Pankaj Banerjee on the subject of price hike of milk of the State Milk Dairy.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 4.2.97.

...(At this stage the Opposition Members came in the well and shouted slogans)...

...(noise and interruption)...

## Presentation of the 4th Report of the Committee on Entitlements of the Members (1996-97)

**Shri Hashim Abdul Halim,** (Chairman of the Committee on Entitlements of the Members) : I beg to present the 4th Report of the Committee on Entitlements of the Members (1996-97), West Bengal Legislative Assembly.

## LAYING OF REPORT

**The Thirty-fourth Annual Report of the Durgapur Projects Limited for the year 1994-95**

**Dr. Sankar Kumar Sen :** Sir, I beg to lay the Thirty-fourth Annual Report of the Durgapur Projects Limited for the year 1994-95.

**Annual Budget of the Damodar Valley Corporation for the year 1996-97**

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, in accordance with the provisions contained in sub-section 5 of section 45 of the D.V.C. Act of 1984, I would like to lay before the Assembly the revised estimate and the Annual Budget of the Damodar Valley Corporation for the year 1996-97.

...(At the stage the Opposition Members of the Congress(I) walked out of the Chamber)...

## MENTION CASES

...(At the stage hon'ble member, Shri Deba Prasad Sarkar walked out of the Chamber)...

[12-10 – 12-20 p.m.]

**শ্রী মহঃ আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার জগৎবল্লভপুর বিধানসভা কেন্দ্রের মুন্সিরহাট, মাজু, নস্করপুর, ঐসমস্ত অঞ্চলে কুড়ি দিন যাবৎ বিদ্যুৎ নেই, এলাকার মানুষ অন্ধকারে রয়েছে। মুন্সিরহাটের শ্যামপুরে ইলেক্ট্রিক তার চুরি হয়। ওখানকার ইলেকট্রিক অফিসে বলার পর তার লাগানো হয় এবং সেদিন রাত্রে তার আবার চুরি হয়ে যায়। কুড়ি দিনেরও বেশি ঐ তিনটি অঞ্চলে বিদ্যুৎ নেই এবং এলাকাটি পুরো অন্ধকারে ডুবে রয়েছে। বিদ্যুৎমন্ত্রী এখানে আছেন, আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপারে তদন্ত করার জন্য এবং নতুন করে অন্ধকার থেকে আলোয় যাতে এলাকার মানুষ আসতে পারে, তার জন্য অনুরোধ করছি।

**শ্রী অসিত মাল ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বি. জে. পি একটি

সাম্প্রদায়িক দল এবং সেই দল বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক উস্কানি দিচ্ছে। বিশেষ করে উদ্বাস্তু এলাকায় তারা সাম্প্রদায়িক কাজকর্ম চালিয়ে যাচ্ছে। গত ২৯ তারিখে ফরাক্কা রেল স্টেশনে বহু যাত্রী তাদের হাতে লাঞ্ছিত হয়েছে, তার মধ্যে আমাদের তিনজন মন্ত্রী এবং অনেক সাধারণ মানুষও ছিল। তাছাড়া তারা সমস্ত জিনিসপত্র লুণ্ঠন করেছে ও যাত্রীদের মারধর করেছে। এই দলটা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় অরাজকতার সৃষ্টি করছে। আমি ফারাক্কার ঘটনাকে কেন্দ্র করে এই বিষয়ে তদন্ত দাবি করছি এবং যারা দোষী তাদের শাস্তি দাবি করছি।

**শ্রী বরেন বসু ঃ** মিঃ স্পিকার স্যার, এই রাজ্যের মানুষ কয়েকদিন ধরে আবার পাওয়ার কাটের মুখোমুখি হচ্ছে। কলকাতা সহ সারা রাজ্যে ছাত্রছাত্রীরা মাধ্যমিক পরীক্ষার জন্য এখন প্রস্তুতি নিচ্ছে এবং গ্রামে বোরো চাষের জন্য বিদ্যুতের প্রয়োজন। সেই সঙ্গে বিভিন্ন স্কুলে এখন ফাইনাল পরীক্ষার জন্য ছাত্রছাত্রীরা পড়াশোনার কাজ করছে। এই সময় আমরা দেখছি আমাদের রাজ্যে প্রায় ৩০০ মেগাওয়াট পাওয়ার কাট হচ্ছে এবং এন. টি. পি. সি এই পাওয়ার কাট করছে। শোনা যাচ্ছে ২২৩ কোটি টাকা ওরা এস. ই. বি-র কাছে পাবে বলে দাবি করছে। কিন্তু কার্য ক্ষেত্রে এস. ই. বি-র দেয় টাকার পরিমাণ হচ্ছে ১৯ কোটি টাকা। আসাম এবং অন্ধ্রপ্রদেশে বিদ্যুৎ সাপ্লাইয়ের জন্য ওরা টাকা পায়, কিন্তু হিসাবের গরমিলের জন্য ওরা আমাদের রাজ্যের কাছে ঐ টাকা দাবি করছে। ফলে একটা জটিলতার সৃষ্টি হচ্ছে। অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য দাবি করছি এবং আগামী দিনগুলিতে বোরো চাষ এবং পরীক্ষার্থীদের পড়াশোনার ক্ষেত্রে যাতে অসুবিধা না হয় তার জন্য দাবি করছি। তবে আমরা জানি এন. টি. পি. সি যে নীতি নিয়ে চলছে তা আজকে নতুন নয়, ১৯৯৪ সাল থেকে এটা চলে আসছে। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী এবং প্রয়োজনে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব, কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলে ডব্লু. বি. এস. ই. বি-র কাছে যে অন্যায় টাকা দাবি করা হয়েছে এবং যে পাওয়ার কাট করা হচ্ছে তা অবিলম্বে বন্ধ করা হোক।

**শ্রী মোরশেলিন মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মহেশতলা, বজবজ অঞ্চলের যেটা এস ২৯ বাস দীর্ঘদিন ধরে চলে আসছিল। কিন্তু এক মাস ধরে সেই বাসটা তুলে নেওয়া হয়েছে। এর ফলে ওখানে যাত্রী সাধারণ, স্কুল-কলেজের ছাত্র-ছাত্রীদের, অফিস গোয়ার্সদের ভীষণভাবে অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। আমরা জানি না কি কারণে হঠাৎ করে একটা নির্দিষ্ট রুট থেকে সরকারি একটা বাসকে তুলে নেওয়া হয়েছে। ওই একই রুটে ১৮'র এ বাই ওয়ান সরকার এই বাসটি ঘোষণা করেছিলেন। সেই বাসটি এখন অনেক দূর দিয়ে চলাচল করছে। এর ফলে মহেশতলা, বজবজ অঞ্চলের যাত্রী সাধারণকে ভীষণ দুর্দ্দশার সম্মুখীন হতে হচ্ছে। যাতে এই এস ২৯ এবং ১৮'র এ বাই ওয়ান বাসটি চালু হয় তার জন্য পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**সেখ মাজেদ আলি** : মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমাদের কেন্দ্রের যে টেলিফোন ব্যবস্থাপনা আছে তার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পাণ্ডুয়ায় যে টেলিফোন অফিস আছে সেখানে দীর্ঘদিন ধরে অনেক কাস্টমার তাদের দু হাজার টাকা ডিপোজিট করে রেখে দিয়েছে। তাদের কোনো সুব্যবস্থা হচ্ছে না। এছাড়া আমরা শুধু লোকাল কল করতে পারি। সেখান থেকে কলকাতা এক্সচেঞ্জ-এর দুরত্ব মাত্র ৬ কিলোমিটার এই ৬ কিলোমিটার দুরত্ব যদি আমরা কভার করতে পারি, তাহলে আমাদের এস. টি. ডি. করতে হয় না। কলকাতা থেকে পাণ্ডুয়ার দুরত্ব ৬১ কিলোমিটার। পাণ্ডুয়া থেকে কলকাতা যদি ডাইরেক্ট লাইন করা যায় এবং যে সমস্ত গ্রাহক টাকা জমা দিয়েছে তারা যাতে তাড়াতাড়ি কানেকশন পায়, তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পদ্মনিধি ধর** : মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেল মন্ত্রী এবং রেল বোর্ডের দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের কলকাতায় দুটো ডিভিসন আছে—শিয়ালদহ আর হাওড়া। এখানকার সুবার্বন প্যাসেঞ্জারদের সপক্ষে আমি কয়েকটি কথা বলতে চাই। আমার কাছে একটি তথ্য আছে। আমাদের পশ্চিমবঙ্গে শিয়ালদা ডিভিসনে ই. এম. ইউ রেক আছে ৬২টা। সেখানে ট্রেন চলে ৫৫৫টা, কিন্তু দুরত্ব অতিক্রম করে ৩৯৫ কিলোমিটার। হাওড়া ডিভিসনে মাত্র ৩৬টা রেক আছে। ট্রেন চলে ২৫৪টা দুরত্ব অতিক্রম করে ২১৬ কিলোমিটার। সেখানে মুম্বাই সেন্ট্রালে ৮২টা ই. এম. ইউ. রেক ট্রেন চলে ১ হাজার ২৩ এবং অতিক্রম করে আমাদের চেয়ে অনেক কম। মুম্বাই সেন্ট্রালে ৮২টা ই. এম. ইউ রেক, ট্রেন চলে ১ হাজার ২৩ এবং দুরত্ব অতিক্রম করে আমাদের চেয়ে অনেক কম—১শো ৮৬ কিলোমিটার। ওয়েস্টার্ন সার্কেলে ৬৭টা রেক আছে, ৮৫৭ ট্রেন চলে, অতিক্রম করে মাত্র ৬০ কিলোমিটার। আমি দাবি করছি এই সুবার্বন প্যাসেঞ্জার যারা রয়েছেন তাঁদের স্বার্থে, অবিলম্বে রেকের সংখ্যা বাড়ানো হোক। আর রেলের প্যান্টোগ্রাফ ভেঙে যাচ্ছে, ওভার হেডের তার ছিঁড়ে যাচ্ছে এগুলোর সংস্কার করা হোক।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরপাড়া থানার এলাকা কোন্নগর। সেই এলাকায় একটি পুলিশ ফাঁড়ি আছে। যেখানে কোন অফিসার থাকে না। কয়েকজন কনস্টেবল মাত্র থাকে। কোন্নগর এলাকায় গত কয়েকদিন ধরে ডাকাতি হয়েছে। গত ২৪শে জানুয়ারি একজন স্বর্ণ ব্যবসায়ীর কাছ থেকে স্বর্ণালঙ্কার ছিনিয়ে নেওয়া হয় এবং বোমার আঘাতে তার জীবনও চলে গেছে। স্যার, কোন্নগর পুলিশ ফাঁড়িকে ইনভেস্টিগেশন সেন্টার করা হোক। একজন অফিসার বাড়িয়ে দেওয়া হোক এবং এটা আপাতত অস্থায়ীভাবে করা হয়েছে। তার ফলে উত্তরপাড়া থানা থেকে পুলিশ কর্মচারী কেটে নিয়ে গিয়ে করা হয়েছে। কিন্তু স্থায়ীভাবে কোন্ননগর পুলিশ ফাঁড়িকে ইনভেস্টিগেশন সেন্টারে রূপান্তরিত করা হোক। সেখানে অফিসার

বাড়িয়ে দেওয়া হোক, ওয়ারলেস সেট দেওয়া হোক এবং মানুষ যাতে সেখানে গিয়ে ডায়রি করতে পারেন তার ব্যবস্থা করা হোক। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী নন্দরানী দল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পূর্বতন মন্ত্রী সভার স্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয় মেদিনীপুর শহয়ে মেডিক্যাল কলেজের ভিত্তিপ্রস্তর স্থাপন করে এসেছিলেন। কিন্তু আজও কাজ শুরু হয়নি। তাই আপনার কাছে আমার আবেদন যে, আইনগত যে বাধা আছে, তা অবিলম্বে নিষ্পত্তি করে এই কালেজ স্থাপনের কাজ শুরু করা হোক।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিগত বাজেট অধিবেশনে বর্তমান আর্থিক বছর থেকে এই রাজ্যে কৃষক বার্ধক্য ভাতা মাথাপিছু একশো থেকে দুশো টাকা করা হয়। স্যার, বর্তমান আর্থিক বছর শেষ হতে চলল কিন্তু বর্ধিত হারে এই ভাতা যাঁরা পান, তাঁরা এখনও পর্যন্ত পেলেন না। এইজন্য তাঁদের মধ্যে যথেষ্ট ক্ষোভও অসন্তোষের সৃষ্টি হয়েছে। এছাড়া বার্ধক্য ভাতা বারবার বলা সত্ত্বেও অনিয়মিত ভাবে পান। তাই আমি আপনার মাধ্যমে অবিলম্বে সমস্ত বকেয়া ভাতা তাঁরা যাতে নিয়মিত ভাবে পান, তার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

**ডাঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্ল্যানিং মিনিস্টারের কাছে এই আবেদন রাখছি যে, আমাদের ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি এবং যে জেলাপরিষদ আছে, তারা কোনও বিধায়কদের তাতে আলোচনার জন্য বা মিটিং-এ আহ্বান করে না সেটা বিশেষ জরুরি বলেই মনে করি। যে মিটিংগুলি ডেভেলপমেন্টের জন্য হয়, তাতে যেন আমাদের যুক্ত করা হয়, তার জন্য আমি মেদিনীপুর জেলার খেজুরী থানা থেকে এই কথা জানাচ্ছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা থানা নানা দিক দিয়ে দীর্ঘদিন যাবদ অবহেলিত অবস্থায় রয়েছে। বিশেষ ভাবে বিদ্যুতের ক্ষেত্রে এই থানার সমস্যা বিরাট। পাশাপাশি বিভিন্ন থানায় ৩৩ কেভি সাব-স্টেশন থাকলেও পিংলা থানায় সেই ব্যবস্থা হয়নি। অবশ্য কয়েকদিন আগে থেকে জেলা পরিষদ এবং পিংলা পঞ্চায়েত সমিতি তাদের যৌথ প্রচেষ্টায় ওই থানার খাগড়া গ্রামে একটা জমি নির্বাচন করেছিলেন। জমি অধিগ্রহণও করা হয়েছিল এবং সেখানে মাটি কাটার কাজও সম্পন্ন হয়েছে। কিন্তু আজ পর্যন্ত ৩৩ কে.ভি. সাব-স্টেশন স্থাপন করা হয়নি। এই নিয়ে জেলার সভাধিপতি উদ্বেগ প্রকাশ করেছেন। আমি পঞ্চায়েত সমিতি, জনসাধারণের পক্ষ থেকে মাননীয় মন্ত্রী মহাশয় এর কাছে আবেদন করি—যেন অতি সত্ত্বর, দেরি না করে এই ৩৩ কেভি সাব স্টেশন স্থাপন করা হয়।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের অনেকগুলো জেলাতে বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় রেশন ব্যবস্থা একেবারে অনিয়মিত হয়ে পড়েছে। বিশেষ করে চিনি এবং কেরোসিনের ক্ষেত্রে চরম অব্যবস্থা দেখা দিয়েছে। ঈদের আগে চিনি, কেরোসিন রেশনে ঠিক মতো পাওয়া যাচ্ছে না। রেশনে চিনি, কেরোসিন যাতে ঠিকমতো পাওয়া যায় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। এছাড়া রেশন কেন অনিয়মিত হচ্ছে এটা দেখুন এবং তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সামনেই ঈদ উৎসব। কিন্তু শিক্ষক-শিক্ষিকারা ঠিক সময় মতো এবারেও বেতন পাবেন না। এই ঘটনা প্রতি বছর ঘটে। ঈদের আগে বেতন পান না শিক্ষক-শিক্ষিকারা। অথচ আমাদের অভিজ্ঞতা থেকে দেখছি পূজোর আগে ঠিকসময় মতো শিক্ষক-শিক্ষিকারা বেতন পান। এই বৈষম্য দূর করা দরকার। ঈদের উৎসব যেভাবে পালন করা দরকার সেই ভাবে পালন করতে পারবে না বলে শিক্ষক-শিক্ষিকাদের মধ্যে আতঙ্ক দেখা দিয়েছে। এই ব্যাপারটা প্রতি বছরই ঘটে। এ বছরও ঘটতে চলেছে। যাতে সমস্ত শিক্ষক-শিক্ষিকারা ঠিকসময় মতো বেতন পান সেই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্যে ফরাক্কায় দেখেছেন ইতিমধ্যে আমাদের ৩জন মন্ত্রী আক্রান্ত হয়েছেন। আমাদের দেশে সাম্প্রদায়িক দল বি.জে.পি. বলছে গঙ্গার জল বন্টন নিয়ে মুখ্যমন্ত্রী নাকি বাংলাদেশের কাছে আত্মসমর্পণ করেছেন। আবার বাংলাদেশের খালেদা বলছেন, বাংলাদেশের স্বার্থ বিক্রি করে হাসিনা ভারতবর্ষের কাছে তার সার্বভৌমত্ব বিকিয়ে দিয়েছেন। কিন্তু মূল বিষয় হচ্ছে পশ্চিমবঙ্গে যেটা কোনওদিন সম্ভব হয়নি, এখন সেই বি. জে. পি. দল নানারকম উস্কানিমূলক বক্তব্য প্রচার করে আমাদের রাজ্যের শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত করছে এবং তারা আমাদের রাজ্যের ৩ জন মন্ত্রীকে আক্রমণ করেছে। আমি এই ব্যাপারে স্বরাষ্ট্র দপ্তরকে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন জিরো আওয়ার শুরু হচ্ছে। আমি ৩টে নেব।

I call upon Shri Tapan Hore—(Not called) then I call upon Shri Ashok Deb—(Not called) now I call upon Shri Abdul Mannan.

[12-30 – 1-00 p.m.] (including adjournment)

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে এখানে পূর্তমন্ত্রী ছিলেন, এখন নেই। একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে ভুল তথ্য পরিবেশন করা হয়েছে। আমি সে ব্যাপারে

আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এই হাউসে প্রয়াত জননায়ক হেমন্ত বসুর মৃত্যুকে ঘিরে অনেক অসত্য ভাষণ অনেকে দিয়েছেন। সরকার অন-রেকর্ড এইসব তথ্য পরিবেশন করেন। হেমন্ত বসুর ভক্তরা, যাঁরা হেমন্ত বসুকে নিয়ে রাজনীতি করেন তাঁরা গিয়ে দেখতে পারেন, যেখানে হেমন্ত বসুর মূর্তি আছে তার নিচে হেমন্ত বসুর মৃত্যুর সাল ১৯৭২ সাল লেখা আছে। কিন্তু হেমন্ত বসুর মৃত্যু হয়েছিল ১৯৭১ সালে। এই যে ভুল তথ্য পরিবেশন করা হয়েছে, এটা সংশোধন করুন। হেমন্ত বসুর মতো জননায়ক, জনদরদী মানুষ আততায়ীর হাতে নিহত হয়েছেন এবং হিংসার রাজনীতির শিকার হয়েছেন। রাজ্য সরকার তাঁর একটা মূর্তি বসিয়েছেন, তাতে মৃত্যুর সালটা ঐ ভাবে ভুল করা ঠিক হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, প্রকৃত সালটা বসানো হোক।

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি। ১লা ফেব্রুয়ারি ১৯৯৭ তারিখে সংবাদপত্রে একটা খবর বেরিয়েছে, যেটা অনেকেই দেখেছেন—শ্রীরামপুরে মহেশ মন্দিরে ছাত্রী অনিতা রায় অন্যের বাড়িতে থেকে স্কুলে পড়াশোনা করে। তার কাছে সরস্বতী পুজোর চাঁদা চাওয়া হয় এবং তা দিতে না পারায় তাকে কটাক্ষ করা হয়। তারপর প্রধান শিক্ষক সকলের সামনে তাকে কান মুলে অপমান করে। সেই অপমান সহ্য করতে না পেরে সে বাড়িতে গিয়ে আত্মঘাতী হয়। এই ব্যাপারে যথোপযুক্ত ব্যবস্থা করার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার মিলিত হব ১টায়।

(At this stage the House was adjourned till 1.00 p.m.

[1-00 – 1-10 p.m.] (After recess)

## GENERAL DISCUSSION ON GOVERNOR ADDRESS

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলোকে সমর্থন করছি।

স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের ২য় প্যারাগ্রাফে বলা হয়েছে, The overal law and order situation in the State continued to remain peaceful during the year 1996, barring a few stray incidents.

স্যার, এটা ঠিক অশ্বত্থমা হত, ইতি গজ, বলে মনে হচ্ছে। এর কারণ আপনারা নিশ্চয় জানেন যে, পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা অত্যন্ত খারাপ। প্রতিদিন খবরের কাগজ খুললেই দেখতে পাবেন, কোন জায়গায় নারী ধর্ষণ হচ্ছে, ট্রেনে-বাসে ডাকাতি হচ্ছে। সাধারণ মানুষের নিরাপত্তা আজকে পশ্চিমবাংলায় আছে বলে আমি মনে করিনা। স্যার, আপনি শুনলে অবাক

হবেন, গ্রেপ্তারী পরোয়ানা জারি হওয়ার পরেও কার্যকর হচ্ছে না এই সংখ্যা পশ্চিমবাংলায় ৭২ হাজার ৫৩৩। স্যার, এই যে গ্রেপ্তারী পরোয়ানা জারি হলেও তাদের ধরা হচ্ছে না এর ফলে পশ্চিমবাংলায় খুব ডাকাত-সমাজবিরোধীরা অবাধে ঘুরে বেড়াচ্ছে। তাদের ধরার কোনও ব্যবস্থা এই সরকার গ্রহণ করতে পারেননি। যদিও বা খুন করে ধরা পড়ছে এবং আইন অনুযায়ী তাদের বড় জোর ৯০ দিন হাজতে রাখা হচ্ছে। কিন্তু তারা বেরিয়ে গিয়ে আবার খুন-ডাকাতি করছে এবং একটা সন্ত্রাসের আবহাওয়া সৃষ্টি করছে। ফলে গ্রাম-গঞ্জে একটা সন্ত্রাসের আবহাওয়া সৃষ্টি হয়েছে। সেখানে সাধারণ মানুষের গণতান্ত্রিক উপায়ে বেঁচে থাকার উপায় নেই। সুতরাং এ বিষয়ে মন্ত্রী সভার, বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, প্রকৃতপক্ষে যারা খুন করছে তাদের শেষ পর্যন্ত শাস্তি হচ্ছে কি না? তাদের শাস্তির ব্যাপারে জোর দেওয়া দরকার। খুনিরা বেরিয়ে গিয়ে গ্রামে-গঞ্জে সাধারণ মানুষকে ভয় দেখাচ্ছে। ফলে কেউ তাদের বিরুদ্ধে সাক্ষী দিতে ভয় পাচ্ছে এবং তারা বেকসুর খালাস পেয়ে যাচ্ছে। এই অবস্থার পরিবর্তন যদি মন্ত্রিসভা করতে না পারেন তাহলে পশ্চিমবাংলায় খুনের সংখ্যা কমবে বলে আমি মনে করিনা। স্যার, আমি একটা পরিসংখ্যান দিয়ে কংগ্রেস আমলের এবং এই সরকারের আমলের খুনের অবস্থাটা বোঝাতে চেষ্টা করছি। ১৯৫৭ থেকে ১৯৬১ সাল পর্যন্ত ২ হাজার ৫০৩ জন। অর্থাৎ প্রতি বছর গড়ে ৫০০ জন। ১৯৬২ থেকে ১৯৬৭ পর্যন্ত ২,৬৬৪ জন। আর ১৯৭২ থেকে ১৯৭৭, যে সময় আপনারা বিধানসভা বয়কট করেছিলেন সেই সময় খুন হয়েছিল ৪,৩০৫। না অন্য কোনও জায়গা থেকে নয়, ইকোনমিক রিভিউ থেকে বলছি। আমার সময় সীমিত তাই বিস্তৃত না বলে আপনাদের সময়-এর গত দু-বছরের খুনের হিসাব দিচ্ছি। ১৯৯৫ সালে ১ বছরে খুন হয়েছিল, ১,৬৪০ জন। ১৯৯৬ সালে খুন হয়েছে ১৮০০ উপর, এই হচ্ছে আপনাদের পশ্চিমবাংলার চিত্র। যেখানে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে এখানে শান্তি বজায় আছে, এখানে কোনও ইনসিডেন্ট হচ্ছে না। বাডিং এ ফিউ স্ট্রে ইনসিডেন্ট, আজকে সেখানে দিনে ৫,৬টি খুন হচ্ছে, বছরে ১৮০০ উপরে। তার থেকে বড় কথা এখানে আসামী বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। যদিও দু-এক জন ধরা পড়ছে কিন্তু ৯০ দিন পরে ছাড়া পেয়ে আবার সন্ত্রাস সৃষ্টি করছে। পশ্চিমবাংলায় তাদের শাস্তি দেওয়ার কোনও ব্যবস্থা হচ্ছে না। যার ফলে আজকে গ্রামে-গঞ্জে, শহরে একটা সন্ত্রাসের আবহাওয়া। সাধারণ মানুষে বেঁচে থাকার কঠিন সমস্যা হচ্ছে। প্রতিদিন কাগজে নারী ধর্ষণের ঘটনা দেখছেন। নারীর উপর অত্যাচার বেড়ে যাচ্ছে, লক-আপে মৃত্যুর সংখ্যা ২০০-র উপর ছিল আপনারা এটা জানেন। এমনকি জাস্টিস রঙ্গনাথ মিশ্রর যে হিউম্যান রাইটস কমিশন তাতে তিনি বলেছেন এ ব্যাপারে পশ্চিমবঙ্গের রেকর্ড খুব খারাপ। আজকেই খবরের কাগজে কোনও একটা জায়গাতে লক-আপে মৃত্যুর ঘটনা দিয়েছে। এই ভাবে যদি আপনারা চলেন তাহলে আগামী দিনে পশ্চিমবাংলায় ল অ্যাণ্ড অর্ডার বলে কিছু থাকবে না। কিছু দিন আগে আমরা দেগঙ্গা গিয়েছিলাম, সেখানে ইটভাটায় মহিলারা কাজ করে, যাদের দৈনিক মজুরি ২০ কি ২৫ টাকা হবে, সেখানে সিটু তাদের কাছে চাঁদা চেয়েছে এবং তারা দিতে অস্বীকার করেছে। তাদের বাড়িতে, মানে বাগদী মতো বাসাতে তাদের ধর্ষণ করা হল

তাদের সমস্ত কিছু লুঠ করল এই সিটুর লোকেরা। তারা এমন সন্ত্রাস করেছে যে আমরা সেখানে তাদের বার বার জিজ্ঞাসা করা সত্ত্বেও তারা আমাদের সামনে বলতে সাহস করব না যে কি হয়েছে। কারোর ছেঁড়া শাড়ি ছিল কারোর রুপোর দুল-হার ছিল, সেগুলি তারা ডাকাতি করে নিয়ে গেছে। অথচ সেখানে যে প্রায় ৮,৯ জন নারীর উপর ধর্ষণ করা হয়েছে এ কথা সেখানকার মানুষেরা অস্বীকার করলেন। পরবর্তীকালে তারা প্রকাশ করেছেন যে তাদের উপর ধর্ষণ হয়েছে। হাড়োয়াতে ৮ জন মহিলার উপর ধর্ষণ হয়েছে। আমি সে সব কাগজ এখন আনিনি। তবে এই অবস্থার মধ্যে আমরা পশ্চিমবাংলায় আছি। অথচ রাজ্যপাল ভাষণে বলেছেন এখানে আইন শৃঙ্খলার অবস্থা খুব ভাল। মাননীয় মন্ত্রী ছায়া বেরা তার উপর কিভাবে অত্যাচার হল? তিনি তাঁর গাড়িতে বসে বলেছেন যে তিনি একজন মন্ত্রী। আপনাদের দলের লোকেরা ছায়া বেরার উপর দৈহিক নির্যাতন করল। আপনারা জানেন ফারাক্কাতে ৩ জন মন্ত্রীর উপর অত্যাচার হয়েছে। এই ভাবে মন্ত্রীরা যদি আক্রান্ত হন তাহলে সাধারণ মানুষ কি করে নিরাপত্তার মধ্যে তাদের জীবন কাটাবেন? আপনাদের লজ্জিত হওয়া উচিত কী অবস্থায় আপনারা পশ্চিমবাংলাকে নিয়ে গেছেন। অথচ মাননীয় পুলিশ মন্ত্রীর পুলিশ বাজেট কিন্তু কমছে না, হু হু করে বেড়ে যাচ্ছে। ১৯৭২-৭৩ সালে ৩০.৮৪ কোটি টাকা ছিল, সেটা বেড়ে ১৯৯৫-৯৬ সালে হয়েছে ৫৩৬.৭৩ কোটি টাকা। ২০ গুন বৃদ্ধি পেয়েছে পুলিশ বাজেট, কিন্তু পুলিশের কর্মদক্ষতা, সন্ত্রাস দমনে তাদের কার্যকারিতা হুহু করে নিচে নেমে যাচ্ছে। এ ব্যাপারে পশ্চিমবঙ্গের পুলিশ মন্ত্রী যদি কোনও ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে আগামী দিনে পশ্চিমবাংলা শ্মশানে পরিণত হবে, এখানে এ ছাড়া কোনও অন্য রাস্তা আমরা দেখতে পাচ্ছি না। এই বিষয়ে আমি আরেকটি কথা বলতে চাই, এই আইনশৃঙ্খলার ব্যাপারে আজকাল কথায় কথায় পুলিশ গুলি চালাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী যখন বিরোধীদলে ছিলেন যখন ডাঃ বিধান রায়ের আমলে দু-একটি ঘটনা ঘটেছিল, তখন তিনি তুলকালাম কাণ্ড করেছেন। আজকে তিনি মুখ্যমন্ত্রী হিসাবে গদিতে আসীন তখন দেখছি পুলিশ ট্রিগার-হ্যাপি হয়ে গেছে। গুলি চলছে।

[1-10 – 1-20 p.m.]

এখন পুলিশ কিভাবে গুলি চালাচ্ছে, আকাশের দিকে বা পা-এর দিকে নয়, একেবারে বুকে গুলি চালাচ্ছে যাতে সঙ্গে সঙ্গে মারা যায়। ১৯৯৪ সালে পুলিশের গুলিচালনায় ৫৯ জন লোকের মৃত্যু হয়েছে। ১১৯ বার গুলি চালিয়েছে। ডাঃ বিধানচন্দ্র রায়ের সময়ে খাদ্য আন্দোলনে পুলিশের গুলিতে দু একজন লোক মারা গিয়েছিল। পুলিশ গুলি চালিয়েছে বলে আপনারা চিৎকার করেছিলেন। আর আজকে শান্তিপুরে জলের জন্য লোকে আন্দোলন করছিল, সেখানে আপনারা গুলি চালিয়েছেন। বিভিন্ন জায়গায় দাবি-দাওয়া নিয়ে আন্দোলন হচ্ছে, আপনারা সে সমস্ত আন্দোলন ভাঙতে গুলি চালাচ্ছেন। যেখানেই সাধারণ মানুষ গণতান্ত্রিক আন্দোলন করছে সেখানেই পুলিশ গুলি চালাচ্ছে। অথচ আমরা দেখছি যে, এ ব্যাপারে মন্ত্রী সভা কোন ইতিবাচক পদক্ষেপ নিচ্ছে না অথচ অমরা জানি কোনও আন্দোলন দমন করার

জন্য সাধারণভাবে যেখানে দরকার হয় সেখানে টিয়ার গ্যাস ছোঁড়া হয়, লাঠি চালানো হয়। আন্দোলন ব্যর্থ করার এই সমস্ত পর্যায়গুলো আজ তুলে দেওয়া হয়েছে। আজ আর লাঠি চালানো হচ্ছে না, টিয়ার গ্যাস ব্যবহার করা হচ্ছে না। আমরা শুনেছিলাম জল-কামান আসবে, রবার বুলেট আসবে। কিন্তু এখন পর্যন্ত সেসব কিছুই এলনা। অথচ পুলিশ খাতে ২০ গুণ বাজেট বৃদ্ধি পেয়েছে। বরাদ্দ বৃদ্ধি পাওয়া সত্ত্বেও আন্দোলন ভাঙার জন্য কোনও আধুনিক সাজসরঞ্জাম বা জিনিসপত্র আনা হচ্ছে না। পুলিশ সরাসরি মানুষের বুকের দিকে লক্ষ্য করে গুলি চালিয়ে দিচ্ছে, লোকে মারা যাচ্ছে। এই অবস্থার পরিবর্তন দরকার। আমরা আশা করব যে, এ ব্যাপারে আপনারা সচেতন হবেন এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন।

শিল্পের ব্যাপারে আপনারা অনেক বড় বড় কথা বলছেন। বলছেন, এত এত 'মৌ' সই হল। নির্বাচনের আগে তো 'মৌ'-এর বন্যা বয়ে গেল। আমি আপনাদের সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই যে, হাজার হাজার কোটি টাকার 'মৌ' সই তো হল, তার কতগুলো এখন পর্যন্ত কার্যে পরিণত হল? এখানে রাজ্যপালের ভাষণেই উল্লেখ করা হয়েছে যে, ১৯৯১ সাল থেকে ১৯৯৬ সালের মধ্যে ৩৫টি ইণ্ডাস্ট্রিয়াল ইউনিটস এনভিসেজিং ইনভেস্টমেন্ট অ্যামাউন্টিং টু ৪০৬ কোটি টাকা স্টার্টেড প্রোডাকশন। ৫ বছরে মাত্র ৩৫টা ইণ্ডাস্ট্রিয়াল ইউনিটস ৪০৬ কোটি টাকা লগ্নি করে প্রোডাকশন আরম্ভ করেছে। স্যার, আপনি জানেন আজকাল একটা লোকের কর্মসংস্থানের ব্যবস্থা করতে হলে মিনিমাম কত টাকা বিনিয়োগ করতে হয়। আমি ধরে নিচ্ছি ৫০ লক্ষ টাকায় একজন লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হয়। তাহলে এই ৫ বছরে আপনারা ৪০৬ কোটি টাকা বিনিয়োগ করে—আসলে আপনারা নয়, বিভিন্ন শিল্প সংস্থা বিনিয়োগ করে—৫০ লক্ষ টাকা হিসাবে ৮১২ জনের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পেরেছেন। অর্থাৎ বছরে প্রকৃতপক্ষে ১৬৩ জনের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পেরেছেন। যদি বছরে ১৬৩ জনের কর্মসংস্থানের ব্যবস্থাকে আপনারা শিল্পের বন্যা বলেন, তাহলে তাতে আমাদের কোনও আপত্তি নেই। তবে 'ভারত চেম্বার অফ কমার্সে'র পক্ষ থেকে ১৯৯৬ সালের নভেম্বর মাসে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা প্রতিবেদন পেশ করেছিল। স্যার, তাতে ওঁরা কি বলেছেন শুনুন— ওরা বলেছেন,

The Committee of the Chamber is seriously concerned that despite best efforts of the Government and business community, the industrial development of West Bengal is still lagging behind. We enclose the latest figures published by the Secretariat of Industrial Approvals (SIA) (Annexure A) which reveal that even in the post liberalisation period of nearly five years, the intention to invest both by Indian investors and foreign investors is far behind other states and in terms of total investment to take place we still rank 11th out of 14 important states in the country.

এই হচ্ছে 'ভারত চেম্বার অফ কমার্সের' রিপোর্ট। ওঁরা বলছেন এ ক্ষেত্রে ভারতবর্ষের গুরুত্বপূর্ণ ১৪'টি রাজ্যের মধ্যে আমাদের রাজ্যের স্থান হচ্ছে ১১ নম্বরে। গত ৫ বছরে ৪০৬ কোটি টাকা লগ্নি করে পশ্চিমবঙ্গে ৩৫-টি শিল্প চালু হয়েছে এবং এতে প্রতি বছর ১৬৩ জনের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। আর প্রতি বছর পশ্চিম বাংলায় বেকারের সংখ্যা কত করে বৃদ্ধি পাচ্ছে? স্যার, আপনি জানেন বর্তমানে পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা বেড়ে বেড়ে ৬০ লক্ষতে গিয়ে পৌঁছেছে। কি করে এই বেকার সমস্যার সমাধান করবেন তার কোনও ইঙ্গিত রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আপনারা বলছেন, ৫ লক্ষ লোকের নাকি সেল্ফ-এমপ্লয়মেন্টের ব্যবস্থা করেছেন। আমি জানি না, এই ৫ লক্ষ লোকের ফিগার কোথা থেকে পেলেন? কিন্তু বাস্তব অভিজ্ঞতা বলছে—মাননীয় সদস্যরাও জানেন—ব্যাঙ্ক থেকে যে লোন পাওয়া যায়, সেই ব্যাঙ্ক আজকে লোন দিতে অনিচ্ছুক। তারা আগে যে লোন দিয়েছে তার সিংহভাগই অনাদায়ি অবস্থায় পড়ে রয়েছে। যদিও বেশ কিছু লোক তারা নিজেরা ছোট ছোট ব্যবসা করে তাদের জীবন নির্বাহ করতে উৎসাহিত হয়েছে অনেক চেষ্টার পরে, কিন্তু সরকারি সাহায্য, ব্যাঙ্কের সাহায্য এবং বিভিন্ন প্রতিষ্ঠানের সাহায্যের অভাবে তারা নিজেদের পায়ে দাঁড়াবার চেষ্টায় ব্যর্থ হচ্ছে। ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের ইতিহাস শুনুন, ১৯৯৪-৯৫ সালে ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন—যেটা আপনাদের নিজেদের সংস্থা, যারা ছোট ছোট শিল্পগুলিকে সাহায্য করতে চায়—টাকা দিয়ে সাহায্য করার জন্য আপনাদের যে ব্যবস্থা আছে—তারা মোট লোন দিয়েছিল অর্থাৎ স্যাংশন করেছিল—বাস্তবে কতখানি দিয়েছে তা আমি বলতে পারব না—তারা লোন স্যাংশন করেছিল ৩২ কোটি টাকা। যেখানে কর্নাটক দিয়েছিল ৩৩৭ কোটি টাকা, গুজরাট দিয়েছিল ২৩১ কোটি টাকা, মহারাষ্ট্র দিয়েছিল ২৮১ কোটি টাকা, তামিলনাড়ু দিয়েছিল—৩১৮ কোটি টাকা, অন্ধ্রপ্রদেশ দিয়েছিল ৯৪ কোটি টাকা, রাজস্থান দিয়েছিল—১৬২ কোটি টাকা, কেরল দিয়েছিল ৮১ কোটি টাকা, পাঞ্জাব দিয়েছিল ৮৯ কোটি টাকা, সেখানে আপনারা দিয়েছেন মাত্র ৩২ কোটি টাকা। আপনারা নিজেরা নিজেদের সংস্থা থেকে যারা এন্ট্রাপ্রেনিওরস তাদের সাহায্য করে উৎসাহিত করতে পারছেন না অথচ অপর দিকে আপনারা বলছেন, এসো, এসো, জন মেজর এসো, সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী তুমি এসো, জার্মান এসো, জাপান এসো, সবাই এসে পশ্চিমবাংলায় শিল্প স্থাপন কর। আর এদিকে নিজেদের রেকর্ড কি? নিজেরা কিছু না করে আপনারা যদি বলেন, বাইরের সবাই এসে সব সমস্যার সমাধান করে দেবেন—সেটা কি সম্ভব? এই তো এখানে মাননীয় মন্ত্রী শ্রী শঙ্কর সেন বসে আছেন। আমরা এবং আপনারা তাঁকে সফল মন্ত্রী বলে দাবি করি। অথচ আজকে জানেন, স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডে কত টাকা ক্ষতি হচ্ছে? আজকে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের অবস্থা আপনি জানেন। সমস্ত কিছু উন্নয়নমূলক ব্যবস্থা বন্ধ হয়ে গেছে। নতুন করে কোনও জায়গায় বৈদ্যুতিকরণ হচ্ছে না। আজকে দুর্গাপুর প্রোজেক্টের কি অবস্থা? এটা স্টেট গভর্নমেন্টের সবচেয়ে বড় সংস্থা। আমি ১৯৭৬-৭৭ সালে চেয়ারম্যান হিসাবে ওখানে লাভ করে দেখিয়ে দিয়েছিলাম। আর আজকে দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডে লস হচ্ছে। কত কোটি টাকা লস হচ্ছে—কম করে প্রতি বছর ১৪।১৫।১৬ কোটি টাকা লস

হচ্ছে। আজকে সি.সি.এল.-এর অবস্থাও তাই। আজকে ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমারের কি অবস্থা? সেখানেও কোটি কোটি টাকার লস। আপনারা নিজেরা নিজেদের সংস্থাগুলিকে চালাতে পারবেন না, সেখানে কর্মীর সংখ্যা বাড়াতে পারবেন না, কর্মী নিয়োগ সেখানে বন্ধ হয়ে আছে—তার হিসাব আমি একটু পরে দেব—আপনাদের আন্ডারে সংস্থাগুলিকে চালাতে পারবেন না অথচ জার্মানীকে বলছেন তোমরা এসো, এসে সব সমস্যার সমাধান করে দাও। তেমনি ভাবে ইংল্যান্ড, জাপান প্রভৃতি দেশগুলি এসে সমস্যার সমাধান করে দেবে—এটা কখনও হয়? আপনারা নিজের পায়ে দাঁড়াবার ক্ষমতা নেই, নিজেদের সংস্থাগুলিকে চালাবার ক্ষমতা নেই, অথচ এসো, এসো, বাইরের লোক এসো, এসে সমস্যার সমাধান করে দিয়ে যাও—এটা কখনও হয়? তাই বলছি, আগে নিজেদের সংস্থাগুলিকে ঠিকমতো যাতে নিজেদের পায়ে দাঁড়াতে পারে, চলতে পারে, তার ব্যবস্থা করুন। সেইদিক থেকে আপনাদের যথেষ্ট গাফিলতি আছে। আমি বিশ্বাস করি, আপনাদের দপ্তরের যিনি ভারপ্রাপ্ত মন্ত্রী আছেন তিনি যদি ইন্টারেস্ট নিয়ে সংস্থাগুলিকে দেখেন, তাহলে নিঃসন্দেহে আগামী দিনে উন্নতি হবে। আমি এই কথা নিজের অভিজ্ঞতা থেকে বলছি। ১৯৭২-৭৩ সালে ডি.পি.এল.-এর যখন চেয়ারম্যান করা হল, তখন আমি রাষ্ট্রমন্ত্রী হিসাবে নিজে গিয়ে অবস্থা দেখেছিলাম। সেখানে লসে ভর্তি, কেউ সেখানে কাজ করে না। আমি সেখানে বারবার গিয়ে কাজের বাতাবরণ সৃষ্টি করে ১৯৭৬-৭৭ সালে ৪ কোটি টাকা লাভ করে দেখিয়ে দিয়েছিলাম। কিন্তু আজকে সেই ডি.পি.এল.-এর অবস্থা কি? প্রতি বছর সেখানে ১৬ কোটি, ১৭ কোটি, ২০ কোটি টাকার লস হচ্ছে। সেখানে কাজ করার লোক নেই। দেখার লোক নেই। কাজের কোনও বাতাবরণ নেই। হাজার হাজার টাকার জিনিস চুরি হয়ে যাচ্ছে। অথচ আপনারা এদিকে বলছেন, জার্মান এসো, জাপান এসো, ইংল্যান্ড এসো, এখানে এসে তারা শিল্প সংস্থা স্থাপন করে যাবে—এই জিনিস কখনও হয়? এটা কখনই হতে পারে না।

[1-20 – 1-30 p.m.]

এবারে আপনাদের কর্মী সংখ্যার ব্যাপারটা শুনুন। আমি ইকনমিক রিভিউ থেকে পরিসংখ্যানগুলি দিচ্ছি। ১৯৮০ সালে এখানে বেসরকারি সংস্থাগুলিতে কর্মী সংখ্যা ছিল ১০ লক্ষ ১৪ হাজার আর ১৯৯৫ সালে এই কর্মী সংখ্যা বাড়া তো দূরের কথা, কমে গিয়ে দাঁড়াল ৭ লক্ষ ৭৪ হাজারে। অর্থাৎ প্রায় ৩ লক্ষের মতন কর্মী বে-সরকারি সংস্থাগুলিতে এখানে কমে গেল। আর এখানে সরকারি সংস্থাগুলিতে কর্মী সঙ্কোচন হয়েছে প্রায় ৬০ হাজারের মতন। আপনারা সরকারি সংস্থাগুলিতে লোক বাড়তে দেবেন না, তার সঙ্গে সঙ্গে এখানে বে-সরকারি সংস্থাগুলিতে কর্মী সঙ্কোচন হবে তাহলে লোকের কর্ম সংস্থান হবে কি করে? তার উপর তো ৫ম বেতন কমিশন বলেছে যে তলার লোকদের আর নিতে হবে না। এর আপনারা প্রতিবাদ করছেন অথচ আপনারা কর্মী বাড়তে দিচ্ছেন না। এটা কি ধরনের যৌক্তিকতা তা আমি বুঝতে পারছি না। আমরা ৫ম বেতন কমিশনের ঐ প্রস্তাবের বিরোধিতা করেছি যেখানে তারা বলেছেন যে তলার ৩।। লক্ষ পদ তুলে দেওয়া হোক, নিশ্চয় এটা

ভাল নয় কিন্তু আপনারা কি করছেন? কেন্দ্রীয় সরকারের খারাপ প্রস্তাবগুলির আপনারা বিরোধিতা করবেন অথচ নিজেদের ঘর সামলাতে পারবেন না—এ তো হতে পারে না। 'আপনি আচরি ধর্ম অপরে শেখাও' এই অবস্থার মধ্যে আপনাদের নিজেদের আনতে হবে। সেই অবস্থার মধ্যে কিন্তু আপনারা নেই। আপনাদের নিজেদের সংশোধন করা দরকার এবং নিজেদের সংস্থাগুলি যাতে ভাল ভাবে চলে তার ব্যবস্থা করা দরকার। তবে তা হবে কি করে? এই তো কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী কোনও একটা জায়গায় উদ্বোধন করতে গিয়ে বলেছেন যে, এতদিন শিল্পপতিরা পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন করতে ভয় করতেন এখন কিন্তু সেই ভয়ের অবস্থা আর নেই, ভয় কেটে গিয়েছে। অর্থাৎ আগে সিটুর যে দাপট ছিল—তাদের কথাতেই সমস্ত কর্মী নিয়োগ করতে হত, তাদের কথাতেই পরিচালকমন্ডলীকে চলতে হত, শিল্পপতিদের চলতে হত এখন সেই অবস্থার নাকি পরিবর্তন হয়ে গিয়েছে। এখন শিল্পপতিরা স্বইচ্ছায় লোক নিয়োগ করতে পারবেন, তাদের সংস্থাগুলি চালাতে পারবেন—এটাই তিনি মিন করেছেন। তাহলে ওর কথাতেই বোঝা যাচ্ছে যে এতদিন এখানে একটা ভয়ের বাতাবরণ ছিল। পশ্চিমবঙ্গে ভয়ের বাতাবরণ থাকলে তো শিল্প হতে পারে না এবং হয়নি। কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন আপনারা বিরোধী দলে ছিলেন এবং সেই সময় আপনারা কর্মিদের শিখিয়েছিলেন যে, কাজ কর না, স্ট্রাইক কর, গো স্লো কর, বেশি মাহিনা দাবি কর আর এখন সরকারে এসে বলছেন যে, না তোমাদের এখন কাজ করতে হবে, তোমরা বেশি দাবি করতে পারবে না, উৎপাদনশীলতার একটা মিনিমাম নর্মস মেনে চলতে হবে—এ তো হতে পারে না। কারণ আপনারাই কর্মীদের কাজ না করার পরামর্শ দিয়েছিলেন। আপনারা সরকারে থাকলে এক রকম কথা বলবেন, বিরোধীপক্ষে থাকলে আর এক রকম কথা বলবেন—এ জিনিস চলতে পারে না। আপনারা একটার পর একটা ভুল করেছেন এবং ২০/২৫/৫০ বছর পরে গিয়ে বলেছেন যে আমরা স্বীকার করছি যে আমরা ভুল করেছিলাম। এত ভুল করলে তো দেশ চলতে পারে না। আপনাদের একটা নীতি গ্রহণ করতে হবে এবং সেই নীতি বরাবর মেনে চলতে হবে—সরকার পক্ষে থাকলেও মেনে চলতে হবে, বিরোধী পক্ষে থাকলেও মেনে চলতে হবে। তা না হলে সাধারণ মানুষের কাছে বিশ্বাসযোগ্যতা থাকবে না। তারপর আর একটা কথা বলি যে, শিল্প তো পশ্চিমবঙ্গে হওয়া সম্ভব নয় কারণ এখানে ইনফ্রাস্ট্রাকচার কোথায়? বিদ্যুতের ব্যাপারে আপনারা বলেন এটা নাকি বিদ্যুতে সারপ্লাস স্টেট। আজকে এন.টি.পি.সি.-র সঙ্গে আপনাদের কি ঝগড়া হয়েছে জানি না, টাকাকড়ি আপনারা দেননি নাকি সেইজন্য এন.টি.পি.সি. এখানে বিদ্যুৎ দেওয়া বন্ধ করে দিয়েছে। তার ফলে গত কয়েক দিন ধরে পশ্চিমবঙ্গে লোডশেডিং-এর বন্যা বয়ে যাচ্ছে। আপনারা যদি এন.টি.পি.সি.-কে টাকা দিতে না পারেন, তার জন্য এন.টি.পি.সি. যদি বিদ্যুৎ দেওয়া বন্ধ করে দেয় এবং পশ্চিমবঙ্গে হঠাৎ হঠাৎ যদি এই রকমের ঘটনা ঘটতে থাকে তাহলে পশ্চিমবঙ্গে শিল্প হবে কি করে? যাই হোক, এন.টি.পি.সি.-র সঙ্গে আপনাদের যে ঝগড়া চলছে সেটা যাতে তাড়াতাড়ি মিটিয়ে নিয়ে এর একটা প্রতিকার হয় আশা করি সেটা দেখবেন এবং দেখবেন পশ্চিমবঙ্গে যাতে বিদ্যুতের ব্যাপারে স্বাভাবিক অবস্থা ফিরে আসে।

তারপর আমরা দেখলাম, বিদ্যুতের দাম হঠাৎ করে বেড়ে গেল। আপনারা ১৫ পারসেন্ট দাম শহরে এবং ২০ পারসেন্ট দাম গ্রামাঞ্চলে বাড়িয়ে দিলেন। আর সি.ই.এস.সি. যারা একটা লাভজনক সংস্থা তারা কত পারসেন্ট লাভ করে সেটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ভাল ভাবেই জানেন। ওদের যে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট আছে তার উপর ৩৩১ পারসেন্ট ওরা প্রতি বছর লাভ করে কিন্তু তবুও সি.ই.এস.সি.-র মালিকদের সন্তুষ্ট করার জন্য আপনারা তাদের বললেন যে তোমরাও ট্যারিফ রেট বাড়াও। স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের যে ট্যারিফ তার থেকে আরও ১০ পয়সা বেশি ট্যারিফ আপনারা সি.ই.এস.সি.-কে করতে পারমিশন দিলেন। আপনাদের সি.ই.এস.সি.-কে এত তোষণ করার কি থাকতে পারে আমি জানি না। বলাগড় এবং অন্যান্য জায়গায় সমস্ত রকম সুযোগসুবিধা গোয়েঙ্কাদের। সি.ই.এস.সি. শতকরা ৩৩ পারসেন্ট লাভ করছে। তারপরে আবার মায়া কান্না করে আপনাদের কাছে ট্যারিফ বাড়াতে বলেছে এবং আপনারাও সেই ট্যারিফ বাড়িয়ে দিচ্ছেন। আজকে পশ্চিমবাংলায় যে সুবিধা ছিল, এখানে ইলেক্ট্রিসিটির রেট কম ছিল এবং যার ফলে অন্যান্য জায়গার শিল্পপতিদের এখানে এসে শিল্প স্থাপন ক্ষেত্রে একটা অ্যাট্রাকশন ছিল। আজকে সেটা নষ্ট হয়ে যাচ্ছে। আপনারা জানেন যে ইলেক্ট্রিসিটি ইজ মোর অর লেস এ ইম্পর্টেন্ট মেটেরিয়াল ফর ই ্স্ট্রি। এর ভীষণ প্রয়োজনীয়তা আছে। আজকে অ্যালুমিনিয়াম তৈরি করার ক্ষেত্রেই বলুন, আর অন্যান্য জিনিসের ক্ষেত্রেই বলুন ইলেক্ট্রিসিটির একটা উল্লেখযোগ্য ভূমিকা আছে। সুতরাং ইলেক্ট্রিসিটির রেট বাড়িয়ে দিয়ে সেই সুযোগটা পশ্চিমবঙ্গ হারিয়ে ফেলছে। আজকে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড একটা রুগ্ন সংস্থায় পরিণত হয়েছে, একটা দেউলিয়া সংস্থায় পরিণত হয়েছে। আপনারা হয়ত বলবেন যে ভারতবর্ষের অন্যান্য জায়গায় ইলেক্ট্রিসিটির অবস্থাও এই রকম। এই কথা বলে আপনারা পার পেতে পারবেন না। এবং এই কথা বলে আপনারা নিজেদের উন্নতিও করতে পারবেন না। কাজেই স্টেট ইলেক্ট্রিসিটির উন্নতি করতে হলে যা যা করা দরকার সেটা করুন। আজকে যেভাবে বিদ্যুৎ চুরি হচ্ছে, ট্রান্সমিশন লস এত বেশি হচ্ছে, আমি মন্ত্রী মহাশয়কে বলব যে আপনি যদি এগুলি বন্ধ করার দিকে নজর দেন তাহলে নিশ্চয়ই এস.ই.বি.-এর ইনকাম বাড়াতে পারবেন, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আর.ই.সি গ্রামীণ বিদ্যুতের জন্য ২ শত কোটি টাকা ঋণ দিয়েছিল, কিন্তু তার এক পয়সাও ফেরত দেয়নি বলে আর.ই.সি. এস.ই.বি.-কে আর কোনও ঋণ দিচ্ছে না। আজকে গ্রাম পঞ্চায়েতে নিজেদের খরচে একটা পোল বসাতে ৫ হাজার টাকা লাগে। এত টাকা খরচ করে তাদের পক্ষে বিদ্যুৎ নেওয়া সম্ভব নয় যদি রাজ্য সরকার সাহায্য না করে। এই অবস্থায় আজকে এস.ই.বি. পৌঁছেছে। একটা ট্রান্সফরমার পুড়ে গেলে সেটা ৬ মাস, এক বছরেও মেরামত হচ্ছে না, রিপ্লেস হচ্ছে না। মানুষ বলে বলে ফেড আপ হয়ে যাচ্ছে। আজকে ট্রান্সফরমার ছাড়া সেখানে স্যালো টিউবয়েল, মিনি ডিপ টিউবয়েল, টিউবয়েল চলবে না। আমার কথা হচ্ছে একটা ট্রান্সফরমার পুড়ে গেলে ৬ মাস, এক বছরের মধ্যে কেন মেরামত করা হবে না, কোনও রিপ্লেস হবে না? কাজেই এই যে অবস্থা চলছে, এই অবস্থার পরিবর্তন করা দরকার।

এবারে আমরা শুনছি যে বোরো চাষের জন্য কোনও জল পাওয়া যাবে না। ময়ূরাক্ষী, ডি.ভি.সি এবং কংসাবতী থেকে কোনও জল বোরো চাষের জন্য পাওয়া যাবে না কারণ বৃষ্টি কম হয়েছে। আপনারা লালুপ্রসাদ যাদবের সঙ্গে কিছুদিন আগে ময়দানে হাতে হাত মিলিয়ে মিটিং করেছেন। তারপরে সে গাওলা কেলেঙ্কারিতে অভিযুক্ত হওয়ার পরে আপনাদের বন্ধুত্ব কিছুটা হ্রাস পেয়েছে। আপনারা বলেছেন যে তেনুঘাট থেকে ১০ কোটি টাকা দিয়ে জল আনবেন। কিন্তু লালুপ্রসাদ বলেছে যে আগে টাকা দাও তারপরে জল দেব, তা না হলে জল দেওয়া যাবে না। আজকে বোরো চাষের জন্য চাষীরা জলাধার থেকে জল পাবে না। এই ব্যাপারে কিছু দিন আগে কৃষিমন্ত্রীকে ডেপুটেশন দেওয়া হয়েছে। তিনি বলেছেন যে, জেলা পরিষদকে জানিয়ে দেওয়া হয়েছে চাষীদের খবর দেবার জন্য। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, কোনও চাষী এই খবর জানে না। এটা প্রচার করা হয়নি। তারা নিজেদের ঘরের ঘটি-বাটি বিক্রি করে বোরো চাষ করেছে এবং অনেকটা এগিয়েও গেছে। এখন মাঝখানে যদি বলেন যে জল দিতে পারব না, তাহলে এটা কি রকম ছেলে খেলা হচ্ছে চাষীদের নিয়ে আমি বুঝতে পারছি না।

[1-30 – 1-40 p.m.]

এই ব্যবস্থার নিশ্চয়ই পরিবর্তন দরকার। আপনারা যে ভাবেই হোক এই ত্রুটি দূর করুন, না হলে চাষীদের সর্বনাশ হয়ে যাচ্ছে। কাজেই এই ত্রুটি যাতে আগামী বছর না থাকে তারজন্য আপনাদের উপযুক্ত ব্যবস্থা নিতে হবে; তেনুঘাট থেকেই হোক বা যে কোনও জায়গা থেকেই হোক, টাকা দিয়ে জল এনে চাষীদের দেবার ব্যবস্থা করতে হবে।

আরও একটি আশ্চর্যের ব্যাপার আপনাদের নজরে আনতে চাই। বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন কবে চালু হবে জানি না। ২০ বছর হয়ে গেল, আজও বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন চালু করতে পারলেন না, কিন্তু অনেক ঢাকঢোল পিটিয়ে বলেছিলেন যে, ঐ পাওয়ার স্টেশনটি আপনারা চালু করবেনই। ঐ পাওয়ার স্টেশনটি হলে পর নাকি ময়ূরাক্ষী ড্যামের সমস্ত জল সেখানে লেগে যাবে। তাহলে তো কাঁথি এবং বীরভূমের চাষীদের খরার সময় সেচের জল দেওয়া যাবে না! কিন্তু ময়ূরাক্ষী ড্যাম তো তৈরি হয়েছিল বীরভূম এবং মুর্শিদাবাদের চাষীদের খরার সময় জল দেবার জন্য, বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশনকে জল দেবার জন্য তো তৈরি হয়নি সেটা! বলা হচ্ছে, তাদের জল দেবেন না বটে, কিন্তু কমপেনসেশন হিসাবে ডিপ টিউবওয়েল বসিয়ে দেবেন যাতে তাদের প্রয়োজনীয় জল দেওয়া যায়। মাননীয় মুখ্যমন্ত্রী জানেন যে, ওখানে মাটির তলায় জল নেই এবং তারই জন্য ওখানকার কোনও চাষী যদি শ্যালো বা মিনি ডিপ-টিউবওয়েল বসাতে চান সেক্ষেত্রে ওয়াটার বোর্ডের কাছ থেকে আগে থেকে পার্মিশন নিতে হয় এবং অনেক ঘুষ দিলে তবে তাদের কাছ থেকে সেই পার্মিশন পাওয়া যায়। আজকে সর্বত্র কি অবস্থা চলছে সেটা আপনি জানেন। ঘুষ ছাড়া কোনও কাজ এখানে হচ্ছে না। মোদ্দা কথা হল, বীরভূম এবং মুর্শিদাবাদে

মাটির তলায় জল পাওয়া যাচ্ছে না, জলের স্তর সেখানে নেমে যাচ্ছে। এই অবস্থায় বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন তৈরি হলে ঐ জেলা দুটির ক্ষেত্রে সেচের জলের ব্যাপারে কি করবেন সেটা আমরা শুনতে চাই।

এরপর আমি হকার উচ্ছেদ সম্পর্কে দুই-একটি কথা বলতে চাই। এই হকার উচ্ছেদের ব্যাপারে আমরা খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে, আপনাদের ট্রান্সপারেন্সির যথেষ্ট অভাব রয়েছে, পরিকল্পনার অভাব রয়েছে। কারণ আমরা দেখলাম, পুনর্বাসনের সুনির্দিষ্ট কোনও পরিকল্পনা না করেই গত ২৪শে নভেম্বর 'অপারেশন সানসাইন'-এর মাধ্যমে হকার উচ্ছেদ করলেন। এক সময় আপনারাই ভোটের স্বার্থে হকারদের বসতে উৎসাহিত করেছিলেন, পার্টির কাজ চালাতে আপনারাই ওদের কাছ থেকে চাঁদা তুলেছেন। আজকে সেইসব উচ্ছেদ হওয়া গরিব হকারদের সম্পর্কে কোনও পরিসংখ্যান সরকারের তরফ থেকে আপনারা দেননি। যারা হকার তাদের মধ্যে অবশ্যই কিছু অর্থশালী লোক রয়েছে, কিন্তু অধিকাংশই শুধুমাত্র হকারী করে জীবিকা নির্বাহ করেন যাদের সংখ্যা পরিবার-পরিজন মিলিয়ে ৫ লক্ষ এই কলকাতা শহরে। এদের মাসিক রোজগার ২০০ টাকা থেকে ৬০০ টাকা। এরকম হকারের সংখ্যা কলকাতায় কত তার পরিসংখ্যান কি আপনাদের কাছে আছে? এই হিসেবটা দয়া করে এখানে পেশ করুন! এখন আপনারা বলছেন যে, কোথায়ও ২০০ জনকে, কোথায়ও ৩০০ জনকে, আবার কোথায়ও ৬০০ জনকে পুনর্বাসিত করবেন। আবার বলছেন যে, যারা নোটিশ দেবার সময় নিজে থেকে গুমটি তুলে নিয়েছেন তাদের আগে পুনর্বাসন দেওয়া হবে। নিয়মটা এরকম হবে কেন? নিয়ম তো হওয়া উচিত, যাদের আয় ছিল মাসিক ২০০ টাকা থেকে ৬০০ টাকার মধ্যে, অর্থাৎ যারা গরিব হকার তাদের অগ্রাধিকার দিয়ে পুনর্বাসিত করা। এক্ষেত্রেও আপনারা দলবাজি করছেন। এরকম ব্যবস্থা গ্রহণ করে আপনারা হকার সংগ্রাম কমিটির মধ্যে বিরোধ সৃষ্টি করার চেষ্টা করছেন। এই ব্যবস্থার আমরা বিরোধিতা করছি। আমরা দাবি করছি যে ওদের পুনর্বাসনের ব্যবস্থা যত তাড়াতাড়ি সম্ভব করা হোক। ২৪ তারিখ থেকে আরম্ভ হয়েছে, আজকে প্রায় ২ মাস হতে চলল, এখনও তারা কোথায় বসবে, কিভাবে জীবিকা অর্জন করবে সেই ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হল না। কে কিভাবে অগ্রাধিকার পাবে তার কোনও সুনির্দিষ্ট পরিকল্পনা করা হল না। এই ব্যাপারে আমরা প্রতিকার চাই। সেই সঙ্গে সঙ্গে আমরা প্রতিবাদ করছি এবং দাবি জানাচ্ছি যে প্রথম দুদিন যে পদ্ধতিতে হকারদের উচ্ছেদ করা হয়েছিল ক্যাডার নামিয়ে সেটা যেন ভবিষ্যতে না হয়। সুভাষবাবু থাকাকালীন ক্যাডাররা লুট করেছে এবং হকার উচ্ছেদ করেছে। এই ব্যবস্থার আমরা তীব্র নিন্দা করছি। ভবিষ্যতে কোনও ব্যাপারে ক্যাডার নামিয়ে যাতে এই রকম ভাবে সাধারণ গরিব মানুষদের উচ্ছেদ করা না হয়, তাদের জীবিকা নির্বাহের পথ বন্ধ করে না দেওয়া হয় তার জন্য আমরা দাবি জানাচ্ছি। এই পদ্ধতিতে হকার উচ্ছেদ করার জন্য আমরা তীব্র নিন্দা করছি। আর একটা কথা আমি বলতে চাই সেটা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের পঞ্চম বেতন কমিশনের রিপোর্ট বার হয়েছে, আমাদের এখানে চতুর্থ বেতন কমিশন বসেছে।

আপনারা আবার এর সময় সীমা বাড়িয়ে দিয়েছেন, নভেম্বর মাস পর্যন্ত বাড়িয়ে দিয়েছেন। কিন্তু এই সময়সীমা বাড়িয়ে দিলেন, কেন এই চতুর্থ পে-কমিশনের রিপোর্ট তাড়াতাড়ি বার হবে না সেটা আমরা বুঝতে পারছি না। মহামান্য রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই কবে এই চতুর্থ পে-কমিশনের রিপোর্ট বার হবে। এই ব্যাপারে মানুষের অনেক আশা আছে। কিন্তু এই ব্যাপারে কোনও কথা মহামান্য রাজ্যপালের ভাষণে দেখতে পেলাম না। আশা করি উত্তর দেবার সময় এই কথাগুলি উনি বলবেন। আর একটা খুব দুঃখের কথা ক্ষোভের কথা এখানে বলতে চাই। আপনারা দেখেছেন মুর্শিদাবাদ থেকে ৭৪ জন বাচ্চা মেয়ে আরব দেশে চলে গিয়েছিল, তাদের আবার ফিরিয়ে এনে তাদের বাবা-মা-র হাতে ফেরত দেওয়া হচ্ছে। তারা চলেই যাচ্ছে কেন? কি নিদারুণ অবস্থা দেখুন স্যার, তাদের খোঁড়া করে, অন্ধ করে অমানুষিক অত্যাচার 'করা হচ্ছে এবং ভিক্ষা ভিত্তিতে নামিয়ে দেওয়া হচ্ছে! এই ব্যাপারে কি পশ্চিমবঙ্গ সরকার নীরব দর্শকের ভূমিকা পালন করবে? পুলিশ কি করছে? গরিব বাবা মা তাদের বিক্রি করে দিচ্ছে। এই ব্যাপারে ইমিডিয়েট ব্যবস্থা গ্রহণ করুন। আজকে বিক্রি কেন করে দিচ্ছে? আজকে গ্রামেগঞ্জে প্রচন্ড অভাব। এই অভাবের তাড়নায় না থাকতে পেরে নিজেদের ছেলেমেয়েদের বিক্রি করে দিচ্ছে এবং তারা তাদের অন্ধ করে, খোঁড়া করে ভিক্ষা করার জন্য পাঠিয়ে দিচ্ছে। আজকে আপনারা গ্রামাঞ্চলে এত খাদ্যের ব্যবস্থা করেছেন, এত শিল্প স্থাপন করেছেন, এত সুন্দর ব্যবস্থা করেছেন যে সেখানে একেবারে রাম রাজত্ব চলছে। এই রাম রাজত্বে ৭৪ জন বাচ্চা মেয়ে না থাকতে পেরে আরব দেশে চলে যাচ্ছে এবং তাদের খোঁড়া করে অন্ধ করে ভিক্ষা বৃত্তিতে নামিয়ে দেওয়া হচ্ছে জীবন জীবীকা অর্জনের জন্য এই ব্যাপারে সরকার থেকে কোনও ব্যবস্থা নেওয়া হবে না? এই ব্যাপারে একটা চক্র কাজ করছে এবং অসৎ উপায়ে অর্থ উপার্জন করছি। এই ভাবে অর্থ উপার্জন করা আমাদের দেশের বদনাম, আমাদের জাতির বদনাম। এই বদনামের হাত থেকে রক্ষা করার জন্য যা যা ব্যবস্থা গ্রহণ করা উচিত সেই ব্যবস্থা অতি সত্বর গ্রহণ করা উচিত। পদ্মার ভাঙ্গন গঙ্গার ভাঙ্গন নিয়ে বহু চিৎকার চেঁচামিচি এখানে আমরা করেছি। মুর্শিদাবাদের একটা বিরাট এলাকা আজকে বিপন্ন, বহু বাড়ি ঘর ভেঙ্গে যাচ্ছে, জমি চলে যাচ্ছে। এই পদ্মা এবং গঙ্গা ভাঙ্গনের ব্যবস্থা বহু বছর ধরে চিৎকার চেঁচামেচি করেও কোনও কিছু কার্যকর ব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি না। আমি জানতে চাই এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পাওয়া যাবে? এই ভাঙ্গনের ফলে আমরা যেমন ক্ষতিগ্রস্ত তেমনি বামফ্রন্ট সরকারের বহু বিধায়ক ক্ষতিগ্রস্ত। তাঁদের এলাকাও ভাঙ্গনের ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে। এই ব্যাপারে একটা নির্দিষ্ট প্রস্তাব রাজ্যপালের ভাষণে থাকবে আশা করেছিলাম। কিন্তু রাজ্যের এই জলন্ত সমস্যা সমাধানের কোনও পথ মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পেলাম না।

[1-40 – 1-50 p.m.]

আমার অনেক বিষয়ে বলার ছিল। আপনাদের স্বাস্থ্য দপ্তর, শিক্ষা দপ্তর, এগুলোতে যে কার্যকর ব্যবস্থা সেগুলো একেবারে উঠে যাওয়ার পথে। শিক্ষা দপ্তর নিয়ে পরবর্তীকালে

আমরা বলার সুযোগ পাব, তখন সব বলব। তবে স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে আমাকে বলতে হবে। হাসপাতালগুলোর অবস্থা আজকে এত খারাপ যে গ্রামাঞ্চলের মানুষ চিকিৎসার কোনও সুযোগই পাচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলা দরকার যে, এখন আমাদের প্রতিদিন একটা কাজ দাঁড়িয়েছে হাসপাতালে ভর্তির জন্য সুপারিশ করা। গ্রামাঞ্চলের বহু মানুষ আসেন এস.এস.কে.এম. হাসপাতালে, নীলরতন হাসপাতালে ভর্তি হতে। সেখানে তাদের ভর্তির জন্য পাঠালে দশ জনের সাত জনই ভর্তি হতে পারে না। গ্রামাঞ্চল থেকে তারা এখানে ভর্তির জন্য আসে। তাদের বলা হয় সিট নেই, সামনের সপ্তাহে এসো। সামনের সপ্তাহে আসলে বলা হয়, সিট নেই। গ্রামাঞ্চল থেকে দুশ, তিনশ, চারশ, পাঁচশ টাকা খরচ করে প্রতি সপ্তাহে কি তাদের পক্ষে আসা সম্ভব? এখানে হাসপাতালে দালাল চক্র গড়ে উঠেছে। টাকা খরচ করলে সেদিনই ভর্তি হওয়া যায়। এই চক্র কি বন্ধ করা যায় না? এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো আনা হয়েছে, সেগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৪শে জানুয়ারি মাননীয় বিধায়ক ডাঃ গৌরীপদ দত্ত মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে উপস্থিত করেছেন, তার জন্য ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন করছি। সাথে সাথে বিরোধী দলের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে, সেগুলোর বাস্তবের সঙ্গে কোনও সম্পর্ক নেই। আমি তার বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল তাঁর ২৭টি অনুচ্ছেদে আমাদের রাজ্যের বর্তমান যে অবস্থা তা সুন্দর ভাবে ব্যাখ্যা করেছেন। তার মধ্যে দিয়ে গোটা দেশের মধ্যে আমাদের রাজ্যের অবস্থা এবং গোটা দেশ যে পথে চলছে, তার মধ্যে আমাদের রাজ্য যে ব্যতিক্রম—আমাদের রাজ্য যে সমগ্র দেশের সামনে উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেছে, তা প্রতি ছত্রে ছত্রে প্রতিফলিত হয়েছে। আমরা দেখেছি যে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও বাগাড়ম্বর নেই। যেটুকু দুর্বলতা আছে তাও রাজ্যপালের ভাষণে উল্লেখিত হয়েছে। গোটা দেশের সঙ্গে তুলনা করে সাফল্যকে আমাদের দেখতে হবে। মাননীয় বিরোধী দলের নেতা অতীশবাবু শুরুতেই বললেন আইন শৃঙ্খলার কথা। এটি ঠিক যে, ল অ্যান্ড অর্ডারের প্রশ্নটি সাধারণ বিষয় নয়। এর সাথে আর্থিক, সামাজিক ঘটনাবলীর উপরে নির্ভর করে। আমাদের দেশের যে আর্থিক অবস্থা, যা নিয়ে স্বাধীনতার এই ৫০তম বর্ষে আমরা চলেছি। আমরা যে স্বপ্ন স্বাধীনতা আন্দোলনের সময়ে দেখেছিলাম—একজন সৈনিকের, একজন স্বাধীনতা আন্দোলনের সৈনিক, সুভাষচন্দ্র বসুর জন্মশতবর্ষ আমরা পালন করছি। আমাদের যে স্বপ্ন দেখানো হয়েছিল তা খানখান করে দেওয়া হয়েছে। আপনারা যা করেছেন তার জবাব পাচ্ছেন জনগণের কাছ থেকে। আমাদের বিরোধী দলের নেতা এবং মাননীয় সদস্যদের আমি জানাতে চাই, আপনারা কি অবস্থায় এসে দাঁড়িয়েছেন? কি পরিস্থিতি এসে দাঁড়িয়েছে? ভারতবর্ষের ৯১ কোটি মানুষের মধ্যে আপনারা ২৫টি রাজ্যের মধ্যে ৯টিতে

আছেন। ৭ তারিখের পরে আবার একটিতে থাকবেন না। আমরা সেটি দখল করে নেব। আপনারা মধ্যপ্রদেশ আর ওড়িষ্যা ছাড়া বাকি রাজ্যগুলোতে জনসংখ্যার নগন্য অংশ আপনাদের সমর্থন করে। ৮৫ ভাগ যে সমস্ত রাজ্যে বাস করে সেই সমস্ত রাজ্যে আপনাদের স্থান নেই। সুতরাং আপনারা একটা জায়গায় পরিস্থিতি এনে দাঁড় করিয়েছেন। এবং এরজন্যই আজকে প্রতিটি ক্ষেত্রে আইন শৃঙ্খলার প্রশ্ন এসে দাঁড়িয়েছে। আইন শৃঙ্খলার প্রশ্নে ক্রাইম ইন ইন্ডিয়ার রিপোর্ট থেকে বলছি, এসে গোটা দেশের আইন শৃঙ্খলার যে রিপোর্ট পেশ করেছেন তাতে তুলনামূলক ভাবে আমরা অনেক উন্নত জায়গায় আছি, কিন্তু তাতেই আমরা উল্লসিত নই। ১৯৯৪ সালের তথ্য অনুসারে গোটা দেশের রেপ কেস হচ্ছে ১৩ হাজার ২০০টি, সেখানে আপনারা একমাত্র শিবের সলতের মতো যেখানে জ্বলছেন, সেই মধ্যপ্রদেশে রেপ কেস হচ্ছে ২ হাজার ৯৩৯টি। রাজস্থানে ১ হাজার ১০০টি। বিহার, উত্তরপ্রদেশ সব জায়গাতে এগিয়ে আছে, সেখানে পশ্চিমবঙ্গে এবং অন্ধ্রপ্রদেশে ৫০০-র নিচে। আর ক্রাইমের ক্ষেত্রে দিল্লি তো শীর্ষস্থানে, তারপরেই চলছে বোম্বাই। কলকাতা অনেকটা উন্নত জায়গায় রয়েছে একথা তো অস্বীকার করার উপায় নেই। আইন শৃঙ্খলার প্রশ্ন একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন, এই আর্থ সামাজিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে যেখানে বেকারী দিনের পর দিন বাড়ছে সেখানে কতটা উন্নত করে রাখা যাবে। তারপরে আমরা যখনই এই রাজ্যে কঠোর ভাবে আইনশৃঙ্খলাকে জোরদার করবার চেষ্টা করছি তখনই আপনারা প্রতিটি ক্ষেত্রে বাধা দেওয়ার চেষ্টা করছেন। আইন শৃঙ্খলা বিঘ্ন করার জন্য বিভ্রান্তকারীদের উস্কানি দাতা হিসাবে, আশ্রয় দাতা হিসাবে, প্রশয় দাতা হিসাবে তাদের সাহায্য করছেন। আসলে আপনারা সহ্য করতে পারছেন না যে একটি রাজ্যের স্টেবিলিটি সমস্ত দিক থেকে সবার দৃষ্টি আকর্ষণ করছে এটা কখনওই সম্ভব নয়। পৃথিবীর সমস্ত সমাজতান্ত্রিক দেশগুলোর গবেষকরা তাই আজকে গবেষণা করতে শুরু করেছেন যে, একটি রাজ্যের সরকার কোয়ালিশন সরকার নিয়ে কিভাবে ২০টি বছর রাজত্ব করে চলেছে। আজকে গোটা রাজ্যের কোথাও ৯টি পার্টি, কোথাও ৬টি পার্টি কোথাও ১০টি পার্টি নিয়ে সরকার চলছে। আজকে একটি দলের পক্ষে একক সংখ্যা গরিষ্ঠ ভাবে সরকার চালাচ্ছে এইরকম দৃষ্টান্ত বিরল। আজকে এই কোয়ালিশনের পায়োনীয়রকে—এই কোয়ালিশনের পায়োনীয়র পশ্চিমবঙ্গ। এই পশ্চিমবঙ্গ থেকেই এর কাজ শুরু হয়েছে। সেইকারণে এদেরকে বিঘ্নিত করার জন্যে গত ১৬ই ডিসেম্বর ১৯৯৫ সালে পুরুলিয়াতে অস্ত্র বৃষ্টি বর্ষণ করা হল। ওই অস্ত্রবৃষ্টি বর্ষণ করল কারা? এর ফলে গোটা দেশ শঙ্কিত হয়ে পড়ল। পুরুলিয়ায় অস্ত্র বৃষ্টি কারা করলেন? আমরা বললাম বিদেশীরা করেছে এবং এর মধ্যে একটা গভীর ষড়যন্ত্র কায়েম করছে। তদানীন্তন স্বরাষ্ট্রমন্ত্রী এস.বি.চবন ৩১শে জানুয়ারি ঘোষণা করলেন যে ওই অস্ত্র বৃষ্টির সঙ্গে আনন্দমার্গীরা জড়িত আছেন। সংসদে যেখানে এই ধরনের বিবৃতি দেওয়া হল সেখানে ৯ই মার্চ স্ট্যান্ডিং কমিটির মিটিংয়ে আপনাদেরই দলের নেতৃস্থানীয় একজন বললেন যে আনন্দমার্গীরা এর সঙ্গে জড়িত নয়, ওদেরকে অযথা হয়রানি করা হচ্ছে। ৩১শে জানুয়ারির ওই স্বরাষ্ট্রমন্ত্রীর বিবৃতির পরেই স্ট্যান্ডিং কমিটির মিটিংয়ে একজন সংসদের যুব কংগ্রেসের নেত্রী তিনি দাঁড়িয়ে আনন্দমার্গীদের হয়ে ওকালতি করলেন যে ওদের উপরে নাকি

হয়রানি করা হচ্ছে। একথা কারুর অজানা নয়, এবং অস্বীকার করতে পারবেন না যে, কারা ওদেরকে অস্ত্র দিয়েছেন। গত কয়েক দিন আগে কাগজে দেখলাম যে স্কিনিডার মার্টেন কোনারডকে ১৪ই ফেব্রুয়ারি পর্যন্ত জেল হাজতে রাখা হয়েছে। ওই স্কিনিডার মার্টেন কোনারড ১৯৮০ সাল থেকে এখানে ৯৪ বার এসেছেন এবং পাশপোর্ট জাল করার জন্য ধরাও পড়েছেন। তিনি নিজেই স্বীকার করেছেন এবং স্পষ্ট বলেছেন যে আনন্দমার্গীদের সঙ্গে তার যোগসাজস আছে।

[1-50 – 2-00 p.m.]

এমন কি পুরুলিয়ায় যে অস্ত্র এসেছে, এই পুরুলিয়ার অস্ত্র ফেলার ক্ষেত্রে যারা এই কাজ করেছেন সেই পলাতক দয়ানন্দ, কিং ডেভি তার সাথে কারা যোগাযোগ রেখেছেন এখানে বলি, কমলবাবু একটু ধৈর্য ধরে শুনুন— আপনাদের নেতৃত্বে যাদের হাত ধরে এই রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা চালাচ্ছে সেই আনন্দমার্গীদের হয়ে তারা ওকালতি করছে। এখানটায় কারা উৎসাহিত হয়? যারা পশ্চিমবাংলার আইনশৃঙ্খলাকে বিপন্ন করতে চাইছে তারা উৎসাহিত হয়। এখানে রাজ্যপালের ভাষণে উল্লেখিত, এই রাজ্যের আইনশৃঙ্খলা গোটা দেশের তুলনায় উন্নত। গত ২৭শে নভেম্বর আমাদের রাজ্যে, আমাদের ভারতবর্ষের মান মর্যাদার প্রশ্নে যখন বিদেশ থেকে লোক আসছে, যারা তিনশ বছর বর্ণ বিদ্বেষের বিরুদ্ধে লড়াই করেছে, একটা আশার আলো পেয়েছে, নূতন সূর্য উঠেছে, যারা ভারতবর্ষে খেলতে আসছে তাদের সাথে খেলা এখানে হবে, সেই দক্ষিণ আফ্রিকা দল যেদিন এখানে খেলবে সেদিন আইন শৃঙ্খলা বিঘ্নিত করার জন্য বন্ধ ডাকলেন আপনারা। মানুষ আপনাদের ডাকে সাড়া দেয়নি, ফলে এটা হয়নি। গত ৭ই জানুয়ারি যেহেতু এখানে সি.আই.আই.এ.-র সম্মেলন হচ্ছে,—এই রকম সুন্দর জায়গা পাবে কোথায়, তাই পরপর দুইবার এখানে বৈঠক ডেকেছে। জন মেজর ব্রিটেনের প্রধানমন্ত্রী এখানে এসেছেন, সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী তিনিও এসেছেন। তারা এসেছেন, তাদের বিপন্ন করতে হবে, তাই ভুখা মিছিল ডাকতে হবে। এই ভাবে কোনও জিনিস করা যায় না, করা যাবে না। আমি শুধু আলোচনা করছি, একটা পত্রিকার এডিটোরিয়াল যা উল্লেখ করেছে,

Those who paid lip-service to her cause went understandably less raucous. Tnere was no lathi-charge by the police and the wonder to end all wonders, she was not carted off to a nursing home to seek martrydom at leisure. There were no telephone calls from Delhi. Congress leader supported her march without quite supporting her; but these things happen in politics.

৮ই জানুয়ারি আমাদের এখানকার একটা পত্রিকার এডিটোরিয়ালে লিখেছে সুইট রিজনিবিলনেস, আপনারা এমন করতে চেয়েছিলেন আইনশৃঙ্খলা রক্ষায় এই রাজ্যের পুলিশ লাঠি চার্জ করবে, সাংবাদিকরা ছবি তুলবে, দিল্লি থেকে লোক আসবে, সবাই দেখবে। কেন্দ্র

এটা করতে দেওয়া যায়নি। তাই বলি, আইনশৃঙ্খলার প্রশ্ন নিয়ে কথা বলাটা আপনাদের মুখে শোভা পায় না। আমরা জানি, মাননীয় সদস্য অতীশচন্দ্র সিনহা মহাশয় যে ঘটনা উল্লেখ করেছেন, আমাদের এখানে যে সমস্ত ঘটনা ঘটেছে তা দুঃখজনক ঘটনা। এই যে গ্রেপ্তারি পরোয়ানা ১৪ জনের বিরুদ্ধে মামলা হয়েছে, এর মধ্যে যে ১১ জন অত্যাচার করেছেন, তারা যে দলের হয়ে প্রতিনিধিত্ব করেন সেই দলের কি হবে? এখানে যদি ঢাল নিয়ে এসে হৈচৈ করে, ক্যান্টিন থেকে থালা নিয়ে এসে বাজাতে থাকে, কেউ যদি টাওয়াল পড়ে হৈচৈ করে তারা আর কি করবে, এটা একটু ভাবতে হবে। আমি বিরোধী দলের সদস্যদের কাছে বলব, এটা একটা দেশের প্রশ্ন, জাতির প্রশ্ন, মানবতার প্রশ্ন। এই জায়গা থেকে সংসদীয় গণতন্ত্রকে আঘাত করা হচ্ছে। মাননীয় বিরোধী দলের নেতা বিরোধিতার কথা কিছু বলতে পারলেন না, এখানে সাফল্য এসেছে, শিল্পায়ন এখানে হচ্ছে। মাননীয় সদস্য সুব্রত মুখার্জি, অতীশচন্দ্র সিনহা মহাশয় পি.এ. কমিটির চেয়ারম্যান ছিলেন, এখানে বক্রেশ্বরের কথা বললেন, ময়ূরেশ্বর-এর জল ওখানে নাকি পাচ্ছে না।

এটা তো আমরা সরেজমিন গিয়ে দেখেছি, মাননীয় সুব্রত বাবু এবং মাননীয় অতীশ বাবু সেখানে উপস্থিত ছিলেন। তারা তখন বিদ্রুপ করেছিলেন এখানে চাষের জলকে ক্ষতিগ্রস্ত করে তার বিনিময়ে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র করার চেষ্টা হচ্ছে। পরে স্টেটমেন্ট দিতে বাধ্য হয়েছিলেন সেখানে গিয়ে কি দেখলেন। সেখানে নীরবে, নিভৃতে, এত সুন্দর ভাবে কাজ হয়েছে, যা বলার কথা নয়। বক্রেশ্বরের কাজ আজকে বিলম্ব করেছে কারা? বক্রেশ্বরের কাজের বিড়ম্বনার জন্য আজকে আপনাদের প্রায়শ্চিত্ত করা উচিত। আপনারা বুকে হাত দিয়ে বলুন তো কারা বিরোধিতা করেছিল? গত ৩১শে জানুয়ারি হলদিয়া পেট্রো-কেমিকেলসের কাজ শুরু হয়েছে। ১৯৭৪ সালে আপনারাই হলদিয়া পেট্রো-কেমিকেলসের প্রস্তাব দিয়েছিলেন এবং ১৯৭৭ সালে এটা সিগনাল পেল। তারপর ১৯৮৪ সালে প্রথমে হেমবতী নন্দন বহুগুণা এবং পরে পি.শিবশঙ্কর সেটা নাকচ করে দিলেন। ১৯৮৫ সাল থেকে শুরু হল যৌথ প্রকল্পের উদ্যোগ। প্রথমে গোয়েঙ্কা এল তাদের সরিয়ে দিলেন। তারপরে ১৯৮৯ সালের ১৬ই অক্টোবর, রাজীব গান্ধী এসে মাননীয় মুখ্যমন্ত্রীকে সঙ্গে নিয়ে প্রকল্পের শিলান্যাস করলেন। তারপরে জানা গেল এখানে প্ল্যানিং বোর্ডের স্যাংশন নেই, শুধু নির্বাচনের জন্য তিনি এটা করেছিলেন। তারপর ভি.পি.সিং প্রধানমন্ত্রী হল, তিনি বললেন আপনারা টাকাকে অংশীদার করবেন কিনা। তারপর টাটার সঙ্গে মেমোরেন্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং হল। কিন্তু আপনারা এসে তাকে থাকতে দিলেন না। পরে টাটা কেমিক্যাল, টাটা টি, পুর্ণেন্দু চ্যাটার্জি, জাপানী সংস্থা তারা এল। পরে চ্যাটার্জি, টাটা এবং ডব্লু.আই.ডি.সি. মিলে ঠিক করা হল প্রকল্পটি করা হবে। মাননীয় সদস্য আকবর আলি খোন্দকারকে বলছি, আপনারা একটু জানার চেষ্টা করুন, এটা ৮০০ কোটি টাকার প্রকল্প ছিল। জ্যোতি বসু বলেছিল ৪০ পারসেন্ট রাজ্য সরকার দেবে, ৪০ পারসেন্ট কেন্দ্রীয় সরকার দেবে এবং আর্থিক সংস্থাগুলি দেবে ২০ পারসেন্ট। কিন্তু আপনাদের কংগ্রেস নেতৃত্ব এবং বঞ্চনার ফলে আজকে ৮০০ কোটি টাকার

প্রকল্প ৫,১৭০ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। মাননীয় সদস্য অতীশ বাবু বললেন ওখানে নাকি ১৬৬ জনের কর্মসংস্থান হবে। কিন্তু আমাদের রাজ্যের আরেকটা খবর উনি জানেন না। আমাদের রাজ্যে ক্ষুদ্র শিল্পে কর্মসংস্থান হয়েছে ৪ লক্ষ ৫৩ হাজার ক্ষুদ্র শিল্পে আঠাশ লক্ষ মানুষের। সারা ভারতবর্ষে যেখানে বিকাশ হয়েছে আট পারসেন্ট, সেখানে আমাদের রাজ্যে বিকাশ হয়েছে ২৫ পারসেন্ট। এই রিপোর্টটা কি অস্বীকার করতে পারেন। আপনারা বললেন মহারাষ্ট্রের কথা। কিন্তু মহারাষ্ট্রে ১৯৮১ সালে বিনিয়োগ হয়েছিল ৮.২, আর সেখানে পশ্চিমবঙ্গে হয়েছিল ৮.৬। আবার ১৯৯১ সালে মহারাষ্ট্রে ৬.৩ পারসেন্ট আর পশ্চিমবঙ্গে সেখানে কমে গিয়ে হল ৭ পারসেন্ট। আপনাদের নীতির ফলেই পশ্চিমবঙ্গের আজকে এই অবস্থা। এখানে পরিবর্তন ঘটতে শুরু করেছে এতেই আপনাদের গাত্রদাহ। আমাদের এই রাজ্যে গত কয়েক বছর ধরে শিক্ষার ক্ষেত্রে কত সাফল্য হয়েছে সেটা জানেন?

[2-00 – 2-10 p.m.]

কিভাবে দেখবেন? আমাদের রাজ্যে এই পাঁচ বছরে—১৯৯১-৯৬ পর্যন্ত সাক্ষরতার হার বেড়ে দাঁড়িয়েছে ৭০ শতাংশ যেখানে এই হার ছিল ৫৭ শতাংশ। গোটা পৃথিবীর সামনে এটা একটা নিদর্শন। ন্যাশনাল লিটারেসি মিশন তারা বলেছেন, এই সময়ের মধ্যে ৯০ লক্ষ মানুষকে সাক্ষর করা একটা মামুলী ব্যাপার নয়। শিক্ষা খাতে ব্যয় ছিল ১১৪ কোটি টাকা। এখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ২ হাজার ২২৩ কোটি টাকা। ২০ বছরে ২০ গুণ বেড়েছে। ন্যাশনাল এলিজিবিলিটি টেস্ট হয়েছিল। সেখানে দেখা গেছে যে সারা ভারতবর্ষে যেখানে গড় পাঁচ থেকে সাত শতাংশ বেড়েছে সেখানে আমাদের রাজ্যে বেড়েছে ১১ শতাংশ। আপনারা শিক্ষা ক্ষেত্রের মান নিয়ে চেঁচামেচি করেন। এখানে এম.সি.আর.ডি. একটা র‍্যানডম সার্ভে করেছিলেন। তাঁরা বলছেন শিক্ষার মানের ক্ষেত্রে—নাগাল্যান্ড আর মিজোরাম একটা ছোট্ট রাজ্য—এর পরেই পশ্চিমবঙ্গ শীর্ষে। কোনও দিক থেকে এই রাজ্যকে আপনারা ছোটো করতে পারবেন না। গত ২২শে ডিসেম্বর মধ্য শিক্ষা পর্ষদের নির্বাচন হল। এক লক্ষ শিক্ষক এবং ২২ হাজার শিক্ষা কর্মী ভোট দিলেন। ভোট দিলেন ৮৫ শতাংশ। আর ৭১ শতাংশ ভোট পেয়ে ৩৩ জন—প্রত্যেকটি বামপন্থী শিক্ষক প্রতিনিধি জয়যুক্ত হয়েছেন। আপনারা বি.জে.পি.-র সাথে অনেক চেষ্টা করেছেন কিন্তু পারেননি। আমাদের রাজ্যের এই যে সুস্থিতি তার মূল কেন্দ্রবিন্দু হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ। ৬৭ থেকে ৬৯ আমরা এখানে যুক্তফ্রন্ট সরকার করেছিলাম। এখন কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার। অতীশবাবু বলে গেলেন আমরা নাকি ভুল। আপনাদের মনে করিয়ে দিই। যাঁকে আপনাদের আহ্বায়ক করেছিলেন কয়েক দিন আগে তিনি বলেছেন, এন.আর.জি.পলিসি ইজ ফল্টি, অ্যাডমিটস মনোমোহন। এতদিন পরে তাদের বোধোদয় হল। বোধ হল যে সেই পথ সর্বনাশের। পাওয়ার প্রোডাকশনে আমাদের অগ্রগতি ঘটেছে। তখনকার পাওয়ার মিনিস্টার তিনি যেটা ইন্ট্রোডিউস করতে পারেননি আমাদের ডঃ শঙ্কর সেন তা করেছেন। আপনাদের দল ১১১ ছেড়ে ১১২ বছরে পা দিয়েছে। আপনাদের দলের যিনি সভাপতি ছিলেন তিনি জালিয়াতি প্রতারণা, উৎকোচ এই তিনটি অপরাধে

অপরাধী। এখন যিনি সভাপতি তাঁর নামেও মামলা চলছে। ২৪শে জানুয়ারি তিনি মিটিং করে বলেছেন যে পাঁচ বছরে যে আর্থিক পথ নেওয়া হয়েছিল এল.পি.জি.।

এল.পি.জি. মানে লিবারালাইজেশন, প্রাইভেটাইজেশন, গ্লোবালাইজেশান। এই এল.পি.জি.-র পথ ধরে যেটা হয়েছে, সেটা সর্বনাশার পথ। এখানে সীতারাম কেশরী বলেছেন। সেগুলি কার বিরুদ্ধে বলেছেন? এটা কি জ্যোতি বসুর বিরুদ্ধে, বামপন্থীদের বিরুদ্ধে বলেছেন? কে ছিল সরকারে? আপনারাই ছিলেন সরকারে। অপদার্থতাই এখানে প্রকাশিত হয়েছে। এর বিপরীতে আমরা এই দুর্নীর্তির বিরুদ্ধে, কেলেঙ্কারীর বিরুদ্ধে আমরা যা করেছি এবং তাদেরকে রোখবার জন্য আমাদের যে পথ সেটাকে ভাল করে দেখুন। আমরা এই পশ্চিমবাংলায় ২০ বছরে রাজ্য থেকে জেলা, জেলা থেকে গ্রাম, গ্রাম থেকে তৃণমূল স্তরে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে দিয়ে, পঞ্চায়েতিরাজ, মিউনিসিপ্যালিটির এইগুলির মধ্য দিয়ে আমরা মানুষকে যুক্ত করে, গণতন্ত্র প্রক্রিয়াকে সবল করে, পুষ্ট করে এই দুর্নীতি বন্ধ করতে পেরেছি। দুর্নীতির ক্ষেত্রগুলিকে বন্ধ করার জন্য আমরা এই প্রক্রিয়া নিয়েছি। আপনারা দেশকে বিশ্বের সাথে জুড়তে চেয়েছিলেন। দেশকে বিশ্বের সাথে জুড়তে কয়েক মিনিট লাগে মাত্র, এখন কয়েক মিনিটের মধ্যেই আই.এস.ডি., ফ্যাক্স ইত্যাদির মাধ্যমে ওয়াশিংটন, মস্কো, বন ইত্যাদি জায়গায় যোগাযোগ করতে পারেন। বর্তমান কেন্দ্রীয় সরকার এই রাজ্য থেকেই ওটাকে অনুসরণ করেছেন। পাঁচটি ক্ষেত্র বেছে নিয়েছেন—গরীব মানুষের জন্য। ১৫ হাজার টাকা যাদের আয়, তাদের জন্য ফিফটি পারসেন্ট দামে খাদ্যশস্য সরবরাহের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। পানীয় জল, রাস্তাঘাট, শিক্ষা, স্বাস্থ্য, বাসস্থান ইত্যাদির জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। এই সংযোগ কোন সংযোগ আপনারা চেয়েছিলেন? আপনারা ভারতকে আমেরিকার সাথে জুড়তে চেয়েছিলেন। আর এখন জোড়া হচ্ছে—গোটা দিল্লি থেকে কলকাতা, কলকাতা থেকে জেলা, জেলা থেকে সদরে, সদর থেকে মহকুমায়, মহকুমা থেকে ব্লকে, ব্লক থেকে তৃণমূল স্তরে যুক্ত করবার প্রক্রিয়া শুরু হয়েছে। এই প্রক্রিয়ার দৃষ্টান্ত কারা? এই ব্যাপারে আপনাদের একটু বুঝে নেওয়া দরকার। এইখানটাতেই হচ্ছে আমাদের সাফল্য। এখানে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব আছে। এরা সমাজের পশ্চাদপদ অংশ। এদেরকে আজকে সামনে নিয়ে আসার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। এই রাজ্যে পাঁচ শতাংশ শিডিউল ট্রাইব বাস করেন গোটা দেশে। ১১ শতাংশ শিডিউল কাস্ট বাস করেন এই রাজ্যে গোটা দেশে। কিন্তু যখন খাস জমি বন্টন হয় সারা দেশে, তার ৩০ শতাংশ শিডিউল কাস্টদের মধ্যে বন্টিত হয়। এই রিপোর্ট আপনাদের কেন্দ্রীয় সরকারের রিপোর্ট। আজকে এই রাজ্যের মধ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি লক্ষ্য করা যায়। আর আজকে আপনারা হানাহানি করার চেষ্টা করছেন। আপনারা তাদের সাথে হাত মেলাচ্ছেন। জল চুক্তি নিয়ে আপনাদের মধ্যে কেউ কেউ খুশিতে মগ্ন হয়ে যাচ্ছেন আদবানির হুমকির সাথে আপনাদের মন মিলে যাচ্ছে। আপনাদের মাধুরি মিশিয়ে দিচ্ছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে এই কথা উল্লেখিত রয়েছে যে, এই রাজ্যের সাম্প্রদায়িক সম্প্রীতি একটা দৃষ্টান্ত রেখেছে। প্রতিটি ক্ষেত্রেই আমরা এটাকে আরও যত্নবান হয়ে রক্ষা করার চেষ্টা চালিয়ে

যাচ্ছি। এটাকে আপনারা বিঘ্নিত এবং বিকৃত করার জন্য বেশি তৎপর হয়ে উঠেছেন। আপনারা সমস্ত দিক থেকে বাধা দিচ্ছেন। আপনারা ১১১-১১২ বছরের কংগ্রেস। আপনাদের নেতারা একের পর এক অপরাধ করে যাচ্ছে।

[2-10 – 2-20 p.m.]

কোটি কোটি টাকা তাদের বাড়ি থেকে পাওয়া যায়। সুখরাম, তাঁর অসুখ হল, অনেকে বুঝতে পারেনি যে, তাঁর কি হয়েছিল। শীলা কলের কি অবস্থা হয়েছিল, তাও অনেকে বুঝতে পারেননি। আজকে এর বিরুদ্ধে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের সাফল্য—আমাদের শিল্পায়নের ক্ষেত্রে সাফল্য, আমাদের খাদ্য উৎপাদনে সাফল্য, আমাদের মৎস্যচাষে সাফল্য, রয়েছে। আমরা সামাজিক বনসৃজনে, বনসংরক্ষণে প্রথম স্থানে আছি। নারী শিক্ষায় আমরা প্রথম স্থানে রয়েছি। খাদ্য উৎপাদনে যেটা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ করা আছে যে, পর পর ৯ বার আমরা খাদ্য উৎপাদনে শীর্ষস্থানে আছি। এখানে বন্যা হয়েছে, গঙ্গার ভাঙ্গন হয়েছে, প্রাকৃতিক দুর্যোগ হয়েছে। কিন্তু আমরা এগুলোকে অতিক্রম করে ১ কোটি ৩৫ লক্ষ টাকার খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পারব বলে আমাদের দৃঢ় বিশ্বাস আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একথা উল্লেখ করতে চাই, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর ডঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং বিরোধী দলের আনীত অসার সংশোধনীগুলোর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত সংশোধনীগুলোকে সমর্থন করছি। বছরের পর বছর যাঁরা রাজ্যপালের ভাষণ লেখে, আমার সেই সব অফিসারদের মুখগুলো একবার দেখতে ইচ্ছা করে কেন না ২০ বছর ধরে একই গদ লিখে চলেছে। সব ভাল, সব ভাল। কিন্তু প্র্যাকটিকাল ফিল্ডে যদি সব ভাল হত তাহলে বিধানসভায় আপনাদের আসন আরও বাড়ত, কমত না। আপনাদের উপর থেকে মানুষের সমর্থন কমে যাচ্ছে, এটা আপনারা বুঝতে পেরেছেন। তাই একই জিনিস লেখা হচ্ছে। মাননীয় সদস্য বন্ধু রবীনবাবু আইন শৃঙ্খলা পরিস্থিতি সম্পর্কে বললেন। এ ব্যাপারে আমি একটা কথা বলি, যদি ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে এই রাজ্যের আইনশৃঙ্খলা একটু ভাল থাকে তার জন্য আপনাদের কোনও কৃতিত্ব নেই। এটা বাংলার মানুষের কৃতিত্ব, আর বিরোধী দলে আমরা আছি, এটা আমাদের কৃতিত্ব। কেন না আমরা আইনশৃঙ্খলা রক্ষা করার জন্য যতটা পদক্ষেপ দরকার ঠিক ততটা পদক্ষেপ রাখি। বিভিন্ন জেলায় ডাকাত ধরা পড়ছে। আর প্রত্যেকটি ডাকাত দলের পিছনে আপনাদের দলের সদস্যরা আছে। আমরা দেখতে পাচ্ছি সেই সব ডাকাত দলকে ধরতে দেওয়া হচ্ছে না। কেন না মন্ত্রীর ফোন যাচ্ছে যে, ডাকাত দলকে ধরা যাবে না। ওরা বামপন্থী দলের সদস্য। আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি ডাকাত দলের

সঙ্গে আপনাদের দলের সম্পর্ক এই বিধানসভায় প্রকাশ করুন এ ব্যাপারে অনেক তথ্য আমাদের হাতে আছে, আমরা সেটা প্রকাশ করব। আগে সরকারের কাছ থেকে জানতে চাই, এখানে বিধায়কের গাড়ি চুরি হয়, হাজার হাজার গাড়ি চুরি হচ্ছে এখানে। মানুষের জীবনের কোনও নিরাপত্তা নেই। ট্রেনে একজন এম.পি. রাঁচি থেকে কলকাতা আসছেন তাঁকে আক্রমণ করা হয়েছে। আপনারা বলবেন ওটা তো বিহারের মধ্যে পড়ে। আপনারা গরিবের বন্ধু বলে লালুপ্রসাদের বাহবা দিলেন। এই সরকার আইন শৃঙ্খলার চূড়ান্ত অবনতি করে দিয়েছে। মন্ত্রীর কোনও নিরাপত্তা নেই।

সেই মন্ত্রী গাড়িতে যাচ্ছে। এম.এল.এ.-রা উত্তরবঙ্গে যাচ্ছে। অন্য কোনও দলকে দায়ী করে লাভ নেই। সাধারণ মানুষ আর মন্ত্রীর সঙ্গে সাধারণ মানুষের তফাত করবে না। লাল আলোর গাড়ি দেখলে ডাকাতরা আরও বেশি ধরবে, মারবে। কেন না, জানবে এর মধ্যে লুটের টাকা আছে, এই গাড়ির মধ্যে অনেক টাকা নিয়ে চলাফেরা করে। তাই আমরা বলব, চূড়ান্ত অবনতি হয়েছে। মন্ত্রী মহাশয়, যিনি দায়িত্বে আছেন, আমি তো বুঝতে পারছি না তিনি পুলিশকে সামলাতে পারবেন কিনা, কেন না তিনি সাহিত্য চর্চা নিয়ে বেশি মেতে আছেন। তবে, যদি পুলিশকে ফ্রি হ্যান্ড দেওয়া হয়, তাদের উপর ইন্টারফেয়ার না করা হয়, বিশ্বাস করি পুলিশ তার সঠিক কাজ করতে পারবে। কিন্তু পুলিশকে প্রত্যেক সময় পেছন ধরে রাখা হয়। শুধু কংগ্রেস নয়, আরও যেসব দল আছে, আমাদের শরিক দল, তাদেরও অপদস্থ করা হচ্ছে। শিল্পের ব্যাপারে বলেছেন, এরা নাকি অনেক উন্নতি করেছে। আমি জানতে চাই দু বছর আগে দুজন মেজরকে এনেছিলেন, সিঙ্গাপুরের প্রধানমন্ত্রীকে এনেছিলেন, কতগুলো মৌ (এম.ও.ইউ.) সই করেছিলেন? সেইগুলো কোথায় গেল? মৌ করে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের অফিসে মোটা মোটা কার্পেট এল.এ.সি. মেশিন এল, সাজান হল এই ভাবে। দপ্তরের আই.এ.এস. অফিসারকে ট্রান্সফার করা হয়েছে। এই করলে বোধ হয় পশ্চিমবঙ্গে শিল্প হবে, এটা ভাবলেন। কিন্তু পশ্চিমবঙ্গে শিল্প হবে না। কেন না, ২০ বছর ধরে পরিকাঠামোকে ভেঙ্গে ফেলা হয়েছে। আপনারা এখানে শিল্প করতে দেননি, মুখ্যমন্ত্রীর নেতৃত্বে শিল্প করতে দেওয়া হয়নি। সংবাদপত্রে যতই ছাপা হোক—আপনারা টাকা নিয়ে আসছেন, কিন্তু তার লাইন দিয়ে পশ্চিমবাংলায় ঢুকবে না, তাদের গুজরাট আছে, মহারাষ্ট্র আছে। এই সত্য, বাস্তব বুঝতে অসুবিধা কোথায়? বিদেশিরা তাদের ইমোশন ছাড়া কেন এখানে আসতে যাবে? মুখ্যমন্ত্রী যে লেভেলে ভাবনা-চিন্তা করছেন, তাতে কিছু পারকোলেট হবে না একটা লেভেলে এখনও রেজিস্ট্যান্স আছে। এই রেজিস্ট্যান্স থাকবে, কেন না, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা ভয়াবহ। আসানসোলে একজন হেড মিস্ট্রেসের উপর যেভাবে মার্কসবাদী কমিউনিস্ট নেতারা হামলা করল, তাতে লজ্জা লাগে। কত বলব। ওদের তো মানুষ ছুড়ে ফেলতে চায়। গত নির্বাচনে আমাদের দু-একটা ভুলের জন্যই ওরা জিতে গেল।

এখানকার পরিকাঠামোর কথা বলতে তো লজ্জা লাগে। আমরা দেখতে পাচ্ছি কোটি কোটি টাকা খরচ করে দ্বিতীয় হুগলি সেতু করা হল। কিন্তু তা দিয়ে পারাপার করা যাচ্ছে

না, সেই পুরনো হাওড়া ব্রিজ দিয়েই যেতে হচ্ছে। আপনারা সেখানে সান-সাইন, সান-রাইজ দেখাচ্ছেন, কিন্তু ওপারে গিয়ে দেখাতে পারেন না। কাজের কাজ করতে পারেননি। আপনারা জন মেজর কেন, বিল ক্লিন্টনকেও যদি নিয়ে আসেন, কোনও কাজ হবে না। মনে রাখবেন, আপনাদের শোম্যানশিপের কোনও মূল্য নেই। বলছেন কলকাতা বেছে নিয়েছে সি.আই.আই.। কেন বেছে নিয়েছে, তা বলছেন না। রাজ্যপালের ভাষণে লিখে দিয়েছেন। এইজন্যই বেছে নিয়েছে যে, কলকাতায় নেতাজী ইন্ডোর স্টেডিয়াম ছাড়া আর কোথাও ১৬ হাজার, ১৪ হাজার আসনের কোনও হল নেই। সেটা কংগ্রেস আমলে সিদ্ধার্থশঙ্কর রায় করেছিলেন, সেখানেই আজকাল কনভেনশন করছেন।

[2-20 – 2-30 p.m.]

ভূমি সংস্কারের ব্যাপারে দেখলাম ওঁরা বলছেন, ২৯.২ লক্ষ একর জমির মধ্যে ১০.৫ লক্ষ একর জমি বন্টন করা হয়েছে। তাহলে আমরা কি ধরে নেব ১৮.৭ লক্ষ একর জমি বন্টন হয়নি, না হয়েছে? কোর্টে সমস্যার কথা হয়তো বলবেন। চাষীদের জমি, ভেস্টেড ল্যাণ্ড, এগ্রিকালচার মুভমেন্ট আপনারা অনেক সময় কোর্টে নিশ্চিত করে দেন। আপনারা আবার অপারেশন সানসাইন করেন, হকার মুভমেন্ট করেন। গরিব চাষীদের জমি নেওয়ার পর হাইকোর্টে মামলা ঝুলে থাকে, নিষ্পত্তি হয় না। আপনাদের পলিটিক্যাল উইল নেই, থাকলে এই স্টেটমেন্ট দিতেন না। লজ্জায় মাথা হেঁট হয়ে যায় যে, এত লক্ষ একর জমি এখন বন্টন করা হয়নি। এ বিষয়ে মাননীয় মন্ত্রীর কাছে স্টেটমেন্ট চাই। আজকে আপনারা বড় বড় জোতদারদের সঙ্গে হাত মিলিয়েছেন। গ্রামের গরিব মানুষ আজকে কংগ্রেসকে ভোট দিচ্ছে। আবার আপনারা বলছেন, মমতা ব্যানার্জি কি গরিবদের দিদি হয়েছেন? হ্যাঁ, হয়েছেন। আমরা এই রাজ্যে গরিব মানুষের প্রতিনিধিত্ব করছি, আর, আপনারা বড় লোক, জোতদারদের রিপ্রেজেন্ট করছেন। কিন্তু মনে রাখবেন, ঐ বড়লোক, জোতদাররা আপনাদের ধুলিস্যাৎ করে ছাড়বে।

এখন নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মশতবর্ষ চলছে। বই-এর মধ্যে এসম্বন্ধে লেখা আছে। মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন, নেতাজীর পুনর্মূল্যায়ণ করা দরকার। আমি প্রশ্ন করছি, নেতাজীর পুনর্মূলায়ণ করবে কে? আপনারা পার্টি কমরেডদের কুইসলিং বলতে শিখিয়েছেন। আপনারা এই রাজ্যের লোক, বামপন্থী মানুষদের ছোটবেলা থেকে শিখিয়েছেন, তোমরা নেতাজীকে তোজোর কুকুর বল। আজকে যদি নেতাজীর মূল্যায়ণ করতে না পারা যায় তাহলে তার দোষ আপনাদের। আমরা যদি পশ্চিমবাংলার মানুষ হয়ে নেতাজীর মূল্যায়ণ না করি তাহলে ভারতবর্ষের মানুষ কেন করবে? আমি পরিষ্কার বলতে চাই, এবিষয়ে আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে দুঃখ প্রকাশ শুনব না। এবিষয়ে আমরা সি. পি. এম.-এর পলিটব্যুরোর সিদ্ধান্ত জানতে চাই। কেননা জানি, শেষ বয়সে এসে উনি দুঃখ প্রকাশ করলেও পরে যারা আসবেন তারা হয়তো বলবেন, এটা আমাদের মতামত নয়, জ্যোতিবাবুর মত। এখন আবার গণশক্তির

পাতায় দেখছি, নেতাজী নয়, সুভাষচন্দ্র লেখা হচ্ছে। এই সমস্ত জিনিস ওঁরা করছেন তাই এ বিষয়ে আমরা পলিটব্যুরোর সিদ্ধান্ত চাই, তাহলে আমরা খুশি হব।

আজকে বাংলার ঘরে ঘরে, সুন্দরবনের বিভিন্ন অঞ্চলে আর্সেনিক ছড়িয়ে পড়েছে। বহু মানুষ পঙ্গু হয়ে পড়েছে এবং বাড়ছে। কিন্তু এতে ওঁদের চিন্তা নেই। ওঁরা এয়ার কণ্ডিশন ঘরে বসে আলোচনা করছেন কিন্তু মানুষ পাণীয় জল পাচ্ছে না। আজকে আপনারা কি গ্রামের মানুষের প্রতিনিধিত্ব করছেন? কি বলেছেন এই রাজ্যপালের ভাষণে—'আমরা একটা ক্লিনিক করে দিচ্ছি।' এটা করলে লক্ষ লক্ষ মানুষের পাণীয় জলের সমস্যার সমাধান হবে? আনুন ওয়ার্ল্ড ব্যাঙ্ককে, আনুন বিদেশি সংস্থাকে। এছাড়া আরেকটা জিনিস ঠিক করুন যে, সেখানে কোনও রাজনীতি হবে না। আমরা তাহলে সহযোগিতা করতে রাজি আছি। আমরা দেখছি, এখানে সেই দৃষ্টিভঙ্গি, সেই লিডারশিপ নেই।

বর্তমান শতাব্দী শেষ হতে চলেছে, কিন্তু আপনারা বাংলাকে কোথায় নিয়ে গেছেন? এই বাংলা প্রথম দুই দশকে গ্রোসারি অফ লিডার ছিল। আর, আজকে আপনারা বলছেন, অমুক ভুল হয়েছে, তমুক ভুল হয়েছে। আবার বলছেন, নেতাজীকে সাপোর্ট না করা ভুল হয়েছে, প্রধানমন্ত্রী না হওয়া ভুল হয়েছে। এ রকম কথা আমরা শুনছি, তাই আমরা পরিষ্কার বলতে চাই যে, আমাদের রাজ্যের মধ্যে হেঁট হয়ে যাচ্ছে, আজকে বাংলায় সবচেয়ে বেশি ফরেন এক্সচেঞ্জ আর্ন করছে মুর্শিদাবাদের মেয়েরা। মুখ্যমন্ত্রীর মাথা হেঁট হয়ে যাওয়া উচিত যে আজকে এক্সচেঞ্জ আর্ণ করছে ওই মুর্শিদাবাদের দরিদ্র মেয়েগুলো এদের সাহায্য করছে পুলিশ, সি. বি. আই. তদন্ত করুন, দালালগুলো ধরা পড়বে, পুলিশ কর্তৃপক্ষ ধরা পড়বে, আর আপনাদের মধ্যে কেউ থাকলে ধরা পড়বে। মনে রাখবেন সি. বি. আই. তদন্ত যদি না হয় তাহলে মুখ্যমন্ত্রীও ছাড়া পাবেন না। রবীনবাবু পালিয়ে গেলেন, আপনারা আরেকটা কথা শুনে রাখুন মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যদি সি. বি. আই তদন্ত হয় তাহলে কত কোটি টাকা তাঁর বাড়ি থেকে পাওয়া যাবে জানেন। আপনারা গর্ব করবেন না, কংগ্রেসকে চ্যালেঞ্জ করবেন না। আপনাদের মুখ্যমন্ত্রী, রাজীব গান্ধীর পায়ে ধরে ইনভেস্টিগেশন বন্ধ করেছিলেন, আপনাদের মুখ্যমন্ত্রী, ইন্দিরাগান্ধীর পায়ে ধরে ইনভেস্টিগেশন বন্ধ করেছিলেন। যদি সি. বি. আই. তদন্তে রাজি থাকেন তাহলে আসুন মুখ্যমন্ত্রী সহ সকলের তদন্ত করুন, আমাদের কার কতটা সাহস আছে দেখি? মনে রাখবেন কাঁচের ঘরে বসে থেকে বাইরে ঢিল ছুড়বেন না। আপনাদের মুখ্যমন্ত্রী হঠাৎ উঠে চলে গেলেন, তিন জানেন যে এখানে এ ব্যাপারে কথা উঠবে। বাংলার মানুষ তৈরি হচ্ছে তাদের ঠেকাবার জন্য পুলিশ আর নেই, যত পুলিশ ছিল সব মমতার পিছনে লাগিয়ে দিয়েছেন। আপনাদের এক মন্ত্রী হকার মুভমেন্টে যেভাবে মমতার কথার খেলাপ করলেন, মনে রাখবেন আপনাদের বিশ্বাসযোগ্যতা আর নেই।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, ২৪ তারিখে মাননীয় রাজ্যপাল যে বক্তৃতা এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে এবং আমাদের মাননীয় সদস্য শ্রী গৌরী

দত্ত মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাঁকে সমর্থন জানিয়ে দু-একটি কথা এখানে উল্লেখ করতে চাই। প্রথমে আমি আমার বিরোধী বন্ধু তাঁদের কাছ থেকে আশা করেছিলাম যে এক দিকে সমালোচনা আর এক দিকে গঠনমূলক আলোচনা তাঁরা করবেন, কিন্তু দুঃখের বিষয় তাঁদের কাছ থেকে সে রকম গঠনমূলক আলোচনা আমরা পেলাম না। বিরোধী দলের বন্ধুরা আজকে আলোচনা করেছেন নেতাজী সম্পর্কে। এটা ভালো কিন্তু পাশাপাশি একটা প্রশ্ন আমরা বিরোধী বন্ধুদের কাছে রাখতে চাই, যাঁরা বিগত দিনে নেতাজী সম্পর্কে নানা রকম সমালোচনা করেছিলেন, কুৎসা রচনা করেছিলেন, তাঁরা ভুল স্বীকার করেছেন, নিজেদের সংশোধন করেছেন। ভুল হলে তাকে সংশোধন করে নেওয়া উচিত। কিন্তু বিরোধী বন্ধু কংগ্রেস পক্ষ থেকে নেতাজীকে যখন কংগ্রেস সভাপতিপদ থেকে বহিষ্কার করেছিলেন, আজকে সেই ভুল, অন্যায় তো তাঁরা স্বীকার করছেন না? আমি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে বলি একটি বিষয়ের এখানে উল্লেখিত হওয়া উচিত ছিল, যে সমবায় বিভাগের কাজকর্ম সম্পর্কে এবং ভবিষ্যতে সরকারের কি চিন্তা ভাবনা সমবায় সম্পর্কে তার কোনও আলোচনা হয়নি।

[2-30 – 2-40 p.m.]

দ্বিতীয় কথা হচ্ছে, বেকার যুবকদের কর্মসংস্থানের বিষয়ে রাজ্যপালের ভাষণে কোনও কিছু উল্লিখিত হয়নি। আমাদের রাজ্যের অসংখ্য বেকার যুবকদের সম্পর্কে সরকার কী চিন্তা-ভাবনা করছেন, কী তাঁরা সিদ্ধান্ত নিয়েছেন, সে সম্পর্কেও এখানে উল্লিখিত হয়নি।

আমাদের বিরোধী সদস্যরা উল্লেখ করেছেন, 'পুলিশ খাতে বাজেট বরাদ্দ বাড়িয়ে দেওয়া হয়েছে। পুলিশের পেছনে অনেক বেশি টাকা খরচ করা হচ্ছে।' হ্যাঁ, কথাটা সঠিক, পুলিশ খাতে খরচ বাড়ছে। একদিকে যেমন আমাদের সরকারি শ্রমিক কর্মচারিদের বেতন বাড়ছে, অন্যান্য খরচ বাড়ছে, জিনিসপত্রের দাম বাড়ছে, পেট্রোলের দাম বাড়ছে; অন্য দিকে খুব স্বাভাবিকভাবেই পুলিশ খাতেও বাজেট বরাদ্দ বৃদ্ধি পাচ্ছে। এটা খুবই স্বাভাবিক ব্যাপার, এটা তাঁরা উল্লেখ না করলেও পারতেন।

আর একটা বিষয়ের প্রতি আমি আমাদের বিরোধী বন্ধুদের দৃষ্টি আকর্ষণ করব—এক সময় তাঁরা দীর্ঘ ৩০ বছর পশ্চিমবাংলার মসনদে ছিলেন তখন তাঁরা এরাজ্যে একটা পুলিশ মিউজিয়াম তৈরি করার কথা কখনো চিন্তা করেননি। স্বাধীনতা সংগ্রামীদের, বিশেষ করে বিপ্লবীদের ব্যবহৃত অস্ত্র-শস্ত্র; স্বাধীনতা সংগ্রামীদের বিভিন্ন চিঠি-পত্র—যা তাঁরা আদান প্রদান করেছিলেন, সেসব সংগ্রহ করে একটা মিউজিয়ামে রাখার কথা তাঁরা কখনো চিন্তা করেননি। সেই মিউজিয়াম এই সরকারের আমলে করা হয়েছে।

আর একটা কথা আমি উল্লেখ করতে চাই যে, পুলিশ সম্পর্কে নিশ্চয়ই অনেক সমালোচনা করা যায়। কিন্তু তার সাথে সাথে গভীরভাবে সমীক্ষা করার দরকার আছে যে

আগের তুলনায় অপরাধ বাড়ছে, না কমছে। বিগত ২০ বছরে অবস্থাটা কি দাঁড়িয়েছে, এটা একটু সমীক্ষা করার দরকার আছে। সমীক্ষা করলেই বিষয়টা পরিষ্কার হয়ে যাবে। হ্যাঁ, খুন, রাহাজানি, নারী ধর্ষণ, ছিন্তাই একদম হচ্ছে না, সব একেবারে বিলুপ্ত হয়ে গেছে-এ কথা আমরা বলতে পারি না। কারণ আমাদের সামাজিক এবং আর্থিক যে পরিকাঠামো তার মধ্যে এই সমস্ত অপরাধ যে একেবারে নির্মুল হয়ে যাবে, এ কথা আমরা বিশ্বাস করি না। স্বাভাবিক ভাবেই সামাজিক এবং আর্থিক পরিবর্তন যত দিন না ঘটছে তত দিন অপরাধমূলক কাজ কর্ম ঘটবেই। কিন্তু সংখ্যাটা যাতে কমে, অপরাধ যাতে কম হয়, নারী ধর্ষণ যাতে নির্মূল হয় তার জন্য আমাদের সজাগ থাকতে হবে, প্রচেষ্টা গ্রহণ করতে হবে। বিশেষ করে জনগণের সহযোগিতা নিয়ে আমাদের সে কাজ করতে হবে। পুলিশের একার দ্বারা তা সম্ভব নয়। এ ক্ষেত্রে রাজনৈতিক নেতাদের একটা বিরাট ভূমিকা আছে, সামাজিক দায়বদ্ধতা আছে। জনগণকে সচেতন করতে হবে—জনগণকে পুলিশের সঙ্গে সহযোগিতা করতে হবে। ব্রিটিশ আমলে পুলিশের যে ভূমিকা ছিল আজকে স্বাধীনতার ৫০ বছর পরেও সেই ভূমিকা কখনোই থাকা উচিত নয়। আমরা আজকে স্বাধীনতার ৫০ বছর পূর্তি করতে যাচ্ছি। অতএব আজকে সাধারণ মানুষের সাথে পুলিশের যাতে একটা বন্ধুত্বপূর্ণ পরিবেশ গড়ে ওঠে সেদিকে আজকে আমাদের সকলের সচেষ্ট হওয়া উচিত। বিশেষ করে আমাদের বিরোধী বন্ধুদের আমি বলব যে, সেই চেষ্টায় ব্রতী হওয়ার জন্য এগিয়ে আসুন।

সাথে সাথে আমি আরো বলব যে, আমাদের পুলিশ কর্মচারিদের অনেক সমস্যা আছে। আমাদের স্বরাষ্ট্র দপ্তরের অধীনে যে পুলিশরা আছেন তাঁদের অনেক সমস্যা আছে। সেসব সমস্যা দূর করার জন্য একটা কমিশন তৈরি করা হয়েছে। সেই কমিশন পর্যালোচনা করে দেখবেন বিভিন্ন ক্ষেত্রে কিভাবে আধুনিক, বিজ্ঞানসম্মত ব্যবস্থা গ্রহণ করা যায় এবং তার মধ্যে দিয়ে আমাদের দেশের অপরাধমূলক ঘটনাগুলোকে নির্মুল করা যায়। তাঁরা নিশ্চয়ই চিন্তা করে দেখবেন কিভাবে সাধারণ মানুষের সঙ্গে পুলিশের রিলেশনকে আরো গভীর করা যায় এবং তাদের কাজকর্মের পরিধি আরো বাড়ানো যায়। আমি আশা করি কমিশন নিশ্চয়ই বিভিন্ন বিষয়ে চিন্তা-ভাবনা করে সঠিক সিদ্ধান্ত নেবেন। শিল্পে নিশ্চয়ই পশ্চিমবাংলা দীর্ঘদিন ধরে অবহেলিত। ওনারা যখন দিল্লির মসনদে বাদশাহী তখ্‌তে তাউসে বসে দীর্ঘদিন ক্ষমতাসীন ছিলেন তখন পশ্চিমবাংলাকে তার অধিকার থেকে বঞ্চিত করেছেন বারবার। একথা তাঁরা উল্লেখ করলেন না। শিল্প, কলকারখানা কেন গড়ে ওঠেনি সেটা একটু বিরোধী বন্ধুদের সমীক্ষা করা উচিত যে, কি কি কারণের জন্য পশ্চিমবাংলায় শিল্পায়ন হয়নি। আর আজকে যখন নতুন পরিবেশের মধ্য দিয়ে শিল্প কলকারখানা গড়ে তোলার জন্য সরকারপক্ষ থেকে চেষ্টা করছে তখন তাঁদের (কংগ্রেসিদের) উচিত—তাঁরা জনপ্রতিনিধি—পশ্চিমবাংলার উন্নতি মানেই আমাদের সকলের উন্নতি, আমাদের দেশের উন্নতি—তাই স্বাভাবিকভাবেই সেই শিল্প, কলকারখানার সেইরকম পরিবেশ যাতে গড়ে ওঠে তার জন্য আমাদের সকলকে সমবেত ভাবে চেষ্টা করা উচিত, সমালোচনা করার মধ্য দিয়ে সব কিছু শেষ হয়ে যায় না। সাথে

সাথে আর একটি কথা বলবো, রাজ্যপালের ভাষণের মধ্যে শিল্প কলকারখানার বিষয়ে উল্লেখ করতে গিয়ে তিনি কিন্তু কোচবিহার জেলাকে বাদ দিয়েছেন। কিন্তু কোচবিহার জেলা দীর্ঘদিন ধরে বঞ্চিত। সেখানে শিল্প, কলকারখানা গড়ে ওঠার সম্ভাবনা আছে, কারণ সেখানে সম্পদ আছে। স্বাভাবিকভাবে কোচবিহার জেলার সাথে সাথে উভয় দিনাজপুরের বিষয় এখানে উল্লেখিত হওয়া উচিত ছিল। যদিও উত্তরবঙ্গের জেলা হিসাবে জলপাইগুড়ি এবং মালদহ জেলায় ভবিষ্যৎ চিন্তাভাবনা তাঁর আছে, কিন্তু তাঁর সাথে সাথে এই দুটি জেলা বিশেষ করে কোচবিহার জেলার বিষয়ে নিশ্চয়ই উল্লেখিত হওয়া উচিত। রাজ্যপালের ধন্যবাদ জানাই, তিনি তাঁর ভাষণের মধ্যে দার্জিলিং জেলায় কাগজের কারখানা তৈরি করা হবে এইরকম পরিকল্পনা আছে বলেছেন। এরজন্য তাঁকে আমি ধন্যবাদ জানাই। সাথে সাথে বিদ্যুৎ উৎপাদন করার জন্য নানারকম পরিকল্পনার ক্ষেত্র উল্লেখ করা হয়েছে। তথাপি এটাও এখন আমাদের চিন্তা করতে হচ্ছে যে, আবার বহু জায়গায় লোডশেডিং হচ্ছে, আবার বিদ্যুৎ ঘাটতি দেখা দিচ্ছে। এটা আমাদের আজকে একটা চিন্তার বিষয় হয়ে দাঁড়িয়েছে। যেখানে আমরা আজকে শিল্প কলকারখানা গড়ে তোলার কথা চিন্তাভাবনা করছি, সেখানে এইরকম অবস্থা যাতে সৃষ্টি না হয় সেইদিকে সরকারের বিশেষ করে নজর দেওয়া উচিত। গ্রামাঞ্চলে আমরা পঞ্চায়েতের মাধ্যমে যে বিদ্যুৎ গ্রামের মানুষের কাছে পৌঁছে দিতে চাই, সেই কাজ যাতে ত্বরান্বিত হয় সেইদিকে আরো দৃষ্টি দিতে হবে। গ্রামের মানুষ নিজের খরচায় বিদ্যুৎ নেবে এই যে সার্কুলার জারি করা হয়েছে বিভিন্ন দপ্তর থেকে বিভিন্ন সময়ে তার জন্য গ্রামের মানুষরা ছুটছেন, বিদ্যুৎ চাইছেন—আধুনিক ব্যবস্থায় এটা খুবই প্রয়োজন আজকে সেক্ষেত্রে গ্রামের সাধারণ মানুষের আর্থিক সঙ্গতির কথা সরকারকে চিন্তাভাবনা করার দরকার আছে বলে আমি মনে করি। পি. ডব্লু. ডির রাস্তা সম্পর্কে একটু বলি, রাস্তার অবস্থা বহু জায়গায় একেবারে খাস্তা। তবে হ্যাঁ, যদিও ভাল কাজ করার চেষ্টা হচ্ছে, কিন্তু তথাপি বহু জেলায় এমন অনেক রাস্তা আছে, সড়ক আছে যেগুলি জরাজীর্ণ অবস্থায় রয়েছে। সেই সম্পর্কে সরকারকে নিশ্চয়ই আজকে চিন্তাভাবনা করা উচিত বলে আমি মনে করি। ভূমি সংস্কার সম্পর্কে রাজ্যপালের ভাষণে যে কথা উল্লেখ করা হয়েছে তাতে দেখা যাচ্ছে, ২৯.২ লক্ষ একর জমি। তার মধ্যে বন্টন হয়েছে ১০.৫ লক্ষ একর জমি। অর্থাৎ ২৩ লক্ষ ৫৩ হাজার ভূমিহীনদের মধ্যে বণ্টন করা হয়েছে।

[2-40 – 2-50 p.m.]

এখন এই কাজকে আরও তরান্বিত করা দরকার। আরও বহু জমি নামে, বেনামে রয়েছে, সেগুলি উদ্ধার করে ভূমিহীনদের মধ্যে বণ্টন করার ব্যবস্থা করা দরকার। সরকারকে সেই ব্যবস্থা নিতে হবে। এটা সরকারের নীতি, এই নীতিকে কার্যকর করার জন্য সরকার প্রয়াস চালিয়ে যাচ্ছেন। সম্পূর্ণ না হলেও আরও যাতে এই কাজ তরান্বিত হয় সেইদিকে নজর দিতে হবে। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লিখিত হয়েছে যে ১৪.৭৪ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছে। কিন্তু ১৪ লক্ষ ৭৪ হাজারই কেবলমাত্র ভাগচাষী নয়,

আরও অনেক বেশি আছে, যাদের নাম এখনও নথিভুক্ত হয়নি। পঞ্চায়েতের মাধ্যমে বা বি. এল. আর. ও-র মাধ্যমে যাতে তাড়াতাড়ি তাদের সকলের নাম নথিভুক্ত হয় সেই দিকে সরকারকে বিশেষ ভাবে লক্ষ্য রাখতে হবে। ভূমি-জরিপের বিষয় মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লিখিত হয়েছে। ৪২.০৬৭ তার মধ্যে ৩৫.৫৬৯ মৌজায় এই জমি জরিপের কাজ করা হয়েছে। এখনও অনেক বাকি আছে। এ দিকেও বিশেষ ভাবে নজর দিতে হবে। পঞ্চায়েতের মাধ্যমে গ্রামাঞ্চলে বিকেন্দ্রীকরণ করে কাজকর্ম চলছে তাতে কোনও সন্দেহ নেই। হ্যাঁ, অনেক অভিযোগ আছে। পঞ্চায়েতের অনেক কাজ করার ইচ্ছা থাকলেও সেইভাবে কাজ করা যাচ্ছে না অর্থের অভাবে। পাশাপাশি যেটা বলার সেটা হচ্ছে পঞ্চায়েতের হিসাব দেওয়ার জন্য একটি আইন হয়ে গিয়েছে। সেই আইন অনুযায়ী পঞ্চায়েতকে মে এবং নভেম্বর মাসে হিসাব দাখিল করতে হবে। গ্রামের যারা সদস্য তাদের উপস্থিতিতে সমস্ত হিসাব পরিষ্কারভাবে রাখা উচিত—এটা আমাদের সরকারের নীতি। আইনও সেই ভাবে তৈরি হয়েছে কিন্তু আজকে গোটা পশ্চিমবাংলায় যদি আমরা ভালো ভাবে সমীক্ষা করে দেখি তাহলে দেখব বহু পঞ্চায়েত আছে, পঞ্চায়েত সমিতি আছে যারা এখনও সেইভাবে গ্রামের মানুষের কাছে তাদের জলের জন্য কত টাকা খরচ করেছেন, রাস্তার জন্য কত টাকা খরচ করেছেন, পঞ্চায়েতে কত টাকা এসেছে তার হিসাব দাখিল করেননি। রামই হোক আর রহিমই হোক আইনের দৃষ্টিতে সকলেই সমান। স্বাভাবিকভাবেই সেই দৃষ্টিভঙ্গি নিয়ে সরকারকে আইনটা কার্যকর করতে হবে। সরকারের কাছে আমার অনুরোধ, এ ব্যাপারে বিশেষ ভাবে নজর দিন। তারপর আর একটা কথা বলি। জেলা যোজনা কমিটি ডিস্ট্রিক্ট ডেভেলপমেন্ট প্ল্যানিং কমিটি—তাতে কিন্তু নির্বাচিত বিধায়কদের কোনও ভূমিকা নেই। এটা একটা অদ্ভুত ব্যাপার। আমরাও তো নির্বাচিত প্রতিনিধি। ডিসেন্ট্রালাইজ যখন হয়েছে তখনও আমরাও বিধানসভার জনপ্রতিনিধি হিসাবে যখন গ্রামাঞ্চলে যাই তখন গ্রামের সাধারণ মানুষরা কিন্তু আমাদের কাছেও বলেন যে এই রাস্তাটা হচ্ছে না কেন, এখানে বিদ্যুৎ আসছে না কেন, এখানে টিউবওয়েল বসছে না কেন ইত্যাদি। নিশ্চয় পঞ্চায়েতের মাধ্যমে কাজ হোক কিন্তু সেখানে বিধায়কদেরও একটা ভূমিকা আছে। বিধায়করা তাদের কেন্দ্র পরিদর্শন করে নানা রকমের পরামর্শ দিতে পারেন। আমাদের সরকার গণতান্ত্রিক পদ্ধতিতে যখন একটা গণতান্ত্রিক পরিবেশ তৈরি করছে, গণতান্ত্রিক ব্যবস্থাকে আরও প্রসারিত করার কথা আমাদের সরকার যেখানে চিন্তা করছেন, সেখানে আমাদের বিধায়কদের কতটা গণতান্ত্রিক অধিকার আছে তার এলাকার উন্নয়নের জন্য? সেজন্য যোজনা পরিষদ বলুন আর যাই বলুন, তাতে তাদের সদস্য করা হোক, ইনক্লুড করা হোক এবং তাদের প্রস্তাবগুলি গ্রহণ করা বা বিবেচনা করা হয়, যাতে তারা নিজেদের মত প্রকাশ করতে পারে সেই জায়গা সরকারকে দেওয়া উচিত বলে আমি মনে করি। সেজন্য আগামীদিনে সরকারকে এই বিষয়ে গুরুত্ব দিয়ে চিন্তাভাবনা করতে হবে। শুধু তাই নয়, আমরা নির্বাচিত প্রতিনিধি যারা, আমরা যখন গ্রামাঞ্চলে যাই, গ্রামের মানুষ যখন বলে যে আমাদের এখানে একটা টিউবয়েল বসিয়ে দিন, আমাদের বিধায়ক হিসাবে সেই ক্ষমতা নেই। কারণ বিধায়কদের হাতে এম. পি-দের মত এক কোটি বা দুই কোটি টাকা থাকেনা। কাজেই আমি একথা

বলতে চাই যে, বছরে ৫লক্ষ বা ১০ লক্ষ টাকা যাই হোক দেওয়া উচিত যেটা তারা পঞ্চায়েতের মাধ্যমে এলাকার জন্য খরচ করবেন। এই রকম একটা বিধি-ব্যবস্থা হওয়া উচিত বলে আমি মনে করি। আর একটা কথা হচ্ছে, আমাদের এখানে বন্যা, বৃষ্টি, প্রাকৃতিক দুর্যোগ লেগেই থাকে। কিন্তু ১৯৯৬-৯৭ সালে সেই রকম একটা অবস্থায় যায়নি। কিন্তু আলুর ক্ষেত্রে আমরা দেখছি যে আলুর উৎপাদন অনেক বেশি বেড়েছে। এটা খুবই ভাল কথা। আমরা জানি যে জিনিসের উৎপাদন বাড়লে সেই জিনিসের দাম কমে। কিন্তু সেক্ষেত্রে আমরা লক্ষ্য করছি যে, উৎপাদন যেমন বাড়ছে সঙ্গে সঙ্গে দামও বাড়ছে। আজকে মাছের উৎপাদন বাড়ছে কিন্তু বাজারে মাছ পাওয়া যায়না, যা পাওয়া যায় সেটা আকাশ ছোঁয়া দাম। এটা হওয়া উচিত নয়। সংখ্যালঘুদের সম্পর্কে একটা দপ্তর খোলা হয়েছিল। সংখ্যালঘুদের সম্পর্কে ১৯৯৬-৯৭ সালের কর্মসূচি কি কি করা হয়েছে, সেই সম্পর্কে কোনও উল্লেখ এখানে নেই। আমার মনে হয় এই বিষয়ে একটা উল্লেখ থাকা দরকার। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু সুফিয়ন সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে আনীত ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের দলের তরফ থেকে দেওয়া সংশোধনীগুলিকে সমর্থন করে, আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল মহোদয় গত ২৪ তারিখে যে ভাষণ বিধানসভায় রেখেছেন তাতে অধিকাংশই অসত্য কথা বলেছেন। যদিও আমি মনে করি যে রাজ্যপাল এখানে দাঁড়িয়ে সরকারের লিখিত যে ভাষণ পড়লেন, এতে আমার মনে হচ্ছিল যে তিনি তোতা পাখী ছাড়া আর কিছু নয়, তার ব্যক্তিগত স্বাধীনতা আছে কিনা তা আমি জানিনা। তিনি যে সব কথা বলেছেন বিশেষ করে আইন-শৃঙ্খলার কথা, আমি পশ্চিমবঙ্গের কথা না বললেও, আমাদের মুর্শিদাবাদের কথা বলতে পারি। আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী তথা তথ্য সম্প্রচার মন্ত্রী সেখানে গিয়ে যে ধরনের কড়া বক্তৃতা দিয়েছিলেন তাতে আমাদের ধারনা হয়েছিল যে পশ্চিমবঙ্গে আইনের শাসন ফিরে আসবে, কিন্তু আমরা তা দেখছি না। আমরা দেখছি যে দিনে-দুপুরে জলজ্যান্ত মানুষগুলি নিশ্চিহ্ন হয়ে যাচ্ছে। আজকে সমাজবিরোধীরা উৎসাহিত হয়ে আরো অরাজকতার সৃষ্টি করছে। আমাদের নবগ্রাম কেন্দ্রের আজিজুল হককে গুম করা হল, কিন্তু আজ পর্যন্ত তার খোঁজ পাওয়া গেলনা। আমরা দেখছি যে দিনের পর দিন প্রতি নিয়ত খুন, রাহাজানি, সন্ত্রাস বেড়ে চলেছে। আমাদের ওখান থেকে যে ৭৫ জন মেয়েকে সৌদি আরবে নিয়ে গিয়েছিল, সেই ব্যাপারে আজ পর্যন্ত কোনও তদন্ত হল না। এছাড়া আরো যে ৪৬ জন ধরা পড়েছে সেই সম্পর্কেও কোনও কথা এই ভাষণের মধ্যে পেলাম না।

[2-50 – 3-00 p.m.]

কিভাবে তাদের নিয়ে যাওয়া হয়েছে এবং যারা কাজটা করেছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা বলেননি। আমি জানি, মুর্শিদাবাদে কাজটা কারা করেছে। যেখানে শাসক দল সি. পি. এমের পৃষ্ঠপোষকতায় শেখর সাহা এবং অন্যান্যরা কাজটা করেছে

সেখানে ভাষণে তার কোন উল্লেখ থাকবে না জানি। আজকে আইন-শৃঙ্খলার বিচারে পশ্চিমবঙ্গে একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। আর পশিচমবঙ্গ এমন একটি রাজ্য যেখানে আট আটজন মহিলা যখন ধর্ষিতা হল তখন আইন-শৃঙ্খলার প্রশ্নে শাসক দলের সদস্য রবীনবাবু সাফাই গান যিনি রিগিং করে জিতে এসেছেন। তিনি বিধানসভায় দাঁড়িয়ে বলছেন—পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার পরিস্থিতি ভাল। তাদের মনে নেই, কলকাতা কর্পোরেশন ইলেকশন তারা কিভাবে জিতেছেন এবং তাদের গণশক্তি কাগজ কিভাবে তার খবর বেরিয়েছে। এরপর বলতে হবে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার পরিস্থিতি ভাল? কাজেই কি করে আমরা আজকে রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারি?

ইয়াকুব সাহেবের ভাষণের কিছু অংশকে আমি সমর্থন করি। ভাষণে তিনি কিছুটা সত্যি কথা বলেছেন। কিন্তু শিল্পের কথা বলতে গিয়ে তিনি বলেছেন যে, শিল্পক্ষেত্রে কংগ্রেস পশ্চিমবঙ্গকে পিছিয়ে দিয়েছে। আমার প্রশ্ন, হঠাৎ ২০ বছর পরে পশ্চিমবঙ্গের শিল্পের জন্য এত দরদ এলো কেন, টাকা লগ্নি করবার প্রবণতা জাগলো কেন? আপনারা তো বক্রেশ্বর নিয়ে অনেক লাফালাফি করেছিলেন, কিন্তু কিছু করতে পারেননি। হলদিয়া পেট্রো-কেমিকেলস—সেটাও করতে পারেননি। বিদেশের সহায়তায় অনেক শিল্প কারখানা স্থাপনের কথা বলেছেন, কিন্তু তার একটিরও কি রূপ দিতে পেরেছেন? এইভাবে মানুষকে ধাপ্পা দিয়ে চালাতে চাইছেন, কিন্তু পশ্চিমবঙ্গের মানুষকে ধাপ্পা দিয়ে বোকা বানানো যাবে না। আগে যেসব সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে জ্যোতিবাবুরা আন্দোলন করতেন, আজকে সেইসব সাম্রাজ্যবাদী শক্তি—কানাডা, আমেরিকার কাছে শিল্প স্থাপনের নামে তিনি চলে যাচ্ছেন ভিক্ষার ঝুলি নিয়ে। শিল্প স্থাপনের উদ্দেশ্যে ঢাকঢোল পিটিয়ে জন মেজরকে এখানে ডেকে আনা হল, কিন্তু তিনি সন্তুষ্ট হতে পারেননি। যাবার সময় তিনি বলে গেছেন যে, পশ্চিমবঙ্গে লগ্নি করা যাবে না। কাজেই জনগণের ৫ কোটি টাকা খরচ করে মুখ্যমন্ত্রীর ২৫বার বিদেশ সফরে লাভ কি হয়েছে পশ্চিমবঙ্গের? এই ৫ কোটি টাকা দিয়ে বিদেশ সফর না করে পশ্চিমবঙ্গে ৫টি প্রোজেক্ট তিনি তৈরি করতে পারতেন। আজকে সোমনাথবাবুকে সারা পৃথিবী ভ্রমণ করবার ছাড়পত্র তিনি দিয়েছেন। আজকে সরকারপক্ষের এই বিদেশ ভ্রমণের হিসেব জনগণকে দেবেন না? সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী মুর্শিদাবাদে একটি ফাইভস্টার হোটেল স্থাপনের সিদ্ধান্ত নিয়েছিলেন, কিন্তু তার কোনও চিহ্ন সেখানে দেখতে পাচ্ছি না। আপনারাই এতদিন গ্যাট চুক্তির বিরোধিতা করেছেন, কিন্তু এখন সেই আপনারাই এখানে বিদেশি পুঁজি লগ্নি করাতে বিদেশে ছুটছেন। আপনারা একটি সিদ্ধান্ত নিতে প্রথমে ভুল করেন, কিন্তু পরে ৩০-৫০ বছর পরে বলেন—আমরা ভুল করেছিলাম। এটা কিন্তু মেনে নেওয়া যায় না। আজকে শিল্প স্থাপনের নামে আপনারা কি করেছেন? আপনাদের জেনে রাখা উচিত যে, যখন পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের জন্য লড়ছেন তখন এই পশ্চিমবঙ্গেই শিল্প কারখানা সবচেয়ে বেশি লে-অফ এবং লক আউট হয়ে পড়ে রয়েছে এবং তারই জন্য ব্রিজের উপর থেকে শ্রমিককে লাফিয়ে পড়ে আত্মহত্যা করতে হয়। আজকে 'সিটু'-র কারণে এখানে কারখানা বন্ধ করে দিয়ে মালিকরা

পালিয়ে যাচ্ছেন। অন্যদিকে মানুষকে ধাপ্পা দিচ্ছেন এখানে শিল্প স্থাপনের নামে। এবারে বেকার সমস্যার কথা বলি। প্রথমে বলি, বর্তমানে আপনাদের সরকারের বয়স ২২ বছর, ২২ বছরে আপনারা পদার্পণ করেছেন। তাদের সামনে আপনারা কিছু সমস্যার সমাধানের পথ বের করে দিয়েছেন? ভবিষ্যত প্রজন্মকে আপনারা কি আশার আলো দেখাতে পেরেছেন? আজকে ৬০ লক্ষ বেকার, পশ্চিমবাংলার মানুষের আজকে ত্রাহি ত্রাহি রব উঠেছে। আমরা ১৯৭৭-৭৮ সালে ১২ লক্ষ বেকার রেখে চলে এসেছিলাম। আজকে সেখানে ৬০ লক্ষ বেকার। বেকারদের আপনারা কি সান্ত্বনা দিতে পেরেছেন? সংখ্যা তত্ত্বের উপর দাঁড়িয়ে হিসাব দিলে চলবে না, বাস্তবে তাদের জন্য কি করতে পেরেছেন বলুন। আজকে বেকাররা হাহাকার করছে। আজকে বেকার সমস্যার নামে, মাইনরিটিদের সমস্যা সমাধানের নামে অপব্যাখ্যা দিয়ে পশ্চিমবাংলার মানুষকে প্রতারণা করছেন। পশ্চিমবাংলার মানুষ আজ না হয় কাল বিক্ষোভে ফেটে পড়বে। আরো একটা জলন্ত সমস্যা হচ্ছে ভাঙন। আজকে এই জল বন্টনের মাধ্যমে কার স্বার্থ রক্ষিত হল? আজকে ক্যালকাটা পোর্ট ট্রাস্ট এবং রাজ্যের মানুষের কি ক্ষতি হয়েছে সেটা বলার নয়। আজকে ভাঙনের পর ভাঙন হচ্ছে, মালদা, মুর্শিদাবাদ, নদীয়ার বহু জায়গায় ভাঙন হচ্ছে, বহু ঘর বাড়ি জমি নষ্ট হয়ে যাচ্ছে, সেই ব্যাপারে রাজ্যপালের ভাষণের মধ্যে কিছু নেই। আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু হচ্ছে প্রধানমন্ত্রীর কেয়ারটেকার, তিনি হেলিকপ্টারে করে নিয়ে গিয়ে মালদা দেখালেন। কিন্তু এখানে কত কোটি টাকার ইনভেস্টমেন্ট হবে, কিভাবে করা হবে, কি দীর্ঘমেয়াদী পরিকল্পনা হবে সেটা জানানো হল না। আখেরীগঞ্জ চলে গিয়েছে, সেখানে হাজার হাজার মানুষের বাড়ি ঘর চলে গিয়েছে। তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা করা হয়নি, তারা আজকে কোনও ঘর পাচ্ছে না। তারা আজকে কোথায় থাকবে? আজকে তারা কোথাও স্থান না পেয়ে রেল লাইনের ধারে বসে গিয়েছে। আজকে সময় চলে যাচ্ছে, সরকার কোনও উদ্যোগ নিচ্ছে না, কোনও পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে না। আজকে বেকার সমস্যার সমাধানের কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই, সেইজন্য আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না। গ্রামীণ বৈদ্যুতিকরণের কথা বলেছেন। একটা গ্রামের মধ্যে একটা মৌজার মধ্যে একটা খুঁটি পুঁতে দিলেই সেই মৌজায় গ্রাম কভার হয়ে গেল এই কথা বলা ঠিক নয়। রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪শে জানুয়ারি মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে সুকৌশলে তিনি বাস্তবকে এড়িয়ে গিয়েছেন এবং তিনি কতকগুলি দুরবদ্ধ শব্দের উপহার দিয়েছেন আমাদের বাস্তবের কঠিন চেহারা তাঁর ভাষণের মধ্যে আসেনি। পশ্চিমবাংলা এই মুহূর্তে অসংখ্য সমস্যায় ভুগছে। তার মধ্যে কিছু সমস্যা আমি আমার স্বল্প সময়ের মধ্যে উল্লেখ করতে চাই। খাদ্য শস্য এবং নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম ক্রমাগত বাড়ছে। রেশনে চাল গম কেরোসিন মিলছে না। কৃষকরা কেন্দ্র এবং রাজ্য সরকারের অবহেলার জন্য পাটের ন্যায্য মূল্য থেকে বঞ্চিত হয়েছে। ডিজেলের অভাবে সেচের জল

দিতে পারছে না। সারের দাম কৃষকের নাগালের বাইরে। ঘরে ঘরে বেকার। সেই বেকারদের রক্ত ঝরার উপর প্রলেপ দিতে শিল্পোন্নয়নের আকাশকুসুম কল্পনা করছে। আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। পুলিশ বি. এস. এফ., সমাজবিরোধীরা দ্বর্থহীন চিত্তে প্রতিদিন নিরীহ্ মানুষগুলিকে গুলি করে হত্যা করছে। কলকাতা শহর সহ বিভিন্ন শহরে উচ্ছেদের নামে শ্রমজীবী মানুষদের কর্মহীন করে দেওয়া হচ্ছে যেমন হকার উচ্ছেদ। রাজ্য সরকার তিস্তা প্রকল্প নিয়ে ল্যাজেগোবরে এক হয়ে গেছে। গত বিধানসভার অধিবেশনে মাননীয় সেচমন্ত্রী আশ্বাস দিয়েছিলেন যে উত্তরবঙ্গের যাঁরা বিধায়ক আছেন তাঁদের নিয়ে উত্তরবঙ্গে বসবেন আগস্ট মাসে। ৫ মাস চলে গেল, ব্যস্ত মন্ত্রী হয়ত সময়ের অভাবে আমাদের সঙ্গে কথা বলতে পারেননি।

[3-00 – 3-10 p.m.]

মুখ্যমন্ত্রী সংকোশ প্রকল্প নিয়ে ঘোষণা করেছেন, তাতে আমাদের আরও সংশয় বেড়ে গেছে যে, তিস্তার সেচের জল আমরা আদৌ পাব কি না? দারুণ ঝুঁকি নিয়ে গত ২১শে জানুয়ারি সংকোশ নদীর অবস্থাটা আমি বুঝতে গিয়েছিলাম। কুমার গ্রামের বিডিও অফিস থেকে ১৫/১৬ মাইল যেতে হয় সংকোশ নদীর অবস্থা বুঝতে। যেখানে ভুটান, আসাম এবং পশ্চিমবাংলা এক বিন্দুতে এসে মিলেছে, সেখানে গিয়েছিলাম। অবস্থাটা দেখে মনে হয়েছে যে, সংকোশ প্রকল্প মুখ্যমন্ত্রী যেটা ঘোষণা করেছেন তা ব্যর্থ হতে বাধ্য। কোকড়াঝাড় জেলা বোরো উগ্র অধ্যুষিত এলাকার মধ্যে দিয়ে ১৫০ মাইল খাল কেটে মানস নদী থেকে জল নিয়ে আসতে হবে। 'মানস' অসমের একটি নদীর নাম। সংকোশ নদীতে এই জল আনতে হবে এই মানস নদী থেকে। সেখানে খাল কেটে জল তিস্তায় আনা সম্ভব হবে কিনা আমি জানি না। এই অবস্থা মুখ্যমন্ত্রী চিন্তা করে বলেননি। তিনি বলেছেন, ভুটানের সঙ্গে বসতে হবে। সংকোশ নদীকে যদি কার্যকর করতে হয়—আমি জানিনা, কার্যকর হবে কিনা—মানস থেকে জল আনতে হলে আগে অসমের সঙ্গে বসতে হবে। এই কথা তিনি আগে বলেন নি। রাজা কান দিয়ে শোনেন। আমাদের মুখ্যমন্ত্রীকে যাঁরা শোনান, রাজা কান দিয়ে দেখছেং না, তিনি শোনেনও না। তিনি শুনেছেন, মানস থেকে জল আনতে হবে। দেড়শো মাইল দুব থেকে খাল কেটে তিস্তায় ফেলা হবে। তিস্তায় জল এনে গঙ্গার জলের ঘাটতির ব্যাপারে যে আশ্বাস হাসিনাকে দেওয়া হয়েছে, এটা অসম্ভব প্রকল্প। তিস্তা প্রকল্প গনিখানের সময়ে শুরু হয়েছিল, ১৯৭৬ সালে। আজকে '৯৭ সাল পর্যন্ত সেখানে চারআনা কাজও হল না। এটা আদৌ সম্ভব হবে কিনা আমি জানি না। কত সম্পদ ধ্বংস হবে, কত চা বাগান, কত বড়িঘর, হাট বাজার, জমি উচ্ছেদ হয়ে যাবে তা এই মুহূর্তে হিসাব করা আমাদের সাধ্যের অতীত। হয়ত এই মন্ত্রীরা বলবেন, রাজ মহিষীর করুণার মতো, 'সামান্য ক্ষতি।' গঙ্গার জল নিয়ে চুক্তির পর মুখ্যমন্ত্রী বলেছেন যে, আমাদের বাংলাদেশের সাথে সমস্ত কিছুর মিলমিশ হয়ে যাবে, আমরা সুযোগসুবিধা পাব। এই কথা তিনি তিনবিঘা দেওয়ার সময়েও বলেছিলেন। কিন্তু আজও এই ছিটমহলগুলোর বিনিময় হল না, আজও হয়নি। আমরা বারবার বলেছিলাম, '৯৪ সালের পর, আপনি কেন্দ্রের সঙ্গে কথা বলুন। নরসীমার সঙ্গে কথা বলুন। ছিটমহলগুলো

বিনিময়ের বিষয় নিয়ে উনি তখন বলেছিলেন, কেন্দ্রে কংগ্রেস সরকার আছে। আমাদের কথা শুনছে না। এখন তো বন্ধু সরকার। এখন কেন তাহলে ছিটমহলগুলো বিনিময় হচ্ছে না? জ্যোতিবাবু তো চুক্তির সময়ে ছিলেন। তখন তো তিনি চাপ দিতে পারতেন যে, ছিটমহলগুলো বিনিময় হল না। আপনারা তো কত গল্প করছেন—বলছেন যে, চলো, তিনবিঘায় গিয়ে পিকনিক করে আসি। কত প্রচার করছেন। কিন্তু জানেন কি, এখন সেখানে কী সমস্যা? বেগম জিয়ার দলবল বলছে, এটা আমাদের ল্যাণ্ড। ভারতের লোকদের আমরা ওখান দিয়ে যেতে দেব না। আমরা ২৪ ঘন্টা ওখান দিয়ে যাতায়াত করব। তারা আগামী মার্চ মাসে গণ মিছিল করে গেট ভেঙে পাটগ্রামে, ডাহাগ্রামে চলে যাবে। দারিদ্রসীমার নিচে যারা বসবাস করছে তাদের শস্তা দামে খাদ্য দেওয়া হবে। খুব ভাল কথা। কিন্তু যারা উত্তরবঙ্গ বনাঞ্চল এর পাশাপাশি বাস করে, যারা বংশানুক্রমে বসে আছে—সেখানে যে পঞ্চায়েত নেই তাদের তালিকা কারা তৈরি করবেন, ওরা তো গর্ব করে বলেন যে আমরা পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের অধীনে অন্য স্বর্গরাজ্য তৈরির জন্য এগোচ্ছি কিন্তু আজকে যে উত্তরবঙ্গে হাজার হাজার জনজাতি গরিব মানুষগুলো আজ পর্যন্ত পঞ্চায়েতের অধীনে নেই, তাদের রেশন কার্ড হচ্ছে না, তাদের পানীয় জল নেই, তাদের শিক্ষার ব্যবস্থা নেই, তাদের দেখবার জন্য কারা আছেন? তারা তো বারেবারে আবেদন করেছে এই সরকারের কাছে কিন্তু তাদের এই আবেদন নিষ্ফল হয়ে গেছে এবং তামাম এই প্রাচীরে ঘা খেয়ে ফিরে এসেছে। তাদের ওই আবেদন পঞ্চায়েতে অন্তর্ভুক্ত করা হয়নি। এই যে আসল যারা জনজাতি আদিবাসী মানুষ, তাদের লিস্ট কারা তৈরি করবেন? আমি আশা করি জ্যোতিবাবু, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর ভাষণ যেদিন দেবেন, সেদিন তিনি এটা পরিষ্কার করে বলবেন যে, ডুয়ার্স, উত্তরবঙ্গের চা বাগানের পাশাপাশি ফরেস্টে বসবাসকারী যে মানুষগুলো আছে, তাদেরকে এই পরিকাঠামোর মধ্যে দাঁড়িয়ে লিস্ট তৈরি করে, খাদ্যশস্য শস্তা দরে দেওয়া হবে। ২১শে জানুয়ারি যেদিন আমি কুমারগ্রাম ছাড়িয়ে সংকোষ নদীর অবস্থা দেখতে গেছিলাম সেদিন আমি বিডিও অফিসের দেওয়ালে দেওয়ালে কালিতে লেখা দেখলাম, পোস্টার টাঙানো হয়েছে উই ওয়ান্ট বোরোল্যাণ্ড। আমার এলাকাতেও পোস্টার টাঙানো হয়েছে। ডি. এম., এস ডি. ও, বিডিও এবং পুলিশ প্রশাসন আমাদের পশ্চিমবঙ্গের ওই এলাকায় থেকেও ওই পোস্টার খুলে আনার সাহস কেউ পায়নি। আমি সেখানকার মানুষদের জিজ্ঞাসা করলাম যে, ওই পোস্টারগুলো কারা টাঙিয়েছেন, তার উত্তরে ওরা বলল যে, বোরো উগ্রপন্থীদের সাথে এও ওখানকার যুবকদের যোগসাজস শুরু হয়ে গেছে এবং ওদের মধ্যে থেকেই এসব পোস্টার টাঙানো হয়েছে। তারপরে আপনারা জানেন যে, পরিবেশ রক্ষার নামে টাইগার প্রোজেক্ট করা হয়েছে এবং এই টাইগার প্রোজেক্টের মাধ্যমে উত্তরবঙ্গের গোটা ফরেস্ট এলাকায় আজকে মানুষের যাতায়াত নিষিদ্ধ করা হয়েছে। সমস্ত কাজকর্ম বন্ধ করে দেওয়া হয়েছে। ওখানকার হাজার হাজার জনজাতি গরিব মানুষগুলো, যারা ওই এলাকায় পাথর বহন করে, কাঠ বহন করে জীবিকার ব্যবস্থা করত, তাদের আজকে পরিবেশ রক্ষার উদ্দাম খেপামীতে বেকারে পরিণত করা হয়েছে। দারিদ্রতার জ্বালায় ওরা যখন ছটফট করছে তখন আমাদের রাজ্য সরকার গর্ব অনুভব করছে, কিন্তু ওদেরকে

কি করে বাঁচানো যায় তার কোনও চিন্তা করছেন না। আজকে বোরো উগ্রপন্থীদের জাল যেভাবে বিস্তার হচ্ছে তাতে আগামী দিনে গোটা উত্তরবঙ্গ ধ্বংসের লীলাভূমিতে পরিণত হবে। আপনারাও তার থেকে বাদ যাবেন না। আপনারা ভাবছেন কলকাতায় থেকে মুক্তি পাবেন, তা হবে না। কলকাতায় থেকে মহাকরণে বারান্দায় বসে 'নীরোর' মতো বাঁশী বাজাবেন তা হবে না এটা জেনে রাখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরেকটা কথা আপনার কাছে রাখতে চাই সেটা হচ্ছে যে, মাননীয় রাজ্যপালকে আমি ধিক্কার জানাচ্ছি। মাননীয় রাজ্যপাল নেজাতীর জন্মশতবর্ষতে তাঁকে সম্মান দেওয়ার স্বার্থে সামান্য দুলাইনে নেতাজীর কথা উল্লেখ করলেন। এটা খুবই লজ্জাজনক ব্যাপার, এবং অপমানকর ব্যাপার কারণ নেতাজী সম্পর্কে রাজ্যপালের মূল্যায়ণ করা উচিত ছিল। দেশবাসীর কাছে নেতাজীর সম্বন্ধে বক্তৃতা রাখা তাঁর উচিত ছিল, কিন্তু তিনি তা রাখেননি। মাত্র দুটি লাইনের মধ্যে ওনার সম্বন্ধে বলে ছেড়ে দিলেন। আমরা জানি আজকে এই কাজ কেন ওরা করলেন। আজকে নেতাজীর প্রতি শ্রদ্ধা সি. পি. এমের লোকজন বাধ্য হয়ে জানিয়েছেন, তা কিছুটা ভয়ে তারা নেতাজীর কথা বলেছেন।

আজকে আদর্শের জন্য নয়, মূল্যায়ণের তাগিদে নয়, জনরোষের দ্বারা ওরা আক্রান্ত হতে পারেন বলে নেতাজীর কথা বলছেন। কতবড় লজ্জার কথা, অনিল বিশ্বাসের মতো ক্ষুদ্র লোক তিনি নেতাজীর সম্বন্ধে বড় বড় কথা বলেন। "আমাদের পার্টি থেকে আমরা নেতাজী বলিনা। আমাদের মধ্যে যারা সচেতন নয় তারা নেতাজীর কথা বলেন।" তাহলে তো জ্যোতি বাবু সচেতন নয়। জ্যোতি বাবু যদি আন্তরিক ভাবে নেতাজীর সম্বন্ধে বলে থাকেন তাহলে তিনিও সচেতন নন। আর জ্যোতি বাবু যদি সচেতন হন তাহলে আমাদের ধাপ্পা দেওয়ার জন্য বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সারা দেশে নেতাজীকে নিয়ে ঠিক মূল্যায়ণ হচ্ছে না। নেতাজী দেশপ্রেমিক এই ভারতবর্ষে—আমাদের গর্বের ভারতবর্ষের শৃঙ্খল মোচন করবার জন্য এখানে হাজার হাজার শহিদের জন্ম হয়েছে। ক্ষুদিরামের জন্ম হয়েছে, সূর্য সেনের জন্ম হয়েছে। অনেক দেশপ্রেমিক আছেন, বীর আছেন! কিন্তু নেতাজীর আসল মূল্যায়ণ যেখানে করা দরকার—নেতাজী কোন লড়াইয়ের পথে চলেছিলেন? তিনি সমাজতন্ত্রের পথে চলেছিলেন, কোনও নেতার মুখে তা শুনলাম না। নেতাজী সমাজতন্ত্রের কথা বলেছিলেন। নেতাজী বলেছিলেন অল পাওয়ার টু দি টয়লারস, নেতাজী বলেছিলেন খেটে খাওয়া মানুষের হাতে ক্ষমতা দিতে হবে। এই বক্তব্য কোনও মিটিং-এ শুনলাম না, সভা, সম্মেলনে দেখলাম না। আসলে ওরা এটা এড়িয়ে গিয়েছে। এটা রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখতে চাই। এই সমস্ত কথা আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখলাম না। এই ব্যাপারে ওদের ক্ষমা চাওয়া উচিত। আজকে এই বইতে অন্ততপক্ষে এমনভাবে বক্তব্য রাখা উচিত ছিল রাজ্যপালের, এই প্রজন্মের যারা মানুষ যারা নাগরিক, যারা এই প্রজন্মের যুবক, তারা যাতে নেতাজীকে ভালভাবে বুঝতে পারেন। সেখানে কিন্তু তিনি তা করেননি। যাই হোক, আমি রাজ্যসরকারকে এই কথা বলব—নেতাজী যেখানে যেখানে গিয়েছেন এবং মানুষকে তিনি যে উদাত্তকণ্ঠে

আহ্বান করেছিলেন স্বাধীনতার জন্য, সেখানে সেখানে নেতাজী সম্বন্ধে স্মারকলিপি রাখা হোক। নেতাজী যে সমস্ত জায়গায় গিয়েছিলেন, স্বাধীনতার জন্য তিনি যে সমস্ত কাজ করেছিলেন এবং যে সমস্ত বক্তব্য রেখেছিলেন সেটা বর্তমান প্রজন্মের যুবকদের জানানো দরকার। শেষ কথা বলি—সাম্রাজ্যবাদীরা আজকে নানানভাবে আমাদের এখানে এসে পড়ছে। তাহলে সাহায্য করছে আমাদের এই সরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এদের সাহায্য নিয়ে ব্রিটিশ সাম্রাজ্যবাদ বা কোনও সাম্রাজ্যবাদ এখানে আসবে না, তারা সংস্কৃতির মাধ্যমে আসবে। আমাদের সংস্কৃতিকে কোথায় নিয়ে যাচ্ছে, আমি সেই বিষয়ে বলব না। বই মেলায় যাওয়ার একটা অভ্যাস আমার আছে। প্রতিবারেই বই মেলায় আমি যাই। এবারের বই মেলায় গিয়ে বাংলা ভাষায় যে বই এর দোকানগুলি আছে, তাদের দীন-দরিদ্র্য, মলিন চেহারা দেখে মনে হল ঐতিহ্যশালী গৃহস্থের বাড়িতে নিমন্ত্রণ এরা পেয়েছে, কিন্তু ওরা কুণ্ঠিত, ওরা দ্বিধাচিত্ত, ওরা সংশয়ে ভুগছে, ঠিক মতো ওরা অভ্যর্থনা পাচ্ছে না। সেখানে যারা বড়লোক তাদেরকে যেভাবে রাখা হয়েছে—সেটা খুব খারাপ—ব্যবসায়িক বুদ্ধি নিয়ে সেখানে আজকে বাংলা ভাষাকে যে ভাবে ব্যবহার করা হচ্ছে, এটা অত্যন্ত লজ্জার কথা। বাংলা ভাষার স্টলগুলোর অবস্থা উদ্বাস্তুর মতো। আজকে আপনারা বিদেশি সাম্রাজ্যবাদের সঙ্গে হাত মিলিয়ে ফ্রান্সকে নিয়ে এসেছেন, সামনের বার জার্মান আসবে, তারপরে ব্রিটেন আসবে। এইভাবে আপনারা সংস্কৃতির জগতটাকে, আবার পরাধীন জগতে নিয়ে যেতে চাইছেন। সেদিকে আজকে আমাদের সকলকে সতর্ক থাকতে হবে। কয়েকজন প্রকাশক ব্যবসায়ী বুদ্ধি নিয়ে যে কাজ করছে তাতে বাংলা ভাষার সর্বনাশ করছে। আরেকটা কথা বলি তথ্যমন্ত্রী বুদ্ধদেব বাবুকে, আজকে এই প্রকাশকদের কাছে আপনারা কিভাবে সারেন্ডার করেছেন। আজকে বিজ্ঞানের যুগে আমরা যখন সবাইকে এগিয়ে নিয়ে যেতে চাইছি, সবাইকে বিজ্ঞান শেখাতে চাইছি, সেখানে বইমেলায় গিয়ে দেখলাম ছোটদের বইয়ের স্টলে ভূতের গল্পের বইয়ের ছড়াছড়ি। ১০০টি বইয়ের মধ্যে ৭৫টি বই হচ্ছে ভূতের গল্পের বই। আমি আপনাদের কাছে সেইজন্য বলছি, পশ্চিমবঙ্গের অবস্থা আজকে খুব খারাপ। তাই আজকে আমাদের সমস্ত জিনিসগুলোর মূল্যায়ণ করা দরকার। আজকে একটা কথা শুনলাম, সুভাষবাবু হাউসে বলে গেলেন, হকাররা হচ্ছে সব জবরদখলকারী। এই কথাটি কিন্তু একদিন বুমেরাং হয়ে ফিরে আসবে এবং তার প্রায়শ্চিত্ত আপনাদের করতে হবে। আপনারা এদের নিয়ে ছিনিমিনি খেলছেন। আপনারা জন মেজর এবং সাম্রাজ্যবাদকে নিয়ে নাচছেন। আমি তাই রাজ্যপালের ভাষণ বর্জন করছি, নিন্দা করছি এবং রাজ্যপালকে আমি ধিক্কার জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণ পুঙ্খানুপুঙ্খরূপে পড়েছি। বিরোধী দল নেতা অতীশ বাবু, সাধন বাবু এবং কমল বাবুর বক্তৃতা আমি মনোযোগ দিয়ে শুনেছি। তার বক্তব্যের মধ্যে কয়েকটি কথা আমার জানার আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কথা আমি জানাতে চাই, গত বিধানসভায় নেতাজী জন্মশতবার্ষিকী উদ্‌যাপনের জন্য কর্মসূচি কিভাবে রূপায়িত করা হবে সেইজন্য আমি এই

হাউসে মেনশন আওয়ারে মেনশন করেছিলাম। পরবর্তীকালে তথ্য সংস্কৃতি দপ্তর থেকে বিভিন্ন চিঠিপত্র আমাকে পাঠানো হয় মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও দিল্লির সরকারের কাছে, ১৯৯৫ সালে যখন নরসিমা রাও ছিলেন তার কাছে, মানব সম্পদ মন্ত্রী মাধবরাও সিন্ধিয়ার কাছে চিঠি লিখেছিলেন। তখন একটা পরিকল্পনা করে সারা বৎসর ব্যাপী কর্মসূচি নেওয়া হয়। তার জন্য মুখ্যমন্ত্রী মহাশয় চিঠিপত্র লিখেছিলেন সমস্ত বর্ষব্যাপী জন্মশতবর্ষ উদ্‌যাপনের জন্য। স্বভাবতই নেতাজী সম্পর্কে যদি মূল্যায়ণ করতে হয়, তাহলে তার রাষ্ট্র ভাবনাকে আমাদের আরও বেশি করে বুঝতে হবে। আমাদের অনুধাবন করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা দেশের সমৃদ্ধি নির্ভর করে সেই দেশের অর্থনীতির উপর। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার একটা পরিবেশ রচনা করেছেন এবং এখানে একটা শিল্প পরিবেশ তৈরি হয়েছে। কিন্তু এখানে শিল্প সেইভাবে গড়ে ওঠেনি। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই, নেতাজীর দৃষ্টিভঙ্গি থেকে, শিল্প সম্পর্কে তিনি বলেছিলেন, বিদেশি প্রযুক্তির সহায়তা নিতে হবে, কিন্তু বিদেশি লগ্নির তিনি বিরোধিতা করেছিলেন। ভবিষ্যৎ ভারতবর্ষের তিনি স্পষ্ট অর্থনৈতিক রূপরেখা অঙ্কন করেছিলেন। তার মধ্যে প্রধান ছিল বিদেশি লগ্নির বিরোধিতা করা।

[3-20 – 3-30 p.m.]

তার ফলে আশঙ্কা প্রকাশ করেছিলেন যে দেশের রাজনৈতিক, সার্বভৌমত্ব বিপন্ন হতে পারে। স্বভাবতই নেতাজীর জন্মশত বর্ষে আমরা সকলেই তাঁকে মনে করছি। তাঁর রাষ্ট্রভাবনা আজকের ভারতবর্ষে প্রাসঙ্গিক। সেই কারণে আমি মনে করি আমাদের শিল্প-উন্নয়নের সম্পর্কে পুনর্গঠনের, পুনর্মূল্যায়নের দরকার আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরেকটি বিষয় এখানে উল্লেখ করছি—আমাদের পঞ্চায়েত ব্যবস্থা। ৭৮ সালের নির্বাচনের পর থেকে এই গ্রাম পঞ্চায়েত গ্রাম বাংলা পুনর্গঠনের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ, বড় ভূমিকা গ্রহণ করেছে সন্দেহ নেই। আজকে অর্থমন্ত্রী বলেছেন, প্ল্যান বাজেটে শতকরা ৫৩ ভাগ অর্থ ব্যয় করা হয়েছে, গ্রাম বাংলার উন্নয়নের জন্য। কিন্তু কথা হচ্ছে পঞ্চায়েত ব্যবস্থার কোনও পরিকাঠামো তৈরি হয়নি। পঞ্চায়েতে মাত্র একজন জব অ্যাসিস্ট্যান্ট, একজন সেক্রেটারি। অথচ জেলা পরিষদে গাড়ি ঘোড়ার ঢক্কানিনাদ। সেই কারণে খুব বেশি করে যেটা বলতে চাইছি যে গ্রাম পঞ্চায়েতের পরিকাঠামো তৈরি করে দিতে হবে। শুধু অর্থ বরাদ্দ করলেই চলবে না। পরিকাঠামো নেই বলেই এত অর্থ বরাদ্দ করা সত্ত্বেও আজকে অন্যান্য অনেকগুলো রাজ্য থেকে আমাদের দেশের মাথা পিছু আয় কম। বহু মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে। গ্রামবাংলায় ক্ষেত মজুরের সংখ্যা ক্রমবর্ধমান। আজকে ৪০ শতাংশ ক্ষেত মজুর গ্রাম বাংলায় আছেন। সেজন্য পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে রি-থিংকিং করতে হবে। আমার আগে মাননীয় সদস্য মহঃ ইয়াকুব তিনি বলেছেন বিধানসভায় যাঁরা নির্বাচিত হচ্ছেন, জনসাধারণের প্রতি তাঁদের দায়বদ্ধতা আছে। যদিও আমি সম্পূর্ণভাবে তাঁর সঙ্গে একমত নই। আমরা সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে বাস করছি। ভাদিমির ইলিচ উলিয়ানত লেনিন তিনি তাঁর স্টেট

অ্যান্ড রেভেলিউশন গ্রন্থে বলেছিলেন যে সংসদীয় ব্যবস্থায় বিধানসভা, লোকসভা পরিষ্কার ভাবেই বক্তৃতার মঞ্চ-টকিং শপ। স্বভাবতই এই ব্যবস্থার মধ্যে থেকে আমরা অতিরিক্ত কিছু প্রত্যাশা করতে পারি না। সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আইন সভা যদি শাসক শ্রেণীর সঙ্গে এক হলেও এটা পরিষ্কার যে সেটা জনসাধারণের মঞ্চ হয়ে উঠতে পারে না। তবুও আমি বলতে চাই এই ব্যবস্থার মধ্যে থেকেও যতখানি সম্ভব বিধানসভার সদস্যদের যুক্ত হওয়ার দরকার আছে। জেলা পরিষদে আমরা থাকতে পারছি না। সেখানে আমাদের দৃষ্টিভঙ্গির প্রকাশ হচ্ছে না। সেই কারণে আমি বলব বিধানসভার সদস্যদের যাতে এখানে আরও বেশি করে যুক্ত করা যায় দেখুন। নামুদ্রিপাদ তাঁর বইতে বলেছেন গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি স্তরে নির্বাচিত বডি থাকবে। বিধানসভার সদস্য, লোকসভার সদস্য, পঞ্চায়েতের সভাপতিদের নিয়ে একটা বডি হতে পারে। জেলা পরিষদে সভাধিপতি, সভাপতিদের নিয়ে যে বিপুল সংখ্যক নির্বাচিত হয়ে যাচ্ছে, তাদের কোনও কাজ নেই। সেই কারণে আমাদের পঞ্চায়েতের কাঠামো নিয়ে আমাদের ভাবতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পুলিশি ব্যবস্থা সাধারণভাবে মনে করি।

(**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনার ঘড়ি চুরির ব্যাপারটা বলবেন।)

আরও কঠোর করা উচিত। হ্যাঁ, আমার ঘড়ি চুরি হয়েছে, আমি ডাকাতির কবলে পড়েছিলাম কিন্তু এগুলো বিক্ষিপ্ত ঘটনা। সামগ্রিকভাবে এটা অস্বীকার করার উপায় নেই। সামগ্রিকভাবে আজকে আমাদের এই কথা মেনে নিতে হত। এই বাস্তবতা অস্বীকার করতে পারি না। আজকে সামগ্রিকভাবে আইনশৃঙ্খলার পরিস্থিতি অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় ভাল। এখনও মানুষ এখানে নিরাপদে চলাফেরা করতে পারে। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেটা উল্লেখ করব সেটা হচ্ছে যে, রাজ্যের সীমান্ত এলাকার আইন শৃঙ্খলার অবনতি ঘটছে। আমি রাজ্যের সীমান্তবর্তী এলাকার কাছাকাছি থাকি। ওই করিমপুর থেকে নদীয়ার সমস্ত সীমান্তগুলিতে চুরি, ডাকাতি, রাহাজানি ইত্যাদি ঘটে চলেছে এবং একটা বিরাট পরিবর্তন ঘটেছে সেটা হচ্ছে যে, ডাকাতি দিনের বেলায় হচ্ছে এবং লুকিয়ে হচ্ছে না। দলবদ্ধভাবে লোক আসে এবং বাড়িতে ডাকাতি করে চলে যায়। এই কথা বর্ডার এলাকার সব এম.এল.এ.-রা জানেন। সেই কারণেই বলি যে, বর্ডার সিকিউরিটি ফোর্সের সঙ্গে সমাজ-বিরোধীদের যোগাযোগ আছে। এই কারণেই গোটা বর্ডার এলাকার আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়ছে। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, রাজ্যের পুলিশ বাহিনী মোতায়েন করে তৎপরতার সঙ্গে চুরি ডাকাতি, রাহাজানি এইগুলি যেন দেখা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট পশ্চিমবাংলার জনগণের মধ্যে কুড়ি বছর ধরে অত্যন্ত দৃঢ়ভাবে প্রতিষ্ঠিত। শ্রী সৌগত রায় এবং আকবর সাহেবও মাননীয় মুখ্যমন্ত্রীর দিকে নির্দেশ করে বলেছেন যে, ভারতের মানুষ জ্যোতি বাবুকে প্রধানমন্ত্রী চেয়েছিলেন। তিনি ভারতের অন্যান্য নেতৃত্বদের মধ্যে ˟ অন্যতম—সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। হয়ত সৌগত বাবু বৃদ্ধ বয়সে লিখবেন—আমি জ্যো᷊ বাবুকে দেখেছি। সেই বই বিক্রি করে রোজগার করতে হবে। কিন্তু আকবর সাহেবের

তো তা হবে না। ওইভাবে আক্রমণ করবেন না। কেন নিজেদের এত বড় বড় মানুষ ভাবছেন? অনেক সময় ভুল হয়। অনেক সময় বনতুলসীও নিজেকে বৃক্ষ ভাবে। এই রকম বৃক্ষ ভাবার কোনও কারণ নেই। আমি আর একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি—এই বিষয়ে যে, পশ্চিমবঙ্গ এবং ভারতের ফ্রন্ট রাজনীতির যৌক্তিকতা আমরা অস্বীকার করতে পারি না। আমরা দেখছি—ফ্রন্টের জয় জয়কার। মানুষ স্বতঃস্ফূর্তভাবে একে সমর্থন করেছে। আমি একটা দৃষ্টান্ত দিচ্ছি। গত বছর মধ্যশিক্ষা পর্ষদের নির্বাচন হয়েছিল। দশটি জেলাতে বামফ্রন্ট পরাজিত হয়েছিল। এই বছর সমস্ত জেলাতে জয় যুক্ত হয়েছে। আমাদের জেলার বামফ্রন্ট প্রার্থী সেখানে মাত্র ৩২০০ ভোটে জিতেছিলেন। এবার ঐক্যের জন্য সেখানে ১৮০০ ভোটে জিতেছেন এবং স্বভাবতই মানুষ এটা জানে। আমি এই কারণেই বলতে চাই যে, ফ্রন্ট রাজনীতির যৌক্তিকতা আছে। পশ্চিমবাংলা এবং ভারতের শ্রমজীবী মানুষের লড়াই, আন্দোলনকে সংগঠিত করার জন্য এই বামফ্রন্ট অগ্রণী ভূমিকা পালন করবেন। এগুলি মনে রাখতে হবে এবং বামফ্রন্টের কার্যকলাপের ক্ষেত্রে সতর্ক থাকতে হবে। অনেক মন্ত্রী আছেন, যারা সামগ্রিক ভাবে এই ব্যাপারে চেষ্টা করছেন এবং অনেক মন্ত্রী আছেন, যাঁরা বামফ্রন্টের সীমানা ছাড়িয়ে জনগণের হিতার্থে কাজ করেন। আবার এমনও হচ্ছে যে, অতি সঙ্কীর্ণ দলবাজি হচ্ছে, যার ফলে মানুষের কাজ ব্যাহত হবে। এই দৃষ্টিভঙ্গি পাল্টাতে হবে। ঐক্য শুধু ওপরতলায় থাকলেই হবে না। যেসব মন্ত্রী মনে করছেন যে, ক্ষমতা হাতে পেয়ে কিছু করে ফেলেছেন, তাহলে ভুল করছেন। এই সব চিন্তা যাঁরা করছেন, তাঁরা ভুল করছেন। এই পথে হাঁটবেন না।

[3-30 – 3-40 p.m.]

আমাদের তিক্ত অভিজ্ঞতা থেকে একথা বলছি। সামগ্রিক ভাবে কর্মসূচি গ্রহণ করুন। সামগ্রিক দৃষ্টিভঙ্গিতে মানুষের কল্যাণের জন্য এগিয়ে যান। আমরা লড়াই করেছি, আন্দোলন করেছি। দীর্ঘদিন আমরা মিসায় কাটিয়েছি, ডি.আই.আর.-এ কাটিয়েছি আমরা যেটা বলব সেটা মানুষের কল্যাণের জন্য বলব, সেটা আপনারা নির্দ্বিধায় মেনে নিতে পারেন। আমরা জানি একটা বিপর্যস্ত কাঠামোর উপর, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছিলেন। তার আগে সিদ্ধার্থশঙ্কর রায়ের রাজত্বে এই রাজ্যে হয়েছে অত্যাচার, জুলুম। গোটা পশ্চিমবঙ্গে জল্লাদের ভূমিকা নিয়ে রুণু গুহনিয়োগী 'সাদা আমি কালো আমি' বই লিখেছেন। এইসব অন্যায়, অত্যাচার করে এই রাজ্যে একটা অরাজকতার সৃষ্টি করেছিলেন। প্রশাসনিক কাঠামো একেবারে ভেঙ্গে পড়েছিল। স্বাস্থ্যকেন্দ্রগুলো সম্পর্কে ওঁরা বলেছেন, আমরাও জানি যে, যে জায়গায় আমাদের পৌছানোর কথা ছিল আমরা সেই জায়গায় পৌছাতে পারিনি। আমি একটা কথা বলব গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলোর উপর, রুর‍্যাল হেলথ সেন্টারের উপর জোর দিন। বারে বারে বলা হয়েছে গ্রামের স্বাস্থ্যকেন্দ্রগুলোতে চিকিৎসক পাঠান। গ্রামের মানুষগুলো চিকিৎসার জন্য কলকাতায় আসতে পারেন না। সুতরাং সেখানে আরও ডাক্তার, স্টাফ পাঠান। গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলোতে যাতে প্রাথমিক চিকিৎসাগুলো এবং গ্রামীণ হাসপাতালে

অন্যান্য চিকিৎসাগুলো হয় সেদিকে জোর দিতে হবে। এব্যাপারে দীর্ঘকালীন পরিকল্পনা নিতে হবে। পশ্চিমবঙ্গে বিদ্যুৎ প্রকল্পের জন্য আবেদন বাড়ছে। তবে একটা কথা জিজ্ঞাসা করছি গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ ভালভাবে অগ্রসর হতে পারেনি। গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে বলা হয়েছে এর জন্য যা টাকা লাগবে তার ২৫ ভাগ টাকা গ্রামের লোককে দিতে হবে। তাতে গ্রামের লোককে ৮-১০ লক্ষ টাকা দিতে হবে। এতে গ্রামের ১০-১৪ জন লোকের বেশি কেউ টাকা দিতে পারবেন না। অর্থাৎ কোনও গ্রামে বৈদ্যুতিকীকরণের জন্য যদি ১০ লক্ষ টাকা খরচা হয় তবে তার ২-৩ লক্ষ টাকা গ্রামের মানুষকে দিতে হবে। এর জন্য পরিকল্পনা নিয়েছেন, পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদ সেটা গ্রহণ করেছেন। তারপর সেটা অনুমোদনের জন্য সল্টলেকে গিয়েছিল। কিন্তু গ্রামীণ বৈদ্যুতিকীকরণের জন্য গ্রামের লোকের কাছে যদি ২৫ পারসেন্ট টাকা নেওয়া হয় তবে গ্রামীণ বৈদ্যুতিকীকরণের কাজ একেবারে বন্ধ হয়ে যাবে। যদি গ্রামের মানুষকে বিদ্যুতের জন্য ২৫ পারসেন্ট টাকা দিতে হয় তাতে বৈদ্যুতিকীকরণের কাজ কম হবে। তাহলে বিদ্যুৎ মানুষের ঘরে ঘরে পৌঁছাবে না। ফলে গ্রাম বাংলায় যে ছোট ছোট শিল্প গড়ে উঠেছে সেগুলো বন্ধ হয়ে যাবে। বেকারদের কর্মসংস্থান হবে না। বেকাররা নানাভাবে স্বনির্ভর হওয়ার চেষ্টা চালাচ্ছেন। সে ক্ষেত্রে বিদ্যুৎ অপরিহার্য। বিদ্যুৎ না থাকলে তারা কোনও শিল্প গড়তে পারবে না। ফলে কর্মসংস্থান ব্যাহত হবে। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে ঘোষণা করা হয়েছে আগামী ১ বছরের মধ্যে ৫ লক্ষ বেকারের চাকরির সুযোগ করে দিতে হবে। যদি গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌঁছে না যায় তাহলে আমরা এই ১ বছরের মধ্যে আমাদের এই লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পারব না। সুতরাং গ্রামীণ বৈদ্যুতিকীকরণের ব্যাপারে আমাদের জোর দিতে হবে। মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্যে সরকারের যে দৃষ্টিভঙ্গি প্রতিফলিত হয়েছে তাকে আমি সমর্থন করছি, বিরোধী দলের আনীত কাট মোশনগুলোকে সমর্থন করা যায় না। সংসদীয় ফাংশন করতে হয় বলে তারা বিরোধিতা করেছেন। মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মহামান্য রাজ্যপাল গত ২৪শে জানুয়ারি যে জোলো ভাষণ আমাদের হাউসে রেখেছেন সেই ভাষণের পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য আপনার মাধ্যমে পেশ করছি।

আমার পূর্ববর্তী বক্তা মাননীয় সদস্য জয়ন্তবাবু যেভাবে জ্যোতি বাবুকে নিয়ে আমাদের সদস্যদের অবহেলার দৃষ্টিতে দেখলেন, সেটা ঠিক নয়। ওনার কথার পরিপ্রেক্ষিতে বলতে চাই, পশ্চিমবঙ্গে তারা দ্বৈত সত্তা রূপে দাঁড়িয়ে আছেন। বামফ্রন্ট একটানা ২০ বছর স্থায়ী সরকার রূপে আছে, এটা সত্য। যেটা সত্য নয়, সেটা হচ্ছে, যে আদর্শের প্রেক্ষাপটে, সমাজতান্ত্রিকতার প্রেক্ষাপটে, জাতীয়তার প্রেক্ষাপটে এই বামফ্রন্ট, বিশেষ করে সি.পি.আই.(এম)-এর যে দ্বৈত সত্তা অতীতে ছিল, তা এখনও আছে। এই রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে সেই পরিপ্রেক্ষিতে বলতে চাই আমার কথা।

জয়ন্ত বাবুর ভাষায়—জ্যোতি বাবু ভারতবর্ষের প্রধানমন্ত্রী হতে পারেননি বলে খেদোক্তি করেছেন, পলিটব্যুরোর বিরোধিতা করেছেন। ১৯৪১ সালের অবিভক্ত কমিউনিস্ট পার্টির সিদ্ধান্ত তো অনেক কিছুই ভুল ছিল। ১৯৪১ সালে সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে যে জনযুদ্ধ, সেই স্বাধীনতার যুদ্ধকে আপনারা পেছন থেকে ছুরি মেরেছিলেন। নেতাজী যখন সব সম্প্রদায়ের লোকেদের নিয়ে (শাহনওয়াজ খান, ধীলন, সায়গল, এঁনারা ছিলেন) জনযুদ্ধ করছেন, তখন এই পলিটব্যুরো, কমিউনিস্ট পার্টি বলল তাঁকে কুইসলীন—এটা দ্বৈত সত্তা নয়? এর পরেও শান্ত হননি। ১৯৪৭ সালে দেশ স্বাধীন হওয়ার পর কমিউনিস্ট পার্টি বলল, 'এ স্বাধীনতা ঝুটা হায়'। আপনারা মিছিল করলেন, লোকসভা, বিধানসভার প্রতি কটাক্ষ করলেন, তাকে শুয়োরের খোয়াড় আখ্যা দিলেন। অনেক কিছুই বলেছেন। আজকে নেতাজী শতবর্ষ পালন হচ্ছে, সেখানেও ঐ দ্বৈত সত্তা শুরু হল। আজকে পলিটব্যুরোর বিরুদ্ধে কোনও কথা বলছেন না, শুধু প্রধানমন্ত্রীর বিষয়ে কথা বলেছেন। আমি বলতে চাই দ্বৈত সত্তা কি। এককালে মন্ত্রী ছিলেন—মাননীয় কমল বাবুর কথা ধরে বলতে চাই। একজন কে ভুঁইফোড়, কে ছোট কমরেড—পত্রিকায় বেরিয়েছে—নেতাজী বলে মানেন না। আর, সেই দলের পলিটব্যুরোর নেতা এবং ভারতবর্ষের এক নম্বর নেতা, তিনি নেতাজী আখ্যা দিচ্ছে—মুখ্যমন্ত্রী হিসাবে ইমেজ বাড়াবার জন্য আর একটা দলের ভুঁইফোড় কমরেডরা বলছে, নেতাজী বলব কি বলব না, এই দ্বিধায় ভুগছেন। মুখ্যমন্ত্রী যেখানে নেতাজী বলছেন, সেখানে উদীয়মান বিমান বাবুরা দ্বিধা দ্বন্দ্বে ভুগছেন। তাহলে দ্বৈত সত্তা কার? দেখুন বামফ্রন্টের দ্বৈত সত্তা কি। আমি বামফ্রন্টের সদস্যদের কাছে উত্তর চাইব, জ্যোতি বাবুর কাছে উত্তর চাইব।

আপনারা শিল্পায়ন করতে চাইছেন, একটা আন্তরিক প্রচেষ্টা দেখাতে চাইছেন। এটা যুগ যন্ত্রণা, বেকারির যন্ত্রণা, বাস্তব যন্ত্রণা, প্রগতির যন্ত্রণা, সেই যন্ত্রণা থেকেই আপনারা শিল্পায়নের তাগিদ বোধ করছেন—২০ বছর পরে।

[3-40 – 3-50 p.m.]

রবীন বাবু যেটা বললেন, ১৯৯৫ সালে কনফেডারেশন অফ ইন্ডাস্ট্রিজ-এর সম্মেলন হল নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে। ১৯৯৪ সালে ৮ই জানুয়ারি সি.আই.আই.-এর কনফারেন্স হল নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে। কিন্তু দ্বৈত সত্তা কি বলছে? কিছুদিন আগে বিশাখাপত্তনমে সিটুর সম্মেলনে মাননীয় জ্যোতি বাবু কি বললেন? বললেন, আমরা বে-সরকারিকরণের বিরোধী, আমরা বিদেশী পুঁজি আনতে দেব না। অনেক গরম গরম বক্তৃতা দিলেন। আবার দুদিন পরে সি.আই.আই.-এর সম্মেলনে কি বললেন? জন মেজরকে বললেন, আপনাদের পুঁজি স্বাগত, এই মূলধন ইনভেস্ট করার পবিত্র ক্ষেত্র হচ্ছে পশ্চিমবাংলা। সাম্রাজ্যবাদের বিরোধী বক্তৃতা করলেও বাস্তবে জন মেজরকে খুশি করার জন্য হকার উচ্ছেদ করা হয়েছে। হ্যাঁ, আমরাও মনে করি, যানবাহনের চলাচলের জন্য, তার গতি বাড়ানোর জন্য যথেষ্ট জায়গার দরকার, এনক্রোচমেন্ট বন্ধ করা দরকার। কিন্তু জন মেজরকে সন্তুষ্ট করার জন্য এটা করলেন এবং নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে যে কথা বললেন কিছু দিন আগে বিশাখাপত্তনমে

সিটুর সম্মেলনের বক্তব্য ঠিক তার উল্টো ছিল। তাহলে কোন্ বক্তব্যটা ঠিক বলে ধরতে হবে? মাননীয় রাজ্যপালের ভাষণ একেবারে অপদার্থ ভাষণ, জোলো ভাষণ। এর মধ্যে নতুনত্ব কিছু নেই। সারা পৃথিবীর পরিবর্তন হচ্ছে, ভারতবর্ষের চিন্তাধারার পরিবর্তন হচ্ছে। কিন্তু শুধু পশ্চিমবাংলায় সি.পি.এম. ডমিনেটেড রাজনীতির ক্ষেত্রে কোনও পরিবর্তন হচ্ছে না। দিস ইজ দি ট্রাজেডি।

স্যার, আপনি হয়ত জানেন, ইটালির কমিউনিস্ট পার্টি তিন ভাবে বিভক্ত হয়ে গেছে গত এপ্রিল মাসে। আমি সমাজতান্ত্রিক অর্থনীতিতে বিশ্বাস করি। সেই জন্য বলব, ইটালিতে ১৯৯৬ সালে যে নির্বাচন হয়ে গেল তাতে তিনজন কমিউনিস্ট পার্টির লালঝান্ডা তুলে ইনক্লাব জিন্দাবাদ ধ্বনি দিয়ে বলল সমস্ত লাল বাঁচাতে নীল পতাকা নেওয়া হল। ইটালিতে লড়াই-এর ফলে সেই কমিউনিস্ট পার্টির নাম উঠে গেল, নীল পতাকার রাজনীতি হল, কিন্তু নেপথ্যে কমিউনিস্ট পার্টিই থাকল, অ্যাডমিট অ্যাটিচিউড পরিবর্তন করল। ইটালির দুর্নীতি দূর করার জন্য নতুন রাজনীতির আমদানি করল। আজকে পশ্চিমবঙ্গে ভারতবর্ষের প্রেক্ষাপটের পরিবর্তন হওয়া সত্ত্বেও এর উপরতলার জ্যোতি বাবু কি বলছেন? বলছেন, শিল্পের জন্য বিদেশি মূলধন চায়, আবার নিচু তলায়, আমাদের লোকেদের চাকরি না হলে হবে না—বলছেন।

আজকে হলদিয়া পেট্রোকেমিকেলসের কাজ শুরু হলেও রাজ্যপালের ভাষণের মধ্যে কিছু লেখা নেই। অথচ পূর্ণেন্দু চ্যাটার্জি—সেরাসরি বলতে পারছেন যে, হলদিয়া পেট্রোকেমিক্যালসের কাজ শুরু হয়ে গেছে। আজকে পেট্রোকেমিকেলসের জমি দখলের নামে নানা ভাবে অত্যাচার চলছে, দলগত ভাবেও হচ্ছে। সেখানে কংগ্রেসের জমির প্লটের এক রকম দাম, আবার অন্য রকম দাম। আজকে এই যে ভেরিয়েশন অফ ল্যান্ড ভ্যালুয়েশন উইথ রিগার্ড টু ইন্ডাস্ট্রিয়ালাইজেশন এজন্য মারামারি চলছে, আমার প্রশ্ন, কি চান আপনারা? এখানে প্রশ্ন কি চান? পেট্রোকেমিকেলসের ভবিষ্যত কি? আমি জানি না ন্যাপথার কি হবে? ৫ হাজার কোটি টাকা কোথা থেকে আসবে, এ কথা পুর্ণেন্দু চ্যাটার্জির জানা নেই, কারণ তিনি সোরস কোম্পানির ১৫০০ কোটি টাকার মালিক। বাকি সাড়ে ৪ হাজার কোটি টাকা কোথা থেকে আসবে তার উত্তর নেই, এই রাজ্যপালের ভাষণে একটি লাইনও নেই। আমরা গর্ব করছি, আমরা হলদিয়া শিল্প নগরী করব, সেখানে ১ লক্ষ লোকের চাকরি হবে, বাই প্রোডাক্ট হবে। হলদিয়া-বক্রেশ্বরের কাজ চলছে, সেখানে স্থানীয় লোকে মার খাচ্ছে। তারা নিজের নিজের জমির উপর নির্ভর করে সংসার চালাবার চেষ্টা করে, তারা সেখানে লুণ্ঠিত হচ্ছে, তাদের বঞ্চনা করা হচ্ছে। বঞ্চিত মানুষেরা বাঁচবার জন্য সেখানে প্রতিরোধ বাহিনী তৈরি করেছে। পুলিশ অত্যাচার করলে তাদের সংগ্রাম তীব্রতর হচ্ছে। আজকে হকারের ব্যাপারে যেটা বলতে চাই ওই ভদ্রলোক একটা কথা বলেছেন, যেমন হিটলার, নেপোলিয়ান যে স্টাইলে কথা বলেন, মাননীয় ক্রীড়ামন্ত্রীও কমিউনিস্ট স্টাইলে বললেন আমি শুধু মরা মানুষ বাঁচাতে পারি না, আর সব পারি। নেপোলিয়ান যেমন বলেছিলেন দেয়ার ইজ নো ইম্পসিবল ওয়ার্ড ইন মাই ডায়েরি, আই ক্যান ডু এভরিথিং। তিনি সেই আর্টে কথা বললেন, আজকে কি

তিনি বুকে হাত দিয়ে বলবেন কলকাতায় হকারদের তীব্র আন্দোলন হচ্ছে, এই সব হকারদের রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা করেছেন। আমি জানি গ্রামে শহরে হকার উচ্ছেদের প্রয়োজন আছে। আপনারা গ্রামে, ব্লকে, মহকুমায়, সমস্ত জায়গায় রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা করেছেন কি? আমি জরুরি অবস্থার সময় ডি.এম.কে. নিয়ে গিয়ে ২৫ ফুটের রাস্তা করার জন্য ঘর ভেঙ্গেছি। আমি যখন গেছিলাম তখন জেলাশাসক ছিলেন দীপক ঘোষ। দেশের মানুষের প্রয়োজনে যে দেশের সরকার একটা রাস্তা করতে পারে না, আজকে একজন ডি.এম. বলছেন এটা ১০০ ফুট, আজকে জন এস.ডি.ও. এসে দেখে বললেন এটা ১৫০ ফুট সেখানে ২৫ ফুটের রাস্তাকে চওড়া করার ক্ষমতা বামফ্রন্ট সরকারের নেই। পূর্তমন্ত্রী বলছেন আমাদের টাকা নেই, জেলা পরিষদ বলছে টাকা নেই। আপনারা বলতে পারেন আলুর প্রোডাকশন বেড়েছে কিন্তু আলুর দাম বাড়ছে কেন? রেশনে চাল পাওয়া যায় না, বাজারে চালের দাম ৮ টাকা, ১০ টাকা। ফিশারিজ ডিপার্টমেন্টে মাছ পাওয়া যায় না, বাইরে থেকে মাছ আসে, ইউ ক্যান হ্যাভ দি ফিশ অফ অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যা। এই যে ডেভেলপমেন্ট হয়েছে বলছেন, এটা ডেভেলপমেন্ট নয়। সেই জন্য বলছি আজকে পরিপ্রেক্ষিত পরিবর্তন হচ্ছে তাই চিন্তাধারারও পরিবর্তন হওয়া প্রয়োজন। তা না হলে জ্যোতি বসু এক রকম বলবেন, আবার বিমান বসু, অনিল বিশ্বাস আরেক রকম কথা বলবেন। জ্যোতি বসু সি.আই.আই. সম্মেলনে ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের জন্য এক কথা বললেন আবার এখানে আর একরকম কথা বললেন। জ্যোতি বসুর কথাতেই সরকারের স্বরূপ ধরা পড়েছে, ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের জন্য আজকে নতুন নতুন পরিস্থিতির সৃষ্টি করে তাদের আহ্বান জানাচ্ছেন। আমরা কেউ লর্ড ক্লাইভের নাতি নই, লর্ড হেস্টিংসের নাতি নই, পশ্চিমবাংলায় শিল্প হলে আমাদের দেশের, আমাদের বাংলার ছেলেরাই বাঁচবে। আজকে বক্তব্যকে রক্ষা করবেন, না কমরেডদের রক্ষা করবেন। এই দ্বৈত অবস্থা চলছে এবং এই করতে গিয়েই পশ্চিমবাংলা ডুবছে।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দলের পক্ষ থেকে রাজ্যপালের ভাষণের ওপর যেসব সংশোধনী প্রস্তাব পেশ করা হয়েছে তাকে সমর্থন করে, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। রাজ্যপাল গত ২৪শে জানুয়ারি এই হাউসে যে ভাষণ রেখে গেছেন তা আমার মনে হয় আলিমুদ্দিন স্ট্রীট থেকে লিখে দেওয়া হয়েছে এবং রাজ্যপাল তোতাপাখির মতো তা এখানে পাঠ করে গেছেন। ঐ ভাষণের মধ্যে অনেক অসত্য কথা আছে। রাজ্যপাল তাঁর ভাষণের দু নম্বর অনুচ্ছেদে বলেছেন, 'রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি শান্তিপূর্ণ'। কিন্তু আমার মনে হয় বাস্তব অবস্থা তা নয়। তিনি এই প্রসঙ্গে সম্পূর্ণ অসত্য কথা বলেছেন। কয়েক দিন আগে এই রাজ্যেরই একজন মন্ত্রী শ্রীমতী ছায়া বেরাকে যেভাবে রাস্তায় মারধোর করা হয়েছে, তাঁর জিনিসপত্র চুরি করা হয়েছে তাতে এ কথা বলতে বাধ্য হচ্ছি যে এ রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি মোটেই ভাল নয়। আইনশৃঙ্খলা ভেঙ্গে পড়েছে। আমাদের অনেক কংগ্রেস নেতা রাজ্যের অনেক জায়গায়

সিপিএম-এর হাতে মারধোর খাচ্ছে। এসব সত্ত্বেও রাজ্যপাল বলছেন, আইন শৃঙ্খলা পরিস্থিতি খুব ভাল! আমরা কাগজে দেখেছি কয়েক দিন আগে মুখ্যমন্ত্রী বলেছেন, 'পুলিশের ওপর রাজ্যের জনগণের আস্থা নেই'। তারপরও স্বরাষ্ট্র মন্ত্রী বুদ্ধদেব বাবু পুলিশ কমিশন গঠন করে পুলিশের পক্ষে চিৎকার করছেন। একই সরকারের দুজন মন্ত্রী দু রকম কথা বলছেন। এর থেকেই প্রমাণিত হয় যে, রাজ্যের আইন শৃঙ্খলার পরিবেশ পরিস্থিতি কংগ্রেস আমলের তুলনায় অনেক খারাপ হয়ে পড়েছে। আমি মনে করি এই উচ্চ ক্ষমতা সম্পন্ন হাউসে দাঁড়িয়ে কেউ যদি মিথ্যা কথা বলেন তাহলে তাঁর শাস্তি হওয়া উচিত। রাজ্যপাল এই হাউসে সত্য কথা না বলে, অসংখ্য মিথা বা অসত্য কথা বলেছেন। তাঁর ঐ আচরণ অত্যন্ত লজ্জাজনক বলেই আমি মনে করি।

আমরা লক্ষ্য করছি গোটা রাজ্যে গ্রামোন্নয়ন প্রকল্প রূপায়ণের নামে কারচুপি চলছে। গ্রামাঞ্চলে পঞ্চায়েত তথা গ্রামোন্নয়ন মন্ত্রী গ্রামোন্নয়ন প্রকল্প রূপায়ণের নামে নির্লজ্জ দলবাজি করছেন। এ ক্ষেত্রে আগে এই সরকারের পক্ষ থেকে বলা হত, 'কংগ্রেস সরকার, দিল্লির কেন্দ্রীয় কংগ্রেস সরকার রাজ্যের যা প্রয়োজন তা দিচ্ছে না তাই আমরা কাজ করতে পারছি না'। এখন তো কেন্দ্রে কংগ্রেস সরকার নেই, এখন তো বামফ্রন্টের বন্ধু সরকার কেন্দ্রে এসেছে, তাহলে এখন কাজ করতে পারছেন না কেন? এখন বন্ধু সরকারের কাছে রাজ্যের উন্নয়নের জন্য টাকা চান।

আমরা লক্ষ্য করছি রাজ্য শিল্প নিগমের চেয়ারম্যান সোমনাথ চ্যাটার্জি রাজ্যের টাকা খরচ করে দেশ বিদেশ ঘুরে ঘুরে 'মৌ' সই করাবার চেষ্টা করছেন। অথচ শিল্প উন্নয়নের বিষয়ে এই বিধানসভার ভেতরে মাননীয় মুখ্যমন্ত্রী বা অন্য কোনও মন্ত্রী আমাদের কিছুই জানাচ্ছেন না যে, বাস্তবে কি ঘটছে। রাজ্যের শিল্প কতটুকু এগুচ্ছে বা কতটুকু পিছোচ্ছে তা আমরা জানতে পারছি না। আমি দেখছি যে, আমার নির্বাচনী এলাকার মধ্যে অবস্থিত 'নিউ সেন্ট্রাল জুট মিল' দু মাস বন্ধ হয়ে, লে-অফ হয়ে আছে ৮ হাজার শ্রমিক। মুখ্যমন্ত্রী, শ্রমমন্ত্রী, শিল্পমন্ত্রীকে বার বার বলা সত্ত্বেও তাঁরা ঐ মিলটি খোলার কোনও প্রচেষ্টা গ্রহণ করছেন না। আমাদের আমলে এ রাজ্যে যে কারখানাগুলো ছিল সেগুলো এই আমলে এক এক করে বন্ধ হয়ে যাচ্ছে। অথচ নতুন শিল্পের জন্য সোমনাথ চ্যাটার্জি একটার পর একটা 'মৌ' সই করছেন। কার টাকায় তিনি বিদেশে গিয়ে এই কাজ করছেন? জনগণের টাকায় তিনি এই কাজ করছেন, কিন্তু বাস্তবে একটাও নতুন শিল্প গড়ে উঠছে না।

শিক্ষা ক্ষেত্রে সারা রাজ্যে সিপিএম-এর আখড়া তৈরি হয়েছে। শুনছি প্রচুর সংখ্যক শিক্ষক নাকি নিয়োগ করা হবে! কাদের মাধ্যমে নিয়োগ করা হবে, না এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে। কাদের নিয়োগ করা হবে? কোনও কংগ্রেস সমর্থককে নিয়োগ করা হবে না। আমরা জানি বেছে বেছে শুধু মাত্র সিপিএম-এর সমর্থকদেরই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কল পাবে এবং তাদের নিয়োগ করা হবে। এই পরিস্থিতিতে রাজ্যের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাজকর্মের বিচার বিশ্লেষণের প্রয়োজন আছে।

রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে, 'এ রাজ্যে ম্যালেরিয়া রোগ ঠেকানো সম্ভব হয়েছে'। এই প্রসঙ্গে আমি হাউসের মাধ্যমে মন্ত্রীসভার কাছে প্রশ্ন রাখতে চাইছি যে, ম্যালেরিয়া ঠেকানো হয়েছে, হ্যাঁ ঠিক কথাই বলেছেন; কিন্তু গোটা রাজ্যে আর্সেনিকের দূষণে দূষিত জল খেয়ে যে সমস্ত মানুষরা মারা যাচ্ছেন তাঁদের জন্য কী করা হচ্ছে? আর্সেনিক রোধের জন্য কতটুকু কাজ করেছেন, সে কথা রাজ্যেপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয় নি। এ বিষয়ে আমার কাছে প্রতিটি জেলার হিসাব আছে যে, আর্সেনিকমিশ্রিত জল খেয়ে কত মানুষ কোথায় মারা গেছেন এবং কতজন কোথায় কোথায় অসুস্থ হয়ে পড়েছেন। এসব কথা এই ভাষণের মধ্যে উল্লেখ করার প্রয়োজন ছিল, কিন্তু আমরা তা দেখছি না! স্বাস্থ্যের গুরুত্বের কথা নিশ্চয়ই মহামান্য রাজ্যপাল জানেন। গ্রামে গঞ্জে এবং শহরে অনেকগুলি স্বাস্থ্য কেন্দ্রের বিল্ডিং তৈরি করেছেন এই রাজ্য সরকার। সেইসব স্বাস্থ্যকেন্দ্রে বিল্ডিং আছে, ডাক্তার আছে, অথচ সেখানে কোনও মেডিসিন নেই। ঐসব স্বাস্থ্যকেন্দ্রে যাওয়ার মতন পরিবেশও নেই। এলাকার লোক ঐ স্বাস্থ্য কেন্দ্রে যেতে পারে না। অথচ স্বাস্থ্য কেন্দ্র খুবই দরকার মানুষের। আমার এলাকায় জলের প্রচন্ড অভাব। বেঁচে থাকতে গেলে জলের খুবই প্রয়োজন। এলাকার মানুষকে জল আনতে গেলে অনেক দূর পর্যন্ত যেতে হয়। কারণ বেশির ভাগ জায়গায় টিউবওয়েল নেই, জল সরবরাহের ব্যবস্থা হয়নি। এগুলি দেখা উচিত ছিল এবং এই কথাগুলি রাজ্যপালের ভাষণে থাকা দরকার ছিল। ব্রিটিশ প্রধানমন্ত্রী কলকাতায় এসে চলে গেলেন। ওনার জন্য রাজ্য সরকার কত টাকা খরচা করেছেন সে বিষয়ে কিছুই জানাননি। কলকাতাকে সাজানোর নামে এই রাজ্য সরকার প্রচুর টাকা ইনকাম করেছেন। এই যে টাকা ইনকাম করেছেন সেটা জনগণের স্বার্থে? না নিজেদের স্বার্থে? না দেশের স্বার্থে? এই কথাগুলি বা এই বিষয়গুলি রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল বলে আমি মনে করি। আজকে বিদ্যুৎ পরিস্থিতি খুবই ভয়াবহ। গত দুই তিন দিন আগে আমার এলাকায় একটা সভা হয়েছিল। ২।৩ জন মন্ত্রী ঐ সভায় গিয়েছিলেন। ঐ সভা চলাকালীন প্রায় ১০ বার লোডশেডিং হয়ে গেল। মন্ত্রী বললেন, কি হল? এলাকার লোক বললেন, জ্যোতি বসু এলেন এবং চলে গেলেন। এই হচ্ছে সাম্প্রতিক অবস্থা। এলাকায় বিদ্যুৎ নেই, অথচ রাজ্যপালের ভাষণে সেই কথাগুলি নেই। আমি একজন আইনজীবী হিসাবে বলছি, মন্ত্রী মহাশয় আইনজীবীদের স্বার্থে কিছুই করেননি এবং আইনজীবীদের সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কিছু নেই। আইনজীবীদের বসার জায়গা নেই। এটা লজ্জার বিষয়। এ ছাড়া রেশন ব্যবস্থা আছে বলে আমি মনে করি না। রেশন ব্যবস্থা ভেঙ্গে গেছে। যারা সিপিএম সমর্থিত তারা রেশন কার্ড পাচ্ছেন, কিন্তু নিরীহ সাধারণ মানুষ পাচ্ছে না। জেলার যারা সিপিএম নেতা, যারা জেলায় দায়িত্বে আছেন তারা তাদের দলের লোকদের রেশন কার্ড দিচ্ছেন। এ বিষয়ে দেখার দরকার আছে বলে আমি মনে করি। তাই পরিশেষে বলব, রাজ্যপালের ভাষণ হচ্ছে সিপিএম-এর ভাষণ। আমাদের দেওয়া সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, এখনই খবর পেলাম,

আমাদের বাঙালির গর্ব—বইমেলায় ভীষণ আগুন লেগেছে। এখন যে খবরটা পেয়েছি সেখানে আগুন জ্বলছে। ফায়ার ব্রিগেড রাস করেছে। কিন্তু শেষ খবর পাইনি। আমি অনুরোধ করব, এখন যখন বিধানসভা চলছে, আপনি তথ্যমন্ত্রীকে ডাকুন। তিনি এসে আমাদের লেটেস্ট পজিশনটা বলুন। কারণ আমরা খুবই অ্যাংসাস। আপনি মন্ত্রীকে ডেকে পাঠান এবং এ ব্যাপারে সম্যক ব্যবস্থা নিন। কারণ বইমেলা আমাদের খুবই প্রিয় জিনিস। আপনি মন্ত্রীকে ডাকুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে খবরটা দিল, সেটা কোনও ব্যক্তিগত বা কোনও রাজনৈতিক দলের বিষয় নয়। বইমেলা আমাদের অত্যন্ত গর্বের জিনিস। সেই বইমেলায় অলরেডি যে খবর পেয়েছি, সেখানে নানারকম বিক্ষোভ হচ্ছে। দেশি-বিদেশি বহু স্টল সেখানে এসেছে। আপনারা যখন এই বইমেলা নিয়ে ইমেজ বাড়াবার চেষ্টা করছেন সেই বইমেলায় এখন আগুন জ্বলছে। এই আগুন লাগাটা পরিকল্পনামাফিক হয়েছে কিনা বা আকস্মিক হয়েছে সেটা আমাদের জানা দরকার। ওখানে আগুন জ্বলবে আর বিধানসভা চলবে এই দুটো জিনিস এস সঙ্গে চলতে পারে না। এতে কোনও মহাভারত অসুদ্ধ হবে না। আপনি দয়া করে ১০ মিনিট হাউস অ্যাডজোর্ন করুন। মন্ত্রী মহাশয় আসুক, তিনি এসে আমাদের লেটেস্ট পজিশনটা জানান। আপনি হাউস অ্যাডজোর্ন করুন। এই বইমেলাটা এখান থেকে ১০০ গজ দূরে বা তারও কম। মন্ত্রী এসে বলুন, সেখানে কি পরিস্থিতি। তিনি একটা বিবৃতি দিন, আমরা সহযোগিতা করব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা বললেন, আমি শুনলাম। আমি এই ব্যাপারে বিভাগীয় দপ্তরে খবর নিয়ে দেখছি।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি হাউস কিছুক্ষণের জন্য অ্যাডজর্ন করুন।

**(গোলমাল)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনি সঙ্গে সঙ্গে সংবাদ পাঠিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। যে হাউসে আমরা বসে আছি এখানে বাংলার সংস্কৃতি নিয়ে অনেক আলোচনা আগে হয়েছে। স্যার, ওখানে মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করে এসেছেন। এই অবস্থায় আমার মনে হয় আপনি টেম্পোরারিলি হাউসটা অ্যাডজর্ন করুন এবং বই মেলায় আগুন সম্পর্কে মন্ত্রী মহাশয় এসে স্টেটমেন্ট করুন। আমরাও যাই সেখানে। তা না হলে এইভাবে হাউস চলতে পারে না। হাউস আপনাকে বন্ধ রাখতে হবে। ওখানে আগুন জ্বলবে আর এখানে রাজ্যপালের সুখ্যাতি হতে পারে না। রাজ্যপালের সুখ্যাতি করার জন্য আমরা বসে নেই। বাংলার মান সম্মানের প্রশ্ন ওখানে জড়িত হয়ে আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হাউসটা অ্যাডজর্ন করলেই কি আগুন নিভে যাবে?

**(গোলমাল)**

বসুন। অলরেডি আমি প্রবোধবাবুকে খবর নিতে পাঠিয়েছি। প্রবোধবাবু গিয়েছেন। মন্ত্রী ওখানে আছেন, না ডিপার্টমেন্টে আছেন সে খবর আমি নিতে পাঠিয়েছি। উনি আসুন। এখন হাউস চলুক, হাউস বন্ধ করে কি হবে? এখন পুর্ণেন্দু সেনগুপ্ত বলুন।

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বই মেলাতে আগুন লাগার ব্যাপারে স্যার, ওদের মতন আমরাও উদ্বিগ্ন। আমরাও চাই দ্রুত আগুন নিভে যাক। এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করার জন্য ওদের অভিনন্দন জানাচ্ছি। স্যার, গত ২৪শে জানুয়ারি মাননীয় রাজ্যপাল মহাশয় এই সভায় যে ভাষণ দিয়েছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা আপনার মাধ্যমে রাখছি। প্রথমেই, আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ডাঃ গৌরীপদ দত্ত মহাশয়ের আনা ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব সমর্থন করছি। স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ রেখেছেন তার শেষ অংশের প্রতি আমি ওদের দৃষ্টি আকর্ষণ করছি। তাতে আছে, 'আমি আমার সরকারের কর্মকান্ডের কিছু কিছু প্রধান বিষয়ের উল্লেখ করেছি। আমি নিশ্চিত যে, মাননীয় সদস্যবৃন্দ আমার সরকারের প্রস্তাবগুলি নিয়ে বিস্তারিত ভাবে আলোচনা করার সুযোগের পূর্ণ সদ্ব্যবহার করবেন'। কিন্তু স্যার, আমি দেখলাম, বিরোধী দল এই বই-এর বিষয়বস্তুর মধ্যে না গিয়ে অন্ধের হস্তি দর্শনের ব্যাখ্যার মতন নানা উল্টোপাল্টা ব্যাখ্যা দিয়ে গেলেন। কিছুক্ষণ আগেই কংগ্রেসের একজন মাননীয় সদস্য যা বললেন তাতে তিনি ভাষণের মধ্যের বিষয়বস্তুর মধ্যে গেলেনই না। যাই হোক, আমি কংগ্রেসের আনা নিন্দাসূচক প্রস্তাবের বিরোধিতা করছি। স্যার, পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার ব্যাপারে বলতে গিয়ে মাননীয় রাজ্যপাল মহাশয় একথাই বলতে চেয়েছেন যে এ রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রতি বজায় রাখতে পেরেছি।

আমাদের রাজ্যে উগ্রপন্থী কার্যকলাপ ঘটেনি—একথা অস্বীকার করতে পারেন না। উত্তর-পূর্ব ভারতের বিভিন্ন রাজ্যে যে ধরনের জঙ্গি তৎপরতা বাড়ছে, পশ্চিমবঙ্গে সেটা নেই। আমাদের মাননীয় সদস্য কমল গুহ, তিনি বর্ডার এলাকার কথা উল্লেখ করেছেন, সেই সম্পর্কে আমাদের স্বরাষ্ট্র বিভাগের নজর রয়েছে। একথা কি আমরা অস্বীকার করতে পারি যে, মহারাষ্ট্রে কয়েক দিন আগে ট্রেড ইউনিয়ন নেতা দত্ত সামন্তকে নিজের বাড়ির কাছে যে ভাবে গুলি করে হত্যা করা হল, সেই রকম ঘটনা কি পশ্চিমবঙ্গে ঘটে? একথা কি আপনারা অস্বীকার করতে পারেন যে, মনিপুর রাজ্যের প্রাক্তন স্পিকার যখন ঘরে ফিরছিলেন তখন তাকে উগ্রপন্থীরা গুলি করে হত্যা করার চেষ্টা করেছিল এবং তার বা পায়ে গুলি লেগেছিল, তার দেহরক্ষী মারা গিয়েছিল—এই রকম ঘটনা কি পশ্চিমবঙ্গে ঘটে? এখানে চুরি, ছিনতাই, ডাকাতি হচ্ছে বলে আপনারা বলছেন কিন্তু ভারতবর্ষের যে আর্থ সামাজিক ব্যবস্থার মধ্যে মানুষ বসবাস করছে, এটা কোন্ রাজ্যে নেই? সমস্ত রাজ্যে এই জিনিস আছে। আমার মনে আছে শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের সেই 'নয়নের ছাতির গল্প'। সেই সময়ে মানুষ এত

দরিদ্র ছিল যে গ্রামের অসাধু মানুষরা সন্ধ্যার সময়ে বন-জঙ্গলে লুকিয়ে থাকতো এবং হঠাৎ পথচারিদের উপরে আক্রমণ করত এবং তাদের টাকা-পয়সা সমস্ত কিছু লুঠ করে নিয়ে যেত। এমন কি ভিখারির কাছে যে কয়টা পয়সা থাকত সেগুলি পর্যন্ত তারা কেড়ে নিয়ে নিত। সেই সময়ের বাস্তব অবস্থা সেই রকম ছিল। যে দেশের ৪০ শতাংশ মানুষ দারিদ্র্য সীমার নিচে বসবাস করে সেখানে একটা কথার ঝড় তুলে সেগুলি বন্ধ করা যায় না। সেগুলি করতে গেলে আমাদের একটা প্রচেষ্টা থাকা দরকার। তাই আমি বলতে চাই যে পশ্চিমবঙ্গে একটা শিল্পের সম্ভাবনা দেখা দিয়েছে যেটা কংগ্রেস আমলে বন্ধ হয়ে গিয়েছিল। আজকে বামফ্রন্ট এসে কেন্দ্রীয় সরকারের সঙ্গে দীর্ঘদিন ধরে লড়াই করেছে। হলদিয়া পেট্রো-কেমিকেল কমপ্লেক্স-এর জন্য আমরা ১২ বছর ধরে লড়াই করেছি। ১৯৯১ সাল থেকে এই শিল্প গড়ে তোলার কাজ শুরু হয়েছে এবং পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার এই ব্যাপারে উদ্যোগ নিয়েছে। আমি আপনাদের কাছে আবেদন করব যে আপনারা বাংলাকে গড়ে তুলুন। আপনারা কি করলেন? আমরা যখন শুরু করেছি, তখন আপনারা কেন্দ্রীয় সরকারে ছিলেন, আপনারা আমাদের বঞ্চিত করে রাখছেন। তখন এই পশ্চিমবাংলায় ভিখারি মিছিলের ডাক দিলেন। আজকে স্বাধীনতার ৫০ বছর পূর্ণ হল। আপনারা ৪৫ বছর এই দেশ শাসন করেছেন। সুতরাং এই যে ভিখারি মিছিলের ডাক দিয়েছিলেন, তার সমস্ত দায় আপনাদের নিতে হবে। মানুষের কাছে দেশের কাছে আপনারা ভিক্ষা পাত্র তুলে দিয়েছেন এর জন্য আপনাদের লজ্জা করে কিনা আমি জানিনা। আজকে ৪৫ বছর পরে আমাদের দেশের ৪০ শতাংশে মানুষ আজও দারিদ্র সীমার নিচে বসবাস করে কেন এর জবাব আপনাদের দিতে হবে? ১৯৯৭ সালে স্বাধীনতার ৫০ বছর পূর্ণ হল। এখনও আমাদের ঘোষণা করতে হয় যে অর্ধেক দামে মানুষের কাছে খাদ্য পৌঁছে দেব—এই দায়দায়িত্ব আপনাদের নিতে হবে। আপনারা কথায় কথায় নেতাজী, গান্ধীজীর কথা বলেন। আমি এই প্রসঙ্গে একটা কথা আপনাদের জিজ্ঞাসা করতে চাই। গান্ধীজী বলেছিলেন যে, হরিজন ভাইদের মল বহন থেকে মুক্তি দাও। হরিজন ভায়েরা যাতে নাইট সয়েল মাথায় করে না নিয়ে যায়। আপনারা মেদিনীপুরের মিউনিসিপ্যালিটিতে আছেন এবং প্রায় এক দশক ধরে এটা পরিচালনা করছেন। আমরা দেখছি যে সেখানে হরিজন ভায়েরা নাইট সয়েল মাথায় করে নিয়ে যাচ্ছে। আপনাদের তখন লজ্জা করেনা। আপনাদের মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান তো বলতে পারেন যে কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার যে টাকা দিচ্ছে অগ্রাধিকারের ভিত্তিতে এটাকে বন্ধ করা হবে। আপনারা শুধু চেয়ারম্যান কে হবে তাই নিয়ে মিউজিক্যাল চেয়ার প্রতিযোগিতা করেন প্রতি বছর। তার ফলে কোনও উন্নয়নের কাজ হয়না। কাজেই রাজ্যপাল তাঁর ভাষণে সঠিক ভাবেই উল্লেখ করেছেন যে, এই মল বহন করার জন্য ছিটে-ফোঁটা যে জায়গা রয়েছে তা বন্ধ করার জন্য উদ্যোগ নিতে হবে।

[4-10 – 4-20 p.m.]

গান্ধী আদর্শের কথা বলেন আপনারা। তারজন্য আমার মনে হয়, এক কালোবাজারি

ব্যবসায়ী—সে সকালে গঙ্গায় ডুব দিয়ে কপালে রক্ত তিলক কেটে গদিতে এসে কালোবাজারি করে উপার্জন শুরু করছে। আপনাদের মুখে গান্ধী আদর্শের কথাও ঠিক সেরকম। আপনারা নেতাজী সুভাষচন্দ্র সম্বন্ধে কথা বলছেন, কিন্তু জানবেন, কমিউনিস্টরাই তাঁকে বিদেশে পালিয়ে যেতে সাহায্য করেছিলেন। আপনারা তো জানেন, নেতাজীকে যখন বল্লভভাই প্যাটেলের দাদা তাঁর লণ্ডনের সমস্ত সম্পত্তি দেশের কাজে ব্যয় করবার জন্য দান করেছিলেন তখন বল্লভভাই মামলা করে সেটা আটকে দিয়েছিলেন যাতে নেতাজী দেশের কাজে ঐ সম্পত্তি বিক্রির টাকাটা লাগাতে না পারেন। বলবেন কি, কেন নেতাজী সুভাষচন্দ্র কংগ্রেসে থাকতে পারেননি এবং কেনই বা তাঁকে কংগ্রেস থেকে বেরিয়ে গিয়ে আলাদা বামপন্থী সংগঠন গড়তে হয়েছিল? আমরা যদি কিনা ভুল করি, পরবর্তীকালে তার মূল্যায়ণ আমরা করি, কিন্তু আপনাদের ভুলটা আপনারা কখনই জনগণের কাছে স্বীকার করবেন না। ঈশ্বর আছেন কিনা জানিনা। যদি ঈশ্বর থেকে থাকেন তাহলে তাঁকে বলব, তিনি আপনাদের মঙ্গল করুন, আপনাদের চিন্তা-ভাবনায় সুবুদ্ধি দিন। এই কটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এইমাত্র প্রবোধ সিংহ মহাশয় খবর নিয়ে এলেন যে, মাননীয় মন্ত্রী প্রতিম চ্যাটার্জি যেখানে আগুন লেগেছে সেখানে গেছেন। ২২টি দমকলের গাড়ি সেখানে আগুনের সঙ্গে লড়াই করছে। আমি প্রবোধ সিংহ মহাশয়কে বলব এ বিষয়ে বলতে।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, নতুন কিছু আমার বলার নেই। যখন আমি যোগাযোগ করি সেই সময় প্রতিমবাবু ঐ স্থানের উদ্দেশ্যে বেরিয়ে যাচ্ছিলেন। তিনি আমাকে জানান যে, যেখানে আগুন লেগেছে সেখানে ২২টি দমকল নিযুক্ত হয়ে গেছে এবং তিনি নিজে সেখানে যাচ্ছেন। তিনি আমাকে বললেন, "বিধানসভায় সদস্যগণকে বলুন, প্রথমে আমি ব্যাপারটা দেখি, তারপর সুযোগ পেলে আজকে, নাহলে আগামীকাল সবটা বলব।" তিনি এখন আগুন লাগবার জায়গায় চলে গেছেন।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪শে জানুয়ারি মহামান্য রাজ্যপাল শব্দহীন এই কক্ষে মুকাভিনয়ের মধ্যে দিয়ে যে বক্তব্য পেশ করেছেন এবং যার কপি আমাদের কাছে পৌঁছে দেওয়া হয়েছে, সেই বক্তব্যের বিরোধিতা করে এবং কংগ্রেস দলের আনীত সংশোধনী প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় রাজ্যপাল তাঁর বক্তব্যে আইন-শৃঙ্খলা প্রসঙ্গে বলেছেন যে, ছোটখাটো কিছু ঘটনা ছাড়া আইন-শৃঙ্খলার সামগ্রিক পরিস্থিতি রাজ্যে শান্তিপূর্ণ। এর আগে অনেক মাননীয় সদস্য মাননীয়া মন্ত্রীর নিগৃহীত হবার কথা বলেছেন। মাননীয়া মন্ত্রীর ঐ ঘটনার বাইরে গত তিন মাস ধরে রাজ্যে ডাকাতি, নারী ধর্ষণের ঘটনা প্রতিনিয়ত বাড়ছে, অথচ আসামীরা ধরা পড়ছে না। এমন কি, পি. ডব্লু. ডি. মিনিস্টার ক্ষিতি গোস্বামী মহাশয়ের দপ্তরের একজন কর্মচারীর মেয়েকে বসিরহাট এলাকার স্টাফ কোয়ার্টার থেকে কিডন্যাপড করে নিয়ে যাবার পর মন্ত্রীর কাছে তিনি দরবার করেছেন। ঐ ধর্ষণের কাহিনী সংবাদপত্রেও প্রকাশিত হয়েছে। 'সোনার বাংলা'

পত্রিকা বিরাট আকারে তা প্রকাশ করেছিল। ঐ সংবাদমাধ্যমে আমরা জানতে পারি যে, সরকারি দলের একজন বিধায়কের পত্র ঐ অপহরণের ঘটনার সঙ্গে যুক্ত সেই মেয়েটির নাম হল কৃষ্ণা বিশ্বাস। যাকে মেডিক্যাল রিপোর্ট করাতে অনেক দেরি করল। উদ্দেশ্য কি? উদ্দেশ্য হল আসামী কে গ্রেপ্তার করা হল না। সরকারি দলের লোকের এখন চাপ সৃষ্টি করছে মামলা প্রত্যাহার করে নেবার জন্য। এর দ্বারা প্রমাণ হয় পশ্চিমবাংলায় বুদ্ধদেববাবুর নেতৃত্বে পুলিশ দপ্তর কেমন কাজ করছে। ডাকাতির কথা কি বলব? অনেক মন্ত্রী এখানে নেই। পর্যটন মন্ত্রী মানববাবু সুন্দরবন এলাকায় গিয়েছিলেন। সুন্দরবন এলাকার ডাকাতি সম্পর্কে গণ মাধ্যম অনেক কাহিনী লিখেছেন। কুলপি থানার অধীনে বাগারিয়ায় স্টেট ট্রান্সপোর্টের বাসকে আটকে সমস্ত যাত্রিদের সব কিছু লুট করে নেয়। কুলপি থানার অধীনে সুন্দরবন এলাকার পাথরপ্রতিমায় প্রতিনিয়ত ডাকাতির ঘটনা ঘটছে। গত বিধানসভার অধিবেশনে স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেববাবুকে আমি বলেছিলাম ডাকাতি বন্ধের জন্য কুলপি থানা এলাকার মাঝামাঝি পাথরপ্রতিমা, মথুরাপুর, কুলপি এবং ধোলা এই এলাকা নিয়ে একটা থানা তৈরি করার ব্যবস্থা করুন। সেখানে একটা হাই-ওয়ে পেট্রল রাখার ব্যবস্থা করুন। কিন্তু তা করা হল না। কেন করা হল না? তার কারণ ডাকাতদের পুলিশ ধরছে না। কারণ হলো ডাকাতির সঙ্গে পশ্চিমবাংলায় শাসক দলের গ্রামেগঞ্জের ক্ষুদে কমরেডরা যুক্ত থাকে। ফলে এই ক্ষেত্রে শাসক দল প্রতিবন্ধী রূপ নিয়েছে। মগরাহাটে ডাকাতি সংবাদপত্রে প্রতিদিন বার হয়। থানার ও.সি নাকি গান গেয়ে বেড়ান তিনি ডাকাতদের নাকি পুনর্বাসনের ব্যবস্থা করবেন এই রকম একটা অবস্থা। তিনি এমন একটা পরিকল্পনা নেন তাতে ডাকাতরা ওই থানার কিছু অংশ ছেড়ে জয়নগর উস্তি থানা এলাকায় ডাকাতি করতে যায়। এই ভাবে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা চলছে। রাজ্যপালের মুখ দিয়ে এই সরকার আইনশৃঙ্খলা ভাল আছে বলে যদি বলিয়ে নেয় তাহলে এই অসত্য ভাষণ নিশ্চই নিন্দার যোগ্য সমর্থনযোগ্য নয়। আমার আগে শ্রদ্ধেয় সদস্য পুর্ণেন্দুবাবু বক্তব্য রাখতে গিয়ে বললেন এই রাজ্যে নাকি উগ্রপন্থীদের অত্যাচার নেই। উত্তরবঙ্গের রায়গঞ্জে বোরো উগ্রপন্থীদের আক্রমণে কিভাবে তারা কাতিলের ভুমিকা নিয়েছিলেন সেটা গণ মাধ্যমে প্রকাশিত হয়েছে। বিধানসভার সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা এই ব্যাপারে অবহিত আছেন। অথচ পুর্ণেন্দু বাবু বলার সময় বললেন যে এখানে উগ্রপন্থীদের অত্যাচার হয়নি। তাহলে কি রায়গঞ্জের ঘটনা মিথ্যা? আজকে ট্রেনে করে যাচ্ছে, মন্ত্রীদের কোনও নিরাপত্তা থাকছে না। আজকে পুলিশ পোষাকে ডাকাতি হচ্ছে। কলকাতার বুকে মন্ত্রী মহোদয় থাকেন। মন্ত্রী মহাশয় একটু কাব্যিক মানুষ, কবিতা-টবিতা লেখেন, কাব্যিক সুরে তিনি বললেন, এ কি কথা, পুলিশের পোষাকে ডাকাতি হবে নাকি। পাশাপাশি রাজ্যপালের ভাষণে কলকাতায় পুলিশ মিউজিয়ামের কথা উল্লেখ করে বলেছেন, স্বাধীনতা সংগ্রামের সময় যে সমস্ত অস্ত্র-সস্ত্র সংগ্রহ করা হয়েছিল তা মিউজিয়ামে সংরক্ষিত রেখেছেন। স্বরাষ্ট্রমন্ত্রী হাউসে থাকলে জিজ্ঞাসা করতাম যে, যে জেলা থেকে উনি মন্ত্রী হয়েছেন সেই জেলায় পুলিশদের কাছে যে আর্মস আছে তার থেকে বেশি আর্মস আছে সমাজবিরোধীদের কাছে, এটা কি আপনি জানেন? তার প্রতিকারের কোন ব্যবস্থা পুলিশ গ্রহণ করেছে? ডাকাতি হচ্ছে, ডাকাতি

করে ডাকাতরা চলে যাচ্ছে মাল নিয়ে। পুলিশ বলছে, ওদের কাছে এত অস্ত্র আছে যে আমরা রেজিস্ট করতে গেলে আমরা বেশি পরিমাণে জখম হয়ে যাব।

[4-20 – 4-30 p.m.]

আজকে পশ্চিমবাংলার এটা চালচিত্র। উত্তরবঙ্গে টুনিদীঘি গ্রামে, আমাদের করণদীঘি থানার অধীন গ্রামটি পুড়ে ছারখার হল। এর পরেও যদি রাজ্যপাল বলেন, পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা আছে, তাহলে তাকে সমর্থন করা যায় কিনা তা শাসকদলের কাছে ভেবে দেখার অনুরোধ করব। কৃষি সম্পর্কে রাজ্যপাল বলেছেন যে, তাঁরা নাকি ২৯.০২ লক্ষ একর জমি কৃষকদের মধ্যে বিলি করেছেন। ১৯৫৩ সাল থেকে আজ পর্যন্ত যে জমি ভেস্টেড হয়েছে তা রাজ্যপালের মুখ দিয়ে বলিয়েছেন। ১৯৭৭-১৯৯৭ পর্যন্ত কত জমি ভেস্টেড হয়েছে তা যদি বলাতে পারতেন তাহলে প্রকৃত সত্যটা প্রকাশিত হতে পারত। ১৯৭৭-৯৭ সাল পর্যন্ত মাত্র আড়াই লক্ষ একর জমি এ রাজ্যে ভেস্টেড হয়েছে। এখানে বিদ্যুতের এমন একটা অবস্থা তৈরি হয়েছে যে গ্রামে বিদ্যুৎ পৌঁছুচ্ছে না। রাস্তাঘাটের বেহাল অবস্থা। সুন্দরবন এলাকায় যোগাযোগ ব্যবস্থা নেই। সেখানে মানুষকে দুর্ভোগ ভুগতে হচ্ছে। হিমঘরের নামে বণ্ড বিলি করতে গিয়ে শাসকদল যে মনোভাবের পরিচয় দিচ্ছে তা নিন্দনীয়। মৎস্যের কথা বলতে গিয়ে শঙ্করপুর এবং অন্যান্য বন্দরের কথা বলা হলেও, কলকাতার সংলগ্ন ডায়মণ্ড হারবারে রায়চক বন্দরের উন্নয়নের কথা বলা হচ্ছে না। রাজ্যপাল পাঠ্যপুস্তক বিদ্যালয়ে পৌঁছে দেবার কথা বলেছেন। বলতে লজ্জা হয়, পাথরপ্রতিমায় ১৯৯টি প্রাথমিক বিদ্যালয়ে যে সংখ্যক বই পৌঁছে দেওয়া দরকার, তার থেকে কম সংখ্যক বই পৌঁছে দিয়েও একটা অসত্য তথ্য বাংলার মানুষের কাছে পৌঁছে দেওয়া হয়েছে। তাই আমি একে সমর্থন করতে পারছি না। আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোরসালিন মোল্লা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি মহামান্য রাজ্যপালকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব রাখা হয়েছে তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি। তাঁর ভাষণের মধ্যে সারা পশ্চিমবাংলায় গণতান্ত্রিক বাতাবরনের যে স্থিতিশীল পরিস্থিতি সৃষ্টি হয়েছে তার একটা উজ্জ্বল চিত্র তুলে ধরেছেন। মাননীয় বিরোধীপক্ষের নেতা, সজ্জন শ্রী অতীশচন্দ্র সিনহা মহাশয় বলেছেন যে, তাঁরা এখানে ফুরফুরে গণতান্ত্রিক আবহাওয়ার মধ্যে ৪২ থেকে ৮২তে উত্তীর্ণ হয়েছেন। পশ্চিমবাংলায় এটাই গর্ব। গণতন্ত্র এখানে গতিশীল, স্থবির নয়। গণতন্ত্রের উৎসমুখকে বন্ধ্যা করে দিয়ে কংগ্রেসি কালচারকে সারা ভারতবর্ষে যেভাবে চালানোর চেষ্টা হয়েছে, তার ব্যতিক্রম হিসাবে পশ্চিমবাংলা দাঁড়িয়ে আছে। আমরা বিশ্বাস করি, আমাদের সরকার বিশ্বাস করে, আমরা পরাজিত হলেও—কোনও কোনও জায়গায় আমরা হেরেছিলাম—জনগণকে আমরা অভিনন্দন জানাই। সেজন্য দেখা যায় যে, পঞ্চায়েত নির্বাচন যখন চলছে তখন আমাদের পাশের রাজ্য, কংগ্রেস-শাসিত রাজ্য ওড়িষ্যাতে পঞ্চায়েতি শাসনের রূপরেখা পশ্চিমবাংলার পদাঙ্ক অনুসরণ করে তারা নির্বাচন করছে। আমাদের এখানে পঞ্চায়েতের বিগত যে নির্বাচন হয়ে গেল, ৪১১টি সিটে যে নির্বাচন হল, এরমধ্যে বামফ্রন্ট

১৮০টিতে জয়লাভ করেছে। পঞ্চায়েত সমিতি ৮৭টি সীটের মধ্যে ৬৭টি সীট দখল করে নিয়েছে, জেলা পরিষদ ৮টি সীট দখল করে নিয়েছে, সুতরাং এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমি মনে করি পশ্চিমবাংলা তার নিজস্ব অবস্থার মধ্যে দাঁড়িয়ে সারা ভারতবর্ষকে পথ দেখাচ্ছে। কিছুদিন আগে বিজয়ওয়ারায় এক সাংবাদিক সম্মেলন ডেকে অন্ধ্রের মুখ্যমন্ত্রী মাননীয় নাইডু বলেছেন যে, আমরা পশ্চিমবঙ্গের বামফ্রন্টের নির্ঘন্ট এবং কর্মসূচিকে অভিনন্দন জানাই, তাদের কর্মসূচিকে অনুসরণ করতে চাই। সুতরাং এটা হচ্ছে আমাদের একটা মর্যাদার প্রশ্ন সারা ভারতবর্ষের কাছে। অতীতে মহামতী গোখলে বলেছিলেন হোয়াট বেঙ্গল থিংকস টু ডে, ইণ্ডিয়া থিংকস টু মরো। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে কংগ্রেসি বন্ধু যারা বলছেন যে, প্রধানমন্ত্রীর মধ্যে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর ছায়া দেখতে পাচ্ছি, তাদের এই কথা শুনে গর্ববোধ হয়। আমরা রাজ্যবাসী হিসাবে অহঙ্কার অনুভব করি কারণ আমাদের এই রাজ্যের কর্মসূচি গোটা দেশের কাছে একটা দৃষ্টান্ত স্থাপন করতে সক্ষম হয়েছে। একটা সম্পূর্ণ ভিন্ন প্রেক্ষাপটে দাঁড়িয়ে এবং আলাদা দৃষ্টিভঙ্গিতে থেকে গোটা দেশের কাছে একটা বিশেষ পথ দেখাতে পেরেছে। আজকে এরফলে গ্রামের গরিব চাষী, মজুর, মধ্যবিত্ত মানুষ তাই আজকে মেরুদণ্ড সোজা করে দাঁড়িয়ে তাদের অধিকারের কথা ব[illegible] পারছে। আজকে গ্রামের এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গ্রামের উৎপন্ন ফসল শহরে আসছে। এরই ফলে সুদূর সুন্দরবন থেকে উৎপন্ন ফসল আজকে শহরে এসে পৌছাচ্ছে। আজকে গ্রামের আর্থিক বুনিয়াদ গড়বার আপ্রাণ চেষ্টা চলছে। এই প্রসঙ্গে বলতে চাই, যখন আমাদের বিরোধী নেতা বললেন যে পশ্চিমবঙ্গের ওয়ার্ক কালচার এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে এতে অপসংস্কৃতিতে ভরে গেছে, তারই পরিপ্রেক্ষিতে বলতে চাই যে, তারা বলেছেন তাদের সময়ে কাজের মধ্যে দিয়ে সংস্কৃতি গড়ে উঠেছিল। আমি তাদেরকে একটু স্মরণ করিয়ে দিতে চাই যে, সংস্কৃতির নামে আপনাদের সময়ে যে অপসংস্কৃতি হয়েছিল তার দৃষ্টান্ত কি আপনাদের জানা নেই। বরং বলতে পারেন আমরা সেই অবস্থার অবসান ঘটাতে সক্ষম হয়েছি। আজকে পশ্চিমবঙ্গের মাটিতে ১১(ক) ধারা প্রয়োগ হয় না। আজকে সরকারি কর্মচারিদের কাছে পশ্চিমবঙ্গের সরকার বন্ধু সরকার হিসাবে কাজ করছে। তাদের বন্ধু সরকার হিসাবে মানুষ ভাবতে শিখেছে। আজকে মানুষের মধ্যে মর্যাদাবোধ ফিরে এসে শ্রমিক, খেটে খাওয়া মানুষের মধ্যে একটা সংহতিবোধ এসেছে। যখন পুরুলিয়ায় অস্ত্র বর্ষণ হল তখন গ্রামবাংলার চাষী ভাইরা মাঠ থেকে ওই পাইপগানটা কুড়িয়ে নিয়ে গিয়ে থানায় জমা দিয়েছিল। আর সেখানে আমরা কি দেখলাম আপনাদের ৫৬জন মন্ত্রী সারা ভারতবর্ষকে ক্লেদাক্ত করেছে। সেখানে পশ্চিমবঙ্গে সমস্ত শ্রেণীর মানুষেরা আজকে তাদের ন্যায্য অধিকার পেতে শিখেছে। পশ্চিমবঙ্গ যেন একটা [illegible]তিঘরের কাজ করছে। আজকে শিক্ষারক্ষেত্রে, স্বাস্থ্যের ক্ষেত্রে সর্বক্ষেত্রে উন্নতি হ[illegible]। আজকে শিল্পের উন্নতি হয়েছে। মানুষের জন্মমৃত্যুর হার কমেছে এবং শিশু মৃ[illegible]র কমেছে। আজকে গ্রামের উন্নয়ন হয়েছে এবং এই উন্নয়ন হয়েছে বলেই অনেক গ্রামকে আজকে নজর মুখী করার চেষ্টা করা হচ্ছে। অনেক গ্রামকে আজকে নগ[illegible] মধ্যে আনার চেষ্টা হচ্ছে, সুতরাং একটা ক্লীব অবস্থার থেকে একটা উন্নতির দ্বারমুক্ত

[4-30 – 4-40 p.m.]

আমি বিশেষ করে বলতে চাই, আমাদের এই অবস্থানের মধ্যে দাঁড়িয়ে সারা ভারতবর্ষে যে অসঙ্গতিগুলি আছে তাকে আমরা কাটিয়ে উঠতে পারব। মাননীয় সদস্য কমল বাবু বলছিলেন স্বর্গরাজ্য গড়ে তুলব। ভারতবর্ষের চারিদিকে পুঞ্জিভূত পাপ, অত্যাচার, মুল্যহীন রাজনীতির মধ্যে দাঁড়িয়ে গোটা পশ্চিমবাংলায় যে একটা সুস্থ্য পরিস্থিতি আছে, এই অবস্থার মধ্যে এখানে স্বর্গরাজ্য খুঁজছেন? হ্যাঁ আছে, সমস্ত অবস্থার মধ্যেও দাঁড়িয়ে পশ্চিমবাংলায় আমরা দুই হাত ধরে সমস্ত খেটে খাওয়া মানুষ একত্রিত হয়ে দাঁড়িয়ে আছি। আজকে দর্শকাসনে স্কুলের শিশুরা এসেছিল, সেইদিন রাজ্যপালের ভাষণের সময় হুইসেল বেজেছিল, আমি অনুরোধ করব এই গণতান্ত্রিক ফুরফুরে আবহাওয়ায় দাঁড়িয়ে কংগ্রেসি বন্ধুরা তাদের সচেতন ওষ্ঠাধারে হুইসেল দিন বীরভূমের রাঙামাটিতে, বিশ্বকবির দেশের মাটিতে দাঁড়িয়ে। মূল্যবোধহীন বর্তমান আচার্যকে নামিয়ে দিতে হুইসেল বাজান। হুইসেল বাজিয়ে তাকে রোধ করুন। তবেই আমাদের এই অবস্থানে আমাদের মেহনতি মানুষের জনতার মিছিল এগুবে। আমি সেইজন্য সামগ্রিক বিচারে মনে করি, আমাদের পশ্চিমবাংলা ভারতবর্ষকে পথ দেখাবে। কিছুক্ষণ আগে শ্রী গুহ এখানকার বইমেলা নিয়ে আলোচনা করতে গিয়ে বলছিলেন এখানে মাতৃভাষাকে মর্যাদা দেওয়া হয়নি। আমি বলতে চাই, পশ্চিমবাংলা একমাত্র রাজ্য যেখানে জনগণের ভাষাকে শাসকের ভাষায় উত্তরণের প্রচেষ্টা আছে। তাই আদালতে বাংলা ভাষা প্রবর্তনের প্রচেষ্টা একমাত্র পশ্চিমবাংলাতেই হচ্ছে। ভারতবর্ষের কোনও রাজ্যে আঞ্চলিক ভাষায় আদালতের কাজ শুরু হয়নি। স্থানীয় ভাষাকে জনগণের ভাষাকে শাসক শ্রেণীর ভাষায় নিয়ে যায়নি। আজকে এখানে শিল্পায়নের যে প্রচেষ্টা, এই অবস্থার দিকে যদি আপনারা তাকান তাহলে দেখতে পাবেন, আমাদের যে অবস্থান, সেই অবস্থানের মধ্যে দাঁড়িয়েই আমরা এই শুভ সচেতন প্রচেষ্টাকে এগিয়ে নিয়ে যেতে চাই, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে বই মেলায় আগুন লাগার সংবাদ হাউসে পরিবেশিত হয়েছে। মন্ত্রী মহাশয় এবং আপনিও সেই ঘটনার সখ্যতা যাচাই করে দেখবেন। আমাদের কয়েকজন সিনিয়ার এম. এল. এ. সেখানে দেখতে গিয়েছিলেন এবং তারা যা বললেন গোটা বইমেলাটা ধ্বংসে পরিণত হতে চলেছে। আমাদের বিধানসভার চত্বরেও ছাই এসে পড়ছে, এটা খুবই মারাত্মক ঘটনা, দুঃখজনক ঘটনা। এই রকম একটা বই মেলায় আমরা জানিনা, সেখানে আগুন নেভাবার কোনও ব্যবস্থা ছিল কিনা সেখানে এটা নিশ্চয় থাকা দরকার ছিল। বিশেষ করে বই যেখানে সহজেই দাহ্য। সেখানে তা রক্ষায় উপযুক্ত ব্যবস্থা ছিল কি ছিল না এটা নিশ্চয় পরে এনকোয়ারী করে জানাবেন। আপনারা এখানে খবর দিলেন সেখানে ২২টি ইঞ্জিন গিয়েছে, সেখানে ২২টি ইঞ্জিন যায়নি, সেখানে প্রয়োজনের তুলনায় মাত্র ২.৩টি ইঞ্জিন গিয়েছে। যেটি প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপ্রতুল। আমি আশা করি সরকার এই ব্যাপরে একটা বিবৃতি দেবেন, সেখানে প্রকৃত ঘটনা কি

ঘটেছে। আমরা দাবি করছি, আমাদের দলের পক্ষ থেকে যাতে এই রকম দুঃখজনক ঘটনা পরবর্তীকালে আর না ঘটে তার জন্য সরকারের তরফ থেকে সমস্ত রকম ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী তপন হোড় :** স্যার, আমরা খবর পেলাম, এই বইমেলা যেটা আমাদের কলকাতার খুব গর্ব, সেই বই মেলা সম্পূর্ণ ভস্মিভূত, কিছু নেই। আমরা স্বভাবতই সভায় যারা আছি, তারা খুবই উদ্বিগ্ন। আমাদের মাননীয় মন্ত্রী বলেছেন, ২২টি ইঞ্জিন গিয়েছে, সব দেখা হচ্ছে। আমরা যতটুকু খবর পাচ্ছি এর পেছনে একটা সাবাতোজ হয়েছে, তবে এর সত্য কতটুকু জানিনা। কাজেই আজকে এই বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আপনি যদি সংশ্লিষ্ট মন্ত্রীকে বলেন এবং তিনি আমাদের এই ব্যাপারে অবহিত করেন তাহলে ভালো হয়। ৯ই ফেব্রুয়ারি পর্যন্ত এই বইমেলা চলার কথা ছিল এবং আমরা অ্যাসেম্বলি থেকে আজকে বইমেলায় যাব বলে ঠিক করেছিলাম। আমরা এই ব্যাপারে অত্যন্ত উদ্বিগ্ন, আপনি এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীকে বলুন এর সত্যাসত্য কতটা সেটা যেন আমাদের জানানো হয়।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চোখে না দেখলে এর বর্ণনা দেওয়া কঠিন। আমি, সৌগত রায়, জ্ঞানসিং সোহনপাল এবং সাধন পাণ্ডে, আমরা সেখানে গিয়েছিলাম এবং আমরা দেখেছি ওখানকার মানুষ এত উত্তেজিত যে, একজন মন্ত্রী ওখানে গিয়েছিলেন তাকে ঘেরাও করেছিল। আমরা যদি তাকে উদ্ধার না করতাম তাহলে মুশকিল হত, সেখানে সাফিসিয়েন্ট পুলিশও নেই। উনি বলছেন ২২টি দমকল এসেছে, কিন্তু আমরা দেখে এসেছি চার, পাঁচটি দমকল সেখানে ছিল। কলকাতার বুকের উপর চল্লিশ, পঞ্চাশখানা দমকল যে কোনও মুহূর্তে চলে আসা সম্ভব। এর পেছনে একটা বিরাট চক্র রয়েছে যার জন্য দমকলগুলো আসতে দেরি করেছে। মেলায় দেশি-বিদেশি সমস্ত স্টল ছিল। ছোট্ট একটা রেস্টুরেন্ট থেকে আগুনটা ছড়িয়েছিল, দমকল যদি ঠিকমত কাজ করত তাহলে আগুন নেভানো সম্ভব ছিল। শাসকদলের একজন সদস্য আবার এটাকে স্যাবোটেজ বলছেন, এই ব্যাপারে সত্যাসত্য জানতে গেলে কমিশন বসাতে হবে। তবে একটা ব্যাপার স্পষ্ট সেখানে কোন সাফিসিয়েন্ট দমকলের ব্যবস্থা ছিল না। এটা পুরোপুরি দমকলের ব্যর্থতা ও পুলিশের ব্যর্থতা। দমকল যদি ঠিক সময়ে আসত তবে মানসিক একটা শান্তি মানুষের মনে থাকত। এই ব্যাপারে তদন্ত করার জন্য একটা কমিশন বসানো দরকার এবং এই ব্যাপারে আমরা অনুরোধ করছি এবং তদন্ত কমিশান বসানোর জন্য সরকার নির্দেশ দিন।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের গর্ব এই বইমেলায় আকস্মিকভাবে সেখানে দুর্ঘটনা ঘটেছে এবং আগুন লেগেছে। খবর পাওয়ার সাথে সাথে আপনি উদ্যোগ নিয়েছেন এবং যোগাযোগ করেছেন। আমাদের কয়েকজন বিধায়কও সেখানে গিয়েছিলেন। আগুন লাগার খবর পাওয়ার সাথে সাথে দমকল মন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী সেখানে গেছেন এবং দ্রুততার সঙ্গে সেখানে উপস্থিত হয়েছেন। অনেক দিন ধরে এখানে বইমেলা

হচ্ছে, কিন্তু এই রকম ঘটনা কোনওদিন ঘটেনি, সেইজন্য আমাদের ব্যাপারটা খতিয়ে দেখতে হবে। তবে এর থেকে উত্তেজনা ছড়াবার ব্যাপার নেই, যার যেটুকু আছে তাকে রক্ষা করার চেষ্টা করতে হবে। সব ধ্বংস হয়ে গেছে সেটা ঘটনা নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমরা দাবি জানাচ্ছি প্রকৃতপক্ষে সেখানে কি ঘটনা ঘটেছে সবটা হাউসের কাছে জানান, যাতে আমরা এই বিষয়ে ওয়াকিবহাল হতে পারি।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি একজন সাংবাদিকের কাছে খবর পেলাম বই মেলায় আগুন জ্বলছে। আমি এসে হাউসের মধ্যে উল্লেখ করি। আমরা অ্যাসেম্বলি হাউসের দরজা থেকেই ধোঁয়া দেখতে পেলাম। স্যার, নরমালি যেখানে আগুন লেগেছে তার পরে পুরো জায়গাটা কর্ডন অফ হয়ে যায় কিন্তু আমরা গাড়ি নিয়ে একদম সোজা সেই জায়গায় পৌঁছে যাই। সেখানে দেখতে পাই অসংখ্য মানুষ বুক চাপড়াচ্ছেন। ইউ. বি. আই. অডিটোরিয়াম—যেটা মেন প্যাণ্ডেল সেটা জ্বলার আগে ১০ মিনিট সময় ছিল। উপস্থিত ফায়ার টেণ্ডারকে বলা হয়েছিল তাড়াতাড়ি ব্যবস্থা নিলে এটা বাঁচবে কিন্তু তা হয়নি। আমরা দাঁড়িয়ে আছি, আস্তে আস্তে আগুন এগিয়ে এল এবং আমাদের চোখের সামনে এটা ঘটল। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন পুলিশের একজন ডেপুটি কমিশনার এসেছেন। অল টপ অফিসাররা কেউ আসেননি। আমরা নন-অফিসিয়াল আমাদের সেখানে পৌঁছতে পারার কথা নয় কিন্তু আমরা সেখানে পৌঁছে গেছি আমাদের প্রতীম চ্যাটার্জি ঘেরাও হয়ে গেছেন স্টল ওনারদের হাতে। সেজন্য আমি আপনাদের বলছি আজকে লোকসানের পরিমাণ কোটি টাকা হতে পারে। কত কোটি তার অ্যাসেসমেন্ট আমার জানা নেই। কিন্তু আমাদের ইন্টারন্যাশনাল প্রেস্টিজ—যেহেতু এবারের থিম হচ্ছে ফ্রান্স—তা মার খেলো এটা খুব খারাপ হবে। এই আগুন আটকানো গেল না। ইন এ স্পেল অব টুয়েন্টি মিনিটস সবটা জ্বলে গেল। এটা দেখার জন্য কোনও ফায়ার টেণ্ডার ছিল না। ফায়ার ব্রিগেডের হেড-কোয়ার্টার্স ফ্রি স্কুল স্ট্রিটে, যেখান থেকে আসতে দু মিনিট সময় লাগে। ১০ মিনিট জ্বলল তখন পর্যন্ত কোনও ফায়ার টেণ্ডার আসেন নি। যা জ্বলার তা জ্বলে গেছে কিন্তু ক্রাউড কনট্রোল করার জন্য প্রিকশানের যথেষ্ট ব্যবস্থা নেওয়া হয়নি। সেখানে একটা ক্যাওটিক সিচুয়েশন আমরা দেখেছি। ফায়ার ব্রিগেডের উপর ইঁট ছোঁড়া হচ্ছে। বইমেলা একটা আহ্লাদ করার জিনিস নয়, সেটা প্রোটেক্ট করার জিনিস। আমরা দুঃখিত, মর্মাহত সেটাকে আমরা প্রোটেক্ট করতে ব্যর্থ হয়েছি।

**শ্রী কৃষ্ণসিন্ধু সাহা :** স্যার, বইমেলার অগ্নিকাণ্ডে আমাদের পশ্চিমবাংলায় বিষাদের ছায়া নেমে এসেছে। আমরা সকলেই—যারা সুস্থ তাঁরা এই ঘটনায় ব্যথিত। মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছেন। আমি শুধু একটি কথা বলতে চাই যে, যে ঘটনাটা ঘটেছে এই ঘটনার পিছনে কোনও চক্রান্ত আছে কি না, কাদের দোষে এটা হল এটার পূর্ণ তদন্ত হওয়া উচিত। এটার একটা পূর্ণ তদন্ত হওয়া দরকার। এই ব্যাপারে আগামীকাল সভায় একটা বিস্তারিতভাবে বিবৃতি দেওয়া উচিত।

**মিঃ স্পিকার ঃ** আমি যখন চেম্বারে ছিলাম তখনই বইমেলার আগুন লাগার খবর আমার কাছে এসেছে। এই ব্যাপারে আমরা সবাই মর্মাহত। কারণ এই গর্ব শুধু শহরের নয়, রাজ্যেরও। এই বইমেলা শুধু জাতীয় স্তরেই নয়, আন্তঃরাষ্ট্রীয় স্তরে খ্যাতি অর্জন করেছে, সুনাম অর্জন করেছে, এখানে দেশের এবং বিদেশের লোকজন এসে অংশগ্রহণ করেন। এই আগুন লাগার ঘটনাটা একটা দুঃখজনক ব্যাপার। খবর পাওয়া গেছে বুদ্ধদেব ভট্টাচার্য এবং শ্রী প্রতীম চ্যাটার্জি ওখানে গেছেন। দমকলও গেছে। এই নিয়ে নানা রকম প্রশ্ন উঠতে পারে। ঠিকমতো পদক্ষেপ নেওয়া হয়েছে কি না, সিকিউরিটির ব্যবস্থা আদৌ ছিল কি ছিল না—এই ব্যাপারে প্রশ্ন উঠতে পারে। বইমেলা একটা প্রাইভেট সংস্থা। তারই এটা করে এবং গভর্নমেন্ট কিছু সাহায্য করেন। এখানে তদন্তের ব্যাপার আছে। আমি আশা করব আগামীদিনে বুদ্ধদেব বাবু এবং প্রতীমবাবু এই ব্যাপার নিয়ে দরকার হলে তাঁদের বিবৃতি দেবেন। সেই বিবৃতি শোনার পরে আমাদের যদি কিছু করণীয় থাকে। তখনই আমরা করব।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকের এই দুর্ঘটনায় আমরা সবাই দুঃখিত। কারণ এই বইমেলা আমাদের গর্ব এবং আন্তর্জাতিক ক্ষেত্রে সম্মান অর্জন করেছে। এই ব্যাপারে আমার কনসার্ন রয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তার বিরোধিতা করে, কাটমোশনের সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে আমি বলতে চাই। এখানে কমিউনিস্ট বন্ধুরা অনেক প্রশ্ন তুলেছেন। আপনি আশ্চর্য হয়ে যাবেন বা হওয়ারই কথা যে, একশো বছর পরে যখন নেতাজীর জন্মশতবর্ষ পালিত হচ্ছে, তখন কমিউনিস্টদের বোধদয় হয়েছে যে, নেতাজীকে এবার সম্মান দেখানোর প্রয়োজন আছে। স্বাধীনতার ৫০ বছর পরে আজও কমিউনিস্টরা জাতীয় পতাকা তোলে না। যে দেশের মহাত্মা গান্ধীর নেতৃত্বে বহু ছেলে প্রাণ দিয়েছে, সেখানে এটা লজ্জার কথা। এই ব্যাপারটা কি কমিউনিস্টদের কাছে, মার্ক্সবাদীদের কাছে শিখতে হবে? মহাত্মা গান্ধী বলেছিলেন যে, ইউ আর ফ্রি টু ফর্ম ইওর ওয়ার্কিং কমিটি। কিন্তু নেতাজী ওয়াকিং কমিটি তৈরি করতে পারেননি। রাজনৈতিকভাবে দ্বন্দ্ব ছিল এই কথা ঠিক। কিন্তু এই দ্বন্দ্বের বিরাট ইতিহাস নন ভায়োলেন্ট মুভমেন্ট। আজকে জাতির জনক মহাত্মা গান্ধীর যে ভারতবর্ষ সেই ভারতবর্ষের ৫০ বছরের স্বাধীনতা পালন করতে যাচ্ছি—সেটা আমাদেরই গর্ব। এটা কমিউনিস্টদের গর্ব নয়। আজকে সংস্কৃতি, কৃষ্টির কথা বলছেন। কোন সংস্কৃতির কথা বলছেন? এখানে চিনের সংস্কৃতির কথা বলছেন? সোভিয়েত সংস্কৃতির কথা বলছেন? ইউরোপের সংস্কৃতির কথা বলছেন না ভারতের পুরানো ঐতিহ্য ও কৃষ্টি, তার কথা বলছেন? এখন আমি শিল্পের কথায় ফিরে আসি। রবীনবাবু অনেক কথা বলেছেন। এখানে শিল্পের আধুনিকীকরণ করতে হবে। আপনাদের ১৮ বছর সময় লাগল। ১৯৯৩তে বুঝতে পারলেন যে, এই শিল্প পচে গেছে। ৫০ বছরে শিল্পের মেশিনগুলি পুরানো হয়ে গেছে এবং একে আধুনিকীকরণ করতে হবে। তা নাহলে শিল্পকে রক্ষা করা যাবে না। সেটা জানার পরে বললেন শিল্পায়ন। কিন্তু হলদিয়া ভেস্তে গেল।

[4-50 – 5-00 p.m.]

বক্রেশ্বর ভেস্তে গেল, নতুন কলকাতার শ্লোগান দিলেন সেটাও ভেস্তে গেল। সব ভেস্তে গেল। নিয়ে এলেন কাদের? যাদের বিরুদ্ধে আপনারা প্রতিদিন, বছরের পর বছর বলতেন সেই মাল্টি-ন্যাশনালদের আপনারা আমেরিকা, যুক্তরাজ্য থেকে নিয়ে এলেন। কেন তাদের নিয়ে এলেন? তাদের বললেন পশ্চিমবঙ্গে তোমরা এস, এসে পশ্চিমবঙ্গকে শোষণ কর, শেষ করে দাও। রাস্তার অবস্থা ভাল নয়। বালি ব্রিজের একটা দিক চলছে। সেখান দিয়ে লরি যেতে পারছে না, সবজির গাড়ি যেতে পারছে না। আপনারা ইনফ্রাস্ট্রাকচার ক্রিয়েট করতে পারেন নি। হলদিয়া যেতে ৫ ঘন্টা সময় লাগে, কল্যানি যেতে ৩ ঘন্টা সময় লাগে। শিল্পায়নের জন্য ইনফ্রাস্ট্রাকচার না থাকলে শিল্প হবে কি করে? আপনারা শ্রমিকদের মানছি না, মানব না বলতে শিখিয়েছেন। শ্রমিকদের শিখিয়েছেন, কাজ করো না, তাদের আপনারা, এ আজাদী ঝুটা হ্যায় শিখিয়েছেন। কংকর্ডে করে যারা এল তারা কি বলেছে? তারা বলেছে দেয়ার ইজ নো ওয়ার্ক কালচার ইন ওয়েস্টবেঙ্গল। আপনারা সি. আই. আই. করলেন তারা কি বলেছে? তারা বলেছে নো ইনফ্রাস্ট্রাকচার ইন ওয়েস্ট বেঙ্গল। আপনারা 'মউ'র কথা বলছেন। কিন্তু 'মউ' করে শিল্প করা যায় না। ডঃ বিধান রায়ের কাছ থেকে শিখতে হবে। তিনি হলদিয়া, দুর্গাপুর, চিত্তরঞ্জন নগর করেছেন। তিনি এগুলো 'মউ' করেননি। সিদ্ধান্ত যদি নেওয়া যায়, তাহলে সেই সিদ্ধান্তকে ইমপ্লিমেন্ট করতে কি দরকার হয় সেটা তিনি দেখিয়ে দিয়েছেন। আপনাদের সরকার কোন ইমপ্লিমেন্ট করতে পারেননি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের বস্তাপচা লেখা পড়ে দিয়ে এই রাজ্যের শান্তিশৃঙ্খলার কথা বলেছেন। এই রাজ্যে রাজনৈতিক কারণে বছরে কম-বেশি ২ হাজার লোকের মৃত্যু হয়। কিন্তু তার কোনও বিচার হয় না। আর ওঁরা বলছেন যে এই রাজ্যে শান্তি আছে। মানুযের গণতান্ত্রিক অধিকার না থাকলে প্রতিবাদ করার শক্তি থাকবে না। মানুষের প্রতিবাদ নীরবে নিভৃতে কাঁদে। কোন গণতন্ত্রের কথা আপনারা বলছেন? যে গণতন্ত্র বিশ্বের সর্ববৃহৎ রূপে ভারতবর্ষে প্রতিষ্ঠিত হয়েছে সেই গণতন্ত্র, নাকি সোভিয়েত রাশিয়ায় যে কমিউনিস্ট রাজত্ব ৭৩ বছর পর ভেঙে গেল সেই গণতন্ত্রের কথা বলছেন? এই গণতন্ত্রকে রক্ষা করতে গিয়ে আমরা অনেক কথা শুনেছি। আজ হাসপাতালগুলোর অবস্থা দেখুন। ২০ বছরেও হাসপাতালগুলোর আধুনিকিকরণ করতে পারেননি। বিজ্ঞান ও প্রযুক্তির সুযোগ নিতে পারেননি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় ৩টি ফেজের কাজ এখনও চালু হয়নি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের ৫৩০ কোটি টাকা এখন ৪৭০ কোটি টাকায় দাঁড়িয়েছে। সরকার চুক্তি করেছেন ১৯৯৬ সালের জানুয়ারি মাসে। কিন্তু আজ এক বছর হল আপনারা খরচা করতে পারেননি। হাসপাতালগুলোর আধুনিকীকরণ করা দরকার, হাসপাতালগুলোতে লেটেস্ট প্রযুক্তি আনা দরকার, কিন্তু তা হয়নি। কোনও হাসপাতালে সি. টি. স্ক্যান, এক্স-রে করতে গেলে ৩ মাস সময় লাগবে। হাসপাতালের কর্মিদের আপনারা কাজ করতে বলতে পারেন না। কারণ তাদের কে আপনারা কাজ করতে শেখাননি। তাদেরকে আপনারা ইনক্লাব জিন্দাবাদ বলতে শিখিয়েছেন। তারা ঠিকমতো কাজকর্ম করে না, আর

*এখানে এসে আপনারা তাদের গুণগান গাইছেন। কিছু হাসপাতাল বাদ দিয়ে বাকিগুলো স*‹ নরকে পর্যবসিত হয়েছে। ২০ বছরে এটাই আমরা দেখতে পাচ্ছি। আপনারা যার বিরুদ্ধে ঘৃণা করতেন সেই ব্যক্তি মালিকানায় সবচেয়ে বেশি হাসপাতাল গড়ে উঠেছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনাদের সরকার উদ্বাস্তু সমস্যার সমাধান করতে পারতেন, কিন্তু তাঁরা করেননি। তাঁরা এটা জেনেশুনে করেননি। ১৯৭১ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে এক কোটি উদ্বাস্তু এসেছে। কংগ্রেস সরকার, ডাঃ বিধান রায় থেকে প্রফুল্ল সেন পর্যন্ত সকলেই তাদের কে জায়গা দিয়েছেন। কিন্তু ১৯৭১ সালের পর প্রায় ৩০ বছর হতে চলল, আপনাদের সরকার উদ্বাস্তুদের পুনর্বাসন দিতে পারেননি। তাদের জন্য রাস্তা, ড্রেন, পানীয় জলের ব্যবস্থা করতে পারেননি। বিদ্যুতের কি বেহাল অবস্থা সেটা আমরা জানি। বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী আগ্রহ নিয়েছিলেন। বলছেন কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রের উৎকর্ষ বাড়িয়েছেন। আমি স্মরণ করিয়ে দিতে চাই মাননীয় মন্ত্রী মহাশয়কে, উনি তো মস্ত ইঞ্জিনিয়ার আপনারা বলেছিলেন কোনও ব্যক্তিকে বিদ্যুৎ করতে দেব না—দেশি পুঁজি হোক আর বিদেশি পুঁজিই হোক। আজকে কি করেছেন? আজকে যদি কোলাঘাট বন্ধ থাকে, আপনি জিরো। আপনাকে বাঁচিয়ে রেখেছে তো সি. ই. এস. সি. আর এন. টি. পি. সি.। আজকে এটা মাননীয় সদস্যদের জানা দরকার, এই কোলাঘাটের সিদ্ধান্ত যখন নিচ্ছিলেন সিদ্ধার্থশঙ্কর রায়, তখন মার্ক্সবাদীরা, কমিউনিস্টরা তাঁকে অপমান করেছিল। সেখানে যদি উৎপাদন জিরো হয়ে যায়, তাহলে কোনও পাওয়ার থাকবে না পাওয়ার মিনিস্টারের কাছে। কোলাঘাট ২৫০০ থেকে ২৬০০ মেগাওয়াট বিদ্যুৎ তৈরি করতে পারে। এটা যদি করতে পারে তাহলে আর এন. টি. পি. সি.-র উপর নির্ভর করতে হয় না। পশ্চিমবঙ্গে যেখানে উৎপাদন ৪২ থেকে ৪৭ পারসেন্ট, সেখানে সর্বভারতীয় ক্ষেত্রে ৫৭ থেকে ৬৭ পারসেন্ট। সেটা বলেননি। রাজ্যপালের ভাষণে মনগড়া কথা লিখে ধন্যবাদ দিতে চাইছেন। পরিকাঠামো নেই, কোথা থেকে দেবেন। বিদ্যুতের হাল বেহাল হয়ে গেছে। সারা ভারতবর্ষ থেকে পশ্চিমবঙ্গে বিদ্যুতের টেরিফ সবচেয়ে বেশি। এই কয়েকটি কথা বলে, ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে, এবং আমাদের আনা অ্যামেণ্ডমেন্টের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিক মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে, তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সংশোধনির বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে এই রাজ্যের উন্নয়নের যে প্রতিচ্ছবি প্রতিফলিত হয়েছে, সেই সম্পর্কে দুচার কথা বলতে চাই। মাননীয় বিরোধী সদস্যদের এই ব্যাপারে গাত্রদাহের যথেষ্ট কারণ আছে। সারা দুনিয়ায় যখন অস্থিতিশীল সরকার এবং রাজনীতি, সেখানে পশ্চিমবাংলায় ২০ বছর ধরে একটা বামপন্থী সরকার থাকা তাদের গাত্রদাহের কারণ নিশ্চয়। যেখানে এই ২০ বছরে কেন্দ্রে ৯ বার প্রধানমন্ত্রী বদল হয়েছে, রাজ্যে রাজ্যে বছরে বছরে মুখ্যমন্ত্রী বদল হয়েছে, কংগ্রেসের রাজ্যগুলো হাতছাড়া হয়ে গেছে, কেন্দ্র থেকে অপসারিত হয়েছে, সেখানে তাদের এই গাত্রদাহের কারণ স্বাভাবিক। আর

এই রাজ্যেও তাদের কাজ রাইটার্স দখল করার মধ্যেই সীমাবদ্ধ থেকেছে। সুতরাং তাদের গাত্রদাহ হওয়া স্বাভাবিক। এই যে রাজ্যের অগ্রগতি এবং উন্নয়ন, এই উন্নয়নের মূল বিষয় হল ভূমি সংস্কার কারণ, সারা দেশের ৭০ থেকে ৮০ ভাগ মানুষ কৃষির সঙ্গে যুক্ত। কৃষির মূল উপাদান জমি। প্রশান্ত মহালানবিশ কমিটি বলেছিল, সারা দেশে যত জমি আছে তা যদি অধিগ্রহণ করা হয়, তাহলে ৬ কোটি, ৩০ লক্ষ একর জমি উদ্বৃত্ত হবে। এতে করে প্রত্যেকটি পরিবারকে ১ একর করে জমি দেওয়া যেত। এটা হলে ৬ কোটি ৩০ লক্ষ পরিবার উপকৃত হত। এবং, প্রত্যেক পরিবারের যদি ৫ জন সদস্যও ধরা হয়, তাহলে ৩১ কোটি ৫০ লক্ষ মানুষ এই জমির আওতায় আসতেন। সঙ্গে সঙ্গে যদি বর্গাদারদের ধরা হত, তাহলে ভারতবর্ষে কোনও ভূমিহীন মানুষ থাকত না। কাজেই, আজকে যে দারিদ্র্য দূরীকরণ কর্মসূচি গ্রহণ করা হয়েছে, এর কোনও প্রয়োজনীয়তা দেখা দিত না। কিন্তু সেই কাজ করেননি। ওরা দীর্ঘদিন দিল্লিতে ক্ষমতায় থেকে মাত্র ৭৪ লক্ষ একর জমি ভারতবর্ষে অধিগ্রহণ করেছে। তার মধ্যে ৫০ লক্ষ একর বিলি হয়েছে, ২৪ লক্ষ একর জমি মামলায় আবদ্ধ আছে।

[5-00 – 5-08 p.m.]

আর সারা ভারতবর্ষে যে জমি তার সাড়ে ৩ ভাগ কৃষিজমি পশ্চিমবাংলায়। টোট্যাল জমির ২ ভাগ জমি পশ্চিমবাংলায়। পশ্চিমবাংলায় সাড়ে ১০ লক্ষ একর জমি বিলি হয়েছে। অর্থাৎ টোট্যাল ভারতবর্ষে যে জমি বিলি হয়েছে তার শতকরা ২০ ভাগের বেশি। এখানে ২৩ লক্ষের বেশি লোক পাট্টা পেয়েছে। এখানে মহিলাদের এবং অন্যান্যদের যৌথ পাট্টা দেওয়া হয়েছে ৩ হাজারের বেশি এবং সেই কাজ চলছে। ১৪ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছে। ২ লক্ষ ৭৫ হাজার মানুষ বাস্তু ভিটে পেয়েছে। ওঁরা কৃষকদের উপর খাজনার জুলুম করেছিলেন, ৫/৬ গুন করে দিয়েছিলেন। বামফ্রন্ট সরকার ১৯৭৮ সালে পশ্চিমবাংলায় সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর জমিতে খাজনা মুকুব করেছেন। সেই কাজ দ্রুতগতিতে এগিয়ে চলেছে এবং বর্ধিত খাজনার হার কমিয়ে দেওয়া হয়েছে। ক্ষুদ্রসেচের কিছু প্রসার ঘটেছে, কৃষি বিকাশ ঘটেছে, মজুরির হার বেড়েছে। ওঁদের সময় মজুরি ছিল ৫ টাকা ৬০ পয়সা। আজকে সেই ক্ষেত মজুরের মজুরি ৪০ টাকার বেশি হয়েছে। ওঁদের সময় পশ্চিমবাংলায় ৭৪ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হত। আজকে পশ্চিমবাংলায় ১ কোটি ৩৩ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হচ্ছে। খাদ্যশস্যে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করেছে। মাথাপিছু খাদ্যশস্যের পরিমাণ যখন কমে যাচ্ছে, ১৫ থেকে ১৪ কে.জি.তে গিয়ে দাঁড়াচ্ছে। সেখানে পশ্চিমবঙ্গে ১৪.৩ হয়েছে। পশ্চিমবাংলায় দারিদ্র্য দূরীকরণের হার সবচেয়ে বেশি। ১৯৭৬-৭৭ সালে ৬৮.৩৪ ভাগ লোক দারিদ্রসীমার নিচে ছিল। আজকে ৪০ ভাগ লোক দারিদ্র্যসীমার নিচে রয়েছে অর্থাৎ ২৮ শতাংশ-এর বেশি দারিদ্র হ্রাস হয়েছে পশ্চিমবাংলায়। কিন্তু বিগত ৫ বছরে ওঁরা যখন ক্ষমতায় ছিলেন দিল্লিতে তখন কী চিত্র আমরা দেখেছি? ১৯৯০-৯১ সালে দারিদ্র ছিল ৩৩ শতাংশ, ১৯৯৪-৯৫ সালে ছিল ৪০.৭ শতাংশ। অর্থাৎ দারিদ্র বেড়েছিল। কিন্তু পশ্চিমবঙ্গে ৯ পারসেন্ট দারিদ্র হ্রাস হয়েছে। এটা পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের ফলে হয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে এই ভূমি সংস্কারের কাজ হয়েছে। একজন

মাননীয় সদস্য প্রশ্ন করেছেন, ১৯৭৭ সাল থেকে কত জমি বিলি হয়েছে? এটাতো জানা উচিত। ১৯৫৩ সালে জমি অধিগ্রহণ আইন, ১৯৫৫ সালে ভূমি সংস্কার আইন হয়েছিল। কিন্তু ১৯৬৬ সাল পর্যন্ত ১৩ লক্ষ ছিল। আবার একজন মাননীয় সদস্য বললেন, এক কাঠা জমিও বিলি করেছেন কিনা। ১৯৬৬-৬৭ সালে যে জমি বিলি-বন্টন করেছিলেন সেই জমি ১৯৭৭ সালে পর্যন্ত ৬ লক্ষ একর হয়েছে। কিন্তু ৩০ হাজার একর জমি ওঁরা হারিয়ে দিলেন। তার পর ৪ বছরের বেশি, অর্থাৎ ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় আবার বিলি হয়েছে। এই অগ্রগতি অব্যহত আছে। একজন মাননীয় সদস্য বললেন, ৩৮ লক্ষ একর জমি কি হল? জলাশয়ের তো পাট্টা দেওয়া যায় না। যেগুলো অকৃষি জমি, যেখানে মাছ চাষ হয়, বন আছে সেগুলো তো ধরা যায়না। ওঁরা পরামর্শ দিচ্ছেন, হাইকোর্ট করতে। সেখানে ইতিমধ্যে ১ লক্ষ ৮৬ হাজার জমি ইনজাংশন অবস্থায় বিলি-বন্টন বন্ধ হয়ে পড়ে আছে। যাই হোক ভূমি সংস্কারের উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ব্যবস্থা গড়ে উঠেছে। ওঁরা বহু বছর পঞ্চায়েতে ভোট করেননি। ওঁরা যে সমস্ত রাজ্যে আছেন সেখানে পঞ্চায়েত ভেঙ্গে দিয়েছেন। বর্তমানে ভারতবর্ষের ৭৩-তম সংবিধান সংশোধনের মাধ্যমে পশ্চিমবঙ্গে মহিলা, তফসিলি জাতি, উপজাতিদের আসন সংরক্ষণ কার্যকর হয়েছে। এরা যাতে উন্নয়নের কাজ দক্ষতার সঙ্গে করতে পারে তার জন্য ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয়েছে। এই রাজ্যে পঞ্চায়েত নির্বাচন হয়েছে, জোতদার, জমিদার যারা ভোগ করত সেই বাস্তু ঘুঘুদের হটিয়ে দেওয়া হয়েছে। গ্রামের মানুষের উদ্ভাবনী শক্তিকে কাজে লাগিয়ে গ্রামীণ উন্নয়নের অগ্রগতিকে অব্যাহত রাখা হয়েছে এবং সাথে সাথে ৫০ ভাগের বেশি অর্থ এই পঞ্চায়েতগুলিকে দেওয়া হচ্ছে, এই ভাবে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে এবং এর সাথে সাথে রাজ্যের উন্নয়নের জন্য পরিকল্পনা রচনা, পরিকল্পনা, রূপায়ণ এবং সাথে সাথে সম্পত্তি সংগ্রহের ব্যবস্থার বিকেন্দ্রীকরণ করা হয়েছে। আর আপনারা দিল্লিতে গিয়ে আয়ারাম গুয়ারাম করে এম. পি. কেনার কারবার করেন, আপনাদের জন্যই দল ত্যাগ বিরোধী আইন করা হয়েছে এবং ভারতবর্ষের মধ্যে এই আইন এই প্রথম করা হয়েছে। পশ্চিমবঙ্গের পঞ্চায়েতি ব্যবস্থা সারা ভারতবর্ষের মধ্যে এক অনন্য উদাহরণ সৃষ্টি করেছে। আপনারা বক্রেশ্বর, হলদিয়ার কথা বলে আর লজ্জা দেবেন না, আপনাদের কেন্দ্রীয় সরকারই লাইসেন্স দিতে ১১/১২ বছর দেরী করিয়ে দিয়েছে। পশ্চিমবাংলা নারী শিক্ষায় প্রথম হয়ে দিল্লি থেকে প্রাইজ নিয়ে এসেছে, সাক্ষরতায় প্রথম হয়েছে, সামাজিক বন সৃজনে প্রথম হয়েছে, মৎস্য চাষে ৯ বার প্রাইজ নিয়ে এসেছে। তাই বলছি কংগ্রেস করার জন্য নয়, পশ্চিমবাংলার মানুষ হিসাবে আপনাদের গর্ববোধ করা উচিত। পশ্চিমবাংলার উন্নয়নে প্রতিটি মানুষের সহযোগিতার প্রয়োজন, তাই আপনাদেরও সহযোগিতা করার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** সভার কাজ ৪ তারিখ বেলা ১১টা পর্যন্ত মুলতুবি থাকবে।

## Adjournment

The House was then adjourned at 5.08 p.m. till 11 a.m. on Tuesday, the 4th February, 1997 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 4th Febuary, 1997 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 7 Ministers of State and 158 Members.

[11-00 - 11-10 a.m.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the House I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Ashoktaru Bandyopadhyay, a renowned Rabindra Sangeet Singer who breathed his last on the 13th December, 1996 following a cardiac arrest at his residence in South Calcutta. He was 68.

Shri Bandyopadhyay was born in 1928 at Suri in Birbhum, He started learning classical music under Rabindralal Roy at a very early age at the inspiration of his father. Later in 1944 he was admitted in Santiniketan and graduated from Sangeet Bhavan. At Santiniketan he was under the training of renowned artists like Shailajaranjan Majumder, Shantideb Ghosh, Kanika Bandyopadhyay, etc., He had passed Entrance Examination from Ranchi in Bihar before joining Shantiniketan. He also had remarkable talent in Indian classical music and took lessons in this field from "Ustadji Vajel Vear" of Sangeet Bhavan. He came to the lime light in 1948 as a radio artist. Mr. Bandyopadhyay carved out a niche for himself in the field of Rabindra Sangeet in the mid 50's when there were glaxy of Rabindra Sangeet singers namely Pankaj Kumar Mallick, Hemanta Kumar Mukhopadhyay, Debabrata Biswas, Suchitra Mitra and Kanika Bandyopadhyay. He had a distinct style of his own and rendered Tagore songs in a unique manner. He excelled in 'toppa' songs as well. He was also a teacher of 'Rabindra Sangeet' and the name of his institution was 'Shruti'. His song was first recorded by the Hindustan Record Company in 1961 and about 250 records are at his credit. He was afterwards associated with the music section of Rabindra

Bharati University for a brief period. He was also one of the advisers of 'Paschimbanga Rajya Sangeet Academy' and executive member of Rabindra Sadan.

At the demise of Shri Bandyopadhyay the State has lost one of the most eminent exponents of 'Rabindra Sangeet'.

Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage, the Hon'ble members stood in silence for two minutes.)

Thank you ladies and gentlemen.

Joint Secretary will send the massage of condolence to the members of the bereaved family of the deceased.

**Starred Questions**
**(to which written Answers were laid on the Table)**

**মানবাধিকার কমিশনের সুপারিশ**

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০) **শ্রী আব্দুল মান্নান ঃ** গত ২৫.৬.৯৬ তারিখে প্রশ্ন নং *১৯৪ উত্তরের পরিপ্রেক্ষিতে ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতজন পুলিশ কর্মী এবং অফিসারের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য মানবাধিকার কমিশন সুপারিশ করেছে; এবং

(খ) উক্ত সুপারিশমতো কতজনের বিরুদ্ধে কি কি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য মানবাধিকার কমিশন ২০ জন পুলিশ অফিসার এবং ৮ জন কনস্টেবলের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছেন এবং ১২ জন পুলিশ অফিসারকে কর্তব্যে অবহেলার জন্য সতর্ক করতে বলেছেন।

(খ) নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ঃ—

(১) ১৪ জন অফিসার এবং ১ জন কনস্টেবলের বিরুদ্ধে বিভাগীয় প্রক্রিয়া শুরু হয়েছে। উক্ত ১৪ জনের মধ্যে ১ জন অফিসারের বিরুদ্ধে ফৌজদারি মামলা শুরু হয়েছে।

(২) ১ জন অফিসার এবং ২ জন কনস্টেবলকে সাসপেন্ড করা হয়েছে।

(৩) ১ জন কনস্টেবলকে চাকুরি থেকে বরখাস্ত করা হয়েছে।

(৪) ২ জন অফিসার এবং ২ জন কনস্টেবলের বিরুদ্ধে চার্জশীট গঠন করা হয়েছে।

(৫) ২ জন পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ সম্ভব হয়নি যেহেতু বিষয়টা উচ্চ আদালতে বিচারাধীন।

(৬) ১ জন পুলিশ অফিসারের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ সরকারের বিবেচনাধীন আছে।

(৭) ২ জন কনস্টেবলের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(৮) ৭ জন পুলিশ অফিসারকে সতর্কীকরণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

(৯) ৫ জন পুলিশ অফিসারকে সতর্ক করার বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**তদন্ত কমিশন**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০ সালের জুন থেকে ১৯৯৬ সালের ৩১শে আগস্ট পর্যন্ত রাজ্যে বিভিন্ন ঘটনাবলী নিয়ে গঠিত তদন্ত কমিশনের মোট সংখ্যা কত;

(খ) তন্মধ্যে সর্বশেষ গঠিত তদন্ত কমিশন কোনটি;

(গ) কতগুলি কমিশনের রিপোর্ট এ পর্যন্ত সরকারের কাছে জমা পড়েছে; এবং

(ঘ) সেগুলি কি কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫টি।

(খ) গাঙ্গুলি কমিশন (১৯৯৪ সালে শিয়ালদা রেল স্টেশনে গুলি চালনার পরিপ্রেক্ষিতে)

(গ) ৩টি।

(ঘ) (১) দত্ত কমিশন (১৯৯০ সালে বানতলা ঘটনার পরিপ্রেক্ষিতে);

(২) গাঙ্গুলি কমিশন (১৯৯২ সালে চুনী কোটালের মৃত্যুজনিত ঘটনার পরিপ্রেক্ষিতে)

(৩) ইউসুফ কমিশন (১৯৯২ সালে কলকাতার গড়িয়াহাট থানা এলাকায় গুলি চালনার পরিপ্রেক্ষিতে)।

**হুগলি জেলায় অপরাধের সংখ্যা**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯) **শ্রী জ্যোতি চৌধুরি** এবং **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত হুগলি জেলায় কতগুলি খুন, ডাকাতি, ছিনতাই, বধূহত্যা ও ধর্ষণের ঘটনা ঘটেছে (মাস অনুযায়ী);

(খ) তন্মধ্যে শ্রীরামপুর ও ভদ্রেশ্বর থানা এলাকায় উক্ত ঘটনার সংখ্যা কত; এবং

(গ) সমাজ বিরোধী কার্যকলাপ রোধে উক্ত এলাকায় কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| (ক) | **খুন** | **ডাকাতি** | **ছিনতাই** | **বধূহত্যা** | **ধর্ষণ** |
|---|---|---|---|---|---|
| | ৯৯ | ২৪ | ৫২ | ২৩ | ৪৪ |
| (খ) শ্রীরামপুর ঃ | | | | | |
| | ১৬ | ১ | ১১ | ১ | - |
| ভদ্রেশ্বর ঃ | | | | | |
| | ১২ | ১ | ৫ | - | - |

(গ) (১) সক্রিয় অপরাধী এবং গুন্ডাদের একটি তালিকা প্রস্তুত করা হয়েছে।

(২) উপরোক্ত ব্যক্তিদের গ্রেপ্তার করার জন্য হানা দেওয়া হচ্ছে।

(৩) স্থগিত গ্রেপ্তারি পরোয়ানা কার্যকর করা হচ্ছে।

(৪) স্পর্শকাতর এলাকাতে স্থায়ী ও ভ্রাম্যমান পুলিশ চৌকি প্রবর্তন করা হয়েছে।

(৫) উর্ধ্বতন আধিকারিকগণ এ বিষয়ে তদারকি করছেন।

(৬) স্থানীয় প্রতিরোধ বাহিনীকে জোরদার করা হয়েছে।

(৭) আন্তঃজেলা অপরাধীদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য পার্শ্ববর্তী জেলাগুলির পুলিশ কর্তৃপক্ষের সঙ্গে আলাপ-আলোচনা করা হয়েছে।

(৮) বলাগড় এবং উত্তরপাড়ার মধ্যে জলপথে টহলদারি শুরু করা হয়েছে।

### আই.সি.ডি.এস. প্রকল্প

***৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯১) শ্রী সুশীল বিশ্বাস ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

রাজ্যে আই.সি.ডি.এস. প্রকল্পে খাবার বৃদ্ধি করার কোনও সরকারি পরিকল্পনা আছে কি না?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, এখনই নেই।

### যৌথ উদ্যোগে ডেয়ারি নির্মাণ

***৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭) শ্রী শ্যামদাস ব্যানার্জি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হরিণঘাটার মিল্ক ডেয়ারির জমিতে যৌথ উদ্যোগে ডেয়ারি নির্মাণের জন্য কোনও শিল্পপতির সাথে চুক্তি করা হয়েছে;

(খ) সত্যি হলে, কি কি শর্তে এবং কত টাকার বিনিময়ে কি পরিমাণ জমি ঐ শিল্পপতিকে দেওয়া হবে; এবং

(গ) প্রস্তাবিত উক্ত ডেয়ারিতে রাজ্য সরকারের অংশের পরিমাণ কত?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক সমঝোতা পত্র (MOU) স্বাক্ষর করা হয়েছে।

(খ) বিস্তারিত শর্তাদি এখনও চূড়ান্ত হয়নি। তবে সমঝোতা পত্রে উল্লেখ আছে —

১। জমির পরিমাণ হবে সর্বাধিক ৪০০ একর,

২। জমি দেওয়া হবে লিজ ভিত্তিতে।

(গ) সমঝোতাপত্রে উল্লেখ আছে প্রস্তাবিত যৌথ উদ্যোগে পশ্চিমবঙ্গ সরকারের আয়ত্তাধীন সংস্থা ডেয়ারপোলের অনধিক ১৫ শতাংশ শেয়ার থাকবে।

### সীমান্ত এলাকা উন্নয়ন প্রকল্প

***৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫) শ্রী ইউনুস সরকার ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সীমান্ত এলাকা উন্নয়ন প্রকল্প (বর্ডার এরিয়া প্রোজেক্ট) নামে কিছু প্রকল্প চালু আছে; এবং

(খ) সত্যি হলে, জেলাওয়ারি ঐ প্রকল্পের সংখ্যা কত এবং মোট কর্মীর সংখ্যা কত?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গে উক্ত প্রকল্পের মোট সংখ্যা ১২ (বারো)। জেলাওয়ারি তালিকা নিম্নরূপ ঃ—

| | | |
|---|---|---|
| ১। ২৪ পরগনা (উত্তর) | - | ৩ |
| ২। ২৪ পরগনা (দক্ষিণ) | - | ১ |
| ৩। নদীয়া | - | ২ |
| ৪। মুর্শিদাবাদ | - | ১ |
| ৫। দক্ষিণ দিনাজপুর | - | ১ |
| ৬। মালদা | - | ১ |
| ৭। দার্জিলিং | - | ২ |
| ৮। কোচবিহার | - | ১ |
| | | ১২ |

প্রকল্পের মোট কর্মী সংখ্যা ২৮৮ জন।

## Gorkhaland State

***38** (Admitted Question No. *276) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the demand for a separate Gorkhaland State has been raised by some people in the Darjeeling district;

(b) If so,

(i) the political identity of the persons raising the demand; and

(ii) the State Government's reaction thereto?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) Yes;

(b) (i) Demand has been raised by some groups, Associations etc.

(ii) State Government does not support the demand.

**পানচাষীদের পেনশন**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫) **শ্রী রবীন্দ্র ঘোষ :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

৬০ বছরের উর্ধ্বে বৃদ্ধ পানচাষীদের পেনশন দেবার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

৬০ বৎসরের উর্ধ্বে পানচাষীদের পৃথকভাবে পেনশন দেবার কোনও পরিকল্পনা সরকারের নেই। তবে, সাধারণ ভাবে বার্ধক্যজনিত কৃষি পেনশন আইন ১৯৮০ মোতাবেক ৬০ বৎসরোর্ধ্ব চাষীরা (অন্যান্য) উপযুক্ততা সাপেক্ষে কৃষি পেনশন পাবার অধিকারী।

**সীমান্তবর্তী এলাকায় কাঁটাতারের বেড়া**

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪) **শ্রী আব্দুস সালাম মুন্সী :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ ও বাংলাদেশের সীমান্তবর্তী এলাকার মোট কত অংশ কাঁটাতারের বেড়া দিয়ে ঘেরা হয়েছে; এবং

(খ) এর ফলে সীমান্তবর্তী এলাকার বসবাসকারী ক্ষতিগ্রস্তদের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৬ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মোট ৩৩৩.৮৭৭ কি.মি. কাঁটাতারের বেড়া দিয়ে ঘেরা হয়েছে।

(খ) ক্ষতিগ্রস্তদের বিষয়টি বিবেচনা করার জন্য বিস্তারিত তথ্য সংগ্রহ করা হচ্ছে।

## সংখ্যালঘু কমিশন

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) **:** সংখ্যালঘু-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সংখ্যালঘু কমিশন গঠন করেছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত কমিশনের রূপরেখা কিরূপ?

**সংখ্যালঘু-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ সংখ্যালঘু কমিশন বর্তমানে একটি বিধিবদ্ধ সংস্থা হিসাবে কাজ করছে।

এই কমিশনে চেয়ারপার্সন ও ভাইস-চেয়ারপার্সনসহ দশজন সদস্য রয়েছেন। এ ছাড়া দুজন আমন্ত্রিত সদস্যও আছেন।

ধর্মীয় ও ভাষাগত সংখ্যালঘুদের সুরক্ষার জন্য সংবিধান এবং কেন্দ্রীয় ও রাজ্যে আইনে যে সব রক্ষাকবচ রয়েছে, সেগুলির কর্মধারা মূল্যায়ন করা, রক্ষাকবচগুলির সার্থক রূপায়ণ ও বলবৎকরণের জন্য সুপারিশ করা, সংখ্যালঘু-বিষয়ক সরকারি নীতি ও কর্মসূচি রূপায়ণের পর্যালোচনা করা এবং সংখ্যালঘুদের জন্য যথোপযুক্ত আইনগত ও কল্যাণমূলক ব্যবস্থাদির জন্য সরকারের নিকট প্রস্তাব করাই এই কমিশনের প্রধান উদ্দেশ্য।

## মহিলা আসামীদের জন্য সাব-জেল

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৭) **শ্রী তাপস ব্যানার্জি :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার দুর্গাপুরে মহিলা আসামীদের জন্য আলাদা কোনও সাব-জেল নির্মাণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত কারাগারে বর্তমানে কত মহিলা আসামী আছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্ধমান জেলার দুর্গাপুরে মহিলাদের জন্য আলাদা করে কোনও সাব-জেল নির্মাণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**পার্বত্য এলাকায় ক্ষুদ্রসেচে বিদেশী ঋণ**

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪) **শ্রী তপন হোড় ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দার্জিলিং পার্বত্য এলাকায় বিদেশি ঋণের সহযোগিতায় ক্ষুদ্রসেচ সম্প্রসারণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার জন্য কত টাকা বিনিয়োগ হতে পারে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই মুহূর্তে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুলিশ অফিসার/কনেস্টবল গ্রেপ্তার**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭১) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬ সালের মে মাস থেকে ১৯৯৬ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কলকাতা পুলিশের কতজন অফিসার ও কনেস্টবলকে বে-আইনি কাজ করার অপরাধে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩ জন সার্জেন্ট ও ১২ জন কনেস্টবলকে গ্রেপ্তার করা হয়েছে।

**সরকারি ডেয়ারীগুলির দুধের উৎপাদন মূল্য**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৬) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** প্রাণীসম্পদ বিকাশ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি ডেয়ারীগুলিতে বিভিন্ন প্রকার দুধের উৎপাদন মূল্য কত; এবং

(খ) দুগ্ধ উৎপাদন বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**প্রাণীসম্পদ বিকাশ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ডবল টোনড দুধ (ডি.টি.এম) ১২টা. ৮৫প. প্রতি লিটার

(২) টোনড দুধ (টি.এম) ১৪টা. ৮৫ প. প্রতি লিটার

(৩) গরুর দুধ (সি.এম) ১৭টা. ৮৫প. প্রতি লিটার

(খ) হ্যাঁ।

**Custody Deaths**

***46.** (Admitted Question No. *571) **Shri Debi Sankar Panda :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) number of custody deaths in West Bengal in 1996; and

(b) steps taken by the Government to reduce custody violence?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) Custody Deaths in 1996 = 69.

(i) In Police Custody = 24.

(ii) Jail Custody = 45.

(b) The Government has issued several circulars/orders to the effect that—

(i) all police officers should strictly follow the guidelines of police manuals and provisions of G.P.C.

(ii) They should report all custodial deaths within 24 hours of occurence to the Government, N.H.R.C. and W.B.H.R.C.

(iii) Separate lock-ups should be provided for women and no woman should be arrested between sunset and sunrise.

(iv) All police officers have been instructed for promt inquiry into all allegations of Human Rights Violations.

(v) Standard human rights training module has been evolved for all police personnel to sensitise them for prevention of human rights violation and to bring about the desired change in the attitude of police.

### "ফ্রোজেন সীমেন"

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪২) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে ডিসেম্বর মাস পর্যন্ত বিভিন্ন জেলায় পঞ্চায়েতের মাধ্যমে 'ফ্রোজেন সীমেন' ব্যবহারের কোনও হিসাব আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পদ্ধতিতে কত সংখ্যক শঙ্কর জাতীয় বাছুর পাওয়া গেছে?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি পর্যায়ে বর্তমান আর্থিক বছরের নভেম্বর পর্যন্ত "ফ্রোজেন সীমেন" ব্যবহারের হিসাব আছে। (পঞ্চায়েতের মাধ্যমে ফ্রোজেন সীমেন ব্যবহার করা হয় না। অবশ্য পঞ্চায়েত-এর সহযোগিতা নেওয়া হয়)

(খ) বর্তমান আর্থিক বছরের নভেম্বর পর্যন্ত শঙ্কর জাতীয় বাছুরের সংখ্যা ৪৯,০৬০।

### সবুজ ঘাস উৎপাদন

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৯) **শ্রী কমল মুখার্জি ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তৃণভোজী পশুর খাদ্য সবুজ ঘাসের উৎপাদন বৃদ্ধির জন্য সরকার সচেষ্ট আছেন কি না;

(খ) উক্ত বিষয়ে চাষীদের কিভাবে উৎসাহিত করা হচ্ছে;

(গ) বিশ্বব্যাঙ্ক এই ব্যাপারে আর্থিক সাহায্য দিয়েছে কি না; এবং

(ঘ) দিলে, তাদের শর্তাবলী কি কি?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত পরিকল্পনার মাধ্যমে চাষীদের সবুজ ঘাসের চাষ করার জন্য উৎসাহিত করা হচ্ছে ঃ

১। আগ্রহী চাষীদের বিনামূল্যে গো-খাদ্য চাষের বীজ মিনিকীট সরবরাহ।

২। চাষীদের ভর্তুকী মূল্যে সবুজ গো-খাদ্য চাষের বীজ ও কাটিং-এর যোগান।

৩। চাষীদের জমিতে গো-খাদ্য চাষের প্রদর্শন।

৪। আগ্রহী চাষীদের বিনামূল্যে সবুজ গো-খাদ্য চাষ, সবুজ গো-খাদ্য সংরক্ষণ ও সবুজ গো-খাদ্যের সদ্ব্যবহার সম্বন্ধে প্রশিক্ষণ দেওয়া হয়।

৫। বন দপ্তরের জমিতে তাঁদের সহযোগিতায় ব্যাপক সবুজ গোচারণ করা হচ্ছে।

(গ) হ্যাঁ।

(ঘ) শর্তাবলী ঃ

১। রাজ্য প্ল্যান বাজেট থেকে অর্থ খরচ করা হয়। এই ব্যয়ীত অর্থের মোটামুটি ৮৭ শতাংশ বিশ্ব ব্যাঙ্ক যোগান দেয়। এই খরচ বিশ্ব ব্যাঙ্ক অনুমোদিত খরচ তালিকা অনুযায়ী করতে হয়।

২। প্রতি বৎসরের বার্ষিক পরিক্ষিত (অডিটেড) হিসাব পরবর্তী বৎসরের ৩১শে ডিসেম্বরের মধ্যে প্রদান করতে হয়।

৩। প্রকল্পের ব্যাপ্তি ২রা জুন, ১৯৯২ হইতে ৩০শে সেপ্টেম্বর, ১৯৯৭।

৪। পশ্চিমবঙ্গ বন বিভাগের সহিত নীবিড় সমন্বয় রেখে প্রকল্পটি রূপায়িত করতে হয়।

৫। গবেষণা, বীজ পরিবর্ধন, প্রশিক্ষণ, প্রযুক্তি—সম্প্রসারণ প্রভৃতি প্রকল্পের বিভিন্ন দিক।

## রাজ্য পুনর্গঠণ কমিশন

***৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নতুন করে রাজ্য পুনর্গঠণ কমিশন গঠণের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ভারত সরকারকে কোন দাবি জানানো হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, রাজ্য সরকার গোর্খাল্যাণ্ড এবং পৃথক ঝাড়খণ্ড রাজ্য গঠণের কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## নতুন পুলিশ থানা

***৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯১৭) **শ্রী অশোক দেব ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ এলাকার "চটা, আশুতি ১ এবং ২"—এই তিনটি গ্রাম পঞ্চায়েত এলাকায় একটি নতুন পুলিশ থানা স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## জাতীয় পুলিশ কমিশন

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৫) **শ্রী অম্বিকা ব্যানার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জাতীয় পুলিশ কমিশনের কোনও সুপারিশ রাজ্য সরকার গ্রহণ করেছে কি না; এবং

(খ) করে থাকলে, উক্ত কমিশনের সুপারিশ অনুযায়ী লকআপে মৃত্যুর ক্ষেত্রে কোনও বিচার বিভাগীয় তদন্ত করা হয়েছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার সম্প্রতি রাজ্য পুলিশ কমিশন গঠন করেছে। জাতীয় পুলিশ কমিশনের বিভিন্ন সুপারিশও রাজ্য পুলিশ কমিশন গুরুত্ব দিয়ে বিচার করছে। রাজ্য সরকার কমিশনের প্রতিবেদন ও প্রস্তাবের জন্য অপেক্ষা করছে।

## মহিলা জেল

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৫) **শ্রী সুকুমার দাশ ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কটি মহিলা জেল আছে; এবং

(খ) উক্ত জেলে কতজন মহিলা বন্দি অবস্থায় আছেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ রাজ্যে একটি মহিলা জেল আছে

(খ) উক্ত জেলে বর্তমানে কোন বন্দি নেই।

## উর্দু ভাষায় চিঠিপত্র

***৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪২) **শ্রী আব্দুল মান্নান ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে উর্দু ভাষায় সরকারি চিঠিপত্রের আদান প্রদানের কোনও ব্যবস্থা আছে কি না; এবং

(খ) থাকলে, কোন কোন জেলায় উক্ত ব্যবস্থা চালু আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলকাতা, ইসলামপুর, ও আসানসোল।

## রবীন্দ্র ভবনে আঞ্চলিক ছবি

***৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের রবীন্দ্রভবনগুলিতে প্রতিমাসে নির্দিষ্ট কয়েকদিন বাংলা ও অন্যান্য আঞ্চলিক ভাষার ছবি দেখানো হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, কবে থেকে উক্ত প্রদর্শনী চালু হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কয়েকটি ভবনে দেখানো হয়েছে। অন্যত্র চেষ্টা চলছে।

(খ) রবীন্দ্রভবনগুলির প্রশাসকমণ্ডলী প্রস্তাব দিলে প্রদর্শনী করার চেষ্টা হবে।

## দেগঙ্গায় নারী-নিগ্রহ

***৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৬) **শ্রী সৌগত রায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-এর ডিসেম্বর মাসে দেগাঙ্গা থানায় ব্যাপক নারী-নিগ্রহের ঘটনা নথীভুক্ত আছে কি না;

(খ) থাকলে, উক্ত ঘটনার কারণ কি; এবং

(গ) এ বিষয়ে সরকার কোনও পদক্ষেপ নিয়েছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) একটি ডাকাতির কেস নথীভুক্ত করা হয়েছে এবং এ পর্যন্ত ৮ জন সন্দেহভাজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। তদন্ত চলছে।

**নদীয়ার সীমান্তবর্তী এলাকায় কাঁটা তারের বেড়া**

***৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৬) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার সীমান্তবর্তী এলাকায় কাঁটা তারের বেড়া দেওয়া নিয়ে কোনও সমস্যা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, তার সমাধানের উপায় কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, হয়েছে।

(খ) কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শক্রমে সমস্যা সমাধানের চেষ্টা করা হচ্ছে।

**আসানসোলে গুলি চালনার ঘটনা**

***৬০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৯) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১০/১০/৯৬ তারিখে আসানসোলের বাস্তিন বাজারে পুলিশ জনতার উদ্দেশ্যে কত রাউণ্ড গুলি চালিয়েছিল;

(খ) উক্ত ঘটনায় কত জন মৃত এবং কত জন আহত হয়েছিল; এবং

(গ) মৃত এবং আহত ব্যক্তির জন্য সরকার কোনও ক্ষতিপূরণের ব্যবস্থা করেছেন কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫ (পাঁচ) রাউণ্ড।

(খ) ১ (এক) জন মৃত ও ১(এক) জন আহত হয়েছিল।

(গ) না।

**সীমান্তবর্তী এলাকায় চোর-ডাকাতদের দৌরাত্ম্য**

***৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯) **শ্রী ইউনুস সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গে ভারত-বাংলাদেশ সীমান্তবর্তী জেলাগুলিতে চোর-ডাকাতদের দৌরাত্ম্য বেড়েছে; এবং

(খ) সত্যি হলে, প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শব্দদূষণ বন্ধের পরিকল্পনা**

***৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৩) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

শব্দদূষণ বন্ধের জন্য ভি. আই. পি.-দের গাড়ি চলাচলের সময় হুটার বা সাইরেন বাজানো বন্ধের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**গো-প্রজনন কেন্দ্র**

***৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪১) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) **ঃ** প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের প্রতিটি গ্রাম-পঞ্চায়েত এলাকায় একটি করে গো-প্রজনন কেন্দ্র স্থাপন করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত প্রকল্পগুলি চালু করা হবে বলে আশা করা যায়?

**প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই মুহুর্তে সঠিক সময় বলা সম্ভব নয়।

## জেল-হাসপাতালে চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ

***৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২৫) **শ্রী তপন হোড় :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের জেল-হাসপাতালগুলিতে চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কোথায় কোথায় কত জন ডাক্তার উক্ত চুক্তির ভিত্তিতে নিয়োগ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, রাজ্যের কিছু কিছু জেল হাসপাতালে প্রয়োজনের ভিত্তিতে এবং মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের সাথে কারা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের আলোচনার পর চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ করা হয়েছে।

| | | |
|---|---|---|
| ১। প্রেসিডেন্সী জেল | — | ৫ জন |
| ২। আলিপুর সেন্ট্রাল জেল | — | ৩ জন |
| ৩। হাওড়া জেলা জেল | — | ১ জন |
| ৪। হুগলি জেলা জেল | — | ১ জন |
| ৫। আলিপুর স্পেশ্যাল জেল | — | ১ জন |
| ৬। লালগোলা মুক্ত কারাগার | — | ১ জন |
| ৭। শিলিগুড়ি স্পেশ্যাল জেল | — | ১ জন |
| ৮। কুচবিহার জেলা জেল | — | ১ জন |
| ৯। মালদহ জেলা জেল | — | ১ জন |
| ১০। বহরমপুর সেন্ট্রাল জেল | — | ৩ জন |

## মানবাধিকার কমিশনের সুপারিশ

***৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩০) **শ্রী অশোক দেব :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য মানবাধিকার কমিশন গত ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত বিভিন্ন অভিযোগের ভিত্তিতে মোট কতগুলি সুপারিশ রাজ্য সরকারের কাছে পেশ করছিলেন (বছর-ওয়ারী); এবং

(খ) এর মধ্যে কতগুলি সুপারিশ রাজ্য সরকার কর্তৃক (বছর-ওয়ারী) গৃহীত হয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) **১৯৯৪-৯৫** ঃ শূণ্য

(রাজ্য মানবাধিকার কমিশন ১.১.৯৫ সালে গঠিত হয় এবং এপ্রিলের পরে কার্য শুরু করে)।

| | | |
|---|---|---|
| ১.৪.৯৫-৩১.৩.৯৬ | ঃ | ৮ |
| ১.৪.৯৬-৩১.১২.৯৬ | ঃ | ৩৯ |
| | | ৪৭ |

(খ) রাজ্য সরকার কর্তৃক গৃহীত সুপারিশ

| | | |
|---|---|---|
| **১৯৯৪-৯৫** | ঃ | শূণ্য |
| ১.৪.৯৫-৩১.১২.৯৫ | ঃ | ৮ |
| ১.৪.৯৬-৩১.১২.৯৬ | ঃ | ৩০ |
| রাজ্য সরকারের বিবেচনাধীন | ঃ | ৯ |
| | | ৪৭ |

## সৌন্দর্য প্রতিযোগিতা

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২০) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বসুন্দরী, ভারতসুন্দরী প্রভৃতি সৌন্দর্য প্রতিযোগিতার বিরুদ্ধে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রতিবাদ জানিয়েছেন কি না; এবং

(খ) রাজ্যে অনুষ্ঠিত ঐ ধরনের প্রতিযোগিতাগুলি বন্ধের ক্ষেত্রে কোনও বাধা আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) হ্যাঁ।

**কলকাতা পুলিশের পদসৃষ্টি**

***৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৩) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা পুলিশের বিভিন্ন পদ সৃষ্টির প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রস্তাবগুলি কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকারের আর্থিক সঙ্গতি সাপেক্ষে অগ্রাধিকারের ভিত্তিতে পদগুলি অনুমোদিত হবে।

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন। মিঃ সিনহা, হোয়াট ইউ আর সেয়িং? বলুন আপনি।

## DISCUSSION ON INCEDENCE OF FIRE AT CALCUTTA BOOK FAIR

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে বইমেলায় যে দুর্ঘটনা ঘটেছে সেটা অত্যন্ত মর্মান্তিক। ১ জন মারা গেছেন এবং বেশ কয়েকজন আহত হয়ে হাসপাতালে আছেন। কালকে আমরা দাবি করেছিলাম, সরকারি তরফ থেকে এখানে একটা পূর্ণ স্টেটমেন্ট দেওয়া হোক। তারপরে এই ব্যাপারে এখানে আলোচনা হওয়া দরকার। আপনি জানেন স্যার, অনেক দুষ্প্রাপ্য নথি নষ্ট হয়েছে। কোটি কোটি টাকার বই নষ্ট হয়েছে এবং যারা ক্ষুদ্র বই ব্যবসায়ী তারা সর্বস্বান্ত হয়েছে। দমকল মন্ত্রী এখানে আছেন। তার দমকল বিভাগ একেবারে অপদার্থ। আজকে যে মর্মান্তিক ঘটনা ঘটেছে সেই ঘটনায় ভারতবর্ষের সম্মান গোটা পৃথিবীর কাছে নষ্ট হয়েছে। আপনি জানেন, ফ্রান্সকে নিয়ে বইমেলা শুরু হয়েছিল। এখন এই খবর ফ্রান্সের কাছে যাবে, জার্মানীর কাছে যাবে, গোটা বিশ্বের কাছে যাবে যে, আমরা বইমেলা রক্ষা করতে পারছি না। আমি জানি না, এখানে কি উদ্দেশ্যে রোল তৈরি করবার জন্য স্টল দেওয়া হয়েছিল? এই ধরণের বইমেলা বা এই ধরনের একজিবিশন আজকে পিকনিকের জায়গায় চলে গেছে। আমি আশা করবো এবং আমার সাজেশন হল, ভবিষ্যতে এই ধরনের

কোনও মেলা বা কোনও একজিবিশনে রান্না করার জন্য আগুন জ্বালানোর কোনও স্টলের অনুমতি যেন সরকার থেকে দেওয়া না হয়। এই দাবি আমি সরকারের কাছে করছি এবং আরো দাবি করছি, যাঁরা ক্ষতিগ্রস্থ হয়েছেন—আমি জানি না তাঁদের ইন্স্যুরেন্স করা ছিল না কি না? তবে কাগজের যা খবর, তাঁদের ইন্স্যুরেন্স করা ছিল না—লক্ষ লক্ষ টাকার বই নষ্ট হয়ে গেছে। সেখানে কান্নার রোল পড়েছে। তাঁদের কান্নার ছবি কাগজেও বেরিয়েছে। তাঁদের জন্য সরকার কি ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করছেন সেটাই আমি সরকারে কাছ থেকে জানতে চাইছি। প্রশ্নোত্তরপর্ব কিছুক্ষণের জন্য বন্ধ রাখুন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কলকাতা তো নিশ্চয়ই ভারতবর্ষ গোটা বিশ্বের কাছে হেয় হয়ে গেছে। এইরকম একটা ইমপর্টান্ট সাবজেক্টে প্রথমেই আমরা সরকারি তরফ থেকে স্টেটমেন্ট চাই। তারপর আলোচনা আপনারা নিশ্চয়ই করতে দেবেন আশা করি।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে যে ঘটনা ঘটেছে সেটা নিঃসন্দেহে মর্মান্তিক ঘটনা। আমরা সকলে ওখানে গিয়েছিলাম। ওখানে তথ্য ও সংস্কৃতি মন্ত্রীও গিয়েছিলেন এবং আরো কয়েকজন মন্ত্রী গিয়েছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রীও গিয়েছিলেন।

..... (নয়েজ) .....

(সুব্রত মুখার্জি কিছু বলতে থাকেন)

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, প্লিজ টেক ইওর সিট্। বসুন, বসুন।

(নয়েজ)

[11-10 – 11-20 a.m.]

**Mr. Speaker :** Mr. Tapas Banerjee, please take your seat. What is this? Mr. Subrata Mukherjee, please take your seat. Your leader already spoke. আপনাদের লিডার বক্তব্য রেখেছেন, ওদেরও অধিকার আছে বক্তব্য রাখার কাজেই উনি বক্তব্য রাখবেন, ওকে বলতে দিন। Mr. Mukherjee, please take your seat. ... (Shri Subrata Mukherjee did not take his seat and was saying something) ... Mr. Mukherjee, I am on my legs. Please take your seat. Mr. Mukherjee, for the last time, please take your seat. For the last time, I warn you, Mr. Mukherjee, please take your seat. ... (Noise) ... Mr. Subrata Mukherjee, please take your seat. For the last time, Mr. Mukherjee, please take your seat. ... (Mr. Mukherjee did not take his seat and was saying something) ... Mr. Mukherjee, please take your seat. For the last time please take your seat. I shall be compelled to take action against you. Mr. Mukherjee, please take your seat.

**ডাঃ তপতী সাহা :** গতকাল যে ঘটনা ঘটে গিয়েছে তারপর সেখানে আমাদের বহু মন্ত্রী গিয়েছেন, মাননীয় মুখ্যমন্ত্রীও গিয়েছেন। তারপর ওরা যে সিদ্ধান্ত ঘোষণা করেছেন সেটা বলতে পারেন যে একটা ঐতিহাসিক সিদ্ধান্ত যে তিন দিনের মধ্যে আবার বই মেলা শুরু হবে। বিরোধীদের কাছে আমার একান্ত অনুরোধ, এই বই মেলার ব্যাপারটি নিয়ে আপনারা রাজনীতি করবেন না।

(গোলমাল)

বিরোধীদের কাছে আমার একান্ত আবেদন, এটা নিয়ে রাজনীতি করবেন না। বই প্রেমিক যারা রয়েছেন তাদের সকলের কাছেই এই ঘটনাটি অত্যন্ত মর্মান্তিক ঘটনা। এটা কোনও রাজনৈতিক দলের মেলা নয়। কাজেই অযথা এটা নিয়ে রাজনীতি করবেন না।

(গোলমাল)

(Several Congress (I) members rose in their seats and were saying something.)

**... (Noise) ...**

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, please take your seat. I am on my legs. ... (Mr. Mukherjee did not take his seat and was saying something) ... Mr. Mukherjee, for the last time please take your seat. I warn you. Please take your seat. For the last time, please take your seat Mr. Mukherjee. ... (Mr. Mukherjee did not take his seat and was saying something) ... ... (Noise) ... Mr. Mukherjee, I suspend you under Rule 347. Please leave the House. ... (Mr. Mukherjee did not leave the House) ... Mr. Mukherjee, I have suspended you under Rule 347. You please leave the House otherwise I will be forced to proceed further. Please leave the House. I have suspended you under Rule 347. If you don't leave the House, I shall have to proceed further. I have called upon you and suspended you under Rule 347. Mr. Mukherjee, will you comply with the order under Rule 347 or not? I have directed you to leave the House. You have been suspended for the day. If you don't leave the House I shall be compelled to proceed further. ... (Mr. Mukherjee did not leave the House and he was sitting in his seat encircled by several Congress (I) members) ...

**... (Noise) ...**

**Mr. Speaker :** I name Shri Subrata Mukherjee under Rule 348. I put it to the House that the motion for naming Shri Subrata Mukherjee be suspended for the remainder period of the session.

The Motion was then put and agreed to

Shri Subrata Mukherjee, you have been suspended for the remainder period of the session. Mr. Mukherjee, please leave the House.

... (Shri Subrata Mukherjee did not leave the House. He was sitting. Several Congress members encircled him) ...

**... (Noise) ...**

Now, I direct Marshal to withdraw Shri Subrata Mukherjee from the House.

... (Marshal and the Security Staff went but they were obstructed by several Congress Members.) ...

**... (Noise) ...**

**Mr. Speaker :** Dr. Tapati Saha, make your submission.

**ডাঃ তপতী সাহা ঃ** আমাদের সরকার ঘোষণা করেছেন যে ৩ দিনের মধ্যে আবার এই বই মেলা শুরু হবে। নিঃসন্দেহে সরকারের তরফ থেকে এটা একটা ঐতিহাসিক সিদ্ধান্ত নেওয়া হয়েছে। মালিকদেরও যতটা সম্ভব অর্থনৈতিক দিক থেকে সাহায্য করা হবে। তবে আমাদের দেখতে হবে যে ভবিষ্যতে এই ধরনের মেলার ক্ষেত্রে আমাদের যে সতর্কতা মূলক ব্যবস্থা অবলম্বন করা দরকার ছিল, সেই সতর্কতা মূলক ব্যবস্থা যাতে অবলম্বন করা হয় এবং ভবিষ্যতে অন্যান্য মেলার ক্ষেত্রেও এটা করতে হবে। বিরোধী বন্ধুদের কাছে আমার আবেদন তারা যেন এই বই মেলা নিয়ে রাজনীতি না করেন। এই বই মেলা কলকাতায় একটা ঐতিহ্য বহন করছে এবং এটা আন্তর্জাতিক পর্যায়ে পৌঁছেছে। যারা বই প্রেমিক তারাই এখানে আসেন। তারা কোনও রাজনৈতিক দলের বাহক হয়ে এখানে আসেন না। আমি অনুরোধ করব যে আপনারা এটা নিয়ে কোনও রাজনীতি করবেন না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now Shri Nirmal Das.

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা মর্মান্তিক এবং দুঃখজনক ঘটনা যা পশ্চিমবাংলার সাংস্কৃতিক ক্ষেত্রে ঘটে গেল। এটা কলকাতাবাসী, গোটা পশ্চিমবঙ্গবাসী, আমরা, সকলেই লক্ষ্য করছি এবং এর জন্য আমরা সকলেই মর্মাহত। গতকাল যে ঘটনা ঘটে গেছে, এটা আমাদের দেশে নজির বিহীন ঘটনা। কোনও কিছু করার ছিল না, এই অগ্নি নির্বাপণের চেষ্টা যথাসম্ভব করা হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী, তথ্যমন্ত্রী এবং অগ্নি নির্বাপণ মন্ত্রী সহ গোটা রাজ্যের মন্ত্রীরা সেখানে গিয়েছিলেন এবং আমরাও সেখানে গিয়েছিলাম। আমরা লক্ষ্য করেছি,

এই অগ্নিকান্ড যা ঘটেছে, এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। তবে এটাও আমরা লক্ষ্য করেছি যে, পুস্তক ব্যবসায়ী বন্ধুরা তাদের সমস্ত রকম ক্ষয়ক্ষতি স্বীকার করে নিয়ে তারা আগামী শুক্রবারের মধ্যে আবার এই বই মেলা সংগঠনের দায়িত্ব নিয়েছেন। রাজ্য সরকারের মাননীয় তথ্যমন্ত্রী বলেছেন, মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়েছেন যে, তারা ব্যবস্থা নেবেন যাতে এই দুর্ভাগ্যজনক ঘটনার পুনরাবৃত্তি না ঘটে এবং রাজ্য সরকারের পক্ষ থেকে নুতন করে এই বই মেলা আয়োজনের বিষয়ে ব্যবসায়ীদের সহযোগিতা করবেন যাতে বই প্রেমিক, সাংস্কৃতিবান মানুষ তারা বই মেলা থেকে দুষ্প্রাপ্য বইগুলি কিনতে পারে। শুধু তাই নয়, যে সমস্ত অসুবিধাগুলি ছিল, সেই অসুবিধাগুলিও যাতে ভবিষ্যতে না হয় তার জন্যও চেষ্টা করা হবে। ভবিষ্যতে এই ধরনের প্রতিশ্রুতি আমরা রাজ্য সরকারের কাছে চাইব। আর সেই সঙ্গে একথা বলব যে, অগ্নি নির্বাপণ দপ্তর এই ব্যাপারে আরও সজাগ হন। আর যে সমস্ত খাদ্য স্টল এবং অন্যান্য ঐ জাতীয় স্টল যা মেলার মধ্যে ছিল, সেটা যাতে না থাকে সেটাও দেখতে হবে! বিরোধী দলের কংগ্রেসি বন্ধুরা দায়িত্বশীল বিরোধী দল হিসাবে দাবি করে থাকেন। কিন্তু তার এই রাজ্যের সংস্কৃতি, এই রাজ্যের পরম্পরা মা-বোনদের প্রতি যে শ্রদ্ধাবোধ, সেই ইতিহাস ভুলে গিয়ে একজন বক্তৃতারত মহিলা সদস্যার প্রতি যে অশালীন আচরণ করছেন এবং তার বক্তৃতায় যে ভাবে বাধা দিচ্ছেন, তা আমাদের ঐতিহ্যকে বিনষ্ট করছে। কংগ্রেসি নেতারা রবীন্দ্রনাথ, বিবেকানন্দ, এদের কথা বলেন। তারা এই সমস্ত মহাপুরুষদের নাম কলঙ্কিত করছেন তাদের মূল্যবোধ শিক্ষাকে অগ্রাহ্য করে। কংগ্রেসের এই আচরণ পশ্চিমবাংলার মানুষ ক্ষমা করবে না। এদের দেখে মনে হয় যে এরা মল্ল যুদ্ধে নেমে পড়েছে।

**(এই সময়ে কংগ্রেসি সদস্যরা স্পিকারের আসনের সামনে থেকে 'মেস' তুলে নেন এবং তুমুল ধস্তাধস্তি হয়।)**

মাননীয় স্পিকার মহাশয়, এরা আজকে বিধায়ক হিসাবে যে নজির বিহীন ঘটনা ঘটাচ্ছেন তাতে গোটা ভারতবর্ষে তথা বিশ্বের কাছে আমাদের সংসদীয় গণতন্ত্র আজকে বিপন্ন হয়ে পড়েছে। দীর্ঘ ৫০ বছর ধরে যে সংসদীয় গণতন্ত্রের সৃষ্টি হয়েছে, আজকে যারা সংসদীয় গণতন্ত্রের প্রবক্তা হিসাবে দাবি করেন, সেই কংগ্রেস আজকে ছিন্নমস্তা কালীর মতো নিজেদের রক্ত নিজেরা পান করছে। তারা এই বিধানসভার পবিত্র অঙ্গনকে কলুষিত করেছে।

**(গোলমাল)**

[11-20 – 11-30 a.m.]

(এই সময় শ্রী সুব্রত মুখার্জিকে সভাকক্ষ থেকে বাইরে বের করবার জন্য মার্শাল এবং অন্যান্য নিরাপত্তা রক্ষীগণ চেষ্টা চালাতে থাকেন, কিন্তু তাঁকে অন্যান্য কংগ্রেস সদস্যগণ ঘিরে থাকায় তাদের পক্ষে বের করা সম্ভব হচ্ছিল না।)

— (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) —

আপনার রুলিং-এর প্রতি কোনও মর্যাদা না দিয়ে ওদের প্রবীণ সদস্যগণও যে আচরণ করছেন, আমি তাদের আহ্বান জানাই—গোটা পৃথিবীর কাছে, ভারতবর্ষের মানুষের কাছে, রাজ্যবাসীর কাছে এই পবিত্র সভাকে এইভাবে কলঙ্কিত করবেন না। এই সভাকে যেভাবে আজকে আপনারা কলঙ্কিত করছেন তাতে আগামী দিনে ইতিহাস আপনাদের ক্ষমা করবে না। আপনারা মা-বোনদের পর্যন্ত সম্মান দিতে চান না! কোনও বিশ্বে আমরা আছি? নেতাজী সুভাষের কাছ থেকে আপনারা কোনও মূল্যবোধের শিক্ষা নিয়েছেন? তিনি তাঁর আজাদ হিন্দ বাহিনীতে গান্ধীজির নামে, আবুল কালাম আজাদের নামে ব্রিগেড গঠন করেছিলেন। সেই কংগ্রেস, তারা দাবি করছেন যে, ভারতবর্ষে নাকি তারাই সংসদীয় গণতন্ত্রের পত্তন করেছেন, অথচ আজকে এখানে সেই সংসদীয় গণতন্ত্র ধর্ষিত হচ্ছে, গণতন্ত্রের পরম্পরা তারা ধ্বংস করে দিচ্ছেন। এখানে আপনি যে রুলিং দিয়েছেন সেটা কংগ্রেসের যে কোনও সদস্যের মানা একান্ত কর্তব্য। সমাজ বিরোধীদের মতো এই যে আচরণ, বিধানসভায় এই ধরনের আচরণ করা উচিত কি না এই প্রশ্ন আজকে দেখা দিয়েছে। বই মেলায় যে ঘটনা ঘটেছে সেটা দুর্ভাগ্যজনক এবং আনওয়ান্টেড।

... (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) ...

আমরা চাইব, যারা ক্ষতিগ্রস্ত তাদের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক, ঐ ঘটনার পেছনে দোষী যারা তাদের উপযুক্ত বিচার হোক, দরিদ্র পুস্তক ব্যবসায়ী যারা তারা ক্ষতিপূরণ পান, আমরা চাই রাজ্য সরকারের সহায়তায় সুস্থ পরিবেশ পশ্চিমবঙ্গে গড়ে উঠুক। এখানে যারা বলছেন—পৃথিবীর মানুষের কাছে ঐ ঘটনায় আমাদের মান-সম্মান ভূলুণ্ঠিত তাদের কাছে আমার আবেদন, এ ব্যাপারে আপনাদেরও কিছু দায়িত্ব রয়েছে এবং সেই দায়িত্ব আপনারা পালন করুন। কিন্তু বিরোধী দল নেতার কাছে আমার জিজ্ঞাস্য—কি হচ্ছে এটা? এইভাবে গোটা ভারতের কাছে আমাদের মাথা হেট করবেন না; তাদের কাছে আমাদের সম্মান রয়েছে, বাংলার সংস্কৃতির যে গর্ব রয়েছে সেই সম্মান, সেই গর্বকে আপনারা এইভাবে ভূলুণ্ঠিত করবেন না এই 'আবেদন রাখছি। আপনি যে রুলিং দিয়েছেন তার প্রতি বিরোধী দল নেতা এবং তাঁর সহকর্মিগণ যেন যথাযথ ভাবে মর্যাদা দেন এই আহ্বান জানাচ্ছি। সরকারের কাছেও আবেদন রাখছি, বই মেলার ব্যাপারে সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে দুঃখজনক ঘটনা ঘটে গেছে তার জন্য সমস্ত দেশবাসী এবং বামফ্রন্ট সরকার মর্মাহত। কিন্তু সেই দুঃখজনক ঘটনাকে কেন্দ্র করে আজকে বিধানসভায় বিরোধী দলের পক্ষ থেকে যে আচরণ শুরু হয়েছে তার আমি নিন্দা করছি এবং আশা করছি বই মেলার ব্যাপার নিয়ে সরকার সহানুভূতির সঙ্গে চিন্তা-ভাবনা করবেন এবং সরকার পক্ষ থেকে যে ভূমিকা নেওয়া হচ্ছে সেটা পালন করবেন। নিয়ম পদ্ধতি বজায় থেকে যাতে বিধানসভার কাজ চলতে পারে তারজন্য বিরোধী দলের কাছে আমি অনুরোধ রাখছি।

**শ্রী বরেন বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল কলকাতার বই মেলায় অগ্নিকান্ড একটা দুঃখজনক ঘটনা। ঐ ঘটনার জন্য আমাদের রাজ্যের মানুষ, বই প্রেমী মানুষ, গণতন্ত্র প্রেমী মানুষ—সবাই আমরা মর্মাহত। আমরা গভীর ভাবে আহত। সেই সঙ্গে আজকে সরকার এই ঘটনার তদন্ত করবার জন্য যে ঘোষণা করেছেন তার জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে আমি এই কথা বলতে চাই কলকাতাবাসী এবং পশ্চিমবঙ্গবাসী আবার প্রাণের স্পন্দন জীবনের স্পন্দন অনুভব করবে যেহেতু সিদ্ধান্ত হয়েছে বই মেলা কর্তৃপক্ষ এবং সরকারের তরফ থেকে যে, আবার ৬ তারিখ থেকে বই মেলার আয়োজনের উদ্যোগ নেওয়া হবে। সুতরাং প্রাণের ডাক আবার শোনা যাবে। বিরোধী পক্ষের কংগ্রেসি বন্ধুদের কাছে আমি বলতে চাই, একটু আগে বিরোধী দলের নেতা এই অগ্নিকাণ্ড সম্পর্কে বলতে গিয়ে অনেক উৎকণ্ঠা প্রকাশ করেছেন। পরবর্তীকালে কংগ্রেস দলের বিধায়করা যে ধরনের আচরণ করছেন তাতে এটা বোঝা যাচ্ছে কার্যত বই মেলায় আগুন লাগার জন্য যে সমস্ত পুস্তক প্রকাশক এবং ছোট বই ব্যবসায়ীদের যে ক্ষতি হয়েছে তার জন্য তাদের স্বার্থ দেখার জন্য তাঁরা যে পরিমাণে ব্যস্ত তার চেয়ে তাঁদেব রাজনীতি দেখতে বেশি ব্যস্ত। আজকে বিধানসভার মধ্যে বই মেলায় অগ্নিকাণ্ডের ঘটনাকে কেন্দ্র করে উদ্বেগ প্রকাশের পরিবর্তে যেভাবে নাটক করছেন তাতে ইতিহাস তাঁদের ক্ষমা করবে না। পশ্চিমবাংলার শিক্ষা সংস্কৃতি এবং রাজনৈতিক ক্ষেত্রে বিধানসভার মধ্যে তাঁরা যে নজির সৃষ্টি করছেন ইতিহাস তাঁদের ক্ষমা করবে না। বই মেলার ক্ষয় ক্ষতি সংক্রান্ত বিষয়ে সরকার চিন্তা ভাবনা করছেন। আজকে তাঁরা যে ঘটনা এই বিধানসভায় উপস্থিত করছেন তাতে শুধু রাজ্যের মানুষের কাছে পশ্চিমবাংলার বিধানসভার মর্যদাহানী হচ্ছে তা নয়, সেই সঙ্গে আজকে স্কুলের ছোট ছোট ছেলেরা গ্যালারিতে বসে আছে তারা কি ম্যাসেজ বয়ে নিয়ে যাবে সেটা ভাবা উচিত। সেই কারণে আমি বলতে চাই অগ্নিকাণ্ডের ঘটনা নিয়ে রাজনীতি করবেন না। রাজনীতির জন্য আপনারা যদি নাটক করবার চেষ্টা করেন তাহলে আর যাই হোক না কেন আপনাদের মুখে বই মেলা সংক্রান্ত প্রশ্নে দুঃখ প্রকাশ বা উৎকণ্ঠা মানাবে না। আমি আশা করি সংশ্লিষ্ট মন্ত্রী পরবর্তীকালে এই বিষয়ে বক্তব্য রাখবেন। তাহলে সমস্ত সদস্য প্রকৃত বিষয় জানতে পারবেন এবং বুঝতে পারবেন। আগামী ৬ তারিখে এই মেলাকে পুনরুজ্জীবীত করার মধ্যে দিয়ে প্রাণের জোয়ারের যে উদ্যোগ নিচ্ছেন সেই উদ্যোগ যাতে কার্যকর হয় তার জন্য যথাযথ ব্যবস্থা করবেন।

(গোলমাল)

মাননীয় স্পিকার স্যার, বই মেলার আগুন লাগার ঘটনায় পশ্চিমবাংলার মানুষের ব্যথার কথা যে ভাবে প্রতিফলিত হওয়া উচিত ছিল সেই ব্যথা প্রতিফলিত করার ক্ষেত্রে কংগ্রেসি বন্ধুদের যে আচরণ তা আজকে মান, মর্যদা মূল্যবোধ এবং কলকাতাবাসীদের সম্মান মাটিতে মিলিয়ে দেওয়ার চেষ্টা করা হচ্ছে। পশ্চিমবাংলার মানুষের এই অপমান একদিন প্রতিফলিত হবে, তাঁরা এটা ছেড়ে দেবেন না। আমি বলতে চাই ৬ তারিখে যে উদ্যোগ নুতন

করে নেওয়া হচ্ছে তাতে কলকাতার মানুষের যে প্রাণ আছে তা প্রমাণ করে। এই উদ্যোগ নেওয়ার মাধ্যমে ধ্বংসের উপর সৃষ্টির গান গাওয়া হবে। সেইজন্য এবারে সমস্ত রকম সতর্কতা মূলক ব্যবস্থা নেওয়ার উদ্যোগ গ্রহণ করা উচিত।

[11-30 – 12-00 noon.] (including adjournment)

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, একটু আগে যে দুঃখজনক ঘটনা ঘটল, আমার মনে হয় সদস্যরা সবাই উত্তেজিত। **(গোলমাল)** সবাই উত্তেজিত হয়ে রয়েছেন। একটু আগে যে ঘটনা ঘটেছে, সেই পরিপ্রেক্ষিতে আমি আপনার কাছে অ্যাপিল করছি, আপনি হাউস অ্যাডজোর্ন করুন। আমরা এমন একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সবাই চাই আলোচনা করতে। কিন্তু আলোচনার জন্য যে পরিবেশ থাকা দরকার তা নষ্ট হয়ে গেছে। সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যরা যে ভাবে উত্তেজিত, এই অবস্থায় আলোচনা করা সম্ভব হচ্ছে না। **(গোলমাল)** আপনি দয়া করে হাউস অ্যাডজোর্ন করুন। পরবর্তীকালে আপনার চেম্বারে বসে আলোচনা করে একটা সিদ্ধান্ত নেওয়া যেতে পারে। আপনি দয়া করে সভা অ্যাডজোর্ন করুন। তারপর আলোচনাটা হোক। **(গোলমাল)** স্পিকার স্যার, আপনাকে আমি আবার অনুরোধ করছি, এখানে যে পরিবেশ সৃষ্টি হয়েছে, এই পরিবেশে আলোচনার কোনও সুযোগ নেই। এতবড় দুর্ঘটনা ঘটেছে, এটাতে যাতে মাননীয় সদস্যরা সবাই আলোচনা করতে পারেন, তারজন্য আপনি হাউসটা অ্যাডজোর্ন করুন।

**মিঃ স্পিকার ঃ** দি হাউস স্ট্যাণ্ডস অ্যাডজোর্নড ফর ফিফটিন মিনিটস।

(At this stage thee House was adjourned till 12-00 Noon.)

[12-00 – 12-10 p.m.](After recess)

**মিঃ স্পিকার ঃ** কিছুক্ষণ আগে যা হলো তা খুবই দুঃখজনক। আমি তো বারবার বলেছি, মেম্বারদের নিয়ম, আইন-কানুন মানতে হবে। না মানলে হাউস চলতে পারে না। গতকাল শহরের মধ্যে একটা ভয়াবহ কাণ্ড ঘটেছে। সবাই অ্যাজিটেড। আমি বুঝি। গতকালই এই প্রসঙ্গ উঠেছিল। মন্ত্রীকে বলা হয়েছিল—খবর দেওয়া হয়েছিল। আজকে বিবৃতি দেবার জন্য নির্দেশ দেওয়া হয়েছিল। তিনি বিবৃতি দেবেন, তৈরি হয়ে এসেছেন। কাজেই বিরোধীদল থেকে আবেদন হল যে কোয়েশ্চেন আওয়ার ড্রপ করা হোক। কোয়েশ্চেন আওয়ার হল মেম্বারদের বিজনেস এবং এটা ড্রপ করতে গেলে আগে সব সদস্যদের অনুমতি নিয়ে এটা ড্রপ করতে হবে এটাই প্র্যাকটিস এবং কনভেনশন। সমস্ত পার্টির অনুমতি নিয়ে কোয়েশ্চেন আওয়ার ড্রপ করে অন্য বিষয়ে আলোচনা করা যেতে পারে। এটা অতীতেও হয়েছে, এমন কিছু ব্যাপার নয়। বিরোধী দলনেতা বললেন, শুনলাম। একটা গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে, ভয়াবহ ব্যাপার এবং মর্মান্তিক ঘটনা ঘটেছে। আমরা সবাই এই ব্যাপারে উদ্বেগ প্রকাশ করেছি। ওঁনারা বললেন যে কোয়েশ্চেন আওয়ার আজকে বাদ দিয়ে দিন এবং এই ব্যাপারে

একটা চর্চা করলে ভালো হয়। এই ব্যাপারে শুধু তো বিরোধীদের কথা শুনলেই হবে না, অন্য পার্টির কথাও তো শুনতে হবে। বিরোধী দল নেতা বলার পরে তপতী সাহাকে ডাকা হল। উনি বলতে উঠলেই কনটিনিউয়াস ডিসটার্ব করা হল। সর্বত্রই একটা রুলস আছে এবং আমি স্পিকার হিসাবে চালাতে গেলে একটা রুলস মেনে চলতে হয়। রুলসকে কিন্তু ভলেনটারিলি সাবমিশন করতে হয়। এখানে কোনও পুলিশ নেই, মিলিটারি নেই কিন্তু নিয়ম হচ্ছে ভলেনটারিলি সাবমিট করতে হবে। মেম্বার ভলেনটারিলি সাবমিট না করলে হাউস চলতে পারে না। এটা সদস্যদের আলোচনার জায়গা এবং বিতর্কের জায়গা এটা জনপ্রতিনিধিদের জানতে হবে। আজকে এই বিষয়ে কেউ যতই কনসেন্ড হোক না কেন রুলসকে মানতে হবে। সেই হিসাবে রুলস আমাকে প্রয়োগ করতে হয় এবং সেই হিসাবে সাসপেনশন ফর দি ডে করা হল। নেমড করা হল। অতীতেও দেখেছি নেম করা হয়েছে এবং অনেক ঘটনা ঘটেছে। এখানে যেরকম ভায়োলেন্ট রেজিস্ট্যান্ট করা হল অতীতে এরকম হয়নি। যাইহোক হাউস অ্যাডজর্নড করা হল একটা প্যাডিমনিয়াম সৃষ্টি হল। এরমধ্যে হাউস চলে না। বিরোধীদল নেতা, মুখ্য সচেতক এবং মন্ত্রী স্বয়ং থেকে এই বিষয়ে আমরা আলোচনা করলাম। বিরোধীল নেতা বললেন সবাইকে রুলস মানতে হবে, সবাইকে স্পীকারের অর্ডার মানতে হবে। তারসঙ্গে তিনি আবেদন করলেন যে, সুব্রত মুখার্জির উপরে যে সাসপেনশন অর্ডার দিয়েছি সেটা তুলে নিতে হবে। সাসপেনশন তো হাউস করে, তার অনুমতি নিয়েই আমি করেছি। আজকে রাজ্যপালের ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপরে সুব্রত বাবুর বিতর্কে বক্তব্য রাখার কথা। আমরা এই ব্যাপারে খুবই লিনিয়েন্ট যে আমরা যেমন সাজা দিতেও পারি তেমনি সাজা তুলে নিতেও পারি। এই লিনিয়েন্ট অ্যাটিচিউট আমাদের আছে। আমি সমস্ত মেম্বারদের আবেদন করছি যে, এখানে যদি সভ্য পরিবেশ না রাখতে পারি তাহলে আগামীদিনে কি হবে। আমরা তো একটা সরকার চালাচ্ছি, আমাদের তো কিছু দায়িত্ব আছে। আমি সবাইকে অনুরোধ করছি আপনারা মিলেমিশে কাজ করুন। আমি একথাও বলছি না এটা শ্মশানে পরিণত হোক, একটু হৈচৈ হবে, নরম-গরম হবে এইরকম পরিবেশে ঘটনাগুলো ঘটবে, কিন্তু এমন অবস্থা হবে না যে বিজনেস চালানো যাবে না। যাইহোক বিরোধীদল নেতা প্রস্তাব রেখেছেন সুব্রতবাবুর সাসপেনশন তুলে নেবার জন্যে, আমি সভার অনুমতি নিয়ে বলছি আশা করি আপনারা সবাই সমর্থন করবেন। আশা করি এতে সকলের মতামত আছে। প্রস্তাবটি গৃহীত হল।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ যে হাউসে স্বাভাবিক পরিবেশ ফিরে এসেছে। আমি আজকে যে বিষয়ে বলছি সেটা খুবই স্পর্শকাতর বিষয়। এই কথা ঠিক যে শিক্ষা, সংস্কৃতি, জ্ঞান বিজ্ঞানের অন্তরালে মানুষের দীর্ঘদিনের আর্কষণ ও প্রেরণার উৎস নিয়ে কলকাতার বই মেলা। এটা শুধু ভারতবর্ষ নয়, আজকে আন্তর্জাতিক ক্ষেত্রেও এই ঐতিহ্য দীর্ঘদিনের। ফলে আমরা সবাই এর জন্য গর্ব অনুভব করি। কিন্তু আমাদের যেটা ঐতিহ্য, এই রকম একটা গুরুত্বপূর্ণ বই মেলা, যার সঙ্গে এতদিনের

ঐতিহ্য জড়িয়ে আছে, এই রকম একটি গুরুত্বপূর্ণ বই মেলায় সেখানে যদি আচানক কোনও দুর্ঘটনা ঘটে যায় তাকে মোকাবিলা করবার মতো একটা নূন্যতম কি প্রশাসনিক, কি কর্তৃপক্ষের তরপ থেকে কোনও ব্যবস্থা থাকবে না, এটা কল্পনার অতীত। এটা ঠিক, এটা সকলের কাছে অত্যন্ত আশ্চর্যজনক এবং এই যে বিষয়গুলি এসেছে নিঃসন্দেহে সেখানে আগুন জ্বালানোটা নিষিদ্ধ। ওখানে রান্না করা হচ্ছিল ১০টার বেশি খাবার দোকানে। অথচ এই কয়েকদিন ধরে সেখানে একটা দেখভাল করবার জন্য প্রশাসনিক কোনও ব্যবস্থা ছিল কিনা আজকে সেটাই হচ্ছে বড় প্রশ্ন। এই রকম হঠাৎ একটা ঘটনা ঘটে গেল, সেখানে অগ্নিনির্বাপকের যে ব্যবস্থা ছিল, একটা ফায়ার ব্রিগেড ছিল, সেখানকার প্রত্যক্ষদর্শীর কাছ থেকে শুনেছি, সেই ব্যক্তি বলছে, মাইক থেকে যখন অ্যানাউন্স করল আগুন লেগেছে, তখন সেখানে ফায়ার ব্রিগেড গেল, কিন্তু তাদের ইঞ্জিন চালু হয়নি, পাম্প চালু হয়নি। ফলে জল আনতে আবার চলে গেল। একটা আগুণ লেগেছে, সেটা তো বিরাট রূপ নেবেই, এটা তো নূন্যতম ব্যাপার। সেখানে নির্দেশ থাকা সত্ত্বেও এই রকম জিনিস ঘটল কেন? নিশ্চয় এটা দুঃখজনক। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় বলবেন, এটার সঙ্গে আমাদের ঐতিহ্য জড়িয়ে আছে। যারা ক্ষতিগ্রস্থ হয়েছেন, যাদের বিমা নেই, যারা বিমার টাকা পাবেন না, তারা যাতে সরকার থেকে ক্ষতিপূরণ পান, এই ব্যাপারে সরকার কি ব্যবস্থা করছেন সেটা তিনি বলবেন। আমরা সবাই মর্মাহত, এর উদ্বেগ নানানভাবে বহিঃপ্রকাশ হতে পারে। আজকে ২১ বছর ধরে আমাদের যে গর্ব সেটা যেভাবে মশিলিপ্ত হল সেটা আমাদের কাছে দুঃখজনক। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয়, তার বক্তব্য রাখবেন এবং হাউসকে এই ব্যাপারে আশ্বস্ত করবেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকালকে বই মেলার যে ঘটনা ঘটেছে এটা অত্যন্ত মর্মান্তিক ঘটনা। মাননীয় মন্ত্রী মহাশয়, বুদ্ধদেব বাবু এবং অর্থমন্ত্রী অসীম বাবু সেখানে গিয়েছিলেন এবং এটা নিয়ে বিরোধী পক্ষরা তাদের বিরোধী ভূমিকা নিশ্চয় করবেন। ভাল করলেও তারা বিরোধীতা করবেন, খারাপ করলেও তারা বিরোধীতা করবেন। আমাদের বই মেলার একটা ঐতিহ্য আছে, সেই বই মেলা যাতে এই সপ্তাহের মধ্যে চালু করা যায় সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন। যাদের ক্ষতি হয়েছে, সরকার তাদের কিভাবে ক্ষতিপূরণ দেবেন তা নিশ্চয় তদন্ত করে ব্যবস্থা করবেন, দমকল সেখানে ছিল কি ছিলনা সমস্ত কিছু তদন্ত হওয়া উচিত। বিরোধী পক্ষের ভূমিকা রাখবার জন্য নানা রকম ভাবে সাবোটেজ হতে ।। তাই আমার বক্তব্য হচ্ছে, এই ঘটনা যাতে পুনর্বার না ঘটে। যারা ক্ষতিগ্রস্থ হয়েছেন তাদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা নিশ্চয় জনদরদী বামফ্রন্ট সরকার করবেন। এই জনদরদী সরকার ২০ বছর ধরে ক্ষমতায় আছেন, বিরোধীদেরকে মানুষ ডাস্টবিনে নিক্ষেপ করেছেন। যারা ক্ষতিগ্রস্থ হয়েছেন এবং যিনি মারা গিয়েছেন তাদের সকলের ক্ষতিপূরণের ব্যবস্থা এই জনদরদী বামফ্রন্ট সরকার নিশ্চয় করবেন, এই দাবি আমি জানাচ্ছি।

[12-00 - 12-10 p.m.]

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ যে আপনি সভার

পরিবেশ আবার স্বাভাবিকভাবে ফিরিয়ে এনেছেন। আমি আশা করব যে ভবিষ্যতে আমরা এই বিতর্ক সভার পরিবেশ বিতর্কের মাঝখানেই সীমাবদ্ধ রাখব এবং সংসদীয় গণতান্ত্রিক রীতিনীতি মনে রাখব। গতকাল পুস্তক মেলায় একটা দুর্ঘটনা ঘটেছে এবং যে কোনও সরকারের অধীনেই এই দুর্ঘটনা ঘটতে পারে। এখন আমাদের বিচার্য বিষয় হচ্ছে এই ঘটনা ঘটার সময় আমাদের প্রয়োজনীয় ব্যবস্থা ছিল, কি ছিলনা। সেই ব্যাপারে ইতিমধ্যে খবরের কাগজে যে সংবাদ পরিবেশিত হয়েছে তাও আমরা লক্ষ্য করেছি। সেখানে দমকল সচল ছিলনা। এখন প্রশ্ন উঠেছে, পশ্চিমবঙ্গের ঐতিহ্য এবং গর্বের বইমেলা ব্যহত হয়েছে। তবে রাজ্য সরকার খুব তৎপরতার সঙ্গে ঘোষণা করেছেন আগামী শুক্রবার থেকে পুনরায় বইমেলা হবে এবং ক্ষতিগ্রস্থদের ক্ষতিপূরণ দেওয়া হবে, বিশেষ করে ছোট ছোট পুস্তক ব্যবসায়ীদের। রাজ্য সরকার পুরো ব্যাপারটা যে দৃষ্টিভঙ্গিতে দেখছেন তাকে আমি স্বাগত জানাচ্ছি এবং সেই সঙ্গে পুরো ব্যাপারটা খতিয়ে দেখা দরকার এবং তদন্ত করা দরকার কেন আমরা ব্যর্থ হলাম। এই ব্যর্থতার কারণ যদি আমরা খুঁজে দেখতে পারি তাহলে ভবিষ্যতে আমরা কাজে লাগাতে পারব। যে সমস্ত ছোট ব্যবসায়ীরা ক্ষতিগ্রস্ত হয়েছে তারা যাতে ক্ষতিপূরণের হাতে পান তার গ্যারান্টি দিতে হবে। মনীষা বুক স্টল পুড়ে গিয়েছে, আমি সেখানে গিয়েছি এবং আগুন লাগার কারণও কিছু জানতে পেরেছি। রান্নার স্টল যেখানে ছিল সেখান থেকেই আগুনটা ছড়িয়ে পড়েছে। মনীষা স্টল সহ অনেক স্টল পুড়ে গিয়েছে, সকলের প্রতি আমাদের সহানুভূতি দেখাতে হবে। পশ্চিমবাংলার গর্বের বিষয় যে বইমেলা ছিল তা ধাক্কা খেয়েছে, তাকে পুনরুদ্ধার করার জন্য আমাদের চেষ্টা চালাতে হবে। পশ্চিমবাংলার বাইরে এবং আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের সম্মানকে তুলে ধরবার আবেদন জানিয়ে এবং সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে আলোচনা শুনে মনে হল যে অন্য কোনও মেলায় যদি আগুন লাগত তাহলে আমাদের বোধহয় এত উদ্বিগ্ন হবার বিষয় ছিল না। কিন্তু বিষয়টা তা নয়। জনসাধারণের প্রাণহানীর ঘটনা, সম্পত্তি নষ্ট হবার ঘটনা ঘটেছে এবং এই ব্যাপারে সবাই উদ্বেগ প্রকাশ করেছে। কিন্তু মেলায় দমকলের যে ভূমিকা থাকার কথা ছিল তার ছিটেফোঁটাও দেখা যায়নি। সেইজন্য আমরা উদ্বিগ্ন এবং ভবিষ্যতে কোনও মেলা বা যাত্রাগান, সাংস্কৃতিক অনুষ্ঠান এবং জনসমাবেশে দমকলের যথাযথ ভূমিকা থাকে সেটা দেখা দরকার। আজকে পত্রিকায় দেখলাম যে সবাই বোধহয় ইন্সিওর করেননি, যাদের ইন্সিওর নেই তাদের কি করে দমকল বিভাগ অনুমতি দিলেন প্রদর্শনী করবার, বইয়ের দোকান করবার এটা আমি বুঝতে পারছি না। আরেকটা কথা হচ্ছে যে কলকাতার বুকে এত বড় ঘটনা ঘটে গেল সাথে সাথে যে ধরনের ব্যবস্থা নেওয়া উচিত ছিল সে ধরনের ব্যবস্থা নেওয়া হয়নি। পাশের স্টলগুলোকে যদি বুদ্ধি করে ভেঙ্গে দেওয়া যেত তাহলে হয়তো এত বড় ক্ষতি হত না। যদি কোনোখানে আগুন লাগে পাশের জায়গায় আগুন লেগে যেতে পারে তাই সেগুলোকে ভেঙে দেওয়া হয়। এখানে সে ব্যবস্থা নেওয়া হয়নি। যেখানে এত মানুষের

সমাবেশ হবে সেখানে যে ধরনের ব্যবস্থা নেওয়া উচিত ছিল সে ধরনের ব্যবস্থা রাখা হয়নি। বইমেলা ক্ষতিগ্রস্থ হয়েছে বলে আলাদা একটা মাত্রা পেয়েছে বটে কিন্তু সব মেলার পক্ষেই এই ধরনের ব্যবস্থা নেওয়া উচিত। আরেকটা কথা হচ্ছে ছোটো ছোট দোকান যারা দিয়েছেন তাদের যেন যথাযথ ক্ষতি পূরণ দেওয়া হয়। ফ্রান্স থেকে যারা এসেছেন, জার্মান থেকে যারা এসেছেন তাদের হয়তো কোটি কোটি টাকা ক্ষতি হয়েছে কিন্তু তারা সে ক্ষতি সামলাতে পারবেন। আমি মাননীয় তথ্যমন্ত্রী, স্বরাষ্ট্র মন্ত্রীকে এই কথা বলবো ছোট ছোট বইয়ের দোকান যারা দিয়েছেন—প্রকাশক তারা যাতে যথাযথ ক্ষতিপূরণ পায়। অনেক সময়ে দেখা যায় বড় দিকে ঝোলা টানা হচ্ছে। আন্তর্জাতিক আন্তর্জাতিক ধুয়ো তুলে তাদের সমস্ত ক্ষতি পুষিয়ে দেওয়া হল আর আমাদের ঘরের ছেলেরা, গরিব ছেলেরা তাদের জন্য কিছুই করা হল না, সামান্য ভিক্ষা দেওয়ার মতো করা হল এই ধরনের মনোভাব যদি সরকারের থাকে তাহলে সেটা খুব নিন্দার ব্যাপার হবে। শুক্রবার থেকে আবার বই মেলা হবে এটা আনন্দের কথা। তার জন্য সরকারকে ধন্যবাদ জানাই। সবচেয়ে বড় কথা। যে অভিজ্ঞতা আমাদের হল পশ্চিমবঙ্গে যে কোনও মেলাতেই যাতে ভবিষ্যতে এ ধরনের ঘটনা না ঘটে সে দিকে দৃষ্টি দিতে হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে সভার সুস্থ পরিবেশ রক্ষার জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছেন তাকে আমরা সমর্থন জানিয়েছি। যে মর্মান্তিক ঘটনা ঘটে গিয়েছে, গতকাল তা নিয়ে অনেক আলোচনা হয়েছে এবং আমাদের সাংস্কৃতিক জীবনের সঙ্গে ভীষণভাবে জড়িত। সমস্ত কলকাতা শুধু নয় সারা পশ্চিমবাংলার সকলেরই হৃদয় বিদীর্ণ; করেছে, এই ঘটনা। সঙ্গে সঙ্গে যেসব প্রশ্ন উত্থাপিত হয়েছে মাননীয় মন্ত্রী স্টেটমেন্ট দেবেন। ক্ষুদ্র ব্যবসায়ী, প্রকাশন সংস্থা তাদের ক্ষতিপূরণ দেওয়া হবে। অগ্নিকাণ্ড কি করে হল তা নিয়ে একটা পূর্ণাঙ্গ তদন্ত করার দরকার আছে। এটা আকস্মিকভাবে, হঠাৎ করে অযথা অন্য কোনও চক্রান্ত কাজ করেছে কিনা তা দেখতে হবে। আমি বিশেষ কোন দল বা ব্যক্তিকে আমি অভিযোগ করছি না। মাননীয় মন্ত্রীরা গিয়েছেন সকলেই শুনেছেন। এর সঙ্গে রাজনীতি জড়িত আছে বলে আমি মনে করি না। এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। সব দলের পক্ষ থেকেই এখানে বক্তব্য রাখার সুযোগ ছিল। আপনি সে সুযোগটা দেবেন বলেছিলেন, বলেছিলেন মন্ত্রী মহাশয়, পরে বক্তব্য রাখবেন।

[12-10 – 12-20 p.m.]

কিন্তু এই সভাতে এটা লক্ষ্যণীয় যে, আমি বলব, আমাদের কথা বলব, অন্যাকে বলতে দেব না এটা হচেছ। এই জিনিস চলতে পারে না। ওরাই এসব করেন। ওদের আচরণই ওদের প্রমাণ করছে। আজ আমি এইকথা বলব যে, ভবিষ্যতে যখন বইমেলা হবে, তখন সেখানে সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করতে হবে। বইমেলা শুধু কলকাতাতেই হয়না, মফস্বল জেলাগুলিতেও হয়। মফস্বলের অত্যন্ত প্রত্যন্ত এলাকাতে বইমেলা হয়। এই কারণে এখানে

সতর্ক থাকা দরকার। এই অভিজ্ঞতা থেকে শিক্ষা নিতে হবে। অনুমোদন যেখানে দেওয়া হবে, সেখানে পূর্ব সতর্ক হিসাবে সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা—যেমন অগ্নি নির্বাপণ ব্যবস্থা থেকে শুরু করে সমস্ত ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা দেখতে হবে। আমি তাই এই কথা বলছি যে, ওরা যে সমস্ত কথা বলছেন, ওদের আচরণই প্রমাণ করছে যে ওরা কি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল একটা দুঃখজনক ঘটনা ঘটেছে। আমাদের বাংলার সংস্কৃতির সঙ্গে মেলবন্ধন ঘটিয়ে যে বইমেলা প্রতিবছর হয়, এবারও হয়েছে, সেই বইমেলা অগ্নিতে ভস্মীভূত হয়েছে। তার সঙ্গে যারা পুস্তক প্রেমী, তাদের প্রত্যেকের হৃদয়ে সেই আগুনে আঁচ লেগেছে। এখন পরবর্তীকালে যাতে এই রকম ঘটনা না ঘটে, অগ্নি নির্বাপণ যন্ত্র ঠিক ঠাক কাজ করে, ঠিক সময়ে থাকে সেই ব্যাপারে নজর রাখতে হবে এবং শুধু কলকাতাতেই বইমেলা হয়না, বিভিন্ন জেলাতেও বইমেলা হয়। যেখানে জলের ব্যবস্থা থাকবে না, সেখানে যেন বইমেলা করার পারমিশন যেন না দেওয়া হয় এবং তার সঙ্গে যারা এতকাল স্টল করছেন, বহু পুরানো নথিপত্র—যেগুলি আর খুঁজে পাওয়া যাবে না, সেগুলি আমাদের ইতিহাসের সঙ্গে তথ্যসমৃদ্ধ হয়ে এতদিন আমাদের কাছে ছিল, সেগুলি হারিয়ে গেছে। এটা পরিতাপের বিষয় এবং অনেক ছোটছোট পুস্তক ব্যবসায়ী আছে, যারা ঘটিবাটি গয়না বিক্রি করে বইমেলায় দোকান দেন, তাদের দিকগুলি যেন দেখা হয়। সরকার আবার বইমেলা শুরু করতে চলেছেন এটা অভিনন্দনযোগ্য এবং ঘটনাটা ঘটার সঙ্গে সঙ্গেই আমাদের মন্ত্রীরা গিয়েছিলেন। সেখানে এটাই প্রমাণ করে যে, তাঁরা একাত্ম হয়ে এই ব্যাপারটার সমাধান করতে চেয়েছিলেন।

## STATEMENT UNDER RULE-346

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বই মেলার মাঠে কাল যে মর্মান্তিক, যন্ত্রণাদায়ক ঘটনা ঘটেছে আমি সে সম্পর্কে বক্তব্য কিছুটা রাখব। আমি প্রথমে এটা মেনে নিচ্ছি যে, বিরোধী দলের পক্ষ থেকে বিরোধী দলের নেতা এবং সদস্যরা কালকের ঘটনায় যে উদ্বেগ এবং ক্ষোভ প্রকাশ করেছেন আমি সেই ক্ষোভ বা উদ্বেগ স্বীকার করে বলি আমরাও তার অংশীদার। গতকাল মাঠে বিরোধী দলের নেতা যখন ওখানে উপস্থিত ছিলেন তখন আমি তাঁর সঙ্গে কথা বলি এবং বলি মাঠের মধ্যে দাঁড়িয়ে আপনাদের সঙ্গে সব কথা বলতে পারছি না। আগামীকাল সম্ভব হলে অ্যাসেম্বলিতে আমরা সব কিছু জানাব। এখানে যে ঘটনা ঘটেছে, আপনারা জানেন সরকারের সিদ্ধান্তের ব্যাপারে আমরা যেটা করেছি তা হচ্ছে, গতকাল আমরা একজনকে নিয়ে তদন্ত কমিটি করেছি এবং এটা উচ্চ পর্যায়ের তদন্ত কমিটি হবে।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, Minister is making a statement. You should not disturb him. Letter on you may seek clarification where is the problem? Mr. Bhattacharjee make your statement.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র সচিব এই তদন্ত করবেন। স্বাভাবিক ভাবে এই তদন্ত

করতে গেলে তার সংশ্লিষ্ট সমস্ত বিভাগ—দমকল, নগর-উন্নয়ন বিভাগ ইত্যাদি সমস্ত বিভাগের সাহায্য নিয়ে তাঁকে এই তদন্ত করতে হবে। তদন্তের ক্ষেত্রে আমরা বলেছি ২ সপ্তাহের মধ্যে অন্তবর্তীকালীন একটা রিপোর্ট জমা দিতে হবে। সমস্ত তদন্ত শেষ করতে হবে ২ মাসের মধ্যে। টার্মস অফ রেফারেন্সের ক্ষেত্রে আমি পরিষ্কার করে বলতে চাই, মাঠে আমরাও ছিলাম এবং আমারও মনে হয় যে, এতবড় একটা ভয়ঙ্কর ঘটনায় আমাদের রাজ্যসরকারের মর্যাদা—জাতীয় এবং আন্তর্জাতিক ক্ষেত্রে নিশ্চয়ই বিরাট সমস্যা হবে। সুতরাং এই ঘটনার পিছনে যে ঘটনা আছে—কে তারজন্য দায়ী, কি হয়েছিল এটা জানা দরকার। সেজন্য তদন্তের টার্মস অফ রেফারেন্সের মধ্যে মূলত ২টো বিষয় আছে। কিভাবে আগুন লাগল, আগুন কিভাবে শুরু হল, ফায়ার ব্রিগেড তাদের ভূমিকা পালন করতে পেরেছেন কিনা, কি করেছেন এই সমস্ত তদন্তের মধ্যে থাকবে। কেন আগুন লেগেছিল, এবং তার জন্য কে কে দায়ী ছিল, সংশ্লিষ্ট কারা কারা দায়ী ছিল সেগুলো তদন্তের মধ্যে থাকবে। এছাড়া এই তদন্ত কমিটির মধ্যে আরেকটা বিষয় থাকবে সেটা হল যে কত সম্পত্তি নষ্ট হয়েছে। এই সম্পত্তি হচ্ছে বই। এটা সোনা নয়, এর কোন বিকল্প নেই। কত কোটির টাকার বই নষ্ট হয়েছে এই মূহুর্তে তার সাধারণ হিসাব পাওয়া গেছে। কিন্তু প্রতিটি পাবলিকেশনের কত টাকার বই নষ্ট হয়েছে তার হিসাব করতে সময় লাগবে। কত সম্পত্তি নষ্ট হয়েছে সেটা তদন্ত কমিটি বার করবে। মাননীয় কমল বাবু সঠিক ভাবে বলেছেন এবং আমরাও এটা দেখব যে, আমরা কিছু রিলিফ দেওয়ার জন্য এই কমিটিকে প্রস্তাব করেছি এবং রিলিফ দিতে হবে তাদেরকে যাদের সর্বস্ব গেছে।

[12-20 – 12-30 p.m.]

ছোট পাবলিশার্স, যাদের হয়ত দাঁড়াবার ক্ষমতা থাকবে না, সেই ধরনের প্রতিষ্ঠানগুলোর প্রতি বিশেষ করে নজর দিতে হবে। আর, বিরোধী দলের নেতা যেটা বলেছেন—ভবিষ্যতে এই ধরনের মেলা করতে গেলে কি ধরনের নিয়ম-কানুন, রীতি, পুলিশ এবং ফায়ার ব্রিগেডের কি কি নিয়ম সেখানে আরোপ করা উচিত, সেটা প্রস্তাব দেব। এটা হচ্ছে আমাদের সরকারি যে তদন্ত, সেই সম্পর্কে বক্তব্য। গতকালের ঘটনা সম্পর্কে যে রিপোর্ট এসেছে আমাদের কাছে, ৩.২৫ নাগাদ প্রথম আগুন লাগে। তারপর ৩.৩২ মিনিটে লালবাজার কন্ট্রোল রিসিভ করেছে, ফায়ার ব্রিগেড কন্ট্রোল রিসিভ করেছে ৩.৩৭ মিনিটে। আমি শুধু ঘটনা বলছি, কোনও মূল্যায়ন করছি না—ঠিক আছে, কি না আছে। মাঠে আমাদের একটা ইঞ্জিন ছিল। আমাদের এই মেলা ২২ বছরের, সবটা আমার মনে নেই, গত চার-পাঁচ বছরের কথা জানি। উদ্যোক্তরা একটাই ফায়ার ব্রিগেড চাইত এবং সেটা দিনের বেলার জন্য। আমরা ঠিক করি রাত্রেও থাকবে। সেখানে একটাই ফায়ার ব্রিগেড ছিল। শেষ পর্যন্ত কলকাতার সমস্ত কেন্দ্রের ফায়ার ব্রিগেড চাওয়া হয়েছিল। তখন ক্ষয়ক্ষতি হয়ে গেছে, ৮০ ভাগ পুড়ে গেছে। ঐগুলো না গেলে আরও সর্বনাশ হত। সাড়ে চারটের সময় আগুন আটকানো গেছে। ৪০টি ফায়ার ব্রিগেড সেখানে উপস্থিত হতে পেরেছিল। কথা হচ্ছে, প্রথমে আমরা খবর পাইনি, ঘটনার

এক ঘন্টা পর খবর পেয়েছি। কাগজে বেরিয়েছে একজন মানুষ মারা গেছে—জীতেন শীল। ৬৫ বছর বয়স, বরানগর-আলমবাজারের বাসিন্দা। কি ভাবে মারা গেছেন সেটা জানা যাবে পোস্ট মর্টেম রিপোর্ট পেলে। কেন না তার দেহে কোনও বার্ন ইনজুরি বা স্ট্যাম্পেডের চিহ্ন নেই। আর, মহিলা সহ চারজন আহত হয়েছিলেন, তাদের পি.জি. থেকে ডিসচার্জ করা হয়েছে। দুজন দমকল কর্মীও আহত হয়েছিলেন। মেলা কর্তৃপক্ষের সঙ্গে আমরা একাধিকবার মিটিং করেছি এবং সেখানে সিদ্ধান্ত করেছি, ক্ষয়ক্ষতি একটা দিক, আর একটা হচ্ছে তদন্ত কমিটি যত দ্রুত সম্ভব করা , এটা তাদেরও বলেছি। আমরা কিন্তু বলেছি যে এই তদন্ত করা হোক—কিভাবে আগুন লাগল, এই ঘটনার জন্য কে অপরাধী, এর বিরুদ্ধে আমাদের আইন অনুযায়ী ব্যবস্থা নিতে হবে। এই মুহূর্তে মেলা হচ্ছে মাঠে—একটা বিধানচন্দ্র, একটা সুভাষচন্দ্র, এবং আর একটা লেক্সপো। আমরা পুলিশকে বলেছি সেখান থেকে সমস্ত খাবার দোকান, স্টল বার করে দিতে, কোনও খাবারের ব্যবস্থা থাকবে না, কোনও উনুনের ব্যবস্থা থাকবে না। ফায়ার ব্রিগেডকেও বলেছি ইলেক্ট্রিসিটির ব্যবস্থাটা দেখতে, কারণ সর্ট সার্কিট হয়েও আগুন লাগতে পারে, সব চেক করা প্রয়োজন। যদি এর জন্য মেলা বন্ধ রাখতে হয়, তাই করতে হবে। এই ঘটনার পর আমাদের পশ্চিমবঙ্গের ঐতিহ্য, গর্ব, সম্মান কিছু খুন্ন হতে পারে , এই ঘটনার সামনে আমাদের দাঁড়াবার চেষ্টা করা উচিত। এই জন্য ঠিক করেছি তিন দিন মেলা বন্ধ থাকবে, যা পুড়ে গেছে, সব পরিষ্কার করা হবে। কর্পোরেশন থেকে কাজও শুরু হয়ে গেছে। আমরা মাঠ পরিষ্কার করে দেব এবং সরকারি ভাবে ডেকরেটার্স দিয়ে যেসব স্টল পুড়ে গেছে, সেইগুলো তৈরি করে দেব। কিন্তু সবাই যেতে পারবে না। যারা বড়, বিদেশি, তারা আসবে না, আর যাদের কিছুই নেই, তারাও আসতে পারবে না। কাল অনেক রাত পর্যন্ত সবাই মিলে মিটিং করেছি, সবাই মিলে বলেছে, অনেকে আসবে। আমরা বলেছি তিন দিনের মধ্যে মাঠ তৈরি করে দিতে পারব এবং রাজ্য সরকার, আমরা নিজেরা দায়িত্ব নিয়েই করছি। আমাদের খরচে আমরা এটা করব। এই মেলা আবার শুক্রবার থেকে শুরু হবে এবং রবিবার শেষ হবার কথা ছিল, সেটা আরও তিনদিন বাড়িয়ে দেওয়া হয়েছে। আমি শুধু বলতে চাই, স্বরাষ্ট্র সচিবের নেতৃত্বে তদন্তের ব্যবস্থা করা হয়েছে। এতে আমরা বুঝতে পারব আসল ব্যাপরটা কি হয়েছিল, না হয়েছিল এবং ভবিষ্যতে কি আইনগত ব্যবস্থা নেওয়া যায় এবং এসম্বন্ধে একটা নির্দিষ্ট গাইড-লাইন পাওয়া যাবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল যে দুঃখজনক ঘটনা ঘটেছে সে সম্বন্ধে বিরোধী দলের মাননীয় নেতা উল্লেখ করেছেন এবং মাননীয় মন্ত্রী একটু আগে উত্তর দিতে গিয়ে আমাদের উদ্বেগের সঙ্গে একমত হয়েছেন। ওঁনার রাজনৈতিক অভিজ্ঞতা আছে। বই মেলাতে সরকারের পৃষ্ঠপোষকতা ছিল। এবং যে কোনও ঘটনা ঘটলেও প্রশাসনিক গাফিলতির কথা আগে আসে। এক্ষেত্রে দমকল মন্ত্রীর গাফিলতি ছিল। মাননীয় মন্ত্রী স্বরাষ্ট্র সচিবকে দিয়ে তদন্তের ব্যবস্থা করেছেন। আজকে এই দুর্ঘটনা জাতীয় এবং আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের অনেক সুনাম নষ্ট করেছে, একটা সন্দেহ দেখা দিয়েছে। সেই জিনিস দূর করা

দরকার। সেই জন্য প্রশাসনকে তদন্তের ভার দিলে হবে না। কেন না, এখনও আমরা যতই গণতন্ত্রের কথা বলি, স্বাধীনতার কথা বলি, প্রশাসনিক তদন্ত প্রশাসনকে দিয়ে করিয়ে খুব কম সময়ই প্রশাসনকে দোষ দিতে দেখেছি। আর কয়েকদিন পরে হাউস বন্ধ হয়ে যাবে। তাই স্যার, আমাদের সবাইকে নিয়ে একটা সর্বদলীয় কমিটি গঠন করা হোক, বিচার বিভাগীয় ব্যাপারটা অনেক দেরি হয়ে যায়। আপনি স্যার, একটা হাইস কমিটি করে দিন। আমরা হয়ত একটু বেশিই উদ্বেগ প্রকাশ করেছি, কিন্তু কম-বেশি সবাই উদ্বিগ্ন। সংবাদপত্রও অনেক প্রশাসনিক গাফিলতির কথা বলেছে। এ বিষয়ে দমকল মন্ত্রী কিছু বলবেন বলে আমরা আশা করেছিলাম। কিন্তু যাই হোক, মাননীয় বুদ্ধদেব বাবু সমস্ত দায়িত্ব নিজের কাঁধে তুলে নিয়েছেন। আমি বলতে চাই, কোনও ইগোর মধ্যে না গিয়ে, প্রেস্টিজ ইস্যু না করে আমাদের সন্দেহ মুক্ত হতে হবে। তাই স্যার, আপনি একটা নিরপেক্ষ তদন্তের ব্যবস্থা করুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে বলি, এই ধরনের একটা দুর্ঘটনার পর যে তদন্ত করতে হয় তাতে কিছু বিশেষ দক্ষতা লাগে, কিছু এক্সপার্ট ওপিনিয়ন লাগে। কাল রাত্রে ওখানে যারা ফরেন্সিক-এর কাজ করেন তাঁরা ডেব্রিস জোগাড় করেছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি মেম্বারদের দক্ষতা সম্বন্ধে প্রশ্ন করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি এই কথা বলছি না যে, হোম সেক্রেটারি পৃথিবীর সব কিছু জানেন। আমিও জানি না, আপনিও জানেন না। আমরা জানি যে, ওয়ান ম্যান কমিটি করলেও তাঁকে পুলিশ, ফায়ার ব্রিগেড, ল্যাবোরেটরি এক্সপার্ট, ফরেন্সিক এক্সপার্টদের সাহায্য নিতে হবে। এটা নিতে পারে সরকারি দপ্তর। কারণ তাদের সমস্ত ইনফ্রাস্ট্রাকচার আছে। আমি দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ে সেটা হচ্ছে, যদি এটা রাজনৈতিক বিতর্কের বিষয় হত তাহলে নিশ্চয়ই আপনারা নিরপেক্ষ তদন্তের দাবি করতে পারতেন। এ বিষয়ে আমরা সকলেই একমত যে অন্যায়কারীকে খুঁজে বের করতে হবে, এর মধ্যে অন্যান্য কোনও বিষয় নেই। নিরপেক্ষতা বলতে আপনি কি বোঝাচ্ছেন আমি বুঝতে পারলাম না। ইন্টারিম রিপোর্টের জন্য সময় দেওয়া হয়েছে দু-সপ্তাহ। আর, সম্পূর্ণ রিপোর্ট দু-মাসের মধ্যে দিতে বলা হয়েছে। একথা আমি দায়িত্ব নিয়ে বিধানসভায় বলছি, এই দু-মাসের মধ্যে বিধানসভায় রিপোর্ট জমা দেব। তবে আমার মনে আর অন্য কাউকে দিয়ে তদন্ত করালে এত অল্প সময়ের মধ্যে রিপোর্ট জমা দেওয়া সম্ভব হবে কি না সন্দেহ আছে।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ঘটনা দেখতে আমি আর আমাদের দলের নেতা সেখানে গিয়েছিলাম। গিয়ে দেখলাম বুদ্ধদেব বাবু এবং আরও দু-একজন মন্ত্রী কোনও একটা স্টলে দাঁড়িয়ে ছিলেন, আর উল্টো দিকে জনতা দাঁড়িয়ে ছিল, প্র্যাকটিকালি ঘেরাও হয়ে দাঁড়িয়ে ছিলেন। এখানে বুদ্ধদেব বাবু বললেন আমাদের মান্নান

সাহেবও বললেন, কিন্তু আমার একটা প্রশ্ন থেকে যাচ্ছে যে এত বড় মেলা হওয়ার সময় কলকাতা কর্পোরেশন, পুলিশ এবং অন্যান্য দপ্তরের যৌথ দায়িত্বে থেকে, সেখানে মেলা চলার মতো সমস্ত রকমের ব্যবস্থা আছে কি না সেটা দেখার দরকার ছিল না? মুখ্যমন্ত্রী উদ্বোধন করতে গিয়ে ছিলেন এবং বাইরে থেকেও অতিথিবৃন্দ এসেছেন এবং সবাই এটাকে ইন্টার ন্যাশনাল বুক ফেয়ার হিসাবে দেখছে। এখানে বুদ্ধদেব বাবুর কথায় আমি সন্তুষ্ট হতে পারলাম না যে যা হওয়ার হয়ে, গেছে, এখন পোস্ট মর্টেম রিপোর্ট আলোচনা করে দেখতে হবে কি হয়েছে। কিন্তু আমার কথা হচ্ছে হওয়ার আগে কি সরকারের কোনও দায়িত্ব ছিল না, বা কোনও কর্তব্যবোধ ছিল না দেখার, যে সেখানে এত বড় একটা মেলা হয়েছে আর সেখানে মাত্র একটা ইঞ্জিন আছে। সেখানে সরকারের কোনও দায়িত্ব ছিল না পুলিশের কাছ থেকে রিপোর্ট নেওয়ার। সেখানে রান্না করার জন্য দাহ্য পদার্থ, গ্যাস নিয়ে রান্না খাওয়ার ব্যবস্থা হয়েছে, অথচ এ ব্যাপারে কোনও অনুমতি ছিল না। আমরা শুনেছি সেখানে কুকড ফুড নিয়ে ভিতরে যাওয়ার কথা, কিন্তু সেখানে রান্না করা হয়েছে। সরকার এত ঢাকঢোল পিটিয়ে মেলা করলেন কিন্তু তাদের দায়িত্ব থেকে বিচ্যুত হয়ে। সত্যি কি কারণে সেখানে এটা হয়েছে এবং কারা এর জন্য দায়ী—আমি সেজন্য বলছি যে মন্ত্রী মহাশয় যেটা বলেছেন আমি তাঁর সাথে এক মত হতে পারছি না। স্পিকার যদি হাউস কমিটি করে দেন তাহলে দ্যাট ইজ অ্যাপ্রুভড বাই দি হাউস অ্যান্ড দ্যাট মাস্ট বি অ্যাক্সেপটেড বাই দি গভর্নমেন্ট। আমরা যা অ্যাসিস্ট্যান্ট চাইব হাউস কমিটি যদি বলেন তাহলে তা একই হবে। সুতরাং বাধা কোথায়। আমার মনে হয় হাউস কমিটি করলে এটাকে পুঙ্খানুপুঙ্খ আলোচনা করে করতে পারব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এটা বলছিলাম যে প্রত্যেকবারই সমস্ত গুরুত্বপূর্ণ ইস্যুগুলিকে আপনি এই রকম করে জল ঢেলে দেন। এই ঘটনার প্রতিবাদ করার জন্য আমাকে বহিষ্কার করে দেন কিন্তু আমি তার জন্য অনুতপ্ত নই। এখানে প্রশ্ন হচ্ছে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় বললেন, এখানে দমকল মন্ত্রী মহাশয়ও উপস্থিত, এত বড় একটা কান্ড হয়ে গেল, উনি বললেন উনি উদ্বিগ্ন কিন্তু উনি হাওয়াকে দায়ী করছেন ময়দানের হাওয়াকে। দমকল মন্ত্রী ওখানে দমকলের একটা হোস পাইপ নিয়ে দাঁড়িয়ে ছিলেন। আমি মনে করি ওঁনাকে দোষী সাব্যস্ত করা উচিত। আপনারা এনকোয়ারি করাবেন। কাকে দিয়ে এনকোয়ারি করাবেন? না হোম সেক্রেটারিকে দিয়ে। যিনি কিনা চার পাঁচ জনকে সুপারিসিড করে, আপনাদের পেটোয়া লোক বলেই তাঁকেই স্বরাষ্ট্র সচিব করেছেন। তাঁর কাছ থেকে জাস্টিস পাওয়া যাবে, এটা আমাকে বিশ্বাস করতে হবে! আর যে ভদ্রলোক ওখানে মন্ত্রী হয়ে বসে আছেন, দমকল মন্ত্রী, উনি দায়ী করেছেন কাকে? ময়দানের হাওয়াকে। 'ময়দানে হাওয়া, তাই আমরা কি করব!' এটা মন্ত্রীর বক্তব্য। এরপরেও সেই মন্ত্রীর কথা বুদ্ধদেব বাবু বলবেন না? এরপরেও সেই মন্ত্রী নির্লজ্জের মতো এখানে বসে থাকবেন, পদত্যাগ করবেন না? আমি ঐ মন্ত্রীর পদত্যাগ দাবি করছি। পরিশেষে আমি বলব—বুদ্ধদেব বাবু, যে আগুন

নিয়ে খেলছেন সেই আগুন নিয়ে আর খেলবেন না। হাউস কমিটি করুন, তাহলেই বুঝব আপনাদের সততা, নিরপেক্ষতা প্রমাণ করছেন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কিছুক্ষণ আগে এই হাউসে .....

**(প্রচন্ড গোলমাল)**

**মিঃ স্পিকার ঃ** মিঃ রবীন দেব, একটু বসুন। মিঃ সিনহা, হাউস কি এই ভাবে চলবে? আপনারা যখন বলবেন তখন ওরা ডিস্টার্ব করবে না, আর ওরা বললেই আরম্ভ হয়ে যাবে—কি ব্যাপার! ব্যাপারটা কি? রবীন দেব, বলুন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে বিরোধী দলের সদস্যের আচরণের পরিপ্রেক্ষিতে আপনি একটা প্রস্তাব দিয়েছিলেন এবং তা গৃহীত হয়েছিল। যে মাননীয় সদস্যর বিরুদ্ধে আপনি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেছিলেন তা আপনি আমাদের সমর্থন নিয়ে প্রত্যাহার করে নিয়েছেন। কিন্তু মাননীয় সদস্য সুব্রত মুখার্জি এই মাত্র বললেন যে, তিনি তাঁর আচরণের জন্য অনুতপ্ত নন। ওঁর এই ভাবে হাউসকে অপমান করার কোনও অধিকার আছে কি? অশোভন আচরণ করার জন্য আপনি ওঁর বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেছিলেন এবং হাউসের মতামত নিয়ে পরবর্তী কালে সেই শাস্তি প্রত্যাহার করে নিয়েছেন। তারপরেও তিনি ঐরকম আচরণ করছেন। একটু আগে ওঁর করা একটা উক্তির প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। উনি স্বরাষ্ট্র সচিব সম্বন্ধে মন্তব্য করলেন যে, তিনি পেটোয়া লোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, 'বই-মেলা'-র ব্যাপারে বুদ্ধদেব বাবুর স্টেটমেন্টের কয়েকটা ক্লারিফিকেশন যখন চাইলাম তখন রবীন দেব কিছু অবান্তর কথা এখানে পেশ করলেন। স্যার, আপনি স্পিকার, আপনি যা বলবেন আমরা সবাই তা শুনব এবং মেনে নেব। কিন্তু উনি ঐসব কথা বলার কে? আমি ওঁদের বলব যে, স্পিকারকে বলতে দিন, আপনারা সকলেই জ্ঞান দেবেন না।

স্যার, আমি যে কথা আপনাকে বলতে চাই তা হচ্ছে, বুদ্ধদেব বাবুর বিবৃতি আমি খুব মনোযোগ দিয়ে শুনেছি। উনি একটা কমিটি অ্যাপয়েন্ট করেছেন—ওয়ান-ম্যান কমিটি। ওয়ান-ম্যান কমিটি করেছেন অ্যাডমিনিস্ট্রেটিভ ফেলিয়োর-কে পিন-পয়েন্ট করার জন্য। হোম সেক্রেটারিকে নিয়ে কমিটি করার ব্যাপারে আমাদের রিজার্ভেশন আছে। তবুও সাম কমিটি ইজ বেটার দ্যান নো কমিটি; কিন্তু আমরা হাউস কমিটি চাইছি। সেটা মানা হবে কিনা তা সরকারের ব্যাপার। আমার মনে হয় জুডিসিয়াল কমিটি হলেই ভাল হত, কিন্তু বামফ্রন্টের আমলে জুডিসিয়াল কমিশন সময় মতো রিপোর্ট দেয় না। স্যার, তাই আমি বুদ্ধদেব বাবুকে বলছি, আপনি অ্যাডমিনিস্ট্রেটিভ ফেলিয়র এনকোয়ারি করবেন, এটা ভাল কথা, কিন্তু আমরা যেটা বলছি যে, দেয়ার ওয়াজ নট অনলি অ্যাডমিনিস্ট্রেটিভ ফেলিয়র, দেয়ার ওয়াজ ফেলিয়র অফ দি পলিটিক্যাল

লিডারশিপ অফ দি রুলিং গভর্নমেন্ট। স্যার, এ কথা আমি কেন বলছি তা আপনি শুনুন—স্যার, আমরা গতকাল ৩টে ৪৫ মিনিটের পর একজন সাংবাদিকের কাছে খবর পাই যে, 'বই মেলা'য় আগুন লেগেছে। ৪টে বাজতে ১০ মিনিটে আমি এই হাউসে এসে তা মেনশন করি।

[12-40 – 12-50 p.m.]

হাউসে কোনও সিনিয়র মন্ত্রী ছিলেন না। ডেপুটি স্পিকার চেয়ারে ছিলেন। তিনি প্রবোধ বাবুকে বললেন। প্রবোধ বাবু বললেন, বুদ্ধদেব বাবুকে ফোন করছি এটা মেনশন করে। তখন ৪টে বাজতে ৫ মিনিট বাকি, অ্যাসেম্বলির সামনে ধোঁয়া দেখছি। মন্ত্রীরা তখন কিছুই জানেন না। আমরা ঐ স্পটে গেলাম। ওখানে যখন গেলাম তখন আমাদের কেউ আটকালো না, আমরা আগুন অবধি পৌঁছে গেলাম। সেখানে পুলিশের ডি.সি. র‍্যাঙ্কের কোনও অফিসার নেই। তখন ৪টে বেজে ৫ মিনিট, তখনও দেখলাম প্রতীম বাবু পৌঁছাননি, বুদ্ধদেব বাবুও পৌঁছাননি। আমি, সুব্রত আর জ্ঞানসিং সোহনপাল ছিলাম। তখন ৪ বেজে ৫ মিনিট, ইউ নান অফ আর দেয়ার। তারপর সেখানে দেখলাম একটাই ফায়ার ইঞ্জিন, তাও সেটা খুবই দুর্বল। আগুন এগিয়ে আসছে মেইন গেটের দিকে। ঐ ফায়ার ইঞ্জিনটা দুর্বল ভাবে জল দিচ্ছে। লোকে চিৎকার করছে এখানে ফায়ার ইঞ্জিন দরকার। কিন্তু মেইন গেটে একটার বেশি ফায়ার ইঞ্জিন ছিল না। এই হাউসে মাননীয় মন্ত্রী পয়েন্ট-আউট করলেন যে ৪২টি ফায়ার ইঞ্জিন কাজ করেছে। কিন্তু আমরা দেখলাম, একটা ফায়ার ইঞ্জিন কাজ করছে, তাও আগুন নেভাতে পারছে না। তারপর যখন চলে আসছি তখন দেখলাম ফায়ার ব্রিগেড মন্ত্রী গেছেন। কিন্তু হি ওয়াজ হেল্পলেস। ওঁর কথা কেউ শুনছেন না। পাবলিক তাঁকে ঘেরাও করে রেখেছিল। আমরা যদি না থাকতাম তাহলে পাবলিক ওনাকে ম্যানহ্যান্ডেল করত। বুদ্ধদেব বাবু পরে গেছেন। ৪-২০ মিনিটে আমরা স্পট ছেড়ে চলে এসেছি এবং তারপর আপনার সঙ্গে (স্পিকারের সঙ্গে) দেখা করেছি। তারপরে বুদ্ধদেব বাবু ঐ স্পটে গেছেন। তখন পরিস্থিতি কিছুটা নিয়ন্ত্রণে এসেছে। অথচ স্পটটা রাইটার্স থেকে খুব একটা দূরে নয়। স্পটে ৪০ মিনিট হয়ে গেল মন্ত্রীর পৌঁছাতে। অ্যাসেম্বলিতে খবর পর্যন্ত পৌঁছাল না। বুদ্ধদেব বাবু ওখানে দেরি করে পৌঁছালেন। আমরা চোখের সামনে দেখলাম, ফায়ার ব্রিগেড মন্ত্রী—হি ওয়াজ স্টান্ডিং অ্যাজ হেল্পলেস অ্যাজ স্পেকটেটর। ইজ ইট নট দি ফেলিওর অফ দি অ্যাডমিনিস্ট্রেশন? আমি অত্যন্ত দুঃখিত, মুখ্যমন্ত্রী ওখানে গিয়ে গাড়ির কাঁচ নামিয়ে দেখলেন, আবার কাঁচ উঠিয়ে চলে গেলেন। ৫ মিনিটের জন্য নামলেন না। শ্রীমতী লীনা চক্রবর্তী তো—মন্ত্রীরা যারা যায়নি—তাঁদের সম্পর্কে রিপোর্ট দিতে পারবেন না, কারণ তিনি তো সরকারি আমলা। সেইজন্য আমরা চাইছিলাম, পলিটিক্যাল লেভেলে কমিটি করা হোক এই ফেলিওরটা পয়েন্ট আউট করার জন্য। ১২ কোটি টাকার বই পুড়ে গেল, কলকাতার মুখ পুড়ে গেল, আমাদেরও মুখ পুড়ছে। এটা নিশ্চয়ই দেখেছেন "ঐক্যতান" থেকে আগুন লেগেছে। সেটা সি.পি.এম.-এর একজন মহিলা কাউন্সিলার চালাচ্ছেন! ওরা কোনও নিয়ম মানেনি। তাই বলছি, এগুলি পয়েন্ট-আউট হওয়া দরকার। আমরা যে ফেলিওর

দেখেছি—সেখানে পুলিশ ফেইল করেছে, মন্ত্রীরা ফেইল করেছে, ফায়ার ব্রিগেড ফেইল করেছে। এই ফায়ার ব্রিগেড যদি ফেইল না করত—হয়ত ড্যামেজটা পুরোপুরি বন্ধ করা যেত না কিন্তু ৪০ পারসেন্ট সেফ করা যেত। এই ফেলিওরের জন্য এনটায়ার গভর্নমেন্ট দায়ী। সুতরাং নতুন করে এনকোয়ারি করে আর কিছু হবে না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার দ্বিতীয়বার বলার দরকার ছিল না বোধ হয়।

... (নয়েজ) ...

আমি মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি এবং শ্রী সৌগত রায়কে মুলত দুটি কথা বিনয়ের সঙ্গে বলতে চাই। মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলেছেন, এত বড় মেলা—তাতে সরকারের ইনভলভমেন্ট কি দেখলেন, না দেখলেন সেটা উনি বলছেন না। এটা হয়ে গেছে, কিন্তু আগে কি করেছিলেন? আমি ওনাকে জানাবার জন্য বলতে চাই, মেলা শুরু হওয়ার আগে দুটি কমিটি মিটিং—যেদিন থেকে শুরু হয়েছে—রাতের বেলায় মেলা কমিটি মিটিং হয়েছিল। শুধু অফিসাররা নয়, ডি.সি. বা পুলিশ কমিশনার নয়, আমি নিজে ঐ মিটিং-এ উপস্থিত থেকেছি। প্রথম রাতে ডিসিসন হয়— অতীতের মতন অর্থাৎ আগে এইরকম ছিল ১টি ফায়ার ইঞ্জিন স্ট্যান্ডবাই থাকত এবং সেটা তখন দিনের বেলা থাকত—এখন সেটা রাতের বেলাও থাকবে।

গত তিন/চার দিন ধরে যে মেলা হয়েছে তাতে মেলা গ্রাউন্ডে প্রতিদিন রাত্রিবেলাতে যে আলোচনা হয়েছে—পুলিশের কি সমস্যা আছে, কত পুলিশ দিনের বেলায় লাগবে, কত পুলিশ রাত্রি বেলাতে লাগবে, ফায়ার বিগ্রেড, সি.এম.সি.-কে কি করতে হবে, মাঠের কাদা, ধুলোর ব্যাপারে কি করতে হবে, প্রতিদিনের রাত্রের মিটিং-এ আমি নিজে উপস্থিত থেকেছি। এটা আপনারা যাচাই করে দেখতে পারেন গিল্ডের কাছ থেকে। কারণ তারাই অর্গানাইজার ছিলেন, এটা তো সরকারের মেলা নয়। তাদের সঙ্গে সহযোগিতা করার ব্যাপারে এবং প্রশাসনিক ব্যাপারে সমস্ত খুঁটিনাটি বিষয়ে কি করা দরকার তার সবটা নিয়ে আলোচনা আমি প্রতিদিন করেছি। সৌগত বাবু বলতে গিয়ে সমস্ত ব্যাপারটাতে একটু রাজনৈতিক রং দিয়ে দিলেন। আমি তাকে বলব, এর মধ্যে বামপন্থা বা গান্ধীবাদের কোনও ব্যাপার নেই। আর আপনি যে রাজনৈতিক ফেলিওরের কথা বললেন এ সম্পর্কে আমি শুধু বলছি, তথ্যগত ভাবে এটা ভুল। রাজনৈতিক নেতৃত্ব বলতে সরকারের যা বোঝায় তা মেলার শুরু থেকে শেষ পর্যন্ত এবং আগামী শুক্রবার থেকে মেলাকে আবার বাঁচিয়ে তোলার জন্য যে রাজনৈতিক নেতৃত্ব দেওয়া হয়েছে সেটা আপনারা কল্পনাও করতে পারবেন না। শুধু আমি বলছি, তথ্যগত ভাবে ভুল হচ্ছে একটাই .....

(গোলমাল)

বিরোধী দলের নেতারা দায়িত্ব নিয়ে মাঠে ছুটে গিয়েছিলেন ভাল কথা কিন্তু তবুও আমি আবার বলছি যে—যে কোনও তদন্ত করুন দেখবেন—আপনাদের যে কোনও লোকের আগে, যে কোনও সদস্যের আগে আমি মাঠে গিয়েছি—একথাটাই আমি হাউসে দাঁড়িয়ে বলতে পারি।

**Mr. Speaker :** Now, the debate is closed. No question will be taken up today. There will be no mention cases today.

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Saugata Roy and the second one is from Shri Jatu Lahiri on the subject of devastating fire at Calcutta Book Fair on 03-02-1997. We have already discussed this matter today. The third one is from Shri Kamal Mukherjee on the subject of insecurity felt by common people due to incressing dacoities in the State.

The subject matters of the Motion do not call for adjournment of the business of the House. The Members will get ample opportunity to raise the matter during the discussion on Governor's Address.

I, therefore, withhold my consent to the Motions.

The member may, however, read out the text of the Motion, as amended.

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ

'পশ্চিমবঙ্গের সর্বত্র চুরি, ডাকাতি বেড়ে চলেছে। ট্রেনে ডাকাতি হচ্ছে প্রায় প্রতিদিন। সাধারণ মানুষ নিরাপত্তার অভাব বোধ করছেন। পুলিশের উপর সাধারণ মানুষ আস্থা হারিয়ে ফেলেছে। ডাকাতের হাতে সাধারণ মানুষ খুন হচ্ছে। এই ব্যাপারে সরকারি স্তরে কি পদক্ষেপ নেওয়া হচ্ছে, হয়েছে তা সভায় আমাদের জানানোও এ বিষয়ে আলোচনা করা হোক'।

**Calling Attention**

**Mr. Speaker :** To-day, I have received six notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Acute Scarcity of Irrigated water for Boro in Hooghly, Midnapore and Burdwan. | : | Shri Abdul Mannan |
| ii) | Devastating Fire in Calcutta Book-Fair. | : | Shri Nirmal Das |
| iii) | Alleged non-service of S-29 Bus between Dharmatala to Chatta in Calcutta. | : | Shri Ashoke Kuamr Deb |
| iv) | Reported Issue of death certificate in favour of a patient, Shri Shrimanta Samanta in Howrah General Hospital. | : | Shri Sanjib Kr. Das |
| v) | Deplorable condition of National Highway including Industrial Area in Asansol, Durgapur. | : | Shri Shyamadas Banerjee |
| vi) | Erosion of Padma from Farakka to Jalanghi in Murshidabad. | : | Shri Abu Sufian Sarkar |

I have selected on the subject of Acute Searcity of irrigated wate for Bore in Hooghly, Midnapore and Burdwen, the notice of Shri Abdu Mannan.

The Minister-in-Charge may please make a statement today. I possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be mad on 6th February, 1997.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Anima Resources Development Department to make a statement on the subjec of price hike of milk of the state Milk Dairy.

[12-50 – 1-00 p.m.]

**শ্রী আনিসুর রহমান ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় বিধায়ক শ্রী পঙ্কজকুমার বন্দ্যোপাধ্যায় মহোদয়ের সরকারি দুগ্ধাগার থেকে সরবরাহকৃত দুধের মূল্য বৃদ্ধি সম্পর্কীত দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তির (৩.২.৯৭) জবাবে আমি এই বিবৃতি দিচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত ৫টি দুগ্ধাগার থেকে মূলতঃ কলকাতা ও সংলগ্ন এলাকায়, বর্ধমান, দুর্গাপুর, কৃষ্ণনগর এলাকার অংশ বিশেষে তিন ধরনের মোট ২ লক্ষ ১৫ হাজার লিটার দুধ প্রতিদিন সরবরাহ করা হয়ে থাকে। রাজ্যের অন্যত্র বিশেষ করে গ্রাম-এলাকায়, যেখানে সর্বাধিক দরিদ্র মানুষ বাস করেন এই দুধ সরবরাহ করা হয় না। অপরদিকে দরিদ্র মানুষদের চিহ্নিত করে দুগ্ধ সরবরাহের ব্যবস্থা না থাকায় অধিকাংশ ক্ষেত্রে শহরের সঙ্গতিসম্পন্ন পরিবারগুলিই ভর্তুকিযুক্ত কম দামের দুধ ক্রয়ের সুযোগ পায়।

১৯৯২ সালের জানুয়ারি মাসে সর্বাধিক বিকৃত ডি. টি. এম. দুধের দাম ২.৭০ টাকা থেকে বাড়িয়ে ৫.০০ টাকা করা হয়। তখন টি. এম. এবং সি. এম. দুধের উৎপাদন ও বন্টন বন্ধ থাকে। ১৯৯৪ সালে আবার শুধুমাত্র টি. এম. ও সি. এম. দুধের দাম বাড়িয়ে যথাক্রমে ৩.৩০ টাকা থেকে ৭.০০ টাকা এবং ৫.০০ টাকা থেকে ১০.০০ টাকা করা হয়। কিন্তু তখন ডি. টি. এন. এর দাম বাড়ানো হয়নি।

দীর্ঘ প্রায় ৬ বছরে সব রাজ্যে এবং আমাদের রাজ্যের বিভিন্ন ডেয়ারিতে বিশেষ করে সরকার স্থাপিত ও এন. ডি. ডি. বি. পরিচালিত ডানকুনি মাদার ডেয়ারীতে অনেকবার দাম বেড়েছে। ১৯৯২ সালে মাদার ডেয়ারীর ডি. টি. এম. দুধের দাম ছিল ৬.৫০ টাকা যখন সরকারি দুধের দাম ছিল ৫.০০ টাকা। বর্তমানে মাদার ডেয়ারীর ডি. টি. এম. এর দাম ১০.৫০ কিন্তু সরকারি দুধের দাম ৫.০০ টাকায় আছে।

বিগত সময়ে দুধের ক্রয় মূল্য কয়েকবার বাড়িয়ে ৫.৫৪ টাকা (কেজি প্রতি) থেকে করা হয়েছে ১০.০০ টাকা (কেজি প্রতি)। অন্যান্য খরচও বেড়ে যাওয়ায় লিটার প্রতি উৎপাদন খরচ বেড়েছে অস্বাভাবিক। ভর্তুকী পরিমাণ দ্বিগুন ছাড়িয়ে যায়। এই পরিস্থিতিতে দুধের বিক্রয় মূল্য বাড়ানো জরুরি হয়ে পড়ে।

যুক্তি সঙ্গত দাম বৃদ্ধির জন্য ১০ই জুলাই ১৯৯৬ সালে চার জনের একটি কমিটি গঠন করা হয়। কমিটিতে ছিলেন যুগ্ম সচিব অর্থ বিভাগ, যুগ্ম সচিব প্রাণী সম্পদ বিভাগ,

ম্যানেজিং ডাইরেক্টার ওয়েস্টবেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসার্স ফেডারেশানর্স লিমিটেড এবং মিল্ক কমিশনার (পঃ বঃ)। এই কমিটির সর্বনিম্ন সুপারিশ অনুসারে ১১ই মার্চ '৯৭ থেকে নিম্নলিখিত হারে দুধের দাম বাড়ানো হচ্ছে।

১। ডি. টি. এম. ৯.০০ টাকা (লিটার প্রতি)

২। টি. এম. ১০.৫০ টাকা (লিটার প্রতি)

৩। বি. এম. ১২.০০ টাকা (লিটার প্রতি)

ইহা ভারতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায় এমনকি আমাদের রাজ্যের যে কোনও ডেয়ারীর দুধের থেকে অনেক কম দাম এবং ভর্তুকী পরিমাণ থাকছে প্রায় আগের মতই। এছাড়াও দরিদ্র মানুষদের কথা ভেবে কমানোর পরিবর্তে ১৫ দিনের আগাম টাকা জমা দেওয়া ও ছোট প্যাকেটে ব্যবস্থা করা হচ্ছে।

শুধুমাত্র কয়েকটি শহরের কিছু দরিদ্র মানুষের অসুবিধা হবে জেনেও সারা রাজ্যের সাধারণ মানুষের, বিশেষ করে দরিদ্র উৎপাদকদের কথা ভেবে সরকারি দুধের দামের এই ধরনের পুনর্বিন্যাস করা হচ্ছে। এটা শুধু যুক্তি সঙ্গত নয়, মনে করি বাস্তব সম্মত এবং মানবিক।

মাননীয় সদস্যবৃন্দ বিষয়টিকে বৃহত্তর দৃষ্টিভঙ্গিতে বিচার ও বিবেচনা করবেন আশা করি। সারা পশ্চিমবঙ্গে কখনই এই ব্যবস্থা ছিল না যে, সমস্ত গরিব মানুষকে দুধ খাওয়ানো যাবে। একটা সময় ছিল যখন আমেরিকা সরকার কিছু পাউডার মিল্ক ভারতে পাঠাতেন এবং দিল্লির সরকার সেটা গুলে মানুষকে খাওয়াতেন। পরবর্তীকালে মার্কিন সরকার সেটা পাঠানো বন্ধ করে দেন এবং সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারও মানুষকে দুধ খাওয়ানো বন্ধ করে দেন। তার ফলে দায়িত্বভারটা পড়ে রাজ্য সরকারের হাতে। তখন সিদ্ধান্ত হয় যে, চাষী যা উৎপাদন করবে সেটা নিয়ে তারসঙ্গে পাউডার দুধ গুলে ব্যবস্থাটা চালু হবে। সেইমতো ব্যবস্থাটা চালু হয়। এর বাইরে, আপনারা জানেন, আর একটি ডেয়ারী রয়েছে মাদার ডেয়ারী, যার উৎপাদন ক্ষমতা ৪.৫ লক্ষ লিটার ডি. টি. এম.। তার দাম লিটার প্রতি ১০.৫ টাকা। দ্বিতীয়ত, কলকাতা শহরে রেশন কার্ডে কোন ক্লাসিফিকেশন নেই, গরিব মানুষদের ক্লাসিফাই করার কোনও ব্যবস্থা নেই। আর এ-পর্যন্ত দুধ বন্টনের ক্ষেত্রে যে পদ্ধতি চালু ছিল তাতে শুধুমাত্র সঙ্গতিপূর্ণরাই সুযোগটা পেতেন। নিয়মটা ছিল—১ তারিখ থেকে ১০ তারিখের মধ্যে প্রতি মাসে টাকা জমা দিতে হবে। এর থেকেই বোঝা যায় যে, ব্যবস্থাটা চাকুরিয়াদের স্বার্থেই হয়েছিল। পশ্চিমবঙ্গকে দুধ খাওয়াতে প্রতি বছর ৬৫ লক্ষ মেট্রিক টন দুধ যেখানে দরকার সেখানে উৎপন্ন হচ্ছে মাত্র ৩৩ লক্ষ মেট্রিক টন। পশ্চিমবঙ্গে দুধ উৎপাদনের জন্য যেভাবে চাষীদের উৎসাহিত করা দরকার সেখানে ঘাটতি রয়েছে। আর রেশন ব্যবস্থার সঙ্গে এর তুলনা করলে মিলবে না। রেশনিং আইনটা হয়েছে সারা পশ্চিমবঙ্গের জন্য, সেচ এবং

কৃষিতে ভরতুকি দেবার ব্যবস্থাটাও হয়েছে সারা পশ্চিমবঙ্গের জন্য, কিন্তু দুধের ব্যবস্থাটা সারা পশ্চিমবঙ্গের জন্য হয়নি। আজকে দুধের উৎপাদন বাড়াতে আমরা চেষ্টা করছি কিভাবে চাষীদের কাছ থেকে সংগৃহীত দুধের দাম বাড়ানো যায়। যেখানে কলকাতার মানুষদের খাওয়াবার জন্য আমরা ওদের কাছ থেকে দুধ কিনছি সেখানে এই প্রচেষ্টা দোষের নয়। কাজেই দুধের এই দাম বাড়ানোটা সম্পূর্ণ যুক্তিপূর্ণ এবং বাস্তবসম্মত বলে আমি মনে করি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় রাজ্যপাল তাঁর এই বছরের ভাষণে দাবি করেছেন যে, তাঁর সরকার ১০ লক্ষ মেট্রিক টন দুধ বেশি উৎপন্ন করেছেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, আপনি আর বলতে পারবেন না। ওনলি ওয়ান, একবারই বলতে পারবেন এর উপর।

## PRESENTATION OF REPORT

### Presentation of First, Second and the Third Reports of the Subject Committee on Agriculture and Food & Supplies, 1996-97

**Shri Saugata Roy :** Sir, I beg to present the First, Second and the Third Report of the Subject Committee on Agriculture and Food & Supplies, 1996-97.

### Presentation of the First and the Second Reports of the Committee on Public Accounts, 1996-97.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to present :

(i) The First Report of the Committee on Public Accounts, 1996-97 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1986-87 (Civil) Vol. I, 1989-90 No. 4 (Civil) and 1990-91 No. 3 (Civil) relating to the Cottage and Small Scale Industries Department of the Government of West Bengal.

(ii) The Second Report of the Committee on Public Accounts, 1996-97 on the Report of the Comptroller and Auditor General of India for the year 1986-87 (Civil) Vol. 1 relating to the Commerce and Industries Department of the Government of West Bengal.

## LAYING OF ORDINANCES

### The West Bengal School Service Commission Ordinance, 1995

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the West Bengal School Service Commission Ordinance, 1995 (West Bengal Ordinance No. VIII of 1996) under Article 213(2)(a) of the Constitution of India.

[1-00 – 1-30 p.m.(including adjournment)]

### The Durgapur Municipal Corporation (Amendment) Ordinance, 1996

**Shri Asoke Bhattacharya :** Mr. Speaker, Sir, I beg to lay the Durgapur Municipal Corporation (Amendment) Ordinance, 1996(West Bengal Ordinance No. IX of 1996) under Article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengal Sales Tax (Amendment) Ordinance, 1997

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the West Bengal Sales Tax (Amendment) Ordinance 1997 (West Bengal Ordinance No. 1 of 1997) under Article 213(2)(a) of the Constitution of India.

(After recess)

(At this stage the House was adjourned till 1-30 p.m.)

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

(এই সময়ে মাননীয় ডেপুটি স্পিকার মাননীয় সুব্রত মুখার্জির নাম কল করেন। কিন্তু তিনি হাউসে অনুপস্থিত ছিলেন।)

**শ্রী মুস্তাফা বিন কাশেম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বর্তমান আলোচনায় অংশ গ্রহণের সুযোগ দেবার জন্য আমি প্রথমে আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় রাজ্যপাল যে ভাষণ আমাদের এই সম্মানিত কক্ষে দিয়েছেন, তার উপরে ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী গৌরীপদ দত্ত এনেছিলেন এবং আমার বন্ধু শ্রী কৃপাসিন্ধু সাহা তা সমর্থন করেছিলেন। আমি তা সমর্থন করছি এই কারণে যে, মাননীয় রাজ্যপালের ভাষণে রাজ্য সরকার রাজ্য পরিচালনার ক্ষেত্রে, রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে যে কথা বলেছেন, তাতে কোনও অতিশয়োক্তি নেই। বাস্তবের উপরে ভিত্তি করে তিনি তাঁর বক্তব্য রেখেছেন মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিরোধী পক্ষ থেকে কালকে অনেক বক্তাই বক্তব্য রেখেছেন। বিরোধী দলের নেতাও তাঁর বক্তব্য রেখেছেন। কিন্তু তাঁর বক্তব্যের মধ্যে শুধু একটা হতাশার সুর আছে। পশ্চিমবাংলার

মানুষের দ্বারা ইদানিংকালে বারবার প্রত্যাখ্যাত হয়েছেন। মানুষ তাঁদের সরকারে প্রতিষ্ঠিত করছেন না, তারজন্য তাঁরা হতাশাগ্রস্ত।

**(এই সময়ে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি হাউসে প্রবেশ করেন।)**

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার ঘরে মেসিন অফ ছিল বলে আমি সময় মতো হাউসে আসতে পারিনি। আমি ঘরেই ছিলাম। আই ওয়াজ নট আউট অফ দি প্রেমিসেস। আমি আগে বললে ওঁর বলার সুবিধা হত। তবে উনি বললে আমার কোনও আপত্তি নেই।

**শ্রী মুস্তাফা বিন কাশেম ঃ** স্যার, এটা তো মাননীয় বিরোধী দলের নেতা বা সদস্যদের পছন্দ হোক বা না হোক, এখানে কিছু করার নেই। পশ্চিমবাংলার মানুষ, আমাদের রাজ্যের ক্ষেত্রে যে রাজনৈতিক সিদ্ধান্ত নিয়েছেন বেশীরভাগ মানুষ, তার মধ্যে দিয়ে যে নজির সৃষ্টি হয়েছে, সেই কথা বারবার আমরা এই কক্ষের মধ্যে আলোচনা করেছি। আর আমরা কি করেছি বা না করেছি তা মানুষ জানেন। শুধু আমাদের দেশে নয়, পৃথিবীর ইতিহাসে পশ্চিমবাংলা ইতিহাস সৃষ্টি করেছে। মাননীয় সুব্রতবাবু দীর্ঘদিন রাজনীতি চর্চা করছেন। উনি বলবার সময়ে বলবেন, একটা ধনবাদী রাষ্ট্রকাঠামোয় গোটা দেশের মধ্যে নয়, একটা রাজ্যের মধ্যে বামফ্রন্টের নেতৃত্বে, কমিউনিস্ট পার্টির নেতৃত্বে পাঁচ পাঁচ বার নির্বাচনে জয়ী হয়ে গোটা ২০ বছরে একটি রাজ্যে ক্ষমতায় অধিষ্ঠিত থাকা পশ্চিমবঙ্গের মানুষের কাছে এটা সচরাচর বিরল ঘটনা। রাজনীতির ইতিহাসে এই ধরনের ঘটনা খুব ছোটখাট ব্যাপার নয়। এটা নিশ্চিতভাবে উল্লেখযোগ্য ঘটনা এবং একটা নজির স্থাপন করেছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ২০ বছর অতিক্রম করতে চলেছে এটা কোন যাদুমন্ত্রের দ্বারা হয়নি। এর একটা বাস্তব ভিত্তি আছে এবং একথা বারেবারেই বলা হয় যে পশ্চিমবঙ্গ বস্তুত কোনও আলাদা দেশ নয়। আমাদের ভারতবর্ষে এই বিশাল বিরাট দেশে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে অন্যান্য অঙ্গরাজ্যের মতো পশ্চিমবঙ্গও একটা অঙ্গরাজ্য। আমরা ইচ্ছা করলেই সংবিধানের মৌলিক নীতির কোনও পরিবর্তন করতে পারি না বা তার বিকল্প কোনও নীতি প্রবর্তন করতে পারি না। আমাদের যুক্তরাষ্ট্রীয় দেশে একটা অভিন্ন অর্থনৈতিক ব্যবস্থা আছে, অভিন্ন রাজনৈতিক কাঠামো রয়েছে, সেই কাঠামোর মধ্যে থেকেই যতটুকু ঠিক ভিন্ন পথে চলা যায় ততটুকু ভিন্ন পথেই আমরা সরকারে থেকে পরিচালিত হবার চেষ্টা করেছি। যতটুকু ভিন্ন দৃষ্টিভঙ্গি নেওয়া যায় বা তার সুযোগ আছে ততটুকুকেই কাজে লাগিয়ে বামফ্রন্ট সরকার এই রাজ্যের সরকার পরিচালনা করেছে এবং সফলও হয়েছে। এই বিকল্প কর্মধারার মধ্যে বারেবারে যেকথা বলা হয়েছে আবার সেইকথাই বলছি যে এই বিকল্প কর্মধারার মূল স্তম্ভ হচ্ছে ভূমি সংস্কার। ভূমি সংস্কার এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে আমরা যা কিছু উন্নতি করা সম্ভব তা করেছি। কংগ্রেসিদের পক্ষ থেকে কোনও কোনও সময়ে এই ভূমি সংস্কার সম্পর্কে কটুক্তি করা হয়েছে। তাদেরকে আমি সম্মান দেখিয়ে বলতে চাই হয় তারা না জেনে না বুঝে বলেছেন তা না হলে রাজনৈতিক সততার ঊর্ধ্বে থেকে নেতিবাচক ভূমিকা পালন করেছেন।

ভারতবর্ষের এই সংবিধানের মধ্যে থেকে যতটুকু ভূমি সংস্কার করা যায় তা হয়ত এই কাঠামোর মধ্যে থেকে করার চেষ্টা করেছি। এরজন্য আমরা গর্ব অনুভব করি, আমার তো মনে হয় কংগ্রেসি বন্ধুদেরও গর্ব অনুভব করা উচিত। সারা ভারতবর্ষে ভাল ভূমি সংস্কার যদি কোথাও হয়ে থাকে তা হচ্ছে এই রাজ্যে, তার পরিসংখ্যানও আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটু আলোকপাত করে বলছি যে, ভারতবর্ষের মধ্যে ভূমি সংস্কারের ফলে প্রাপ্ত মোট তিন ভাগের দুভাগই হচ্ছে এই পশ্চিমবঙ্গে। আমাদের রাজ্যে কৃষি জমির পরিমাণ তার সাড়ে তিন শতাংশ। সারা ভারতবর্ষে ২০ শতাংশ ন্যস্ত জমি আছে, তার মধ্যে জমি বন্টনের মধ্যে দিয়ে প্রান্তিক কৃষকদের হাতে চাষযোগ্য জমির পরিমাণ ২৯ শতাংশ রয়েছে। সেখানে পশ্চিমবঙ্গে প্রান্তিক চাষীদের হাতে ৬০ শতাংশ কৃষিযোগ্য জমি এসেছে। ভূমি সংস্কারের মধ্যে দিয়েই এটা সম্ভব হয়েছে। শুধু এখানেই শেষ নয়, এর মধ্যে প্রান্তিক চাষীদেরও যুক্ত করা হয়েছে। ফলে সংখ্যাটা বেড়েছে। আমি এসব কিন্তু একটুও বাড়িয়ে বলছি না, এর ফলে আজকে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে শতকরা ৭০ ভাগ জমি এসেছে। এটা একমাত্র ভূমি সংস্কারের ফলেই সম্ভব হয়েছে। এর ফলে রাজ্যের রাজনীতিতে একটা সুদূর প্রসারী ফলাফল আনতে সক্ষম হয়েছি একথা অস্বীকার করার উপায় নেই।

[1-30 – 1-40 p.m.]

আজকে হয়ত স্বীকার করতে চাইছেন না, যখন এদিকে বসতেন তখন বলতেন। যাই হোক এর যে ফলাফল সুদূর প্রসারী ফলাফল শুধু কিছু জমি দেওয়ার ব্যাপার নয়, আজকে যেটা হয়েছে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গ্রাম বাংলায়—আপনাদের গ্রাম বাংলার অভিজ্ঞতা আছে—গ্রামের বাসিন্দা, গ্রামীন অর্থনীতির মধ্যে যে হাহাকার, সেই সঙ্কট নেই। নেই মানে এটাই বাস্তব, আজকে গ্রামের অর্থনীতির যে সঙ্কট হয়েছে, গ্রামের মানুষের আয় বেড়েছে। একটা বাস্তব পরিসংখ্যানের উপর বিচার করলে দেখা যাবে ১৯৭৯-৮০ সালের দিকে কিংবা ১৯৮৩-৮৪ সালের দিকে প্রতিটি জেলায় কৃষি মজুরি, ক্ষেত মজুরি গড় পড়তা মজুরি ছিল ২০ টাকার মতো। আজকে প্রতিটি জেলায় ৩০ টাকা ছাপিয়ে গিয়েছে। আজকে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে যেটা উল্লেখ করছেন, আমাদের গ্রামাঞ্চলে প্রতি বছরে পশ্চিমবাংলায় প্রায় ৩০ হাজার কোটি টাকার মতো বার্ষিক আয় সৃষ্টি হচ্ছে। এর ফলাফল হচ্ছে, আপনাদের জাতীয় নমুনা সমীক্ষার তথ্য অনুসারে ৮ হাজার কোটি টাকা শিল্প পণ্যের চাহিদা সৃষ্টি করেছে আমাদের রাজ্যে। আমাদের রাজ্যে শিল্প পণ্যের চাহিদা বেড়েছে ৯.৫ শতাংশ হারে। এটা আমরা বারবার বলছি এই কারণে, আপনারা অনেক সময় বিরোধী দলের আসন থেকে বলতে গিয়ে বিরোধীতার জন্য কটাক্ষ করেন। পশ্চিমবাংলায় বর্তমান সরকারের শিল্পায়নের যে প্রয়াস হয়েছে এটাকে যে ভাবে দেখা উচিত সেটা না দেখিয়ে আপনারা খালি কটাক্ষ করেন। মনে করেন যে এটা ভয়ঙ্কর একটা ঘটনা। কিন্তু শিল্পায়নের যে দ্রুত উদ্যোগ তাতে একটা বাস্তব দিক হচ্ছে, আমাদের রাজ্যে বর্তমান সরকার ভূমি সংস্কারকে ভিত্তি করে অন্যান্য আনুষঙ্গিক বৃদ্ধি হয়েছে, গ্রামীণ মানুষের নূতন আয় সৃষ্টি হয়েছে, যার ফলশ্রুতি হচ্ছে শিল্প

পণ্যের অভ্যন্তরীণ বাজার সৃষ্টি হয়েছে আমাদের রাজ্যে এবং শিল্পায়নের ক্ষেত্রে একটা ইতিবাচক ভূমিকা রচনা করেছে। শিল্পায়ন সম্পর্কে আপনারা অনেক কথা বলেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটি কথা বলা যায়, পশ্চিমবাংলায় শিল্প পিছিয়ে পড়েছিল কিছু দিনের জন্য, কিন্তু এর জন্য যে দায়, কেন্দ্রীয় সরকারে থাকা কংগ্রেস দল, তারা সেই দায়িত্বকে এড়াতে পারেন না। আমরা এই কথা বারবার বলেছি, শুধু মাত্র রাজনৈতিক বিতর্কের জন্য নয়, কোনও ডিবেটিং পয়েন্টে স্কোর করার জন্য নয়, রাজ্যের স্বার্থে এটা নিশ্চয় প্রয়োজন ছিল। আমাদের ভারতবর্ষের সংবিধান বা সরকারের নিয়ম কানুনকে তুচ্ছ করা হয়েছিল আমরা এটা প্রত্যেকেই জানি, আপনারাও জানেন এই কথা যে ব্যবস্থাগুলি হাতিয়ার হিসাবে ব্যবহার করা হবে, আমাদের ভারতবর্ষের মতো বিরাট বিশাল দেশে, এখানে শিল্পের যাতে সুষম বিকাশ ঘটে, এমন নয়, কোনও জায়গায় ঘটল, কোনও জায়গায় ঘটল না, তা নয়। মাশুল সমীকরণ নীতি যেটা চালু হয়েছিল, তার উদ্দেশ্য ছিল শিল্পে সুষম বিকাশ যাতে ঘটে। যাতে আন্তর্জাতিক সুযোগ সুবিধা নিয়ে মাশুল সমীকরণ নীতির মাধ্যমে সুযোগ পৌঁছে দেওয়ার ব্যবস্থা করা হয়েছিল, তার উদ্দেশ্য ছিল এটা, সুষম বিকাশের স্বার্থে গণতান্ত্রিক বিনিয়োগের ব্যবস্থা। কিন্তু যে পন্থাগুলি ভারতবর্ষে গৃহীত হয়েছিল গোটা দেশের শিল্পের স্বার্থে সুষম শিল্প বিকাশের স্বার্থে, দুঃখের বিষয় হলেও সত্যি সেই হাতিয়ারগুলি পশ্চিমবাংলার ক্ষেত্রে ব্যবহার করা হল। কেন্দ্রের কংগ্রেস দলের সরকার পশ্চিমবাংলার মানুষ তাদের রাজনৈতিক অভিজ্ঞতার উপর দাঁড়িয়ে জন চেতনার উপর দাঁড়িয়ে কংগ্রেস দলকে রাজ্য থেকে বিতাড়িত করেছে। আজকে পশ্চিমবাংলায় যে রাজনৈতিক পরিস্থিতি বামফ্রন্ট সরকারের বারবার প্রত্যাবর্তন এই ঘটনার আলোকে আর কি বলা যায়, রাজ্যের মানুষকে যেন একটা রাজনৈতিক শিক্ষা, একটা রাজনৈতিক জিঘাংসা তৈরি করার জন্য এই পন্থাগুলিকে ব্যবহার করা হল পশ্চিমবাংলার বিরুদ্ধে। মাশুল সমীকরণ নীতির যে সুষম শিল্পের বিকাশ ঘটানো যা অন্য শিল্পে, অন্য কাঁচামাল এর ক্ষেত্রে আমাদের রাজ্যের সরকারের পক্ষ থেকে বারবার বলা হয়েছে যেমন কয়লা লোহার ক্ষেত্রে যদি মাশুল সমীকরণ করতে হয় তাহলে কাঁচামাল হিসাবে তুলোর উপর কেন হয়নি। করেননি কংগ্রেস দলের সরকার। তাই পূর্বাঞ্চল বঞ্চিত তার অবস্থানগত সুযোগের জন্য। লাইসেন্স প্রথায় কি বঞ্চনা হয়েছে তার তথ্য আমি আপনাদের সামনে হাজির করব মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে। কেন্দ্রীয় বিনিয়োগ আস্তে আস্তে কমিয়ে দেওয়া হয়েছে। ১৯৮১ সালে পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের বিনিয়োগের হাল ছিল ৮.২ শতাংশ, সেখানে মহারাষ্ট্রে ছিল ৮.৬ শতাংশ। ১৯৯১-৯২ সালে সেই বিনিয়োগ পশ্চিমবঙ্গে কমে দাঁড়াল সাত শতাংশে, মহারাষ্ট্রে সেটা বেড়ে দাঁড়াল ১৬.৩ শতাংশে। মহারাষ্ট্রে ভারতবর্ষের বাইরে নয়, ভারতেরই একটি অঙ্গরাজ্য। ঐ সমস্ত রাজ্যে বিনিয়োগ বাড়ছে, কিন্তু পশ্চিমবঙ্গে কমছে কেন? যখন মহারাষ্ট্রে ১৬.৩ পারসেন্ট করা হল তখন সেখানে পশ্চিমবঙ্গে ৭ পারসেন্ট করা হল। সারা দেশে শিল্প লাইসেন্স দেওয়া হয় ১৯৭৫ সালে ১,০২৬টি, আর পশ্চিমবঙ্গে ছিল ৭৪টি, পশ্চিমবাংলা চতুর্থ স্থানে। ১৯৮৪ সালে শিল্প লাইসেন্স দেওয়া হয় ৯৮৫টি, সেখানে পশ্চিমবঙ্গের অংশ ছিল ৫১টি, পশ্চিমবঙ্গের স্থান নেমে

হল অষ্টম। ১৯৯১ সালে শিল্প লাইসেন্স দেওয়া হল ২৪৯টি, সেখানে পশ্চিমবঙ্গে দেওয়া হল মাত্র তিনটি, পশ্চিমবঙ্গের স্থান অষ্টম থেকে নেমে হল চতুর্দশ স্থানে। একে বঞ্চনা ছাড়া আর কি বলা যায় তা আমি আপনাদের বিবেচনার উপর ছেড়ে দিচ্ছি। ব্যাঙ্কের যে ক্রেডিট ডিপোজিট রেশিও, ঋণ আমানতের যে গড়, গোটা ভারতবর্ষের গড় হচ্ছে ৩০ শাতংশ। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে সেখানে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির গড় হচ্ছে ৮০ পারসেন্টের উপর ৮২ শতাংশ, গুজরাট, কর্নাটক ঐসব রাজ্যে, আর পশ্চিমবঙ্গে সেখানে হচ্ছে ৫০ পারসেন্টেরও কম ৪৬.৫ পারসেন্ট। এইভাবে নানাদিক থেকে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হচ্ছে। শিল্পের দিক থেকে পশ্চিমবাংলা পিছিয়ে গেছে, যার জন্যই এই শিল্পায়নের উদ্যোগ নেওয়া হয়েছে। শিল্পায়নের যে কথা বার বার বলা হয়েছে এটা কোনও সংশয়ের কথা নয়, এটা কোনও আইডেল ফ্রেজ নয়, কোনও পলিটিক্যাল বা ইলেক্টোরাল ক্যাম্পেন নয়, এটা পশ্চিমবাংলার বাস্তব ঘটনা। আজকে বিদেশের চাপে পড়ে, আর্ন্তজাতিক অর্থ ভান্ডারের চাপে পড়ে, বিশ্ব ব্যাঙ্কের চাপে পড়ে আপনারা লাইসেন্স প্রথা তুলে দিচ্ছেন, তাই আজকে পশ্চিমবাংলার সামনে সুযোগ এসেছে। আজকে মাশুল সমীকরণ খানিকটা তুলে দিয়েছেন তাতে পশ্চিমবাংলার খানিকটা সুবিধা হয়েছে। পশ্চিমবাংলায় দক্ষ শ্রমিক, কাঁচামাল এখনও সহজ ভাবে পাওয়া যায়। ভারতবর্ষের মধ্যে এমন একটি রাজ্য হচ্ছে পশ্চিমবাংলা, যার আর্থ সামাজিক পরিস্থিতি ভাল এই ব্যাপারে কোনও সন্দেহ নেই, সবচেয়ে উজ্জ্বল নিদর্শন হচ্ছে পশ্চিমবাংলার সাম্প্রদায়িক সম্প্রীতি, শিল্প সম্পর্কের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গের অবস্থা ভাল। এর ফলশ্রুতিতেই আজকে শিল্পায়নের একটা পরিবেশ সৃষ্টি হয়েছে এবং তাকে কাজে লাগিয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কৃষির ক্ষেত্রে যা করতে পেরেছে, ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে যা করতে পেরেছে, রাজনৈতিক সদিচ্ছা নিয়ে পশ্চিমবাংলার মানুষের সমর্থন ও ভালবাসাকে পুঁজি করে আমরা শিল্পের ক্ষেত্রেও সেটা পারব। ঠিক ঠিক ভাবে চললে তার বাস্তব পরিস্থিতি সৃষ্টি হয়েছে এবং সেটা নিয়ে কটাক্ষ, বা ব্যাঙ্গ করার কিছু নেই। কতটা প্রস্তাব এসেছে, বা মেমোরেন্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং-এ সই হয়েছে এই পরিসংখ্যানের তথ্য বলে আমি আমার বক্তৃতাকে ভারাক্রান্ত করতে চাই না। তবে পরিস্থিতির সৃষ্টি হয়েছে এই কথাটা অস্বীকার করার কোনও উপায় নেই। আজকের শিক্ষার ক্ষেত্রে আপনারা কেউ কেউ বক্তৃতায় বলেছেন, একটা কথা কিছু মনে করবেন না, পশ্চিমবাংলার শিক্ষার ক্ষেত্রে কংগ্রেস দলের পাশে কি লেখা হত, তার জন্য আমি দুঃখিত।

[1-40 – 1-50 p.m.]

কিন্তু শিক্ষার ক্ষেত্রে যে ভূমিকা আপনারা পালন করেছিলেন তা যত তাড়াতাড়ি ভুলে যাওয়া যায়, একেবারেই ভুলে যাওয়া যায় রাজ্যের মানুষের পক্ষে ততই মঙ্গল। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল সুব্রত বাবু একজন প্রত্যক্ষ সাক্ষী বললে বোধহয় ভুল বলে ফেলব, একজন অংশীদার বলেই আপনাকে বলে ফেলছি। কি অবস্থার মধ্যে আপনারা নিয়ে গিয়েছিলেন শিক্ষা ব্যবস্থাকে, কি অবস্থার সৃষ্টি করেছিলেন। কিন্তু কি ক্ষতি আপনারা করেছিলেন শিক্ষার

ক্ষেত্রে তা শুধু গণ টোকাটুকি নয়, শিক্ষা ব্যবস্থাকে কলুষিত করা নয়, রাজ্যের যেটা ক্ষতি হয়ে গেল তা হল শিক্ষা ব্যবস্থা সম্পর্কে মানুষের একটা আগ্রহ কমে যেতে লাগল। একটা অনীহা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে দেখা দিতে লাগল। ১৯৭৭ সালের পর পশ্চিমবাংলায় মানুষ ক্ষমতায় আসার পর সুচিন্তিত ভাবে সেইসব আবর্জনার স্তুপ সরিয়ে আজকে তাদের সবচেয়ে বড় যদি কোনও অবদান থাকে সেটা কতগুলো স্কুল-কলেজ হল, কত বিশ্ববিদ্যালয় হল, গণ টোকাটুকি বন্ধ হল, কত ছেলেমেয়ে বাড়ল তার পাশাপাশি যেটা উল্লেখযোগ্য তা হল শিক্ষা সম্পর্কে মানুষের যে অনিহা দেখা দিয়েছিল তা কাটিয়ে রাজ্যের মানুষের শিক্ষা ব্যবস্থা আগ্রহী করে তোলা। আজকে শিক্ষা ব্যবস্থা সম্পর্কে মানুষের আগ্রহ ঘটাতে পেরেছে। আজকে আইন শৃঙ্খলার কথা বলছেন,

(গোলমাল)

আজকে আইন শৃঙ্খলার কথা বলছেন। একথা কেউ বলেন না। আমাদের রাজনীতি, বিজ্ঞানের রাজনীতি। আমরা বিজ্ঞানের রাজনীতি করার চেষ্টা করি। ভারতবর্ষের বাইরে পশ্চিমবাংলা নয়। শোষণ, ধনী-দরিদ্রের বৈষম্য অপরাধমূলক কাজ হবে ভারতবর্ষের কোথাও কোথাও আর পশ্চিমবঙ্গে একটা আইডিয়াল সিচুয়েশন প্রিভেইল করবে—শুধু সমালোচনা করার জন্য— এটা হয় না। গতকাল রবীন দেব পরিসংখ্যান দিয়ে বিস্তারিত বলেছেন, আজকে পশ্চিমবঙ্গে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় অপরাধের সংখ্যা কম তুলনামূলক ভাবে। আজকে আমরা গর্ব করে বলতে পারি পশ্চিমবঙ্গের মানুষ হিসেবে, আমাদের বলতে একটুও বাধা নেই, ভারতবর্ষের মানুষের কাছে, বিশ্বের মানুষের কাছে যে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা আমাদের নেই। আমরা চাই না ভারতবর্ষের অন্য রাজ্যের মানুষকে এই দাঙ্গা জর্জরিত করুক। আজকে পশ্চিমবঙ্গের যে ঐতিহ্য তা ধরে রাখা হয়েছে যা আর কোথাও হয়নি। আমরা গর্ব করে বলতে পারি পশ্চিমবঙ্গে জাতপাতে দাঙ্গা হয় না। এই হচ্ছে পশ্চিমবঙ্গের সঙ্গে অন্য রাজ্যের তফাত। এগুলো আপনা আপনি হয়নি, এই কথাটাই আমি বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট সরকার এর আরেকটা বড় অবদান ভারতবর্ষের রাজনীতিতে ১৯৯৬ সালের নির্বাচন। সেখানে কংগ্রেস দল আপনারা তো যে ফল করেছেন, স্বাধীনতার পর এত খারাপ অবস্থা নির্বাচনী রাজনীতিতে কোনও সময়ে আপনাদের আসেনি।

আমরা নির্বাচনকে ভয় পাই না। পাঁচ বছর পর পর নির্বাচন হয়। আমাদের রাজ্যে অভিজ্ঞতা আছে, আপনারা তো মানুষের কাছে বলেন যে, আপনাদের নির্বাচনে কোনও চিন্তা নেই। তা হলে ভয় পান কেন? ১৯৮২ সালে মিউনিসিপ্যালিটি নির্বাচন বন্ধ করে দিতে চেয়েছিলেন। আদালতে গিয়ে আদালতের রায়ে নির্বাচন করতে হয়। এখানকার মানুষের উপর আমাদের আস্থা আছে। মানুষ আমাদের উপর আস্থা রাখে। আমাদের মুখ দেখে নয়, কাজের জন্য নীতির জন্য মানুষ আমাদের উপর আস্থা রাখে। এই বিধান সভার নির্বাচনের পর ৪ঠা ডিসেম্বর পঞ্চায়েতের উপ নির্বাচন হল। সেটা যে খুব ছোটখাট ব্যাপার, তা বলা যাবে না।

*আটটা জেলা পরিষদের নির্বাচন হল। এটা হল একটা ছোটখাট মিনি বিধান সভার মতো।* এই আটটি জায়গার মানুষ আপনাদের পরাজিত করেছে এবং বামফ্রন্ট প্রার্থীদের জয়যুক্ত করেছে। ৮৭টা পঞ্চায়েত সমিতির মধ্যে ৬৭টা পঞ্চায়েত সমিতিতে আজকে বামফ্রন্ট জয়যুক্ত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে কথা বলে শেষ করতে চাই সেটা হল যে, ইতিহাস কি নিষ্ঠুর কি করুণ। আমরা স্বাধীনতার ৫০ বছর পূর্তি উৎসব পালন করছি। স্বাধীনতা আন্দোলনে কংগ্রেস দলের নিশ্চিত ভাবে একটা গৌরবজনক ভূমিকা ছিল। নেতারা জেলে যেতেন। সুব্রত বাবু বলতে পারেন যে, সেই ঐতিহ্য তো এখনও আছে। সেই ঐতিহ্য নিশ্চয় আছে। কিন্তু আগে জেলে যেতেন স্বাধীনতার জন্য, স্বাধীনতা আন্দোলনে অংশগ্রহণ করার জন্য এবং এখন জেলে যান স্বাধীন দেশের সম্পদ লুঠ করার জন্য। ইতিহাস আপনাদের ক্ষমা করবে না। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের আনা অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে এবং রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে, তার বিরোধীতা করে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনারাও জানেন যে, আমরা বিরোধীতা করব এবং আরও ভাল করে জানেন যে, প্রত্যেক লাইনে কিভাবে সত্যের অপলাপ করা হয়েছে এবং বহু সত্য ঘটনাকে এখানে চেপে দেওয়ার চেষ্টা হয়েছে। এই অপচেষ্টার বিরুদ্ধে আমাদের বক্তব্য। বিরোধী দলের পক্ষ থেকে যদি এই অপচেষ্টাকে আমরা তুলে ধরতে না পারি, তা হলে বিরোধী দলের ভূমিকায় আমাদের থাকা যায় না। স্বভাবতই এটা ভাববেন না যে, বিরোধীতা করতে হবে বলেই করছি। প্রাসঙ্গিক ক্রমে আপনাদের কাছে বলি যে, কাশেম সাহেব সুবক্তা, কিন্তু চিনির কোটিন লাগিয়ে কতগুলি অসত্য কথা তিনি কি করে বললেন, তা আমি বুঝতে পারছি না। তবে ওনার সব কটা বক্তব্যকে অস্বীকার করা যায় না। আমি মনে করি যে, ল্যান্ড অ্যান্ড রেভিনিউ এর জন্য আপনারা কিছু করেছেন। কিন্তু তার সঙ্গে যে কথা বললেন সেটা হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ। এটা সাংঘাতিক ভাবে করেছেন। বিকেন্দ্রীকরণকে কি বিপজ্জনক ভাবে আরও সংকীর্ণতায় পর্যবসিত করেছেন, তার প্রমাণ আমি দেব। কাশেম সাহেব আপনি নিজে অধ্যাপক। আপনি লজ্জা পাচ্ছেন কিনা জানি না, তবে আপনারা শুদ্ধিকরণের কাজে লেগেছেন। শুদ্ধিকরণ কখন হয়? অশুদ্ধ হয়ে গেলে তখনই শুদ্ধিকরণের প্রয়োজন হয়। আমি তাই আপনার কাছে একটাই অনুরোধ করি যে, এই শুদ্ধিকরণের কাজটা উপর থেকে করুন।

[1-50 – 2-00 p.m.]

শুদ্ধ অশুদ্ধির কথা আপনারা বলেন, আজকে যদি সত্যি শুদ্ধ অশুদ্ধির বিচার হয় তাহলে যে কোথায় তলিয়ে যাবেন তার ঠিক নেই। আবার আপনাদের দলের লোকই আপনাদের নামে বদনাম করেন। সিপিআই থেকে আপনাদেরকে ৪২০ বলল, কেউ তো কোনও প্রতিবাদ করলেন না। ফরোয়ার্ড ব্লক থেকে অশোক ঘোষ মহাশয় জঙ্গলের রাজত্ব

বললেন, কিন্তু তার তো কোনও প্রতিবাদ আপনারা করতে পারলেন না। হকার্সের ব্যাপারে তিনি জঙ্গলের রাজত্ব হয়ে গেছে বলে যে উক্তি করলেন তাকে কেন্দ্র করে তো কোনও ঝড় উঠল না। সুতরাং এই তো আপনাদের রাজনৈতিক চরিত্র, এতো আর হাওলা, গাওলার বিষয় নয়। আপনারা পলিটিক্যাল ডিসঅনেস্টিতে মাথা বিকিয়ে দিয়েছেন। আপনাদের চরিত্র নষ্ট হয়ে গেছে। কোনও ব্যক্তির চরিত্র যদি নষ্ট হয়ে যায় সে ভিখিরি হয়ে যায়, কাজেই রাজনৈতিক চরিত্র যদি নষ্ট হয়ে যায় তাহলে সেও ভিখিরি হয়ে যায়। সুতরাং আমরা একটা ভিখিরির রাজ্যে বাস করছি। আজকে আপনারা নেতাজীকে সম্মান প্রদর্শন করে সব কিছু ধামা চাপা দেবার চেষ্টা করছেন। যাকে এক সময়ে কুকুর বেড়াল বলে আখ্যা দিয়েছিলেন তাকেই সম্মান প্রদর্শন করে সব কিছু ধামা চাপা দিতে চাইছেন। মাননীয় মুখ্যমন্ত্রী নেতাজী সম্বন্ধে বলছেন, প্রচার করে বেড়াচ্ছেন কিন্তু আমি বলি আপনাদের যদি তাঁর কাছে ক্ষমা চাইতে হয় তাহলে আপনারা ময়দানে গিয়ে ক্ষমা চান, সরকারি তহবিল থেকে ঢালাও ভাবে টাকা খরচ করছেন কেন? আপনারা বিদ্যাসাগরকে বুর্জোয়া বলেছেন, রবীন্দ্রনাথকে বুর্জোয়া কবি বলেছিলেন, আজকে সেসব কথার পরিবর্তন করে এসব কাজ করছেন। ক্ষমা চাইতে হলে ময়দানে গিয়ে কান ধরে ক্ষমা চান। স্বাধীনতার সময়ে আমরা দেখেছিলাম আপনারাই বলেছিলেন এই 'আজাদি ঝুটা হ্যায়', আজকে তারাই সেই কথার পরিবর্তন করার চেষ্টা করছেন এবং তারজন্য নানারকম পথ ধরেছেন। আমি যখন ছোট ছিলাম তখন কমিউনিস্ট পার্টির একটা সুনাম ছিল, তাদের একটা ডেডিকেশান এবং ডিটারমিনেশান ছিল। আমি অন্য পার্টিতে থাকলেও তাদের দেখে আমার একটা শ্রদ্ধা আসত। সংবাদপত্রে আলতা দিয়ে লিখতেন, খাওয়া জুটত কি জুটত না, ছেলেরা মুড়ি খেয়ে থাকতেন, আজকে সেখানে দেখি যারা চলাফেরা করছেন তারা সবাই গাড়ি করে চলাফেরা করছেন। তারা আজকে শীতাতাপ নিয়ন্ত্রিত ঘর ছাড়া থাকেন না। আজকে চুরি, দুর্নীতি যেভাবে বেড়ে চলছে তাতে তো আপনাদের পার্টিটাই উঠে যাবে। আপনাদের গণশক্তির বাড়িটা দেখলে বোঝা যায় যে, দুর্নীতি কোথায় দাঁড়িয়েছে। এতে রাজ্যের মাথা হেঁট হয়ে যায়। ওই বাড়িটা দেখলে মনে হয় ইউ এস এ কনসোলেটের বাড়ি। মহানগরীতে যারা আসেন তারা অন্য কিছু দেখবার সাথে সাথে গণশক্তির ওই বাড়িটাও দেখেন। আপনারাই এক সময়ে কৌট নাড়িয়ে নাড়িয়ে পয়সা তুলছেন, এখন তো গাদা গাদা পয়সা আসছে, আপনাদের রাজনৈতিক চরিত্র তো নষ্ট হয়ে গেছে। আপনারা ওই ৩৫৬ ধারা তুলে দেবার জন্যে অনেক প্রতিবাদ করেছিলেন এবং বিরোধীতা করেছিলেন, অথচ আজকে আপনাদের লজ্জা পাওয়ার কথা, আপনাদেরই শরিক দল সিপিআই পার্লামেন্টে এই ৩৫৬ ধারা প্রয়োগ করলেন। কারা করলেন—ইন্দ্রজিৎ গুপ্ত, আপনাদেরই সিপিআই দলের শরিক দল। আমি ভেবেছিলাম আপনারা ৩৫৬ ধারা তুলে দেবেন এবং তুলে দেবার কথাও বলেছিলেন কিন্তু কাজে আপনারা উল্টো কথা বলছেন এবং কাজও করেছেন। সুতরাং এই তো আপনাদের রাজনৈতিক সততা। আমি ভেবেছিলাম আপনারা বলবেন রাজ্যপালের পদটা তুলে দেবার কথা, এই শ্বেতহস্তী পোষার দরকার কি আছে? এই শ্বেতহস্তী পোষার কোনও দরকার নেই। এই ব্যাপারে আপনারা তো কিছু বললেন না। আমি

মনে করি এব্যাপারে মানসিকতা তৈরি করার দরকার। যদি আপনারা রাজ্যপালের ভাষণটা দেখেন, তাহলে দেখবেন, টোটাল নৈরাজ্য ও অরাজকতার ব্যাপারটা সেখানে ধামাচাপা দেওয়া হয়েছে। রাজ্যপালের ভাষণে ৭ নং প্যারাতে কি বলা হয়েছে? সেখানে বলা হয়েছে যে, পঞ্চায়েত সংস্থাগুলোকে জোরদার করা হয়েছে, পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীন উন্নয়ন করা হয়েছে এবং তৃমমূল স্তরে গণতান্ত্রিক ব্যবস্থাকে জোরদার করা হয়েছে। এটা কতটা অসত্য সে ব্যাপারে আমি একটা দৃষ্টান্ত দিচ্ছি। এবং সেই দৃষ্টান্ত আমার তরফ থেকে নয়, এটা এ.জি.-র রিপোর্ট থেকে বলছি। সেটা হল, ৯টা জেলা পরিষদ এবং তার মধ্যে একটা জেলা পরিষদের সঙ্গে মন্ত্রী যুক্ত। সেই জেলা পরিষদে ৪০০ কোটি টাকা নয়-ছয় হয়েছে। এটা মেদিনীপুর জেলার কথা বলছি। এই জেলা পরিষদের যিনি সভাধিপতি, চেয়ারম্যান ছিলেন তিনি এখন মন্ত্রী হয়ে বহাল তবিয়তে আছেন। এ.জি.-র রিপোর্ট থেকে বলছি, প্রথমত ৯টি জেলা পরিষদে থেকে ১৯৯১-৯২ সালের ইন্টারনাল অডিট জমা হয়নি। কেন হয়নি? তার কোনও সদুত্তর পঞ্চায়েত মন্ত্রী জানাননি। দ্বিতীয়ত নিয়ম না মেনে জেলা পরিষদগুলো ঠিকাদারদের কোটি কোটি টাকার অ্যাডভান্স দিয়েছে। এগুলো বলেছে এ.জি.। এগুলো সুব্রত মুখার্জি বলেনি কিংবা কংগ্রেসের অন্যান্য কোনও সদস্যও বলেনি। এই যে কোটি কোটি টাকা নয়-ছয় হয়েছে, এ ব্যাপারে কোনও যুক্তি সঙ্গত কারণ দেখাতে পারেনি। তৃতীয়ত যে ঢালাও অ্যাডভান্স দেওয়া হয়েছে, তার অ্যাডভান্স লেজার মেইনটেইন করা হচ্ছে না। তাই এ.জি.-কে কিছু পেশ করা হয়নি। মাননীয় কাশেম সাহেব নিশ্চয় বুঝতে পারছেন যে এ.জি.-কে কিছু পেশ না করার অর্থ কি দাঁড়ায়। আর আপনারা বলছেন পঞ্চায়েত ব্যবস্থা ভাল চলছে, তৃণমূল স্তর থেকে বিকেন্দ্রীকরণ হয়েছে। চতুর্থত ৫টি জেলা পরিষদে ১৮ কোটি ৭ লক্ষ ২৫ হাজার টাকা খরচা হয়েছে উন্নয়ন খাতে। পঞ্চমত অন্য সাতটি জেলা পরিষদে ৭০ কোটি ৬১ লক্ষ ৯৫ হাজার টাকা উন্নয়ন খাতে খরচা করা হয়েছে। কিন্তু এই সব খরচার কোনও সদুত্তর এ.জি.-কে দেওয়া হয় নি। ১৯৮৫-৮৬-৮৭ সাল থেকে ১৯৯৩ সাল পর্যন্ত ৯টা জেলা পরিষদে ৯৭ কোটি ৪৭ লক্ষ টাকা খরচার কোনও ইউটিলাইজেশন সার্টিফিকেট জমা দেয়নি। ১৯৯৭ কোটি টাকার উপর অর্থাৎ প্রায় ১০০ কোটি টাকা খরচা হয়েছে। কিন্তু আজ পর্যন্ত তার কোনও ইউটিলাইজেশন সার্টিফিকেট এ.জি.-কে দেওয়া হয় নি। বুঝতে পারছেন পঞ্চায়েত ব্যবস্থা কেমন চলছে? ষষ্ঠতঃ জেলা পরিষদের উন্নয়নের জন্য অফিসারদের কম্পিউটার কেনার জন্য ২ লক্ষ ২৫ হাজার টাকা দেওয়া হয়েছিল। কিন্তু এত টাকার কম্পিউটার বসানো হয়নি। এই ব্যাপারে অভিযুক্ত পর্ষদগুলো হল বর্ধমান, বাঁকুড়া, বীরভূম, উত্তর ২৪ পরগনা, হাওড়া, হুগলি, জলপাইগুড়ি, মালদা, মুর্শিদাবাদ। এই অভিযোগগুলোর ব্যাপারে আপনাদের কাছ থেকে আমরা জানতে চাই। আমি পঞ্চায়েত মন্ত্রীকে চ্যালেঞ্জ করছি, তিনি থাকলে তিনি উত্তর দেবেন। রাজ্যপালের ভাষণের ৭ প্যারায় প্ল্যানিং-এ যোজনা সম্পর্কে খুব প্রশংসা করা হয়েছে।

[2-00 – 2-10 p.m.]

আমি বিশেষ করে গ্রাম থেকে যে সমস্ত এম.এল.-রা এসেছেন, তাঁদের অনুরোধ করব—তৃণমূল স্তরে জেলা পরিষদের কাছে যে টাকা, তাদের যে প্ল্যানিং, তার সঙ্গে আপনারা আপনাদের মতামত দিতে না পারেন—যে কথা কাশেম সাহেব বলেছেন ক্ষমতার বিকেন্দ্রীকরণ—সেটা কি থাকে? তাহলে তো এম.এল.এ.-দের কোনও কাজ, কোনও মন্তব্য কোনও বক্তব্য মানুষের কাছে পৌঁছবে না। সবাই মিলে দাবি করবেন না? এটা পলিটিক্যাল কমিটি নয়। যোজনার আলোচনা, এটা ইকনমিক্যাল, এটা মানুষের ইস্যু, পার্টির ইস্যু নয়—কিন্তু এম.এল.এ.-দের কোনও দায়িত্ব নেই, তাদের সম্পূর্ণ ভাবে অব্যাহতি দেওয়া হয়েছে। যারা গ্রামের এম.এল.এ.-রা আছেন, জেলা পরিষদের প্ল্যানিংয়ের সঙ্গে আপনাদের মতামত যুক্ত থাকা দরকার। আজ কর্পোরেশনে বিকেন্দ্রীকরণ কেমন জানেন? সবচেয়ে বড় কথা হল, একটা অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট থাকে। একটা থ্রি-ম্যান-ফোর ম্যান কমিটি আছে, সেই কমিটির যখন হিয়ারিং হবে, তখন হিয়ারিংয়ের সঙ্গে সংশ্লিষ্ট এলাকার কাউন্সিলর থাকবে। আজকে তাদের বাদ দেওয়া হয়েছে। তারপরও বলছেন বিকেন্দ্রীকরণ হয়েছে। বিকেন্দ্রীকরণের নামে ক্ষমতার কেন্দ্রীকরণ করা হয়েছে। হেম লস্করের মতো লোক একবার বলেছিলেন, আমি মন্ত্রী-টন্ত্রী কিছু নয়, ডাঃ রায় সকাল দশটার সময় আমাদের উল্টে দেয়, আমরা কাছিমের মতো হাত-পা নাড়ি, আবার বিকেল ৫টার সময় সোজা করে দেয়, আমরা বাড়ি চলে যাই।

আজকে মন্ত্রী বলতে আমরা দেড়খানা মাত্র মন্ত্রী বুঝি-চিফ মিনিস্টার আর বুদ্ধদেব বাবু। বাংলার মানুষকে জিজ্ঞেস করবেন, সব মন্ত্রীর নামও হয়ত জানে না এবং আমি নিজেও সব মন্ত্রীর নাম জানি না। আজকে দেড়জন মন্ত্রী নিয়ে সরকার চলছে—এর নাম বিকেন্দ্রীকরণ। কোনও মন্ত্রীর কোনও ক্ষমতা আছে? পুলিশ শোনে মন্ত্রীর কথা? প্রশাসনের কেউ শোনে? চিফ মিনিস্টার আর বুদ্ধদেব বাবু ছাড়া তৃতীয় ব্যক্তি কেউ নেই। সুতরাং বিকেন্দ্রীকরণ বলে আর লজ্জা দেবেন না। কলকাতা কর্পোরেশনে বরো কমিটি আমিই করেছিলাম, আপনাদের সময় পাশ হয়েছে। এখানে এম.এল.এ.-দের কোনও মর্যাদা বা দাম নেই।

সাম্প্রতিক একটা ঘটনার উল্লেখ করছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়—শ্রীমতী মমতা ব্যানার্জি গিয়েছিলেন শিলিগুড়িতে, সেখানে পি.ডব্লু.ডি.-র বাংলোতে ঘর খালি থাকা সত্ত্বেও তাঁকে সেখানে থাকতে দেওয়া হয়নি। একজন এম.পি.—মহিলা, তাঁর সাথে এরকম ব্যবহার, ভাবা যায়! কমল বাবু এখানে বসে আছেন, তিনি তো জানেন অসত্য নয়—যখন নলহাটিতে গিয়েছিলেন, তখন রাত্রে পি.ডব্লু.ডি. বাংলোতে বা সার্কিট হাউসে থাকতে দেওয়া হয়নি তাঁকে। স্পিকার মহাশয় গত হাউসে রুলিং দেন—কোনও এম.এল.এ. বা কোনও নির্বাচিত প্রতিনিধি যদি কোনও জায়গায় অসময়ে পৌঁছন, নির্দেশ থাক আর না থাক, আইডেন্টিটি কার্ড থাকলে এবং পরিচিত মানুষ হলে ঘর খালি থাকলে থাকতে দিতে হবে। আরও উদাহরণ দিই—বঙ্গভবনে রাত্রে পৌঁছে গেলে সেখানে ঘর খালি থাকলে কোনও এম.এল.এ.-কে থাকতে দেওয়া হবে?

আরও আইনের কথা বলছি শুনুন। মাননীয় মানব বাবু বললেন যে, এম.এল.এ. রামমোহন লোহিয়া মনিপুরে গিয়ে সার্কিট হাউসে থাকতে গিয়েছিলেন কিন্তু তাঁকে থাকতে দেওয়া হয়নি তাই উনি সারা রাত সার্কিট হাউসের বাইরে বসে ছিলেন এবং পরের দিন সুপ্রিম কোর্টে গিয়ে মামলা করেন। সুপ্রিম কোর্ট রায় দেয় যে, কোনও সাধারণ মানুষ যদি সেখানে গিয়ে আশ্রয় চায়, অর্থাৎ সরকারি ভবনে গিয়ে আশ্রয় চায় তাহলে সেখানে তাকে জায়গা দিতে হবে। তাহলে সুপ্রিম কোর্ট কেউ নয়? সুপ্রিম কোর্টে রায় কিছু নয়? দেশের আইন কিছু নয়? ওই ক্ষিতি বাবু শুধু মুখে ভাল ভাল কথা বলেন। ঘর যে সংরক্ষণ করবেন কি করে? শনিবার ও রবিবার রাইটার্স বিল্ডিং তো বন্ধ থাকে। কিন্তু যদি কারও হাতে কাগজ না থাকে তাহলে বঙ্গভবনে তো থাকতে দেবে না। কেন আইডেন্টিটি কার্ড দেখালে সেখানে থাকতে পারা যাবে না। আমি এটা কোনও বিশেষ দলের ক্ষেত্রে বলছি না। নির্বাচিত জনপ্রতিনিধিদের ক্ষেত্রে এটা হওয়া দরকার। সুতরাং যে ঘটনা মাননীয়া সাংসদ মমতা বন্দ্যোপাধ্যায়ের ক্ষেত্রে হয়েছে আমি আশা করব মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি সে সম্পর্কে কিছু ব্যবস্থা নেবেন। মাননীয় কাশেম সাহেব আমার আগে বক্তব্য রেখেছেন, আপনাকে ধন্যবাদ। আপনি শিল্প নিয়ে কিছু বলার চেষ্টা করেছেন। পশ্চিমবঙ্গে বিনিয়োগ কম হয়েছে। বিনিয়োগের কারণ কি শুধু মাত্র কোনও একটা বিশেষ সরকার? আপনাদের পরিকাঠামো কোথায়? বিনিয়োগ করবেন কোথায়? বিনিয়োগ করতে কি কি লাগে? বিদ্যুৎ লাগে, জল লাগে, একটা আধুনিক পোর্ট লাগে, রাস্তা লাগে এবং ওয়ার্ক কালচার লাগে। একটা ক্ষেত্রেও আপনি বলতে পারবেন বুক ঠুকে যে, বিনিয়োগ করার মতো পরিবেশ আছে? ডোমেস্টিকে কোনও কোনও জায়গায় বিদ্যুৎ পাওয়া যাচ্ছে। কিন্তু তার কারণ হচ্ছে, বহু কলকারখানা বন্ধ তাই এটা ডোমেস্টিক ট্রান্সফার করা হচ্ছে। কিন্তু বিদ্যুতের উৎপাদন যে বৃদ্ধি হয়েছে তা নয়। এটা শুধু মাত্র জাগলারি করে আজকে মানুষকে বলছেন যে, বিদ্যুৎ উপচে পড়ছে। গ্রামের মানুষ বলুক বিদ্যুৎ সাফিসিয়েন্ট আছে কি না? এক এক জায়গায় দু-তিন দিন লোডশেডিং হচ্ছে। আধুনিক পোর্টের ক্ষেত্রে আমাদের কি অবস্থা? দুটো পোর্টই ড্রাই পোর্টে পরিণত হয়েছে। কলকাতা পোর্টের নাব্যতা যদি রক্ষা করতে হয় তাহলে ৪০ হাজার কিউসেক জল লাগে। আর, ফারাক্কা থেকে যদি ১৮ হাজার কিউসেক-এর বেশি জল ছাড়া হয় তাহলে রাইটার্স বিল্ডিং-এ জ্যোতি বাবুর চেয়ার জলে ভাসবে। তাই আজকে আপনার নতুন করে পোর্ট তৈরি করার জন্য দক্ষিণ ২৪ পরগনায় ছুটছেন। কিন্তু ওখানে যাওয়ার জন্য রাস্তা কোথায়, যেতে গেলে তো হেলিক্যাপ্টারে করে যেতে হয়। তাই আমরা দেখতে পাই, কংকর্ড করে লোক নিয়ে আসা হয়। মাননীয় সোমনাথ বাবুকে জিজ্ঞাসা করেছিলাম রাস্তা কোথায়? উনি বললেন, ৯০০ কি.মি. ইন্টারন্যাশনাল স্ট্যান্ডার্ড রোড হবে দক্ষিণ ২৪ পরগনার ফলতা থেকে শিলিগুড়ি পর্যন্ত। আমি বললাম, এই সরকারের কাছে কি সেই বিশ্বাসযোগ্যতা আছে?

আপনারা বলছেন, আপনাদের সরকার নাকি এতদিন গদিতে থেকে রেকর্ড করেছে। ২০ বছরে আবার অন্য রেকর্ডও করেছেন। ২২ হাজার কলকারখানা বন্ধ হয়েছে, ৬০ হাজার

বেকার হয়েছে। আমি আপনাদের সঙ্গে একমত যে, শিল্প এখানে হলে আমরা শিল্পের জন্য লড়াই করব। আপনি কি অস্বীকার করতে পারেন যে মেটাল বক্সের ক্ষেত্রে আমরা এক হয়ে লড়াই করিনি? কিন্তু তা সত্ত্বেও সেখানে ১৭৭ জন লোক আত্মহত্যা করল—এটাও আপনাদের রেকর্ড।

[2-10 – 2-20 p.m.]

এটা রেকর্ড। আমি শুধু রাজ্য সরকারকে দায়ী করি না, আপনাদেরও প্রতিবাদ করা উচিত, আপনাদের যদি সৎ সাহস থাকে তাহলে কেন লেখেননি শিল্প মন্ত্রীকে। এখানে যে গ্লোবাল ইকোনমি এর জন্য দায়ী বহুজাতিক ব্যবসায়ীরা। আজকে একে, ওকে নিয়ে আসছেন। আপনাদের যাঁরা ট্রেড ইউনিয়ন করেন তারাও গিয়েছিলেন, আমিও গিয়েছিলাম সি.আই.আই. কনফারেন্সে, সেখানে মুখ্যমন্ত্রী বহুজাতিক সংস্থাদের আহ্বান জানাচ্ছেন পশ্চিমবঙ্গে ব্যবসা করবার জন্য। আর আপনারা তাঁর প্রতিবাদ করেছেন? আজকে প্রতিবাদ করছেন, আমরা আগেও প্রতিবাদ করেছি এখনও করছি। গ্লোবাল ইকনমি আমাদের দেশে উপযুক্ত নয়। গ্লোবাল ইকনমি ইন্ট্রোডিউজ হলে এখানে বেকারি বাড়বে, আমাদের নিজেদের শিল্পের সর্বনাশ আজকে এখানে কোকাকোলা আসছে, এসেনশিয়াল কমোডিটিজ আমাদের বাজার কেড়ে নিচ্ছে। যে দেশে লাক্স মাখার ক্ষমতা নেই, সেখানে ডাভ কোম্পানিকে নিয়ে আসছেন। একটা কোনও বড় কারখানা এসেছে, আজকে একটা বড় স্টীল ফ্যাক্টরি করতে পেরেছেন? আজকে জেশপ ধুকছে, বার্ন যে কোনও সময় বন্ধ হয়ে যেতে পারে। বড় বড় কোনও বহুজাতিক সংস্থা এসেছে? জন মেজর কে আনতে গিয়ে যত টাকা খরচ করেছেন, তত টাকা বিনিয়োগ করেছেন কি? এই যে এত 'মৌ' সই করিয়েছেন প্রায় ৩০ হাজার কোটি টাকার, তার মধ্যে বিনিয়োগ হয়েছে কত? মহারাষ্ট্রে যান সেখানে সাড়ে ৭ হাজার কোটি টাকা বিনিয়োগ হয়েছে। সেখানে লুতফানসা তার হেড-কোয়াটার্স করেছে মহারাষ্ট্রে। পরিকল্পনা মাফিক পরিকাঠামো তৈরি হয়নি বলেই এখানে কেউ আসছে না। ইউ.কে.-র একজন বড় শিল্পপতি এসেছিলেন তিনি সার্ভে করে দেখেছেন যে পশ্চিমবাংলার স্থান হচ্ছে এগারোতে। বিদেশিরা এখানে এসেছে অবজার্ভ করেছে, কিন্তু বিনিয়োগ করেছে বাঙ্গালোরে, মহারাষ্ট্রে, গুজরাটে, উড়িষ্যাতে, কিন্তু পশ্চিমবাংলায় করছে না, মুখ ফিরিয়ে নিচ্ছে। কত কোটি টাকা বিনিয়োগ করেছে সেই বড় শিল্পপতি, যারা নিজের দেশেই ২১ পারসেন্ট বেকার, যার নিজের দেশে গত ৬ মাস আগে ৬০০ প্ল্যান্ট বন্ধ করেছে, ২ লক্ষ কর্মী ছাটাই করেছে, সেই লোককে নিয়ে এসে আপনারা উদ্ধার পাওয়ার চেষ্টা করছেন? সে নিজে উদ্ধার পেলে সে নিজে ধন্য হবে। আপনারা হকারি উচ্ছেদের নাম করে এখানে কি করছেন। আমরা হকার উচ্ছেদের বিরুদ্ধে নই, আমরা চাই পরিকল্পনা করে হকার তুলুন। আমরা সুভাষ বাবুকে বলেছিলাম একটা প্ল্যান করুন, মনিটরিং করুন। আমি নিজে জানি ১৫ পারসেন্ট হকার আছে যাদের পুনর্বাসনের প্রয়োজন নেই। কারোর নিজের বড় দোকান আছে আবার হকারি করে, কেউ আবার চাকরি করে আবার হকারি করে। কিন্তু যারা পেটের জ্বালায় হকারি করে, যারা বি.এ. পাশ করে এম.এ. পাশ

করে হকারি করছে তাদের পুনর্বাসনের জন্য ব্যবস্থা করবেন না কেন? তাদের এ ভাবে উচ্ছেদ করে দিলেন যে তাদের মধ্যে ১৩ জন আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। এর পরও আপনারা বলবেন আপনাদের সরকার ২০ বছরের সরকার, দারুণ সরকার। কালকে আমাদের লিডার বলেছেন যে কলকাতায় ১০ বছরে কত বড় বড় ধরনের অপরাধ সংগঠিত হয়েছে, তার মধ্যে কতগুলির ক্ষেত্রে আপনারা চার্জ শিট দাখিল করতে সক্ষম হয়েছেন? আমাদের সংবাদ শতকরা ৬০ ভাগ ক্ষেত্রেই পুলিশ চার্জ শিট দিতে পারে না। অথবা ডিফেক্টিভ চার্জ শিট দেয়, যেটা একজন বিচারপতি তাঁর রায়ে উল্লেখ করেছেন। কি হচ্ছে? অপরাধ হচ্ছে, আবার তার চার্জ সিট হচ্ছে না। চার্জ শিট হলেও ভুল চার্জ শিটের ফলে আসামী বেকসুর খালাস পেয়ে যাচ্ছে। এই সব অরাজকতার কথা না বলে; দারুণ শৃঙ্খলার কথা বলে চিৎকার করবেন? আর সেটা দেশের মানুষকে শুনতে হবে? স্যার, এটা আপনিই বিচার করবেন।

স্যার, রাজ্যপালের ভাষণের ১৭ নং অনুচ্ছেদে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড সম্বন্ধে উল্লেখ করা হয়েছে। অথচ ঐ বোর্ডের ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। অ্যাসেসমেন্ট থেকে শুরু করে যে সমস্ত জায়গায় জনপ্রতিনিধিদের থাকার কথা ছিল সে সমস্ত জায়গা থেকে তাদের সরিয়ে দেওয়া হয়েছে। ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ কমিটিতে এবং ভ্যালুয়েশন বোর্ডে জনপ্রতিনিধিদের রাখা হয়নি। অথচ এখানে মুখে জনপ্রতিনিধিত্বর কথা বলা হচ্ছে! এই সমস্ত বিভিন্ন গুরুত্বপূর্ণ জায়গায় জনপ্রতিনিধিদের অবিলম্বে পৌঁছে দেবার জন্য ব্যবস্থা অবলম্বন করতে আমি সরকারকে অনুরোধ করছি।

শিক্ষা নিয়ে অনেক কথা বলা হয়েছে। শিক্ষকদের আপনারা অনেক টাকা দিচ্ছেন। হ্যাঁ, আমার পিতা শিক্ষক ছিলেন, আমি ওটা অস্বীকার করব না। অবশ্যই আপনারা শিক্ষকদের সামাজিক মর্যাদা, আর্থিক মর্যাদা ফিরিয়ে দিয়েছেন। এটা অস্বীকার করবার উপায় নেই। কিন্তু আপনাদের আমরা বার বার বলছি, যে সমস্ত শিক্ষকরা দীর্ঘদিন আর্থিক সুযোগ সুবিধা পান নি তাঁদের অন্তত ৬০ বছর প্লাস চাকরি করতে দিন। আর যাঁরা সমস্ত রকম সুযোগ সুবিধা পেয়েছেন তাঁদের ৬০ বছরে রিয়াটার করতে বলুন। এই বৈজ্ঞানিক ভিত্তিটা আপনারা মেনে নিলেন না। যে সমস্ত শিক্ষকরা দীর্ঘদিন আর্থিক সুযোগ সুবিধা পাননি, তাঁদের মধ্যে সিপিএম সমর্থক থাকতে পারেন, কংগ্রেস সমর্থকও থাকতে পারেন। তাঁদের আপনারা এই সুযোগটা দিন। আপনারা এই বিষয়টা আবার একটু ভেবে দেখুন। যাঁরা প্রথম থেকেই আর্থিক দিক দিয়ে উপকৃত তাঁদের কথা বলছি না। যাঁরা দীর্ঘদিন আর্থিক সুযোগ সুবিধা পাননি তাঁদের জন্য ৬০ প্লাস করুন। যাঁরা দীর্ঘদিন বঞ্চিত হয়েছেন তাঁদের আর বঞ্চিত করবেন না। আমি সে রকম একটা বঞ্চিত ঘরের সন্তান। আমি আপনাদের বিষয়টা আবার ভেবে দেখতে অনুরোধ করছি। আপনাদের আগেই এটা ভাবা উচিত ছিল।

কাসেম সাহেব শিক্ষা ক্ষেত্রের কথা উল্লেখ করেছেন। শিক্ষা ক্ষেত্রে কি চলছে তা আমি তাঁকে দেখাতে পারি যদি তিনি আমার সঙ্গে একটু সময় করে যান। আপনাদের এডুকেশন

সিস্টেমে পরীক্ষা কি ভাবে চলছে তা আমি তাঁকে দেখিয়ে দেব। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে হাজরা রোডের ল কলেজে পরীক্ষা হচ্ছে, বেঞ্চের ওপর নস্যির ডিবে, সিগারেটের প্যাকেট রেখে বই খুলে ছেলে-মেয়েরা টুকে পরীক্ষা দিচ্ছে। খালি গায় বসে পরীক্ষা দিচ্ছে, বই খুলে চিৎকার করছে, 'কত পাতায় আছে, কত পাতায় আছে'। আর আপনারা এখানে টোকাটুকি নিয়ে বড় বড কথা বলছেন!

রাজ্যপালের ভাষণের ১৩ নং প্যারায় শিক্ষা নিয়ে অনেক কথা বলেছেন। আজকে শিক্ষা ক্ষেত্রে কি বিশৃঙ্খল, বিভৎস অবস্থা সৃষ্টি হয়েছে—সিপিএম এবং এস.এফ.আই.-র অন্যায় নির্দেশ যে সমস্ত হেড মাস্টার, হেড মিস্ট্রেস, প্রিন্সিপালরা মানছেন না তাঁদের ওপর আক্রমণ নেমে আসছে। তাঁদের লাঞ্ছনা করা হচ্ছে, এমন কি শারীরিক নির্যাতন পর্যন্ত করা হচ্ছে। আসানসোলের মণিমালা গার্লস স্কুলের হেড মিস্ট্রেসকে উলঙ্গ করিয়ে এস.এফ.আই. অত্যাচার করেছে। হেড মিস্ট্রেসকে উলঙ্গ করে লাঞ্ছনা করা হয়েছে, প্রহার করা হয়েছে। এরপরেও শিক্ষা ক্ষেত্রের কথা আপনারা বলতে পারেন? হুগলি জেলার চন্ডীতলা স্কুলের প্রবীণ শিক্ষককে স্কুলের মধ্যে প্রবেশ করে সিপিএম-এর লোকেরা পিটিয়েছে। গতকাল, সোমবার রাইটার্স বিল্ডিংস থেকে ২ কিলো মিটার দূরে মৌলানা আজাদ কলেজে কি ঘটনা ঘটেছে? ওখানে প্রিন্সিপাল বলেছিলেন, 'কলেজ চলাকালীন কোনও পার্টিকে কলেজের মধ্যে মিটিং করতে দেব না—এস.এফ.আই., ছাত্র পরিষদ, কেউ মিটিং করতে পারবে না'। গতকাল এস.এফ.আই. সারাদিন প্রিন্সিপালকে ঘেরাও করে রেখে অপমান করেছে। কলেজে ব্যাপক ভাঙ্গচুর করেছে। সমস্ত কিছু লন্ড-ভন্ড করেছে। এখান থেকে মাত্র কয়েক গজ দূরে এই জিনিস ঘটেছে। এরপরেও আপনারা চিৎকার করবেন, শিক্ষা ক্ষেত্রে দারুণ উন্নতি হয়েছে!

[2-20 – 2-30 p.m.]

শিক্ষাক্ষেত্রে আজকে তার থেকেও ব্যাপক দুর্নীতি এবং দলবাজি হচ্ছে। কলেজ সার্ভিসের নাম করে যে দলবাজি করছেন নির্লজ্জ ভাবে তার কথা আপনারা সকলেই জানেন। আমি একটি উদাহরণ দিই, বর্তমান ডি.পি.আই. তাঁর স্ত্রী হচ্ছেন একজন অধ্যাপিকা। তাকে প্রমোশন দিতে হবে। সেইজন্য ২ বছর পাবলিক সার্ভিস কমিশনকে ডাকলেন না। এই অধ্যাপিকার উপরে ২ জন প্রমোশন পেতে পারেন। আপনারা যদি নাম চান, আমি তাদের নাম দিতে পারি। এই ২ জনকে না ডেকে ইচ্ছা করে ২ বছর ইন্টারভিউ বর্তমান ডি.পি.আই. আটকে রাখলেন। তারপর যখন ২ বছর কেটে গেল, তারপর ইন্টারভিউ করলেন। বর্তমান ডি.পি.আই.-এর স্ত্রী হচ্ছেন বেথুন কলেজের রিডার, তাকে বে-আইনি ভাবে প্রফেসার নিযুক্ত করেছেন ২ বছর ইন্টারভিউ আটকে রেখে। এইভাবে দুর্নীতি চলছে। পাবলিক সার্ভিস কমিশন থেকে ইন্টারভিউ-এর জন্য ডি.পি.আই.-এর কাছে পাঠালে, ডি.পি.আই. ইন্টারভিউ বোর্ডে এমন একজনকে পাঠালেন যিনি কম বেতন পান এমন একজন অধস্তন কর্মচারীকে ইন্টারভিউ বোর্ডে পাঠিয়ে দিলেন যাতে তার স্ত্রী রিডারশিপ থেকে প্রফেসারশিপে চলে যেতে পারে। আমি যা বললাম তা মিলিয়ে দেখে নেবেন। তিনি এখন বেথুন কলেজের অধ্যাপিকা।

তারপর এই যে বইটা আমাদের দেওয়া হয়েছে এখানে কো-অপারেটিভ ডিপার্টমেন্টের একটি কথাও নেই। কেন নেই? তার কারণ হল, কো-অপারেটিভে নির্বাচনের কোনও অস্তিত্ব নেই। অথচ এখানে গলা ফাটিয়ে চিৎকার করছেন গণতন্ত্র, গণতন্ত্র বলে। অ্যাপেক্স হাউসিং ফেডারেশনে—কনফেড, বেনফেড একটা জায়গাতেও নির্বাচনের কোনও অস্তিত্ব নেই। যার জন্য কো-অপারেটিভের ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোনও কথা বলা হয়নি। তারপরেও আপনারা বলবেন যে, রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ দিতে হবে? একদিকে আপনারা হকার্স উচ্ছেদ করছেন আর অপর দিকে আপনারা চমক দেখাবেন—এটা তো চলতে পারে না। তারপর আর একটি ঘটনার কথা বলি, দি ওয়েস্ট বেঙ্গল সেটেলমেন্ট কাননুগো কো-অপারেটিভ ক্রেডিট সোসাইটি লিমিটেড, বৈষ্ণবঘাটা স্কীম নম্বর (১) ২০-৯-৫০ সালে শ্রী সুধীরকুমার সেনগুপ্ত এবং শ্রী সরলকুমার সেনগুপ্ত দুটো জমি পান। হঠাৎ গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল উক্ত স্কীম নম্বর (১) এর কিছু জমিতে দীনবন্ধু এড্রুজ কলেজ তৈরি করতে মনস্থ করে এবং ঐ জমিটা উক্ত কলেজের আওতায় আসে। তারপর কোর্টের কমপ্রমাইজ ডিগ্রি টি.এস. নম্বর ৮১ অফ ১৯৫৬ অনুসারে ক্ষতিগ্রস্থ লোকেদের বৈষ্ণবঘাটা স্কীম নম্বর (২) তে জমি দেয়। ঐ জায়গাটা এখন বারোদা অ্যভিনিউ নামে পরিচিত। রিটায়ারমেন্টের পর ভদ্রলোক উক্ত জমিতে বাউন্ডারি ওয়াল দিতে গেলে পাশেই অবস্থিত ফাল্গুনী ক্লাব প্রবল বাধা দেয় এবং নির্মিত কিছু অংশ ভেঙ্গে দেয়। আমি এই ব্যাপারে বুদ্ধদেব বাবুর কাছে গেলাম। উনি নিজে তাঁর প্যাডে লিখে দিয়েছেন সই করে—আমি ভুল বললে আমার নামে প্রিভিলেজ আনতে পারেন—"কমরেড দীপা রায়, বিষয়টি দেখবেন, এই পত্রবাহক তার জমি দখল নিতে পারছেন না। আপনি ওনাকে সাহায্য করুন। তা না হলে প্রশাসনিক ব্যবস্থা নিতে হবে"। শুভেচ্ছা সহ, শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য, ৩-৭-৯৬। আজও পর্যন্ত সে বারবার আবেদন করছে, কিন্তু কিছুই হল না। কি প্রশাসনিক ব্যবস্থা নেবেন? কোথায় বুদ্ধদেব বাবু? কি প্রশাসনিক ব্যবস্থা নিলেন? কেন উত্তর দিচ্ছেন না? চিফ মিনিস্টারের কাছে পর্যন্ত ঐ ভদ্রলোক লিখেছেন, কিন্তু সিপিএম-এর দখল থেকে ঐ জমি তিনি উদ্ধার করতে পারছেন না। আজকে হকার উচ্ছেদের নাম করে কলকাতায় ভোট পেতে পারেন। এর জন্য কি আপনারা চেষ্টা করবেন? আজকে আপনারা বহুজাতিক ব্যবসাদারদের পদলেহন করছেন। কিন্তু কাজের কাজ কিছুই করছেন না। আজকে ডিসটিবিউশন সিস্টেমকে কোথায় নিয়ে গেছেন? এইভাবে চললে দেশের অর্থনৈতিক ভারসাম্য নষ্ট হয়ে যাবে। আপনাদের তো লজ্জা নেই। গন্ডারের কাছ থেকে যে চামড়াটা ২০ বছর আগে থেকে ধার করে রেখে দিয়েছেন, গন্ডার বলছে, খেতে দিও না কিন্তু চামড়াটা ফেরৎ দাও। চামড়াটা অন্ততঃ ফিরৎ দিলে গন্ডারটা বাঁচবে। পরিশেষে আমি বলছি, চিনির কোটিং লাগিয়ে যে সমস্ত অসত্য কথা বলা হয়েছে এই ভাষণের মধ্যে দিয়ে তা দেখে লজ্জা করে। এর প্রতিটি অক্ষর পড়লে মাথা নিচু হয়ে যাওয়া উচিত আপনাদের লজ্জায়। অবশ্য যাদের দু কান কাটা তাদের লজ্জা থাকে না। এই বলে আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তা সমর্থন করে এবং ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## POINT OF ORDER

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অফ অর্ডার, গত ১৯৯৫ সালে আমি এই হাউসে একটা অভিযোগ করেছিলাম এই মর্মে যে বর্ষার সময় আমি রামপুরহাট থেকে বহরমপুর যাচ্ছিলাম অ্যাম্বাসাডার গাড়িতে কিন্তু এত বৃষ্টি যে আমার গাড়ি এগুতে পারছিল না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার পয়েন্ট অফ অর্ডারটা কি সেটা বলুন।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** সেটাই আমি বলছি। আমি তখন নলহাটির পি.ডব্লু.ডি.-র বাংলোতে গিয়েছিলাম থাকার জন্য এবং থাকার জায়গা চেয়েছিলাম। থাকার জায়গা ছিল কিন্তু যেহেতু আমি সিউড়ি থেকে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের পারমিশন আনিনি সেইহেতু আমাকে নলহাটির বাংলোতে থাকতে দেওয়া হয়নি। এ ব্যাপারে আমি মাননীয় স্পিকার মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করাতে মাননীয় স্পিকার মহাশয় সেদিন মাননীয় মন্ত্রী শ্রী প্রবোধ সিনহা মহাশয়কে এটা দেখতে বলেছিলেন যে আমরা এম.এল.এ.-রা বা এম.পি.-রা যদি হঠাৎ কোথাও গিয়ে উপস্থিত হই এবং সেখানে যদি থাকতে চাই—সরকারি বাংলো, সার্কিট হাউসে এবং যদি জায়গা খালি থাকে তাহলে যেন থাকতে দেওয়া হয়। তারপর নাকি একটা সার্কুলারও দেওয়া হয়েছিল এই মর্মে যে এদের থাকতে দেওয়া হবে। কিন্তু সেদিন দেখলাম শ্রীমতী মমতা ব্যানার্জিকে শিলিগুড়ির পি.ডব্লু.ডি.-র বাংলোতে থাকতে দেওয়া হয়নি। এ ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করছি এবং পয়েন্ট অফ অর্ডার তুলে বলছি, নতুন করে যেন অর্ডার দেওয়া হয় যাতে এই ধরনের অসুবিধা আর না হয়, আমরা যাতে থাকতে পারি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সত্যি কথা, প্রবোধ বাবু, এম.এল.এ., এম.পি.-রা যদি যান এবং ঘর যদি খালি থাকে তাহলে তো তাদের দেওয়া উচিত। এ ব্যাপারে তো আগের একটা রুলিংও আছে।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কমল বাবু যখন বিষয়টি উত্থাপন করেছিলেন তার ঠিক পরে পরেই মাননীয় স্পিকার মহাশয়ের নির্দেশে আমরা সার্কুলার সমস্ত কনসার্ন ডিপার্টমেন্টকে দিয়েছি এ সংক্রান্ত ব্যাপারে। এখন তারপর কেন এটা ফলোড হয় নি সেটা ...

**(গোলমাল)**

যদি কোনও ভায়োলেশন হয়ে থাকে তাহলে নিশ্চয় তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে। কিন্তু এ সংক্রান্ত বিষয়ে যে সার্কুলার দেবার কথা তা আমরা সঙ্গে সঙ্গে তৎপরতার সঙ্গেই দিয়েছি এবং উনিও সেটা স্বীকার করেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় মন্ত্রী প্রবোধ সিনহা মহাশয় হাউসে পরিষ্কার করে বলে দিয়েছেন যে যদি এরকম কোনও ঘটনা ঘটে এবং মন্ত্রীকে জানান ...

**(গোলমাল)**

লিখিত ভাবে জানান, যদি খালি থাকে তাহলে অভিযোগটা পাঠিয়ে দিন। মাননীয় মন্ত্রী হাউসে স্পষ্ট ভাষায় বলেছেন এবং হাউসে রুলিংও আছে, ওরা আইনও করেছেন, যদি থাকে এবং না দেয় তাহলে তার বিরুদ্ধে ওরা ব্যবস্থা গ্রহণ করবেন। এবারে শ্রী মহম্মদ সোহরাব বলুন।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS RESUMED AGAIN

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪শে জানুয়ারি, ১৯৯৭, মাননীয় রাজ্যপাল মহাশয় এই হাউসে যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার বিরোধীতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী দেওয়া হয়েছে তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা মনে করি যে এই ভাষণে রাজ্যের বর্তমান অবস্থার প্রকৃত চিত্রটি থাকা দরকার।

[2-30 – 2-40 p.m.]

সঙ্গে সঙ্গে সেই সমস্যা দূর করার জন্য একটা পরিকল্পনা থাকবে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে রাজ্যপালের ভাষণের মধ্যে এই রকম কোনও চিত্র ফুটে ওঠেনি। একটা অবাস্তব, অলিক, অসত্য ভাষণ এখানে দেওয়া হয়েছে। সেজন্য আমরা এর তীব্র বিরোধীতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গ বিভিন্ন সমস্যায় জর্জরিত। আজকে খাদ্য সমস্যা আছে, খাদ্যদ্রব্যের তীব্র দাম বাড়ছে, বিদ্যুতে সঙ্কট। আজকে চাষীরা সঙ্কটের মধ্যে রয়েছে, তারা সেচের জন্য জল পাচ্ছে না। আজকে বেকার সমস্যা হুহু করে বাড়ছে। আজকে শিক্ষা ক্ষেত্রে সঙ্কট, আইন-শৃঙ্খলায় জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। কিন্তু এই সমস্ত সমস্যার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে চিত্রিত হয়নি। আমি এই সমস্ত দিকের কথা বলব না। আমি ২।১টি প্রশ্ন হাউসের সামনে তুলে ধরতে চাই। আইন-শৃঙ্খলার কথা গতকাল আমাদের দলের পক্ষ থেকে বিস্তারিত ভাবে বলা হয়েছে এবং একটু আগেও সুব্রত বাবু এবং কাসেম সাহেব কেন শিল্পপতিরা এখানে আসছে না, সেই পরিকাঠামো এখানে নেই সে কথা বলেছেন। আপনি জানেন যে আজকে সারা বিশ্বে একটা আন্দোলন-এর ডাক উঠেছে সেটা হচ্ছে এলিমিনেশন অফ চাইল্ড লেবার। আজকে এর জন্য আন্দোলন চলছে। আজকে যেখানে হাজার হাজার শিল্পে, কারখানায় অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে, সেখানে আমরা দেখছি যে পশ্চিমবঙ্গে বড় শিল্পে, অন্যান্য মাইনস ফ্যাক্টোরি, রেলওয়েতে ১৪ বছর বয়সের কম বয়সের ছেলেদের লেবার হিসাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে। কিন্তু আমাদের ভারত সরকার ১৯৮৪ সালে চাইল্ড লেবার প্রভিশান অফ কন্ট্রোলিং অ্যাক্ট পাস করেছিলেন। তারপরে ১৯৮৭ সালে চাইল্ড লেবার পলিসি সেন্ট্রাল গভর্নমেন্ট তৈরি করেছিলেন তাতে তারা একথা বলেছেন। এমন কি কয়েকদিন আগে সুপ্রিম কোর্টের একটা জাজমেন্টে বলা হয়েছে, চাইল্ড লেবারদের যে এমপ্লয়ারের কাছে কাজ করবে তাদের জরিমানা হবে। তারপরে কয়েকদিন আগে সারা

ভারতবর্ষের মিনিস্টার লেবার কনফারেন্স হল। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে পশ্চিমবঙ্গ সরকার চাইল্ড লেবার এলিমিনেশন করা দূরে থাক, সেটাকে কন্ট্রোল করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা সেই সম্পর্কে কোনও ইঙ্গিত রাজ্যপালের ভাষণে নেই। আজকে সারা বিশ্বে এই আন্দোলন চলছে কিন্তু সেখানে এই সম্পর্কে কোনও রকম কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। সেইজন্য আমরা এই ভাষণের বিরোধীতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে লক্ষ লক্ষ বেকার পশ্চিমবঙ্গে। যারা গ্রাম থেকে এসেছেন, আপনারা সকলেই জানেন যে, আজকে বেকার যুবক-যুবতীদের চাকুরি পাবার সুবিধার জন্য গরিব মানুষেরা তাদের সর্বস্ব বিক্রি করে দিয়ে তাদের ছেলে-মেয়েদের বি.এ., এম.এ. পাশ করিয়েছেন। কিন্তু তাদের বয়স ৩৫ বছর পার হয়ে যাচ্ছে চাকুরি পাবার কোনও সম্ভাবনা থাকছে না। তার ফলে বৃদ্ধ পিতা-মাতার মুখে তারা হাসি ফোটাতে পারছে না। তাদের সমস্যা দূর করার জন্য সুদূরপ্রসারী কোনও পরিকল্পনার কথা আজকে রাজ্যপালের ভাষণে নেই। এই ভাষণ কি তাহলে সমর্থন করা যায়? আপনারা কেন সমর্থন করছেন সেটা আমি বুঝতে পারছি না। তাই এই ভাষণের আমি বিরোধীতা করছি। আজকে আপনাদের কোনও এমপ্লয়মেন্ট দেবার প্রোগ্রাম নেই। আপনারা বলছেন যে, হেলথ ফর অল। অর্থাৎ সকলের জন্য স্বাস্থ্য চাই ২ হাজার সালের মধ্যে। এটা সুন্দর লক্ষ্য, ভাল লক্ষ্য যে দুই হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্যের পরিকাঠামো তৈরি করে দিতে হবে। কিন্তু বাস্তব পরিস্থিতি কি? আজকে হাসপাতালগুলি কি অবস্থায় চলছে? আজকে জেলা হাসপাতাল, মহকুমা হাসপাতাল, ব্লক হাসপাতাল, বিভিন্ন প্রাইমারি হাসপাতাল এবং যে হেলথ সেন্টারগুলি আছে, সেখানে না আছে ডাক্তার, না আছে ঔষধ, না আছে অ্যাম্বুলেন্স। সমস্ত জায়গায় এই রকম অবস্থা হয়ে আছে। আজকে যদি ডাক্তার না থাকে, ঔষধ না থাকে তাহলে কি করে দুই হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্যর পরিষেবা পৌঁছে দেবেন? সুতরাং এই জিনিসগুলি আমরা বলতে চাচ্ছি। আজকে হেলথ ডিপার্টমেন্টের কি অবস্থা! আমার সতি বিধানসভা কেন্দ্রে চারটি হেলথ সেন্টার আছে, কিন্তু কোনওটিতে ডাক্তার নেই এবং একটি হেলথ সেন্টারের বাড়ি ভেঙ্গে গেছে। বিষয়টা পার্থবাবুকে বলায় তিনি আমাকে বলেছিলেন—আপনি কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার ঠিক করে দিন না। ইফ দিস বি দি সিচুয়েশন ক্যান উই সাপোর্ট দি গভর্নরস অ্যাড্রেস? তার জন্য গভর্নরস অ্যাড্রেসকে আমরা সমর্থন করতে পারছি না। তিনি ভাষণে আই.সি.ডি.এস. প্রগ্রামের কথা বলেছেন। এর জন্য টাকা দিচ্ছেন সেন্ট্রাল গভর্নমেন্ট। এই প্রগ্রামের উদ্দেশ্য হল, ছয় বছরের নিচে শিশুদের নিউট্রিশাস ফুড সরবরাহ করা, গর্ভবতী মায়েদের নিউট্রিশাস খাদ্য দেওয়া। প্রগ্রামটা ভাল এবং এরজন্য গ্রামে গ্রামে অঙ্গনওয়াড়ি ওয়ার্কার এবং হেল্পাররা রয়েছেন, ব্লকে ব্লকে সুপারভাইসর আছেন, গাড়ি রয়েছে, অফিসার রয়েছেন, অফিস রয়েছে, কিন্তু গ্রামের যারা এম.এল.এ., তাঁরা গিয়ে দেখুন, যে ব্লকে স্কীমটা চালু রয়েছে সেখানে যাঁদের জন্য স্কীম তারা সেই সমস্ত জিনিস পাচ্ছেন কিনা। এই স্কীমে আসা নুন, তেল, ডাল সব চুরি হয়ে যাচ্ছে। কাজেই এক্ষেত্রে চিন্তা করা দরকার রয়েছে যে, হোয়াট অ্যাকশন ইউ হ্যাভ টেকন। গভর্নরস অ্যাড্রেসে, এ সম্বন্ধে যা বলেছেন তার সঙ্গে বাস্তবের কোনও মিল থাকছে না। তার জন্য আমি এই ভাষণের বিরোধীতা করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল আমাদের দলনেতা বলছিলেন যে, কংগ্রেস দল পার্শ্ববর্তী দেশের সঙ্গে আমাদের রিলেশন ভাল হোক এটা চায়, বাংলাদেশের সঙ্গে সুসম্পর্ক গড়ে উঠুক এটা চায়। কিন্তু আমরা দেখলাম, শুধুমাত্র নিজের ইমেজ বাড়াবার জন্য বাংলাদেশের সঙ্গে জল চুক্তি করে এলেন, কিন্তু তার ফলে পশ্চিমবঙ্গের কি অবস্থা হবে সেটা চিন্তা করলেন না। তিনি ঘন ঘন প্লেনে দিল্লি যান, কিন্তু চুক্তির আগে একবার বিহার এবং উত্তরপ্রদেশে পর্যন্ত গেলেন না। গেলে দেখতেন, ঐ দুটি রাজ্য ইরিগেশন ক্যানালের মাধ্যমে গঙ্গার জলকে ডাইভার্ট করে দিচ্ছে সেচের কাজে। যদি কাবেরীর জল নিয়ে দুটি রাজ্যের মধ্যে আলোচনা চলতে পারে সেখানে এই জল চুক্তি করবার আগে বিহার এবং ইউ.পি.-র সঙ্গে কথা বলা হল না কেন। কেন ঠিক করা হল না যে, এই পার্টিকুলার টাইমে তারা এত পরিমাণ জল গঙ্গা থেকে নিতে পারবে? আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি, কেন্দ্রীয় সরকার যখন আমাদের মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান করে এবং বিহার এবং ইউ.পি.-র মুখ্যমন্ত্রীদ্বয়কে সদস্য করে একটি কমিটি করে দিয়েছিলেন গঙ্গার জলের ব্যাপারে রিভিউ করতে যে, বিহার এবং ইউ.পি.-তে কত জল যাবে এবং তারপর ফরাক্কা থেকে ডাইভার্টেড হয়ে বাংলাদেশ এবং কলকাতা পোর্টে কত যাবে, তখন এই জল চুক্তি করবার আগে কেন সেই কমিটির কোনও মিটিং হল না? মাননীয় মুখ্যমন্ত্রী যখন বাংলাদেশে যান তখন তিনি এখানে প্রকাশ্যে ঘোষণা করে গিয়েছিলেন যে, চুক্তি হতে পারে দুই বছরের জন্য। কিন্তু ফিরে এসে এখানে কোনও পার্টির সঙ্গে তিনি কথা বললেন না, অথচ ৩০ বছরের জন্য চুক্তি করে এলেন। ঐ চুক্তির ফলে আজকে পশ্চিমবঙ্গের স্বার্থ ক্ষুণ্ণ হয়েছে। কি অবস্থার মধ্যে চুক্তিটা হল? বিহার এবং ইউ.পি. কত জল টেনে নিচ্ছে সেটা জানা থাকলে এই অবস্থাটা হত না, অথচ মাননীয় মুখ্যমন্ত্রী ঐ কমিটির চেয়ারম্যান হয়েও তার কোনও মিটিং ডাকলেন না। এর কোনও ইঙ্গিত রাজ্যপালের ভাষণের মধ্যে নেই বলে এই ভাষণের আমি প্রতিবাদ করছি।

আর একটি কথা বলতে চাই, মুর্শিদাবাদ জেলায় পদ্মার ভাঙ্গনে আখেরীগঞ্জ থেকে জলঙ্গী পর্যন্ত ১২০ কিলোমিটার জায়গা আজকে ভেঙ্গে যাচ্ছে এবং তার ফলে হাজার হাজার মানুষ গৃহহারা, বাস্তুহারা হয়ে যাচ্ছেন, হাজার হাজার একর জমি, অত্যন্ত মূল্যবান সব আম-বাগান বিনষ্ট হয়ে যাচ্ছে।

[2-40 – 2-50 p.m.]

আজকে সেই ভাঙ্গন রোধ করার জন্য এবং সঙ্গে সঙ্গে যারা এভিকটেড হচ্ছে, উচ্ছেদ হয়ে যাচ্ছে তাদের রিহ্যাবিলিটেশানের জন্য কি করা হবে এবং কেন্দ্রীয় সরকারকে কি করে প্ল্যান এস্টিমেটস দিয়ে চাপ সৃষ্টি করতে হবে তার কোনও পরিকল্পনা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এই যদি অবস্থার সৃষ্টি হয় তাহলে কি করে এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারি? এর পর কাসেম সাহেব শিক্ষার কথা বলেছেন, উনি নিজে শিক্ষক, অধ্যাপক মানুষ, শিক্ষার ব্যাপারে উনি বললেন কংগ্রেস আমলে শিক্ষা ক্ষেত্রে যে অবস্থা ছিল তাতে সেই সময় লজ্জায় মাথা কাটা যেত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শিক্ষার কথা বেশি

বলতে চাইছি না। আমি শুধু বলতে চাই গোটা পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থায় একটা নৈরাজ্য চলছে, একটা অরাজক অবস্থা চলছে। সেই সম্বন্ধে পশ্চিমবাংলার মানুষকে সজাগ হতে হবে। কিছু দিন আগে আমাদের লিডার শ্রী অতীশচন্দ্র সিনহার নেতৃত্বে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশনে গিয়েছিলাম। সেখানে আমরা মাননীয় মন্ত্রী কান্তিবাবুকে উপস্থিত থাকতে বলেছিলাম। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে দোজ হু আর অ্যাবাভ ৬০ ইয়ারস, যাঁরা সুপারঅ্যানুয়েশনে আছেন তাঁদের আজ পর্যন্ত বেতন দেওয়া হচ্ছে না। তাঁদের জন্য কোন গভর্নমেন্ট অর্ডার নেই, তার জন্য তাঁরা বেতন পাচ্ছেন না। আজকে সেই শিক্ষকরা বিনা বেতনে শিক্ষকতা করে অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছেন। আমরা এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর কাছে ডিমাণ্ড করেছিলাম যে ওঁদের জন্য আপনারা কি করতে চাইছেন? আমরা বলেছিলাম এই ব্যাপারে গভর্নমেন্টের কি স্টাণ্ড সেই ব্যাপারে একটা ক্লিয়ার কাট অর্ডার বের করুন। এই ব্যাপারে কান্তিবাবুকে মুখ্যমন্ত্রী জিজ্ঞাসা করাতে কান্তি বাবু বলেছিলেন যে এই ব্যাপারে অনেক মামলা আছে, কিছু দিনের মধ্যেই একটা গভর্নমেন্ট অর্ডার বার করে দিচ্ছি। তারপর তিনি আমাদের যে উত্তর দিচ্ছেন তাতে তিনি বলছেন, সমস্ত মামলা মিটে না যাওয়া পর্যন্ত আমরা কোনও গভর্নমেন্ট অর্ডার বার করতে পারছি না। তাহলে ওয়াট, যা করবেন সেটা ঠিক করে একটা ক্লিয়ার কাট গভর্নমেন্ট অর্ডার বার করুন। যার ফলে দে আর হ্যাংগিং ইন দি ব্যালেন্স। এই ভাবে শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য বিরাজ করছে। সেকেণ্ডারির ক্ষেত্রে যাঁরা এক্সটেনশনে আছেন, যাঁরা রিটেয়ার করছেন ১৯৮১ স্কেলে তাঁদের পেনশানের জন্য রিলিফের কি ব্যবস্থা করছেন আমরা জানতে চেয়েছিলাম। তখন উনি বলেছিলেন যে কিছু দিনের মধ্যে গভর্নমেন্ট অর্ডার বার করে দিচ্ছি। বললেন আই অ্যাম তারপর আবার বলছেন যে বিষয়টি অর্থ দপ্তরের বিবেচনাধীন আছে। তাহলে বিবেচনাধীন আর কতদিন থাকবে? উই মিট দি চিফ মিনিস্টার অন টেন্থ জুলাই। উত্তর পেলাম ১৬.১০.৯৬ তারিখে। এখনও পর্যন্ত সেই সম্বন্ধে কোনও ব্যবস্থা হল না। এই যদি শিক্ষা ব্যবস্থা হয় তাহলে আর কি বলব? আমরা বলেছিলাম ওঁনাদের যে অ্যাডিশনাল টিচারস দরকার। হু হু করে ছাত্র-ছাত্রীদের সংখ্যা বেড়ে যাচ্ছে, সেই অনুযায়ী স্কুল হচ্ছে না। কান্তিবাবু বলেছিলেন মাননীয় মুখ্যমন্ত্রীকে যে. স্যার, এই মুহূর্তে বর্তমানে স্কুলে যে ছাত্র সংখ্যা আছে তাতে আরো ২০ হাজার বাড়তি শিক্ষকদের প্রয়োজন। এই ব্যাপারে ক্লিয়ারকাট উত্তর-এ আমাদের বলছেন, বাড়তি ছাত্র সংখ্যা অনুযায়ী যত সংখ্যক শিক্ষকের পদ সৃষ্টি করা উচিত নিতান্তই অর্থনৈতিক কারণে বর্তমান অবস্থায় তা সম্ভব হচ্ছে না।'। এই যদি সরকারের অবস্থা হয়, এই যদি চিন্তাধারা হয় তাহলে স্কুলে পড়াশোনা হবে? গ্রাম থেকে অনেক মানুষ এখানে এসেছেন, গ্রামের রাখালকে দেখেছেন ২০০, ৫০০ গরু ভেড়া নিয়ে আগলে রাখে। এখন শিক্ষকদের অবস্থা হয়েছে তাই, একটা স্কুলে ১৫০ থেকে ২০০ ছাত্র-ছাত্রিদের একটা শিক্ষকের পক্ষে পড়ানো সম্ভব নয়, আগলে রাখা ছাড়া আর কোনও উপায় থাকে না। আমি আর একটি পয়েন্ট বলে আমার বক্তব্য শেষ করব। আসানসোলে মমতা ব্যানার্জির কি অবস্থা হল? হুগলির চণ্ডীতলায় কি অবস্থা হলো? আমার জেলায় জিয়াগঞ্জে সেখানকার প্রধান শিক্ষিকার কি অবস্থা হলো? আমার কাছে তিনটি চিঠি আছে। সেখানে

প্যানেল অ্যাপ্রুভড হল। অ্যাপয়েন্টমেন্ট হল। তারপর ডি. আই.-এর উপরে অ্যাপয়েন্টমেন্ট তুলে নেবার জন্য চাপ দেওয়া হল ডি. আই.-এর উপরে চাপ দিয়ে বলা হল আগেকার চিঠি উইথড্র করতে হবে। আগেকার চিঠি উইথড্র করা হল। জিয়াগঞ্জে আজকে বামফ্রন্টের বড় শরিকদল তারা গোলমাল করছে। ডি. আই. অমানবিক কাজ করছেন, অন্যায় করছেন। প্যানেলকে অ্যাপ্রোভাল দেবার পর তিনি তা উইথড্র করেছেন। এখন তিনি পালিয়ে বেড়াচ্ছেন। সেখানকার মানুষের কাছে তিনি দাঁড়াতে পারছেন না। আজকে বিভিন্ন স্থানে যেভাবে রাজনীতি চলছে, অ্যাপয়েন্টমেন্ট দিয়ে আপনারা জোর করে তা তুলে নিচ্ছেন। আজকে প্রতিটি প্যানেলের ক্ষেত্রে এই জিনিস হচ্ছে। আমি এখানে কেবল দু'তিনটি ঘটনার কথা বললাম। কলেজের সম্বন্ধে সুব্রতবাবু বলেছেন। শিক্ষাক্ষেত্রে যে ভাবে নৈরাজ্য ও দলবাজি চলছে, এর প্রতিকারের ব্যবস্থা মহামান্য রাজ্যপালের ভাষণে নেই। এরজন্য যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে এসেছে আমি তার বিরোধীতা করছি। আমাদের অ্যামেণ্ডমেন্ট যেগুলো দেওয়া হয়েছে তা গ্রহণের জন্য আমি অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মায়ারাণী পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি রাজ্যপালের ভাষণের উপরে আনীত ধন্যবাদ সূচক প্রস্তাবের বিরোধীতা করে এবং আমাদের যে অ্যামেণ্ডমেন্টগুলো এসেছে তাকে সমর্থন করে দু'একটি কথা বলছি। গত ২৪শে জানুয়ারি বিধানসভায় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, সেই ভাষণে মালদহ, বীরভূম, জলপাইগুড়িতে শিল্পায়ন হবে বলে উল্লেখ করেছেন। খুব ভাল কথা। এটা দরকার। কিন্তু রাজ্যপালের ভাষণে মুর্শিদাবাদের কথা কিছু নেই। মুর্শিদাবাদ একটা কৃষি ভিত্তিক এলাকা, কৃষি ভিত্তিক জেলা। কিন্তু সেখানে কোনও শিল্পায়নের কথা উল্লেখিত হয়নি। ওখানে আখ, পাট প্রচুর পরিমাণে উৎপাদিত হয়। রাজ্যপালের ভাষণে এটার উল্লেখ নেই। দুঃখের বিষয়, ঐ ব্যাপারে তিনি কিছু উল্লেখ করেননি। মুর্শিদাবাদ একটি কৃষি ভিত্তিক জেলা। ওখানে প্রচুর পরিমাণে ফলন হয়। ওখানকার কৃষির উপরে নির্ভর করে অনেক কিছু করার সুযোগ ছিল। ওখানে কাঁচামাল, দক্ষ শ্রমিকের অভাব নেই। মনে হয় সরকারের দৃষ্টিভঙ্গির অভাব আছে। আমি তাই দাবি করছি, মুর্শিদাবাদে কৃষি ভিত্তিক শিল্পায়ন যাতে হয়, সেদিকে সরকার যেন দৃষ্টি দেন। মুর্শিদাবাদে শিশুদের পাচার করার যে ব্যবস্থা চলছে, এই শিশু পাচারকারী যে দালাল তারা যাতে প্রকৃত শাস্তি পায় সেদিকে সরকার যেন দেখেন। কোথা থেকে এই দালালরা ব্যবসা চালাচ্ছে বা ওখানে মানুষের কি অবস্থা, কারা শিশুদের আরবে নিয়ে যাচ্ছে, আমি সেই বিষয়ে জানতে চাই। তারা সেখানে কি ভাবে যাচ্ছে? আমি রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি, প্রকৃত দোষী, প্রকৃত দালালরা যাতে ধরা পড়ে তারজন্য যেন ব্যবস্থা গ্রহণ করেন।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী মহম্মদ হান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪শে জানুয়ারী মহামান্য রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, তার উপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে, আমি তাকে সমর্থন

করে দু'একটি কথা বলতে চাই। আমি গতকাল থেকে একটা জিনিস লক্ষ্য করছি, আমাদের বিরোধী বন্ধুদের কাছ থেকে, পঙ্কজদাকে বলব, সৌগত বাবুকে বলব, আপনারা নেতাজী সম্পর্কে খুব সুন্দর সুন্দর কথা বলছেন, আমি ফরোয়ার্ড ব্লক করি, খুব ভাল লাগছে, আপনারা কংগ্রেসি ছেড়ে দিয়ে নেতাজীর আদর্শে আমাদের সঙ্গে চলে আসুন। তাহলে আমরা আরো বেশি খুশি হব। এই প্রসঙ্গে একটি কথা আমার মনে পড়ছে, এই বিধানসভা চলাকালীন সুব্রতবাবু যেভাবে হাউসের গোটা পরিবেশটাকে উত্তপ্ত করে তুলেছে তাতে আমাদের মধ্যে যারা নূতন সদস্য, নূতন সদস্য হিসাবে আমার মনে হয়েছে আইনশৃঙ্খলার কথা গতকাল থেকে যে ভাবে আমাদের শ্রদ্ধেয় অতীশদা এবং অন্যান্য বিরোধী দলের সদস্যরা বলে এসেছেন, সেখানে আজকে যে ঘটনা ওনারা ঘটালেন সেটা দেখে মনে হচ্ছে আইন শৃঙ্খলা কারা মানছে আর কারা মানছে না। তারা বারে বারে এই সরকারকে আইনশৃঙ্খলার কথা বলে ব্যতিব্যস্ত করে তোলার চেষ্টা করছেন। কিন্তু আমি এই ব্যাপারে জোরের সঙ্গে বলতে পারি, আমাদের রাজ্যে আইনশৃঙ্খলার যে সুন্দর ব্যবস্থা তা ভারতবর্ষের কোনও রাজ্যে নেই। আমাদের রাজ্যের মহামান্য রাজ্যপাল তার ভাষণে স্বীকার করে নিয়েছেন দু-একটি বিক্ষিপ্ত ঘটনা ঘটেছে। স্বীকার করে নেওয়ার পরেও কেন আইনশৃঙ্খলা নিয়ে ওনারা চিৎকার করছেন তা আমার মাথায় ঢোকেনা। এখানে একটি কথা বলে দিতে চাই, মহামান্য রাজ্যপাল বলেছেন আমাদের রাজ্যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি, উগ্রপন্থীরা বিশৃঙ্খলা সৃষ্টি করতে পারেনি। মহামান্য রাজ্যপাল এই জিনিসটার উপর জোর দিয়েছেন। এটা ওনারা বুঝেছেন, তবুও যেহেতু বিরোধী বেঞ্চে আছেন তাই বিরোধীতা করতেই হবে। নাহলে তো অন্য রকম কিছু হতে পারে। তাই ওনারা বিরোধীতা করছেন। শিক্ষা, কৃষি, স্বাস্থ্যর ক্ষেত্রে আমাদের বিরোধী বন্ধুরা যেভাবে বিরোধীতা করছেন, এটা পরিসংখ্যান পড়লে দেখা যাবে '৭৬-৭৭ সালে আমাদের বিরোধী বন্ধুরা যখন আমাদের দিকে বসতেন, আমরা ওদের দিকে বসতাম—শিক্ষা ক্ষেত্রে প্রাথমিক স্তরে, হাইস্কুলে যে অবস্থা ছিল, বর্তমানে কি অবস্থায় আছে সেটা কি আপনারা একবারও ভেবে দেখবেন না। আমাদের শিক্ষার মান বেড়েছে, কি বাড়েনি, শিক্ষার মান রাজ্য সরকার বাড়িয়েছেন, এই কথা রাজ্যপাল স্বীকার করেছেন। আবার বিরোধীতাও কিছু কিছু ক্ষেত্রে করেছেন। বিরোধীতা না করলে উপায় নেই তাই বিরোধীতা করছেন, শিক্ষা ক্ষেত্রে '৭৬-'৭৭ সালে সাক্ষরতার হার ছিল ২৭ শতাংশ। আজকে '৯৬ সালে দাঁড়িয়ে আমরা সেখানে ৭০ শতাংশ সাক্ষর করতে সক্ষম হয়েছি। পশ্চিমবাংলার সমস্ত মানুষের সাহায্য নিয়ে এটা করা সম্ভব হয়েছে। ওনারা কি এটা ভুলে যাবেন, স্বীকার করবেন না, আজকে পশ্চিমবাংলার মানুষের চেতনা বেড়েছে, শিক্ষার মান বেড়েছে। শিক্ষাক্ষেত্রে গ্রামাঞ্চলের মানুষ স্কুল কলেজে আসার জন্য উদ্বিগ্ন হয়েছে, এটা আমরা দেখতে পাচ্ছি। বিভিন্ন গ্রাম থেকে যে সমস্ত এম. এল. এ.রা আসছেন তারাও এটা জানেন। কিন্তু আমি বুঝতে পারিনা কেন তারা এটা নিয়ে চিৎকার করছেন। কিন্তু আমরা মনে করি, আমাদের সরকার শিক্ষা ক্ষেত্রে প্রসার ঘটাবার চেষ্টা করছেন—এটা আমরা অস্বীকার করিনা।

আমাদের বামপন্থী বিধায়ক এবং মন্ত্রী যারা আছেন তারা কোনও সময় সত্য কথা গোপন করেন না। তারা সব সময় স্বীকার করে নেন কোনটা করতে পারলেন, কোনটা করতে পারলেন না। কোনও কথা তারা পশ্চিমবাংলার মানুষের কাছে গোপন করেন না। এগ্রিকালচারের কথায় আসুন, ১৯৭৬-৭৭ সালে কংগ্রেস রাজত্বে কৃষি ক্ষেত্রের অবস্থা কি ছিল। গ্রামবাংলার মানুষ তখন খেতে পেত না। গ্রাম বাংলার গরিব মানুষরা জমির মালিকানা পাবে, হাতে জমি পাবে এইসব কথা তখন ভাবতেও পারত না, আমাদের রাজত্বে সেইসব কথা তারা ভাবতে পারছেন। পঙ্কজদাকে জিজ্ঞাসা করছি, এইসব ব্যবস্থা তখন কি ছিল? ওরা শুধু চিৎকার করছে বইমেলা নিয়ে। হ্যাঁ, বইমেলায় যে ঘটনা ঘটেছে তার জন্য কি সরকার পক্ষ, কি বিরোধী পক্ষ আমরা সবাই ব্যথিত এবং আমরা চিন্তিত। মাননীয় মন্ত্রী মহাশয় তৎপরতার সঙ্গে সেখানে গেছেন এবং কিভাবে আগুন লাগল এইসব ব্যাপার খোঁজখবর নিচ্ছে এবং তাদের ক্ষতিপূরণ দেওয়ার বিষয়ে আলাপ-আলোচনা হচ্ছে। সুতরাং বইমেলাকে কেন্দ্র করে বিধানসভায় বিশৃঙ্খলা করব এটা ঠিক নয়। তাহলে আমরা যারা নতুন সদস্য আমরা কি শিখব আপনাদের কাছ থেকে। এবারে আমি পঞ্চায়েতের কথা বলি, পশ্চিমবাংলার পঞ্চায়েত ভারতবর্ষের মধ্যে একটা নজিরবিহীন ঘটনা। আমি পঞ্চায়েত সাবজেক্ট কমিটির সদস্য, ঐ কমিটিতে কংগ্রেসের কয়েকজন সদস্য আছেন। কয়েকদিন আগে আমরা তামিলনাড়ুর পঞ্চায়েত ব্যবস্থা দেখতে গিয়েছিলাম। আপনারা আপনাদের দলের সদস্যদেরই জিজ্ঞাসা করুন, পশ্চিমবাংলায় পঞ্চায়েত ব্যবস্থাপনা এবং তামিলনাড়ুর পঞ্চায়েত ব্যবস্থাপনার মধ্যে তফাৎ কতটা। তামিলনাড়ুতে গ্রাম পঞ্চায়েত সদস্যদের হাতে, পঞ্চায়েত সমিতির সদস্যদের হাতে জেলা পরিষদের হাতে কোনও একসিকিউশন পাওয়ার নেই। আমাদের পশ্চিমবাংলাতে গ্রাম পঞ্চায়েত সদস্যদের হাতে সমস্ত ক্ষমতা দেওয়া হয়েছে। তামিলনাড়ুতে এম. এল. এদের হাতে সমস্ত ক্ষমতা দেওয়া হয়েছে। পঞ্চায়েত নিয়ে আমি বলব, ১৯৭৭ সাল পর্যন্ত যখন আপনারা ক্ষমতায় ছিলেন, আপনাদের রাজত্বে পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থার অবস্থা কি ছিল। আমরা ক্ষমতায় আসার পর ১৯৭৮ সাল থেকে নিয়মিত নির্বাচনের মাধ্যমে পশ্চিমবাংলার সর্বস্তরের মানুষকে সঙ্গে নিয়ে, গ্রাম বাংলাকে মর্যাদা দিয়ে আমরা নিয়মিত নির্বাচন করি। যেখানে যেখানে পঞ্চায়েত ভালো কাজ করে সেই এলাকার মানুষ আমাদের ভোট দেন, যেখানে যেখানে আমরা কাজ করতে পারিনি সেই এলাকার মানুষ আমাদের ভোট দেননি, আমরা পরাজিত হয়েছি এই কথা স্বীকার করে নিচ্ছি। আপনাদের আমলে পশ্চিমবাংলার মানুষকে পঞ্চায়েতের ব্যবস্থাপনা ও পঞ্চায়েতের আইন জানার সুযোগ দেননি বা চেষ্টাও করেননি। তাই পশ্চিমবাংলার মানুষ আপনাদের উৎখাত করেছে, পঞ্চায়েতে আপনারা আসন পাননা। পঞ্চায়েতের ভোটে সেইজন্য আপনারা ভয় পান।

[3-00 – 3-10 p.m.]

সবচেয়ে বড় গর্বের বিষয় হচ্ছে পঞ্চায়েতের ক্রটি-বিচ্যুতি দেখার জন্য আমাদের বামফ্রন্ট সরকার কি করল? আরও বেশি করে গ্রাম-বাংলার মানুষকে সঙ্গে নিয়ে পঞ্চায়েতের উন্নয়ন

করা যায় তার জন্য গ্রাম সংসদে আইন প্রণয়ন করেছে। বাধ্য করেছে বছরে দুবার প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েতের সদস্যকে মিটিং করে, প্রত্যেকটা কাজের রেগুলেশন ডেভেলপমেন্টের কোথায় কি করতে হবে তার সাজেশন সমস্ত কিছু নিতে হবে। এটা আমাদের রাজত্বে হয়েছে। আপনাদের রাজত্বে এগুলো হয়নি। আমরা যে ভালো কাজগুলো, যে উন্নয়নমূলক কাজ করেছি তার কথা তো বলেন না। শুধুমাত্র বিরোধীতা করার জন্যই এটা করেন। বিরোধীদের কাজ এটা নয়। আরেকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব স্বাস্থ্য-ব্যবস্থা সম্পর্কে। এটা অস্বীকার করার উপায় নেই যে পশ্চিমবাংলার প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েত এলাকায় প্রাইমারি হেলথ সেন্টার আছে। কোথাও কোথাও হয়তো এখনও ফুলফ্লেজেড ডাক্তার দেওয়া যায়নি। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী গত বিধানসভার বৈঠকে সেকথা স্বীকার করেছিলেন। হ্যাঁ, দিতে পারেনি কিন্তু প্রসার ঘটেছে, একথা অস্বীকার করতে পারবেন না। আজকে গ্রামের মানুষকে শহরে আসতে হয় না। শতকরা ৮০ ভাগ মানুষ হাসপাতাল যা আছে সেখানে ট্রীটমেন্ট করার জায়গা পায়। তবে কিছু কিছু ক্ষেত্রে হয়তো আসতে হয়। এই দায়িত্ব, সামাজিক পরিকাঠামোর মধ্যে দিয়ে আমাদের সরকারকে যেভাবে চিন্তা ভাবনা করে চলতে হচ্ছে তাতে একটু সময় লাগবে। পশ্চিমবাংলার মানুষ যেভাবে এগিয়ে চলেছে, দয়া করে যদি আপনারা একটু সহযোগিতা করেন তাহলে ২০০১ সালে আর আপনাদের কিছু বলার থাকবে না। নেতাজীকে নিয়ে যখন আপনারা এত মাতামাতি করছেন তখন আপনারা তাঁর পথেই এগিয়ে আসুন না। তাঁর দলেই যোগ দিন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় চেয়ারম্যান, ২৪ তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় তাঁর ভাষণ রেখেছেন। সেই ভাষণের বিরোধীতা করে, আমাদের সংশোধনী সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। প্রতি বছরই রাজ্যপাল ভাষণ দেন। আমার মনে হয়, যেগুলি হয়ে গেছে, সেগুলির কথা আমি বলছি না, প্রতিশ্রুতি যদি থাকে, সেগুলির উনি মূল্যায়ন করেন না যে, আদৌ সরকার সেগুলি বাস্তবে পরিণত করেছেন কি না। চোখ বুজে, কানে না শুনে, কিছু বক্তব্য উনি বলে যান, পাঠ করে যান। তার প্রমাণ হল সেদিনের ঘটনায় সেদিন মাইক ব্যবস্থা একদম বিপর্যস্ত ছিল। আমরা হাউসে শুনতে পাইনি। রাজ্যপালের সেই বোধটুকুও হয়নি যে, মাননীয় সদস্যরা কিছু শুনতে পাচ্ছেন না। বধির অবস্থায় তিনি তাঁর বক্তব্য বলে গেছেন। যেমন ভাবে তিনি দেখেছেন, যেমন ভাবে তিনি শুনেছেন, সেইভাবেই তাঁর ভাষণ ব্যক্ত হয়েছে। কি করে তিনি বললেন যে, ১৯৯৬ সালে এই রাজ্যের আইন শৃঙ্খলার পরিস্থিতি শান্ত ছিল? তিনি কি রাজ্যের আইনশৃঙ্খলার কথা জানেন না? এখানে প্রতিদিন কোনও না কোনও জেলায়, কোনও না কোনও গ্রামে মানুষ সমাজবিরোধীদের ধরে পিটিয়ে মারছে? গণপিটুনি হচ্ছে? মানুষ কোন জায়গায় গণপিটুনি করে, গণধোলাই দেয়? সাধারণত রাজ্যের আইনশৃঙ্খলার উপর যখন তাদের আস্থা না থাকে, তখনই মানুষ সরাসরি নিজের হাতে আইন তুলে নিচ্ছে এবং এই পরিস্থিতির উদ্ভব হচ্ছে। এখানে বলছেন যে, আইনশৃঙ্খলার পরিস্থিতি নাকি খুব ভালো। ভালোর প্রমাণ কি? হাওড়া জেলায় মাত্র এক

মাসের মধ্যে, সাধারণ মানুষের কথা বাদই দিলাম, মাননীয় মন্ত্রী নিজেই নিরাপদ নন, তিনি যখন নিজের জায়গায় ফিরে যাচ্ছেন, তখন বম্বে রোডের উপর দুষ্কৃতীদের হাতে, ডাকাতের হাতে আক্রান্ত হয়েছেন। তিনি মন্ত্রী বলে নিজের পরিচয় দিয়েছেন। আজকে সমাজবিরোধীরা এমন জায়গায় এসে গেছে, তারা আইনশৃঙ্খলাকে পদদলিত করেছে বলেই মন্ত্রীর নাম শুনে ভয় পান না। তাঁকে যথেষ্টভাবে হেনস্থা করা হয়েছে। এখানে মাননীয় সদস্যরা আইন শৃঙ্খলার অনেক স্ট্যাটিসটিক্স দিয়েছেন আমাদের সরকার পক্ষের সদস্যরা। এই তো কদিন আগে সালকিয়ায় একটা ব্যাঙ্ক ডাকাতি হয়ে গেল। পুলিশ ধরেনি। একজন যুবক সাহসিকতার সঙ্গে একটা ডাকাতকে ধরার পরে পুরো ডাকাতদলের মধ্যে কয়েকজন নিহত হয়েছে গণপিটুনিতে। ডাকাতদের আস্তানা হচ্ছে পশ্চিমবঙ্গের বাইরে। বাইরের রাজ্য থেকে পশ্চিমবঙ্গে ডাকাতি করতে আসছে। অর্থাৎ সমাজবিরোধীরা বুঝেছে যে, পশ্চিমবঙ্গ সবথেকে নিরাপদ জায়গা। এখানে যা ইচ্ছা করা যেতে পারে। পুলিশ অপরাধীদের ধরে না। যাদের ধরে, তাদের বিচারের জন্য নূন্যতম চার্জশিট দেয় না। তিন বছরের মধ্যে চার্জশিট না দিলে আসামী সহজভাবে খালাস পেয়ে যায়। আজকে চার্জশিট না দেওয়ার ফলে শতকরা ৭০ থেকে ৮০ ভাগ আসামী মুক্তি পেয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা আজকে এই জায়গায় দাঁড়িয়ে আছে। আর রাজ্যপাল বলেছেন যে, পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা খুব ভালো। মানুষ ভয় পাচ্ছে।

[3-10 – 3-20 p.m.]

রবিবার রাতে ডেলটা জুট মিলের শ্রমিকদের মাইনের দেড় লক্ষ টাকা ডাকাতি হয়ে গেল। সেই কারখানায় ৩৫ থেকে ৪০ জন সিকিউরিটি গার্ড থাকা সত্ত্বেও এই ডাকাতি হল। শ্রমিকরা মাইনে পায় না। আইনশৃঙ্খলার যে অবনতি হয়েছে, এই সহজ কথাটা কেন আপনারা স্বীকার করছেন না? পশ্চিমবঙ্গে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে এখানে প্রতিদিন নারী নির্যাতন, ধর্ষণ, খুন, ডাকাতি হচ্ছে। এখানে মানুষের জীবন ও ধনসম্পত্তির নিরাপত্তা নেই। এই সহজ কথাটা কেন আপনারা স্বীকার করছেন না? কেন বলছেন শিল্পায়নের কথা? শিল্পায়ন কি কোনও অলীক স্বপ্নের কথা? এর আগে আমরা দেখেছি ১৯৫২-৫৭, ১৯৫৭-৬ ১৯৬২-৬৭ সাল পর্যন্ত এখানে একটার পর একটা শিল্পপতিরা এসে শিল্প স্থাপন করতেন। ১৯৫২-১৯৬৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্পের জোয়ার এসেছিল। আপনারা তখন শিল্প স্থাপনে প্রতিবন্ধকতা সৃষ্টি করেছিলেন। আপনারা তখন ভাবলেন পশ্চিমবঙ্গে শিল্প স্থাপিত হলে আর আন্দোলন করার কিছু থাকবে না। তাই আপনার শিল্প স্থাপনে বাধা দিয়েছিলেন। আপনারা বলেছিলেন ম্যাকনামারা গো ব্যাক। তখন আপনারা অনেক কিছু বাধার সৃষ্টি করেছিলেন। ১৯৭২-৭৭ সালের কথা বলে কেন সভাকে বিভ্রান্ত করছেন? একটা নতুন কথা শুনি 'মউ'। শিল্প হবে, কলকারখানা হবে, শ্রমিকরা চাকরি পাবেন। তারজন্য 'মউ'র কি দরকার আছে? পশ্চিমবঙ্গে ৬০ লক্ষ বেকার। সেখানে বাংলার মানুষকে বিভ্রান্ত করার জন্য, অনেক শিল্প করব আমরা, নতুন শিল্প হচ্ছে এই সব কথা কেন বলছেন? আপনারা

বলছেন 'মউ' করেছি। আপনাদের 'মউ' দাদা হয়েছেন। মউ দাদা সোমনাথ বাবু শিল্পপতি ধরে আনবেন বলে বেরিয়ে পড়লেন সারা পৃথিবীতে। পশ্চিমবঙ্গে শিল্প হবে। কটা শিল্প হয়েছে পশ্চিমবঙ্গে? মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বললেন ১৯৯১-৯৬ সাল পর্যন্ত এই ৬ বছরে পশ্চিমবঙ্গে নাকি ৩১ হাজার ৫২৬ কোটি টাকার শিল্প গড়ার প্রস্তাব এসেছে। সবই প্রস্তাব এসেছে। সেখানে ইমপ্লিমেনটেশন কত? বলেছেন, ১৫ই ডিসেম্বর ১৯৯৬ সাল পর্যন্ত ৪০৬ কোটি টাকার ৩৫টি শিল্প চালু করেছে। ৬ বছরে ৩১ হাজাব কোটি টাকার একটা অলীক স্বপ্ন দেখানো হল। আর স্থাপন হল ৪০৬ কোটি টাকার শিল্প। এতে কর্মী নিয়োগ হল কত, সেটা আপনারা একদম উল্লেখ করলেন না। একবার কংকর্ড বিমানে শিল্পপতি ধরে আনলেন। জন মেজরকে নিয়ে এলেন, রেলিং রঙ করলেন, কিছু লাল আলো জ্বালালেন, আর ভাবলেন শিল্প তৈরি হবে। পরিকাঠামো রেখেছেন আপনারা? আমরা হাওড়ার মানুষ। সেখানে ক্ষুদ্র শিল্পের পীঠস্থান। শুধু বিদ্যুতের অভাবে হাওড়ায় অনেক ছোট ছোট শিল্প তৈরি হতে পারছে না। কারণ ডিস্ট্রিবিউশন লাইন আপনারা তৈরি করতে পারছেন না। স্যার, রাজ্যপালের ভাষণে শুধু অলীক কিছু কথা ছাড়া কোনও বাস্তব কিছু নেই। তাই তার বিরোধিতা করে আমাদের সংশোধনীগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর এই যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, আমি তার বিরোধীতা করছি এবং আমাদের দলের সংশোধনী প্রস্তাবগুলোকে সমর্থন করে সামান্য দু-চারটে কথা বলতে চাই। বিরোধীতার কারণ হল, রাজ্যপালের ভাষণে রাজ্যের সামগ্রিক চিত্র লেখা হয়নি। আমি কয়েকটি পয়েন্ট নিয়ে আলোচনা করতে চাই।

প্রথমে উল্লেখ করতে চাই রাজ্যের অর্থনৈতিক অবস্থা সম্পর্কে। মাননীয় বিন কাসেম সাহেব অনেক কিছু বলেছেন। আমি তাকে বলতে চাই, শুনে রাখুন—অষ্টম যোজনায় প্রতিটি বার্ষিক যোজনার বরাদ্দ এই রাজ্য সরকার খরচ করতে পারেননি। ১৯৯০-৯১ সালের বরাদ্দ ছিল ১,৩২৮ কোটি টাকা, খরচ হয়েছে ১,১৫০ কোটি টাকা। ১৯৯১-৯২ সালে বরাদ্দ ছিল ১,৪৮৬ কোটি টাকা, খরচ হয়েছে ৯৬০ কোটি ২৬ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালে বরাদ্দ ছিল ১,৫০১ কোটি টাকা, খরচ হয়েছে ৮৮১ কোটি ৫৯ লক্ষ টাকা। ১৯৯৩-৯৪ সালে বরাদ্দ ১,৫৫০ কোটি টাকা, খরচ ১,৪৮৩ কোটি টাকা। কিন্তু এর কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

রবীন বাবু বললেন, বেসিক মিনিমাম স্কীম এই ফ্রন্ট সরকার চালু করেছেন। এই রাজ্য সরকারকে প্রথমে ১৫০ কোটি টাকা বরাদ্দ করেছিল, পরে বাড়িয়ে ১৮০ কোটি টাকা। বিন কাসেম সাহেবের অবগতির জন্য জানাই ১৯৯৬ এর ডিসেম্বর পর্যন্ত খরচ করেছে মাত্র ৫০ কোটি টাকা, বাকিটা খরচ করতে পারেননি। পূর্বতন সরকারের জাতীয় সামাজিক সহায়ক কর্মসূচি সহায়ক কর্মসূচি তিনটে প্রকল্প ছিল, বরাদ্দ ছিল ১৯৯৫ সালে ৫৭ কোটি, ৩৩ লক্ষ

৯৪ হাজার টাকা। রাজ্য সরকার এখনও পর্যন্ত খরচ করেছে ১৭ কোটি, ১৮ লক্ষ ৫৮ হাজার ৫ শত টাকা। তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দেননি বলে কেন্দ্রীয় সরকার দ্বিতীয় কিস্তির টাকা দেননি—সমস্ত এম.এল.এ.-রাও এই ঘটনা জানেন। গ্রামে গঞ্জে যে সমস্ত সরকারি অফিস ভাড়া নিয়ে আছে, গত ১৯৯৬ এর মার্চ থেকে ১৯৯৭ এর জানুয়ারি পর্যন্ত তার ভাড়া দিতে পারেননি এই রাজ্য সরকার। দিস গভর্নমেন্ট হ্যাজ লস্ট হিজ ক্রেডিবিলিটি টু এনি ফিনান্সিয়াল ইনিস্টিটিউশন—ব্যাঙ্ক, ইভেন এল.আই.সি.। অতি সম্প্রতি কয়েকটি ব্যাঙ্ক চিঠি দিয়েছে—টাকা দাও। স্টেট ব্যাঙ্ক অফ হায়দ্রাবাদ পাবে ১ কোটি ৪৪ লক্ষ ২৫ হাজার ১০০ টাকা, ইউনাইটেড ব্যাঙ্ক অফ ইন্ডিয়া—৬৫ লক্ষ ৬৮ হাজার ৩০০ টাকা, ইন্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্ক ১ কোটি ৪৫ লক্ষ ২৫ হাজার ১০০ টাকা, ব্যাঙ্ক অফ বরোদা ৪৬ লক্ষ ৫৬ হাজার ৭০০ টাকা পাবে।

আপনারা সবাই জানেন, রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের ঋণ শোধ করতে পারেন নি বলে আজকে আর রাজ্য সরকারকে টাকা দেয় না। রাজ্য সরকার বিশ্বাসযোগ্যতা হারিয়ে ফেলেছে। এই অর্থনৈতিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে আপনি যদি এখানে বসতেন সমর্থন করতে পারতেন কিনা চিন্তা করবেন।

আপনি বলেছেন শিক্ষা অনেক বেড়েছে। কালকে রবীন বাবু বলেছিলেন, আমি এক মত। ইতিহাস কি বলে শুনে রাখুন।

[3-20 – 3-30 p.m.]

খুব সম্প্রতি যোজনা কমিশনের সদস্য এন.গোপাল স্বামী শিক্ষা সম্বন্ধে একটা রিপোর্ট দিয়েছেন। রিপোর্টটা আপনারা শুনবেন নাকি? শুনুন তাহলে, এই রাজ্যে পঞ্চম শ্রেণী থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত ছাত্র-ছাত্রীদের ড্রপ-আউট-এর অনুপাত হচ্ছে ৭৬.১৮ পারসেন্ট, যেখানে সর্বভারতীয় ড্রপ-আউট ৬৫.৪০, শিক্ষার প্রতি অনীহা, না নীহা সেটা দেখুন, এই রাজ্যের শিক্ষা ব্যবস্থাকে কোথায় নিয়ে গেছেন। প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত ড্রপ-আউট আমাদের সর্বভারতীয় যে অনুপাত তার চেয়ে পশ্চিমবাংলায় অনেক বেশি। সর্বভারতীয় হচ্ছে ৪৭.৩০, পশ্চিমবঙ্গে ৬৪.৪৫ এই হচ্ছে রাজ্যের শিক্ষা ব্যবস্থা। গত ২২.১.১৯৯৭ তারিখে কলকাতা সেলেট-এর পরীক্ষা, যে পরীক্ষায় অধ্যাপক নিয়োগ করা হয় সেই পরীক্ষা হয়ে গেল, তার রেজাল্ট আউট হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এ বছরে সাকসেসফুল হয়েছেন মাত্র ১০.৩ পারসেন্ট, গত বছরে সাকসেসফুল হয়েছিলেন ১৭.২ পারসেন্ট, এটা এগোচ্ছে না পিছোচ্ছে। আপনারাই বলুন রাজ্যের শিক্ষা ব্যবস্থা এগোচ্ছে না পিছোচ্ছে? শিক্ষা ক্ষেত্রে রাজনৈতিক হস্তক্ষেপ হওয়ার জন্যই এই অবস্থা হয়েছে। এবারে বলি স্বাস্থ্য, সমস্ত মাননীয় সদস্যদের এবং মাননীয় মন্ত্রীকেও অনুরোধ করব যে ৩০.১.১৯৯৭ তারিখের স্টেটসম্যান পত্রিকাটি একটু পড়বেন, তাতে লিখেছে ব্যাক ফ্রম দি ডেথ ডক্টর কিলস লিভিং পেসেন্ট। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের অবস্থা কোথায়। হাসান সাহেব কোথায়

গেলেন, গত ১৯শে জানুয়ারি হাওড়া জেনারেল হসপিটালে সামন্ত নামে একটি রোগী ভর্তি হল, ডাক্তার সার্টিফিকেট দিলেন যে মারা গেছে, পরে দেখা গেল সে বাড়িতে শুয়ে আছে। সাধন ঘোষাল যিনি হাওড়া পুলিশ স্টেশনে ইন্সপেক্টর, যিনি এই কেসটা রেজিস্ট্রি করেছেন, তিনি বলেছেন—

I feel ashame that we have such irresponsible doctors. This is not first time that such things happened. It happened twice before—in 1993 and in 1994.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের সপ্তম পৃষ্ঠায় বলা হয়েছে যে আমরা ম্যালেরিয়া রোধ ঔষধ ছড়ানোর জন্য ম্যালেরিয়া কমে গেছে। আপনাকে ২৪ পরগনার একটি উদাহরণ দিচ্ছি ২৪ পরগনার সি.এম.ও.এইচ.-২, বারাসাত, বনগাঁ, বাগদাতে সরকারি গুদামে গত ৪ বছরে ১৮.৬৪ লক্ষ টাকার ডি.ডি.টি. মজুত রয়েছে এবং তার এক্সপায়ারি ডেট অলরেডি শেষ হয়ে গেছে। ১৯৯৪-৯৫ সালে ওই সমস্ত মহকুমাতে ২.২ মেট্রিক টন ডি.ডি.টি. ছড়ানো হয়েছে, ১৯৯৫-৯৬ সালে ৩ মেট্রিক টন এবং ১৯৯৬-৯৭ সালে এক ছটাকও ডি.ডি.টি. ছড়ানো হয়নি। হাবড়ার একটা ব্লক সবদলপুর।

সেখানে ৭৭০ বস্তা ডি.ডি.টি. পড়ে আছে, ৪ লক্ষ ৬০ হাজার টাকা জমা পড়ে রয়েছে। এখানে সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী ছিলেন, এখন নেই। কারও যদি শিশু হারিয়ে যায় এবং যদি বাবা-মা শুনতে পায় যে তার বাচ্চাকে উদ্ধার করে উদ্ধার আশ্রমে রাখা হয়েছে তো তারা খুবই আস্বস্ত হয়। কিন্তু এই বামফ্রন্ট সরকারের রাজত্বে তাঁদেরও মুক্তি নেই। গত ১৯৯১ সালের ২৮শে মে বিমলেন্দু নস্করের ৬ বছরের ছেলে ইন্দ্রজিৎ নামে একটা শিশু হারিয়ে যায়। পুলিশ তাকে উদ্ধার করে হাওড়ার লিলুয়া হোমে রাখে। শিশু হারিয়ে গেলে বাবা-মাই তার জ্বালা বুঝতে পারে। হায়রে সমাজ কল্যাণ মন্ত্রী। সেই শিশুকে যখন তার বাবা-মা নিতে যায় দেখা যায় সেই ছেলেকে গোবিন্দ আগরওয়ালের কাছে দত্তক দিয়ে দেওয়া হয়েছে। টাকা নিয়ে ঐ ছেলেকে বিক্রি করে দেওয়া হয়েছে। এই হল বামফ্রন্ট সরকার।

আসুন এবারে দেখি পঞ্চায়েতের কি অবস্থা। ৩,৩১৪টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে দার্জিলিং-এর ৩টি পঞ্চায়েত এই রাজ্য সরকার গঠন করতে পারলেন না। অ্যাকাউন্টস অ্যান্ড অডিট রুলস-এর ৪-এর 'এ' ধারায় বলা হয়েছে, আর্থিক বছরের শেষের সাথে সাথে গ্রাম পঞ্চায়েতে অডিট করতে হবে। কোনও জায়গা থেকে লোক এনে এটা করার দরকার নেই, গ্রাম পঞ্চায়েতের ই.ও.পি.-রা এটা করতে পারবেন বা করবেন। এবারে দেখা যাক এর লেটেস্ট অবস্থাটা কি। ৩,৩০১টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে অডিট হয়েছে ৫৮৮টিতে। অর্থাৎ শতকরা ১৮ শতাংশ গ্রাম পঞ্চায়েতে অডিট হয়েছে। এটাই শেষ হয় আরও আছে। ১৯৯০-৯১ সালে ১১২-টা গ্রাম পঞ্চায়েতে অডিট হয় নি। ১৯৯১-৯২ সালে অডিট হয়নি ১৪৯-টিতে। ১৯৯২-৯৩ সালে ২০৮-টাতে অডিট হয়নি। এই হল গ্রাম পঞ্চায়েতের অবস্থা। এখানে নদীয়া

জেলার মাননীয় সদস্যরা আছেন আমি তাদের কাছে জিজ্ঞাসা করি, রাজ্য সরকার কেমন চলছে? কয়েকদিন আগে কাগজে বেরিয়েছিল, ৭-জন সি. পি. এম. সদস্য-এর টাকা ট্রেজারী থেকে অন্য কেউ তুলে নেয়। দেখবেন, সদস্যদের না অন্য কেউ তুলে নিয়ে যায়। এই হল রাজ্যের অবস্থা।

স্যার, ইকোনোমিক্স-এর একটা থিয়োরী হচ্ছে, যোগান বাড়লে দাম কমে। এই বামফ্রন্টের আমলে তাও মানা হয়না। কয়েকদিন আগে এই রাজ্যের কৃষি অধিকর্তা ডঃ ত্রিবেদী টি. ভি.তে ঘোষণা করেছিলেন, এ বছর এরাজ্যে রেকর্ড আলু উৎপাদন হয়েছে। আমি বলি রেকর্ড দামও হয়েছে। রামপুরহাটে আলু ৬ টাকা কে. জি.। শ্যামপুরেও ৬ টাকা কে. জি. আলু।

আসুন এবারে হাসপাতাল গুলোর কি অবস্থা দেখা যাক। ৬ বছর হল বাউড়িয়া হাসপাতালের উদ্বোধন করা যায়নি। আমার বিধানসভা কেন্দ্রের শ্যামপুরের ঝুমঝুমিতে এক ভদ্রলোক ৬ বিঘা জমি দান করলেন কিন্তু সেই জমি বর্গা রেকর্ড হয়ে গেল। এই হল রাজ্য সরকারের অবস্থা।

[3-30 – 3-40 p.m.]

আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, তাঁরা কেন্দ্রীয় সরকারে যোগ না দিয়ে ঐতিহাসিক ভুল রাজনৈতিক বোধের পরিচয় দিয়েছেন। আমি আপনাদের বলি, বাংলার মানুষ একদিন বলবে—বামফ্রন্ট সরকারকে তারা ক্ষমতায় বসিয়ে ঐতিহাসিক ভুল করেছে।

এই রাজ্যপালের ভাষণে যেহেতু রাজ্যবাসীর দুঃখের জ্বালা প্রতিফলিত হয়নি সেহেতু আমি এই রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে, আমাদের পক্ষের সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, একটা পয়েন্ট অফ অর্ডার। আজকে একটা সিরিয়াস আলোচনা হচ্ছে রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাব নিয়ে। স্যার, আমরা দেখছি এই ডিবেট যাতে ঠিকমতো না হয় তার জন্য শাসক দলের লোকেরা সভায় গোলমাল সৃষ্টি করছেন। মাননীয় সদস্য সঞ্জীব দাস যখন বলছিলেন তখন তপন হোড় এবং অন্যান্য শাসক দলের সদস্যরা প্রচণ্ড গণ্ডগোল করছিলেন। আমরা ওরকম করলে স্পিকার মার্সাল দিয়ে আমাদের বের করে দিতেন। অথচ ওরা এত গণ্ডগোল করছে, ওদের কেউ বের করছেন না। স্যার, আপনি অবস্থাটা দেখুন, এখানে এখন ক'জন মন্ত্রী উপস্থিত আছেন—একজন পুরো মন্ত্রী, ওয়াকফ ডিপার্টমেন্টের; আর একজন অর্ধেক মন্ত্রী, আবগারি বা চোলাই মন্ত্রী। এই দেড় জন মন্ত্রী দিয়ে সরকার রাজ্যপালের ভাষণ ফেস করছে। একজন পূর্ণ মন্ত্রী, আর একজন অর্ধ মন্ত্রীকে উপস্থিত রেখে এই রকমভাবে হাউসকে অপমান করার কি ওদের অধিকার আছে?

(গোলমাল)

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে রাজ্যপালের ভাষণের ওপর যে বিতর্ক চলছে সেই বিতর্কে অংশ গ্রহণ করে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি কিছু বলতে চাই। একটা কথা অনস্বীকার্য যে, কোন সরকারই সমালোচনার উর্ধ্বে নয়। এ বিষয়ের বিভিন্ন ক্ষেত্রেরই বাস্তব দৃষ্টান্ত আছে। সুতরাং যে কোনও সরকারেরই কাজের ত্রুটি-বিচ্যুতি, ভাল-মন্দ নিয়ে অবশ্যই আলোচনা হতে পারে। এখানে এই আলোচনায় অংশ নিয়ে অনেকেই অনেক মন্তব্য করলেন, কিন্তু গঠনমূলক সমালোচনার ধার দিয়েও কেউ গেলেন না। একথা বলা উচিত যে, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা অনেক কিছুই বললেন, কিন্তু তা তাঁরা শুধুই সমালোচনার জন্য বললেন। তাঁদের মধ্যে অনেকেই এখানে গ্রাম থেকে এসেছেন, সেই গ্রামের অবস্থা আজকে কি? এটা আজকে তাঁদের স্বীকার করা উচিত যে, যে গ্রামে তাঁরা আগে জুতো পরে হাঁটতে পারতেন না, সেই গ্রামে আজকে তাঁরা ট্যাক্সি নিয়ে যাচ্ছেন। যে গ্রামের স্কুলে তাঁরা শিক্ষকতা করেন সেসব গ্রামের স্কুলে আগে মাথার ওপর ছাদ ছিলনা, আজকে সেসব স্কুলে কংক্রিটের ঢালাই করা ছাদ হয়েছে। যেসব গ্রামে আগে কয়েকটা মাত্র জোতদার পরিবারের বড় বড় ধানের গাদা ছিল; আজকে সেসব গ্রামের প্রতিটি কৃষক পরিবারের ঘরে তাদের কষ্টে চাষ করা ফসল উঠছে। এ রকম ভুরি ভুরি উদাহরণ আছে। এটাই বাস্তব। এই বাস্তব অবস্থাটা স্বীকার করা দরকার।

বিরোধী দলের মাননীয় সদস্য সঞ্জীববাবু বললেন, 'দোকান বাড়লে দাম কমে যায়'। অর্থাৎ উৎপাদন বাড়লে নাকি দাম কমে যায়। এ কথা ঠিক নয়। চাষী যদি ফলন বাড়ায় এবং শস্যের দাম যদি কমে যায় তাহলে চাষী ক্ষতিগ্রস্ত হয়। আমরা মনে করি চাষী তার ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়। সুতরাং ফসলের একটা নির্দিষ্ট মূল্য থাকা দরকার। চাষী যাতে তার ন্যায্য পাওনা পায় তা অবশ্যই দেখা দরকার। আর কিছু বিষয় আছে যেগুলি নিশ্চয়ই আলোচনার বিষয়। আজকে প্রায় প্রত্যেক সদস্যরাই একটি কথা বলছেন আইন-শৃঙ্খলা, আইন-শৃঙ্খলা। হ্যাঁ, আইন-শৃঙ্খলার বিষয় কিছু আছে এই সম্পর্কে আমাদের ভাবিয়ে তুলেছে কিছু জায়গায়। কিন্তু সরকারি যে নীতি সেই নীতি বলিষ্ঠ নীতি। সেই নীতিকে যেভাবেই হোক কোথাও কোথাও পদদলিত করার চেষ্টা করছেন। এগুলিকে চিহ্নিত করা দরকার। আজকে প্রায়ই জায়গায় চুরি, ডাকাতি, ছিনতাই—এটা হামেশাই নিত্য-নৈমিত্যিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। গত ১ তারিখে আমাদের পাশের ব্লক গোসাবা থানার অন্তর্গত প্রকাশ্যভাবে সন্ধ্যা ৭টার সময়ে একদল দুষ্কৃতি সশস্ত্রভাবে এসে থানার পাশে ১ মিনিটের রাস্তা, বাজারে ডাকাতি করলো এবং গুলি ছুড়লো, বোমা মারলো। সরকার নিশ্চয়ই বলে দেয়নি যে, পুলিশ যেন ব্যবস্থা না নেন ডাকাতদের বিরুদ্ধে। আমি স্পেসিফিক্যালি বলছি, সেই থানার ভারপ্রাপ্ত অফিসার, তিনি তখন বাজারে উপস্থিত। জনগণ ডাকাতদের তাড়া করেছেন। সক্রিয় জনগণ নিজেরা উদ্যোগ নিয়ে ডাকাতবাহিনীকে তাড়া করেছেন। কিন্তু সেই পুলিশ অফিসারের সাহস হলো না—জনসাধারণের অনুরোধ সত্ত্বেও ফায়ারিং করা ডাকাতদের। ডাকাত-

বাহিনী চলে গেল। ফলে খুব সঙ্গত কারণেই সেখানকার মানুষ বিক্ষোভে ফেটে পড়েছেন। আমি জানি না, আজ পর্যন্ত গোসাব থানাকে বয়কটের হাত থেকে রেহাই দেওয়া হয়েছে কি না? সেখানকার মানুষ এই থানাকে বয়কট করেছেন। এমন একজন অফিসার যার সামনে ডাকাতি হচ্ছে, যার নিজের কোমরে রিভলভার আছে যিনি একটা ডাকাতকেও পাকড়াও করতে পারলেন না তাকে আমরা বয়কট করবো। জল বন্ধ করেছে, বাজার বন্ধ করেছে। মানুষ কখন নিরুপায় হয়ে এই জিনিস ঘটায়? ঐ একই ডাকাত-বাহিনী ১ তারিখের পর, ২ তারিখে বাসন্তী থানার চুনাখালিতে একই রাস্তা দিয়ে, একই নদীপথ দিয়ে গিয়ে তিন তিনটি দোকানে ডাকাতি করলো। আমি খবর পেলাম, থানায় গেলাম। সেখানে পুলিশ গেল। কিন্তু আজও পর্যন্ত একজনও অ্যারেস্ট হল না। আজ সকাল পর্যন্ত খবর, সমস্ত ব্যবসায়ীরা বন্ধ করছেন। এমনকি ট্রেনে প্রায়ই ডাকাতি হচ্ছে। ক্যানিং, লক্ষ্মীকান্তপুর, ডাময়গুহারবার লাইনের মানুষ অবরোধ করছেন। ট্রেন অবরোধ হলে অবশ্যই যাত্রীদের বিঘ্ন ঘটবে, কারণ তারা যাতায়াত করতে পারবে না। কিন্তু আজ সকালে যে খবর পেলাম তাতে ঐ তল্লাটের ব্যবসায়ীরা বাজার থেকে আরম্ভ করে সমস্ত এলাকায় বন্ধ ডেকেছেন। অবশ্য এটাকে আমরা সমর্থন করছি না। কিন্তু নিশ্চয়ই কোথাও একটা গাফিলতি আছে। ডাকাতরা কোন এলাকার সেটা পুলিশরা জানে না—এটা আমরা বিশ্বাস করি না। তবে আমাদের কিছু কর্তব্য আছে। আমরা যদি ডাকাতদের পিছনে সমর্থন জানাই তাহলে হয়তো পুলিশের সাধ্য নেই তাদের ধরা। আমাদের কাজ হবে ডাকাতদের বিরোধিতা করা এবং আইন-শৃঙ্খলার অভাব যেখানে ঘটছে সেখানে পুলিশকে সাহায্য করা। মগরাহাটের কথা বলতে পারি, সেখানে দেখা যাচ্ছে দিনের পর দিন ডাকাতি হচ্ছে। পুলিশের একটা মহল সেখানে জড়িয়ে পড়েছে। সেইজন্য মানুষ পুলিশের উপর ভরসা না রাখতে পেরে ডাকাতদের পিটিয়ে মেরেছে। এখন এগুলি আমাদের ভাবিয়ে তুলেছে। আমি এই বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু কিছু বিষয় আছে যেগুলি অস্বীকার করলে চলবে না, মানুষ আজকে ফসল পাচ্ছেন সরকারের ভুমি সংস্কার নীতির ফলেই। আমাদের রাজ্যের এই বিশাল জনসমষ্টি উপকৃত হয়েছেন এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমেই। এটাকে কি আপনারা অস্বীকার করবেন? আজকে লক্ষ লক্ষ মানুষের জন্য পঞ্চায়েতের মাধ্যমে কর্মসূচি রূপায়িত হচ্ছে।

[3-40 – 3-50 p.m.]

গ্রামেগঞ্জের পথে ঘাটে তার স্পর্শ আছে—এটা কি অস্বীকার করতে পারবেন? তারপর দারিদ্র সীমার নিচে মানুষের স্তর যেভাবে নেমে গিয়েছিল, তাদের মেরুদণ্ড তারা সোজা করে যাতে দাঁড়াতে পারে গত ২০ বছর ধরে তারজন্য যেভাবে চেষ্টা করা হয়েছে এবং তার যে একটা সুদূরপ্রসারী ফল লাভ করা গিয়েছে সেটা কি অস্বীকার করতে পারবেন? আপনারা মানুষের যে বাক-স্বাধীনতা হরণ করেছিলেন আজকে বামফ্রন্টের আমলে মানুষের সেই বাক-স্বাধীনতা আমরা ফিরিয়ে দিয়েছি। তার ফলেই তারা থানা বয়কট করছেন, ট্রেন অবরোধ করছেন, ডাকাত পিটিয়ে শায়েস্তা করছেন। এই বাক-স্বাধীনতা বামফ্রন্ট ফিরিয়ে দিয়েছে মানুষকে।

কিছু গাফিলতি আছে। সরকারি কর্মচারিদের সবাই যদি আমাদের এই কর্মপ্রচেষ্টা এগিয়ে নিয়ে যাবার ক্ষেত্রে হাতে হাত মেলাতেন তাহলে বামফ্রন্ট সরকার যা চান তা আরও বেশি করে করা যেত। কারণ ৭৭ সালের সেই শিশু আজকে ৯৭ সালে বলিষ্ঠ যুবক। এই বলিষ্ঠ যুবকের কাছে মানুষের প্রত্যাশা অনেক বেশি। প্রত্যাশা বেশি কারণ মানুষ কিছু পাচ্ছেন বলে আরও বেশি করে চাচ্ছেন। গতকালই আমার বিধানসভা কেন্দ্রের একটি গ্রামের মানুষকে এক কিঃ মিঃ রাস্তা হওয়ার কথা বলতে গিয়েছিলাম। তাদের চাহিদা কিন্তু এই এক কিঃ মিঃ—এই শেষ নয়। তারা বলছেন, এই এক কিঃ মিঃ দিয়ে গ্রাম থেকে পাকা সড়কে ওঠা যাবে না কাজেই আপনাকে তিন কিঃ মিঃ রাস্তা করিয়ে দিয়ে পাকা সড়রে সঙ্গে যোগাযোগের ব্যবস্থা করিয়ে দিতে হবে। সাধ আছে কিন্তু সাধ্য নেই সেটা সকলেই জানেন। কিন্তু তিন বছরে যে তিন কিঃ মিঃ করেছি তার জ্বলন্ত উদাহরণ সেখানে আছে। তবে হ্যাঁ, সম্প্রতি কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন তাতে তারা বলেছেন যে সংসদের প্রত্যেক মাননীয় সদস্য এক কোটি টাকা করে তাদের কেন্দ্রের উন্নয়নের কাজের জন্য খরচ করতে পারবেন যেটাকে এম. পি. কোটা বলা হচ্ছে। সেই টাকা দিয়ে তারা কিছু কিছু কাজ করতে পারছেন। এটা বিধায়কদের কাছে কেমন যেন লাগছে। কারণ জনগণের পক্ষ থেকে প্রশ্ন উঠছে যে এম. পি. কোটাতে কিছু পেলাম, এম. এল. এ. কোটাতে পেলাম না। এটা সঙ্গত প্রশ্ন। তবে এ ক্ষেত্রে আমাদের ভয়ও আছে আপনাদের কথা চিন্তা করে। কারণ সিগারেটের প্যাকেটে লিখে আপনাদের আমলে আপনাদের এম. এল. এ. বাবুরা যেভাবে চাকরির ব্যবস্থা করে দিতেন আবার ক্ষমতা পেলে সেই অবস্থাটা ফিরে আসবে কিনা তা ভেবে আমাদের ভয় হয়। তবে একথা ঠিকই যে মাঝে মাঝেই আমাদের জবাবদিহির জায়গায় পড়ে যেতে হয়। শুধু উতরে যাই নির্বাচনে পঞ্চায়েতকে দেখিয়ে। কারণ পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা কাজ করে চলেছি এবং এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা কাজ করে চলেছি এবং এই পঞ্চায়েত ব্যবস্থাকে আরও জনমুখী হওয়ার কথা বলেছি। তাই বলব, পঞ্চায়েত যেন শুধু ঐ মানি রিসিপ্ট এবং ইউটিলাইজেশন সাবমিট-এর মধ্যেই সীমাবদ্ধ না থাকে। অডিটরদের কাছে যে পেপারস, ভাউচারস সাবমিট করা হচ্ছে তার সঙ্গে বাস্তবের মিল আছে কিনা সেটাই হচ্ছে আসল কথা। সেখানে মানুষ মিল খুঁজে পাচ্ছেন বলেই ৭৭ সালের শিশু আজকে ৯৭ সালে বলিষ্ঠ যুবক হতে পেরেছে এবং বামফ্রন্ট এগিয়ে চলেছে। আমরাও বামফ্রন্ট সরকারে আছি বলে গর্বে আমাদের বুক ফুলে ওঠে কারণ মানুষের জন্য আমরা কিছু করতে পারছি। আবার সঙ্গে সঙ্গে ভয়ও হয় যখন দেখি বামফ্রন্ট সরকার নিয়োজিত সরকারি কর্মচারিরা ব্লক অফিসে ১০/১০। টার সময় না গিয়ে ১২/১২ টার সময় আসেন। শুক্রবার দুটোর সময় চলে যাওয়া আর সোমবার ১২.১২ টার সময় আসা—এটা দেখলে আমাদের মনে মধ্যে বিদ্রোহ জমে ওঠে। এটা আমরা চাই না। এটা বামফ্রন্ট সরকারের নীতিও নয়। আমাদের ভয় হয় যখন দেখি বি. এল. আর. ও. অফিসে হন্যে হয়ে একজন কৃষক তার পাট্টা যথারীতি বার করতে পারেন না। সপ্তাহে একদিন বা কোন দিন বি. এল. আর. ও আসবেন সেই দিকে তাকিয়ে থাকবেন, এটা বামফ্রন্ট সরকারের নীতি নয়। এর জন্য পঞ্চায়েত আছে, তারা দেখছেন। তবে

যেহেতু এই অবস্থা অনেকদিন ধরে আছে, মানুষের প্রত্যাশা আরও বেড়ে যাচ্ছে। আমাদের বিরোধী বন্ধুরা চিৎকার করছেন যে আরও চাই, আরও চাই। আরও চাই বললেই হবে না, যেটুকু আমরা পাচ্ছি তার সুষ্ঠু সদ্ব্যবহার যাতে করতে পারি সেটা দেখা দরকার। আর একটি বিষয় এখানে উল্লেখ করতে চাই। অনুন্নত জাতির উন্নতির জন্য আমাদের সরকার একটা বলিষ্ঠ নীতি নিয়েছেন, সেটা হচ্ছে রিজার্ভেশন নীতি। সেই নীতিতে ২২ পারসেন্ট থাকবে তফসিল জাতির জন্য সংরক্ষিত, ৬ পারসেন্ট থাকবে উপ-জাতিদের জন্য সংরক্ষিত, আর ও.বি.সি-দের জন্য ৫ পারসেন্ট আসন সংরক্ষিত, এই মোট ৩৩ পারসেন্ট আসন সংরক্ষিত আছে। কিন্তু আমাদের সরকারের অফিসার যারা আছেন তারা এই পদ্ধতিটাকে এমন ভাবে কাজে লাগান, সেখানে ১ শত জনের ৩৩ জন এস.সি., এস.টি. এবং ও.বি.সি.-দের জন্য ধরা আছে, অর্থাৎ এর বাইরেও এস.সি., এস.টি. এবং ও.বি.সি.-দের মধ্যে থেকে তাদের যোগ্যতা বলে বা সিনিয়রিটি বলে আসতে পারেন, সেটা তারা স্বীকার করেন না। নিয়ম যেটা আছে সেটা বাধ্যতামূলক ভাবে সংরক্ষিত হবে, কিন্তু তার বাইরে অতিরিক্ত হলেই তারা আপত্তি দেখান। এটা কেন হবে সেটা দেখা দরকার। এটা কারা দেখবে? এখানে আমাদের একটা দায়িত্ব এসে পড়ছে। আমরা দেখছি যে এক শ্রেণীর সরকারি কর্মচারিরা সরকারের এই নীতিকে বাস্তাবায়িত করার ক্ষেত্রে সরকারের আইনকে বৃদ্ধাংগুষ্ঠ দেখিয়ে আইনটাকে অন্য ভাবে সামনে রেখে দিচ্ছে, কিন্তু ভিতরে ঘাটতি থেকে যাচ্ছে। এগুলি দেখার প্রয়োজন আছে বলে আমি মনে করি। তারপরে আর এক দিকে আমরা দেখছি যে আমাদের সরকারকে প্রতি বছর খরা, বন্যা ইত্যাদির মোকাবিলা করতে হচ্ছে। এর মোকাবিলা করা একটা কঠিন দায়িত্ব। এটা কয়জন পারে। ত্রাণ নেই, রিলিফ নেই, ত্রিপল নেই, বলে চিৎকার করা যায়। কিন্তু যে ভয়ানক করুন অবস্থার মধ্যে দিয়ে ঐ সময়ের দিনগুলি অতিবাহিত হয় এবং তার মোকাবিলা করার জন্য আমাদের সরকারের সমস্ত উইংগুলিকে মাঠে নামতে হয়। এগুলি আপনাদের সমর্থন করা দরকার। বারে বারে আমাদের সরকারের পক্ষ থেকে বিরোধীদের একটা সম্মানজনক জায়গায় রাখতে চায় যে আপনারা গঠনমূলক সমালোচনা করুন। সুতরাং আমি আশা করব বিরোধী বন্ধুদের কাছে যে এই সরকারের যা কিছু গঠনমূলক কাজ, যা কিছু জনস্বার্থে কাজ করা হচ্ছে সেটাকে আপনারা সমর্থন করবেন। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৪ তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যে ভাষণ দিয়েছেন, আমি সেই ভাষণের বিরোধীতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে সেটাকে সমর্থন করছি। আমি সরকার পক্ষের অনেক সমস্যার বক্তৃতা শুনলাম। আমি এই ভাষণের ৬ নম্বর অনুচ্ছেদের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে তিনি লিখেছেন, কৃষি সংক্রান্ত সংস্কারের ক্ষেত্রে আমার অগ্রদূতের ভূমিকা পালন করেছেন। এটাকে যদি স্বীকার করে নেই তাহলে মিথ্যাকে স্বীকার করা হবে কিনা সেটা চিন্তার বিষয় আছে। এখানে কৃষি মন্ত্রী যদি থাকতেন তাহলে তাকে আমি একটা কথা জিজ্ঞাসা করতাম। ১৯৫৩ সালে পশ্চিমবঙ্গে জমিদারি উচ্ছেদ আইন করা হয়েছিল।

[3-50 – 4-00 p.m.]

সেখানে প্রতি ব্যক্তি ২৫ একর পর্যন্ত জমি রাখতে পারবেন। ১৯৭২ সালে এল.আর. অ্যাক্ট ১৪(ডি) মাধ্যমে পরিবারভিত্তিক আইন তৈরি করা হয়েছিল। তাতে একজন হলে ৬.১৮ একর, দুই থেকে পাঁচজন হলে ১২.৩৬ একর এবং সর্বোচ্চ ১৭.৩৬ একর রাখার প্রভিসন ছিল। ১৯৯৫ সালে বামফ্রন্ট সরকার ১৪টি(৩)-এর মাধ্যমে ঠিক করলেন যে, একজন হলে ৬.১৮ একর, দুই থেকে পাঁচজন হলে ১২.৩৬ একর এবং সর্বোচ্চ ১৭.৩৬ একর জমি রাখা যাবে। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, ভেস্টেড ২৯.২ লক্ষ একরের মধ্যে ১০.০৫ লক্ষ একর জমি ইতিমধ্যে বন্টন করা হয়েছে। তাহলে প্রশ্ন করতে পারি না কি, ১৯৫৩ সাল থেকে অর্থাৎ জমিদারি প্রথা উচ্ছেদের সময় থেকে ১৯৯৫ সাল পর্যন্ত—অবশ্য আজকে ১৯৯৭ সাল এবং ইতিমধ্যে নিশ্চয়ই আরও জমি উদ্ধার করা হয়েছে—সরকারে ন্যাস্ত ২৯.২ লক্ষ একরের মধ্যে ১০.০৫ লক্ষ একর জমি বিলি করা হয়েছে, তাহলে ১৯ লক্ষ একর জমি বিলি করা হয়নি। এত লক্ষ একর জমি কেন বিলি করা হল না? এটা কি সরকারের ব্যর্থতা নয়? এটা কি রাজ্যপালের ভাষণে উল্লেখ করা উচিত ছিল না? সেটা উল্লেখ না করে মানুষকে বিভ্রান্ত করা হয়েছে। বি.আর.অ্যাক্ট-এর ১৪টি(৩)-এ কত জমি ভেস্টেড হয়েছে এবং কত জমি বিলি করা হয়েছে তার পরিষ্কার উত্তর রাজ্যপালের ভাষণে নেই। কংগ্রেস আমলে কত জমি ভেস্টেড হয়েছিল এবং তার মধ্যে কত জমি বিলি করা হয়েছিল তারও সঠিক উত্তর দেননি এবং সেটা না দিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে একটা বিভ্রান্তির মধ্যে নিয়ে গেছেন। যারা অল্প জমির মালিক তাদের অনেকের জমি কোর্টের রায়ে বাতিল হয়ে গেছে, পাট্টা বাতিল হয়ে গেছে, কিন্তু তাদের পর্চা দিয়ে দেওয়া হয়েছে। পর্চা দিয়ে দেওয়া সত্ত্বেও, সিলিং-এর মধ্যে জমি থাকা সত্ত্বেও জমির মালিকানা তারা পাচ্ছেন না। কেন পাচ্ছেন না সে ব্যাপারে চিন্তা করা দরকার। এর অসংখ্য প্রমাণ আমি দিতে পারি। বর্ধমানে রায়না এবং সদর ব্লকে এরকম অনেক খবর রয়েছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় এরকম ঘটনার সংবাদ রয়েছে।

তারপর বলছি যে, এর আগে এখানে আর.এস.পি. দলের একজন মাননীয় সদস্য রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতির কথা বলতে বলতে হঠাৎ তার মনে পড়ে গেল, এ-সম্বন্ধে বেশি বললে হয়ত ভবিষ্যতে আর টিকিট পাওয়া যাবে না এবং তারজন্য অন্য দিকে ঘুরে গেলেন। কিন্তু আমি কি বলতে পারি না, যেখানে রাজ্যে ক্রমাগত ভাবে রেল-ডাকাতি হচ্ছে, ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে, নারী ধর্ষণ হচ্ছে, ছিনতাই হচ্ছে তাতে এটাই প্রমাণ হয় যে, বর্তমানে রাজ্যে আইন শৃঙ্খলা নেই। পুলিশের উপর মানুষের আস্থা নেই বলে তারা অপরাধীদের পিটিয়ে মেরে ফেলছে। সভ্য জগতে অপরাধী হলেও তাকে পিটিয়ে মেরে ফেলার রীতি নেই। অপরাধীদের বিরুদ্ধে পুলিশ যথাযথ অ্যাকশন নিলে এবং আইনানুগ বিচার হলে এটা ঘটত না, কিন্তু সেটা হচ্ছে না।

পশ্চিমবঙ্গে কৃষিজ উৎপাদন বর্ধমান জেলায় সব থেকে বেশি হয়। কিন্তু হঠাৎ করে বলা হল, বর্ধমান জেলার চাষীরা বোরো চাষে সেচের জল পাবেন না। ফলে সেখানকার চাষীদের মাথায় হাত পড়ে গেল। রাজ্য সরকার কোনও কিছু চিন্তা না করে বলে দিচ্ছেন যে বোরো চাষে জল দেওয়া হবে না। এই ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোথাও কোনও উল্লেখ নেই। এই ব্যাপারে উল্লেখ করার প্রয়োজন ছিল। যার জন্য এই রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধীতা করছি। এবারে বর্ধমানে সবচেয়ে বেশি আলু উৎপাদন হয়েছে। এবারে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি আলু উৎপাদন হয়েছে। বর্ধমানে ৬০টি হিম ঘর আছে। এবারে কি হচ্ছে? পঞ্চায়েতের মাধ্যমে চাষীদের আলুর বন্ড দেওয়া হচ্ছে। যারা কংগ্রেস করে বা যারা লাল ঝান্ডা ধরে ইনক্লাব জিন্দাবাদ করে না তাদের এই আলুর বন্ড দেওয়া হচ্ছে না পঞ্চায়েত থেকে। আমরা বর্ধমানের জেলা শাসককে বলেছি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলছি বিরোধী পক্ষের যারা আলু চাষ করেছে অবিলম্বে পঞ্চায়েত ছাড়া মার্কেটিং সোসাইটি ডিপার্টমেন্ট থেকে তারা যাতে বন্ড পেতে পারে তার জন্য যথাযথ ব্যবস্থা করা হোক। মার্কেটিং সোসাইটি ডিপার্টমেন্টের হাতে কিছু বন্ড দেওয়া হোক যাতে যে মানুষগুলি পঞ্চায়েতের মাধ্যমে বন্ড পাচ্ছে না তারা যাতে সেখান থেকে বন্ড পেতে পারে। এই ব্যবস্থা অবিলম্বে করার দরকার আছে। এই ব্যাপারে কোনও কথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই। সমস্ত জেলায় একটা জিনিস লক্ষ্য করছি যে প্রাইমারি শিক্ষক নিয়োগ করা হতে চলেছে। এই ব্যাপারে একটা দুর্নীতির আখড়া তৈরি হয়েছে। মেদিনীপুর জেলায় আমরা লক্ষ্য করেছি এই ব্যাপারে সুপ্রিম কোর্ট হয়েছে এবং সেখানে কোর্টের রায়ে সমস্ত লিস্ট বাতিল করে দেওয়া হয়েছে। বর্ধমান জেলায় প্রাইমারি শিক্ষক নিয়োগ করা হবে। কিন্তু সেখানে বিরোধী দলের কোনও সদস্যদের সঙ্গে আলোচনা করা হচ্ছে না যে কি উপায়ে কি পদ্ধতিতে প্রাইমারি শিক্ষক নিয়োগ করা হবে। আমরা লক্ষ্য করছি শুধু মাত্র ক্যাডার পোষার জন্য এই শিক্ষক নিয়োগ করা হবে। এই ভাবে শিক্ষা বাঁচতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা বিষয়ে বলা দরকার এবং সেই ব্যাপারে একটু আগে মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় বলেছেন যে পঞ্চায়েতগুলি এবং জেলা পরিষদগুলি থেকে ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হচ্ছে না।

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে।)**

কোন খাতে কি ভাবে কত টাকা সেখানে খরচ হচ্ছে তার কোনও হিসাব থাকছে না। অনেক দুর্নীতি পশ্চিমবাংলার বুকে আছে, তার উপর জেলা পরিষদ এবং পঞ্চায়েতগুলি টাকা নিয়ে নয়ছয় করছে। এইগুলি যদি সি.বি.আই.-কে দিয়ে তদন্ত করানো হয় তাহলে বোঝা যাবে পশ্চিমবাংলার বুকে কত লক্ষ লক্ষ কোটি কোটি টাকা নয়ছয় করা হচ্ছে, কত টাকা চুরি করা হয়েছে। এটা পশ্চিমবাংলার মানুষের কাছে তুলে ধরবার দরকার আছে। সেই জন্য আমাদের দাবি এই ব্যাপারে সি.বি.আই.-কে দিয়ে তদন্ত করানোর দরকার আছে। শিল্পের কথা

বলা হয়েছে। এখানে শিল্পের কোনও পরিকাঠামো নেই। অনেক শিল্প বর্ধমানে বন্ধ হয়ে যাওয়ার মুখে। পুনরায় যদি এখানে শিল্প তৈরি করা না হয় তাহলে শিল্পকে আর বাঁচানো যাবে না।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)**

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪ তারিখে মহামান্য রাজ্যপাল যে ভাষণ এই বিধানসভায় রাখলেন সেই ভাষণের আমি তীব্র বিরোধীতা করছি। আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাবগুলি আনা হয়েছে সেইগুলি আমি সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণে আইন-শৃঙ্খলার কথা বলা হয়েছে যে এখানে নাকি আইন-শৃঙ্খলা ভাল এবং এখানকার লোক আইনের শাসনে আছে। কিন্তু আমরা বাস্তবে দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতি কোথায় গিয়ে পৌঁছেছে। এটা আমরা বিরোধী দলের সদস্য হিসাবে আমরা বলছি তা নয়, মানব অধিকার কমিশন বলেছে পুলিশ কাসটোডিতে সবচেয়ে বেশি বিচারাধীন বন্দীর মৃত্যু হয়েছে। এই ব্যাপারে বিভিন্ন সময়ে নানা সুপারিশ মানব অধিকার কমিশন রাজ্য সরকারের কাছে পাঠিয়েছে, রাজ্য সরকার সেটা গ্রহণ করছে না।

[4-00 – 4-10 p.m.]

এই ব্যাপারে মানবাধিকার কমিশন এখানে রিপোর্ট প্রকাশ করেছেন, তা আমরা বিভিন্ন পত্র পত্রিকায় দেখতে পাচ্ছি। আমরা মানবাধিকার কমিশনের রিপোর্টের মাধ্যমে এই কথা জানতে পেরেছি। পশ্চিমবাংলার বিভিন্ন থানায় যে ভাবে পুলিশি অত্যাচার বেড়েছে, এই দাবি আমার নয়, আমাদের রাজ্যের পুলিশ মন্ত্রী পুলিশের বিভিন্ন সভায় যে বক্তব্য রেখেছেন, তাতে তিনি নিজেই বলেছেন। তিনি বলেছেন যে পুলিশ ডাকাতি করছে, পুলিশ সমাজ বিরোধীদের কাছ থেকে টাকা পয়সা নেয়, টাকার ভাগ নেয়। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, এখানে নাকি আইন-শৃঙ্খলার উন্নতি হয়েছে। অথচ পুলিশ মন্ত্রী পুলিশের প্রতি কটাক্ষ করে বলছেন, পুলিশি ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। পুলিশের সঙ্গে ডাকাতির যোগ আছে। পুলিশ ডাকাতদের কাছ থেকে টাকার ভাগ নেয়। আজকে বিভিন্ন জায়গায় ডাকাতি হচ্ছে, চুরি হচ্ছে, গণহত্যা হচ্ছে, গণ ধর্ষণ হচ্ছে, নির্যাতন হচ্চে মানুষের উপরে। মানবাধিকার সবচেয়ে বেশি লংঘিত হচ্ছে এই পশ্চিমবাংলায়। এই কথা রাজ্যপালের ভাষণে নেই বলে আমি এর বিরোধীতা করছি। ১৯৬৭ সালে যারা খাদ্য আন্দোলনের নাম করে আজকে এখানে ক্ষমতায় এসেছেন, তাঁদের রাজত্বে আজকে খাদ্য বন্টন ব্যবস্থা, সরকারি বন্টন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। এই গণ বন্টন ব্যবস্থায় শহর এলাকায় রেশন ব্যবস্থার মাধ্যমে এবং গ্রামে এম.আর.শপের মাধ্যমে যেটা দেবার কথা, আজকে তার কি অবস্থা? রাজ্যপালের ভাষণের মাধ্যমে তা উল্লেখিত হয়নি। গ্রাম বাংলায় এম.আর.শপের মাধ্যমে প্রাপ্ত বয়স্ক মানুষকে সাড়ে সাতশো

করে চাল ও গম দেবার কথা এবং শহর এলাকায় দেড় কেজি করে চাল ও গম দেবার কথা। রেশনে কোথাও পাঁচশো, কোথাও সাতশো, কোথাও চারশো গ্রাম করে চাল শহর এলাকায় দেওয়া হচ্ছে। গ্রামাঞ্চলে কোথাও দুশো, কোথাও চারশো গ্রাম করে চাল গম দেওয়া হয়েছে। এমন একটা সময়ে গমের কৃত্রিম অভাব সৃষ্টি করা হয়েছে, শীতকালে, যখন মানুষ আটার রুটি খায়, যখন খোলা বাজার থেকে দশ টাকা বারো টাকায় আটা কিনতে হয়েছে। খোলা বাজার থেকে এখন আটা কিনতে গেলে আট টাকার নিচে পাওয়া যায় না। মিল মালিকদের কম দামে গম দেওয়া হয়েছে। কিন্তু খোলা বাজারে আজকে আটার কেজি দশ টাকা। আজকে শহর এলাকার মানুষ, গ্রামের মানুষ গম পাচ্ছেন না। অথচ সরকারি গণ বন্টন ব্যবস্থার যে নীতি, গ্রাম বাংলায় রেশন ব্যবস্থাকে সচল রাখা হবে, শহরাঞ্চলের রেশন ব্যবস্থাকে সচল রাখা হবে। রেশন ব্যবস্থাকে সচল রাখার কোনও কথা রাজ্যপালের ভাষনে নেই। আপনারা দেখুন কি বৈষম্য চলছে আজকে পশ্চিমবাংলায়। আজকে কলকাতার বুকে রেশন শপে প্রতি উইকে এক লিটার করে কেরোসিন দেওয়া হয়। আর মফস্বলে দেওয়া হয় পাঁচশো গ্রাম করে। এই বৈষম্য কেন? আমি জানি, কেন এই বৈষম্য? কলকাতায় যারা ডিলার, তারা এই সরকারকে প্রভাবিত করে, তাই কলকাতায় যেখানে কেরোসিন তেলের এত প্রয়োজন নেই, সেখানে পার রেশন কার্ড এক লিটার করে কেরোসিন তেলের বরাদ্দ আছে। কিন্তু গ্রামাঞ্চলে যারা হতদরিদ্র মানুষ, যাদের বাড়িতে লম্ফ জ্বলে, হ্যারিকেন জ্বলে, তাদের জন্য বরাদ্দ আছে মাসে পাঁচশো গ্রাম করে। গ্রামের ক্ষেত মজুর, হতদরিদ্র মানুষ আজকে এই সরকারের কাছ থেকে কেরোসিন পাচ্ছে না। বাজারে কেরোসিনের দাম কত তা আমার জানা নেই। আজকে এখানে খাদ্য নিয়ে ব্যবসা হচ্ছে। খাদ্য মন্ত্রী কালোবাজারিদের শক্তিশালী করছেন। কালোবাজারিদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা সরকার নেয়নি। এখানে বামপন্থী বন্ধু যাঁরা আছেন, তাঁদের জিজ্ঞাসা করি, আপনারা খাদ্য আন্দোলনের কথা বলে, প্রফুল্ল সেনের বিরুদ্ধে কাঁচকলা ঝুলিয়ে অনেক কথা বলেছিলেন। আজকে আপনারা বলুন, কটা ভেজালদার, কতজন মজুতদারকে গ্রেপ্তার করেছেন?

আজকে এই কথা রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও উল্লেখ নেই। রাজ্যপালের ভাষণের মধ্যে ওয়াকফ এবং মাইনরিটি সমস্যা নিয়ে বলা আছে যে সমাধানের চেষ্টা করা হবে। আজকে মাইনরিটি মিনিস্টার, ওয়াকফ মিনিস্টার এই হাউসে বসে আছেন, আমি জানতে চাই বিধানসভায় প্রশ্ন করেছিলাম মাইনরিটি লোন এখন পর্যন্ত কেউ পায়নি কেন? এই সম্বন্ধে এর আগের হাউসে প্রশ্ন করেছিলাম, কয়েকদিন আগে উত্তর পেলাম মাইনরিটি কমিশনের কাছ থেকে যে ৫ হাজাব দরখাস্ত জমা পড়েছিল, তার মধ্যে স্ক্রুটিনাইজ হয়েছে ২ হাজার দরখাস্ত এবং ৫০ লক্ষ টাকা আছে। এখন পর্যন্ত এই পশ্চিমবাংলায় কোনও মাইনরিটি লোন পায়নি। আজকে মাইনরিটি নিয়ে আপনাদের কথা বলা চলে না। রবীন দেব এখানে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলেছেন, যারা পশ্চিমবাংলায় ওয়াকফ সম্পত্তি বিক্রি করে দিচ্ছে কালোবাজারি, মজুতদারি প্রমোটারদের সাহায্য করার জন্য, এই ওয়াকফ সম্পত্তি বিক্রি রোধ

করার জন্য এই জ্যোতি বাবুর সরকার এই বামফ্রন্ট সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারেনি, তাও আমরা জানি। আজকে ওরা বলছেন, পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি আছে। সংখ্যা লঘুদের সম্পত্তি লুঠ করার সুযোগ করে দেওয়া হল, কলকাতা কোটি কোটি টাকার সম্পত্তি ধনীদের কাছে বিক্রি করে দেওয়ার সুযোগ করে দেওয়া হল। তারা বলছেন, আমরা এখানে সংখ্যা লঘুদের স্বার্থ দেখছি। কোথায় দেখছেন কমরেড! আজকে পশ্চিমবঙ্গে চাকরি বলুন, অন্য চাকরি বলুন, আজকে কোনও সংরক্ষণের ব্যবস্থার কথা এই বামফ্রন্ট সরকার বলেননি। এই কথা আজকে রাজ্যপালের ভাষণের মধ্যেও নেই। আমি রাজ্যপালের ভাষণের বিরোধীতা করছি কারণ রাজ্যপালের ভাষণের মধ্যে মাইনরিটি বা সংখ্যা লঘুদের কথার কোনও উল্লেখ নেই। তাদের চাকরির সংরক্ষণের কথা, লোনের সংরক্ষণের কথা উল্লেখ নেই। অন্যান্য সুযোগ সুবিধার কথাও উল্লেখ নেই। আলু নিয়ে আজকে বিরাট সমস্যা দেখা দিয়েছে। সারা পশ্চিমবাংলায় আলু রেকর্ড সংখ্যক উৎপাদন হয়েছে, কিন্তু আলু সংরক্ষণ এর জন্য হিম ঘর পশ্চিমবাংলায় সেই রকম নেই। হিম ঘর সেই পরিমাণে না থাকার ফলে আলু সংরক্ষণ করা যাবে না। ফলে চাষীরা আলু রাখতে পারবে না। উত্তরবঙ্গে কোনও হিম ঘর তৈরি করার পরিকল্পনা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আজকে চাষীরা আলু উৎপাদন করবে লক্ষ লক্ষ টন, অথচ সেই আলু রাখতে পারবে না ফলে পচে যাবে, তাই আলু নিয়ে যে কালোবাজারি চলছে তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার উপর ধন্যবাদসূচক যে প্রস্তাব এসেছে আমি তাকে সম্পূর্ণ রূপে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন আমি তার বিরোধীতা করছি। এর আগে বিরোধীদের বক্তব্য আমি ধৈর্য সহকারে শুনেছি, আশা করি আমার বক্তব্যও তারা ধৈর্য সহকারে শুনবেন। মাননীয় বিরোধী সদস্য সুব্রত বাবু এখানে বলেছেন আমাদের দলের শুদ্ধিকরণ দরকার এবং ওরা অনেক বানানো গল্প দিয়ে অনেক সময় সত্যি কথা বলে ফেলেন। তিনি বলেছেন পচনটা উপর তলা থেকেই ধরে। এটা বোধ হয় তার দলের অভিজ্ঞতা থেকেই এই শিক্ষা গ্রহণ করেছেন। আপনি জানেন যে, বোফর্স থেকে হাওলা কেলেঙ্কারিতে তাদের দলের তাবড় তাবড় নেতার নাম জড়িত আছে, কিন্তু সেখানে একজন বামপন্থী নেতারও নাম নেই। তাই তিনি তাদের দলের কর্তাব্যক্তিদের কাছ থেকে এই শিক্ষা গ্রহণ করেছেন যে পচনটা উপর তলা থেকেই ধরে। তাদের দলের নেতাদের বিরুদ্ধে তদন্ত চলছে এবং তাল তাল সোনা, তাল তাল রূপো বাথরুম থেকে বেরোচ্ছে। আপনারা আবার দুর্নীতির কথা বলছেন আমাদের দলের বিরুদ্ধে। আমরা মার্কসবাদীরা নিষ্ঠা নিয়ে, সততা নিয়ে কাজ করব এবং আমরা মূল লক্ষ্যে পৌঁছাব, এটাই হল আমাদের দলের নীতি। আমরা সেই নীতিকে সঙ্গে নিয়ে পশ্চিমবঙ্গে সেই লড়াই সংগ্রাম চালিয়ে যাচ্ছি, গোটা ভারতবর্ষের ক্ষেত্রে বাম, গণতান্ত্রিক ও ধর্মনিরপেক্ষ শক্তিকে এগিয়ে নিয়ে যাচ্ছি। আমি এর

পরে বলতে চাই, একজন সদস্য এখানে বলেছেন জেলা পরিষদের যে প্ল্যানিং কমিটি আছে সেখানে সমস্ত এম.এল.এ.-কে রাখতে হবে, দায়িত্ব দিতে হবে। আমি নদীয়া জেলার প্ল্যানিং কমিটিতে আছি এবং ওদের দলের অজয় দেও সেখানে আছেন। তাহলে বৈষম্য কোথায় আছে? পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে এম. এল. এরা হচ্ছেন এক্স-অফিসিও মেম্বার, প্লানিং সম্বন্ধে, হিসাব-নিকাশ সম্বন্ধে জানার সম্পূর্ণ অধিকার তাদের আছে। তাহলে কেন তিনি আজকে এই কথা বলছেন। পঞ্চাশ ভাগ টাকা খরচের হিসাব-নিকাশ না পেলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পাওয়া যায়না। পশ্চিমবাংলায় যে পঞ্চায়েতি ব্যবস্থা চলছে এবং তারা যদি হিসাব-নিকাশ না দিতে পারত, তাহলে কেন্দ্রীয় সরকার কি করে বার বার টাকা দিয়ে যাচ্ছে। সুব্রত বাবু কি এর জবাব দিতে পারবেন। মহঃ সহরাব সাহেব শিশু শ্রমিক প্রথা বিলোপের সম্বন্ধে বলেছেন। এই ব্যাপারে একটা অ্যাডভাইসারী কমিটি গঠন করা হয়েছে। তাদের জন্য স্কুল তৈরি করা হচ্ছে। প্রতিটি গ্রামে গ্রামে কমিটি করে এই ব্যাপারে সঠিক পদক্ষেপ নেওয়া হচ্ছে। এইগুলো না জেনে কথা বলা বোধ হয় সঠিক হয়নি। আজকে স্বাধীনতার পঞ্চাশ বছর পরে নেতাজী সম্বন্ধে আমরা বক্তব্য রাখার সুযোগ পাচ্ছি। আজকে যে সমস্ত মনীষীরা ভারতবর্ষকে তৈরি করতে চেয়েছিলেন, ১৯৪৭ সালের ১৫ই আগস্ট ক্ষমতায় আসার পরে আপনারা কি সেই পথে গিয়েছিলেন? ওই একচেটিয়া পুঁজিপতি গাঁয়ের জোতদারদের তোষামোদ করে গোটা দেশটাকে জাহান্নামে দেওয়ার চেষ্টা করেছিলেন। আজকে সেই কথাটা ভাববেন না। আজকে বেকারদের কথা বলছেন। হকারদের কথা বলছেন, বিদ্যুৎ সমস্যার কথা বলছেন, পঞ্চায়েত সমস্যার কথা বলছেন আর সমস্ত সমস্যার মূল যেখানে ভূমিসংস্কার, সেই ভূমিসংস্কারের পথে আপনারা যাননি কেন? এই পশ্চিমবাংলার বুকে আপনারা একাধিক্রমে ৫০ বছর শাসন ক্ষমতায় ছিলেন। কেন যাননি? আজকে দেশ বলতে যে আপনারা আইনশৃঙ্খলার প্রশ্ন তুলছেন। ৭২ থেকে ৭৭ সাল আপনাদের মনে নেই। এসমা, নাসা, মিসা, জরুরি অবস্থা। আজকে গোটা ভারতবর্ষটাকে আপনারা কারাগার করার চেষ্টা করেছিলেন। আজকে আপনারা আইনশৃঙ্খলার প্রশ্ন তুলছেন পশ্চিমবাংলা নিয়ে। পশ্চিমবাংলায় এখন আইনের শাসন আছে। এখানে থানায় গেলে এজাহার নেওয়া হয়। অপরাধীর শাস্তির ব্যবস্থা হয়। যথাযথ শাস্তির ব্যবস্থা হয়। এই আমাদের বামফ্রন্ট সরকার, আমাদের পশ্চিমবাংলা। এই আমাদের পশ্চিমবাংলাএর জন্য আমরা গর্ব বোধ করি। ৭৭ সাল কি আপনাদের বুঝিয়ে দেয়নি পশ্চিমবাংলা শুধু নয়, গোটা ভারতবর্ষ থেকে কংগ্রেস নামক দলটিকে মুছে দেওয়া হয়েছিলো। ৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় এলেন, মানুষের হাতে ক্ষমতা তুলে দিয়ে, ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে, সীমিত রাজনৈতিক ক্ষমতার উপর দাঁড়িয়ে আমাদের শাসন ক্ষমতা চালাতে হবে। এই ছিলো আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর ঘোষণা। পশ্চিমবাংলার মানুষ পরপর পাঁচ বছর তাঁদের প্রতি বিশ্বস্ত থেকেছে, তাদের নির্বাচিত করেছে। চোখের মণির মতো রক্ষা করেছে। আজকে তাদের আরও বেশি ক্ষমতা দিয়ে এই পশ্চিমবঙ্গে বিধানসভায় পাঠিয়ে দিয়েছে। ৭৮ সালের পর থেকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থায় গোটা দেশের, দেশি, বিদেশি সমাজ বিস্ময়ে বিস্মিত। তাই আজকে আপনাবা প্মাদ গুণছেন। আজকে পঞ্চায়েত

ব্যবস্থার যে সাফল্য সেই সাফল্যকে সামনে রেখে এবং গোটা ভারতবর্ষে পশ্চিমবঙ্গকে অনুসরণ করে, সেখানে যে বাম গণতান্ত্রিক ধর্মনিরপেক্ষ সরকার তারা কিভাবে ক্ষমতায় আছে এবং আজকে রাজ্যে রাজ্যে যাতে এই ধরনের পঞ্চায়েত ব্যবস্থা তৈরি হতে পারে তার কথা তারা বলছেন। আজকে গরিব মানুষের যে সমস্ত খাদ্যশস্য চাল গম অর্ধেক দামে দেওয়া এবং তা বিলিবন্টন করার প্রতিশ্রুতি এই বামফ্রন্ট সরকারই দিয়েছেন। বিগত কয়েক বছর থেকেই এটা শুরু হয়েছে। কোনওদিন আপনারা—কংগ্রেস সরকার এটা চেয়েছিলেন? তাই আজকে আর একবার মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ জানাচ্ছি এবং যে সমস্ত সংশোধনী বিরোধী সদস্যরা এনেছেন তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব নিয়ে আসা হয়েছে আমি তার তীব্র বিরোধীতা করছি এবং কংগ্রেসের পক্ষ থেকে যে সংশোধনীগুলি আনার চেষ্টা করা হয়েছে আমি তাকে সমর্থন জানাচ্ছি।

[4-20 – 4-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী সদস্যরা উন্নয়ন সম্বন্ধে অনেক বড় বড় কথা বলেছেন, অনেক ভালোভালো কথা বলেছেন। মহামান্য রাজ্যপাল, তাঁর ভাষণের চতুর্থ অনুচ্ছেদে থার্মাল পাওয়ারের কথা বলেছেন। বলাগড় পাওয়ার স্টেশনের কথা বলেছেন। কিন্তু প্রকৃত যে চিত্র আমরা দেখতে পাচ্ছি—সেটা হচ্ছে যে, এই শীতের সময়ও যেখানে পাওয়ার কনজামপশান এত বেশি হচ্ছে না, সেখানে আজকে পশ্চিমবঙ্গে ৪০০-৫০০ মেগাওয়াট বিদ্যুতের ঘাটতি চলছে। একদিকে বলা হচ্ছে শিল্পায়ন করতে চলেছি আমরা, আর একদিকে যে শিল্প বিদ্যুতের উপরে দাঁড়িয়ে আছে, সেই বিদ্যুৎকে কাট করে লোডশেডিং করে পশ্চিমবঙ্গকে একটা নতুন জায়গায় নিয়ে আসার চেষ্টা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই কলকাতা মহানগরীর হাওড়া, হুগলি, ২৪ পরগনার বিস্তীর্ণ এলাকার যে সমস্ত জায়গা শিল্প নগরী হিসাবে গড়ে উঠেছে, সেই সমস্ত এলাকায় সি. ই. এস. সি অর্থাৎ ইলেক্ট্রিক সাপ্লাই কর্পোরেশন আর পি জি অর্থাৎ রমাপ্রসাদ গোয়েঙ্কার মালিকানাধীনে যেটা চলছে, সেই সি. ই. এস. সি, এন. টি. পি. সিকে শুধুমাত্র ১৯৯৬ সালের অক্টোবর মাস পর্যন্ত ৭৭ কোটি টাকা দেয় না। আর অক্টোবর থেকে আজ পর্যন্ত আরও ৩০ কোটি টাকা অর্থাৎ ১৬০ কোটি টাকা এন. টি. পি. সি. কে বিদ্যুতের মূল্য হিসাবে দেয়নি। যে সমস্ত থার্মাল পাওয়ার স্টেশন আছে, আজকে সি ই এস সি সেখান থেকে পাওয়ার কাট করে পশ্চিমবঙ্গকে বিপদের মুখে ঠেলে দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই আর পি জি কে? সেই আর পি জি—যার সাথে আজকে বর্তমান পশ্চিমবঙ্গ সরকার, রাতের অন্ধকারে গোপনে আঁতাত করে, গোপনে যুক্তি করে কলকাতা মহানগরীর বুকে লোয়ার সার্কুলার রোডে গণশক্তি নামক একটা বিল্ডিং তৈরি করেছে। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির বড়বড় মুখপত্র সেখান থেকে ছাপানো হয় এবং ৬০ কোটি টাকার বিনিময়ে সেই আর

পি জির সাথে রাতের অন্ধকারে গোপনে চুক্তি করে গণশক্তি বিল্ডিং করা হয়। আমাদের তদানীন্তন ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী—তিনি অতি সৎ, অমায়িক মন্ত্রী ছিলেন। তিনি বলেছিলেন যে, পশ্চিমবঙ্গের লেফট ফ্রন্ট সরকার, এটা বামফ্রন্ট সরকার নয়, এটা হচ্ছে দালালের সরকার, ঠিকাদারের সরকার। আজকে এই হাউসে দাঁড়িয়ে বলছি যে, এটা পশ্চিমবঙ্গ সরকার নয়। গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল নয়, এটা গভর্নমেন্ট অব আর পি জি। এটা আমরা জানি। আমাদের অর্থমন্ত্রীর সাথে ভালোই সম্পর্ক আছে। এদের সাথে ভালোই সম্পর্ক আছে, তাই ৬৫-৭০ কোটি টাকা গভর্নমেন্ট ডিউটি সি ই এস সি এখনও দিচ্ছে না। আজকে মহামান্য রাজ্যপালের ভাষণে সেই কথা প্রস্ফুটিত হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যখন মহামান্য রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে, তার বিরোধীতা করতে গিয়ে, আপনার কাছে বক্তব্য রাখছি, তখন আজকে এই কথা বলতে আজকে দ্বিধা নেই যে, আজকে বিদ্যুৎ শিল্পের একটা বড় কাঠামো হচ্ছে ডব্লু বি এস ই বি এবং অত্যন্ত লজ্জার কথা যে, আজ থেকে ২৫ বছর আগে এর অবস্থা যেমন ছিল, আজকে তার থেকে রুগ্ন সংস্থায় পরিণত হয়েছে। এর প্রধান কারণ হচ্ছে—আপনারা সকলেই জানেন যে, এস ই বি র প্রায় সাড়ে ৪০০ কোটি টাকা প্রায় প্রত্যেক বছরই সরকারি বিভিন্ন প্রতিষ্ঠান বকেয়া করে রাখে। তাই আমরা লক্ষ্য করছি দিনের পর দিন ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড একটা রুগ্ন শিল্পে পরিণত হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সাথে একথা বলতে চাই যে, অ্যাসেম্বলি ফ্লোরে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের জন্য ৭৫ কোটি টাকা বরাদ্দ করেছিলেন, কিন্তু আর্থিক বছর শেষ হতে আর মাত্র কয়েকদিন বাকি আছে, সেখানে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের জন্য মাত্র ৪ কোটি টাকা দেওয়া হয়েছে। বাকি ৭১ কোটি টাকা আজও পর্যন্ত রুরাল ইলেকট্রিফিকেশনের জন্য দেওয়া হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে চাই অর্থমন্ত্রী মহাশয়কে কি এক্সট্রা পাওয়ার দেওয়া হয়েছে যে বরাদ্দকৃত অর্থ তিনি অন্য খাতে খরচা করার জন্য দিয়ে দেবেন? সেই বরাদ্দকৃত অর্থে গ্রামের মানুষ বিদ্যুৎ পাবে না কোনওদিনই। গ্রামের মানুষ এই ভাবে নির্বোধের মতো থাকবে। মাননীয় রাজ্যপালের ভাষণে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের কথা যেভাবে তুলে ধরা হয়েছে সেই ভাবে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন হয়নি। পশ্চিমবঙ্গে নাকি লেফট ফ্রন্ট সরকার। এর মধ্যে আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক, মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি, সি. পি. আই. সব মিলিয়ে ঝুলিয়ে সরকার গঠিত হয়েছে। এখানে ফরওয়ার্ড ব্লকের মন্ত্রী আছেন, আর. এস. পি.র মন্ত্রী আছেন। তাঁদের দপ্তরের বরাদ্দকৃত অর্থ মাননীয় অর্থমন্ত্রী দিতে চান না। যে টাকা অ্যাসেম্বলির ফ্লোরে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী বরাদ্দ করেছেন সেই টাকা আর. এস. পি., ফরওয়ার্ড ব্লকের মন্ত্রীদের দেওয়া হয় না। পি. ডব্লু. ডি.র মন্ত্রীকে, সেচ বিভাগের মন্ত্রীকে সেই টাকা দেওয়া হয় না। তাঁরা বলছেন আপনারা মুখ্যমন্ত্রীকে বলুন না যে, আমরা টাকা পাচ্ছি না। আজকে ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি., সি. পি. আই.-র অবস্থা হয়েছে ছাগলের তৃতীয় সন্তানের মতো। ছাগলের ২টি সন্তান যখন ছাগলের মার থেকে দুধ নিচ্ছে তখন তৃতীয় সন্তান ছাগল- মায়ের লেজ ধরে লাফাচ্ছে। তাঁরা কিছু কাজই করতে পারেন না। মাননীয়

দেবপ্রসাদ বাবু ভাল শিক্ষক, তাঁর আত্মসম্মান আছে। তাঁরা রিভোল্ট করতে পারেন না। পশ্চিমবঙ্গে রাস্তাগুলোর অবস্থা অত্যন্ত খারাপ। আমরা এ ব্যাপারে পি. ডব্লু. ডি.র মন্ত্রীকে বলি। তিনি বলেন মুখ্যমন্ত্রী টাকা দিচ্ছেন না। তখন আমরা বাজেট বই দেখিয়ে বলি এই তো এত কোটি টাকা আপনাদের দেওয়া হয়েছে। তখন তিনি বলেন যে লিখিত ভাবে আমরা টাকা পেয়েছি, কিন্তু আসলে আমাদের কোনও টাকা দেওয়া হয়নি। তাই আমরা অত্যন্ত বেদনার সাথে বলতে চাই যে পশ্চিমবঙ্গে শুধু মাত্র ঠিকাদারদের সরকার নেই, শুধু মাত্র দালালদের সরকার নেই, এখানে রয়েছে বড় বড় শিল্পগোষ্ঠীর দালালদের সরকার। এটা হচ্ছে বড় বড় পুঁজিপতি দালালদের সরকার। আর বামফ্রন্ট সরকারের মধ্যে যে ছোট ছোট পার্টিগুলো আছে তাঁরা হচ্ছে ছাগলের তৃতীয় সন্তান। তাঁরা প্রকৃত মন্ত্রী নয়। তাঁদের হাতে কোনও ক্ষমতা নেই। এখানে বার বার বলা হচ্ছে, মাননীয় রাজ্যপাল মহাশয় শিক্ষার উন্নয়নের উপর জোর দিয়েছেন। কিন্তু আমার জেলা মালদাতে ৪৩২ জন প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছে মাথাপিছু ৫০ হাজার টাকার বিনিময়ে। এখানে প্রাথমিক শিক্ষক নিয়োগের নামে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ভাড়া করা গুণ্ডাদের প্রাথমিক শিক্ষকের পদে নেওয়া হয়েছে। মহামান্য হাইকোর্ট রায় দিয়েছিলেন যে নতুন করে প্রাথমিক শিক্ষক পদে নিয়োগ করা হবে। কিন্তু নতুন করে সেখানে ৪৩২ জন শিক্ষক নিয়োগ করা হয়নি। মালদা জেলায় প্রাথমিক শিক্ষক বোর্ডের নিয়োগ হয়নি। আপনারা বলছেন পশ্চিমবঙ্গে শিক্ষা একটা নতুন গতি পেয়েছে। কিন্তু আজকে মালদা জেলায় শিক্ষক নিয়োগের নামে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির বড় বড় নেতারা ৫০-৭০ হাজার টাকার বিনিময়ে নিজেদের গোষ্ঠীর কর্মিদের নিয়োগ করলেন। কিন্তু তার কথা তো মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও উল্লেখ করা নেই।

[4-30 – 4-40 p.m.]

তার কথা কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির একজন মাননীয় সদস্য বললেন, আমরা সিগারেটের প্যাকেটে লিখে চাকরি দিয়েছি। আলবাৎ দিয়েছি। আমরা মনে করি, কংগ্রেস সরকার মনে করত, কংগ্রেসিরা মনে করে আমলাতান্ত্রিক যে প্রশাসনিক সমস্ত কর্তাব্যক্তিরা আছে, তারা রাজনৈতিক নেতাদের, রাজনৈতিক দৃষ্টিভঙ্গির কণ্ঠরোধ করতে চেষ্টা করছে। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে, আমাদের জন্য অ্যামেণ্ডমেন্টের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## POINT OF INFORMATION

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি হাউসকে একটি দুঃসংবাদ জানাচ্ছি। আমাদের রাজ্যের চলচ্চিত্র জগতের অন্যতম নক্ষত্র, কৌতুক অভিনয়ের ক্ষেত্রে অনন্য ব্যক্তিত্ব, প্রগতিশীল ব্যক্তিত্ব শ্রী রবি ঘোষ কিছুক্ষণ আগে স্যুটিং চলাকালীন আকস্মিক ভাবে হৃদ রোগে আক্রান্ত হয়ে দেহত্যাগ করেছেন। সৌমিত্র চট্টোপাধ্যায়ের সঙ্গে সুটিং চলছিল। তাঁর

মৃতদেহ এখন বাঙ্গুর হাসপাতালে রয়েছে। মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী, তথ্য দপ্তরের মন্ত্রী খবর পেয়েছেন এবং কোথায় কি করতে হবে, দেখছেন। আনুষ্ঠানিক ভাবে যা করা দরকার, তা সরকার থেকে গ্রহণ করা হোক।

**শ্রী রামপদ সামন্ত ঃ** শ্রদ্ধেয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সংশোধনীর বিরোধীতা করে দু-একটি কথা এখানে উল্লেখ করতে চাই। রাজ্যপাল তাঁর ভাষণে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার কথা যথার্থ ভাবেই তুলে ধরেছেন। এখানে শান্তিশৃঙ্খলা রয়েছে, সাম্প্রদায়িক সম্প্রতি বজায় রয়েছে। এখানে কংগ্রেসি বন্ধুরা বারবার বলেছেন বাম সরকারের আমলে আইন-শৃঙ্খলার ক্ষেত্রে চরম অবনতির সৃষ্টি হয়েছে এবং এর জন্য লজ্জা হওয়া উচিত। আমি তাদের বলব, লজ্জা আপনাদেরও পাওয়া উচিত। এখানে কতখানি শান্তি-শৃঙ্খলা বজায় রয়েছে সেটা জানতে হলে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা আনতে হয়। তারপর বলছেন, সিদ্ধার্থ বাবুর সময়ে এখানে শান্তি-শৃঙ্খলা অনেক ছিল, তারপর ২০ বছরে তা অনেক ভেঙ্গে পড়েছে। দেখুন, আজকে যে অশান্তির পরিবেশ কোথাও কোথাও দেখা যাচ্ছে, এটা স্বাভাবিক ব্যাপার।

কারণ বর্তমান আর্থ-সামাজিক যে পরিবেশ সেই পরিবেশে যে সমাজ বিরোধীরা অশান্তি সৃষ্টি করছে আপনারা বুকে হাত দিয়ে বলুন সেই সমাজ বিরোধীরা আপনাদের দ্বারা পুষ্ট কি না? আপনারা দেশের শান্তি-শৃঙ্খলা ধ্বংস করার জন্য একের পর এক ভূমিকা গ্রহণ করেছেন কি না? এজন্য কি আপনাদের লজ্জা পাওয়া উচিত নয়? আপনারা একের পর এক যেখানে অশান্তির কিছু হয়নি সেখানে অশান্তি সৃষ্টি করার চেষ্টা করেছেন। অকারণে বাংলা বন্ধ করতে চেয়েছেন আপনারা ভুলে যাবেন না, ১৯৫১ সালে ভুখা মানুষ যখন খাদ্য আন্দোলন করছিলো তখন আপনারা কি করেছিলেন। আপনারা সেই ভুখা মিছিলের উপর গুলি চালিয়েছিলেন, ৮০ জন মানুষ মারা গিয়েছিল। সিদ্ধার্থ রায়ের আমলে বরাহনগরের কাশীপুরে দিনে দুপুরে মানুষকে হত্যা করে তার লাস জলে ফেলে দিয়েছিলেন। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলরা শ্রী গোপার সেনকে কারা হত্যা করেছিল, তা কি ভুলে গেলেন? নদীয় জেলার শান্তিপুরের একজন অধ্যাপক শঙ্কর চক্রবর্তী বিনা টিকিটে ট্রেনে চড়তে গিয়ে ধরা পড়েন। আর, আপনারা তাই নিয়ে তুলকালাম অবস্থা সৃষ্টি করেছিলেন। সুতরাং আজকে আমাদের নয় আপনাদের লজ্জা পাওয়া উচিত। একটা কথা আছে—'চালনি বলে ছুঁচ তোর পিছনে ছিদ্র।' আপনাদেরও তেমনি বহু দুর্নীতি, অশান্তি সৃষ্টির দু-একটার কথা আমি এখানে তুলে ধরলাম। আজকে আপনাদের কলঙ্কিত নায়ক নরসিমা রাও থেকে শুরু করে ৪১ জন জালিয়াতি করে হাজতে যাচ্ছেন, এটা আপনারা স্মরণ করুন। অনেকের বিরুদ্ধে আবার মামলা চলছে, তদন্ত হচ্ছে। এটা স্মরণ করে নিশ্চই আপনারা লজ্জা বোধ করবেন। রাজ্যপালের ভাষণে যে কথা তুলে ধরা হয়েছে সেজন্য বামফ্রন্ট সরকারকে নিঃসন্দেহে ধন্যবাদ দেওয়া যায়। আজকে বামফ্রন্ট সরকার কতগুলো নতুন নতুন চিন্তা-ধারা নিয়ে এগিয়ে

চলেছেন। বামফ্রন্ট সরকার অভিনব চেষ্টা করেছেন, সেটা হচ্ছে, পুলিশ মিউজিয়াম। এটা শুধু আমাদের পশ্চিমবঙ্গে নয় সারা ভারতবর্ষের মধ্যে একটা অভিনব ব্যবস্থা। যে জিনিস আপনাদের মাথায় আসে না, ভারতবর্ষের অন্য কারো মাথায় আসেনা, সেটা আমাদের সরকার করে দেখিয়েছে। আজকে শব্দ দূষণ নিয়ে একটা নির্দেশ দেওয়া হয়েছিল। ডেসিবলটা নির্দিষ্ট করে দেওয়া হয়েছিল। এটা আমাদের এখানে সম্পূর্ণ ভাবে সফল হয়েছে। এই প্রচেষ্টা আগে কোথায়, কবে হয়েছে? এক সময় অনগ্রসর শ্রেণীর মানুষেরা মেথরের কাজ করত। সমাজের শ্রেণীর মানুষ তাদের জন্য চোখে দেখত, তাদের সামাজিক মর্যাদা দেওয়া হয়েছে। আজকে বলা হচ্ছে, শিল্পের দিক দিয়ে আমরা নাকি হতাশাগ্রস্ত অবস্থায় আছি। কিন্তু তা নয়, আপনারা এখানে শিল্পায়ন-এর ক্ষেত্রে নানা ভাবে বাধা দেবার চেষ্টা করছেন। মাশুল সমীকরণের মাধ্যমে আপনারা দিল্লী থেকে অনুমতি না দিলেও আমরা এখানে শিল্পের ক্ষেত্রে এগিয়ে চলেছি। আমার সময় শেষ হয়ে এসেছে, তাই আর অধিক কিছু না বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাঁকে সমর্থন করছি। আমি মনে করি রাজ্যপালের এই সংক্ষিপ্ত ভাষনে যে সমস্ত বিষয় লিপিবদ্ধ আছে, তাছাড়াও আরও অনেক বিষয় আছে ক্ষেত্র আছে যেগুলি বামফ্রন্ট সরকারের কৃতিত্বে দাবি রাখতে পারে। কিন্তু এটা ভাবনার বিষয় যে গ্রামীণ উন্নয়নের ফলে সমস্ত ক্ষেত্রেই মানুষের আরও বেশি চাহিদা বৃদ্ধি পেয়েছে, এই চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে বামফ্রন্ট সরকার তার সমস্ত সিদ্ধান্তকে কার্যকর করতে পারছে কি না সেটা ভেবে দেখার জন্য অনুরোধ করছি। এখানে আইন শৃঙ্খলা সম্বন্ধে সঠিক কথাই বলা হয়েছে। ছোট খাটো কিছু ঘটনা ঘটেছে, আমাদের মুর্শিদাবাদেও কিছু ঘটনা ঘটেছে, তবে এই সমস্ত ছোট খাটো সমস্যাগুলির মোকাবিলা করার ক্ষমতা বামফ্রন্ট সরকারের আছে। এই দিকে সরকারকে আরও বেশি মনপ্রাণ দেওয়া প্রয়োজন। আইন শৃঙ্খলা পরিস্থিতিকে আরও উন্নত করা প্রয়োজন। মুর্শিদাবাদ জেলাতেও অনেক দুঃখজনক ঘটনা ঘটেছে, আমরা মনে করি এই সমস্ত ঘটনার অবসান হওয়া দরকার। এই সমস্ত এন্টিসোসাল কেন তৈরি হচ্ছে সে বিষয়ে আমাদের বামফ্রন্ট সরকারকে ভেবে দেখতে বলছি। সীমান্তবর্তী জেলাগুলিতে স্মাগলিং একটা প্রধান ব্যবসা হয়ে দাঁড়িয়েছে ভালো ভালো ছেলেদের কাছে। এই সমস্ত ছেলেরা এটাকে তাদের রোজগারের পথ করে নিচ্ছে। ওই সমস্ত ছেলেদের সঠিক পথে ফিরিয়ে আনার জন্য এটা ভেবে দেখা দরকার। বামফ্রন্ট সরকার মনে করছে যে পুলিশের আরও দপ্তর হওয়া দরকার। পুলিশের সীমাবদ্ধতার কথা আমরা জানি। পুলিশ কমিশন গঠন করা হয়েছে, এটা ধন্যবাদের বিষয়। বামফ্রন্ট সরকার সঠিক সিদ্ধান্তই নিয়েছে। পুলিশ প্রশাসনকে রাজনৈতিক চাপের মধ্যে কাজ করতে হয়। বিভিন্ন রাজনৈতিক দল তাদের উপর চাপ সৃষ্টি করে। এছাড়াও পুলিশ বিভাগের অফিসিয়াল কাজ অনেক বেড়ে গেছে। প্রশাসনের যে

উদ্যোগী ভূমিকা পালন করতো সে ক্ষেত্রে সঠিক সময়ে সঠিক দায়িত্ব পালন করতে অসুবিধা দেখা দিচ্ছে, সেই তুলনায় তাদের স্টাফের সংখ্যা কম। এ ব্যাপারটা আমি ভেবে দেখতে বলব। পাশাপাশি আমি এটা অনুরোধ করব মানুষের মনে যে এন্টিসোশ্যাল যে মানসিকতা তৈরি হচ্ছে, যে একটা খুন করলে তিন মাস জেল হবে। এই মানষিকতা এটা ভয়াবহ। এটা শুধু আইন ব্যবস্থার উপরেই নয়, বিচার ব্যবস্থার উপরেও মানুষ সন্দিহান হয়ে পড়ছে। এ বিষয়টা আমাদের ভেবে দেখতে হবে। অন্যান্য যে সমস্ত সামাজিক উন্নয়নের বিষয়গুলি যেমন রুর‍্যাল ডেভেলপমেন্ট, সেই কাজের অগ্রগতি কেউ অস্বীকার করতে পারবেন না। কিন্তু একটা জিনিস ভেবে দেখা দরকার যেটা জয়ন্ত বিশ্বাসও বলেছেন পঞ্চায়েতের যে ক্ষমতা, যে কর্মীসংখ্যা সেটা বাড়ানো দরকার। এর সাথে সাথে গ্রামের দিকে আরও একটা সমস্যা দেখা দিচ্ছে, মানুষের যে মূল সমস্যা হচ্ছে রাস্তা উন্নয়ন। রাস্তার উন্নয়নের ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে খুব সংক্ষিপ্ত আকারে দেওয়া হয়েছে। আগে মানুষের যে চাহিদা ছিল সেটা ছিল ব্যক্তিগত চাহিদা। এখন সেই ব্যক্তিগত চাহিদা সমষ্টিগত চাহিদার আকারে দাবি করছে। বামফ্রন্ট সরকারের উচিত সেই চাহিদা পূরণের ক্ষেত্রে সঠিক কর্মসূচির মাধ্যমে সঠিক পদক্ষেপ গ্রহণ করা। গ্রামোন্নয়নের ব্যাপারে যে সমস্ত বুদ্ধিজীবী মানুষ আগে গ্রামে বাস করত আজকে তাঁরা আরও বেশি সুযোগ-সুবিধা পাওয়ার জন্য শহরে চলে যাচ্ছে। ভারতবর্ষের শিক্ষিত বুদ্ধিজীবী মানুষ তারা আরও বেশি সুযোগ-সুবিধা, আরও বেশি বেতন, আরও বেশি স্বাচ্ছন্দ পাওয়ার জন্য বিদেশে চলে যাচ্ছে যেভাবে ব্রেনড্রেন হয়ে যাচ্ছে। তেমনি গ্রামের বুদ্ধিজীবী মানুষরাও আরও বেশি সুযোগ-সুবিধা পাওয়ার জন্য শহরে চলে যাচ্ছে। শহরাঞ্চলে যে সমস্ত সুযোগ-সুবিধা আছে সেসমস্ত সুযোগ-সুবিধা যাতে আরো বেশি করে গ্রামাঞ্চলেও সম্প্রসারিত করা যায় তার জন্য আমি মনে করি বামফ্রন্ট সরকারে চিন্তা ভাবনা করা উচিত।

আমি মনে করি মাইনরিটিদের ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের একটা উজ্জ্বল ভূমিকা আছে। তবুও আমি বিনীতভাবে বামফ্রন্ট সরকারের কাছে এই অনুরোধ রাখছি যে, এখানে আমাদের রাজ্যে মাইরিটিদের ব্যাপারে যে-সমস্ত সমস্যাগুলো আছে, এখনো তাদের যে সমস্ত চাহিদা—ন্যুনতম চাহিদা, যা মাইনরিটি লোকজনেরা আশা করেন তা একটু অনুধাবন করে তাদের সেসমস্ত চাহিদা পুরণের দিকে দৃষ্টি দেওয়া প্রয়োজন। পুজোর আগে যেমন সঠিক সময়ে সমস্ত কর্মচারিদের বেতন ইত্যাদি মিটিয়ে দেওয়া হয়, অনুরূপ ব্যবস্থা ঈদের আগেও গ্রহণ করা উচিত। আগামী রবিবার ঈদ। আমরা জানি পূজোর সময় রাজ্যের সমস্ত হাট বাজার খোলা রাখার জন্য ব্যবস্থা করা হয়। অথচ ঈদের সময় গঞ্জগুলো খোলারাখার কোনও ব্যবস্থা নেই। ঈদের সময় গঞ্জের দোকান, বাজার যাতে খোলা থাকে তার জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আমরা লক্ষ্য করেছি পুজোর সময় নির্দিষ্ট হারে রেশন ব্যবস্থার মধ্যে দিয়ে চিনি, কেরসিন ইত্যাদির পরিমাণ বৃদ্ধি করা হয়। কিন্তু দুঃখের ব্যাপার—কোন চক্রান্তের ফলে বা কোন প্রশাসনিক গাফিলতির ফলে এই জিনিস হচ্ছে তা আমরা জানি না—প্রতি বছর ঈদ উৎসবের আগে রেশনে চিনির পরিমাণ কমে যায়। অনেক

সময় দেখা যায় চিনির সরবরাহ একসময়ই বন্ধ হয়ে গেছে। এই বিষয়টির প্রতি নজর দেওয়ার জন্য আমি বামফ্রন্ট সরকারকে অনুরোধ জানাচ্ছি।

আমরা জানি সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বামফ্রন্ট সরকারের ঐতিহ্য আছে, লড়াই আছে। আমরা বিশ্বাস করি সংখ্যালঘু সম্প্রদায়েব স্বার্থ রক্ষার জন্য বামফ্রন্ট সরকার সজাগ। তথাপি আমরা বামফ্রন্ট সরকারকে সংখ্যালঘুদের প্রতি আরো একটু নজর দিতে অনুরোধ জানাচ্ছি। সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষরা চাইছেন তাদের বিষয়ে সরকার আরো একটু বেশি বেশি করে সক্রিয় হোক। আমি সরকারকে মানুষের এই আশা, এই চাহিদাকে অনুধাবন করতে অনুরোধ জানাচ্ছি।

মাননীয় বিরোধী সদস্যরা শুধু মাত্র বিরোধীতার জন্য বিরোধীতা করে শিক্ষা ক্ষেত্র সম্বন্ধে অনেক কথা বলে গেলেন। হ্যাঁ, শিক্ষা ক্ষেত্রে কিছু সমস্যার সৃষ্টি হচ্ছে। বর্তমানে অনেক বেশি সংখ্যায় ছাত্রছাত্রী বিদ্যালয়ে আসছে। ফলে বহু ক্ষেত্রেই তাদের ঠিকমতো বসার জায়গা দেওয়া যাচ্ছে না। শিক্ষা ক্ষেত্রে গুণগত পরিবর্তনের ফলেই আজকে এই সমস্যার সৃষ্টি হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে এ রাজ্যে শিক্ষার বিস্তার ঘটেছে। ফলে শিক্ষা ক্ষেত্রে মৌলিক পরিবর্তন ঘটেছে। পরিবর্তীত পরিস্থিতিতে যে সমস্যার সৃষ্টি হয়েছে তা কিভাবে মোকাবিলা করা যায়, তার জন্য ভাবনা চিন্তার অবকাশ আছে। গত বাজেট অধিবেশনের পরে আমরা আশা করেছিলাম হায়ার সেকেণ্ডারি স্কুল, সেকেণ্ডারি স্কুল এবং জুনিয়ার হাই স্কুলগুলোয় যে শিক্ষকের ঘাটতি আছে তা দূর করার জন্য সরকার সচেষ্ট হবেন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বিগত বছরে সেই প্রচেষ্টা গ্রহণ করা হয়নি। অন্যান্য ক্ষেত্রেও যে সমস্ত কাজ শুরু হবে বলে আমরা আশা করেছিলাম তাও এখন পর্যন্ত শুরু হয়নি। অর্থাৎ গত বাজেট অধিবেশনে যে সমস্ত আশার কথা শুনেছিলাম সেসমস্ত এখনো পর্যন্ত কার্যকরি হয়নি।

স্যার, আপনি মুর্শিদাবাদ জেলার নদী ভাঙনের কথা জানেন। আমরা আশা করেছিলাম—মন্ত্রী মহাশয়ের আশ্বাসের পরিপ্রেক্ষিতে—নভেম্বর মাস থেকে ভাঙন প্রতিরোধের কাজ শুরু হবে। কিন্তু আমাদের সে আশা পূরণ হয়নি। আমার মনে হচ্ছে আমার বর্ষা না আসা পর্যন্ত বোধ হয় কাজ শুরু হবেনা। কোন প্রশাসনিক জটিলতা বা গাফিলতির জন্য এই জিনিস হচ্ছে, তা আমি জানিনা। তবে এই সমস্ত প্রশাসনিক জটিলতা এবং গাফিলতি দূর করার জন্য বামফ্রন্ট সরকারের সচেষ্ট হওয়া উচিত। আমি মনে করি তাহলেই বামফ্রন্ট সরকারের সাফল্য আরো বেশি করে মানুষের কাছে গ্রহণযোগ্য হবে।

বামফ্রন্ট সরকারের যতটুকু প্রশাসনিক ঘাটতি আছে, লাল-ফিতের বন্ধন যতটুকু আছে তা দূর করার জন্য সরকার সচেষ্ট হবেন, এই আশা রেখে আবার রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গত ২৪শে জানুয়ারি মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ রেখেছেন তাকে সমর্থন করে, বিরোধীদের আনা সংশোধনী প্রস্তাবগুলোর বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানে রাখছি। এই বক্তব্য রাখতে গিয়ে একটা জিনিস আমার মনে হচ্ছে যে, আমাদের স্বাধীনতার ৫০ বছর পার হতে চলেছে, আজকে এখানে বিরোধী দলের আসনে কংগ্রেসি বন্ধুরা বসে আছেন এবং সারা ভারতবর্ষের সাধারণ মানুষ তাদের ক্রমশ ক্রমশ সংখ্যালঘুতে পরিণত করছে। কারণ তাঁদের গৃহীত নীতির বিষ্ময় ফল আজকে সারা ভারতবর্ষের মানুষকে ভোগ করতে হচ্ছে। তাঁদের নীতি এবং নীতির ফল সম্পর্কে কিছু কিছু কথা আজকে বলা দরকার। কারণ রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের যে বাস্তব চিত্র সঠিকভাবে তুলে ধরার প্রচেষ্টা হয়েছে তার প্রতি বিরোধী বন্ধুদের দৃষ্টি দেওয়া সম্ভব হয়নি।

[4-50 – 4-58 p.m.]

কারণ খুশি তাদের পক্ষে হওয়া সম্ভব নয়। এইজন্য সম্ভব নয়, তারা ভারতবর্ষে ভূমি সংস্কারের কাজ কখন করতে চাননি। তারা ভারতবর্ষে যে সম্পদগুলি আছে সেগুলি মানুষের হাতে তুলে দেওয়ার যে দরকার ছিল সেগুলি তারা সঠিকভাবে পরিচালতি করতে চাননি এবং পারেননি। স্বাধীনতার পরে ভারতবর্ষের সম্পদগুলি রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রের মাধ্যমে বা ৪৪টি বিভাগে বিভিন্ন ভাবে কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন করতে বাধ্য হতে হয়েছিল গোটা দেশকে কিছুটা শান্তিতে রাখার জন্য, বিভিন্ন মানুষের বিক্ষোভকে কিছুটা শান্ত করার জন্য। আজকে তারই বিষ্ময় ফল আমাদের ভোগ করতে হচ্ছে। অনেক বক্তা এমনভাবে বক্তব্য রাখলেন যেন, পশ্চিমবঙ্গ একটা আলাদা রাষ্ট্র। তারা পশ্চিমবঙ্গকে অঙ্গরাজ্য হিসাবে দেখতে পারছেন না। আজকে যখন গোটা পৃথিবী জটিল পরিস্থিতির মধ্যে—যতগুলি নির্বাচন হচ্ছে ততগুলির ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, সেখানে আগের সরকারে যারা ছিলেন তারা পরিবর্তন হয়ে যাচ্ছেন। তেমনি ভারতবর্ষের প্রতিটি রাজ্যে লক্ষ্য করছি, আগের সরকারে যারা ছিলেন তারা আর পরের বারে সরকারে থাকতে পারছেন না। কিন্তু একমাত্র ব্যতিক্রম সরকার হচ্ছে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার। এই বাস্তব সত্যটা আমি বিরোধীপক্ষের সদস্যদের অনুভব করতে অনুরোধ করছি। আজকে শুধু মাত্র কিছু বস্তাপচা সমালোচনা করে তাদের দায়িত্ব থেকে অব্যাহতি পেতে পারেন না। আমাদের আপনারা আসামীর কাঠগড়ায় দাঁড় করাতে পারবেন না, বরং আজকে আমরাই আপনাদের আসামীর কাঠ-গড়ায় দাঁড় করাতে চাই। আজকে সারা ভারতবর্ষের যতটুকু ভূমি সংস্কারের কাজ হয়েছে—একটু আগে আমাদের দলের মাননীয় সদস্য কাশেম সাহেব বলেছেন—তবুও আমি বলতে বাধ্য হচ্ছি—সারা ভারতবর্ষে যখন কোথাও ভূমি সংস্কারের কাজ হয়নি তখন একমাত্র পশ্চিমবঙ্গে দীর্ঘ আন্দোলনের মধ্য দিয়ে এই ভূমি সংস্কারের কাজ হয়েছে। কিন্তু কংগ্রেসিরা কোনও আন্দোলন করেনি। আমরা যে খাদ্য আন্দোলন করেছিলাম তার সঠিক কারণ ছিল, সেইজন্য খাদ্য আন্দোলন হয়েছিল, কিন্তু আপনারা তা করতে পারেননি। স্বাধীনতার পর থেকে পশ্চিমবঙ্গে শুরু হয়েছিল তে-

ভাগা আন্দোলন। সেই আন্দোলনের পিছনে পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক আন্দোলন দাঁড়িয়েছিল। আপনারা সেই আন্দোলনের বিরোধীতা করেছিলেন। একথা আপনাদের ভুলে যাওয়া উচিত নয়। তাই আমি বলব, ভূমি সংস্কার ঠিকই হয়েছে এবং তা দেশের ক্ষেত্রে একটা নজিরবিহীন ঘটনা। এখন বিদেশ থেকে এইসব কাজ দেখতে লোক আসছেন, টিম আসছেন। পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য হিসাবে ভূমি সংস্কারের কাজ করল। আজকে গ্রামীণ উন্নয়নের মাধ্যমে, পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে এতো সুন্দরভাবে মানুষকে এগিয়ে নিয়ে যেতে আমরা যে সক্ষম হয়েছি এই কথাটা কংগ্রেসিরা বুঝতে চাইছেন না। একটা প্রবাদ আছে, "অন্ধের হস্তি দর্শন"। যিনি অন্ধ, তাকে হাতির লেজ যদি হাতে ধরতে দেওয়া হয়, তাহলে সেই অন্ধ লোকটি হাতির লেজটি হাতে ধরেই বলবে, এটাই বুঝি হাতি। আবার কেউ যদি তাকে হাতির পা-টা ধরায়। তাহলে সে ভাববে এটাই বুঝি হাতি, এর চেয়ে বেশি হাতি মোটা নয়। আজকে বিরোধী পক্ষের অবস্থাটা তাই হয়েছে। আজকে গোটা দেশ চরম বিপদের মধ্যে দাঁড়িয়েছে। গোটা দেশের কলকারখানায় নাভিঃশ্বাস উঠে যাচ্ছে। আজকে দেশে ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই.এম.এফ.-এর নাম করে বিভিন্ন শক্তিকে ঢুকিয়ে দিচ্ছে। এইভাবে রাষ্ট্রায়ত্ব ব্যবস্থাকে ধ্বংস করার চেষ্টা হচ্ছে। এই রকম অবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবাংলার মতন একটা অঙ্গ রাজ্য তার ভূমি সংস্কারের মধ্য দিয়ে দেশে যে পরিবর্তন আনার চেষ্টা করছেন তাকে কংগ্রেসিরা অস্বীকার করার চেষ্টা করছেন। যদিও মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি বলেছেন, না, ভূমি সংস্কার কিছু কিছু হয়েছে। কারণ উনি সত্যটাকে চেপে রাখতে পারেন না, চেপে রাখার ক্ষমতাও ওনার নেই। কেন্দ্রীয় সরকারের যোজনা কমিশন বলেছেন, তাদের খাদ্য মন্ত্রক বলেছেন, পশ্চিমবঙ্গে খাদ্যের উৎপাদন বার্ষিক গড় হার গোটা রাজ্যের তুলনায় বেশি। ১৯৮০ থেকে ১৯৮৩ এবং ১৯৯০ থেকে ১৯৯৩ এই ১০ বছরে পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদনের গড় হার ভারতবর্ষ থেকে অনেক বেশি ছিল। যেখানে ভারতবর্ষে ২.৮ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে গড় হার ৫.৯ শতাংশ। শুধু তাই নয়, হেক্টর প্রতি উৎপাদনের হার পশ্চিমবঙ্গে সর্বভারতীয় থেকে বেশি। ৩.২ শতাংশ থেকে ৫.৫ শতাংশ। শুধু এটাই নয়, সেচের ক্ষেত্রে কংগ্রেসি আমলে অর্থাৎ ১৯৭৭ সালের আগে ছিল ৩৮.৮৫ ভাগ। আর আজকে সেই জায়গায় ৫০ ভাগেরও বেশি সেচের আওতার মধ্যে দিয়ে যাওয়া সম্ভব হয়েছে।

আজকে বিরোধীদলের পক্ষ থেকে কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন এই বলে যে জল নেই, বোরো ধানের চাষ হবে কি করে? আমি বলব, এসব কথা বলার অধিকার তো আপনাদের নেই কারণ পশ্চিমবঙ্গর সেচের উন্নয়নের জন্য কোনও কাজই আপনারা করেননি। আজকে পশ্চিমবঙ্গের ৫০ ভাগ জমি সেচের আওতায় আসার ফলে এবং বেশীরভাগ জমি কৃষকদের হাতে থাকার ফলে এখানে উৎপাদন উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে এবং তার ফলে পশ্চিমবঙ্গে স্টেট ডোমেস্টিক প্রডাকসান দাঁড়িয়েছে ৪০ হাজার ৯৯ কোটি টাকায়। এর ফলে এখানে শিল্পায়নের ভিত্তি গড়ে উঠেছে। আপনারা বলছেন, এখানে শিল্পায়নের ব্যাপারে কিছুই হচ্ছে না কিন্তু আপনারা জানবেন, এখানে ৩১ হাজার কোটি টাকা বিনিয়োগ সম্মিলিত প্রস্তাব

এসেছে। আপনারা চান রাতারাতি এখানে শিল্পায়ণ হোক কিন্তু আপনাদের মনে রাখা দরকার যে পশ্চিমবঙ্গকে আপনাদের আমলে আপনারা কি অবস্থায় এনে ফেলেছিলেন। পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনার যে ইতিহাস আপনারা আনাদের আমলে রচনা করে গিয়েছেন তাতে আগামী দিনে ঐতিহাসিকভাবে আপনারা ভুল প্রমাণিত হবেন এবং দেখবেন, সারা ভারতবর্ষের মানুষ বলবে কারা ভারতবর্ষের প্রতি চরম বঞ্চনা করেছে, শত্রুতা করেছে। পরিকাঠামোর উন্নয়নের কথা আপনারা বলেছেন কিন্তু আপনাদের প্রশ্ন করি, এরজন্য আপনারা কি সাহায্য করেছেন? কোলকাতা বন্দরকে যেখানে তার উন্নয়নের জন্য ৪৬৬ কোটি টাকা আপনাদের দেবার কথা ছিল সেখানে দিয়েছেন মাত্র ১৭৬ কোটি টাকা। কোলকাতা বিমানবন্দরকে আপনারা লো গ্রেডেড করে রেখে দিয়েছিলেন। এর উন্নয়নের কোনও ব্যবস্থাই আপনারা করেননি। জাতীয় সড়কগুলির রক্ষণাবেক্ষণের জন্য আপনাদের যে টাকা বরাদ্দ করার কথা ছিল তা বরাদ্দ না করার ফলে আমাদের তহবিল থেকে টাকা খরচ করতে হয়েছে এবং সে বাবদ কেন্দ্রের কাছে ৩৩ কোটি টাকা বকেয়া পড়ে আছে। যদিও এখন আপনারা কেন্দ্রে সরকারে নেই তবুও আপনাদের আমলেই এই টাকা বকেয়া রয়ে গিয়েছে। এর পর রেলপথের কথায় আসছি। ৮ম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে যেখানে সারা ভারতবর্ষে ৬৩৩ কেঃ মিঃ রেলপথ হয়েছে সেখানে পশ্চিমবঙ্গের জন্য কোন রেলপথ আপনারা বরাদ্দ করেননি। পশ্চিমবঙ্গের সমস্ত রেলপ্রকল্প আপনারা বাতিল করে দিয়েছিলেন। এসব কথা কি আপনারা অস্বীকার করতে পারেন? আপনারা আইন-শৃঙ্খলার কথা বলেছেন। এসব নিয়ে প্রশ্ন তোলার অধিকার আপনাদের আছে কিনা সেটা নিজেরা নিজেদেরই জিজ্ঞাসা করুন। আজকে পশ্চিমবঙ্গের যে অগ্রগতি হয়েছে সেই অগ্রগতি আরও হবে এবং আগামীদিনে বৈদেশিক পুঁজি আরও এখানে আসবে। গোটা ভারতবর্ষের শিল্পনীতি আমরা তো ঠিক করতে পারি না, এটা ঠিক করবেন কেন্দ্রীয় সরকার, বিদেশি পুঁজি কত আসবে তারা বলবেন কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকার তার নিজস্ব মতামত অনুযায়ী শিল্পনীতি নিয়ে একটি বিবৃতি রচনা করেছেন এবং স্বয়ংভর হওয়ার প্রচেষ্টায় ও শ্রমিক শ্রেণীকে রক্ষা করার জন্য কি করা দরকার সেটা বলেছেন। আমরা চাই, কর্মসংস্থান আরও বৃদ্ধি হোক। তা না হলে বেকার সমস্যার সমাধান হবে না। কর্মসংস্থানের ব্যবস্থা না হলে আপনারাও বলবেন, বেকারদের জন্য আমরা কিছু করিনি। আমরা তাই চাই, শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষার সাথে সাথে কর্মসংস্থান বৃদ্ধি করতে এবং সেইভাবে আমরা এগিয়ে চলেছি। পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে বলার কোন নৈতিক অধিকার আপনাদের নেই কারণ পঞ্চায়েত ব্যবস্থার উন্নয়নের জন্য আপনারা কিছুই করেননি। আমাদের সময় পঞ্চায়েত ব্যবস্থাকে আমরা যে পর্যায়ে নিয়ে গিয়েছি সারা ভারতবর্ষ তথা পৃথিবীর কাছে তা এক দৃষ্টান্তস্বরূপ হয়ে আছে। পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থা সারা পৃথিবীর কাছে ভারতবর্ষের সম্মান বৃদ্ধি করেছে। এখানকার বন-সৃজন, সাক্ষরতা ইত্যাদির কাজ যেভাবে সাফল্যের সঙ্গে হচ্ছে কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে তার স্বীকৃতি পাওয়া গিয়েছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মান বাড়িয়ে দিয়েছে। পরিশেষে বলি, ২৭টি অনুচ্ছেদে মাননীয় রাজ্যপাল মহাশয় যে বক্তব্য রেখেছেন তা পুরোপুরি সমর্থন করছি এবং বিরোধীদের আনা সমস্ত অ্যামেণ্ডমেন্টকে নস্যাৎ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Deputy Speaker :** The House stands adjourned till 11.00 a.m. on Wednesday the 5th, February, 1997.

## Adjournment

The House was then adjourned at 4.58 p.m. till 11 a.m. on Wednesday, the 5th February, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 5th February, 1997 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 9 Ministers of State and 162 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

**সংকোশ নদী থেকে তিস্তা পর্যন্ত খাল খনন পরিকল্পনা**

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ফরাক্কার জলের প্রবাহ বাড়ানোর জন্য জলপাইগুড়ি জেলার সংকোশ নদী থেকে তিস্তা নদী পর্যন্ত খাল কাটার কোনও পরিকল্পনা আছে ;

(খ) সত্যি হলে,

(১) উক্ত খালের দৈর্ঘ্য কত ; এবং

(২) কতগুলি চা-বাগান এবং কোন কোন বনাঞ্চল ঐ খালের মধ্যে পড়বে ;

(গ) পরিকল্পনা বাস্তবায়িত হতে কি পরিমাণ অর্থ লাগবে ; এবং

(ঘ) উক্ত প্রকল্পটি কবে শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য। তবে এই প্রসঙ্গে উল্লেখ করা প্রয়োজন, যে পরিকল্পনাটি পশ্চিমবঙ্গ সরকারের সেচ বিভাগের নয়। এইরূপ একটি পরিকল্পনা (সংকোশ বহুমুখী পরিকল্পনা)-কেন্দ্রীয় সরকারের অধীনস্থ কেন্দ্রীয় জল আয়োগ (সেন্ট্রাল ওয়াটার কমিশন)-এর সক্রিয় বিবেচনাধীন স্তরে আছে।

(খ) শিলিগুড়িতে অবস্থিত কেন্দ্রীয় জল আয়োগ এর মুখ্য বাস্তুকারের দপ্তর থেকে প্রাপ্ত খবর অনুসারে

(১) এই খালের দৈর্ঘ্য ১৪১.৭ কি মি

(২) এই খাল ২২ (বাইশ)টি চা-বাগান অতিক্রম করবে। চা বাগানের ৫৩০ হেক্টর জমি এই খালের জন্য অধিগ্রহণ করতে হবে। যে বনাঞ্চল এই খালের মধ্যে পড়বে, তা হলে—বক্সা টাইগার রিজার্ভ, রায়ডাকের অন্যান্য রিজার্ভ ফরেস্ট, গাপুর বরযা নীলপাড়া, ঢুমচি, সরাঘাট, ডায়না, আপার টানডু এবং আপালচাঁদ। রিজার্ভ ফরেস্টের প্রায় ৭৭০ হেক্টর বনাঞ্চল এই খাল খননের জন্য অধিগ্রহণ করতে হবে।

(গ) এই পরিকল্পনাটিকে রূপদান করতে ৭,৭৯৩ কোটি টাকা খরচ হবে যার মধ্যে খাল ও আনুষঙ্গিক

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই ৭,৭৯৩ কোটি টাকা দিয়ে এই রকম একটা পরিকল্পনা নেওয়ার হঠাৎ প্রয়োজন হল কেন, যেখানে ২২টা চা বাগান আছে, বনাঞ্চল আছে এবং ঐতিহাসিক জায়গাগুলি আছে, যেখানে পরিবেশ দপ্তরের পার্মিশন ছাড়া হবে না, সেখানে এই প্রোজেক্ট নেওয়ার কি প্রয়োজন হল জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় বিধায়ক জানেন যে সম্প্রতি বিভিন্ন রাজ্য থেকে-এক রাজ্য থেকে আর এক রাজ্যে জল নিয়ে যাবার জন্য যেমন পাওয়ারের ক্ষেত্রে ন্যাশনাল গ্রিড আছে তেমনি জল সরবরাহের ক্ষেত্রে বিশেষ করে ইন্টার বেসিন ট্রান্সফার অব ওয়াটার রয়েছে। সেই কারণে এই পরিকল্পনা নেওয়া হয়েছে। এই নিয়ে ন্যাশনাল ওয়াটার ডেভেলপমেন্ট এজেন্সি, কেন্দ্রীয় সরকারের একটি প্রতিষ্ঠান এটা এবং বিভিন্ন রাজ্য সরকার—উভয় পক্ষকে নিয়ে বহু সভা সমিতি হয়েছে। এ রকম তিনটি সভায় আমি উপস্থিত ছিলাম। সুতরাং আপনি যা বলছেন সেটা ঠিক নয় ; জল বণ্টনের সঙ্গে ইট হ্যাজ নো কানেকশন। এমনিতেই ব্রহ্মপুত্র থেকে গঙ্গায় জল আনবার একটি প্রস্তাব রয়েছে থার্ড ফেজে ইন্টার-বেসিন ট্রান্সফার অব ওয়াটার স্কীমে। সে কারণে সেন্ট্রাল ওয়াটার কমিশন, বিশেষ করে ন্যাশনাল ওয়াটার কমিশন, ন্যাশনাল ওয়াটার ডেভেলপমেন্ট এজেন্সি—এরা একটা প্রকল্প তৈরি করছেন। সুতরাং এর সঙ্গে আপনি যে প্রশ্ন করলেন সেটা জড়িত নয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী বলতে চাইছেন যে, নতুন জলচুক্তির সঙ্গে এর কোনও সম্পর্ক নেই, অন্য পারিপার্শ্বিক চাপে প্রকল্পটা নিতে হচ্ছে। কিন্তু আমি মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করছি, এটা কি সত্যি, বাংলাদেশের সঙ্গে নতুনভাবে জলচুক্তি হবার কারণে এপ্রিল মাসের ২১ তারিখ থেকে ৩০ তারিখ পর্যন্ত ভাগিরথীতে জলের প্রবাহ ২৫-৯-৯২ কিউসেক নেমে আসবে যেখানে সাধারণ সময়ে মিনিমাম ৪০,০০০ কিউসেক এবং ১১ই এপ্রিল থেকে ২০ এপ্রিল পর্যন্ত ৩৫,০০০ কিউসেক পাওয়ার কথা? তাহলে এটা কি সত্য যে, ফরাক্কা থেকে আমাদের জলের সরবরাহ ২৬ হাজারে নেমে আসবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথমে বলে রাখছি, জল বন্টনের সঙ্গে এই প্রকল্প জড়িত নয়। আর যেহেতু এটা একটা ইন্টারন্যাশনাল ট্রিটি, তাই জল বন্টনের ব্যাপারে কি হচ্ছে সে ব্যাপারে আমার উত্তর দেওয়া সম্ভব নয়। অন্য যে কোনও প্রশ্ন করলে আমি তার উত্তর দেব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার প্রশ্ন ছিল, ফরাক্কায় জল বাড়াবার জন্য এটা করা হচ্ছে কিনা। আমি আবার জানতে চাইছি যে, এটা কি সত্য, ২১শে এপ্রিল থেকে ৩০শে এপ্রিল পর্যন্ত ফরাক্কায় জলের প্রবাহ ২৬,০০০ কিউসেকের নিচে চলে আসবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ফরাক্কায় জলের প্রবাহ বাড়াবার ক্ষেত্রে সংকোশ পরিকল্পনা একটি অঙ্গ এবং এর থেকে ১২-১৩ হাজার কিউসেক জল পাওয়া যাবে বলে ধারণা। কাজেই শুধুমাত্র জল বন্টন চুক্তির জন্যই নয়, চুক্তিটা না হলেও এটা হত।

**শ্রী আব্দুল মান্নান ঃ** সংকোশ নদী থেকে যদি ১২ হাজার কিউসেক জল পানও, একজিস্টিং চুক্তির ফলে ২৬,০০০ হাজার কিউসেক জল পাওয়ার কথা এপ্রিল মাসে, কিন্তু তাতে মিনিমাম রিকয়ারমেন্ট ফুলফিল হবে না। এটা যোগ হলেও গঙ্গার প্রবাহ কমে যাচ্ছে। তারজন্য স্পেসিফিক্যালি হাউসকে জানান যে, বর্তমান পরিস্থিতিতে এপ্রিল মাসে হুগলি নদীতে জলের প্রবাহ কত থাকবে, কারণ যখন একটা খাল কাটছেন তখন নিশ্চয়ই স্টাডি করেছেন যে মিনিমাম এখানে কত জল আসতে পারে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মূল প্রশ্নের সঙ্গে এটা যুক্ত নয়, তাই উত্তর দেওয়া সম্ভব নয়।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী নির্মল দাস ঃ** পশ্চিমবঙ্গ এবং আসামের সীমানায় অবস্থিত সংকোশ নদী থেকে ১২,০০০ হাজার কিউসেক জল পাওয়ার সম্ভাবনার কথা বলা হয়েছে। এখানে এই বিষয়কে কেন্দ্র করে প্রচন্ড উত্তেজনা রয়েছে। আমি আপনার কাছে জানতে চাই এই ব্যাপারে বিশেষ করে উত্তরবঙ্গ এলাকার মানুষের স্বার্থ সংরক্ষিত হবে কি না? যেটা বলা হচ্ছে তা হল বাংলাদেশের সঙ্গে আন্তর্জাতিক চুক্তি করা হয়েছে সকলের স্বার্থ সংরক্ষিত রেখে। এই ব্যাপারে যাঁরা বিশেষজ্ঞ, পরিবেশ বিজ্ঞানী বা জল বিজ্ঞানী তাদের সঙ্গে আলোচনা করে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে? উত্তরবঙ্গের লক্ষ লক্ষ মানুষ সংকোশ নদীর জল থেকে রিভার লিফট ইরিগেশনের মাধ্যমে সেচের ব্যবস্থা করে। তাদের স্বার্থ সংরক্ষিত করার কোনও ব্যবস্থা এই প্রকল্পে গ্রহণ করা হবে কি না জানতে চাই।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় বিধায়ক আমার প্রশ্নের উত্তর থেকে নিশ্চয়ই জানতে পেরেছেন যে এই পরিকল্পনা পশ্চিমবাংলার সেচ দপ্তরের নয়, সেন্ট্রাল ওয়াটার কমিশন এটা করছে। সেন্ট্রাল ওয়াটার কমিশন চা-বাগান কর্তৃপক্ষ এবং বনাঞ্চলের ব্যাপারে নিশ্চয়ই পরামর্শ করেছেন।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ ব্রিফ নোট অন ইমপর্টেন্ট ইন্টারন্যাশনাল রিভার্স অ্যান্ড ইন্ডিয়াজ রেসপন্স বলে একটা সরকারি তরফ থেকে দেওয়া একটা পুস্তিকা, পুস্তিকা বলব না একটা লিফলেট বিলি করা হয়েছে। তাতে বলা হয়েছে—আমি বেশি দূর যাচ্ছি না—অগমেনটেশন অব গঙ্গা ওয়াটার অ্যাট দি আপস্ট্রিম অব ফরাক্কা এটা করার জন্য এই সংকোশ প্রকল্প করা হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় মন্ত্রী

মহাশয় নিশ্চয়ই স্বীকার করবেন ফরাক্কা থেকে জল বণ্টনের ফলে ফরাক্কায় যাতে বেশি জল আসে তার জন্যই এই সংকোশ প্রকল্প করা হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন এই বিষয়টা যুক্ত কিনা। আমি যে প্রশ্ন করতে চাই তা হল, ফরাক্কা চুক্তি অর্থাৎ গঙ্গা জল বণ্টনের চুক্তির ব্যাপারে সরকার পক্ষ বলছে এবং কেন্দ্রীয় সরকার বলছে যে এই চুক্তির মাধ্যমে আমরা বাংলাদেশকে কিছু জল বেশি দেব এবং কলকাতাকেও বেশি জল দেব। ১৯৭৭-৭৮ সালের চুক্তির থেকেও বেশি জল দেব। দুটি দেশকে যখন বেশি জল দেওয়া হবে, কলকাতাকেও যখন বেশি জল দেওয়া হবে এবং বাংলাদেশকে যখন বেশি জল দেওয়া হবে তখন এই ৭৭০০ কোটি টাকা খরচ করে বড় একটা প্রকল্প করার দরকার কি আছে? এই প্রোজেক্ট করতে গেলে টাইগার প্রোজেক্ট, চা-বাগান এবং বহু বনাঞ্চল ধ্বংস হয়ে যাবে সেই জল আসতে। কলকাতা যখন বেশি জল পাবে, বাংলাদেশ যখন বেশি পাবে তখন এই ৭৭০০ কোটি টাকা খরচ করে ১২ হাজার কিউসেক জল আনার জন্য কি প্রয়োজন হল সেটা আমি জানতে চাই।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি একটা ভাল প্রশ্ন করেছেন। জানিয়ে দেওয়া ভাল, শুধু মাত্র ফরাক্কায় জল আনার জন্য নয়, এর সঙ্গে যুক্ত রয়েছে প্রায় ৩০০ কিউসেক জল আসবে যেটা ৪ লক্ষ হেক্টর চাষের জমিতে দেওয়া হবে এবং খাবার জল প্রায় ৫০ কিউসেক ব্যবহার করা হবে। কাজেই ৭৭০০ কোটি টাকা দিয়ে ১২ হাজার কিউসেক জল আনা হচ্ছে না।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে সংকোশ থেকে ফরাক্কা পর্যন্ত যে ক্যানেল কাটার পরিকল্পনা সেন্ট্রাল ওয়াটার কমিশন গ্রহণ করেছেন এর সঙ্গে যুক্ত হয়েছে অনেকগুলি চা-বাগান এবং বিরাট বনাঞ্চল। এই প্রকল্পের বরাদ্দ দাঁড়িয়েছে ৭৭০০ কোটি টাকা। চা-বাগান এবং বনাঞ্চলের যে ক্ষতি হবে তার ক্ষতিপূরণ বাবদ কি টাকা দিতে হবে এবং সেই টাকা কেন্দ্রীয় সরকার না, রাজ্য সরকার, কে দেবে? আমাদের অভিজ্ঞতা হচ্ছে তিস্তা ব্যারেজ প্রকল্পে এখনও পর্যন্ত পরিবেশ বিভাগ এবং ফরেস্ট ডিপার্টমেন্ট, তিস্তা ব্যারেজের পাশে যে রাস্তাটা তৈরি করার কথা সেটা সেন্ট্রাল ফরেস্ট অ্যান্ড এনভায়রনমেন্ট ডিপার্টমেন্ট অনুমোদন দেয়নি। সংকোশ থেকে ফরাক্কা-এই ১৪৭ কিলোমিটার মধ্যে বিপুল এলাকায় চা-বাগান আছে। সেই কারণে বিশেষ করে উত্তরবঙ্গবাসীদের প্রচন্ড ভাবিয়ে তুলেছে। আমি পরিষ্কার জানতে চাই এই চা-বাগান এবং বনাঞ্চল ক্ষতিগ্রস্ত হলে আমাদের রাজ্যের কি লাভ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি জিজ্ঞাসা করেছেন যে চা বাগান এবং বনাঞ্চলের মধ্যে কাদের ক্ষতি হবে। আমি পূর্বেই বলেছি, এই প্রকল্পটি সেন্ট্রাল ওয়াটার কমিশনের, সেন্ট্রাল গভর্নমেন্টের। সুতরাং দায় দায়িত্ব তাদেরই থাকছে।

**শ্রী কমল কান্তি গুহ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, সংকোশে যে জলটা আসবে সেটা আমাদের আসামের 'মানস' নদী থেকে আসবে কিনা; এবং তা যদি হয় তাহলে বোরো উগ্রপন্থি অধ্যুষিত এলাকায় কোকড়াঝাড় বনাঞ্চলের মধ্যে দিয়ে কত মাইল খাল কেটে আনতে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার সেটা জানা নেই। আমি কেবল সংকোশ থেকে এই জল আসবে, এটা জানতে পেরেছি।

**শ্রী কমল কান্তি গুহ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী যে স্টেটমেন্ট দিয়েছিলেন, তাতে তিনি বলেছিলেন, মানস থেকে জলটা আসবে। কাজেই প্রাসঙ্গিক এই প্রশ্নের উত্তরটা আমার জানা দরকার। মানস আসামের মধ্যে অবস্থিত। সুতরাং কোকড়াঝাড় বোরো উগ্রপন্থি যে অঞ্চল, সেখানে সার্ভে হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটি সেন্ট্রাল গভর্নমেন্টের ওয়াটার কমিশনের ব্যাপার। আপনি তাদের কাছ থেকে জানবেন।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নটি সংকোশ সম্বন্ধে। মানস সম্বন্ধে উনি বলবেন কি করে?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** মানস থেকে জলটা যে আসবে তা উনি জানেন। স্পিকার স্যার, আপনি হাউসের ডাক্তার। আপনি বলেন, বিরোধিরা তাঁদের দায়িত্ব পালন করেন না। আপনাদের এই আচরণ আমাদের হতাশ করে দেয়।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা মানস থেকে আসবে। সেটি সেন্ট্রাল ওয়াটার কমিশনের ব্যাপার। আপনি তাঁদের কাছে জিজ্ঞাসা করবেন। এটি আমি কি করে বলব?

### রাজ্যে শ্লেট পরীক্ষা

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১এ ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত রাজ্যে মোট কত বার এবং কবে কবে শ্লেট পরীক্ষা অনুষ্ঠিত হয়েছে ;

(খ) সর্বশেষ শ্লেট পরীক্ষায় পরীক্ষার্থীর সংখ্যা কত ছিল ; এবং

(গ) মোট কতগুলি বিষয়ের উপর উক্ত পরীক্ষা নেওয়া হয়েছিল ?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) ৩১এ ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত রাজ্যে দুবার যথাক্রমে ২৭-১১-৯৪ এবং ২৫-৮-৯৬ তারিখে উক্ত পরীক্ষা অনুষ্ঠিত হয়েছিল ;

(খ) সর্বশেষে শ্লেট পরীক্ষায় ৫২৬৬ জন পরীক্ষার্থী নথিভুক্ত ছিলেন এবং ৩৪৩১ জন পরীক্ষায় বসেন ;

(গ) মোট ১৮টি বিষয়ে উক্ত পরীক্ষা নেওয়া হয়েছিল।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমি আপনার কাছে জানতে চাইছি, এই শ্লেট পরীক্ষা যাঁরা দিয়েছিলেন, তাদের শতকরা পাশের হার কত?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** প্রথম পরীক্ষায় পাশ করেছিলেন ৮০৪ জন এবং ২য় পরীক্ষায় পাশ করেছিলেন ৩৫৫ জন। সেদিক থেকে পাশের হার প্রথম পরীক্ষায় প্রায় ১৭ ভাগ, এবং ২য় পরীক্ষায় ১০ ভাগ একটু কম।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** প্রথম পরীক্ষার তুলনায় ২য় পরীক্ষায় পাসের হার উল্লেখযোগ্য ভাবে কমে গেছে। আমি ক্যাটাগোরিক্যালি আপনার কাছে জানতে চাইছি, শ্লেট পরীক্ষা যারা দিয়েছেন তাদের পাসের যোগ্যতার ন্যূনতম ভিত্তি কি ছিল, এবং পরীক্ষায় পাশের কোয়ালিফায়িং মার্কস কত? সারা ভারতবর্ষে যে 'নেট' পরীক্ষা হয়, তার সঙ্গে তুলনামূলক ভাবে এর অবস্থান কোথায়?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, সর্ব ভারতীয় ক্ষেত্রে যে পরীক্ষা হয়, তাতে পাসের হার আমাদের পশ্চিমবাংলার চাইতে কম—শতকরা ৭.৮ ভাগ। যারা বিশ্ববিদ্যালয়ে স্নাতকত্তোর স্তরে ৫৫ ভাগ নম্বর পেয়েছেন তারাই একমাত্র এই পরীক্ষায় বসার অনুমতি পায়। এবং এদের কোয়ালিফাইং মার্কস ইত্যাদি কি হবে তা একেবারে ইউ জি সির প্রতিনিধি, অন্য রাজ্যের অভিজ্ঞ শিক্ষকতার সঙ্গে যুক্ত অধ্যাপক এবং আমাদের রাজ্যেরও উপাচার্য অন্যান্য অভিজ্ঞ যারা আছেন তাদের নিয়ে একটা কমিটি তৈরি করা হয়। তারাই নিজেরা ঠিক করেন যে কত নাম্বার কোয়ালিফাইং মার্কস হিসাবে ধরা হবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনি বললেন যে শতকরা ৫৫ ভাগ নং পেলে এই শ্লেট পরীক্ষায় বসার সুযোগ দেওয়া হবে, কিন্তু তাতেও দেখা যাচ্ছে যে, শতকরা ৯০ ভাগ প্রার্থী এলিমিনেট হয়ে যাচ্ছে, এতে কি বিশ্ববিদ্যালয়ের স্ট্যান্ডার্ডের মান তুলনামূলক কমে আসছে না, এই সম্পর্কে যদি আপনার কিছু বলার থাকে জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাই যে, দুটি পরীক্ষার উদ্দেশ্য আলাদা। বিশ্ববিদ্যালয়ে যে পরীক্ষা নেওয়া হয় সেখানে পরীক্ষার্থী যে বিষয়ের উপরে পরীক্ষা দেয় যেমন বাংলা, ইংরাজি ইত্যাদির উপরে পরীক্ষা দেয়। কিন্তু শ্লেট পরীক্ষার ক্ষেত্রে যেটা নিয়ে তারা অধ্যাপনা করবেন তারজন্য একটা বিশেষ উদ্দেশ্য নিয়ে এই পরীক্ষা নেওয়া হয়। বিশ্ববিদ্যালয়ের পরীক্ষার ক্ষেত্রে সাধারণ একটা উদ্দেশ্য নিয়ে কোনও একটা বিষয়ের উপরে পরীক্ষা প্রদেয় এবং তারই উপরে মান পরিমাপ করা হয় এবং সেই ভাবেই নম্বর দেওয়া হয়। কিন্তু শ্লেট পরীক্ষা দিয়ে যারা অধ্যাপনা করতে আসবেন তাদেরকে যে বিষয়ে পড়াশুনো করেছেন এবং তারসঙ্গে যুক্ত অন্যান্য বিষয়ের উপরেও পরীক্ষা নেওয়া হবে। যাতে একটা কলেজে পড়াতে গেলে একজন অধ্যাপক তার নিজস্ব বিষয় ছাড়াও সংযুক্ত অন্যান্য বিষয়ে পারদর্শী হতে পারেন সেইকারণে সেইভাবে এই পরীক্ষা নেওয়া হয়। সেখানে দুটি পরীক্ষার প্রশ্নপত্রের ধরনও কিছুটা আলাদা। শুধু এখান নয়, সর্বভারতীয় ক্ষেত্রে এই নেটের এবং শ্লেটের পরীক্ষার ক্ষেত্রে পাশের হার তুলনামূলকভাবে অনেক কমে আসে। এমনও দেখা গেছে যারা বিশ্ববিদ্যালয়ের কৃতি ছাত্র-ছাত্রী, ৫৫ ভাগের বেশি নম্বর পেয়েছে তারাও এই পরীক্ষায় পাশ করতে পারেননি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে ১৮টি বিষয়ে শ্লেটের পরীক্ষা হয় এবং এছাড়াও নেটের পরীক্ষা হয়, কিন্তু তা সত্ত্বেও কলেজেগুলোতে ব্যাপক শিক্ষককের ঘাটতি। বিশেষ করে নতুন কলেজগুলো যেখানে ৫০০-র উপরে ছাত্র-ছাত্রী এবং শিক্ষক প্রাপ্যও হয়ে গেছে সেখানেও ওই পদ পূরণ করা হচ্ছে না, এই বিষয়ে আপনি যদি বলেন ভালো হয়।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই পরীক্ষা নেওয়া হচ্ছে এই পদ পূরণের জন্যে। যারা এই পরীক্ষায় পাশ করবেন তাদের মধ্যে থেকেই কলেজগুলোতে অধ্যাপনার জন্য পাঠিয়ে দেওয়া হবে। ইতিমধ্যে ৩০০-র বেশি অধ্যাপক পদ পূরণের জন্য পাঠিয়ে দেওয়া হয়েছে তারা কলেজগুলোতে যোগদানও করেছে। এছাড়া যারা কলেজগুলোতে পড়াচ্ছেন তারাও শ্লেটের প্যানেলের অন্তর্ভুক্ত হওয়ার জন্য আবেদন করেছেন, তাদের ইন্টারভিউ করা হচ্ছে। ৩০০ উপরে প্যানেলের তালিকা কলেজগুলোতে পাঠানো শুরু হয়েছে। এছাড়া যারা পাশ করলেন তাদেরকে অপশন দেওয়া হয় এই হিসাবে যে, তারা কোন্ বিশ্ববিদালয়ে পড়াতে চান। তারা তবু কোথায় পড়াতে চান জানালে প্যানেল অনুসারে সেইভাবে পাঠানো হচ্ছে। এইভাবে বিভিন্ন কলেজগুলিতে পাঠানো হচ্ছে এবং আপনারা দেখছেন পরীক্ষাগুলি নিয়মিত হচ্ছে এবং সমস্ত পদই এইভাবে পূরণ করে দেওয়া হবে।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে হিসাবটা দিলেন তাতে দেখলাম আমাদের রাজ্যে প্রথম পরীক্ষায় ১৭ শতাংশ এবং পরে ১০ শতাংশ পাশ করেছে, সর্ব ভারতীয় রেকর্ড হচ্ছে ৭/৮ শতাংশ। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ৩ শত জনকে ইতিমধ্যে বিভিন্ন জায়গায় পোস্টিং দেওয়া হয়েছে। আমি উত্তরবঙ্গের মানুষ বিভিন্ন অভিজ্ঞতায় সেখানে দেখেছি, হলদিবাড়ি মহা বিদ্যালয় যেটি ৭-৮ বছর ধরে চলছে, সেখানে টিচিং স্টাফ মাত্র ৬ জন, আর একটি ঠাকুর পঞ্চানন মহিলা মহাবিদ্যালয় (কোচবিহার) সেখানেও টিচিং স্টাফ ৫-৬ জন, অধিকাংশ সাবজেক্টে পড়াবার লোক নেই। অথচ বহু লোক বেকার হয়ে বসে আছে। ইতিমধ্যে এই ব্যাপারে কোনও বিকল্প ব্যবস্থা সরকার ভেবেছে কিনা জানাবেন। কলেজে স্টাফ নেই, বেকার বহু বসে আছে, এক্ষেত্রে শ্লেট পরীক্ষার মান বিশ্ববিদালয়ের পরীক্ষার মান এর মধ্যে ফারাক থেকে যাচ্ছে। শ্লেট পরীক্ষার মানে তারা উত্তীর্ণ হতে পারছে না। যেমন ডবলিউ বি সি এস আই এস এস পরীক্ষার ট্রেনিং এর ব্যবস্থা আছে তেমনি শ্লেট পরীক্ষার ক্ষেত্রে উপযুক্ত কোচিং দেওয়ার কোনও ব্যবস্থা আছে কিনা এবং গ্রামাঞ্চলের কলেজগুলিতে বিশেষ করে হলদিবাড়ি কলেজে একটি মাত্র অনার্স কোর্স ইংরাজিতে আছে, আমি জানতে চাই, এই ব্যাপারে বিশেষ কোনও পরিকল্পনা আছে কিনা শূন্য পদ পূরণের ক্ষেত্রে? এই যে শ্লেট পরীক্ষা এবং সাধারণ পড়াশুনার ক্ষেত্রে যে মানের তারতম্য ঘটছে ৭-৮ শতাংশ পাশ করছে, যেমন বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে ৭০-৮০ শতাংশ নম্বর পেয়ে পাশ করছে তাদেরকে উপযুক্ত কোচিং দেওয়ার কোনও ব্যবস্থা হবে কি না জানাবেন কি?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** দূরের কলেজগুলিতে বিভিন্ন শিক্ষকের পদ খালি পড়ে থাকে এটা ঠিকই। এর জন্য আমরা যে ব্যবস্থা নিয়েছি সেটা হচ্ছে, তারা ফিস বাবদ যে টাকা

আদায় করছেন তার শতকরা ৫০ ভাগ সরকারকে দিতে হত। আমরা সেই টাকা ছেড়ে দিচ্ছি, আমরা কলেজগুলিকে বলেছি, আপনাদের এই টাকা আর সরকারকে দিতে হবে না। এই টাকা দিয়ে আপনারা যতদিন পর্যন্ত না শিক্ষক পান ততদিন আংশিক সময়ের জন্য শিক্ষক নিয়ে আপনারা কলেজগুলি চালান। আমরা আস্তে আস্তে শিক্ষকদের বিভিন্ন জায়গায় পাঠাচ্ছি। একটা সমস্যা আছে, যেটা মাননীয় সদস্যও জানেন, অনেক অধ্যাপক তারা দূরের কলেজগুলিতে যেতে চান না, তারা যেটা প্রেফারেন্স দেন মূলত শহর ভিত্তিক, ফলে অনেক সময় আমরা নাম পাঠালেও তারা সেখানে জয়েন করেন না। সেখানে আমরা চেষ্টা করছি এ আংশিক সময়ে যারা ইচ্ছুক তাদের দিয়ে এটা পূরণ করার জন্য। আমরা ইতিমধ্যে যে ব্যবস্থা নিচ্ছি তা হচ্ছে, প্রত্যেক বছরে এই যে পরীক্ষা হচ্ছে প্যানেল তৈরি হচ্ছে, তাতে আস্তে আস্তে দূরের কলেজগুলিতে অধ্যাপক অধ্যাপিকারা যাবেন। যদিও তারা নানান অসুবিধার কথা বলেন। দ্বিতীয়ত কোনও একটি পরীক্ষায় কেউ উত্তীর্ণ হতে পারলেন কি পারলেন না তার যোগ্যতা অর্জনের জন্য অন্য বা সরকার থেকে এই রকম কোনও ব্যবস্থা সরকার থেকে ভাবা হয়নি। ইতিমধ্যে দু-একটি জায়গায় আমরা দেখেছি তারা বিজ্ঞপ্তি দিয়েছে শ্লেট পরীক্ষার ছাত্রদের কোচিং দেওয়ার ব্যাপারে। কিন্তু সরকার থেকে এখন পর্যন্ত এই রকম কোনও কিছু ভাবা হয়নি। পাসের হার কম হলেও আমরা যদি প্রয়োজনীয় অধ্যাপক অধ্যাপিকা পেয়ে যাই তাহলে অসুবিধাটা কি আছে। পাশের হার কম হলেও আমাদের যে চাহিদা সেটা যদি পূরণ হয়ে যায় তাহলে তো চিন্তিত হওয়ার কোনও কারণ নেই। একমাত্র আমাদের চিন্তিত হওয়ার কারণ যে শূন্য পদগুলো পড়ে আছে, সেই তুলনায় পাশের হার কম, সেগুলো পূরণ করা যাচ্ছে না। সেই .কম অবস্থা হলে আমরা নিশ্চয় এইগুলো নিয়ে ভাবব।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** তাহলে কি মন্ত্রী মহাশয় বলতে চাইছেন, যে সতেরো পারসেন্ট উত্তীর্ণ হচ্ছে তাতে আমাদের রাজ্যের চাহিদা মিটে যাচ্ছে শূন্য পদ পূরণের ক্ষেত্রে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমাদের রাজ্যের যে চাহিদা সেটা নির্ভর করে কলেজগুলোতে কত পদ খালি আছে তার উপর। সেইজন্য আমাদের প্যানেল করলে হবে না। তাই আমাদের প্রত্যেক বছর কত পদ খালি আছে সেইগুলো কলেজ সার্ভিস কমিশন দেখে এবং এক, দুইটি বিষয় ছাড়া বাকি বিষয়গুলিতে এই সঙ্কট দেখা দিচ্ছে। মাননীয় সদস্য যেটা বলেছেন এই সঙ্কট যে মুহূর্তে দেখা দেবে আমরা নিশ্চয় ব্যবস্থা নেব এবং চিন্তা করব ও সেই সঙ্কট অতিক্রম করব।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, যেখানে পার্মানেন্ট টিচারকে অ্যাপয়েনমেন্ট দেওয়া হচ্ছে না, সেখানে আমরা কলেজগুলোকে বলে দিয়েছি তারা যেন পার্ট টাইম টিচার অ্যাপয়েন্টমেন্ট করেন। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, যে পার্ট টাইম লেকচারার অ্যাপয়েনমেন্ট করা হবে তাদের স্থায়িত্ব কত দিনের? তবেই তারা দায়িত্ব নিয়ে ছাত্র-ছাত্রীদের পড়াবেন। এর ফলে উচ্চ শিক্ষা ব্যবস্থা ভেঙ্গে পড়বে এই আশঙ্কা থেকে যাচ্ছেই।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে আশ্বাস দিতে পারি উচ্চ শিক্ষা ব্যবস্থা ভেঙ্গে পড়ার কোনও সম্ভাবনা নেই। মাননীয় সদস্য আরেকটা প্রশ্ন করেছেন পার্ট টাইম টিচারদের স্থায়িত্ব সম্পর্কে। আমি এই ব্যাপারে আগেই বলেছি, যতদিন না ফুল টাইম যাই

ততদিন পর্যন্ত পার্ট টাইম টিচারদের স্থায়িত্ব। পার্ট টাইম টিচার সাধারণত তাদের থেকেই নেওয়া হয় যারা অন্য একটা কলেজে পড়াচ্ছে এবং ইউ জি সি-র নিয়ম অনুসারে এরা অন্য কলেজে পার্ট টাইম পড়াতে পারেন এবং সপ্তাহে ছয়টি ক্লাশ নিতে পারেন। যারা পার্ট টাইম পড়াচ্ছেন তাদের অন্য কলেজে ফুল টাইমের গ্যারান্টি আছে। অন্য যারা পার্ট টাইম পড়াবেন তারা শ্লেট পরীক্ষা দিতে পারবেন এবং পরীক্ষা দিয়ে এমপ্যানেলড থাকার সুযোগ পাবেন।

**ডানকুনি কোল কমপ্লেক্সের জলদূষণ**

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২০১) **শ্রী কমল মুখার্জি ও শ্রী আব্দুল মান্নান :** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সরকার অবগত আছে কি—হুগলি জেলায় ডানকুনি কোল কমপ্লেক্সের দূষিত তৈলাক্ত জল ডানকুনি খালের জল বিষাক্ত করে তুলছে ; এবং

(খ) অবগত থাকলে, উক্ত দূষণরোধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে/হচ্ছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :**

(ক) হ্যাঁ।

(খ) পরিবেশ দপ্তর রাজ্য দূষণ পর্যদের মাধ্যমে ২৫-৯-৯৬ তারিখে ডানকুনি কোল কমপ্লেক্সের নিম্নোক্ত শর্তাবলীসহ একটি নির্দেশ জারি করেছে।

(১) উক্ত কারখানাকে, এছাড়াও অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব হাইজিন ও পাবলিক হেলথ সংস্থার মাধ্যমে প্রতি দুইমাস অন্তর দূষণ নিয়ন্ত্রণ পর্যদকে রিপোর্ট দিতে হবে।

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় মন্ত্রী স্বীকার করেছেন যে হুগলির ডানকুনি কোল কমপ্লেক্স এর দূষিত তৈলাক্ত জল, ডানকুনি খালের জলকে বিষাক্ত করে তুলছে। পরিবেশ দপ্তর সরাসরি কি ব্যবস্থা নিয়েছেন তার জন্য?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই, যে দূষণ নিয়ন্ত্রণের ক্ষেত্রে কি কি পদক্ষেপ গ্রহণ করা হবে, আমাদের কেন্দ্রীয় আইন অনুযায়ী সেই পদক্ষেপগুলি দূষণ পর্যদ পলিউশন কন্ট্রোল বোর্ড গ্রহণ করেন। এই ক্ষেত্রে সরাসরি দপ্তর হস্তক্ষেপ করে না।

**শ্রী কমল মুখার্জি :** আপনি স্বীকার করেছেন যে কোল কমপ্লেক্সের দূষিত জল ডানকুনি খালের জলকে বিষাক্ত করে তুলছে। এই তৈলাক্ত জল যেটা এই ডানকুনি খাল দিয়ে প্রবাহিত হচ্ছে, সেখানে বহু চাষী চাষ আবাদ করে তাদের চাষ নষ্ট হচ্ছে। আর যেটা প্রশ্ন আসছে যে এই জল যারা ব্যবহার করছে তাদের গায়ে চর্মরোগ দেখা দিচ্ছে। এই ব্যাপারে আপনার দপ্তর চাষীদের ক্ষতিপূরণ দেওয়ার কথা ভাবছেন কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** দূষণ নিয়ন্ত্রণের কথা পরিবেশ দপ্তর বলে থাকেন। ক্ষতিপূরণ দেওয়ার কথা পরিবেশ দপ্তরের নয়।

**শ্রী কমল মুখার্জি ঃ** এই পরিবেশ দপ্তর শব্দ দূষণ বায়ু দূষণ নিয়ন্ত্রণ করে থাকে। আপনার দপ্তরের একজন লীগাল অ্যাডভাইসার, আমি তার নাম করেই বলছি তার নাম বিশ্বজিত মুখার্জি, কোনও নোটিশ না দিয়ে, হা... ...র অজুহাত দেখিয়ে চন্দননগর জগদ্ধাত্রী পূজো কমিটির কাছে ৫ হাজার, ১০ হাজার টাকা করে ফাইন ধার্য করা হচ্ছেন। এতো শব্দ দূষণ, বায়ু দূষণ এর ব্যাপারে আপনারা কি নিয়েছেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আবার সদস্যর অবগতির জন্য জানাই যে কোনও একটা নির্দিষ্ট সংস্থা কোনও দূষণ ঘটালে আমাদের পরিবেশ দপ্তরের দায়িত্ব সেই দূষণ যাতে না ঘটে তার জন্য পদক্ষেপ নেওয়া। সেই সম্পর্কে নির্দেশ দেওয়া হয়। সেই নির্দেশ না মানলে প্রশ্ন আসে চূড়ান্ত পদক্ষেপের। কারখানাটি বন্ধ করে দেওয়া হয়। এই বিষয়ে পরিবেশ দপ্তর কি করেছে, আমরা সুনির্দিষ্ট পদক্ষেপ নিয়েছি। চন্দননগর ডানকুনি থেকে অনেক দূর আর আপনার প্রশ্নটিও সংশ্লিষ্ট বিষয় থেকে অনেক দূর। নতুন কোনও প্রশ্ন থাকলে করবেন আমি জবাব দেব।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কায়দা করে দায়িত্ব এড়িয়ে গেলেন ক্ষতিপূরণের ব্যাপারে। ক্ষতিপূরণ দেওয়ার দায়িত্ব নয় পরিবেশ দূষণ হচ্ছে কিনা দেখাটাই দায়িত্ব। আমি যেটা বলতে চাইছি আপনি যদি ওখানে গিয়ে একটু জল তোলেন তাহলে দেখবেন সেখানে জল বলে কিছু নেই। বহুলোক অসুস্থ হয়ে পড়ছে এবং পয়জনাস যে গ্যাস এবং তেলগুলি বেরোচ্ছে তাতে আরও লোক অসুস্থ হওয়ার সম্ভাবনা রয়েছে। তাই এই কারখানাটি ইমিডিয়েট বন্ধ করার জন্য কোনও ব্যবস্থা বা নির্দেশ দিতে পেরেছেন কিনা জানান।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনার প্রথম অংশের উত্তরে জানাই যে, আপনি নিজে ভালো করেই জানেন যে, কায়দা করে এড়িয়ে যাওয়ার কোনও প্রশ্ন নেই এবং পরিবেশ দপ্তরের কাজ কতটুকু সেটাও জানেন। আপনার প্রশ্নের দ্বিতীয় উত্তরে জানাই যে, একটা কারখানা, যারা দূষণ করছে, তাদের কাজকে নিয়ন্ত্রণ করা এবং সেই নিয়ন্ত্রণ যদি তারা না মানেন, অবশেষে কারখানা বন্ধ করার জন্য কিছু নির্দিষ্ট পদ্ধতি আছে, সেই অনুযায়ী আমরা তাদেরকে এক বছর সময় দিয়েছি। এর মধ্যে তাদের অস্থায়ীভাবে বায়ু এবং জল দূষণের ক্ষেত্র নিয়ন্ত্রণের পদক্ষেপগুলি অর্থাৎ যথাযথ মেশিনগুলি লাগাতে হবে। এরজন্য আমরা অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব হাইজিন অ্যান্ড পাবলিক হেলথকে দায়িত্ব দিয়েছি। তারা এই ব্যাপারে রিভিউ করছেন এবং এই রিভিউ এর রিপোর্ট আমাদের কাছে আসছে এবং সেই বিষয়ে রিপোর্ট পাওয়ার পরে পদক্ষেপ নেওয়া যদি জরুরি মনে করি, তাহলে নেব এবং আমরা টাইম বেঁধে দিয়েছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এর আগেও একটা ঘটনা ঘটেছিল। এই হাউস থেকে মাননীয়

মন্ত্রী ব্যবস্থা নিয়েছিলেন। তারপর তারা ছয় মাসের মধ্যে ব্যবস্থা নিয়েছিলেন। শ-ওয়ালেসের ডিস্টিলারিটা প্রথমেই বন্ধ করে দেওয়া হয়েছিল। সেই রকম একটা ব্যবস্থা যদি করতে না পারা যায়, তাহলে গতানুগতিক ভাবে আইন চালু করতে গিয়ে অনেক লোক মারা যেতে পারেন। তাই বলছি যে, ইমিডিয়েট কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** একটা কারখানা দূষণ করছে। সেই দূষণ কতখানি ক্ষতিকারক, এটা আমরা বিশেষজ্ঞদের কাছ থেকে জানতে পারি। এক্ষেত্রে আমরা নিয়োগ করেছি অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব হাইজিন এবং পাবলিক হেলথকে। তারা যদি সমস্ত বিষয়টা রিভিউ করে আমাদের কাছে এই পরামর্শ দেন যে, ইমিডিয়েট বন্ধ করে দেওয়া উচিত, আমরা নিশ্চয়ই সেই পরামর্শ গ্রহণ করতে পারি। কিন্তু টেকনিক্যাল ডিসিসন, বিশেষজ্ঞদের ডিসিসন, এই অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব হাইজিন এবং পাবলিক হেলথ, এদের কাছ থেকে আমরা চাইছি। তারা সেই ধরনের পরামর্শ দিলে নিঃসন্দেহে আমরা পদক্ষেপ নেব।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, নজিরগঞ্জ থেকে যে খালটা বালি পর্যন্ত এসেছে, সেখানে যে জল সেটা পচে গিয়ে দুর্গন্ধ বেরোচ্ছে। এতে পরিবেশ দূষিত হচ্ছে এবং হাজার হাজার বিঘার জমির ধান নষ্ট হয়ে যাচ্ছে। এই ব্যাপারে আপনি সঠিক ব্যবস্থা গ্রহণ করবেন কিনা জানান।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনি নির্দিষ্ট ভাবে আমাদের অভিযোগ দিন, নিশ্চয়ই আমরা দূষণ পর্ষদকে নিয়ন্ত্রণের মাধ্যমে বিষয়টি পরীক্ষা করে, উপযুক্ত পরামর্শ দেওয়ার জন্য বলব।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কেন্দ্রীয় দূষণ বোর্ড, তার অন্তর্ভুক্ত আপনার রাজ্যে এই বোর্ড আছে। তার আধিকারিক বা ইনচার্জ যদি আপনি হন, তাহলে তারা যে শর্তগুলি অনুযায়ী ছাড়পত্র পেয়েছিল, সেই ছাড়পত্র অনুয়ায়ী সেটাকে তারা রক্ষা করছেন কিনা জানান। ছাড়পত্র অনুযায়ী পরিবেশ দূষণ হচ্ছে কিনা, সেটা দেখার জন্য রাজ্যের যে বোর্ড আছে, সেই বোর্ড কি এই ব্যাপারটা লক্ষ্য করছেন? শর্তাবলীগুলো পালন করেছেন কিনা, না পালন করলে আপনারা কি কি ব্যবস্থা গ্রহণ করতে পারেন? আমরা বলছি, এখানে দূষিত তেল বেরিয়ে জায়গা-জমি, চাযের খেত নষ্ট করে দিচ্ছে। এক্সপার্ট কমিটি যখন গিয়ে দেখবে ততক্ষণে সেখানে অনেক ক্ষতি হয়ে যাবে। আপনাদের ছাড়পত্র অনুযায়ী স্টেট পলুউশন কন্ট্রোল বোর্ড কতটা রক্ষা করছে এবং এরিং অফিসার যারা এটাকে ওভারলুক করে গেছেন বা দেখেননি তাদের বিরুদ্ধে আপনারা কী ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনার প্রশ্নের প্রথম অংশের উত্তর জানাই স্টেট পলুউশন কন্ট্রোল বোর্ড এই দুটো আলাদা সংস্থা। স্টেট পলুউশন কন্ট্রোল বোর্ড একটা স্বয়ং শাসিত সংস্থা। আমি আগে যে প্রশ্নের উত্তরটা দিয়েছিলাম, মাননীয় সদস্য যদি সেটা স্মরণ করেন তাহলে আপনি পরের প্রশ্নের উত্তরটা পেয়ে যাবেন। ডানকুনি কোল কমপ্লেক্সের দূষণের ব্যাপারে আমরা ব্যবস্থা গ্রহণ করেছি। প্রথমত আমরা বলেছি, ১৯৯৭ সালের ৩১এ ডিসেম্বরের মধ্যে জল ও পরিবেশের ক্ষেত্রে যে দূষণ ঘটছে সেটাকে অস্থায়ীভাবে নিয়ন্ত্রণ করতে হবে। আমাদের দ্বিতীয় নির্দেশ হল মাঝখানে যে ১ বছর সময় আছে তখন [illegible] কাজ

করছে কি না সেটা দেখার জন্য অল ইন্ডিয়া ইন্সটিটিউট অব হাইজিন অ্যান্ড পাবলিক হেলথ কে ২ মাস অন্তর রিপোর্ট দিতে হবে। অল ইন্ডিয়া ইন্সটিটিউট অব হাইজিন অ্যান্ড পাবলিক হেলথ যদি মনে করেন যে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়নি, তাহলে তারা সেটা পর্ষদকে জানাবেন। এখানে নির্দেশগুলো দিয়ে চূড়ান্ত ব্যবস্থা হিসেবে কারখানা বন্ধ করে দেওয়ার অধিকার আছে এবং একাধিক ক্ষেত্রে সেই অধিকার আমরা প্রয়োগ করি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** আপনাদের শিডিউল দেখুন যে, এক্সপার্ট কমিটির কথা বললেন তার মধ্যে ডানকুনি কোল কমপ্লেক্স আছে কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** অল ইন্ডিয়া ইন্সটিটিউট অব হাইজিন অ্যান্ড পাবলিক হেলথ একটা সেপারেট সংস্থা এবং এটা গোটা দেশের মধ্যে স্বীকৃত। আমরা এই সংস্থাকে নিয়োগ করেছি যে তারা নিয়মিত এগুলো দেখবেন এবং ২ মাস অন্তর রিপোর্ট দেবেন। এছাড়া ডানকুনি কোল কমপ্লেক্স সুনির্দিষ্ট ভাবে কাজ করছে কিনা সেটাও তারা দেখবেন।

### আবগারি লাইসেন্স প্রদান

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নতুন করে আবগারি লাইসেন্স প্রদানের কোনও চিন্তা-ভাবনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, নদীয়া জেলার ভীমপুর, চাপড়া ও মাজদিয়াতে উক্ত লাইসেন্স দেওয়ার বিষয়ে সরকার কি ব্যবস্থা নিয়েছে/নিচ্ছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) ও (খ) নতন আবগারি লাইসেন্স দেওয়ার ভাবনা সরকারের আছে তবে এই ব্যাপারে এখনও কোনও সিদ্ধান্ত হয়নি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** আমাদের রাজ্যে বেআইনি চোলাই মদের কারখানা আছে। যেমন নদীয়া জেলায় বেআইনি চোলাই মদ তৈরি হয়। আপনাদের দপ্তর থেকে সেখানে রেড করে প্রথম দিন ৭২ শো লিটার এবং দ্বিতীয় দিন ৪৬ শো লিটার চোলাই মদ উদ্ধার করা হয়েছে। এই বেআইনি চোলাই মদের জন্য আপনার দপ্তরের রেভেনিউ বাদ পড়ে যাচ্ছে। এর যদি বিকল্প ব্যবস্থা না করা যায় তাহলে মনে হয় বেআইনি চোলাই মদ তৈরি আরও বেড়ে যাবে। সেজন্য জানতে চাই চোলাই মদ ঠেকানোর বিকল্প ব্যবস্থা হিসাবে আপনার দপ্তর লাইসেন্স দেবেন কি না?

[11-50 — 12-00 Noon]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এব্যাপারে চিন্তা-ভাবনা আছে। এই বেআইনি চোলাই মদের ব্যবহারকে খর্ব করা এবং থামানো এবং সামাজিক ভারসাম্য বজায় রাখার ব্যবস্থা করে এই

ধরনের কর্মকান্ড যেখানে হচ্ছে একদিকে সেইগুলো বন্ধ করা এবং নির্দিষ্ট ভাবে ভারসাম্য রজায় রেখে সীমিত সংখ্যায় লাইসেন্স দেওয়া যায় কিনা আমরা চিন্তা-ভাবনা করছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** নদীয়া জেলার মাকদিয়া সীমান্তবর্তী এলাকা, সেখানে এই চোলাইয়ের কারখানা বন্ধ। আপনার দপ্তর থেকে দুবার ভেঙে দেওয়া হলেও আবার শুরু হয়েছে। এর বিকল্প ব্যবস্থা কি আছে? যেগুলো চালু আছে, সেইগুলো বন্ধের জন্য কী ব্যবস্থা নেওয়া হয়েছে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রথম প্রশ্নের উত্তর এই— প্রতিটি জেলায় বেআইনি মদের কেন্দ্রগুলো ভাঙার উদ্যোগ এই বছরে নেওয়া হয়েছে। এর মাধ্যমে কি পরিমাণ চোলাই মদ ধরা হয়েছে দেখুন—আগের বছর ৯.৭২ লক্ষ লিটার ধরা হয়েছিল, এই বার প্রায় ৫ শতাংশ বৃদ্ধি হয়ে ১০.২২ লক্ষ লিটার ধরা হয়েছে। আমরা এতেও সন্তুষ্ট নই, আবগারি আইনে যে ধারাতে এই ধরনের অপরাধ হলে শাস্তির ব্যবস্থা যেগুলো আছে, সেইগুলো সংশোধন করতে চাইছি। বিশেষ করে যাতে ঐ কম্পাউন্ডিং প্রভিসনটা তুলে দেওয়া যায় এবং এইগুলো নন-বেইলআবল অ্যারেস্ট করা যায়, এই দুদিক দিয়েই চিন্তা করছি। অপরাধগুলো খর্ব করার ক্ষেত্রে এলাকার পঞ্চায়েতের মানুষকে যুক্ত করার চেষ্টা করছি। আর, সামাজিক ভারসাম্য বজায় রেখে নতুন কিছু দোকান দেওয়া যায় কি না, সেটাও রিয়েলিস্টিক্যালি চিন্তা করতে হবে।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** আইনে আছে ৬ মাস জেল দিতে পারেন। সেটা কতটা কার্যকর হচ্ছে এবং তাদের যাতে জামিন না দেওয়া যায় তার জন্য কি পদক্ষেপ গ্রহণ করছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** বেঙ্গল এক্সাইজ অ্যাক্ট কম্পাউন্ডিং প্রভিসন থাকার অসুবিধা হচ্ছে। আমরা এটা তুলে দিয়ে জামিন অযোগ্য অপরাধ বলে চিহ্নিত করতে চাই। উদাহরণ স্বরূপ বর্ধমান জেলায় পূর্বাংশে পঞ্চায়েত এলাকার মানুষদের নিয়ে বন্ধ করা হয়েছে এবং এর ফলে এই বছর ৫০ শতাংশ রাজস্ব আদায় বৃদ্ধি পেয়েছে। কেননা, মানুষ তখন লাইসেন্স শপে আসতে শুরু করে। আপনার এলাকায় আপনি প্রস্তুত থাকলে আপনাকে দিয়েই এই কাজ করাব।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অমার একটি মৌলিক প্রশ্ন আছে। হাউসেও যে কথা বলেছেন, লাইসেন্স যাতে আরও বাড়ে তার জন্য সচেষ্ট। আবগারি, রেভিনিউ-এর অসুবিধা হবে সেইজন্য বন্ধ করার চেষ্টা করছেন না। অন্যান্য রাজ্যে যেখানে বন্ধ করছে, সেখানে আপনি এটা বন্ধ করতে চাইছেন না কেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরাই বোধ হয় একমাত্র রাজ্য যেখানে এই ধরনের মদ চালু আছে সেখানে গত ৫ বছরে দেশি মদের লাইসেন্সের হিসাবটা এই রকম। ১৯৯০-৯১ সালে ছিল ৮৯৪টা। ১৯৯৬-৯৭ সালে একটাও দেশি মদের লাইসেন্স দেওয়া হয়নি, এটা কমে গিয়ে ৮৮৬টা হয়েছে। বিদেশি অফ-সপ ৩০৩টা থেকে ৩০৫টা হয়েছে। ঐ দুটো হয়েছে হাইকোর্টের আদেশে। আজকে আমরাই একমাত্র রাজ্য যেখানে

এতদিন ধরে এটা বন্ধ রেখেছি। দ্বিতীয়ত মনে রাখবেন, তুলনামূলক ভাবে কর্ণাটকে আমাদের ১০ গুণ বেশি আছে। আর চোলাই মদের কোনও লাইসেন্স দেওয়া হয় না। এখানে দাঁড়িয়ে আমরা মনে করি এই পদ্ধতি চলবে। যেসব রাজ্যে মদ বর্জনের নীতি দেওয়া হয়েছে সেখানে কি হচ্ছে সেটা আপনারা দেখবেন। গত ৫ বছরে কোনও দেশি মদের লাইসেন্স দেওয়া হয়নি কিন্তু সেখানে এই জিনিস হচ্ছে সেখানে খুব সীমিত সংখ্যক দেওয়া যায় কিনা সেটা চিন্তা-ভাবনা করছি, কোনও সিদ্ধান্ত হয়নি। এটা করার আগে ভেবে আপনারা যদি সর্বসম্মত হন না সংখ্যাগরিষ্ঠ মত দেন তাহলে হবে না হলে হবে না। এ থেকে খুব বেশি রাজস্ব আদায় হয় না। ২-৩ শতাংশও আসে না। জানবেন, যদি এটাকে একটা জায়গায় ধরতে হয় রাজস্বের জন্য নয়, বাস্তবের উপর দাঁড়িয়ে এটা করতে হবে। আমি গত ৫ বছরের একটাও লাইসেন্স দিইনি, আমাকে কি বলছেন।

**শ্রী নরেন হাঁসদা ঃ** স্যার আপনি জানেন, নারী ধর্ষণ, খুন, লুঠপাট, ডাকাতি এগুলো গণতন্ত্রকরণ করতে গেলে মদের দোকান খোলা দরকার। মাননীয় অসীমবাবু যে পদক্ষেপ নিয়েছেন তার জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমার প্রশ্ন, রাজ্যে প্রতিদিন কত লিটার মদ-এর চাহিদা আছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** কত অ্যালকোহল কনজিউমড হয়, না কত পরিমাণ হয়?

**শ্রী নরেন হাঁসদা ঃ** দেশি ও বিদেশি মদের চাহিদা কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমাদের রাজ্যে এই চাহিদা বৃদ্ধি সবচেয়ে কম, ৫ থেকে ৬ পারসেন্ট হারে বৃদ্ধি হচ্ছে। আর যদি জেলাওয়াড়ি হিসাব চান, আমার কাছে আছে এটা নিয়ে নেবেন, দিয়ে দেব। আপনার এলাকায় কি হচ্ছে এটাও জেনে নেবেন।

**শ্রী আকবর আলি খোন্দকর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ। উনি বলেছেন ওনার ডিপার্টমেন্ট থেকে দেশি ও বিদেশি মদের কোনও লাইসেন্স গত ৫ বছরে দেওয়া হয়নি। কিন্তু আমি হুগলির ছেলে, বাস্তবে আমি দেখছি যে, প্রত্যেকটি থানার অফিসার দায়িত্ব নিয়ে প্রত্যেক পাড়াতে একটা করে ভাটি তৈরি করাচ্ছেন। এটা যদি বন্ধ না হয় তাহলে আগামীদিনে পশ্চিমবাংলায় বিপদ দেখা দেবে। এব্যাপারে আপনি কি পদক্ষেপ নিয়েছেন?

[12-00 — 12-10 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রথমত বলে রাখি দেশি মদের নতুন লাইসেন্স দেওয়া হয় নি, ৮টি কমে গেছে আপনার জেলায়। হাইকোর্টের অর্ডারে বিদেশি মদের অন-শপ অনুমতি দিতে হয়েছে তারা হোটেলে এবং এয়ারপোর্ট হোটেলকে। লাইসেন্স কোথাও দেওয়া হয়নি। যেখানে চোলাই মদের কারবার চলছে, আমি তিন দিক থেকে আঘাত করতে চাইছি। যে দোকানগুলি আছে সেটা জেলাওয়াড়ি মানচিত্র করে ভেঙে দিতে হবে। এটা লোক দেখানো ভেঙে দেওয়া নয়। এই কাজ করতে গণ-উদ্যোগের প্রয়োজন। নির্বাচিত প্রতিনিধি যারা আছে শুধু আপনারাই নন পঞ্চায়েত প্রতিনিধি, পৌর এলাকায় হলে পৌরসভার প্রতিনিধিদের নিয়ে

এটা করতে হবে। আরেকটা কথা বলছি যে আমি এই ৫ বছরে কোনও লাইসেন্স দিইনি। আর যদি কোনও সিদ্ধান্ত নিতেই হয় তাহলে আপনাদের সাথে আলোচনা করে তারপর সিদ্ধান্ত নেব।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### পঞ্চম শ্রেণী থেকে ইংরাজি পঠন চালুর প্রস্তাব

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪) **শ্রী রবীন মুখার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** স্কুলশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পঞ্চম শ্রেণী বা তার নিম্নশ্রেণী থেকে পুনরায় ইংরাজি পঠনের ব্যবস্থা চালু করার প্রস্তাব বিবেচনা করা হচ্ছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত প্রস্তাব কার্যকর করা হবে?

**শিক্ষা (স্কুল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পঞ্চম শ্রেণীতে ইংরাজি পঠনের ব্যবস্থা আছে। পঞ্চম শ্রেণীর নিম্ন শ্রেণী থেকে ইংরাজি পঠনের ব্যবস্থা চালু করার বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনার মধ্যে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ডানকুনিতে ফুড পার্ক

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৬) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** খাদ্য-প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার সিঙ্গুর থানা-সংলগ্ন ডানকুনিতে "ফুড পার্ক" তৈরির কাজ কবে নাগাদ শেষ হবে ; এবং

(খ) ঐ "ফুড পার্কে" কারখানা নির্মাণের জন্য কতগুলি প্রস্তাব বিবেচনাধীন আছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উল্লিখিত ফুড পার্কটির স্থাপনকারি সংস্থা 'মডুউলার কনসালট্যান্টস প্রাইভেট লিমিটেডের পরিকল্পিত কর্মসূচি অনুযায়ী 'ফুড পার্কটির' তৈরির কাজ ২০০১ সালের এপ্রিল মাসের মধ্যে শেষ হয়ে যাবে বলে আশা করা যায়।

(খ) ঐ 'ফুড পার্ক' কারখানা নির্মাণের জন্য এ পর্যন্ত ৫৮টি শিল্পোদ্যোগী ইচ্ছা প্রকাশ করেছেন।

**গ্রেট ইস্টার্ন হোটেল আধুনিকীকরণ**

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭) **শ্রী সৌগত রায় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গ্রেট ইস্টার্ন হোটেলের আধুনিকীকরণের জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ব্যাঙ্ক বা কোনও পর্যটন সংক্রান্ত আর্থিক সংস্থা থেকে ঋণ নিয়ে আনুমানিক ১৫ কোটি টাকার ব্যয়ে গ্রেট ইস্টার্ন হোটেলের সংস্কার করার একটি প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের বিবেচনাধীন।

আবার ভারত সরকারের অধীন ভারত পর্যটন উন্নয়ন নিগমের সঙ্গে যৌথ উদ্যোগে প্রায় ৬০ কোটি টাকা ব্যয়ে হোটেলটির আধুনিকীকরণের একটি বিকল্প প্রস্তাবও পশ্চিমবঙ্গ সরকারের বিবেচনাধীন।

কিন্তু এখনও পর্যন্ত এ ব্যাপারে কোনও স্থির সিদ্ধান্ত নেওয়া হয়নি।

**চন্ডী পাহাড়ে পর্বত আরোহণের প্রশিক্ষণ**

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৭) **শ্রী নটবর বাগদি ঃ** যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার জয়চন্ডী পাহাড়ে পর্বত-আরোহণের প্রশিক্ষণের জন্য স্থায়ী পর্বতারোহণ প্রশিক্ষণকেন্দ্র গড়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পুরুলিয়া জেলার জয়চন্ডী পাহাড়ে পর্বতারোহণ প্রশিক্ষণের জন্য কোনও স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র গড়ার পরিকল্পনা নাই।

**Number of Recognised Squatters Colonies**

*77. (Admitted Question No. *478) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Refugee, Relief & Rehabilitation Department be pleased to state—

How many Squatters Colonies in West Bengal are recognised by the State Government?

**Minister-in-charge of the Refugee, Relief and Rehabilitation Department :**

932 Squatters colonies have been recognised both by Govt. of West Bengal and Union Govt. and another batch of 998 Squat-

ters colonies have been sent by the Govt. of West Bengal to Union Govt. for its recognition.

### মুর্শিদাবাদ জেলায় পদ্মা নদীর ভাঙ্গন

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১১) **শ্রী ইউনুস সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় পদ্মা নদীর ভাঙ্গনে কিছু ব্লক ক্ষতিগ্রস্ত হচ্ছে ;

(খ) সত্যি হলে, কোন কোন ব্লক ভাঙ্গনের সমস্যা তীব্র আকার নিয়েছে ;

(গ) ভাঙ্গন প্রতিরোধে রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিচ্ছে/নিয়েছে ; এবং

(ঘ) চলতি বছরে মুর্শিদাবাদ জেলার ভাঙ্গন প্রতিরোধে কী পদক্ষেপ নেওয়া হচ্ছে ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) বর্তমানে ভগবানগোলা ২নং ব্লক ও রানিনগর ব্লক-এর ভাঙ্গনের সমস্যা তীব্র আকার নিয়েছে।

(গ) ভাঙ্গন প্রতিরোধে রাজ্য সরকার-এর সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে ভাঙ্গনের গুরুত্ব অনুযায়ী বেশ কিছু নির্বাচিত এলাকায় যেমন আখেরিগঞ্জ, জলঙ্গি, ধুলিয়ান এবং বামনাবাদে ইতিমধ্যে নদীর পাড় ক্ষয়-নিরোধক বোল্ডারের কাজ করা হয়েছে এবং আরও নতুন নতুন পরিকল্পনা হাতে নেওয়া হচ্ছে।

(ঘ) চলতি বৎসরে (১৯৯৬-৯৭ আর্থিক বৎসর) মুর্শিদাবাদ জেলায় গঙ্গা/পদ্মার ভাঙ্গনরোধে প্রায় ৩৭০ লক্ষ টাকার কাজ ধুলিয়ান ও জলঙ্গি বাজার এলাকায় নেওয়া হচ্ছে।

### গরলগাছায় ডিগ্রি কলেজ স্থাপন

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চন্ডীতলা থানা এলাকায় গরলগাছায় 'নেতাজী সুভাষচন্দ্র ডিক্রি কলেজ স্থাপনের জন্য রাজ্য সরকারের কাছে কোনও প্রস্তাব এসেছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি অসম্পূর্ণ প্রস্তাব এসেছে।

(খ) বিষয়টি পরীক্ষা করা হচ্ছে আশু কার্যকর হওয়ার সম্ভাবনা নেই।

**ভাগীরথী নদীর বাঁধে রাস্তা নির্মাণ**

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় উলুঃ পূর্বকালীনগর থেকে কাজিয়াখালি ভায়া রাঙ্গঘেটে ভাগীরথী নদীর বাঁধে রাস্তাটি নির্মাণের কত টাকা মঞ্জুর হয়েছে ;

(খ) উক্ত কাজে ৩১এ ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত কত টাকা ব্যয় হয়েছে ; এবং

(গ) উক্ত কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ বছর জেলা পরিষদের তরফ থেকে দশ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) প্রায় ২,৭০,০০০ টাকা (দুই লক্ষ সত্তর হাজার টাকা) ব্যয় হয়েছে।

(গ) ১৯৯৭ সালের মার্চ মাস নাগাদ কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

**বোরো চাষের জন্য সেচের জল**

*৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২৯২) **শ্রী অজিত খাঁড়া ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বর্তমান বৎসরে বোরো চাষের জন্য সরকার সেচের জল দিতে পারছে না ;

(খ) সত্যি হলে এর কারণ কি ; এবং

(গ) কৃষকদের এই বিষয়ে অবহিত করা হয়েছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি।

(খ) পশ্চিমবঙ্গে ১৯৯৬ এর সেপ্টেম্বর মাসের প্রথম সপ্তাহ থেকে ১৯৯৭ সালের ১৫ই জানুয়ারি পর্যন্ত বৃষ্টিপাতের পরিমাণ যৎসামান্য হওয়ায় আগস্ট ৯৬ থেকে অক্টোবর ৯৬ পর্যন্ত একদিকে যেমন খরিফ চাষের জলের চাহিদা বৃদ্ধি পায়

অপরদিকে জলাধারগুলিতে সঞ্চিত জলের পরিমাণ ও প্রায় নিঃশোধিত হয়ে আসে। এই অবস্থান বর্তমান বৎসরে ময়ূরাক্ষী এবং কংসাবতী সেচ প্রকল্প এলাকায় জলাধার থেকে রবি এবং বোরো চাষের জন্য জল সরবরাহ করা সম্ভব হচ্ছে না। তবে ডি ভি সি এলাকায় কিছু জল সঞ্চিত থাকায় ১ (এক) লক্ষ একর জমিতে রবি চাষের জল সরবরাহ করার পর উক্ত এলাকায় বোরোচাষের জন্য আর উপযুক্ত পরিমাণ জল অবশিষ্ট থাকছে না।

(গ) হ্যাঁ, এ বিষয়ে একটি বিজ্ঞপ্তি তথ্য ও জনসংযোগ দপ্তরের সহযোগিতায় রেডিও এবং দূরদর্শনের প্রচার ব্যবস্থা মাধ্যমে কৃষকদের অবহিত করা হয়েছে।

**গঙ্গা ও পদ্মার ভাঙ্গন রোধে ব্যবস্থা**

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৮) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া)** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের গঙ্গা ও পদ্মার ভাঙ্গন প্রতিরোধের জন্য সরকার স্থায়ী পরিকল্পনা গ্রহণ করেছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত প্রকল্পে কেন্দ্রীয় সরকার কি পরিমাণ অর্থ বরাদ্দ করেছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গা-পদ্মার ভাঙ্গন প্রতিরোধের বিষয়ে কেন্দ্রীয় সরকার যোজনা পর্ষদ মারফৎ ১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসে একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেন। ঐ কমিটি ভাঙ্গনের কারণ অনুসন্ধান করে ভাঙ্গন প্রতিরোধের জন্য বেশ কিছু স্বল্প মেয়াদি ও দীর্ঘ মেয়াদি ব্যবস্থা গ্রহণ করার জন্য যোজনা পর্ষদের কাছে তাদের সুচিন্তিত মতামতসহ একটি বিস্তারিত রিপোর্ট অতি সম্প্রতি পেশ করেছেন। বর্তমানে রিপোর্টটি যোজনা পর্ষদের বিবেচনাধীন অবস্থায় আছে।

বিশেষজ্ঞ কমিটির সুপারিশের ভিত্তিতে রাজ্য সরকারের সেচ ও জলপথ বিভাগ ঐ সমস্ত স্বল্প মেয়াদি এবং দীর্ঘ মেয়াদি ব্যবস্থাগুলি গ্রহণ করার জন্য প্রয়োজনীয় প্রকল্প রচনার কাজে হাত দিয়েছেন।

(খ) গঙ্গা-পদ্মার ভাঙ্গনের গুরুত্ব উপলব্ধি করে ভারতবর্ষের মাননীয় প্রধানমন্ত্রী শ্রী এইচ ডি দেবেগৌড়া মহাশয় ১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসে মুর্শিদাবাদ ও মালদা জেলার ভাঙ্গন পরিস্থিতি সরেজমিনে পরিদর্শনে আসনে। ঐ সময় ভাঙ্গন বিধ্বস্ত এলাকা স্বচক্ষে দেখে তিনি পর্যাপ্ত কেন্দ্রীয় অর্থ সাহায্যের আশ্বাস দেন।

অবশ্য এখনও গঙ্গা-পদ্মার ভাঙ্গন প্রতিরোধে কেন্দ্রীয় সরকারের তরফে কোনও অর্থ বরাদ্দ করা হয়নি।

**সংযোজিত তথ্য : বিধানসভার তারকাখচিত প্রশ্ন * ৩৩৮ উত্তর দেওয়ার দিন : ৫-২-৯৭**

গঙ্গা-পদ্মার ভাঙ্গন এত ব্যাপক আকার নিয়েছে যে রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে তার সামগ্রিক প্রতিবিধান করা প্রায় অসম্ভব বলা চলে। বেশ কিছু বছর ধরে গঙ্গা-পদ্মার ভাঙ্গন জনিত সমস্যার গুরুত্ব কেন্দ্রীয় সরকারের কাছে জানানো হয়। ১৯৯৬ সালে মাননীয় প্রধানমন্ত্রী মুর্শিদাবাদ ও মালদা জেলায় ভাঙ্গন পরিস্থিতি সরেজমিনে দেখে যান। তার পরে পরেই যোজনা পর্ষদ মারফৎ বিশেষজ্ঞ কমিটি গঠিত হয় ১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসে।

**বিশেষজ্ঞ কমিটির সুপারিশগুলো এইরকম**
**(Amount in Crores of Rs.)**

| Recommended Measures | Malda | | | Murshidabad | | | Total | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | For GOWB | For F B P | Total | For GOWB | For F B P. | Total | For GOWB | For F B P | Total |
| Short Term | 17.00 | 60 00 | 77 00 | 171.00 | 67 00 | 238.00 | 188 00 | 127 00 | 315 00 |
| Long Term | NIL | 30.00 | 30 00 | 553 00 | 29 00 | 528 00 | 553 00 | 59 00 | 612.00 |
| Grant Total | 17 00 | 90 00 | 107 00 | 724 00 | 96 00 | 820.00 | 741 00 | 186 00 | 927 00 |

বিশেষজ্ঞ কমিটির রিপোর্ট যোজনা পর্ষদে জমা পড়েছে ১৯৯৭ সালের জানুযারি মাসে। বর্তমানে রিপোর্টটি যোজনা পর্ষদের বিবেচনাধীন অবস্থায় আছে।

**প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেওয়া সত্ত্বেও বাংলা ভাষা শিক্ষার অবনতি**

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৭) **শ্রী তপন হোড় ঃ** স্কুলশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার অবগত আছেন কি যে, প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দিয়ে বাংলা ভাষা শিক্ষার তেমন কোনও উন্নতি হয়নি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সরকার এ বিষয়ে কী চিন্তা-ভাবনা করছে?

**স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ তুলনামূলক মূল্যায়ন এখনও করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**ভাগীরথী নদীর ভাঙ্গনরোধে অর্থ মঞ্জুর**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬) **শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ সালে নদীয়া জেলার ভাগীরথী নদীর ভাঙ্গনরোধ বাবদ কত টাকা

মঞ্জুর করা হয়েছিল ;

(খ) উক্ত কাজ কোন কোন এলাকায় হয়েছিল ; এবং

(গ) অবশিষ্ট কাজ কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বার্ষিক যোজনা খাতে ভাগীরথী নদীর ভাঙ্গন রোধ বাবদ ১৯৯৫-৯৬ সালে ৮৭ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল।

(খ) কাজগুলি নদীয়া জেলার জগৎখালি, প্রাচীন মায়াপুর, গৌরাঙ্গ সেতু, চর সরাটি, তারাপুর ইত্যাদি এলাকায় করা হয়েছিল।

(গ) নদীর ভাঙ্গনের গুরুত্ব অনুসারে এলাকা চিহ্নিত করে বিভিন্ন প্রকল্প রচনা করা হয়েছে এবং হচ্ছে। এই সমস্ত কাজ প্রাশাসনিক অনুমোদন সাপেক্ষে বার্ষিক যোজনা বরাদ্দ অনুসারে ধাপে ধাপে শেষ করা হবে।

### দূষণরোধে সুপ্রীম কোর্টের আদেশ

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৪) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** পরিবেশ দপ্তর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুপ্রীম কোর্ট দূষণরোধের ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্যের কতগুলো কারখানার ওপর নির্দেশ দিয়েছেন ;

(খ) উক্ত নির্দেশ কার্যকর করার ক্ষেত্রে রাজ্য সরকারের ভূমিকা কী ; এবং

(গ) দূষণরোধের ব্যবস্থা গ্রহণের অগ্রগতি কতটুকু ঘটেছে?

**পরিবেশ দপ্তর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩০০০ শিল্প সংস্থা।

(খ) রাজ্য সরকার দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের মাধ্যমে শিল্প সংস্থাগুলির উপর নজরদারি চালায়। দূষণের মাত্রা নিয়মমাফিক মাত্রার অতিরিক্ত হলে প্রয়োজন বোধে দূষিত শিল্প সংস্থাকে বন্ধ করে দেবার নির্দেশ দেওয়া হয়। ক্ষুদ্র শিল্প সংস্থার বিভিন্ন সমিতির সদস্যদের সঙ্গে রাজ্য সরকার সরাসরি এবং দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের মাধ্যমে দূষণরোধের ব্যাপারে আলোচনা করে। এছাড়াও কয়েকটি ক্ষেত্রে ছোট শিল্প সংস্থাকে স্বল্প ব্যয় দূষণ রোধের কারিগরি ব্যবস্থা পর্ষদের মাধ্যমে কার্যকর করতে সাহায্য করা হয়।

(গ) ১৯৫টি বৃহৎ শিল্প সংস্থা জল দূষণ এবং বায়ু দূষণ রোধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেছে।

**হাওড়া শহরের বায়ুদূষণ নিয়ন্ত্রণ**

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯২) **শ্রী জটু লাহিড়ী ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ্ করে উত্তর দেবেন কি—

(ক) হাওড়া শহরের বায়ুদূষণ পরিমাপের জন্য কোনও সমীক্ষা হয়েছে কি না ; এবং

(খ) হলে, উক্ত দূষণ নিয়ন্ত্রণের কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হাওড়া শহরের শিল্পজাত দূষণ রোধে শিল্পসংস্থাগুলিকে নিয়মিত সতর্ক করা হয়েছে, কোনও কোনও ক্ষেত্রে নোটিশ দেওয়া হয়েছে এবং অপরিহার্য ক্ষেত্রে উৎপাদন বন্ধ করবার আজ্ঞা দেওয়া হয়েছে।

**দামোদর নদের ভাঙ্গন**

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪০) **শ্রী হারাধন বাউরি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ্ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাঁকুড়া জেলার সোনামুখী থানার অন্তর্গত ভাগলুই এবং গুড়ভাঙ্গা ও অমৃতপাড়া প্রভৃতি গ্রামগুলিকে দামোদর নদের ভাঙ্গন থেকে রক্ষা করার জন্য সরকার পরিকল্পনা নিয়েছে ; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটি কি এবং কাজ সম্পূর্ণ হতে কতদিন লাগবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) গ্রামগুলিকে দামোদর নদের ভাঙ্গন হইতে রক্ষা করার জন্য দুটি পৃথক তীর সংরক্ষণ প্রকল্প রচনা করা হয়েছে। ভাগলুই গ্রাম সন্নিকটে ৬০০ মিটার এবং গুড়ভাঙ্গা অমৃতপাড়া সন্নিকটে ৭৫০ মিটার দীর্ঘ পাথর বাঁধানো সংরক্ষণ কাজের প্রস্তাব করা হয়েছে। প্রশাসনিক অনুমোদন পাওয়ার পর দু'বছর সময়ের মধ্যে কাজ দুটি শেষ করা যাবে বলে আশা করা যায়।

The villages namely Bhaglui, Gurubhanga and Amritpara situated on the right bank of river Damodar in P.S. Sonamukhi. Dist. Bankura, had been under threat of erosion for some time past. Considering the gravity of the situation, 2 nos. Anti-Erosion Schemes have been prepared as detailed below :-

1) Name of Work :

i) Protection work near Bhaglui village on the right bank of river Damodar, J.L. No. 139, P.S. Sonamukhi, Dist. Bankura.

Estimated Cost—Rs. 41.85 lakhs

Length of the Protection 600 mtrs. with a provision for boulder pitching with apron.

Budget allocation amounting to Rs. 4.00 lakhs exists during the year 1996-97.

ii) Protection work near Gurubhanga Colony and Amritpara village on the right bank of river Damodar J.L. No. 136.

Estimated Cost—Rs. 59.40 lakhs

Length of Protection 750 mtrs. with provision for boulder pitching with apron.

There is no budget allocation for the scheme during the year 1996-97.

The above noted schemes have been cleared by the Technical Committee of West Bengal Flood Control Board in its last meeting and these are being processed for according administrative approval of Govt. On receipt of the same, the works may be taken up in conformity with the budget provision, as may be available. The working time for the above projects would be nearly 2 working seasons, since cost of these schemes is nearly Rs. 1 crore and a large length of about 1.35 K.M. is involved.

### হীরাকোনিয়া ব্রিজ নির্মাণ

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৬) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রামনগরের প্রস্তাবিত হীরাকোনিয়া ব্রিজটি তৈরি করা সম্ভব হচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়। বর্তমানে পশ্চিমবঙ্গে সরকারের সেচ ও জলপথ দপ্তরের অন্তর্গত নদী

বিজ্ঞান প্রতিষ্ঠান কর্তৃক ব্রিজটি নির্মাণের জন্য প্রয়োজনীয় ভূমি ও অনুসন্ধানের কাজ চলছে।

(খ) প্রশ্ন ওঠে না।

নদী বিজ্ঞান প্রতিষ্ঠান (রিভার রিসার্চ ইনস্টিটিউট) কর্তৃক মৃত্তিকা সম্পর্কে প্রতিবেদন পাওয়ার পর সেতুটির (ব্রিজটির) নক্‌শা (ডিজাইন) সহ মূল্যানুমান (এস্টিমেট) করা হবে। পরে বার্ষিক যোজনায় উপযুক্ত টাকার সংস্থান করা গেলে, কাজটি হাতে নেওয়া হবে।

### মাধ্যমিক পরীক্ষায় হিন্দিতে প্রশ্নপত্র

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাজ্যে হিন্দি মাধ্যমে বিদ্যালযের ছাত্র-ছাত্রীদের জন্য মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক পরীক্ষায় হিন্দিতে প্রশ্নপত্র চালু করার কথা সরকার বিবেচনা করছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, এবিষয়ে বিবেচনা করা হচ্ছে না।

### নতুন বিদ্যালয় অনুমোদনের পরিকল্পনা

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৮) **শ্রী গুরুপদ দত্ত ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চলতি আর্থিক বছরে রাজ্যে নতুন বিদ্যালয় অনুমোদনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, কতগুলি জুনিয়র হাই ও হায়ার সেকেন্ডারি বিদ্যালয়কে অনুমোদন দেওয়া হবে (জেলাওয়াড়ি হিসাব)?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চলতি আর্থিক বৎসরে ৩০৪টি বিদ্যালয়ের সরকারি অনুমোদন দেওয়া বা উন্নীত-করণ করা হয়েছে। এই বছরের অবশিষ্ট দিনগুলির মধ্যে আর কোনও বিদ্যালয়কে অনুমোদন বা উন্নীতকরণের সুযোগ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### কলেজবিহীন মহকুমা শহর

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮২) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সকল মহকুমা শহরে কলেজ নেই ; এবং

(খ) সত্যি হলে, সেই সব শহরে কলেজ স্থাপনেব কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। এটি সত্য যে রাজ্যের দুটি মহকুমা শহর-তেহট্ট (নদীয়া) এবং লালবাগ (মুর্শিদাবাদ) এ কোনও কলেজ নেই ;

(খ) না। এই মুহূর্তে সরকারের এই দুটি শহরে কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা নেই।

**মাধ্যমিক স্তরে পূর্বতন শিক্ষাবর্ষ পুনঃপ্রবর্তন**

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২১) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মাধ্যমিক স্তরে শিক্ষাবর্ষ শুরুর ক্ষেত্রে পূর্বতন শিক্ষাবর্ষ চালু করা সম্পর্কে রাজ্য সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না এই ধরনের কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয় নাই।

**বজবজ এলাকায় মাধ্যমিক বিদ্যালয় স্থাপন**

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৩) **শ্রী অশোক দেব ঃ** মাধ্যমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ এলাকায় একটি মাধ্যমিক স্তরের বিদ্যালয় স্থাপনের কোনও সরকারি পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবার সম্ভাবনা রয়েছে?

**মাধ্যমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলায় কলেজের সংখ্যা**

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৩) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় সর্বমোট কতগুলি কলেজ আছে ; এবং

(খ) কোন কোন কলেজে কি কি বিষয়ে অনার্স পড়াবার ব্যবস্থা আছে?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলায় সর্বমোট ১০টি কলেজ আছে। তন্মধ্যে ৯টি ডিগ্রি কলেজ ও ১টি শিক্ষক শিক্ষণ কলেজ।

(খ) **জগন্নাথ কিশোর কলেজ ঃ** বাংলা, ইংরাজি, ইতিহাস, রাষ্ট্রবিজ্ঞান, গণিত, অর্থনীতি দর্শন, পদার্থবিজ্ঞান, রসায়ন, প্রাণী বিজ্ঞান, ভূতত্ব বিদ্যা, হিসাব শাস্ত্র।

**নিস্তারিণী কলেজ ঃ** বাংলা, ইংরাজি, রাষ্ট্র বি[illegible], দর্শন, রসায়ন, ভূগোল।

**রঘুনাথপুর কলেজ ঃ** বাংলা, ইংরাজি, ইতিহাস, গণিত, অর্থনীতি, পদার্থবিজ্ঞান, রসায়ন।

**রামানন্দ শতবার্ষিকী কলেজ ঃ** ইংরাজি, দর্শন, রসায়ন,

**নেতাজী সুভাষ আশ্রম মহাবিদ্যালয় ঃ** বাংলা।

**অচ্ছুরাম মেমোরিয়াল কলেজ ঃ** ইতিহাস, পদার্থ বিজ্ঞান।

**মহাত্মা গান্ধী কলেজ ঃ** ইতিহাস, রাষ্ট্রবিজ্ঞান, হিসাব শাস্ত্র।

**মানভূম মহাবিদ্যালয় ঃ** হিসাব শাস্ত্র।

### মডেল কলেজ তৈরি

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৮) **শ্রী সুকুমার দাশ ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রতি জেলায় একটি করে মডেল কলেজ তৈরি করার সরকারি কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত কাজ কবে থেকে শুরু হবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ রকম কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### Erosion of Ganga Bank in Akheriganj

*99. (Admitted Question No. *1124) **Shri Abu Sufian Sarkar :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether the Government is aware of erosion of Ganga Bank in Akheriganj ; and

(b) if so, the measures taken/proposed to be taken ?

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :**

(a) Yes, the Govt. is aware of the erosion of river Ganga at Akheriganj.

(b) A comprehensive scheme, estimated to cost Rs. 63.88 Crores, has been prepared for the purpose of protecting the Akheriganj area from the erosion of river Ganga on its right bank. The Scheme proposes to protect a length of about 6 km on the right side river bank.

### অর্গানাইজড প্রাথমিক বিদ্যালয় অনুমোদন

*১০০।(অনুমোদিত প্রশ্ন নং *১২১৫) **শ্রী নির্মল ঘোষ ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, পশ্চিমবঙ্গের অর্গানাইজড প্রাথমিক বিদ্যালয়গুলির অনুমোদনের সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, বর্তমান আর্থিক বছরে কতগুলি প্রাথমিক বিদ্যালয় অনুমোদন পাবে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### Recovery of Irrigation Tax

*101.(Admitted Question No. *1426) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) the total amount recovered on account of Irrigation Tax during 1995-96, 1996-97 (upto 31st December) in the State :

(b) the total amount of unrecovered tax during the said years ; and

(c) the steps taken to recover such tax by the Government ?

[ 5th February, 1997 ]

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :**

(a) The total amounts recovered on account of Irrigation tax during 1995-96 and 1996-97 (upto 31st December) are Rs. 106.47 lakhs and Rs. 50.00 lakhs only, respectively.

(b) Total cumulative amount of unrecovered tax upto the end of 1995-96 is Rs. 33 crores and upto the end of 31st December of 1996-97 is Rs. 34 crores only.

(c) For recovery of arrear tax (i) Joint programme for collection of Irrigation tax with Engineering Divisions Panchayat bodies and Revenue Officers is under consideration. (ii) Wide publicity through Radio, T.V. and Newspapers etc. is being given. (iii) Steps are being taken for issue of notification in time imposing water tax on Irrigated areas. (iv) Certified cases are being filed against tax-defaulters, when persuasions fail.

### ফুলহার নদীর ভাঙ্গন

*১০২।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৭) **শ্রী সমর মুখার্জি :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, মালদা জেলার গঙ্গা এবং ফুলহার নদীর ভাঙ্গন জনজীবন এবং ভৌগোলিক অবস্থানকে বিপন্ন করেছে ; এবং

(খ) সত্যি হলে, সরকার এ বিষয়ে কি কি পদক্ষেপ নিয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, এটা সত্য যে গঙ্গানদীর বামতীরের ভাঙ্গনে মালদা জেলার মানিকচক এবং কালিয়াচক থানায় গঙ্গার পাড় বরাবর বিস্তীর্ণ এলাকায় জনজীবন বিপন্ন হয়েছে। বর্তমানে ভৌগোলিক অবস্থান বিপন্ন না হলেও ভাঙ্গনের ফলে বেশ কিছু ভূমিক্ষয় হচ্ছে।

ফুলহার নদীর পাড় বরাবর বিলাইসারি গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত মহানন্দাটোলা অঞ্চলটি ভাঙ্গনে বিপন্ন হয়েছে।

(খ) ভাঙ্গনের গুরুত্ব অনুসারে এবং অর্থের যোগান অনুযায়ী বিগত কয়েক বছরে মালদা জেলায় গঙ্গা নদীর বামতীরে কিছু কিছু জায়গায় ভাঙ্গন প্রতিরোধক কাজ করা হয়েছে। মালদা এবং মুর্শিদাবাদ জেলায় গঙ্গা-পদ্মার ভাঙ্গন প্রতিরোধের বিষয়ে কেন্দ্রীয় সরকার যোজনা পর্ষদ মারফৎ একটি বিশেষজ্ঞ কমিটি গঠন

করেন। ঐ কমিটি ভাঙ্গনের কারণ অনুসন্ধান করে ভাঙ্গন প্রতিরোধের জন্য বেশ কিছু স্বল্পমেয়াদি ব্যবস্থা গ্রহণ করার জন্য যোজনা পর্ষদের কাছে তাদের সুচিন্তিত মতামতসহ একটি বিস্তারিত রিপোর্ট অতিসম্প্রতি পেশ করেছেন। বর্তমানে রিপোর্টটি যোজনা পর্ষদের বিবেচনাধীন অবস্থায় আছে।

বিশেষজ্ঞ কমিটির সুপারিশ অনুযায়ী রাজ্য সরকারের সেচ ও জলপথ বিভাগ ঐ সমস্ত স্বল্পমেয়াদি এবং দীর্ঘমেয়াদি ব্যবস্থাগুলি গ্রহণ করার জন্য প্রয়োজনীয় প্রকল্প রচনার কাজ এবার হাতে নেবেন।

১৯৯৬ সালের বর্ষাব সময় বিলাইসারি ও মহানন্দাটোলায় তাৎক্ষণিক প্রতিরোধক ব্যবস্থা হিসাবে কিছু পর্কুপাইন কেজ ফেলা হয়। এই কাজের ফলে ভাঙ্গনের তীব্রতা বহুলাংশে কমে কিছু পলি জমা হতে দেখা যায়। এখানে ভাঙ্গন পরিস্থিতির উপর সেচ বিভাগ নজর রেখেছেন। এই এলাকাটি অসংরক্ষিত অঞ্চল (unprotected area) প্রয়োজন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হবে।

## Unstarred Questions
## (to which written Answars were laid on the Table)

### পশ্চিমবঙ্গ পত্রিকার বিশেষ সংখ্যা

১। (অনুমোদিত প্রশ্ন নং ২) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৪ ও ১৯৯৫ বর্ষে পশ্চিমবঙ্গ পত্রিকায় মোট কতগুলি বিশেষ সংখ্যা প্রকাশিত হয়েছিল ; এবং

(খ) বিশেষ সংখ্যাগুলি কি কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট দশটি বিশেষ সংখ্যা প্রকাশিত হয়।

(খ) ১৯৯৪ ঃ রবীন্দ্র সংখ্যা, আন্তর্জাতিক স্বাক্ষরতা দিবস সংখ্যা, বিদ্যাসাগর সংখ্যা ও বাজেট সংখ্যা।

১৯৯৫ ঃ (১) গান্ধীজি সংখ্যা, (২) রবীন্দ্র সংখ্যা, (৩) সাক্ষরতা সংখ্যা, (৪) বঙ্কিম সংখ্যা, (৫) বাজেট সংখ্যা ও (৬) সাঁওতাল বিদ্রোহ সংখ্যা।

### নদীয়ায় খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প

২। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** ফুড প্রসেসিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় নতুন কোনও খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিট খোলা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কৃষ্ণগঞ্জে ও পার্শ্ববর্তী এলাকায় উক্ত প্রতিষ্ঠান চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না।

**খাদ্য প্রক্রিয়াকরণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারের পক্ষ থেকে কোনও খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিট খোলা হয় নাই।

(খ) না।

**লালবাগের উন্নতিসাধন তথা পর্যটনকেন্দ্র স্থাপনের পরিকল্পনা**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯) **শ্রী ইউনুস সরকার ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পর্যটকদের আকর্ষণ বাড়ানোর জন্য মুর্শিদাবাদ জেলায় লালবাগের উন্নতিসাধনের পরিকল্পনা নেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কি কি পরিকল্পনা নেওয়া হয়েছে?

**ট্যুরিজম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার লালবাগ ও তৎসংলগ্ন এলাকাকে আধুনিক পর্যটনকেন্দ্ররূপে গড়ে তোলার কিছু পরিকল্পনা সরকারের আছে।

(খ) পশ্চিমবঙ্গের পর্যটন দপ্তর, পশ্চিমবঙ্গ সরকারের একটি সংস্থা ওয়েফক্ন (ওয়েস্ট বেঙ্গল কনসালটেন্সি) মুর্শিদাবাদের ওপর একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করেছে। প্রতিবেদনটি বিবেচনাধীন আছে। প্রকল্প প্রতিবেদন নিম্নলিখিত ব্যবস্থাদি নেওয়ার প্রস্তাব আছে ঃ

(ক) উচ্চবিত্ত পর্যটকদের জন্য একটি তারকাখচিত ৩২ কক্ষবিশিষ্ট হেরিটেজ হোটেল।

(খ) অল্পবিত্ত পর্যটকদের জন্য বিনোদনকেন্দ্রসহ একটি পর্যটক আবাস।

(গ) স্থানীয় হস্তশিল্প সামগ্রীর এবং বিশেষ রকমের স্থানীয় খাদ্যবস্তুর বিক্রয়কেন্দ্র।

(ঘ) মুক্ত মঞ্চ।

(ঙ) নবাবি আমলের ঐতিহাসিক ঘটনাবলী 'আলো ও ধ্বনির' সাহায্যে প্রদর্শন।

(চ) জলক্রীড়া কেন্দ্র।

(ছ) পর্যটন কেন্দ্রের জন্য আলো জল ও রাস্তার পরিকাঠামো নির্মাণ ইত্যাদি উপরোক্ত ব্যবস্থাদির মধ্যে বর্তমানে সরকারি অর্থে একটি পর্যটক আবাসন নির্মাণের পরিকল্পনা নেওয়া হয়েছে।

**এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নথিভুক্তিকরণ**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ২১১) **শ্রী জ্যোতি চৌধুরি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-এর জানুয়ারি থেকে ১৯৯৬-এর ডিসেম্বর পর্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কতজন বেকার যুবক-যুবতী নাম নথিভুক্ত করেছেন ;

(খ) উক্ত সময়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কতজনের (১) সরকারি ও (২) বেসরকারি ক্ষেত্রে চাকুরির ব্যবস্থা করা হয়েছে ; এবং

(গ) তার মধ্যে পুরুষ/মহিলা/তফসিলি জাতি/উপজাতি/মুসলমান/ও.বি.সি./খ্রিস্টানের সংখ্যা কত?

**এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২ থেকে ১৯৯৬ পর্যন্ত নথিভুক্ত বেকার যুবক-যুবতীর সংখ্যা নিম্নরূপ ঃ

| সাল | যুবক | যুবতী | মোট |
|---|---|---|---|
| ১৯৯২ | ২,৮৯,৩১৩ | ৯৯,১০২ | ৩,৮৮,৪১৫ |
| ১৯৯৩ | ৩,০০,০৫৪৯ | ১,০৮,৮৫৩ | ৪,০৯,৪০২ |
| ১৯৯৪ | ৩,৬৬,৩৬৫ | ১,৪১,৯৩৩ | ৫,০৮,২৯৮ |
| ১৯৯৫ | ৩,৪৫,৬৩১ | ১,৩৪,৫৩৮ | ৪,৮০,১৬৯ |
| ১৯৯৬ | ৩,০৪,১২৪ | ১,৩২,০১১ | ৪,৩৬,১৩৫ |

(খ) ১৯৯২ থেকে ১৯৯৬ পর্যন্ত চাকুরি প্রাপকের সংখ্যা নিম্নরূপ ঃ

| সাল | সরকারি | বেসরকারি | মোট |
|---|---|---|---|
| ১৯৯২ | ৫,৪৩৯ | ১,৯১২ | ৭,৩৫১ |
| ১৯৯৩ | ৩,৭৮৪ | ১,৮৯১ | ৫,৬৭৫ |
| ১৯৯৪ | ৮,১৫৩ | ১,৭৪০ | ৯,৮৯৩ |
| ১৯৯৫ | ৬,৪৪৬ | ১,৩৭৬ | ৭,৮২২ |
| ১৯৯৬ | ৮,৫৫৮ | ১,৮২৭ | ১০,৩৮৫ |
| | ৩২,৩৮০ | ৮,৭৪৬ | ৪১,১২৬ |

(গ) সংখ্যাগুলি নিম্নরূপ ঃ

| সাল | পুরুষ | মহিলা | তফঃ জাতি | তফঃ উপজাতি | মুসলমান | ও.বি.সি | খ্রিস্টান |
|---|---|---|---|---|---|---|---|
| ১৯৯২ | ৬,৩৪৪ | ১,০৪৭ | ২,৭৯৭ | ২৯৩ | ৩০৮ | — | ১৮ |
| ১৯৯৩ | ৫,০৩৪ | ৬৪১ | ১,১৫৩ | ২২৮ | ২১৪ | — | ৩১ |
| ১৯৯৪ | ৮,৫৭১ | ১,৩২২ | ১,৩৭৭ | ২৯৭ | ২৩০ | — | ২৬ |
| ১৯৯৫ | ৬,৯১১ | ৯১১ | ১,৮১৫ | ৩৯৫ | ৪৫২ | — | ৫২ |
| ১৯৯৬ | ৮,৮৪৮ | ১,৫৩৭ | ১,৯১৩ | ৫২০ | ৪৯৭ | ১৭৭ | ৪২ |

## অনুন্নত সম্প্রদায়গুলির স্বীকৃতি

৫। (অনুমোদিত প্রশ্ন নং ২২৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** তফসিলি জাতি ও আদিবাসী এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের স্বীকৃত সমস্ত অনুন্নত সম্প্রদায়গুলিকে রাজ্য সরকার স্বীকৃতি দিয়েছেন কি না ; এবং

(খ) না দিয়ে থাকলে সরকার এ বিষয়ে কি চিন্তা-ভাবনা করছেন?

**তফসিলি জাতি ও আদিবাসী এবং অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য অনুন্নত শ্রেণী আয়োগের সুপারিশক্রমে অনুন্নত শ্রেণী ও সম্প্রদায়গুলি স্বীকৃতিকরণের কাজ চলছে। এ পর্যন্ত মোট ৪৪টি শ্রেণী বা সম্প্রদায়কে অনুন্নত সম্প্রদায় হিসাবে স্বীকৃতি দেওয়া হয়েছে।

(খ) রাজ্য অনুন্নত শ্রেণী আয়োগের সুপারিশ রাজ্য সরকার সাধারণভাবে কার্যকর করে।

## মেদিনীপুর জেলায় বৃদ্ধা বাস

৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৮) **শ্রী রামপদ সামন্ত ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় কোথায় কোথায় বৃদ্ধাবাস রয়েছে ; এবং

(খ) সহায় সম্বলহীন বৃদ্ধ, বৃদ্ধা ও অক্ষম ব্যক্তিদের মধ্যে সাহায্য প্রাপকদের সংখ্যা (জেলাওয়ারী হিসাব) কত?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলায় অবস্থিত বৃদ্ধাবাসের সংখ্যা ১৫। এ সংক্রান্ত তালিকা সঙ্গে দেওয়া হল।

(খ) সহায় সম্বলহীন বৃদ্ধ, বৃদ্ধা ও অক্ষম ব্যক্তিদের মধ্যে সাহায্য প্রাপকদের মোট সংখ্যা নিচে দেওয়া হল ঃ

বৃদ্ধ ও বৃদ্ধাদের সংখ্যা .... ৩৩,৬৭৪ জন

অক্ষম ব্যক্তিদের সংখ্যা .... ৬,৬৩৩ জন

জেলাওয়ারী হিসাবে তালিকা এর সঙ্গে দেওয়া হল।

**জেলা মেদিনীপুর**

| ক্রমিক সংখ্যা | সংগঠনের নাম | যাদের জন্য | আসন সংখ্যা |
|---|---|---|---|
| ১। | ওয়েস্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট, ট্রাইবস অ্যান্ড মাইনরিটি ওয়েলফেয়ার অ্যাশোসিয়েশন, রবীন্দ্রনগর, পোঃ ও জেলা ঃ মেদিনীপুর | বৃদ্ধ ও বৃদ্ধা | ২৫ |
| ২। | ঐ পূর্বাশা লজ, দীঘা জেলা ঃ মেদিনীপুর | বৃদ্ধ ও বৃদ্ধা | ২৫ |
| ৩। | সাঁইপুকুর মাতৃসেবিকা সমিতি, গ্রামঃ উত্তরবার পোঃ ছাবুকিয়া উত্তরবার, জেলাঃ মেদিনীপুর | বৃদ্ধ | ২৫ |
| ৪। | ঐ | বৃদ্ধা | ২৫ |
| ৫। | বিক্রমনগর উদয়ন সংঘ, গ্রামঃ বিক্রমনগর, পোঃ হারিড়া, জেলা ঃ মেদিনীপুর | বৃদ্ধ | ২৫ |
| ৬। | নেতাজী পাঠচক্র গ্রাম ঃ পূর্বচরা, পোঃ তিকাশি জেলা ঃ মেদিনীপুর | বৃদ্ধ | ২৫ |

| ক্রমিক সংখ্যা | সংগঠনের নাম | যাদের জন্য | আসন সংখ্যা |
|---|---|---|---|
| ৭। | অমর সেবা সংঘ, গ্রাম ও পোঃ রাইনি, জেলাঃ মেদিনীপুর | বৃদ্ধ ও বৃদ্ধা | ২৫ |
| ৮। | চাইল্ড অ্যান্ড সোস্যাল ওয়েলফেয়ার সোসাইটি, গ্রাম ঃ মরকন্দচক, পোঃ বিষ্ণুপুর বাজার, জেলাঃ মেদিনীপুর | বৃদ্ধ | ২৫ |
| ৯। | শিউলিপুর উদয়ন ক্লাব, গ্রামঃ শিউলিপুর পোঃ পশ্চিমবার, জেলা মেদিনীপুর | বৃদ্ধ | ২৫ |

| | | |
|---|---|---|
| ১০। সোশ্যাল ওয়েলফেয়ার অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট সোসাইটি, গ্রামঃ কোন্নগর, পোঃ ঘাটাল, জেলা ঃ মেদিনীপুর | বৃদ্ধ | ২৫ |
| ১১। বিবেকানন্দ লোক শিক্ষা নিকেতন, গ্রামঃ ফরিদপুর পোঃ দক্ষিণ দাউকি, জেলাঃ মেদিনীপুর | বৃদ্ধা | ২৫ |
| ১২। নিম্বার্ক মঠ সেবা সমিতি, গ্রামঃ বৈকুণ্ঠপুর, পোঃ শঙ্করপুর, জেলাঃ মেদিনীপুর | বৃদ্ধ | ২৫ |
| ১৩। বড়বাড়ি নেতাজী সেবা সংঘ গ্রামঃ বড়বাড়ি, পোঃ বড়বাড়ি (দক্ষিণ), জেলা মেদিনীপুর | | |
| ১৪। হিতালজোড় কিশোরীবালা দাতব্য চিকিৎসালয়, গ্রামঃ হিতালজোড়, পোঃ বলপাই, জেলাঃ মেদিনীপুর | বৃদ্ধ ও বৃদ্ধা | ২৫ |
| ১৫। শিবরামপুর মিলনতীর্থ, গ্রাম ও পোঃ শিবরামপুর জেলা ঃ মেদিনীপুর | বৃদ্ধ | ২৫ |

সহায় সম্বলহীন বৃদ্ধ, বৃদ্ধা অক্ষম ব্যক্তিদের মধ্যে সাহায্য প্রাপকদের (জেলাওয়ারী) সংখ্যা ঃ

| জেলা | বার্ধক্য ভাতা প্রাপকের সংখ্যা | অক্ষম ভাতা প্রাপকের সংখ্যা |
|---|---|---|
| ১। কলকাতা | ৩,৯০০ | ৬৬৪ |
| ২। ২৪-পরগনা (উত্তর) | ২,৯০৬ | ৪৮৯ |
| ৩। ২৪-পরগনা (দক্ষিণ) | ৯,৫৫৭ | ২৯৫ |
| ৪। হাওড়া | ১,৮৮৪ | ৩৮১ |

| জেলা | বার্ধক্য ভাতা প্রাপকের সংখ্যা | অক্ষম ভাতা প্রাপকের সংখ্যা |
|---|---|---|
| ৫। নদীয়া | ১,৯৪১ | ৩০৪ |
| ৬। মুর্শিদাবাদ | ২,৭৫৬ | ৩৪৮ |
| ৭। হুগলি | ২,৪৭৮ | ৩২৫ |
| ৮। মেদিনীপুর | ৩,২৬৪ | ৭৩৬ |
| ৯। বাঁকুড়া | ১,৪৬৬ | ৩০৬ |
| ১০। বর্ধমান | ৩,১৬৯ | ৬৪৬ |
| ১১। পুরুলিয়া | ১,২০২ | ২৩৫ |

| জেলা | বার্ধক্য ভাতা প্রাপকের সংখ্যা | অক্ষম ভাতা প্রাপকের সংখ্যা |
|---|---|---|
| ১২। বীরভূম | ১,২০০ | ৪১২ |
| ১৩। জলপাইগুড়ি | ১,২৫৯ | ২৬৪ |
| ১৪। মালদা | ১,২৪৯ | ৩০৬ |
| ১৫। উত্তর দিনাজপুর | ৬৪১ | ১৬৫ |
| ১৬। কোচবিহার | ১,২৭২ | ২৮৬ |
| ১৭। দার্জিলিং | ৯৩৫ | ২০৮ |
| ১৮। দক্ষিণ দিনাজপুর | ৫৯৫ | ২৬৩ |
| | ৩৩,৬৭৪ | ৬,৬৩৩ |

**রানাঘাট ও কল্যাণীতে নথিভুক্ত বেকার**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩১০) **শ্রী অজয় দে ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর, রানাঘাট ও কল্যাণী এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত নথিভুক্ত বেকারের সংখ্যা কত ;

(খ) ১লা জানুয়ারি ১৯৯২ থেকে ৩১এ ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত কতজন নাম নথিভুক্ত করেছেন (বছরওয়ারী হিসাব) ; এবং

(গ) তন্মধ্যে কতজনকে চাকুরি দেওয়া সম্ভব হয়েছে?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১-১২-৯৬ পর্যন্ত নদীয়া জেলার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নথিভুক্ত বেকারের সংখ্যা নিম্নরূপ ঃ

| কৃষ্ণনগর | রানাঘাট | কল্যাণী |
|---|---|---|
| ১,১০,১৫৯ | ৯৬,৩৬৭ | ৬৭.৮৭ |

(খ) ১-১-৯২ থেকে ৩১-১২-৯৬ পর্যন্ত নদীয়া জেলার বছরওয়ারী নথিভুক্ত বেকারের সংখ্যা নিম্নরূপ

| সাল | কৃষ্ণনগর | রানাঘাট | কল্যাণী |
|---|---|---|---|
| ১৯৯২ | ১০,৮০৭ | ৫,৯৬৪ | ৫,৪৯৭ |
| ১৯৯৩ | ৭,৫৪৭ | ৩,৬৬৫ | ৫,২৩৯ |
| ১৯৯৪ | ১৪,৫৭৫ | ১০,৫০৩ | ৬,৪৮৬ |

| সাল | কৃষ্ণনগর | রানাঘাট | কল্যাণী |
|---|---|---|---|
| ১৯৯৫ | ১০,১৯৮ | ৮,২২৯ | ৭,৫৮৪ |
| ১৯৯৬ | ১১,২২৮ | ৮,১৮৫ | ৮,০৩২ |
| মোট | ৫৫,০৯৫ | ৩৬,৫৪৬ | ৩২,৮৩৮ |

(গ) ১৯৯২ থেকে ১৯৯৬ পর্যন্ত নদীয়া জেলার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি থেকে চাকুরি প্রাপকের সংখ্যা নিম্নরূপ ঃ

| সাল | কৃষ্ণনগর | রানাঘাট | কল্যাণী |
|---|---|---|---|
| ১৯৯২ | ৯০ | ৯৩ | ১২০ |
| ১৯৯৩ | ৯২ | ৫৬ | ১২৫ |
| ১৯৯৪ | ৮৫ | ৪৮ | ৪৫ |
| ১৯৯৫ | ১৬৭ | ২৬ | ১৩৮ |
| ১৯৯৬ | ৭৭ | ৪১ | ১৮৬ |
| মোট | ৫১১ | ২৬৪ | ৬১৪ |

## বহরমপুরে সুইমিং পুল

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৭) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) ঃ ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বহরমপুর শহরে একটি সুইমিং পুল করার জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পটিতে কত টাকা খরচ হবে বলে ধরা হয়েছে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সংশোধিত আনুমানিক ব্যয় ৯.৩৭ লক্ষ টাকা।

## হাওড়া জেলা পরিষদে অডিট

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৭) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়া জেলা পরিষদে সর্বশেষ কত পর্যন্ত অডিট হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হাওড়া জেলা পরিষদে এগ্‌জামিনার অব লোকাল অ্যাকাউন্টস (যিনি পশ্চিমবঙ্গ • অডিটর জেনারেলের একজন আধিকারিক) কর্তৃক সর্বশেষ ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত অডিট হয়েছে।

**সুসংহত শিশুবিকাশ প্রকল্পে নিযুক্ত কর্মিদের ভাতা**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৫) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুসংহত শিশুবিকাশ প্রকল্পের কর্মী ও সহায়িকাদের বর্তমানে ভাতা কত ; এবং

(খ) ঐ ভাতা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে সুংসহত শিশুবিকাশ প্রকল্পের অঙ্গনওয়াড়ী কর্মী ও সহায়িকারা নিম্নলিখিত হারে ভাতা পান।

**অঙ্গনওয়াড়ী কর্মী ঃ** (ক) মাধ্যমিক অনুত্তীর্ণা প্রতি মাসে ৩৫০ টাকা, (খ) মাধ্যমিক উত্তীর্ণা প্রতি মাসে ৪০০ টাকা।

**সহায়িকা ঃ** প্রত্যেকে মাসিক ২০০ টাকা।

(খ) সুসংহত শিশুবিকাশ প্রকল্পের কর্মী ও সহায়িকাদের ভাতা বৃদ্ধি করেন কেন্দ্রীয় সরকার। ঐ ভাতা বৃদ্ধির প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

**রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা**

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৫) **শ্রী তুষারকান্তি মন্ডল ও শ্রী সৌগত রায় ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ৩১এ ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত রাজ্যে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে, মাধ্যমিক বা তদুর্দ্ধ যোগ্যতা কত জনের ; এবং

(গ) এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ১৯৯৫-৯৬ আর্থিক বছরে কতজনের চাকুরি দেওয়া সম্ভব হয়েছে?

**এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১এ ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৫৪,৮৩,২৮৮ জন।

(খ) ৩০,৬৭ লক্ষ।

(গ) উক্ত আর্থিক বছরে মোট ৮,৪২৪ জনের চাকুরি হয়েছে।

**জেলা আদালতে জি পি নিয়োগ পদ্ধতি**

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৩) **শ্রী মোজাম্মেল হক** ঃ বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে জেলা আদালতগুলিতে জি পি (গভঃ প্লিডার)-দের কি পদ্ধতিতে নিয়োগ করা হয় ;

(খ) তাদের মাসিক বেতন দেওয়া হয় কি না ; এবং

(গ) সরকারি প্লিডার হিসাবে মোকদ্দমার কাজে কাগজপত্রসহ বিবিধ খরচপত্র কি হারে দেওয়া হয়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) লিগ্যাল রিমেমব্রান্সার ১৯৭১ এর ম্যানুয়েলের ৬১ ধারা অনুযায়ী রাজ্যের জেলা আদালতগুলিতে জি পি (গভঃ প্লিডার)-দের নিয়োগ করা হয়।

(খ) তাদের কোনও মাসিক বেতন দেওয়া হয় না। কেবল মাত্র রিটেনার ফি দেওয়া হয় এবং এই ফি-র পরিমাণ মাসিক ৫০০ (পাঁচ শত) টাকা।

(গ) মোকদ্দমার কাজে কাগজপত্রসহ বিবিধ খরচপত্রের জন্য যথাযথ খরচ (অ্যাকচুয়াল এক্সপেন্সেস) দেওয়া হয়। এ বিষয়ে খরচপত্রের হারের নির্দিষ্ট কোনও বিধান নেই।

**তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য আশ্রম-হোস্টেল**

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬২) **শ্রী নটবর বাগদি** ঃ তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য মোট কয়টি আশ্রম-হোস্টেল আছে?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলায় তিনটি তফসিলি জাতি (মোট শয্যাসংখ্যা ৭০) এবং একুশটি তফসিলি আদিবাসীদের জন্য (মোট শয্যাসংখ্যা ৬৯০) আশ্রম-হোস্টেল আছে। এ ছাড়াও ৯টি আশ্রম-হোস্টেলের নির্মাণকার্য চলছে।

## 'পশ্চিমবঙ্গ' পত্রিকা প্রচার

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৭) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) 'পশ্চিমবঙ্গ' পত্রিকা ক'টি ভাষায় প্রকাশিত হয় ; এবং

(খ) ঐ পত্রিকার প্রতিটি সংখ্যার বিক্রয়সংখ্যা কত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'পশ্চিমবঙ্গ' পত্রিকা বর্তমানে ছয়টি ভাষায় প্রকাশিত হয়।

(খ) ঐগুলির বিক্রয়সংখ্যা হল ঃ

| | বিক্রয় সংখ্যা | মুদ্রণ সংখ্যা |
|---|---|---|
| (১) বাংলা | ৪,৫০০ | ৬,০০০ |
| (২) ইংরাজি | ৬০০ | ৩,১০০ |
| (৩) সাঁওতালি | ৭০০ | ২,৫০০ |
| (৪) উর্দু | ৫০ | ৫০০ |
| (৫) হিন্দি | ৫০ | ৬০০ |
| (৬) নেপালি | ১,৫০০ | ২,০০০ |

এছাড়া বিশেষ সংখ্যাগুলির প্রচারসংখ্যা সাধারণ সংখ্যার চেয়ে দশগুণ বেশি হয়ে থাকে। রামমোহন, গান্ধী, রবীন্দ্র, বিদ্যাসাগর, অবনীন্দ্রনাথ, বিভূতিভূষণ ইত্যাদি বিশেষ সংখ্যাগুলি সুধীজনের বিশেষ প্রশংসা পেয়েছে। সদ্য প্রকাশিত 'নেতাজী' বিশেষ সংখ্যা মুদ্রিত হয়েছে পঞ্চাশ হাজার কপি।

## বৃদ্ধাবাসের সংখ্যা

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৮) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যে মোট ক'টি বৃদ্ধাবাস আছে ; এবং

(খ) উক্ত আবাসগুলিতে মোট ক'টি আসন আছে?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মোট বৃদ্ধাবাসের সংখ্যা ৩০টি।

(খ) আবাসগুলিতে মোট ৭৫০টি আসন আছে।

**চন্দননগর মহকুমা আদালত সংস্কার**

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭০৭) **শ্রী কমল মুখার্জি** ঃ বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর মহকুমা-আদালত সংস্কার ও সম্প্রসারণের কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি না ;

(খ) নেওয়া হলে, উক্ত পরিকল্পনায় বিচার বিভাগীয় অফিসারদের জন্য আবাসিক গৃহের ব্যবস্থা করা হবে কি না ; এবং

(গ) উক্ত কাজে কেন্দ্রীয় সরকার থেকে অর্থসাহায্য পাওয়ার সম্ভাবনা আছে কি না?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নেওয়া হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) বর্তমানে এ প্রশ্ন ওঠে না।

আসানসোল শহরে স্টেডিয়াম

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫০) **শ্রী তাপস ব্যানার্জি** ঃ ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

আসানসোল শহরে প্রস্তাবিত স্টেডিয়াম নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

জেলাশাসকের সর্বশেষ প্রতিবেদন অনুযায়ী কাজ শুরু হয়ে গেছে।

**মুর্শিদাবাদ এস্টেটকে আকর্ষণীয় করা**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৩) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) ঃ বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ এস্টেটের লালবাগে অবস্থিত সম্পত্তি, শহরকে আকর্ষণীয় এবং আর্থিক আয় বৃদ্ধির স্বার্থে কোনও সংস্থাকে লিজ দেওয়ার জন্য সরকার প্রস্তাব গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) সত্যি হলে, কোন স স্থার সঙ্গে কি ধরনের শর্তে লিজ চুক্তি করার প্রস্তাব গ্রহণ করেছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদে ওয়াসিফ মঞ্জিল সংলগ্ন মুর্শিদাবাদ এস্টেটের অধীনস্থ জমিজমা (স্থাবর সম্পত্তি) ব্যবহার করে শহরটির সৌন্দয বৃদ্ধি, পর্যটক আকর্ষণ এবং আর্থিক আয় বৃদ্ধির উদ্দেশ্যে একটি প্রস্তাব বর্তমানে একত্রে বিচার বিভাগ ও পর্যটক বিভাগের বিবেচনাধীন আছে।

(খ) বিষয়টি এখনও আলোচনা স্তরে রয়েছে।

**বাঁকুড়া জেলায় কেন্দ্রীয় ছাত্রাবাস**

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪২) **শ্রী হারাধন বাউরি ঃ** তফসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার তফসিলি জাতি/উপজাতি ছাত্রদের জন্য কেন্দ্রীয় ছাত্রাবাস করার পরিকল্পনা সরকার নিয়েছেন কি না, এবং

(খ) নিয়ে থাকলে কবে নাগাদ বসতবাড়ি হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও আদিবাসী-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলায় তফসিলি জাতি/উপজাতি ছাত্রদের জন্য ছয়টি কেন্দ্রীয় ছাত্রাবাস করার পরিকল্পনা সরকার নিয়েছেন।

(খ) বাঁকুড়া জেলার রানীবাঁধে ৭০ শয্যাবিশিষ্ট তফসিলি উপজাতি ছাত্রীদের জন্য কেন্দ্রীয় ছাত্রাবাসটির নির্মাণকার্য সম্পন্ন হয়েছে এবং শীঘ্রই চালু হবে। বড়াগড়ি এবং গড়রাইপুরে (প্রত্যেকটি ৮০ শয্যাবিশিষ্ট) তফসিলি উপজাতি ছাত্র/ছাত্রীদের জন্য কেন্দ্রীয় ছাত্রাবাসের নির্মাণকার্য চলছে। বাঁকুড়া শহরে দুটি কেন্দ্রীয় ছাত্রীনিবাস নির্মাণ করার জন্য অনুমোদন দেওয়া হয়েছে। আশা করা যায় নির্মাণকার্য কিছুদিনের মধ্যেই শুরু হবে।

**মেদিনীপুর জেলায় বিপ্লবীদের মূর্তি স্থাপন**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৮) **শ্রী সুকুমার দাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নন্দকুমার ব্লক ও মহিষাদল ব্লকে বিপ্লবী 'বাঘাযতীন' ও স্বাধীনতা সংগ্রামী 'সতীশ সমান্তের' মর্মর মূর্তি স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। কোনও পরিকল্পনা নেই। তবে উক্ত স্থানে উক্ত মনীষীদের মূর্তি স্থাপনের জন্য টাকা চাওয়ার একটি প্রস্তাব সরকারের কাছে এসেছে এবং তা সরকারের বিবেচনাধীন।

(খ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Shyamadas Banerjee on the subject of reported corruption at some Panchayats for giving permission to store potatos in Cold Storages.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. The Member will get ample opportunity to raise the matter during the discussion on Governor's Address.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the Motion, as amended.

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল— রাজ্যে আলু চাষীরা আলু উৎপাদন করার পর আলু হিমঘরে রাখতে পারছেন না। পঞ্চায়েতের কাছ থেকে অনুমতিপত্র নিতে হচ্ছে। পঞ্চায়েতগুলি এই অনুমতিপত্র দেওয়ার বিষয়ে চরম দলবাজি করছে। জেলা সমাহর্তার কাছে আবেদন করা সত্ত্বেও কোনও সুরাহা হচ্ছে না। শাসকদল পরিচালিত পঞ্চায়েতগুলির প্রধানরা ছাড়া অন্য পঞ্চায়েতগুলির প্রধানদের এ ব্যাপারে কোনও ক্ষমতা দেওয়া হচ্ছে না। অনুমতিপত্র চেয়ে যারা আবেদনপত্র জমা দিচ্ছেন তাদেরকে কোনও প্রমাণপত্র দেওয়া হচ্ছে না। যাতে সবাই আলু হিমঘরে রাখতে পারে তার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I, have received six notices of Calling Attention on the following subject, namely :-

i). Alleged assault of a Judge and a Reporter in Nadia district on 23.1.97 : Shri Ajoy De

ii) Divider and non-existence of light on

| | | |
|---|---|---|
| | B.T. Road causing accidents. | : Shri Nirmal Ghosh |
| iii) | Non-supply of sugar through Ration Shops in Budge Budge Area, Calcutta | : Shri Ashok Kumar Deb |
| iv) | Irregularities in distribution of Bond to the potato farmers. | : Shri Abdul Mannan and Shri Kamal Mukherjee |
| v) | Preventive measure for erosion of Padma at Murshidabad | : Shri Abu Sufian Sarkar |
| vi) | Massive load shading in the State | : Shri Saugata Roy |

I have selected the notice of Shri Abu Sufian Sarkar on the subject of preventive measure for erosion of Padma at Murshidabad.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the Statement will be made on 7th February, 1997.

## LAYING OF REPORTS

### The Twenty-third Annual Report of the West Bengal Dairy and Poultry Development Corporation Limited for the year 1991-92

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Twenty-third Annual Report of the West Bengal Dairy and Poultry Development Corporation Limited for the year 1991-92.

### Annual Accounts and Report of the Eastern Distilleries and Chemicals Limited for the year 1990-91

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Accounts and Report of the Eastern Distilleries & Chemical Limited for the year 1990-91.

### The Thirty-third Annual Report of the Durgapur Chemicals Limited for the year 1995-96

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Thirty-third Annual Report of the Durgapur Chemicals Limited for the year 1995-96.

## MENTION CASES

**Smt. Shanta Chettri :** Hon'ble Speaker , Sir, I would like to draw the special attention of the Hon'ble Chief Minister and the Hon'ble Members in the Assembly House that the Anti-Defection Act for the D.G.H.C. Bill No. 26 of 1996, need to be amended as proposal had already been given by the Hon'ble Chairman of D.G.H.C. dated 28th July, 1996, as the Act is similar to that of Anti-Defection Act under the Panchayat Act. A copy of the draft is submitted to you for your necessary information and necessary action, please.

**ডঃ নির্মল সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যে ২৯৪টি বিধানসভা নির্বাচন কেন্দ্র আছে। প্রত্যেক কেন্দ্র থেকে নির্বাচকরা তাদের একজন করে প্রতিনিধিকে নির্বাচিত করে এখানে পাঠান। আমরা চাই যে অনুযায়ী প্রতিটি নির্বাচকের গণতান্ত্রিক অধিকার যেন এখানে সুরক্ষিত হয়। দিনে যদি ৬ ঘণ্টা বিধানসভা চলে তাহলে এক একজন সদস্যের ভাগে বক্তব্য রাখার জন্য ১ মিনিট ১৫ সেকেন্ড করে পড়ে, অর্থাৎ ৭৩.৫ সেকেন্ড। অথচ আমরা লক্ষ্য করছি এখানে সরকার পক্ষের সদস্যদের ভাগে পড়ছে মাত্র ৫৩.২ সেকেন্ড। অথচ শতকরা ২৮ ভাগ সময় থেকে বা অধিকার থেকে তারা বঞ্চিত হচ্ছেন। পক্ষান্তরে বিরোধী পক্ষের সদস্যরা এখানে প্রত্যেকে ২ মিনিট করে সময় পাচ্ছেন। তার মানে তার শতকরা ২৫ ভাগ অতিরিক্ত সময় পেয়ে থাকেন। স্যার, আমাদের নির্বাচকরা তাদের অভাব অভিযোগ. সমস্যাগুলোর কথা এখানে তুলে ধরবার জন্য পাঠান এবং সেটাই তাদের গণতান্ত্রিক অধিকার। তাই আমার প্রশ্ন হচ্ছে, আমাদের বামফ্রন্টের সদস্যরা কম সময় বক্তব্য রেখে কেন তাদের নির্বাচকদের গণতান্ত্রিক অধিকার থেকে বঞ্চিত করবেন? এটা আমার ঠিক বলে মনে হচ্ছে না। সুতরাং এই সভায় সকলেই যাতে সমান গণতান্ত্রিক অধিকার পেতে পারেন সেজন্য আমি বিষয়টির প্রতি মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আশা করছি তিনি নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করবেন।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কলকাতার শহিদ মিনার ময়দানে পরিবহন দপ্তর বাস টার্মিনাস, বহুতল বাস টার্মিনাস নির্মাণের উদ্যোগ নিয়েছে। এমনই কলকাতার পরিবেশের ভারসাম্য নষ্ট হতে বসেছে, পরিবেশ দূষণ সমস্ত সহ্যের সীমা ছাড়িয়ে গেছে। যে সময়ে সবুজায়ন আরও বিস্তৃত করা প্রয়োজন সে সময়ে কলকাতার একমাত্র ফুস-ফুস কলকাতা ময়দানে কংক্রিটের স্ট্রাকচার তৈরি হলে পরিবেশের ভারসাম্য মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হবে। তাই স্যার, আমি বলছি—পরিবহন দপ্তর বাস টার্মিনাস নির্মাণ করুন, কিন্তু তা কলকাতার উপকণ্ঠে কোথাও করুন। কলকাতার কেন্দ্রস্থলে যেটুকু সবুজ আছে সেটুকুর ক্ষতি করবেন না। সেখানে বহুতল বাস টার্মিনাস নির্মাণ করলে মারাত্মক ক্ষতি হবে। তা ছাড়া কলকাতার শহিদ মিনার ময়দান বহু ঐতিহাসিক ঘটনার সাক্ষী। এখানে দাঁড়িয়ে রবীন্দ্রনাথ

ঠাকুর প্রথম প্রতিবাদ সভা করেছিলেন। পশ্চিমবাংলার বামপন্থী আন্দোলন এখান থেকে সৃষ্টি হয়েছিল। আজকে এই স্থানে কংক্রিটের বাস টার্মিনাস করা হলে সেই ঐতিহ্যকে পর্যন্ত বিনষ্ট করা হবে। শুধু তাই নয়, হুগলি নদীর স্নিগ্ধ দক্ষিণ পশ্চিম বায়ু হুগলি নদীর মধ্যে দিয়ে এসে কলকাতা স্নিগ্ধ হয়। তাই এইভাবে বহুতল স্ট্রাকচার তৈরি হলে সেটা পরিবেশ দূষণ করবে। তাই আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যদি বাস টার্মিনাস নির্মাণ করেন তাহলে কলকাতার শহরের উপকণ্ঠে করুন, কিন্তু এখানে করলে পরিবেশের ভারসাম্য বিনষ্ট হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। এ ব্যাপারে পরিবেশ আন্দোলনকারী বিশেষজ্ঞরা তারা সকলেই প্রতিবাদ করছেন। তাদের সকলের এই প্রতিবাদের মর্যাদা দেওয়া উচিত। আমি এইরকম একটি বেসরকারি প্রস্তাব এই হাউসে আনছি এবং সেই প্রস্তাবও আমি জমা দিয়েছি। সেই প্রস্তাবের উপর পূর্ণাঙ্গ আলোচনা হোক এবং হাউস সিদ্ধান্ত নিক যে, ওখানে বাস টার্মিনাস হবে, কি হবে না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, হাওড়া জেলার উলুবেড়িয়ায় কানোরিয়া জুট মিলের মালিক বেআইনিভাবে লক আউট করে দিয়েছে জুট মিলটি। ১৮ নভেম্বর থেকে প্রায় ৫ হাজার শ্রমিক কর্মচারী অনাহারে দিন যাপন করছে। এই ব্যাপারে সরকার কোনও দায়িত্ব গ্রহণ করছে কিনা জানি না, তবে ১৮ ফেব্রুয়ারি টি ইউ সি সি এই কানোরিয়া জুট মিল খোলার দাবিতে রেল অবরোধের ডাক দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। কানোরিয়া জুট মিলের শ্রমিকরা অনাহারে মরছে, খেতে পাচ্ছে না। মায়েরা ভিক্ষার ঝুলি নিয়ে রাস্তায় বেরিয়েছে। কানোরিয়া জুট মিলের মালিক এই যে বেআইনিভাবে লক আউট ঘোষণা করল, এখনও তাকে গ্রেপ্তার করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি, মালিককে এখনই গ্রেপ্তার করা হোক এবং মিলটি খোলার ব্যবস্থা করা হোক।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, একটা বিশেষ ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করছি। টালিগঞ্জ, ঢাকুরিয়া, যাদবপুর অঞ্চলে গত ৫ মাসে ৭ জন মানুষ খুন হয়েছে। টালিগঞ্জ, ঢাকুরিয়া এবং যাদবপুর অঞ্চলে গত ৫ মাসে ১৯টি ডাকাতি সেখানে সংগঠিত হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশমন্ত্রীর বিধানসভা কেন্দ্রের অন্তর্ভুক্ত হওয়া সত্ত্বেও এই ৭টি খুন হওয়ার পরেও আজ পর্যন্ত কোনও খুনিকে পুলিশ গ্রেপ্তার করেনি এবং কোনও ডাকাতির কিনারা হয়নি। এর ফলে ডাকাতদের সাহস বাড়তে বাড়তে এমন জায়গায় গেছে যে, গত পরশু দিন সাড়ে ১০টার সময়ে ২টি ট্যাক্সি করে কিছু সমাজ বিরোধী সশস্ত্র অবস্থায় যখন রাস্তায় লুঠ করতে করতে যাচ্ছিল রাস্তায় পুলিশ যখন বাধা দিয়েছে তখন তারা পুলিশকে ট্যাক্সি করে অপরহণ করে নিয়ে চলে গেছে। তাই বলছি, ওখানকার আইন-শৃঙ্খলা ভু-লণ্ঠিত হয়েছে। এরফলে সাধারণ মানুষ আতঙ্কিত। সন্ধ্যা ৬টার পর থেকে ওখানকার ব্যবসায়ীরা ব্যবস্থা বন্ধ করে দিচ্ছে। গোটা টালিগঞ্জ, ঢাকুরিয়া এবং যাদবপুর অঞ্চলের আইন-শৃঙ্খলা শ্মশানে হারিয়ে গেছে। থানার পুলিশ অফিসাররা প্রকাশ্য দিবালোকে সমাজ বিরোধীদের সাথে ওতপ্রোতভাবে ঘোরাফেরা করছে, কালো টাকার বখরা নিচ্ছে। গোটা এলাকাকে সমাজ-বিরোধীদের লিজ দিয়ে দেওয়া হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী ডঃ

অসীমকুমার দাশগুপ্ত মহাশয় বললেন, তিনি আর বিলাতি মদের অনুমোদন দিচ্ছেন না। অথচ বাজারে যথেচ্ছভাবে চোলাই মদ বিক্রি করছে। এই চোলাই মদকে কেন্দ্র করে সমাজবিরোধীদের মধ্যে দলাদলি হচ্ছে এবং এর থেকে তারা টাকা লাভ করতে গিয়ে দিন দুপুরে বোমাবাজি করছে। ওখানে প্রশাসনের কোনও ভূমিকা নেই। পুলিশ বিরোধীদের মদতদার হয়ে গেছে। পুলিশ সমাজ বিরোধীরা রাতের অন্ধকারে যোগসাজস সৃষ্টি করে ফেলেছে। এইরকম অবস্থায় দাঁড়িয়ে সেখানকার মানুষ আতঙ্কে দিন কাটাচ্ছে। আইন-শৃঙ্খলা অবনতি হওয়ায় মানুষ যখন প্রশাসনের কাছে সাহায্য চাইতে যাচ্ছে তখন দেখা যাচ্ছে যে থানায় তাদের ডায়রি লিপিবদ্ধ করা হচ্ছে না, ডায়রি নিচ্ছে না এবং থানা কোনও ব্যবস্থাই করছে না। স্যার, খোদ কলকাতা শহরের বুকেই যদি এই অবস্থা হয় তাহলে গ্রামাঞ্চলে তথা গোটা পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার পরিস্থিতি কি সেটা সহজেই অনুমেয়। আমি আপনার মাধ্যমে স্যার, মাননীয় পুলিশমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে সেখানে খুনিদের গ্রেপ্তার করা হোক এবং আইন-শৃঙ্খলার পরিস্থিতি যাতে ভালো হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী শক্তিপদ খাড়া** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র হুগলিজেলার পোলবা-দাদপুরে যে সমবায় হিমঘরটি আছে গত বছর সেটি ক্ষতিগ্রস্ত হয়। এখানে প্রায় ৩।। হাজার ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষক তাদের আলু সংরক্ষিত করত। প্রায় ৪০ হাজার কুইন্টাল আলু এখানে সংরক্ষণ করার ব্যবস্থা ছিল। স্যার, আপনি জানেন এ বছর সারা রাজ্যেই আলুর ভালো ফলন হয়েছে। আবহাওয়া অনুকুল থাকলে এ বছর রাজ্যে আলুর বাম্পার ক্রপ হবে এবং হুগলি জেলাতে এ বছর আলুর উৎপাদন আগের সব রেকর্ড ছাপিয়ে যাবে। এই অবস্থায় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ অবিলম্বে ঐ হিমঘরটি সংস্কার করে পুনরায় ব্যবহারের উপযোগী করে তুলুন।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কাটোয়াতে গত ২ মাসে ৫ জন মানুষ নিহত হয়েছে। গত ১৯ শে জানুয়ারি একজন মানুষ গুরুতররূপে আহত হবার পর তাকে যখন হাসপাতালে নিয়ে যাওয়া হয় তখন হাসপাতাল কর্তৃপক্ষ ঘোষণা করেন যে ঐ ব্যক্তি মারা যাবেন। এই কথা শুনে স্থানীয় বিধায়ক হিসাবে আমি কাটোয়া থানার ভারপ্রাপ্ত অফিসারের সঙ্গে দেখা করে জানাই যে উক্ত ব্যক্তি মারা গেলে আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি হতে পারে কাজেই, এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন। কিন্তু ও সি দায়িত্বরত অবস্থায় থাকা সত্ত্বেও আমার কথা না শুনে ক্রিকেট খেলতে চলে যান। উক্ত ব্যক্তি মারা যাবার পর সেখানে আইন-শৃঙ্খলার পরিস্থিতির অবনতি হয়। স্যার, এই ও সি কাটোয়া থানায় আসার পর থেকেই সেখানে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। অবিলম্বে এই দোষী পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করে সেখানে পুনরায় শান্তি স্থাপন করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এ বছর ডি ভি সি, ময়ূরাক্ষী,

কংসাবতী জলাধার থেকে বোরো ধানের জন্য জল দেওয়া হবে না ফলে ক্ষুদ্র সেচের জন্য পাম্প চালানোর জন্য বিদ্যুতের চাহিদা বাড়বে। সঙ্গে সঙ্গে হিমঘরের জন্যও বিদ্যুতের চাহিদা বাড়বে। এই অবস্থায় গ্রামাঞ্চলে যাতে উপযুক্ত ভাবে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হয় তারজন্য আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ থানার পদ্মার চরে কয়েক হাজার বিঘা জমিতে চাষীরা কলাই চাষ করেছিল। এবারে তার ফল ভালই হয়েছে। দুঃখের বিষয়, সেখানকার প্রশাসনের প্রত্যক্ষ মদতে একটি বিশেষ রাজনৈতিক দলের কিছু লোক সেই কলাই-এর মধ্যে ঘাস কাটতে শুরু করেন। চাষীরা তার প্রতিবাদ করলে তাদের ভয় দেখানো হয় এবং প্রশাসনের মদতে তাদের মিথ্যা মামলায় জড়ানো হয়। পরবর্তীকালে সেই কলাই পাকার পর ঐ গোষ্ঠীর লোকরাই প্রশাসনের মদতে তা লুঠ করে নেয়। এর ফলে চাষীরা অনাহারের সম্মুখীন হয়েছেন। সেই এলাকায় কিছু কিছু রবিশস্যও রয়েছে। প্রশাসনের মদতে ঐ গোষ্ঠীর লোকেরা সেই রবি শস্যও উঠিয়ে নিচ্ছে। এতে চাষীরা অত্যন্ত হতাশ এবং বিভ্রান্ত হয়ে পড়েছে। আমি আপনার মাধ্যমে দাবি করছি যে উপযুক্ত তদন্ত করে চাষীদের ফসল যাতে রক্ষা পায় এবং দোষী ব্যক্তিরা যাতে শাস্তি পায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। ধন্যবাদ।

**শ্রী দিবাকান্ত রাউত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বলাগড়ে রাজ্য সরকার সি ই এস সি-র সহযোগিতায় একটি তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলা হচ্ছে। সেখানে নদীর উপরে ব্রিজ তৈরির কাজ হচ্ছে। ক্যালকাটা পোর্ট ট্রাস্ট এবং সরকারের কিছু খাসজমি সি ই এস সি-তে ন্যস্ত হলেও, এখনও প্রোজেক্ট ভাল ভাবে তৈরি করতে ৩ শত একরের মতো জমি অধিগ্রহণ প্রয়োজন। সেজন্য আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ৩ শত একর জমি অধিগ্রহণ করে বলাগড়ে তাপ বিদ্যুৎ কেন্দ্রের কাজ তরান্বিত করা যায় তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**श्री राम जनम माँझी :** आदरणीय स्पीकर साहव, मै आपके माध्यम से विद्युत मंत्री का ध्यान आकृष्ट कराना चाहता हूँ। हमारे उतर उलुवेड़िया केन्द्र मे जहाँ अनुसूचित जाति का मेजरिटी है। सर, इस केन्द्र मे एस० टी०, एस० सी० ओ० वी० सी० की जनसंख्या ज्यादा है। जहाँ पर अभी तक आजादी के इतने दिनो के बाद, आजतक विद्युत नही पहुँचा है। सर, विद्युत के आभाव मे एस० सी० और एस० टी० के बच्चो को पढ़ाई मे वाधा होती है। यहाँ जो कुटीर उधोग हे वह विद्युत के आभाव से बुरी तरह प्रभावित हो रहे है। सरकार जहाँ कहती है कि एस० सी० और एस०

टी० इलाको मे ७५ प्रतिशत विद्युत की व्यवस्था करती है। लेकिन देखा जाता है कि आज तक ग्रामीण क्षेत्रों मे विद्युत नही पहुँचा है। इसलिए मे सरकार से अनुरोध करता हूँ, विद्युत मंत्री से अनुरोध करता हूँ इन क्षेत्रों मे जल्द-से-जल्द विद्युत की व्यवस्था किया जाए।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে, বাগজোলা খাল। এই ব্যাপারে আমি আগেও বহুবার উল্লেখ করেছি যে এই এলাকার ৪-৫টি পৌরসভা এবং গ্রামপঞ্চায়েতের বিস্তীর্ণ অঞ্চলের জল নিস্কাসনের এটাই হচ্ছে মূল পথ। দক্ষিণ পৌরসভার খালের ধারে যে খাটাল রয়েছে, সেই খাটালের ময়লা পড়ে এই জল পথ বার বার বন্ধ হয়ে যাচ্ছে। মন্ত্রী মহাশয় এটা সংস্কারের জন্য যে স্কীম নিয়েছেন সেটাও করা যাচ্ছে না। সুতরাং অবিলম্বে এই খাটাল বন্ধ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে উপযুক্ত কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে এই বিষয় যেন তিনি দেখেন। এর সঙ্গে আর একটি কথা বলব। এই খালের ধারে বিভিন্ন রিফিউজি কলোনি গড়ে উঠেছে। এর মধ্যে কিছু অনুমোদিত, আর কিছু নন অনুমোদিত আছে। এই রিফিউজি যারা উচ্ছেদ হবে তাদের যেন পুনর্বাসনের ব্যবস্থা করা হয়। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি বিবৃতি আশা করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানাচ্ছি যে, বিশেষ করে জনপ্রতিনিধি এবং অফিসারদের নিয়ে আমি মিটিং ডেকেছিলাম। তারা ইতিমধ্যে কাজ শুরু করেছেন। আশা করছি কাজটা শীঘ্রই শুরু করতে পারব।

**শ্রী গুলসন মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচন কেন্দ্র পাঁচলার গাববেড়িয়ার স্টেট জেনারেল হসপিটালটি অকেজো হয়ে গেছে। হসপিটালটিতে এক্স-রে মেশিন, অ্যাম্বুলেন্স, ওষুধপত্র কিছুই নেই। স্টাফ যারা রয়েছেন তারা ঠিকমতো কাজ করছেন না। এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ফেব্রুয়ারির ২ তারিখে হিঙ্গলগঞ্জের দোলতায় একটি নাগরিক কনভেনশন হয়ে গেল। ঐ কনভেনশনে সমস্ত দলের মানুষজন উপস্থিত ছিলেন ; কংগ্রেসের লোকেরা ছিলেন, এস ইউ সি-র লোকেরা ছিলেন। সাংসদ অজয় চক্রবর্তী উপস্থিত ছিলেন। ২৪শে জানুয়ারি হিঙ্গলগঞ্জের বি এস এফের গুলিতে একজন মহিলা এবং তার ছেলের মৃত্যুতে প্রতিবাদ জানাতে ঐ কনভেনশনের আয়োজন করা হয়েছিল। ঐ ঘটনার ব্যাপারে প্রতিবারের মতো এবারেও বলেছে যে, গরু পাচারকারীদের রুখতে গুলি চালানোয় তারা মারা গেছে। আসল কথা হচ্ছে বি এস এফ গরু পাচারকারী এবং ব্ল্যাক-মার্কেটিয়ারদের সঙ্গে যুক্ত। এখানে আমার কথা হচ্ছে, ঐ নাগরিক কনভেনশনে গৃহীত দাবি পত্রটি আপনার মাধ্যমে আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী হয়ে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে পাঠাতে চাই। দাবি তিনটি হল—অবিলম্বে খুনিদের গ্রেপ্তার করতে হবে এবং শাস্তি দিতে হবে, গরু পাচারকারীদের সঙ্গে যারা যুক্ত তাদের শাস্তি দিতে হবে এবং সীমান্তবর্তী নাগরিকরা যাতে সম্মান নিয়ে বসবাস করতে পারেন সেটা দে ত হবে এবং ক্ষতিগ্রস্তদের ক্ষতিপূরণ দিতে

হবে। এই তিনটি দাবি সেখানে সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছে। এই দাবিগুলি আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে পেশ করছি।

**শ্রী দেবীশঙ্কর পান্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটি শোচনীয় পরিস্থিতির কথা তুলে ধরতে চাইছি। আজকে দেশে যখন স্বাধীনতার ৫০ বছর পূর্তি উৎসব পালিত হচ্ছে তখন আমার বিধানসভা কেন্দ্র নন্দীগ্রামের মানুষ সমস্ত রকম স্বাস্থ্য পরিষেবা থেকে বঞ্চিত। ওখানকার ৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের ইনডোর বন্ধ হয়ে গেছে। দুটি স্বাস্থ্যকেন্দ্রের বাড়িকে কনডেমড ঘোষণা করা সত্ত্বেও তার পুনর্নির্মাণের কোনও ব্যবস্থা হয়নি। যে কোনও মুহূর্তে বাড়ি দুটি ভেঙে পড়তে পারে। একটি হসপিটালকে রুর‍্যাল হসপিটালে উন্নীত করা হয়েছে, কিন্তু তার কোনওরকম সংস্কার হয়নি। পরবর্তীকালে সেটা ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্কীমে গেলেও কোনওরকম সাহায্যের ব্যবস্থা হয়নি। তারজন্য ওখানকার গরিব মানুষ সমস্তরকম স্বাস্থ্য পরিষেবা থেকে বঞ্চিত হয়ে ভাগ্যের উপর নির্ভর করে চলেছেন। অবিলম্বে যাতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এ-ব্যাপারে হস্তক্ষেপ করেন তারজন্য আবেদন জানাচ্ছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, আমাদের বর্ধমান জেলার পশ্চিমাঞ্চল কয়লাখনি অধ্যুষিত। নিয়ম হচ্ছে কয়লা উত্তোলনের পর স্যান্ড প্যাকিং করতে হয়। এখানে বিভিন্ন জায়গায় কয়লা তুলে নেওয়া হয়েছে এবং তারপর সেখানে স্যান্ড প্যাকিং না হওয়ার ফলে ধ্বসের সৃষ্টি হচ্ছে। তারমধ্যে আবার ক্ষেত্র বিশেষে ওই সমস্ত অঞ্চল থেকে আগুন এবং গ্যাস বার হয়ে আসছে। তারফলে ওই এলাকার মানুষের জীবন দুর্বিসহ হয়ে উঠেছে। তার ফলে ওই এলাকার মানুষ তারা তাদের ঘর বাড়ি ছেড়ে নিরাপদ আশ্রয় খুঁজে বিভিন্ন জায়গায় চলে যেতে বাধ্য হচ্ছে। এই রকম একটা কঠিন অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে। আমরা জানি এই অঞ্চলের পাশেই প্রায় ১৫ হাজার একর খাস জমি পশ্চিমবঙ্গ সরকারের হাতে রয়েছে। আমার দাবি হল এই ধরনের গ্রাম থেকে জীবন-জীবিকা থেকে যারা উৎখাত হয়ে যাচ্ছে সেই সমস্ত মানুষের মধ্যে এই খাস জমি বিলি বণ্টন করা হোক। সেই সঙ্গে এই গ্রামের মানুষদের আর্থিক পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা এই সরকার করুক। অবিলম্বে এই ব্যবস্থা না করলে অজস্র মানুষ ভীষণ বিপদের মধ্যে পড়বে এবং তাদের জীবনযাত্রা আরও দুর্বিসহ হয়ে পড়বে। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করতে চাই এই যে ২৫ হাজার একর যে খাস জমি আছে তা নির্দিষ্ট নিয়মের মধ্যে ওই সমস্ত গ্রামের মানুষের মধ্যে বিলি বণ্টন করা হোক এবং তাদের আর্থিক পুনর্বাসনের কাজ তরান্বিত করা হোক।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সামনে মাধ্যমিক পরীক্ষা, আমাদের বিদ্যুৎ দপ্তরের কি কারণে জানি না প্রতিদিন সন্ধ্যা ৭টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত লোড শেডিং চলছে। যার ফলে যারা মাধ্যমিক পরীক্ষা দেবে তারা ভীষণ অসুবিধার মধ্যে পড়েছে। এই মাধ্যমিক পরীক্ষার পর উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হবে। আমি জানি না এন টি পি সি-র সঙ্গে কি চুক্তির কারণে বা ইগোর লড়াই-এর জন্য পশ্চিমবাংলায় বিদ্যুতের আজকে

বেহাল অবস্থা। যারা এই মাধ্যমিক পরীক্ষা দেবে বা উচ্চ মাধ্যমিক পরীক্ষা দেবে তাদের অসুবিধার কথা বিবেচনা করে এখনই যদি এই সমস্যার সমাধান না করা যায় তাহলে ছাত্র-ছাত্রীদের প্রচন্ড ক্ষতি হবে। আমি এই কথা মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে জানাতে চাই অবিলম্বে এই ইগোর লড়াই বাদ দিয়ে, কে চিঠি দেবেন শঙ্করবাবু দেবেন না জ্যোতিবাবু দেবেন, এই ইগোর লড়াই বাদি দিয়ে যাতে এই সমস্যার সমাধান করা যায় তার জন্য বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বিষয়টা আমি আগেও বলেছি যে বাঁকুড়া জেলার তালডাংরা থানায় কোনও কো-অপারেটিভ ব্যাঙ্ক নেই। সেখানে অতি সত্তর একটা কো-অপারেটিভ ব্যাঙ্ক খোলার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ভূমি সংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার হাসনাবাদ ব্লকের ৬নং পেতনা ডাঙারপাড়া মৌজায় ২২ জন নথিভুক্ত বর্গাদার আছে। তার মধ্যে ৬ জন কংগ্রেস বর্গাদারকে বারে বারে উচ্ছেদ করা হচ্ছে। এই ব্যাপারে প্রায় ৩০-৩৫ বার থানাতে জানানো হয়েছে। কিন্তু এই ব্যাপারে বর্গাদারদের পুলিশ প্রশাসন কোনও পুলিশ প্রোটেকশন দিচ্ছে না। এই বর্গাদাররা যাতে পুলিশ প্রোটেকশন পেতে পারে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সমগ্র মেদিনীপুর জেলায় ২০ শতাংশ জায়গায় এখনও বিদ্যুতায়ন হয়নি এবং আমার কেন্দ্র নন্দীগ্রামে ২০ শতাংশের কম বিদ্যুতায়ন হয়েছে ১১৪টি মৌজা থাকা সত্ত্বেও। আর বাকি জায়গায়, নন্দীগ্রামের বিভিন্ন স্থানের ১৫ শতাংশ বিদ্যুৎ পৌঁছায়নি। এই অবস্থায় রিয়াপাড়ায় সাব স্টেশন তৈরি হয়েছে। কিন্তু সেটির কাজ এখনও অসম্পূর্ণ। হলদি নদীর উপর দিয়ে হরিখালি থেকে গোপালপুর সাব স্টেশনের যে কাজ চলছে—টাওয়ার প্রকল্প সেটি ধর্মখালি, নাটেশ্বরী চক দিয়ে রিয়াপাড়া সাব স্টেশনের সঙ্গে যুক্ত হওয়ার কথা আছে। সেই টাওয়ারের কাজ এখনও অসম্পূর্ণ। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আমার বিনীত নিবেদন, স্বাধীনতার আন্দোলনের পীঠস্থান যে নন্দীগ্রাম, সেই এলাকায় মানুষ বিদ্যুৎ পাবে না, এটি অকল্পনীয়। তাই মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ যাতে এই প্রকল্পটির রিয়াপাড়া সাব স্টেশন প্রকল্পের কাজ সমাপ্ত হয়, তার ব্যবস্থা করবেন। ধন্যবাদ।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে ই। আমার ১১৮ নং ফলতা বিধানসভা এলাকায় মৈরামপুর শিশু কানন আশ্রমটি থে‌ে ২‌ৃজার হাজার অনাথ শিশু প্রতিপালিত হয়ে জীবনে প্রতিষ্ঠিত হয়েছে। সেই অনাথ আশ্রমটি আজকে রাজ্য সরকারের অবহেলায় অবলুপ্তির পথে। ১৯৪৫ সাল ‍েকে প্রতিষ্ঠিত হবার পর থেকে এই আশ্রম কল্যাণ মূলক কাজ করে আসছে। দক্ষিণ ব‌ ফলতা থানার অধীনে এটি প্রতিষ্ঠিত হলেও পশ্চিমবাংলার বিভিন্ন জেলা থেকে এখানে অনাথ শিশুরা এখানে আসতো এবং প্রতিপালিত হত। পশ্চিমবাংলা

সরকারের ঔদাসিন্যে আজকে সেই আশ্রমটি ধুঁকছে। এটি অর্থনৈতিক সঙ্কটে পড়েছে। আজকে সেই আশ্রমের আবাসিক ও ভারপ্রাপ্ত ব্যক্তিরা কর্মহীন হয়ে পড়েছে এবং ঘরগুলো সংস্কারের অভাবে যে কোনও মুহূর্তে ভেঙে পড়তে পারে। তাই আমি সমাজকল্যাণ দপ্তরের মন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ জানাই যাতে ঐ আশ্রমটি পুনরুজ্জীবিত হয় তার ব্যবস্থা করুন। ধন্যবাদ।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানে উচ্চশিক্ষা মন্ত্রী আছেন, তাকে উদ্যোগ নিতে বলব বিভিন্ন দপ্তরের সঙ্গে কথা বলে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় এবং অন্যান্য বিশ্ববিদ্যালয়ের অধীনে বিভিন্ন বৃত্তি মূলক কোর্স চালু হয়েছে। ইন্ডাস্ট্রিয়াল ফিশ অ্যান্ড ফিশারিজ-এর তিন বছরের কোর্স বিভিন্ন কলেজে চালু হয়েছে। কিন্তু মৎস্য দপ্তরের পরিকাঠামোর যে সুযোগ আছে সেই সুযোগ রামনগর কলেজে পাওয়া যাচ্ছে না। সেবা ভারত কলেজ, গোপ কলেজে বিভিন্ন বিষয়ের সুযোগ থাকলেও সিড টেকনোলজি, সেরিকালচার এই বিষয়গুলোর পরিকাঠামোগত সুবিধা নেই। যেখানে সুযোগ আছে বা অর্ধ সুযোগ আছে, সেখানে জব ট্রেনিং হতে পারে যাতে, তার জন্য ব্যবস্থা নিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাই।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় যখন শিল্পায়নের নামে বামপন্থী বন্ধুরা প্রচারের ব্যবস্থা করছেন, তখন কলকাতার সংলগ্ন একটি হোমিও ফার্মেসি—ইকনোমিক হোমিও ফার্মেসিটি গত ১৯-১১-৯৬ থেকে বন্ধ হয়ে গেছে। গত ৯-১-৯৭ তারিখে শ্রম মন্ত্রীর কাছে চিঠি পাঠিয়েও সেই কারখানা খোলার ব্যবস্থা করেননি। সি আই টি ইউ-এর শ্রমিক বন্ধুরা এবং আই এন টি ইউ সি-র শ্রমিক বন্ধুরা আজকে রাস্তায় নেমেছেন। আমরা জানি কাক কাকের মাংস খায় না, কিন্তু সবচেয়ে আশ্চর্য বামফ্রন্টের রাজত্বে কাক কাকের মাংস খায়। একই কারখানায় দুটি সিটু ইউনিয়ন কলকাতার বড় বাজারের ইউনিয়ন এবং বুদ্ধদেব বাবুর এলাকায় ইউনিয়ন, এরা মিলে কারখানাটি বন্ধ করে দিয়েছে। ১৯৪৮ সালে এই হোমিও কারখানাটি প্রতিষ্ঠিত হয় এবং এতে শত শত শ্রমিক কাজ করে, আজকে তারা রাস্তায় বসে ভুখা অবস্থায় দিন কাটাচ্ছে। সুতরাং অবিলম্বে এই কারখানাটি খোলার জন্যে আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রীমতী শক্তি রানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোপীবল্লভপুরে সাঁকরাইল ব্লকে কৃষির কাজের জন্য যে বিদ্যুৎ পাওয়ার কথা তার তুলনায় অনেক কম বিদ্যুৎ তারা পাচ্ছে সেই কারণে আমার দাবি সাঁকরাইল ব্লকে বিদ্যুতের সম্প্রসারণ করানো হোক।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি এইচ ই মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বারে বারে বলা সত্ত্বেও পানীয় জলের দুরবস্থা কাটানো গেল না। আমার বারাবনি বিধানসভা কেন্দ্রে ১৯৭৪-৭৫ সালে ওভারট্যাংক তৈরি হয়েছিল। তার

ক্যাপাসিটি হচ্ছে দেড় লিটার থেকে আড়াই লিটার গ্যালন। সেখানে আজকে জল ধারনের যে ক্ষমতা তাতে মেরামতি করার দরকার। ২০ বছর ধরে কোনও মেরামতি হয়নি ওই ট্যাংকটির। ১৯৭৪-৭৫ সালের লে ডাউন পাইপ লাইনটি আজ পর্যন্ত সরকারি তরফ থেকে ওয়াশ করা হয়নি। সেখানে ট্যাংক থেকে জল পড়ছে। সুতরাং অবিলম্বে একটা স্কীম নিয়ে যাতে জল আটকানোর ব্যবস্থা করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী সুভাষ সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নয়াগ্রামে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা আছে যেটি উড়িষ্যার সঙ্গে সংযোগকারী। দীর্ঘদিন ধরে ওই রাস্তাটি অকেজো হয়ে পড়ে আছে। ওই সমস্ত এলাকায় আদিবাসী, অধ্যুষিত এলাকার লোকেরা বসবাস করে। ওই রাস্তাটি হচ্ছে আশুই থেকে নুড়িশাল, এই ১২ কি মি রাস্তা, যেটা নাকি উড়িষ্যার সঙ্গে সংযোগকারী রাস্তা, আজকে অকেজো অবস্থায় পড়ে আছে। সুতরাং অবিলম্বে ওই রাস্তাটির সংস্কার করা দরকার।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরতি কটন মিলস ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন, পশ্চিমবঙ্গে একটি অন্যতম ইউনিট। দীর্ঘ ৩ মাস ধরে এখানকার শ্রমিকরা বেতন পাচ্ছে না। এবং তারই পাশাপাশি আরেকটি কারখানা ৪০০ জন শ্রমিকের দু মাস ধরে কোনও কাজ নেই। র মেটিরিয়াল নেই। এন টি সি-র সাথে যুক্ত আরতি কটন মিলস ছাড়া আরও ১৪টি ইউনিট যুক্ত আছে। সেন্ট্রাল ফিনান্স মিনিস্টার এবং টেক্সটাইল মিনিস্টার প্ল্যান করেছেন যে এই মিলটিকে বন্ধ করে দেবেন। সেখানে তারা নানাভাবে ফান্ড বন্ধ করে দিয়েছেন, মাইনে তারা পাচ্ছে না। শুধুমাত্র আরতি কটন মিল নয়, পশ্চিমবাংলায় এই রকম আরও ১৪টি ইউনিট আছে যেখানে ১০ হাজার শ্রমিক বেকার হয়ে পড়বে। যেখানে আপনাদের যুক্তফন্ট সরকার রয়েছে, যে মিলগুলি চলছে আমরা দেখছি তারা সেইগুলি বন্ধ করে দেওয়ার ষড়যন্ত্র করছে। আমি এই ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যেন সেখানে বেতনের ব্যবস্থা করা হয় এবং কারখানা চালু করার ব্যবস্থা করা হয়।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে জানতে চাই, আমার বিধানসভা কেন্দ্র নদীয়া জেলার করিমপুরের একটি অংশের আইন-শৃঙ্খলার ব্যবস্থার কথা এবং জরুরি কিছু ব্যবস্থা নেওয়ার যে আবেদন সেটা স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ বিভাগের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে আপনারা সবাই জানেন একদিকে বাংলাদেশ বর্ডার, একদিকে মুর্শিদাবাদ জেলার সঙ্গে বর্ডার, দুই এলাকার সমাজবিরোধীরা আমার ঐ এলাকার করিমপুর বিধানসভা কেন্দ্রে আশ্রয় নেয়। খুন, ডাকাতি, গরু পাচার নানা রকম অসামাজিক কাজ তারা করছে। বর্তমানে নদীডাঙার ১ ও ২নং গ্রাম পঞ্চায়েত এলাকায় মূলত ২টি সংখ্যালঘু অধ্যুষিত এলাকা নাগরিক জীবনের বিপদজনক অবস্থা আমরা লক্ষ্য করছি। পুলিশ প্রশাসনকে সমাজবিরোধীরা চ্যালেঞ্জ করছে, পুলিশের সঙ্গে থানার সঙ্গে সমাজবিরোধীদের গোলাগুলি চলছে। ওখানকার পুলিশের শক্তি বাড়ানো দরকার, প্রশাসনের এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা নেওয়া দরকার। তা নাহলে নাগরিক জীবন দুর্বিসহ হয়ে উঠবে, এই আবেদন আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দলের একাধিক সদস্য এই ব্যাপারে নিয়ে বলেছেন, ট্রেজারি বেঞ্চের বহু সদস্যও একই সমস্যা নিয়ে বলেছেন। খালি লোড শেডিং আর লোড শেডিং। এই লোড শেডিং এর সমস্যা শুধুমাত্র কাঁথি এলাকায় নয়, মেদিনীপুর জেলার বাইরেও লোড শেডিং হচ্ছে আর লো ভোল্টেজ হচ্ছে। ফলে যারা বড় চাষী তারা মাথায় হাত দিয়ে বসেছে, তারা জল পাচ্ছে না, ফলে ধান মাঠে শুকিয়ে যাচ্ছে, চাষ হচ্ছে না। এই সময়ে সামনে মাধ্যমিক পরীক্ষা উচ্চ মাধ্যমিক পরীক্ষা, লোড শেডিং এর জন্য ছাত্রছাত্রীরা সন্ধ্যাবেলায় পড়াশুনা বন্ধ করে দিয়েছে। আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী হাউসে নেই। এটা শুধু কাঁথির মেদিনীপুর জেলার সমস্যা নয়, সমগ্র পশ্চিমবঙ্গের একই সমস্যা। ফলে আজকে মানুষের জীবনযাত্রা বিপর্যস্ত। স্যার, আপনি নির্দেশ দিন জরুরি ভিত্তিতে মাননীয় বিদ্যুৎমন্ত্রী যেন নিজে থেকে এই ব্যাপারে ব্যবস্থা নেন এবং লোডশেডিং এর ব্যাপারে হস্তক্ষেপ করেন।

**শ্রী মহম্মদ হান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৪ মাস থেকে রামপুরহাট মহকুমা হাসপাতালের চোখের ডাক্তার বাবু ডিউটি না করায় বসে বসে বেতন নিচ্ছেন। আমি সেখানকার এস ডি পি ও কে বলেছি এস ডি পি ও বলছে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য সি এম ও এইচ কে বলুন। সি এম ও এইচ বলছে ডেপুটি ডাইরেক্টর অব হেলথ সার্ভিসকে বলুন। ফলে এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। ফলে হাসপাতালের ইনডোর এবং আউটডোর বন্ধ আছে। হয় তাকে ডিউটি করতে বলুন না হলে তাকে পরিবর্তন করা হোক। আমার এলাকায় চোখের ডাক্তার দিন যাতে এলাকার লোকেরা চোখের চিকিৎসা করতে পারে। এই আবেদন আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নিকট করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী নরেন হাঁসদা ঃ** মানতাং স্পিকার জোহার, স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার একটি গুরুত্বপূর্ণ সমস্যার সমাধানের জন্য মাননীয় জ্যোতি বসু এবং বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে পশ্চিমবাংলার এই আদিবাসী মানুষজন সাঁওতালি ভাষা, কুর্মালি ভাষা এবং মুন্ডারি ভাষায় লেখাপড়া শেখার জন্য শান্তিপূর্ণভাবে আন্দোলন করে আসছে। আমি আদিবাসী সমাজের একজন প্রতিনিধি হিসাবে তাদের সেন্টিমেন্ট এই কক্ষে তুলে ধরার চেষ্টা করছি। কিন্তু জ্যোতি বসুর সরকার আদিবাসী মানুষ জনের সেই সেন্টিমেন্ট এখনও বুঝে ওঠার চেষ্টা করছে না, তারা আগুন নিয়ে খেলার চেষ্টা করছে। তাই আমি বিনয়ের সঙ্গে বলতে চাই, আসন্ন শিক্ষাবর্ষ থেকে আদিবাসী মানুষজন মাতৃভাষা মাতৃদুগ্ধ হিসাবে সাঁওতালি, কুর্মালি, মুন্ডারি ভাষায় লেখাপড়ার সুযোগ পান তার ব্যবস্থা করবেন। যদি না করা হয়, তাহলে সারা পশ্চিমবাংলার আদিবাসী মানুষজন মাতৃভাষায় লেখাপড়া শেখার দাবিতে গোটা পশ্চিমবাংলায় আগুন জ্বালাবে, এই হুশিয়ারি এই সভাকক্ষে আমি জানিয়ে দিতে চাই। আগামী শিক্ষাবর্ষ থেকে তাদের সাঁওতালি, কুর্মালি ও মুন্ডারি ভাষায় লেখাপড়ার সুযোগ করে দিতে হবে। বাঙালিদের যদি বাঙলা মাতৃভাষা মাতৃদুগ্ধ হয়, তাহলে আমাদেরও ঐসব ভাষা মাতৃদুগ্ধ। যদি চালু না করা হয়, তাহলে সারা পশ্চিমবাংলায় দাও দাও করে আগুন জ্বলবে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যালয় শিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের বিভিন্ন প্রান্তে সরকারি এবং সরকারি অনুমোদিত স্কুলগুলির পাশাপাশি, কিছু বেসরকারি স্কুল চলছে। বিশেষ করে ইংরাজি মাধ্যমে স্কুলগুলি গোটা কলকাতা এবং শহরতলিতে জাঁকিয়ে বসেছে এবং সেখানে শিক্ষক ও শিক্ষাকর্মীরা তারা প্রয়োজনীয় স্যালারি পাচ্ছে না, তারা দুঃখকষ্টের মধ্যে আছে। অন্যদিকে ছাত্রদের উপর টাকার বোঝা চাপানো হচ্ছে এবং বাড়ানো হচ্ছে টিউশন ফি, ডেভেলপমেন্ট ফি এবং তার সঙ্গে ওখানে ভর্তির সময় টাকা লেনদেন চলছে। ঐ সমস্ত বিদ্যালয়গুলিতে যেভাবে লেনদেন চলছে তাতে অনেক সময় মানুষ প্রতারিত হচ্ছে এবং শিক্ষার নামে ব্যবসা চলছে। এই শিক্ষা প্রতিষ্ঠানগুলি সম্পর্কে বিদ্যালয় শিক্ষা বিভাগ তদন্ত করুন এই দাবি আমি আপনার মাধ্যমে জানাচ্ছি। মাননীয় শিক্ষামন্ত্রী এখানে রয়েছেন এই ব্যাপারে কী ব্যবস্থা নেবেন তা যদি জানান তাহলে ভালো হয়।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রবীন্দ্র অনুরাগীদের একটা ক্ষোভের ব্যাপারে মাননীয় সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে শেক্সপীয়ারের জন্মভিটাতে রবীন্দ্রনাথের মূর্তি স্থাপিত হয়েছে। সেই মূর্তি স্থাপনের ব্যাপারে রবীন্দ্র অনুরাগী দেশে বিদেশে যারা আছেন তাদের কাছ থেকে আপত্তি উঠেছে। রবীন্দ্রনাথের মূর্তিটি স্থাপিত হয়েছে টয়লেটের পাশে, জায়গাটি মোটেই উপযুক্ত নয়। সংস্কৃতি মন্ত্রীকে এই ব্যাপারটা দেখার জন্য অনুরোধ করছি, যাতে রবীন্দ্রনাথের মূর্তিটি যথোপযুক্ত জায়গায় স্থাপন করা হয়। তাছাড়া সামনেই বিশ্বভারতীর সমাবর্তন উৎসব, আমরা জানি নরসিমা রাও এখনও উপাচার্য আছেন, তাই দেশিকোত্তম উপাধি অনুষ্ঠান বয়কট করা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলা জুড়ে সর্বত্র একেবারে রাজভবন থেকে বস্তি পর্যন্ত মশা আর ম্যালেরিয়া এমন বেড়েছে তা বলার নয়। ম্যালেরিয়া নিবারনের কোনও ব্যবস্থা নেই। মাননীয় মন্ত্রী বিগত তিন মাসের মধ্যে তিন বার ম্যালেরিয়াতে আক্রান্ত হয়েছেন। এম এল এ হোস্টেলে মশার জন্য থাকা যায় না। বস্তি থেকে রাজভবন সর্বত্র মশা। হাসপাতালগুলোতে মশারির ব্যবস্থা নেই, রোগীরা থাকতে পারছে না। কোনও হাসপাতালে মশারি নেই। চরম অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী পুষ্পচন্দ্র দাস ঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার জেলার তুফানগঞ্জ মহকুমার তুফানগঞ্জ এক নম্বর ও দু নম্বর ব্লক। ২৫টি গ্রাম পঞ্চায়েত। তুফানগঞ্জ এক নম্বরে একটি মাত্র থানা আছে। এই থানার পুলিশের পক্ষে ব্যাপক মানুষের শান্তি শৃঙ্খলা রক্ষা করা, অপরাধ দমন করা সম্ভব নয়। তাই আসাম থেকে বাংলাদেশ সীমান্তবর্তী তুফানগঞ্জ দুই নম্বরে আর একটি পৃথক থানার দাবি জানাচ্ছি।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় সেচ মন্ত্রী ও অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯৬ সালের জুন মাসের বন্যায় চেল নদীর ভাঙ্গনে উদলাবাড়ি ও কুমলার ১০ হাজার মানুষকে ক্যাম্পে রাখা হয়েছিল। মাননীয়

অর্থমন্ত্রী এবং সেচমন্ত্রীও ওই এলাকা পরিদর্শন করে এসেছিলেন। কেন্দ্রীয় পর্যবেক্ষক দলও পরিদর্শন করে এসেছেন। এখন জানুয়ারি মাস আজ পর্যন্ত সেই বাঁধ সারানা হল না। ডায়না ও রাঙাটি নদী দুটিতে ভাঙ্গনের সৃষ্টি হয়েছে। অবিলম্বে যদি ওই বাঁধ সারানো না হয় তাহলে ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হবে।

[1-00 — 1-30 p.m. (including adjournment)]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কৃষিমন্ত্রী ও উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার, পুন্ডিবাড়ি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের উত্তরবঙ্গ ক্যাম্পাস গড়ে উঠেছিল। আমরা দেখছি সেখানে বিশাল পরিকাঠামো গড়ে উঠেছে। কয়েকজন ছাত্রছাত্রী সেখানে পড়ে। তো শিক্ষা দপ্তরের যে নিয়ম সেই নিয়ম অনুসারে নম্বরের ভিত্তিতে ভর্তি হয়। আমরা দেখতে পাচ্ছি যে, গত কয়েকবছর ধরে ৭০-৮০-৭৫ পারসেন্ট মার্কস বেসিসে ভর্তি হয়। স্বাভাবিকভাবে উত্তরবঙ্গ শিক্ষা সংস্কৃতির দিক থেকে পিছিয়ে থাকা অংশ। এই ছাত্রছাত্রীরা প্রতিযোগিতায় পারছে না। যার ফলে যে কারণে বিশ্ববিদ্যালয় গড়ে উঠেছিল যে, সেখানকার কৃষি ব্যবস্থায় নতুন করে প্রযুক্তি সরবরাহ করবে স্নাতক ও স্নাতকোত্তর ছাত্র ছাত্রীরা। কিন্তু আজকে কুচবিহার এবং জলপাইগুড়িতে ভর্তি হওয়ার সুযোগ না থাকায় তারা ভর্তি হতে পারছে না। এই অবস্থায় আমাদের দাবি যে, উত্তরবঙ্গ নামে নয়, সম্পূর্ণ বিশ্ববিদ্যালয় হিসাবে গ্রহণ করা হোক।

**শ্রী রমেশ রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী ও ভারত সরকারের স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, ১৯৯২ সালে তিনবিঘা চুক্তি কার্যকর হল ভারত ও বাংলাদেশের মধ্যে। এই চুক্তির অন্যতম শর্ত ছিল ছিটমহল বিনিময়। কিন্তু ভারত ও বাংলাদেশের দ্বিপাক্ষিক চুক্তির মাধ্যমে জল বণ্টন হল এবং বাণিজ্যিক লেনদেনের সিদ্ধান্ত কার্যকর হচ্ছে কিন্তু আজ পর্যন্ত ছিটমহল নিয়ে ভারত ও বাংলাদেশের মধ্যে কোনও আলাপ আলোচনা হচ্ছে না। তাই আমাদের দাবি অবিলম্বে কুচবিহার ও জলপাইগুড়ি ছিটমহলের নাগরিকদের নিরাপত্তার যেন ব্যবস্থা করা হয়।

**শ্রী নীরোদচন্দ্র রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ এবং খুবই দুঃখজনক ঘটনার উপর স্বরাষ্ট্রমন্ত্রীর তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ শিয়ালদহ সেকশনে অসংখ্য যাত্রী যাতায়াত করে। বেশ কয়েকদিন ধরে ছিনতাই, ডাকাতি, ট্রেনের মধ্যে গণ তাস খেলা, জুয়া খেলা ইত্যাদির জোয়ার চলছে। বেশ কয়েজন যাত্রীও এই দুষ্কৃতীকারীদের হাতে নিহত হয়েছেন। ট্রেনের অভ্যন্তরে মানুষ চলাফেলা করতে পারছে না। ওই দুষ্কৃতীকারীদের হাতে কেউ রেহাই পাচ্ছে না। যারা নিত্য যাত্রী তারা টাকা নিয়ে যাতায়াত করতে পারছে না। এটাকে প্রতিরোধ করতে গিয়ে আমাদের একজন পার্টির নেতা স্বপন দাস নিহত হয়েছেন। এই ব্যাপারে দেখবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক পরীক্ষায় অন্তত ৫০ হাজারের মতো হিন্দি ভাষাভাষীর ছাত্রছাত্রী পরীক্ষা দেয়। কিন্তু তাদের প্রশ্ন পত্র মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক

ইংরাজিতে হয় এবং এর ফলে তাদের অসুবিধা হয়। হিন্দি মাধ্যমে স্কুলের ছাত্রছাত্রী তারা। তাই আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এখানে যেমন নেপালি ভাষাভাষীর ছাত্রছাত্রীদের জন্য মাধ্যমিক উচ্চ মাধ্যমিক পরীক্ষায় নেপালিতে প্রশ্নপত্র হয়। এই বিশাল সংখ্যক হিন্দি ভাষাভাষী ছাত্রছাত্রী, গোটা দেশের অহিন্দিভাষী রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গই হচ্ছে একমাত্র রাজ্য, যেমন এদের সংখ্যা প্রায় ৫০ হাজারের মতো। তাই আমি দৃষ্টি আকর্ষণ করছি যে, এই পরীক্ষার প্রশ্নপত্র ইংরাজিতে যেন হয়। আপনারা মাতৃভাষায় শিক্ষার কথা বলেছেন। এরা মাতৃভাষা হিন্দিতে পড়াশুনা করে। অথচ প্রশ্নপত্র ইংরাজিতে হওয়ায় এদের বুঝতে অসুবিধা হয়। এই ব্যাপারটা বিবেচনা করে দেখবেন। এখানে মাননীয় শিক্ষামন্ত্রী আছেন। তাকে এই ব্যাপারটা দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ডাঃ বিধান রায়ের সময় বেলেঘাটায় যে আই ডি হাসপাতাল হয়েছিল সেখানে বহু দুর থেকে বিশেষ করে গরমকালে প্রচুর কলেরা ও আন্ত্রিকের রোগী এসে ভর্তি হয়। তাদের সঙ্গে যে গার্জিয়ানরা আসে তাদের পয়সা খরচা করে হোটেলে থাকার মতো সামর্থ নেই। তদের জন্য হাসপাতালের মাঝখানে টয়লেট ও থাকার জন্য শেল্টার করে দিলে তারা রাতে সেখানে থাকতে পারেন এবং তারা উপকৃত হন।

**শ্রী সৌগত রায় ঃ** পরশুদিন মেলায় বিধ্বংসী অগ্নিকান্ডে সমস্ত কিছু নষ্ট হয়ে যায়। এতে আমরা সকলেই উদ্বেগ প্রকাশ করি। মন্ত্রী বলেছিলেন আর কোনও মেলা চলতে দেওয়া যাবে না। কিন্তু দেখা যাচ্ছে সি পি এম পরিচালিত বিধান মেলা এবং ফরওয়ার্ড ব্লক পরিচালিত নেতাজী প্রদর্শনী গতকাল থেকে ময়দানে চলছে। যেখানে বিপদ আছে বলে সমস্ত মেলা বন্ধ রাখার কথা বলা হয়েছে সেখানে আলাদা করে এই দুটো মেলা চলবে কেন? যে স্টল থেকে আগুন লেগেছিল সেই স্টলের মালিক মহুয়া ভট্টাচার্যকে বাঁচানোর জন্য সি পি এমের সেক্রেটারি চেষ্টা চালাচ্ছেন। এই অগ্নিকান্ডের ব্যাপারে দোষী ব্যক্তিদের অবিলম্বে শাস্তির দাবি জানাচ্ছি।

**শ্রী আকবর আলি খোন্দকর ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পূর্ত দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র চন্ডীতলা। এই চন্ডীতলা বিধানসভা কেন্দ্রে সমস্ত রাস্তা গুলি অকেজো অবস্থায় আছে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি সেই রাস্তা দিয়ে হাঁটতে হাঁটতে যান তাহলে তার কোমর ভেঙে যাবে। শ্রীরামপুর, বড়া, চন্ডীতলা একটা রাস্তা। জনাই বাজার থেকে জঙ্গলপাড়া, নবাবপুর—গঙ্গাধরপুর রোড প্রত্যেকটি রাস্তা একেবারে বেহাল হয়ে আছে। আমি গত বিধানসভাতেও মেনশন করেছিলাম কিন্তু কোনও উন্নতি হয়নি। মন্ত্রী মহাশয়রা শোনার সময়ে কানে তুলো দিয়ে থাকেন। সেজন্য রাস্তার কোনও উন্নতি হয়নি। ওই এলাকার মানুষ বলেছে যে এই রাস্তাগুলির সংস্কার না হলে তারা ট্রেন বাস বন্ধ করে দেবে এবং আমাদের ওই জায়গাতেই থাকতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বালি ব্রিজের একদিকে বন্ধ থাকায়

যানবাহন চলাচলের অসুবিধা হচ্ছে। এই ব্রিজের যে দিকটা খোলা আছে সেখান দিয়ে ৩নং ২৫নং, ২৬নং এস-এস-৪ এই সব রুটের বাসগুলোকে যেতে দেওয়া হচ্ছে না। ফলে উত্তর কলকাতা, পূর্ব কলকাতা থেকে হাওড়া-হুগলির সাথে যোগাযোগ করতে মানুষের অসুবিধা হচ্ছে। এখানে শুধু অটো-রিক্সা চলছে। কিন্তু সেগুলো ৪ টাকা, ৫ টাকা করে ভাড়া নিচ্ছে। এতটাকা ভাড়া দিয়ে সকলে যেতে পারছেন না। অবিলম্বে সেখান দিয়ে অন্তত কতকগুলো রুটের বাস কে চলাচল করার অনুমতি দিলে মানুষ উপকৃত হবেন।

(At this stage the Hosue was adjourned till 1-30 p.m.)

(After adjournment)

[1-30 — 1-40 p.m.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করছি এবং আমাদের আনা সমস্ত সংশোধনীর সমর্থন করছি। আমার এটা বক্তব্য যে, রাজ্যপালের এই ভাষণে রাজ্যের প্রকৃত চিত্রকে প্রতিফলিত করে না। এই রাজ্যে একটা সার্বিক ভাবে রাজ্যের ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। সেই ব্যবস্থা কিভাবে ভেঙে পড়েছে আমি তার বিবরণ পরে দেব। কিন্তু আমার প্রথম বক্তব্য এই রাজ্যের ক্যাবিনেট ব্যবস্থাই ভেঙে পড়েছে। এই রাজ্যের একজন মুখ্যমন্ত্রী, তিনি সরকার চালাচ্ছেন তার ঘনিষ্ঠ দু-একজন মন্ত্রীকে নিয়ে। অধিকাংশ ব্যাপারেই তিনি তার ক্যাবিনেটের সঙ্গে আলোচনা করার প্রয়োজন মনে করেন না। আমি দুটো উদাহরণ আপনাকে দেব। প্রথম কলকাতায় হকার উচ্ছেদ, অপারেশন সানসাইন। আপনি কাগজে দেখেছেন যে, ফরওয়ার্ড ব্লক এর বিরোধিতা করেছেন। অপারেশন সানসাইন নিয়ে যত বক্তব্য, সমস্তই পরিবহন মন্ত্রী সুভাষ চক্রবর্তী দিয়েছেন। কিন্তু যিনি কলকাতা কর্পোরেশনের মন্ত্রী, অশোক ভট্টাচার্য্য তার কোনও বিবৃতি আমরা সচরাচর দেখি না। এবং এটা আরও তলায় গেছে। কলকাতা কর্পোরেশনের মেয়র অপারেশন সানসাইন সম্পর্কে জানেন না। সেখানে মেয়র ইন কাউন্সিল কোনও একজন ব্যক্তি বিধানসভা নির্বাচনে হেরে গিয়েছেন, তিনি অপারেশন সানসাইন চালাচ্ছেন। এই অপারেশন সানসাইন এত বড় সিদ্ধান্ত নেওয়ার আগে ক্যাবিনেটে আলোচা করা দরকার মনে করেনি।

আমার দ্বিতীয় বক্তব্য ফরাক্কা চুক্তি। গঙ্গার জল বণ্টন নিয়ে যে চুক্তি হল তা নিয়ে আমি বলব। জ্যোতি বাবু যখন বাংলাদেশে যান, তার আগে একবার সর্বদলীয় মিটিং ডেকেছিলেন। তিনি বলেছিলেন, ঢাকা থেকে এসে জানাব কি হল বাংলাদেশে আলোচনা। কিন্তু ফরাক্কা চুক্তির ব্যাপারে মত দেবার আগে মুখ্যমন্ত্রী একবার তার ক্যাবিনেটে পর্যন্ত জানাননি কি চুক্তি হতে যাচ্ছে। তিনি তার তিন জন বিশিষ্ট মন্ত্রীকে নিয়ে এই চুক্তিতে সই দিয়েছেন, যা বাংলার স্বার্থের পক্ষে পরিপন্থী।

এই যে ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, তার কোনও প্রতিফলন এই ভাষণের মধ্যে নেই। তার বক্তব্য থেকে দেখছি, রাজ্যপাল হকার উচ্ছেদের ব্যবস্থাই বোঝেননি। Corporation has

taken measures to remove encroachment on unauthorised structures from the pavements. Efforts are being made to help the affected persons.

রাজ্যপাল একবারও উল্লেখ করলেন না, কলকাতায় হাজার হাজার দরিদ্র মেহনতি মানুষ, বাংলার মানুষ উচ্ছেদ হয়ে গেল এবং সেই গরিব মানুষদের উপর যুদ্ধ ঘোষণা করা হল পার্টি ক্যাডার দিয়ে, পে-লোডার নিয়ে হকারদের দোকান ভেঙে দেওয়া হল এবং মনে করা হল সরকার একটা বিরাট যুদ্ধ জয় করেছেন। মুখ্যমন্ত্রী এনিয়ে তার ক্যাবিনেটের লোকেদের সঙ্গে আলোচনা করলেন না। হকার উচ্ছেদ, অপারেশন সানসাইন হয়েছে তারপর দু মাস হয়ে গেল আজ পর্যন্ত হকাররা জানে না পুনর্বাসনের অবস্থাটা কি। আজকে পুনর্বাসনের নামে ছেলে-খেলা করা হচ্ছে। আজকে হকার মেলা হচ্ছে। কিন্তু আজ পর্যন্ত হকিং জোন এবং নন-হকিং জোন ঠিক করা হল না। স্যার, আমি বলতে চাই, রাজ্যপাল কেন এ সম্বন্ধে বলেননি? কলকাতা শহর থেকে গরিব মানুষদের তুলে দেওয়ার প্রচেষ্টা আমরা সর্বশক্তি দিয়ে বিরোধিতা করব। হকাররা বসছে এবং বসবে। কারণ তাদের পেটের বন্দোবস্ত এই সরকার করতে পারেননি। আমরাও চাই ফুটপাথ পরিষ্কার করতে। তারজন্য কোথাও সমঝোতা করতে হলে, আলোচনার মাধ্যমে তা করা যেতে পারে। কিন্তু যে অমানবিক ভাবে রাজ্য সরকার গরিবদের উপর আক্রমণ করেছেন আমরা তার তীব্র নিন্দা করছি এবং মাননীয় রাজ্যপালের ভাষণে এই অমানবিক কাজের উল্লেখ নেই বলে গভীর আশঙ্কা প্রকাশ করছি।

আমি ফরাক্কার জল চুক্তি ব্যাপারে আগেই বলেছি। আমরাও বাংলাদেশের সঙ্গে সুসম্পর্ক চাই, তাদের সঙ্গে সম্পর্ক শক্তিশালী করতে চাই। আমরা চাই বাংলাদেশে মৌলবাদী শক্তি শক্তিশালী না হোক, ভারতবর্ষে বি জে পি শক্তিশালী না হোক। শুধু মাত্র বি জে পি কে ঠেকানোর জন্য একজন অপদার্থ কেন্দ্রীয় সরকারকে আমাদের দল টিকিয়ে রেখেছেন। কিন্তু তার মানে এই নয় যে মাননীয় মুখ্যমন্ত্রী বাংলাদেশের আমন্ত্রণ পেয়ে তার পৈত্রিক ভিটেয় গিয়ে এমন একটা চুক্তি করবেন যাতে করে কলকাতা বন্দরের স্বার্থ বিঘ্নিত হবে, শুখা মরশুমে জল পাবে না এবং যে উদ্দেশ্যে ফরাক্কা ব্যারেজ তৈরি করা হয়েছিল এবং এর পেছনে যে হিনটার ল্যান্ড আছে তার উদ্দেশ্য ডিফিটেড হবে। রাজ্যপালের ভাষণে এসম্বন্ধে কিছু নেই। আবার ভুটান থেকে জল আনার কথা বলা হচ্ছে। এটা সম্পূর্ণ অবাস্তব। ৭ হাজার টাকা সংকোশ প্রকল্পের মাধ্যমে বাংলার মানুষকে ঠকাতে চাওয়া হচ্ছে। ফরাক্কার ঐ জল চুক্তিকে আমরা সমর্থন করি না।

মাননীয় রাজ্যপালের ভাষণে গোর্খাল্যান্ড আন্দোলন সম্পর্কে কোনও উল্লেখ আমরা দেখলাম না। যারা কিছু দিন আগেও সি পি এম-এর টিকিটে লোকসভা, বিধানসভার মেম্বার হয়েছেন সেই সব লোকেরা আজকে স্বতন্ত্র গোর্খাল্যান্ড চাইছেন। আজকে এই দাবি কেন উঠছে? তার কারণ হচ্ছে পশ্চিমবাংলায় যে দার্জিলিং একর্ড হয়েছিল রাজীব গান্ধী এবং বুটা সিং-এর প্রচেষ্টা সেটা ঠিক ভাবে চালানো হয়নি। দার্জিলিং-এর মানুষের স্বায়ত্ত্ব শাসনের অধিকার স্বীকৃত হয়নি। আজকে আমাদের ঘুমন্ত প্রধানমন্ত্রী হঠাৎ করে উত্তরাখন্ড ঘোষণা করাতে দার্জিলিং-এর সমস্যা মাথাচাড়া দিয়ে উঠেছে। কিন্তু তার কোনও উল্লেখ এখানে নেই। স্যার, এখানে কোনও মন্ত্রী নেই একজন আধামন্ত্রী আছেন তাই আমার বক্তব্য বন্ধ করছি।

[1-40 — 1-50 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বি এ কমিটির মিটিং চলছে, প্রবোধ বাবু মিটিং-এ আছেন, আমি কাকে বলব মুশকিল হচ্ছে এখানেই। প্রবোধবাবু এখানে নেই, আপনারা বসুন।

**(এই সময় শ্রী প্রবোধচন্দ্র সিনহা হাউসে আসেন)**

প্রবোধবাবু এখনই এলেন, প্রবোধবাবু শুনুন অতীতেও বার বার মন্ত্রীদের বলা হয়েছে, স্পিকার বলেছেন, আমি বলেছি, মাননীয় সদস্যরাও বলেছেন, তাসত্ত্বেও মন্ত্রীরা অনেক সময় উপস্থিত থাকেন না। আপনি অবিলম্বে তিন-চার জন মন্ত্রীকে এই হাউসে আনার জন্য যোগাযোগ করুন। অম্বিকাবাবু আপনি কি বলতে চাইছেন বলুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার বক্তব্য যা সকলেই সেটা বলেছেন, এবং এই হাউসে এমন কেউ নেই যে এটাকে মেনে নিতে পারেন। আপনি বার বার বলেছেন, স্পিকার সাহেব বার বার বলেছেন, এটা নতুন কিছু নয়। এই মন্ত্রীদের বিরুদ্ধে আপনারা যদি কোনও ব্যবস্থা না নেন তাহলে হাউস চলা মুশকিল, এটা হাউস চলার উপযুক্ত নয়। এ রকম হলে আমরা ওয়াক-আউট করে চলে যাব। আমি আপনাকে অনুরোধ করছি আপনি মুখ্যমন্ত্রীর সাথে কথা বলুন, স্পিকারের সাথে কথা বলুন।

**(হইচই-গন্ডগোল)**

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই রকম একটা ডিসিসন হয়েছে যে হাউসে মেনশনের সময় ৬,৭ জন মন্ত্রী থাকার কথা এবং মন্ত্রীরা থাকেন। আজকে যাদের ডেট ছিল তাদের মধ্যে দু জন চলে গেছেন। মানব বাবু চলে গেছেন, আর রেজ্জাক মোল্লা আসবেন। এই মুহূর্তে ৫ জন মন্ত্রী এসেছেন, কেউ টিফিন খাচ্ছিলেন, কেউ বি এ কমিটির মিটিং করছিলেন। তা ছাড়াও আমার একটা কথা আছে যে আপনারা যেটা বলেছেন সেটা ঠিক কিন্তু এটাও ঠিক, খুব দুঃখের সঙ্গে আমরা লক্ষ্য করি যখন আপনারা বক্তব্য বলেন তখন আমাদের মন্ত্রীরা গুরুত্ব দিয়ে কথা শোনার চেষ্টা করেন। [**]

**(হইচই-গন্ডগোল)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** চিফ হুইপ বললেন এবং মাননীয় সদস্যরা হইহই করার পর মন্ত্রীরা এলেন। এটা কেন বার বার বলতে হবে? স্পিকার বলেছেন, আমিও বলেছি যে, এই হাউসে সব সময় অন্তত ৫-৬জন মন্ত্রীকে উপস্থিত থাকতে হবে, তারা থাকেন না কেন? এটা আপনারা দেখবেন। এটা অনুচিত—এরকম হাউসকে উপেক্ষা করা মাননীয় মন্ত্রীদের অনুচিত কাজ।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়।

---

Note *Expunged as ordered by the chair

(প্রচন্ড গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্য সৌগত রায়, বক্তব্য রাখুন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমি এক মিনিট বলতে চাই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, এখন সৌগতবাবু বলবেন।

(প্রচন্ড গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বলুন রবীন বাবু।

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** গতকাল হাউসে শেষ পর্যন্ত কংগ্রেস দলের মাত্র দু জন সদস্য ছিলেন। আপনাকে এটারও রুলিং দিতে হবে।

(গোলমাল, হৈ-চৈ)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি আপনাদের এই কথা বলতে চাই।

(গোলমাল)

**শ্রী সৌগত রায় ঃ** রবীনবাবু, বসুন। আমাকে ডেকেছেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমাকে বলতে বলেছেন।

(গোলমাল, হৈ-চৈ)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমি বলছি, আপনি যেটা বললেন যে, হৈ-চৈ করার পরে এসেছেন। ওটা শুনলাম। কিন্তু কথা হল আপনার এটা বলা উচিত—কাল কংগ্রেস দলের শেষ পর্যন্ত দুজন মাত্র উপস্থিত ছিলেন হাউসে।

(প্রচন্ড গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্য আব্দুল মান্নান, আপনি বলুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার একটু আগে আপনি যে কথা বললেন তার জন্য আপনাকে ধন্যবাদ।

(গোলমাল)

স্যার, আমাদের সদস্যদের ক্ষোভের কথা শুনে আপনি একটু আগে যে মন্তব্য করলেন ... জন্য আপনাকে ধন্যবাদ। এটা মেনশন আওয়ার নয়। এটা গভর্নর'স অ্যাড্রেসের ওপর ডিসকাশন হচ্ছে। এটায় সাধারণত মুখ্যমন্ত্রীর বক্তব্য শোনার দরকার হয়। কিন্তু মুখ্যমন্ত্রী

যেহেতু প্রশাসনের অন্যান্য কাজে ব্যস্ত থাকেন তাই একটা কনভেনশন মেনে নেওয়া হয়েছে—ইন অ্যাবসেন্স অব চিফ মিনিস্টার মাননীয় অন্যান্য মন্ত্রীরা এখানে থাকেন, তারা শুনে মুখ্যমন্ত্রীকে জানান। সাধারণত সিনিয়র মেম্বাররা ডিসকাশন ওপেন করেন এবং তাদের বক্তব্য শোনার জন্য মুখ্যমন্ত্রী থাকেন। এখন এখানে মুখ্যমন্ত্রী নেই, কোনও সিনিয়র মন্ত্রী নেই, বক্তব্য ওপেন হচ্ছে। এই অবস্থায় মাননীয় সদস্যদের অপমান করা হয়, অন্য সময় এটা মেনে নেওয়া যায়। বক্তব্য শুরু করে একজন ইমপর্টেন্ট মেম্বার। আপনি জানেন অ্যাসেম্বলি এবং পার্লামেন্টে ইমপর্টেন্ট মেম্বাররাই বক্তব্য শুরু করেন। এই সময় মন্ত্রীরা উপস্থিত নেই, এটা দুর্ভাগ্যের। আপনি এ বিষয়ে মন্তব্য করলেন। হাউসে অপজিশন মেম্বারদের কার্টসি, ভদ্রতাবোধ ইত্যাদি বিষয়ে চেয়ার থেকে অনেক কথা বলা হয়। আর আজকে গভর্নমেন্ট চিফ হুইপ আপনাকে যেটা বললেন সেটা যদি এক্সপাঞ্জ না হয়, তাহলে কি আপনি আমাদের নির্দেশেও কাজ করবেন? গভর্নমেন্ট চিফ হুইপ যা বলেছেন তা এক্সপাঞ্জ করুন, এটা আমাদের অনুরোধ। হাউসকে, চেয়ারকে ইভেন চিফ মিনিস্টার ডিকটেট করতে পারনে না। সুতরাং আপনি দয়া করে উনি যেটা উচিত বলেছেন সেটা এক্সপাঞ্জ করে হাউসের মর্যাদা রাখুন।

[1-50 — 2-00 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** প্রত্যেক মাননীয় বিধায়কদের উচিত হাউসের ডিগনিটি এবং ডেকোরাম রক্ষা করা। কাজেই যদি আপনারা এই কথায় আহত হয়ে থাকেন তাহলে এটাকে এক্সপাঞ্জ করে দিচ্ছি। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় আপনার বক্তব্য রাখুন।

**শ্রী সৌগত রায় ঃ** প্রথমেই আমি আপনাকে অনুরোধ করছি, এটা ১-৩৯ মিনিটে শুরু হয়েছিল। আপনি ১২ মিনিট বাদ দিয়ে আমার সময়টা কাউন্ট করবেন। দ্বিতীয় কথা হচ্ছে, আপনার জাজমেন্টকে আমি প্রশংসা করছি। তবে আমি মন্ত্রীদের অনুপস্থিতিতে দুঃখিত, কিন্তু আশ্চর্য নই। তার কারণ, এই মন্ত্রীসভা কচ্ছপের মন্ত্রিসভা। জ্যোতিবাবু সকালবেলায় রাইটার্সে গিয়ে উল্টে দেন আবার রাইটার্স থেকে যখন বেরোয় তখন তাদের সোজা করে দিয়ে যান। ওদের কারও কোনও ব্যাপারে এর আগের বক্তব্যে বলেছিলাম কোনও ইমপর্টেন্ট ডিসিসন মন্ত্রিসভায় আলোচনা হয় না। আপনাদের ক্যাবিনেট সিস্টেম অব গভর্নমেন্ট ফেইল করে গেছে। মাননীয় রাজ্যপালের বক্তব্যে আমি দেখলাম ৩টি গুরুত্বপূর্ণ ইস্যু গোর্খাল্যান্ড, হকার এভিকশন এবং ফরাক্কা ব্যারেজ এই ৩টি একটিও কোনওরকম উল্লেখ নেই। এমন একটি রাজ্যপালের ভাষণ। রাজ্যপালের ভাষণে কোথায় সত্য আছে? আজকে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে, কৃষকেরা বোরো চাষে জল পাচ্ছে না। কেন রিজার্ভার জল দিচ্ছে না। এরফলে ২ লক্ষ হেক্টর জমিতে বোরো চাষ নষ্ট হয়ে যাবে। আমি মুখ্যমন্ত্রীকে বলেছিলাম। রাজ্যপালের বক্তব্যে এই সম্বন্ধে উল্লেখ করা উচিত ছিল যে কিছুটা অতন্ত বোরো চাষ বাঁচানোর ব্যাপারে রাজ্য সরকার কি করবেন। এগ্রিকালচার ডিপার্টমেন্ট প্রস্তাব দিয়েছে যে, যদি ৬৪ কোটি টাকা খরচ করা যায় মাইনর ইরিগেশনের জন্য তাহলে এই ২ লক্ষ হেক্টর জমির মধ্যে অন্তত ওয়ান-ফোর্থ জমিতে বোরো চাষ বাঁচানো যেতে পারে। আমি এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছি, কিন্তু তিনি সেই চিঠির জবাব দেননি এবং এখানেও সেই কথা উল্লেখ নেই। এত

বড় ক্রাইসিস চলছে ৩-৪টি জেলায় অথচ রাজ্যপালের ভাষণে এই সম্বন্ধে কোনও উল্লেখ নেই। দ্বিতীয়ত এখানে রাজ্যপাল বলেছেন পটাটো প্রোডাকশন রেকর্ড পরিমাণে রিচ করেছে। কিন্তু তার রেজাল্ট কি? আলু যেখানে বেশি উৎপাদন হচ্ছে সেখানে এই রাজ্যে এত বছর ধরে কোনও কোল্ড স্টোরেজ ক্যাপাসিটি তৈরি করা হয়নি। রাজ্যে ৬২ লক্ষ টন আলু উৎপাদন হচ্ছে। কিন্তু ২৬ লক্ষ টন কোল্ড স্টোরেজের ক্যাপাসিটি। তার ফলে আলুর দাম কমে যাবে। এখন দেড় টাকা পার কেজি মাঠ থেকে আলু পাওয়া যাচ্ছে আর ৯০ টাকা পার প্যাকেট। এরফলে লক্ষ লক্ষ আলু চাষী মার খাবে। এইভাবে আলু চাষীরা মার খেলে পরের বছর আর আলু উৎপাদন করতে যাবে না। আপনারা বলুন, কোথায় রাজ্যপালের ভাষণে এই কথা উল্লেখ আছে? কোথাও নেই। কলকাতায় রেশন ব্যবস্থা গত নভেম্বর-ডিসেম্বর মাসে ভেঙে পড়েছিল। একটা দোকানেও গম পাওয়া যাচ্ছিল না। আমি এফ সি আই লোকদের জিজ্ঞাসা করেছিলাম, আপনারা কি গম দিচ্ছেন না? তারা বলেছেন, আমাদের যে কমিটেড গম সেটা আমরা দিচ্ছি। কিন্তু তারা বলছে, সেই গম রেশন দোকানে না গিয়ে চলে যাচ্ছে রোলার ফ্লাওয়ার মিলে। আটার দাম বাজারে ১০ টাকা কেজি হয়ে দাঁড়িয়েছে অথচ এই বক্তৃতায় মানুষকে যে ১০ টাকা কেজি আটা কিনতে হচ্ছে তার উল্লেখ নেই। খাদ্যমন্ত্রী যিনি আছেন তিনি বিষয়টি জানেনেই না, হঠাৎ বিবৃতি দিলেন যে আমরা রেশন দোকন থেকে আটা বিক্রি করব ৬।। টাকা কেজিতে। কি যুক্তিতে ৬।। টাকাতে আটা বিক্রি হবে আমরা বুঝতে পারলাম না। রেশন ব্যবস্থা যে ভেঙে পড়েছে, মানুষ যে রেশনে গম পাচ্ছেন না সেই ক্রাইসিসের কোনও রকম উল্লেখ এই ভাষণে নেই। এটা অত্যন্ত লজ্জার ব্যাপার। তারপর স্যার, আপনি জানেন, গত ১৫ দিন ধরে বিদ্যুতের সাংঘাতিক জেনারেট করছি অথচ গত ১৫ দিন ধরে রাজ্যে বিদ্যুতের চূড়ান্ত ক্রাইসিস চলেছে। মফস্বলে দিনে ৪/৫ ঘণ্টা লোডশেডিং হচ্ছে। এর কারণ হচ্ছে এন টি পি সি-র যেখানে ৩।।শো মেগাওয়াট দেওয়ার কথা সেখানে তারা তার জায়গায় দিচ্ছে মাত্র ১।।শো মেগাওয়াট সন্ধ্যাবেলা ফ্রিকোয়েন্সি নেমে ৪৭/৪৮ হয়ে যাচ্ছে। পিক আওয়ার ৬টা থেকে রাত্রি ১০টা এমন কি কলকাতাতেও লোডশেডিং হচ্ছে। শঙ্করবাবু কলকাতার সিস্টেমটাকে প্রোটেক্ট করে মফস্বলে ছেড়ে দিয়েছেন এবং মফস্বলে দিনে ৪/৫ ঘণ্টা করে লোডশেডিং হচ্ছে। সেখানে কোনও ভোল্টেজ নেই, মানুষ চাষের জন্য পাম্প চালাতে পারছেন না কিন্তু রাজ্যপালের ভাষণে এসব কথার কোনও উল্লেখ নেই। তারপর স্যার, যেটা সবচেয়ে লজ্জার কথা, গতকাল টি ভিতে দেখছিলাম, রাজ্যের ছেলেমেয়েদের সুদূর আরবে পাচার করা হচ্ছে। আগে জানতাম বাংলা থেকে বিদেশে পাট, চা যায় কিন্তু জ্যোতিবাবুর আমলে দেখছি রাজ্যের ছেলেমেয়েদের আরবে এক্সপোর্ট করা হচ্ছে ভিক্ষা করার জন্য। এর চেয়ে লজ্জার বিষয় আর কি হতে পারে অথচ রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই এবং স্যার, দোষী তাদেরও ওরা ধরতে পারছেন না। আমাদের গ্রামবাংলা থেকে এইভাবে ছেলেমেয়ে পাচার হয়ে যাচ্ছে অথচ মুখ্যমন্ত্রী এ ব্যাপারে নীরব হয়ে আছেন। এর পর আমি আইনশৃঙ্খলার কথায় আসছি। রাজ্যপাল মহাশয় বলেছেন Law and order continued to be peaceful. কোথায়, কিসে পিসফুল?

আপনারা দেখেছেন যে রাজ্যে মহিলা মন্ত্রী ছায়া বেরা আক্রান্ত হলেন তাও সি পি এম-এর হাতে তারপর তিনজন মন্ত্রী ফরাক্কায় আক্রান্ত হলেন বি জে পি-র লোকদের হাতে,

এম এল এ হোস্টেলের ঘর থেকে মন্ত্রী সত্য মাহাতোর জিনিস চুরি হয়ে গেল। এই যেখানে অবস্থা মন্ত্রীরাও বাদ যাচ্ছেন না সেখানে রাজ্যপাল মহাশয় বলছেন Law and order is absolutely peaceful আর মহিলাদের উপর অত্যাচার সে তো রোজের ঘটনা। হাড়োয়া, দেগঙ্গায় যেভাবে গণধর্ষণ হয়েছে তার চেয়ে লজ্জার আর কি আছে? শুধু দেগঙ্গাতে ৮ জন মহিলাকে গণধর্ষণ করা হয়েছে। রাজ্যপাল মহাশয়ের ভাষণে এসবের কোনও উল্লেখ নেই। আজকেই সি পি এমের নীরোদবাবু এবং আর এস পি-র জনৈক সদস্য বলছিলেন যে বনগাঁ লাইনে ট্রেন ডাকাতি বেড়ে গিয়েছে। শুধু বনগাঁ লাইনেই নয়, সমস্ত লাইনেই ট্রেন ডাকাতি বেড়ে গিয়েছে। রাজ্যের পুলিশ কাজ করছে না। তাহলে শান্তি কি রকম আছে সেটা সহজেই বুঝতে পারছেন। নদীয়া জেলাতে আর এস পি-র সদস্য বলছিলেন, দিনের বেলায় বাংলাদেশের সীমান্ত পেরিয়ে ৩০/৪০ জন লোক এসে ডাকাতি করছে। কোনও রকম নিরাপত্তা মানুষের নেই অথচ রাজ্যপাল বলছেন Law and order is continued to be very peaceful in the State. এই তো কলকাতার পাশেই হাওড়ার সালকিয়াতে ব্যাঙ্ক ডাকাতি হয়ে গেল, ডেল্টা জুট মিলের টাকা নিয়ে চলে গেল কিন্তু কোনও ব্যবস্থাই হচ্ছে না। কাগজ খুললেই দেখবেন রোজই খুন, ডাকাতি, ধর্ষণের ঘটনার বিবরণ অথচ রাজ্যপালের ভাষণে বলছেন পিসফুল। এই অবস্থা কেন দাঁড়িয়েছে সেটা আমাদের বিচার করতে হবে। এই অবস্থা দাঁড়িয়েছে তার কারণ এ রাজ্যের যিনি মুখ্যমন্ত্রী তিনি অ্যাবডটিকেট করতে চান, তিনি দায়িত্ব ছেড়ে দিতে চান।

[2-00 — 2-10 p.m.]

শুধু বুদ্ধদেববাবুকে তিনি পুলিশ মন্ত্রী করেছেন বা পুলিশ দপ্তর দিয়েছেন বলে নয়। এই রাজ্যের মুখ্যমন্ত্রী দাঁড়িয়ে বলছেন যে, আমার প্রধান মন্ত্রী হতে না দেওয়া, আমাদের দলের কেন্দ্রীয় সরকারের যোগদান না করা একটা হিসটোরিক ব্লান্ডার অর্থাৎ ঐতিহাসিক ভুল। তারপরে ওর যে বায়োগ্রাফি বেরিয়েছে, উনি নিজের বায়োগ্রাফি নিজে লিখিয়েছেন, অথরাইজড বায়োগ্রাফি বাই সুরভি ব্যানার্জি, তাতে ওকে কোট করে বলা হয়েছে যে আমাদের পার্টিতে চেতনার অভাব ছিল, সেজন্য তারা ভুল সিদ্ধান্ত নিয়েছে আমাকে প্রধানমন্ত্রী হতে না দিয়ে। যে রাজ্যের মুখ্যমন্ত্রী বলছেন যে, আমাদের পার্টি হিসটোরিক ব্লান্ডার করেছেন, আমাদের পার্টির মধ্যে চেতনার অভাব আছে, আমাদের পার্টির মধ্যে আমি মাইনরিটি, সেই মুখ্যমন্ত্রীর আর থাকার প্রয়োজন নেই, তিনি অ্যাবডিকেট করে দিয়েছেন। তাই জ্যোতিবাবু এখন কি করছেন? জ্যোতিবাবুর আর কোনও আগ্রহ নেই এই রাজ্যে পরিচালনায়, আপনারা যা ইচ্ছা করুন। মন্ত্রীরা সব কচ্ছপের মতো উল্টে থাক। জ্যোতিবাবু এখন কিসের রোল প্লে করছেন? তিনি ফরেন মিনিস্টারের রোল প্লে করছেন যেটা তার কাজ নয়। তিনি বাংলাদেশের সঙ্গে আলোচনা করছেন। কে তাকে বাংলাদেশের সঙ্গে আলোচনা করতে বলেছে? হোয়াট ইজ হিজ অথরিটি? তিনি বাংলাদেশের শেখ হাসিনার সঙ্গে আলোচনা করছেন। কিন্তু নিজের দেশে চুরি, ডাকাতি, ছিনতাই, রাহাজানি হচ্ছে সেগুলির তিনি কিছু করতে পারছেন না, বোরোয় জল দিতে পারছেন না, শিল্প বন্ধ হয়ে যাচ্ছে, শিল্পে বিদ্যুৎ দিতে পাচ্ছেন না, সেগুলি নিয়ে তার মাথা ঘামানোর দরকার নেই, সেগুলির ব্যাপারে তার সময় নেই। তিনি লুঙ্গি পরে সেখ হাসিনার সঙ্গে আলোচনা করছেন। আজকে এই হচ্ছে জ্যোতি বাবুর কাজ। আর কি রোল

[ 5th February, 1997 ]

প্লে করছেন? জন মেজরকে কলকাতায় অভ্যর্থনা জানিয়েছেন। কে জন মেজর? যে জন মেজরকে ইংল্যান্ডের সমস্ত লোক বলেছে যে তিনি ইলেকশনে হেরে যাবেন, সেই জন মেজরকে আনার জন্য কলকাতায় হকার পরিষ্কার করে দিলেন। ঐ লোকটাতো ইলেকশনে এমনিতেই হেরে যাবে ওর পিছনে ইনভেস্ট করা বৃথা। এতো বেনজির ভুট্টোকে আমন্ত্রণ করার মতো। আপনি তাকে আমন্ত্রণ জানিয়েছেন যে এই রাজ্যে শিল্পায়ন হবে। আমার কিছু বক্তব্য আছে যেটা রাজ্যপাল বলেননি যে, রাজ্যের মুখ্যমন্ত্রী তার দায়িত্ব ছেড়ে দিয়েছেন। তিনি কি রকম করছেন? বইমেলায় আগুন লাগল। মন্ত্রী সেখানে গেলেন এবং তিনি হেনস্থা হলেন। আমাদের সামনে বুদ্ধদেববাবুকে বলছে যে, ওর ধুতি খুলে দেওয়া উচিত। আজকে কোন পর্যায় এসে দাঁড়িয়েছে। এটা খুবই খারাপ। আমরা এর নিন্দা করি। যারা এটা বলেছে তারা অন্যায় করেছে। কিন্তু মুখ্যমন্ত্রী গেলেন এবং দেখলেন যে ধোঁয়া উড়ছে। তিনি জানালার কাঁচ নামিয়ে বললেন কি হয়েছে? ও আগুন লেগেছে। তারপরে বললেন, আমি চললুম বেহালা বাজাতে। রোম যখন পুড়ছে তখন নিরো বেহালা বাজাচ্ছে। আজকে পশ্চিমবাংলার নীরো জ্যোতিবাবু বেহালা বাজাতে সল্টলেকে চলে গেলেন, একবার দাঁড়ালেন না। আজকে লিডারশিপ কোথায় এসে দাঁড়িয়েছে সেটা আপনি বোঝার চেষ্টা করুন। তাই সি পি এম একটা লাইন নিয়েছে। আমি আপনাদের লাইন বুঝেছি। আপনদের লাইন হচ্ছে গরিবি হঠাও, কলকাতা থেকে প্রথম দিকে গোয়ালাদের হাটিয়ে দিলেন। তারপরে ঠেলা রিক্সা তুলে দেবেন, তারপরে হকারদের তাড়িয়ে দেবেন, তারপরে বলবেন যে, গরিব যারা বস্তিতে থাকে তাদের উচ্ছেদ করে দেবেন। কে এক জন মেজর আসবে, সেই লোকটা হেরে যাবে তার জন্য যদি হকার উচ্ছেদ হয় তাহলে তো বিল ক্লিন্টনের বেলায় বস্তি উচ্ছেদ করে দেবেন। কারণ ক্লিন্টনের চোখে যদি বস্তি পড়ে যায়। এই রকম দাস মনোভাব, দাস মনোবৃত্তি স্বাধীনতার সুর্বণ জয়ন্তী বর্ষে ভাবা যায় না যে কিভাবে মাথা বিক্রি করে দিয়েছেন। আপনারা বলছেন যে হিসটোরিক ব্লান্ডার। এখানে বলছেন যে নেতাজীকে আমরা সম্মান দেব। নেতাজীকে তো আপনারাই গালাগাল দিয়েছিলেন। গালাগাল দিয়েছিলেন, এখন আবার ময়দানে গিয়ে কান ধরে ওঠ বোস করুন যে আমরা অন্যায় করেছি। সরকারের টাকা খরচ করে বলতে হচ্ছে যে আমরা ভুল করেছিলাম। আপনারা আগে গালাগালই বা দিলেন কেন, আবার এখন নেতাজীকে নিয়ে মাতামাতি করছেন কেন, কিছুই পরিষ্কার নয়।

দুধের কথা বলি। দুধের দাম কলকাতায় যেটা ৫ টাকা পার কেজি ছিল সেটা বাড়িয়ে ৯ টাকা করলেন। ডবল টোন মিল্ক যেটা গরিব মানুষ খায়, মধ্যবিত্ত লোকেরা খায় সেটার দাম আপনারা বাড়িয়ে দিয়ে গরিব মানুষকে শেষ করে দিতে চান। সুতরাং আপনাদেরও [illegible]ও অসুবিধা নেই। সুতরাং কি অবস্থার মধ্যে রাজ্যটা দাঁড়িয়েছে সেটা বুঝতে হবে। এরমধ্যে দাঁড়িয়ে শিল্পায়ন শিল্পায়ন বলে চিৎকার করছেন, কিন্তু শিল্পায়নের কিছু হবে না। একটি রিপোর্ট দেখেছি আপনাদের। আপনাদের সি পি এম পার্টিরই এম এল এ ছিলেন তিনি, কিন্তু এবারে তাকে টিকিট দেননি। সেই বারিন কোলে মহাশয় পি ডব্লু ডি সাবজেক্ট কমিটির চেয়ারম্যান হিসাবে যে রিপোর্ট দিয়েছেন তাতে তিনি বলেছেন যে, "Out of 1570 kms National Highway in Gujarat, even 100 kms. cannot be found so bad as that of in West Bengal. Out of 1650 kms of National Highway, 932 kms are in bad conditions. in West Bengal."

তিনি বলেছেন, পশ্চিমবঙ্গে ১৫০০ কিলোমিটার রাস্তার মধ্যে ১০০০ কিলোমিটার রাস্তা খারাপ কিন্তু গুজরাটে ১৫৭০ কিলোমিটার রাস্তার ১০০ কিলোমিটার রাস্তাও খারাপ নয়। কাজেই যে রাজ্যে রাস্তার এই অবস্থা সেই রাজ্যে শিল্পায়ন কি করে করবেন? অথচ বলছেন যে, রাজ্যে বিরাট শিল্পায়ন হচ্ছে! রাজ্যপাল ইন্ডাস্ট্রির কথা বলেছেন। আপনারা একটি বই বের করেছিলেন—ইন্ডাস্ট্রিয়াল সীন ইন ইন্ডিয়া ওয়েস্ট বেঙ্গল। তাতে স্টেট ওয়াইজ ব্রেক-আপ অব ইন্ডাস্ট্রিয়াল এন্টারপ্রেনিওরস মেমোরেন্ডাম অব ইনভেস্টমেন্ট অ্যান্ড এমপ্লয়মেন্টের হিসেব হয়েছে ১০,৯৪১ কোটি টাকা, সেখানে মহারাষ্ট্রে ৭৩,০৯৭ কোটি টাকা। এক্ষেত্রে ভারতবর্ষের ৯টি রাজ্যের পরে পশ্চিমবঙ্গ। মহারাষ্ট্র, তামিলনাড়ু, উত্তরপ্রদেশ, হরিয়ানা, গুজরাট, অন্ধ্রপ্রদেশ, মধ্যপ্রদেশ, তার পর পশ্চিমবঙ্গের স্থান। আর এখানে কয়েকটি এম ও ইউ সই করে চিৎকার করছেন! মৌ যা সই করেছেন সেটাও হাস্যকর। জন মেজর আসবার পর ৩টি মৌ সই হল। তাদের মধ্যে একজন পি কে মিটাল, তিনি এখানে টেলিফোন স্মার্ট কার্ড তৈরি করবেন, যে কার্ড ঢুকালে টেলিফোন চলে। এই মৌ সই হল জন মেজরের সামনে। কয়েকদিন আগে ইন্ডাস্ট্রি সাবজেক্ট কমিটি ডব্লু বি আই ডি সিকে জিজ্ঞাসা করেছিল, ইউ কে, ইউ এস এ, সিঙ্গাপুরের সঙ্গে মৌ যা হয়েছে সেগুলোর কি অবস্থা। তাতে আই ডি সি উত্তর দিয়েছে যে, সই করা মৌ-এর উপর ইউ কে, ইউ এস এ বা সিঙ্গাপুরের কোনও ইন্টারেস্ট নেই এবং তারফলে ধরে নেওয়া হয়েছে যে, ওগুলো বাতিল। সোমনাথ চট্টোপাধ্যায়কে প্রোজেক্ট করেছিলেন সার্কাসের সাদা বাঘ হিসাবে যাতে ভোট টানা যায়। কিন্তু তারপর আপনারা ইন্ডাস্ট্রিয়াল এলাকার সব জায়গায় হেরেছেন। হলদিয়ায় লক্ষ্মণ শেঠের জায়গায় হেরেছেন, তমলুকের লোকসভার সীটে লক্ষ্মণ শেঠ হেরেছেন। ফলতায় হেরেছেন। হয়তো বলবেন, ফলতায় তো নতুন শিল্প হয়েছে! গত ২৮ তারিখে মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছিলেন। সেখানে পাম্পের বোতল তৈরি করবেন অভিজিৎ সেন, মুখ্যমন্ত্রীর ভাইপোর মেয়ের বর তিনি। তিনি যে সেখানে গেছেন সেটা পারিবারিক কারণেই গেছেন, শিল্পায়নের কারণে নয়। আজকে বেকার ছেলেরা নিজেদের চেষ্টায় যদি কিছু কিছু কাজ না করত তাহলে এতদিন পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা ভেঙে পড়ত। তাদের মধ্যে কেউ কেউ টিউশনি করে, কেউ কেউ সাপ্লাই-এর কাজ করে, কেউ ক্যাটারিং-এর কাজ করে, আবার কেউ পাটের ব্যবসা করে পেট চালাচ্ছে। কিন্তু তাদের জন্য কোনও সাহায্যের ব্যবস্থা নেই। আজকে হকারদের পেটে লাথি মেরে দিলেন, কিন্তু তাদের যন্ত্রণার কথা কোথায় রিফ্লেকটেড হয়েছে?

[2-10 — 2-20 p.m.]

রাজ্য সরকার তাকে বাঁচাতে পারছে না। এটা কোথায় রিফ্লেকটেড হয়েছে? আপনারা বলেছেন যে বিদেশ থেকে লোক আসছে। জ্যোতিবাবু এবং সোমনাথবাবু রাজ্য সরকারের টাকায় চিন, জাপান, আমেরিকা ঘুরে আসছেন। আজকে দেখান কোথায় ইন্ডাস্ট্রি তৈরি হয়েছে, বিদেশ থেকে ইন্ডাস্ট্রি নিয়ে এসেছেন এমন ঘটনা দেখান, আমি দেখতে চাই। হলদিয়ার ব্যাপারে গত ১০ বছরের বাজেট বক্তৃতায় বলছেন হলদিয়ার কাজ শুরু হবে। আজকে ফিফথ ফেব্রুয়ারি, আজ পর্যন্ত হলদিয়া প্রোজেক্টের কাজ শুরু হয়নি। কাগজে মাঝে মাঝে দেখি হলদিয়া প্রোজেক্টের কাজ শীঘ্র শুরু হবে, শীঘ্র শুরু হতে চলেছে। আজকে ২০ বছর হয়ে গেল হলদিয়া প্রোজেক্টের কাজ শুরু হল না। এই রাজ্য সরকার চূড়ান্ত ক্রাইসিসের মধ্যে

পড়েছে। অন্য যে সমস্ত ইনফ্রাস্ট্রাকচার আছে সেইগুলি সম্পূর্ণভাবে ভেঙে পড়েছে। এই হাউসে আমি বহুবার উল্লেখ করেছি, আরও একবার উল্লেখ করেছি, এই রাজ্যে স্বাস্থ্য শিক্ষা পরিবহনের পরিকাঠামো ঠিকভাবে কাজ করতে পারছে না। রাজ্যপাল তার বক্তব্যে একবারও বললেন না যে আমাদের এখানে স্বাস্থ্যের এই অবস্থা। উনি বলেছেন হেলথ ফর অল বাই ২০০ এ ডি। কি আছে মফঃস্বলের স্বাস্থ্যকেন্দ্র গুলিতে? আপনাদের নিজের পার্টির লোকেরা সাবজেক্ট কমিটির রিপোর্টে বলছে যে স্বাস্থ্য কেন্দ্রগুলিতে কুকুর ছাগল চলে বেড়াচ্ছে। শুধু তাই নয় সেখানে ডাক্তার নেই ঔষধ নেই। তাহলে বুঝুন কি অবস্থায় আছে স্বাস্থ্য। আপনারা দেখুন কলকাতায় যে হাসপাতালগুলি আছে সেখানে মাটিতে লোক বিছানা পেতে শুয়ে আছে। স্টেট গভর্নমেন্ট ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে যে টাকা পেয়েছে তার কিছুটা উইল গো ডাউন দি ড্রেন। আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা কিভাবে ইমপ্লিমেনটেশন হচ্ছে আজকে তার রেজাল্ট আমরা জানি না। ওনারা আবার বলছেন যে কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগ করবেন। কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগ হয় আগে কখনও শুনিনি। যাই হোক কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগ হবে ১ বছর আগে তার ঘোষণা করা হয়েছে। আজ পর্যন্ত কন্ট্রাক্ট বেসিসে নিয়োগ হওয়া ডাক্তার আমরা পাইনি। আপনারা সকলেই নিশ্চয়ই এই বিষয়টা জানেন। সেইজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার কাছে বলতে চাই এই রাজ্য সরকার একটা জ্বালামুখী অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে। আমাদের মূল যে পরিকাঠামো সেইগুলি কাজ করছে না। আমাদের এই রাজ্যে পরিকাঠামো তৈরি করার চেষ্টা আমরা কোথায় করছি? আপনারা শিল্প করবেন বলছেন, কিন্তু আপনার এখানে রাস্তা নেই। আমাদের এখানে ইলেক্ট্রিসিটিতে ভোলটেজের কোনও স্টেবিলিটি নেই। আমি আপনারদের বলছি এখানে কোনও সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার নেই। স্কুলের রেকগনিশনের জন্য অ্যাপ্লাই করা হয়েছে, দিনের পর দিন সেটা পড়ে থাকছে। ইংলিশ মিডিয়াম স্কুলের জন্য রাজ্য সরকারকে একটা নো অবজেকশন সার্টিফিকেট দিতে হয়। সেটা দিনের পর দিন পড়ে থাকবে কেন? নো অবজেকশন সার্টিফিকেট সহজে পাওয়া যায় না। অথচ রাজ্য সরকারের আন্ডারে যে স্কুলগুলি আছে রাজ্য সরকার স্পনসর্ড বা অ্যাডেড স্কুলগুলি আছে তাতে ন্যূনতম সাহায্য ওনারা পৌঁছে দিতে পারছেন না। এই রাজ্যে শিক্ষার জন্য যে প্রয়োজন সেই প্রয়োজন ওনারা মেটাতে পারছেন না। আমাদের রাজ্যে যে কলেজগুলি আছে, আমরা অনেকবার বলেছি এই রাজ্যে ইঞ্জিনিয়ারিং কলেজ যথেষ্ট নয় এবং মেডিক্যাল কলেজ যথেষ্ট নয়। এই রাজ্যের রাজ্য সরকারের পয়সা নেই এইগুলি করার। আমরা বলেছি অন্যান্য রাজ্যে আমাদের ছেলেরা ক্যাপিটেশন ফিজ দিয়ে পড়তে যাচ্ছে। রাজ্য সরকার তার নিজের হাতে নিয়ন্ত্রণ রেখে প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ, প্রাইভেট মেডিক্যাল কলেজ করতে দিচ্ছেন এই কথা আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পেলাম না। ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিক্যাল কলেজ এবং ভোকেশনাল এডুকেশনের জন্য কি প্রচেষ্টা রাজ্য সরকার নিচ্ছে সেই ব্যাপারে রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও লেখা নেই। যে সমস্ত ছেলেরা স্কুল কলেজ থেকে পাশ করছে সেই ছেলেদের কাজের জন্য যে স্কীল দরকার সেটা তারা অর্জন করতে পারছে না। এই রাজ্যে যারা পারে তারা বাইরে গিয়ে এডুকেশন নিচ্ছে এবং বাইরে তাদের এমপ্লয়মেন্ট হচ্ছে। এই রাজ্যের যে সামগ্রিক অন্ধকারময় চিত্র পাচ্ছি সেটা রাজ্যপালের ভাষণের মধ্যে কোনওভাবে রিফ্লেকটেড হচ্ছে না। দুধের ব্যাপারে ওরা বলেছেন যে মার্কেট প্রাইস বেড়েছে। ডাবল টোন দুধের দাম ৫ টাকা থেকে বাড়িয়ে ৯ টাকা করে দিয়েছেন। এই

রাজ্যে এনভায়রনমেন্ট মন্ত্রী কাজ করার মধ্যে যেটা করেছেন, ওরা কলকাতায় পুজোর সময় মাইক একটু কম করেছেন। কিন্তু যেখানে আমাদের একটার পর একটা নদী নষ্ট হয়ে যাচ্ছে, দামোদর পুরো পলিউটেড হয়ে যাচ্ছে, গঙ্গা অ্যাকশন প্ল্যান কার্যকর হচ্ছে না। আমরা দেখছি, মেজর রিভার্স হ্যাভ অলরেডি বিন পলিউটেড। এই অবস্থায় রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও বড় পরিকল্পনা নেই যে কি করে এই পলিউশন বন্ধ করা যাবে। সুপ্রিম কোর্ট থেকে নির্দেশ দিয়েছেন যে, ট্যাংরা থেকে ট্যানারিগুলো তুলে দিতে হবে। আমরা দেখছি দশ বছর ধরে এই ব্যাপারে কোনও বিকল্প ব্যবস্থা ওরা করেননি। বানতলায় ট্যানারি নিয়ে যাবার কোনও বিকল্প ব্যবস্থা করেননি। একদিকে যেমন এই রাজ্যে ইনফ্রাস্ট্রকচার নষ্ট করছে, অন্যদিকে কোনও অল্টারনেটিভ ব্যবস্থা ওরা করতে পারেননি। রাজ্যপালের ভাষণে কোনও জিনিসই কোনওভাবে রিফ্লেকটেড হয়নি। রাজ্যপাল তার বক্তৃতায় উল্লেখ করেছেন ওয়াকফ কেলেঙ্কারির ব্যাপারে যে, একটা কমিশন নিয়োগ করেছেন গীতেশরঞ্জন ভট্টাচার্যকে নিয়োগ করে। এই রাজ্যে জুডিশিয়াল কমিশন করে যে পরিমাণ অর্থ এবং সময় ব্যয় হয়েছে, আমরা সেই পরিমাণে ফল দেখতে পাচ্ছি না। ওয়াকফের ব্যাপারে আমরা এই হাউসে একটার পর একটা কেলেঙ্কারির কথা বলেছিলাম। আমরা বলেছিলাম সি বি আই-কে দিয়ে ওয়াকফের তদন্ত হোক। গত ১০ বছরে ওয়াকফ যেভাবে জমি ছেড়ে দিয়েছে, তার তদন্ত হোক, আমরা এই কথা বলেছিলাম। কিন্তু রাজ্য সরকার সেটা এড়াবার জন্য একটা জুডিশিয়াল কমিশন করে দিয়েছেন এবং তার টার্মস অব রেফারেন্স দিয়ে দিয়েছেন যে, ৪৭ সাল থেকে সমস্ত ওয়াকফের দুর্নীতির তদন্ত তারা করবেন। আমরা মনে করি না ৪৭ সাল থেকে ওয়াকফের দুর্নীতি তদন্ত করার দরকার আছে। আমরা মনে করি, বামফ্রন্টের আমলে যে দুর্নীতি হয়েছে তাতে সংখ্যালঘুদের স্বার্থ ক্ষুণ্ণ করেছে, তাদের ক্ষতিগ্রস্ত করেছে। আমরা সেই দুর্নীতির সম্পূর্ণ ভাবে তদন্ত দাবি করেছিলাম। দুর্ভাগ্যের কথা, রাজ্যপাল তার ভাষণে মানুষের যে দাবি, সেই দাবিকে পূরণ করেননি। আমরা এই কথা বলতে চাই যে, এই রাজ্যে যারা পেছিয়ে পড়া মানুষ যারা সংখ্যালঘু তারা চাকুরির সুযোগ পাচ্ছে না। এই ব্যাপারে আমরা হাউসে অনেকবার বলেছি। আমাদের রাজ্যে জনসংখ্যার ২২ শতাংশ সংখ্যালঘু অথচ তারা সেই পরিমাণে সরকারি চাকুরিতে সুযোগ পাচ্ছে না। আমাদের রাজ্যে শিডিউল্ড কাস্টের কোটা ফুলফিল্ড হচ্ছে না এবং ও বি সি-র ব্যাপারে যে কমিশন করেছেন, তারা এতদিনে মাত্র ৪৪টি কমিউনিটিকে আইডেনটিফাই করেছেন। অথচ মন্ডল কমিশনের মতে এই রাজ্যে ১৭৭টি ও বি সি কমিউনিটি রয়েছে। আমদের রাজ্যে ও বি সি-রা সেই সুযোগ পাচ্ছে না। আমি যে কথা বলে শুরু করেছিলাম, সেই কথা দিয়ে আমার বক্তব্য শেষ করব। রাজ্য প্রশাসন কিভাবে ভেঙে পড়েছে তা সেদিন, যখন বইমেলায় আগুন লেগেছিল সেদিন দেখেছি। যখন আগুনে একটার পর একটা স্টল পুড়ে ছাই হয়ে যাচ্ছিল তখন দমকল মন্ত্রীকে দেখেছি, চোখের জল ফেলছেন। তিনি কত অসহায় অবস্থায় দাঁড়িয়ে ছিলেন। তখন আমাদের মনে হয়েছে যে, এটাই হচ্ছে বামফ্রন্টের আসল চেহারা। মুখ্যমন্ত্রী তার দায়িত্ব পালন করতে চান না। পার্টির উপরে তিনি বিরক্ত। তিনি দায়িত্ব ছেড়ে দিতে চান। প্রশাসনিক ব্যর্থতার কারণে তারা বারে বারে অনেক লোকসান ঘটিয়েছেন। তাই রাজ্যের গুরুত্বপূর্ণ যে অর্থনৈতিক সমস্যা, তার সমাধান করতে পারছেন না। তাই রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার সম্পূর্ণ বিরোধিতা করে আমাদের সংশোধনী যেগুলো এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল এই ঐতিহাসিক সভাকক্ষে যে ভাষণ পাঠ করেছেন এবং তার উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি তাকে সমর্থন জানাচ্ছি। এবং যে সমস্ত সংশোধনী বিরোধীপক্ষ থেকে এসেছে আমি তার বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ভালো বোলার আমার জানা আছে কিন্তু এতোবেশি ওয়াইড, নো থ্রো করার ফলে বলের অবস্থা যে শোচনীয় করে দিয়েছেন সেটা তার বক্তৃতার মধ্যে থেকেই বোঝা যাচ্ছে। তবে এটুকু বলতে চাই যে, যে রুচি যে ভাষা এবং শালীনতাবোধ তিনি প্রকাশ করেছেন সেটা তার দলের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ হলেও আমি ওই একই ভাষায়, একই রুচি অনুযায়ী বক্তব্য উপস্থাপিত করতে পারব না। সারা ভারতবর্ষের মানুষ জানেন কি, উশৃঙ্খলতা, অনিয়ম এবং অশালীন আচরণ তারা করেছেন। তাদের দুর্নীতি, স্বজনপোষণ ওই সমস্ত কারণে ভারতবর্ষের জীবন ধারা থেকে তারা আজকে বঞ্চিত হয়ে গেছে। আজকে স্বাধীনতার ৫০ বছর পর এই সংসদীয় ব্যবস্থায় এই ১১২ বছরের এই কংগ্রেসি দল আজকে বিকারগ্রস্ত, হতাশাগ্রস্ত হয়ে পঙ্গু হয়ে পড়েছে। সেইকারণে একমাত্র উড়িষ্যা রাজ্য ছাড়া তাদের আর কোথাও টিকি পাওয়া যায় না। সেইকারণে প্রবীণ অধ্যাপক এখানে যে বক্তৃতা দিলেন তারমধ্য তাদের সবগুণ গুলোই লক্ষ্য করা গেল। মাননীয় সৌগত বাবু প্রথম পয়েন্টে বলেছেন যে, রাজ্যের ব্যবস্থা সামগ্রিকভাবে ভেঙে পড়েছে। আমি বলছি ভারতবর্ষের আর কোনও রাজ্য আছে যেখানে প্রত্যেক্ষ সংসদীয় নির্বাচনের মাধ্যমে ২০ বছর ধরে এত যুথবদ্ধভাবে, যৌথ দায়িত্ব নিয়ে সরকার পরিচালনার ক্ষেত্রে জনগণের আশীর্বাদ লাভ করেছেন? তার একমাত্র প্রকৃষ্ট উদাহরণ পশ্চিমবঙ্গ। মনে রখাতে হবে কিউবা, উত্তর কোরিয়া এবং চিনে এই ধরনের ঘটনা ঘটেছে। কিন্তু সেখানে প্রত্যক্ষ নির্বাচনের মাধ্যমে নির্বাচন হয়নি। কিন্তু এখানে প্রত্যক্ষ নির্বাচনের মাধ্যমে জনসাধারণ আমাদের গ্রহণ করেছে এবং আপনাদের বর্জন করেছে। ক্যাবিনেট ভেঙে পড়েছে এই কথার খোয়াব আপনি কোথায় থেকে পেলেন? আমি এই প্রসঙ্গে বলছি ভারতবর্ষে এ্যানি বসন্ত্ লিখেছিলেন সিরাজউদোল্লা সম্বন্ধে। সিরাজউদোল্লা নাকি ১৪ ফুট বাই ৮ ফুট একটা ঘর তৈরি করে ইংরেজদের বন্দি করে রেখেছিলেন। বন্দি থাকা অবস্থায় তারা নিঃশ্বাস ফেলতে না পেরে মারা গেছিল। এ্যানি বসন্তের ওই জ্যামিতি কিন্তু গণিতের ওই হিসাবটাকে ভুল প্রমাণিত করে দিয়েছে। আজকে সেই পশ্চিমবঙ্গের ক্যাবিনেটে কারা রয়েছেন? যারা কিনা পশ্চিমবঙ্গের জনজীবনের ধারাকে বহাল রেখে সর্বক্ষেত্রে উজ্জ্বল জ্যোতিষ্কের মতো পথ দেখাচ্ছেন তারাই ক্যাবিনেট পরিচালনা করছেন। মাননীয় সৌগতবাবু হকারদের নিয়ে খুব বললেন। আমি জানতে চাই হক মানে কি সেটা উনি জানেন? হকিং যারা করেন তাদেরকে তো রিমুভ করা হয়নি, যারা রাস্তা এনক্রোচ করে রেখেছিল, জবরদখল করে রেখেছিল তাদেরকেই সরানো হয়েছে। জবর দখল করেছে, বেআইনিভাবে জনস্বার্থে বিঘ্ন ঘটাচ্ছে, তারা অন্যায় করছেন, ৭ কোটি মানুষের স্বার্থ পশ্চিমবঙ্গের সুস্থ সাবলীল জীবনযাত্রার গতি, পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের স্বাচ্ছন্দ, পশ্চিমবঙ্গের পথচারিদের অধিকার তাকে রক্ষা করবেন নাকি এনক্রোচমেন্টকে সমর্থন করবেন? এত আপনাদেরই দলের একাংশের বক্তব্য হয়ে যাচ্ছে। হকার যদি কেউ উৎখাত হয়ে থাকেন তাহলে আমাদের সরকার সেই ব্যাপারে

সহানুভূতিশীল এবং দায়বদ্ধ। সেক্ষেত্রে তাদের পুনর্বাসন নিশ্চয় দেওয়া হবে। গঙ্গার জল বণ্টন এটা এখানে আনতে গেলেন কেন? গঙ্গার জল বণ্টন সে তো হয়ে গেছে। এখন গঙ্গা তো বিহার হয়ে উত্তরপ্রদেশ হয়ে বাংলাদেশ দিয়ে চলে গেছে। এই চুক্তিতো নির্ভর করছিল দেবগৌড়ার উপর, এটা তো সর্বভারতীয় বিষয়। জ্যোতিবাবু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী সঙ্গত কারণে তিনি পশ্চিমবঙ্গের স্বার্থে সাহায্য করেছেন ভারতের সরকারকে। কিন্তু এখানে আনলেন কেন? সুখা এবং বর্ষার মরশুমে স্বাভাবিকভাবে যে জল হওয়ার কথা গঙ্গা দিয়ে তাকে বহাল রেখেই এই চুক্তি করা হয়েছে। আপনারা ৪৮/৪৯ বছর ভারতবর্ষে ছিলেন, কিন্তু এই কাজ করতে পারেননি। এই কাজ সাধিত হয়েছে এবং এই ব্যাপারে শুধুমাত্র ভারতবর্ষ নয়, প্রতিবেশি সমস্ত রাজ্য ও বুদ্ধিজীবিরা অবাক বিস্ময়ে একে সাফল্য জানিয়েছে। আর একটি কথা বলেছেন, গোর্খাল্যান্ড আন্দোলন নিয়ে। পশ্চিমবঙ্গের ঐক্য এবং সংহতির স্বার্থে গোর্খাল্যান্ড আন্দোলন ক্ষতিকর। পশ্চিমবঙ্গের দায়িত্বশীল মানুষ মাত্রই বোঝেন এই সরকারও বোঝেন, অতীতে গোর্খাল্যান্ড আন্দোলনে ঐ পাশের লোকেদের আচারণ কি ছিল, তখন এই দিকে লোকেরা কি করেছিলেন, পশ্চিমবঙ্গের মানুষ সেটা ভুলে যাননি। তাই দার্জিলিংয়ের অফিসগুলি বন্ধ হয়ে গিয়েছে। গোর্খাল্যান্ড আন্দোলনের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার যা করার করবেন, গোর্খাল্যান্ড আন্দোলন যদি গণতান্ত্রিক পথে যায় তার একটা ব্যবস্থা হবে, আর যদি ভুল পথে যায় তাহলে স্বাভাবিকভাবে তার মোকাবিলা হবে। বিদ্যুৎ নিয়ে আপনারা বলছিলেন, পশ্চিমবঙ্গে ৩০ বছর আপনারা ছিলেন ১০ হাজার ৯৫৭টি গ্রামে বিদ্যুতায়িত হয়েছিল, এখন সেখানে হয়েছে ২৯ হাজার। ৬৫৮ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন আপনারা তখন করতেন, এখন সেখানে ৪ হাজার মেগাওয়াট বিদ্যুৎ ছুঁই ছুঁই করছে। কোনও কারণে বিদ্যুৎ এর প্রশ্ন আপনারা তুলছেন বিদ্যুৎ সহজপ্রাপ্য বলে এবং উদ্বৃত্ত বলে বহু শিল্পপতি এখানে শিল্প করতে আসছেন। হলদিয়ার কথা বলছিলেন, হলদিয়ায় উৎপাদন শুরু হয়ে গিয়েছে, হলদিয়ার পেট্রো কেমিক্যালস ন্যাপথা তার ফাস্ট ইউনিটে উৎপাদন শুরু করেছে। স্বাভাবিকভাবে বিদ্যুৎ-এর সমস্যা আছে কোথা থেকে জানলেন? আপনাদের সময়ে তো নারকেল দড়িতে অ্যালুমিনিয়াম রঙ লাগিয়ে টাঙিয়ে দেওয়া হয়েছিল। আপনাদের সময়ে ১০ হাজার ৯৫৭টি গ্রাম বিদ্যুতায়িত হয়েছিল, এখন সেখানে হয়েছে, আপনাদের তুলনায় ২৯ হাজার সাফল্য নেই বলছেন কেন? সাফল্য তো এসেছে।

[2-30 — 2-40 p.m.]

৩১,৫০০টি শিল্প প্রস্তাব এই মুহূর্তে পশ্চিমবঙ্গে বিবেচিত হচ্ছে এবং ৩৫টি ইউনিট বাণিজ্যিকভাবে উৎপাদন শুরু করেছে এবং ৯৮টি ইউনিট উৎপাদন শুরু করতে চলেছে। ইউনাইটেড স্টেটস, চায়না, জার্মান, স্পেন, বিভিন্ন দেশ থেকে ৩০,৫২৬ কোটি টাকার প্রস্তাব বিবেচিত হচ্ছে, যা উৎপাদন শুরু করবে দ্রুতগতিতে। আপনারা স্বাস্থ্য নিয়ে বললেন, পশ্চিমবঙ্গের যে চিকিৎসা ব্যবস্থা তাতে সারা পশ্চিমবাংলায় শয্যাসংখ্যা এটা আপনাদের আমলে ছিল, ৫৩৩৩৭। আর বর্তমানে সেটা বেড়ে হয়েছে ৬৭,৭৯৭টি। শতকরা ৮০ ভাগ শয্যা সংখ্যা হচ্ছে সরকারি। ভারতবর্ষের আর কোনও রাজ্যে কি এই ব্যবস্থা আছে। আজকে যেভাবে ওষুধপত্রের দাম বেড়েছে, যেভাবে স্বাস্থ্য পরিষেবার সরঞ্জামের দাম বেড়েছে, সেখানে গ্রামে শতকরা ৯০ ভাগ মানুষ এবং শহরাঞ্চলে শতকরা ৭০ ভাগ মানুষ সরকারি চিকিৎসায়

আসছে। ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই ব্যবস্থা নেই। যে যুগটাকে কংগ্রেসের স্বর্ণযুগ বলে বলা হয়, সেই ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী যখন দ্বিতীয় দফায় এল তখন বন্ধ কারখানার সংখ্যা ছিল ২৪,৫৫০টি। ইন্দিরা গান্ধী এক বছর রাজত্ব করার পর সেটা বেড়ে হল ১,১৯,৬০৬টি। আন্তর্জাতিক অর্থ ভান্ডারের থেকে পাঁচ হাজার কোটি টাকা ধার নিয়ে তিনি সংসদীয় ব্যবস্থার সলিল সমাধি, মূল্যবোধের অবক্ষয়, রাষ্ট্রীয় ক্ষেত্রে বৃহৎ দুর্নীতি সারা ভারতবর্ষের প্রবেশ করল, যার পরিমাণ হচ্ছে আজকের কংগ্রেস। কিছুদিন আগে সৌগতবাবু এই হাউসে বসে শ্লোগান দিয়েছিলেন রাও ও মনমোহন সিংহের নীতির পক্ষে। আর গত ২৪শে জানুয়ারি সি পি পি-র মিটিংয়ে বসে সৌগত রায়, রাও ও মনমোহন সিংহের নীতির বিরোধিতা করেছেন এবং গভীর রাত্রে বর্তমান প্রধানমন্ত্রী করুণাকরণের সঙ্গে সভা করেছেন আজকে এই হচ্ছে কংগ্রেসের অবস্থা। আপনারা গঙ্গার জল চুক্তির বিরোধিতা করেছেন আবার প্রণব মুখার্জি গঙ্গার জল চুক্তির সমর্থনে বক্তব্য রাখছেন। আজকে এই অবস্থায় এসে দাঁড়িয়েছেন আপনারা। সারা দেশব্যাপী আপনাদের নেতৃত্বে যে উচ্ছৃঙ্খলতা, যে রাহাজানি, যে অসভ্যতা হচ্ছে তাতে আজকে রাজনৈতিক দূষণ বেড়েছে এবং ভারতবর্ষে মানুষের চোখে রাজনীতিকদের শ্রদ্ধা ও সমীহ করার মানসিকতা উঠে যাচ্ছে। আপনাদের নেতৃত্বে আপনারা সারাদেশব্যাপী দুর্নীতির রাজনীতি ও অবক্ষয়ের জন্ম দিয়েছে। তাই আমি আপনাদের সতর্ক হতে বলি, পশ্চিমবাংলার মানুষ আপনাদের বিরোধী আসনে বসিয়েছে। সচেতন বিরোধী দলের দায়িত্ব পালন করতে হলে যে গঠনমূলক ভূমিকা থাকার দরকার আছে, আজকে কংগ্রেসের তা নেই। আজকে কংগ্রেস নীতিগতভাবে সম্পূর্ণ দেউলিয়া। কংগ্রেসের এই অবস্থা আজকে শহরে, মাঠে-ঘাটে, গ্রামে, স্কুল-কলেজের এবং গণতন্ত্রের মন্দিরে একইভাবে ফুটে বেড়োচ্ছে। আপনারা সতর্ক হন, আপনারা সংযত হন, নইলে আপনাদের মিউজিয়ামে থাকতে হবে।

**শ্রী অজয় দে ঃ** গত ২৪শে জানুয়ারি আমাদের মহামান্য রাজ্যপাল হাউসে যে বক্তব্য রেখেছেন আমি তার বিরোধিতা করছি। এবং আমাদের দলের পক্ষ থেকে সংশোধনীগুলি দেওয়া হয়েছে সেই প্রস্তাবগুলো গ্রহণ করার জন্য আবেদন রাখছি। রাজ্যপালের ভাষণকে শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছি না কারণ এখানে ট্রেজারি পক্ষের অনেক সদস্যরা আছেন সবাই না বললেও কয়েকজন বলেছেন এই দেশের পরিস্থিতি কি এসে দাঁড়িয়েছে পশ্চিমবাংলার যে আসল চিত্র কি শহরে কি গ্রামে তার প্রকৃত চিত্র রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা পশ্চিমবাংলার প্রকৃত চিত্র দেখতে পাইনি সেই কারণেই আমরা বিরোধিতা করছি। কিছুক্ষণ আগে নজমূল সাহেব বলছিলেন যে আমাদের দল ১২২ বছরের দল। এই দলের অবস্থা দেখে তিনি হতাশ হয়েছেন। আর আপনাদের তো ৭০ বছরের দল। তো এই ৭০ বছরে আপনাদের অবস্থাটা কি? গোটা দেশে ৫০টার বেশি সিট পাচ্ছেন না। ২০ বছরের মুখ্যমন্ত্রী বলেছেন আমার কথা দল শুনছেন না। আপনাদের দলে এমন পচন ধরেছে যে আপনাদের শুদ্ধিকরণ করতে হচ্ছে বার বার। পশ্চিমবাংলার মানুষ কোন অবস্থায় আছে? এটা আপনারা বুকে হাত দিয়ে বলবেন। রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা বাস্তব চিত্রটা পাইনি তাই আমরা এর বিরোধিতা করছি। এটা তো আমাদের কথা না, আপনাদের মন্ত্রী বলেছেন গতকাল মালদহে, রাজ্যপালের কোনও ক্ষমতা নেই। এর

থেকে সভাধিপতিরও ক্ষমতা অনেক বেশি। আমরা তো জানি রাজ্যপালের ভাষণটা আপনাদের মুখ দিয়ে বলানো কথা, মামুলিভাবে বলানোর চেষ্টা হয়েছে। আমাদের পশ্চিমবাংলার আর্থিক অবস্থাটা কি? পরিকল্পনা খাতে টাকাগুলো আমরা প্রপারলি খরচ করতে পারছি না। পরিকল্পনার টাকা সঠিক সময়ে খরচ করা হচ্ছে না। ইউটিলাইজেশন হচ্ছে না। পশ্চিমবাংলার মানুষ বঞ্চিত হচ্ছে। কেন্দ্রীয় সরকারের যে স্কীমগুলো আছে সেই গুলো ঠিকমতো ইমপ্লিমেন্টেশন হচ্ছে না। আজকে গ্রামবাংলায় আপনারা বলছেন পঞ্চায়েত ব্যবস্থা, ভূমি সংস্কারে খুব একটা নাকি বিপ্লব ঘটে গিয়েছে। এমপ্লয়মেন্ট অ্যাসুরেন্স স্কীম, বেসিক মিনিমাম নীড প্রোগ্রাম, জে আর ওয়াই এগুলোর প্রপারলি ইউটিলাইজড হচ্ছে না।. ইমপ্লিমেন্টেশন হচ্ছে না। এইগুলো যদি হত, আজ গ্রামবাংলার অবস্থা অন্যরকম হত, আজকে আইনশৃঙ্খলার প্রশ্ন আপনারা দেখুন। আজকে চরম ভাবে আমাদের আইন শৃঙ্খলা ভেঙে পড়েছে। খুন, ডাকাতি, রাহাজানি, মন্ত্রীরা পর্যন্ত এর থেকে রেহাই পাচ্ছেন না। গতকাল ট্রেজারি বেঞ্চ থেকে একজন বললেন কি চিত্র। থানায় গেলে পুলিশ ডায়েরি নেয় না। আমি শুধু একটা কথা বলতে চাই। আমাদের নদীয়া জেলায় নগরউখরায় প্রোমোটারি চক্র আজকে যেভাবে সারা পশ্চিমবাংলায় বেড়েছে তাকে কেন্দ্র করে সুস্মিতা রায় নামে একজন খুন হলেন। বিচার শুরু হল। আনন্দবাজার পত্রিকা প্রতিনিয়ত, যাতে আসামী রেহাই না পায়, প্রকৃত অবস্থাটা কি বাংলার মানুষের কাছে তুলে ধরতে চায়।

[2-40 — 2-50 p.m.]

গত ২২শে জানুয়ারি সেই ঘটনা হয়েছে। জেলা দায়রা জজ গেলেন সঙ্গে সাংবাদিক নিয়ে। তিনি যাওয়ার আগেই সেটা আনন্দবাজার পত্রিকায় ছেপে বেরোল। কিন্তু এমনই দুর্ভাগ্য যে, এই প্রশাসন এমন অথর্ব যে, এটা জানা সত্ত্বেও সেখানে শাসকদল জমায়েত হল এবং দায়রা জজ থেকে শুরু করে সাংবাদিকদের উপর হামলা হল। পুলিশ আগাম জানা সত্ত্বেও কোনও ব্যবস্থা নিতে পারল না। আজকে শাসকদলের জমায়েতের মধ্যে দিয়ে প্রশাসনের নাকের ডগায় এই ঘটনা ঘটল। আজ পর্যন্ত তার ব্যবস্থা হল না। এই তো চিত্র আইন শৃঙ্খলার। তাই বলছি যে, আইন শৃঙ্খলা পশ্চিমবঙ্গে যে জায়গায় গেছে এই সরকার, অথর্ব সরকার হয়ে পড়েছে। এখানে আইন শৃঙ্খলা নেই। আজকে বিদ্যুতের ব্যাপারে বলছি যে, এন টি পি সি-র ব্যাপক অঙ্কের টাকা পশ্চিমবঙ্গ বকেয়া রেখেছে। কিন্তু বিদ্যুতের বিল বাবদ গ্রাহকদের যে মূল্য, তা দিনে দিনে বাড়ছে এবং সেই টাকা আদায়ে ঘাটতি নেই। মফস্বলই শুধু নয়, খবর রাখুন আজকে এখানে মফস্বলের মানুষ আছেন কলকাতা শহরকে আলোকিত করার চেষ্টা হচ্ছে, অনেক সময় টাইম মেনটেন করা হচ্ছে। কিন্তু খোঁজ নিয়ে দেখুন যে, গত ১৫ দিন যাবৎ গ্রামে কি অবস্থায় চলছে। ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল বন্ধ হয়ে রয়েছে জল নেই। একদিকে জলের জন্য বোরো চাষ মার খাচ্ছে এবং আর একদিকে সামনেই মার্চে মাধ্যমিক পরীক্ষা। রুটিন মফিক ৫-৬ ঘণ্টা বিদ্যুৎ নেই। কোনও সময় শুনি যে, মাননীয় মন্ত্রী কেন্দ্রীয় বিদ্যুৎ সচিবের সাথে কথা বলছেন, আবার কোনও সময় শুনি যে, মুখ্যমন্ত্রী বলছেন যে, বিষয়টাকে ভাবছি। কিন্তু আজকে এই ব্যাপারে সরকার যুদ্ধকালীন পরিস্থিতিতে ব্যবস্থা নিচ্ছে না কেন? আজকে বিদ্যুতের এই অবস্থা। মফঃস্বল এলাকায় সমস্ত জায়গায় টিউবওয়েলগুলি বিকল হয়ে পড়ে রয়েছে। লো ভোল্টেজ বিভিন্ন জায়গায়। আজকে বিদ্যুৎ

পর্ষদ থেকে ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েলগুলিকে যে কানেকশন দেওয়া হচ্ছে, তাকে কেন্দ্র করে ডোমেস্টিক কানেকশনও দেওয়া হচ্ছে। নিশ্চয়ই চাষীকে মার খাওয়ানোর পক্ষপাতি নয়। কিন্তু পাশাপাশি গ্রামগুলি অন্ধকার হয়ে যাচ্ছে। এর অল্টারনেটিভ অ্যারেঞ্জমেন্ট করা হচ্ছে না। আর একটা ব্যাপার বলি যে, এই যে আলু চাষ, এই আলু ব্যাপক জায়গা জুড়ে হয় এবং বহু গরিব প্রান্তিক চাষী তাদের বিভিন্ন জিনিস বন্ধক রেখে এই চাষ করেন এবং যে পরিমাণ আলু চাষ হয়, তাকে সংরক্ষণের কোনও ব্যবস্থা বা কোল্ড স্টোরেজ নেই। গত মাসে কৃষি বিপণন দপ্তর থেকে এটা নতুন নিয়ম চালু করা হয়েছে যে, আলুগুলি সংরক্ষণ করা হবে এবং বীজগুলি আগামী বছরের জন্য সংরক্ষণ করা হবে। কিন্তু বিভিন্ন জায়গায় দেখা যাচ্ছে যে, চরম দলবাজি হচ্ছে। আমার এলাকাতে বা পাশের বর্ধমানের ব্যাপার জানি না, বিভিন্ন জায়গায় বন্ড নিয়ে দলবাজি করা হচ্ছে। বেছে বেছে লোককে দেওয়া হচ্ছে। ৫ পারসেন্ট যেখানে ডি এমের কোট রাখা হয়েছে, সেখানে ডি এমের পক্ষপাতিত্ব করছেন। যারা দলের লোক তারা সেইভাবে গিয়ে বন্ডগুলি পাচ্ছেন না। আর সাধারণ প্রান্তিক চাষীরা বন্ড থেকে বঞ্চিত হচ্ছে। আলু চাষীদের জন্য কোনও সঠিক সিদ্ধান্ত সরকার নিতে পারছেন না। শুধু তাই নয়, গোটা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে গণবণ্টন ব্যবস্থা মধ্যে দিয়ে মানুষকে নিয়ে আসার পরিকল্পনা নেওয়া হয়েছে। বিভিন্ন রাজ্যে গত ২৬শে জানুয়ারি এই কথা ঘোষণা করা হয়েছে। এখানে হঠাৎ করে মুখ্যমন্ত্রী ঘুম ভেঙে ঘোষণা করলেন ২রা ফেব্রুয়ারি থেকে পশ্চিমবঙ্গে গণবণ্টন ব্যবস্থা চালু হবে। তড়িঘড়ি মুখ্যমন্ত্রী ঘোষণা করলেন, কিন্তু প্রকৃতপক্ষে সেই কাজ শুরু হয়নি। বিভিন্ন দপ্তরের মন্ত্রী আমাদেরকে বললেন যে মুখ্যমন্ত্রী তাদের সঙ্গে আলোচনা না করেই নাকি গণবণ্টন ব্যবস্থার কথা ঘোষণা করেছিলেন। এখন আবার শোনা যাচ্ছে ১৫ই ফেব্রুয়ারি থেকে চালু হবে। কিসের ভিত্তিতে এই ব্যবস্থা চালু হবে? গ্রামবাংলায় যাদের লাল চাল দেওয়া হয় তাদের লিস্ট অনুযায়ী দেওয়া হবে। ৭৭ পারসেন্ট মানুষ দারিদ্রসীমার নিচে বাস করেন। কিন্তু যোজনা কমিশন কি বলছেন? তারা বলছেন পশ্চিমবঙ্গে দারিদ্রসীমার নিচে ৩৫ পারসেন্ট মানুষ বাস করেন। আমরা এব্যাপারে প্রশ্ন তুলেছিলাম। কিন্তু ১৫ ই ফেব্রুয়ারির আগে গণবণ্টন ব্যবস্থা চালু হবে কিনা সে ব্যাপারে সরকার এখনও কোনও সঠিক সিদ্ধান্ত নিতে পারেননি। ভূমি সংস্কারের ক্ষেত্রে কিছু বলতে চাই। পশ্চিমবঙ্গে প্রায় ৩০ লক্ষ একর জমিতে বোরো চাষ হয়। টোটাল যে জমি আছে তাতে আমরা দেখেছি যে ভূমি সংস্কারের ক্ষেত্রে ১২ লক্ষ ৮২ হাজার একর কৃষি জমি খাস হয়েছে। ১৯৭৭-৯৬ সালের মধ্যে, বামফ্রন্টের আসলে জমি খাস হয় ৩ লক্ষ ৫০ হাজার একর এবং বন্টন হয়েছে ১০ লক্ষ একরের মধ্যে ৩ লক্ষ ৫০ হাজার একর জমি। সুতরাং ভূমিসংস্কার সম্পর্কে মানুষকে ভুল বলা হয়েছে। আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল :** স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে এবং কংগ্রেস দলের আনা সংশোধনীগুলো সমর্থন করে আমি গুটিকয়েক বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণে রাজ্যের সর্বস্তরের মানুষের বিশেষ করে কৃষক, শ্রমিক বেকার তফসিলি জাতি তফসিলি উপজাতির মানুষেরা আজকে হতাশায় ভেঙে পড়েছে। রাজ্যের প্রকৃত ভাব রাজ্যপালের ভাষণে ফুটে উঠেনি। তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করছি। স্যার, রাজ্যপালের

ভাষণে স্বাস্থ্যের উন্নতির কথা বলা হয়েছে। অথচ আমি আপনাদের মনে করিয়ে দিই যে আমরা আজ বিরোধী দলে আছি বলে বিরোধিতা করছি না। যখন হাউস চলে তখন বিভিন্ন পার্টির কোনও না কোনও মাননীয় সদস্য মেনশন, জিরো আওয়ারে বিভিন্ন সঙ্কটের কথা বলেন। আজও ফরওয়ার্ড ব্লকের মাননীয় সদস্য বলেছেন, রামপুরহাট মহকুমা হাসপাতালে একবছর ধরে কোনও চোখের ডাক্তার নেই। সেই হাসপাতালের চোখের ডাক্তারকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, তিনি বাড়িতে বসে বেতন পান। কোটি কোটি টাকা খরচা করে এই হাসপাতালে তৈরি করা হয়েছে, যেখানে দূর-দূরান্ত থেকে চিকিৎসার জন্য মানুষ আসে। কিন্তু এক বছর ধরে সেখানে কোনও চোখের ডাক্তার নেই বলে মানুষ খুব অসুবিধায় পড়ছেন। শুধু তাই নয় সরকার পক্ষের সকলেই জানেন এই বাজেট মানুষের মনের বাজেট নয়। এই বাজেট হতাশার বাজেট। যেহেতু আপনারা সরকার পক্ষে আছে সেজন্য আপনারা এর গুণগান করছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে স্বাস্থ্য সম্পর্কে অসত্য কথা বলা হয়েছে। আমি এব্যাপারে একটা কথা উল্লেখ করে বলতে চাই, গ্রামেগঞ্জের মানুষ হাসপাতালে ওষুধ পায় না। গ্রামেগঞ্জের মানুষ হাসপাতালে চিকিৎসা পায় না। অথচ স্বাস্থ্যের উন্নয়নের কথা বলা হয়েছে। তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। আজকে কৃষক, শ্রমিকদের কথা কোথাও পরিষ্কার করে বলা হয় না। কৃষকরা জমি চাষ করে ফসলের ঠিকমতো মূল্য পায় না।

[2-50 — 3-00 p.m.]

আজকে কৃষি শ্রমিকরা এখানে সারা বছর কেমন করে কাজ পাবে, তাদের জন্য তো জলের ব্যবস্থা রাখা হয়নি। এটা অত্যন্ত দুঃখের অনুতাপের বিষয় তাই আমি এর বিরোধিতা করছি। ১৯৮৮ সালের ২৭শে সেপ্টেম্বর সিউড়িতে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু বলেছিলেন বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী নুন বিল প্রোজেক্ট করবেন। ১২০০ কোটি টাকার বক্রেশ্বর প্রোজেক্ট করতে গেলে তাকে ধন্যবাদ জানিয়েছিলাম। বক্রেশ্বর তৈরি হলে দুশো ছেলের চাকরি হবে। আর ঐ জলাশয় তৈরি হলে বীরভূমের লক্ষ লক্ষ কৃষক উপকৃত হবে। আজ ১৯৯৭ এসে গেল, কিন্তু ঐ সিদ্ধেশ্বরী নুন বিল প্রোজেক্টর কথা রাজ্যপালের ভাষণে কোথাও লেখা নেই। তাই এই ভাষণের তীব্র প্রতিবাদ করছি। আজকে শিল্পের নামে প্রহসন হচ্ছে। জন মেজর ও কয়েকজন শিল্পপতিকে এনে সাড়ে তিনশ না চারশ কোটি টাকা এখানে ইনভেস্ট করতে চাইছেন। অথচ ১২০০ কোটি টাকার বক্রেশ্বর প্রোজেক্ট এখনও পর্যন্ত হয় নি।

একটু দেখবেন বেকারদের ক্ষেত্রটা? ৭৭ সালে যে বেকার ভাইরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নাম লিখিয়েছিলেন, এই ৯৭ সালে চাকরি পাওয়া তো দূরের কথা কল পাচ্ছে না। তাহলে আজকে যারা মাধ্যমিক, উচ্চমাধ্যমিক পাশ করে, স্নাতক হয়ে, মাস্টার ডিগ্রি লাভ করে নাম লেখাবে, তারা কবে কল পাবে? ২০ বছর পর কল পেতে গেলে তাদের বয়স হয়ে যাবে ৪০ বছরের বেশি। কিন্তু চাকরির একটা সময়সীমা দেওয়া হয়েছে ৩৫ বছর। তাই আজ বেকার ভাইরা বুক চাপড়াচ্ছে, হতাশায় কান্নায় ভেঙে পড়ছে। সরকার যেখানে চাকরি দিতে পারছে না, কাজ দিতে পারছে না, সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে কি লাভ হচ্ছে বুঝতে পারছি না। মাননীয় সদস্য সৌগত বাবু বলেছেন আজকে মাননীয় মুখ্যমন্ত্রী নিজেও

হতাশায় ভুগছেন বলছেন আমার কথা দলে চলে না, আমাকে কেউ মানতে চায় না। তাই এরকম একটা কান্ডারিবিহীন সরকার যদি এখানে থাকে, তাহলে পশ্চিমবঙ্গের আরও দুর্গতি বাড়বে, মানুষের দুঃখ দুর্দশার শেষ থাকবে না। এই বিষয়ে ভাবনা-চিন্তার দরকার।

পশ্চিমবঙ্গের তাঁত শিল্পীদের খুব করুণ অবস্থা। এখানে কাজ না পেয়ে এবং অন্য কাজ না জানা থাকায় তারা বাইরে চলে যাচ্ছে, ছেলে-মেয়েদের ঠিকমতো ভরণ-পোষণ করতে না পারায় অনেক আত্মহত্যার পথ বেছে নিচ্ছে। সরকার নীরব। খাদি বোর্ড খাদি কমিশনের কাছ থেকে কোটি কোটি টাকা নিচ্ছে এবং সেই টাকা শিল্পীদের দিয়ে তাঁতের কাজ করানোর কথা। কিন্তু দুঃখের বিষয়, অনুতাপের বিষয়, খাদি বোর্ড সেই টাকা শিল্পীদের দিচ্ছে না। আমার বিধানসভায় বক্তব্য রেখেও কোনও জবাব পাই না। আজকে এই অবস্থার মধ্যে দিয়ে রাজ্যপালের ভাষণ তৈরি করা হয়েছে। তাই আজকে চরমভাবে মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। আজকে তফসিলি জাতি উপজাতির মানুষদের জন্য, বেকার ভাই বোনদের জন্য এই সরকার কি ব্যবস্থা নিয়েছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে কোথাও এর উল্লেখ নেই। আর যে ব্যবস্থা আছে তাও ঠিকমতো ইমপ্লিমেন্ট হয় না। এখানে সংরক্ষিত যে সমস্ত সিট আছে, কোটা আছে সেগুলো বাস্তবায়িত হয় না। সরকার অন্ধ ধৃতরাষ্ট্রের মতো বসে আছেন। আমরা যারা বিরোধী দলের লোক, আমরা শত চেষ্টা করে, চিৎকার করেও কোনও ফল পাই না। সরকার আমাদের কোনও কথায় কর্ণপাত করেন না। আমাদের এই বিধানসভায় এসে লাভ কি? আইন প্রণয়ন করে নীতি নির্ধারণ হচ্ছে কি না এটা কে দেখবে? আজকে খুন-ডাকাতি-রাহাজানি বাড়ছে। অথচ সরকার বলছেন, আইন-শৃঙ্খলা ঠিক আছে। এমন একটা দিন নেই যেদিন খবরের কাগজে, বেতারে, দূরদর্শনে কোনও না কোনও জায়গায় মহিলা খুনের খরব বা রেপের খবর দেখা যাচ্ছে, তার পরেও যদি মাননীয় রাজ্যপালের ভাষণে শুনতে হয়, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা পরিস্থিতি ঠিক আছে তাহলে জানব এই সরকার চরম ভাবে অসত্য কথা বানিয়ে বলছেন। তাই আমি রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে কংগ্রেস-এর আনা সংশোধনীগুলো সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি, নমস্কার।

**শ্রী সৌমেন্দ্রনাথ দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন তাকে আমি সমর্থন করে দু চারটি কথা বলছি। আমরা যে সময় বিধানসভায় অধিবেশন করছি সেই সময়টা দু দিক থেকে খুবই উল্লেখযোগ্য। প্রথমত আমাদের স্বাধীনতার ৫০ বছর অতিবাহিত হতে চলেছে। দ্বিতীয়ত নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্ম শতবর্ষ পালিত হচ্ছে। এগুলো রাজ্যপালের ভাষণে উল্লেখিত হয়েছে। ৫০ বছরে দেশের মানুষ কি পেল, কি পেল না, কে শত্রু কে মিত্র সেটা দেখার দিন এসেছে। স্বাধীনতা এসেছে ১৯৪৭ সালের ১৫ আগস্ট। স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত কেন্দ্রে কিছু সময়ের জন্য মোরারজি দেশাই, চন্দ্রশেখর এবং ভি পি সিং প্রধানমন্ত্রী হয়েছিলেন। কিন্তু তা বাদ দিলে পুরো সময়টা কংগ্রেস দল রাষ্ট্রীয় ক্ষমতায় অধিষ্ঠিত ছিল। আমরা যখন স্বাধীনতার ৫০ বছর পূর্তি উৎযাপন করছি তখন আমাদের মনে পড়ছে সেই সমস্ত দেশপ্রেমী মানুষের কথা বিপিনচন্দ্র পাল, লালা লাজপত রায়, বিনয়-বাদল-দীনেশ, আরও কত লোক যারা দেশের জন্য সংগ্রাম করেছেন, জীবন দিয়েছেন। ১৯০৮ সালের ১১ আগস্ট তরুণ ক্ষুদিরাম স্বাধীনতার জন্য লড়াই করতে গিয়ে ফাঁসির মঞ্চে প্রাণ বিসর্জন দেন। সেই দেশে স্বাধীনতার ৫০ বছরে আমরা কি

দেখতে পাচ্ছি? হাওলা কেলেঙ্কারি, গাওলা কেলেঙ্কারি। প্রাক্তন প্রধানমন্ত্রী থেকে শুরু করে সুখরাম—এক বিরাট সংখ্যক লোক এতে অভিযুক্ত। তারা দশের সম্পদ, দেশের সম্পদ আত্মসাৎ করে নিজের নিজের সম্পদের পাহাড় সৃষ্টি করেছেন। আপনারা আবার তাদের কথা বলছেন? আমরা সংসদীয় ব্যবস্থার মধ্যে এখানে ক্ষমতায় আছি। নির্বাচনের মধ্যে দিয়ে মন্ত্রী এম এল এ-এর পরিবর্তন করা যায় কিন্তু শোষণমুক্ত সমাজ ব্যবস্থা প্রতিষ্ঠা করা যায় না।

[3-00 — 3-10 p.m.]

তাই সুভাষ ওই অপশাসনের বিরুদ্ধে ১৯৩৯ সালে ১৮ই জুন রামগড় ময়দানে সমাবেশের ডাক দিয়েছিলেন পুঁজিবাদীদের বিরুদ্ধে সর্বহারা শ্রমিকদের মুক্তির বিপ্লব, সমাজতান্ত্রিক বিপ্লব। ভারতীয় মতে ও ভারতীয় পথে সংশোধীয় ব্যবস্থার মধ্যে দিয়ে শোষণের বিরুদ্ধে আমরা মানুষকে রিলিফ দিতে এসেছি এবং যোগ্যতার সঙ্গে ও বিশ্বস্ততার সঙ্গে সেই কার্য আমরা ১৯৭৭ সাল থেকে করছি। ১৯৭৭ সালের আগে এ রাজ্যে কংগ্রেস সরকার ছিল, তখন মৎসজীবীদের পেনশন ছিল না, তখন কৃষকদের পেনশন ছিল না, ভরতুকি দিয়ে গরিব মানুষদের খাদ্য বিতরণ করা হত না। এস সি, এস টি-দের উন্নতি করার কোনও পরিকল্পনা ছিল না, ছিল না বর্গাদারদের কোনও অধিকার। আজকে আমরা ১৯৭৭ সাল থেকে গরিব মানুষদের জন্য বিভিন্ন কর্মসূচি নিয়েছি এবং কর্মসূচিগুলি রক্ষা করছি। ১৯৭৭ সালের আগে রাজনীতি ছিল ধনিক শ্রেণীর স্বার্থ রক্ষাকারী রাজনীতি। ধনিক শ্রেণীর দল, বড়লোকের দল হচ্ছে কংগ্রেস। তাদের বিরোধিতা থাকলে আমরা বুঝবো আমরা সঠিক আছি। কৃষকদের ক্ষেত্রে বিরাট পরিবর্তন এসেছে, তা রাজ্যপালের ভাষণেও আছে এবং গ্রাম-গ্রামান্তরেও আমরা তা দেখেছি। সেখানে এখন এক মুঠো অন্নের জন্য কেউ ফ্যান দাও, ফ্যান দাও বলে দরজায় দরজায় ঘোরে না। তার জন্য কংগ্রেসের অসুবিধা হয়, বড়লোকদের অসুবিধা হয়। ওরা বড়লোকদেরই স্বার্থ দেখে এসেছেন। কৃষিক্ষেত্রে খাদ্যশস্যের উৎপাদন ১৩১ লক্ষ মেট্রিক টন ছাড়িয়ে গেছে। আর আলুর উৎপাদন ৬৫ লক্ষ মেট্রিক টন ছাড়িয়ে যাওয়ার কথা আর তার জন্য হিমঘরের ব্যবস্থাও আমাদের আছে। আলু যখন কৃষকদের হাতে থাকে তখন আলুর দাম ১.৫০ টাকা কেজি, আর কৃষকদের হাত থেকে যখন চলে যায় তখন তার দাম হয় ৮ টাকা কেজি, আমাদের এটা ভাবতে হবে। আমাদের সরকারকে আরও বেশি বেশি করে সমবায়ের মাধ্যমে আলু চাষীদের পাশে দাঁড়াতে হবে। আগে কি ছিল, আর এখন কি আছে? আমরা শোষণ মুক্ত সমাজ প্রতিষ্ঠা করে এ রাজ্যে আছি। আরেকটা কথা আমরা কয়েকদিন ধরেই দেখছি এই বিধানসভায় কংগ্রেস আবার নেতাজীর কথা বলে। আমরা প্রত্যেকে জানি ১৯৩৮ সালে সুভাষ চন্দ্র বসু কংগ্রেসের সভাপতি নির্বাচিত হলেন এবং তিনি যোগ্যতার সঙ্গে আসমুদ্র হিমাচল গোটা দেশের পরাধীন মানুষদের এগিয়ে নিয়ে গিয়েছিলেন। ১৯৩৯ সালে কংগ্রেসের দক্ষিণপন্থীরা আতঙ্কিত হলেন, তারা ভাবলেন সুভাষ বসুর নেতৃত্বে দেশ যদি চলে, তাহলে শোষণ মুক্ত সমাজ গঠনের দিকে এগিয়ে যাবে। তাহলে দেশের শোষিত মানুষেরা কংগ্রেসের বিরুদ্ধে চলে যাবে। ১৯৩৯ সালে পট্টবি সীতারামাইয়াকে কংগ্রেস সভাপতির নির্বাচন প্রার্থী হিসাবে দাঁড় করালেন জওহরলাল নেহেরু, গান্ধীজিও তাকে সমর্থন করলেন। সমস্ত বড় বড় নেতারা ঘোষণা করেছিলেন যে রামাইয়া জিতবে। নির্বাচনের ফলাফল প্রকাশিত

হল, দেখা গেল সুভাষচন্দ্র জয়লাভ করলেন। সাংবাদিকরা গান্ধীজিকে এ ব্যাপারে জিজ্ঞাসা করলেন, তখন তিনি বললেন রামাইয়ার পরাজয় আমাদের পরাজয়। তবু তিনি সুভাষকে অভিনন্দন জানিয়েছিলেন কারণ তিনি জানতেন যে সুভাষ একজন বড় মাপের নেতা। ১৯৩৪ সালে আজাদ হিন্দ বাহিনী প্রতিষ্ঠা হয়। ১৯৪৩ সালের ২৫শে অক্টোবর আজাদ হিন্দ বাহিনী ইংরাজদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছিল। ১৯৪৩ সালে আজাদ হিন্দ বাহিনী দিল্লি যাত্রা করল, দিল্লিই একমাত্র যুক্তির পথ। আজাদ হিন্দ বাহিনী ১৪ এপ্রিল ১৯৪৪ সালে কোহিমায় স্বাধীনতার পতাকা তোলে সুভাষচন্দ্রের নেতৃত্বে এবং কোহিমা দখল করে। ভারতবর্ষের মুক্তির পতাকা তুলেছিলেন আমাদেরই দেশের মাটিতে দাঁড়িয়ে। আর কংগ্রেস নেতা জওহর লাল নেহরু তখন বললেন সুভাষ জার্মানের চর, হিটলারের চর। আর এই কংগ্রেসিরা আজকে সুভাষচন্দ্রের কথা বলে? কংগ্রেসের নেতা জওহরলাল নেহেরু বলেছিলেন সুভাষ চন্দ্র দেশে এলে তরবারি দিয়ে তার মোকাবিলা করব। ১৯৪৪ সালের ১৪ এপ্রিল আজাদ হিন্দ বাহিনী মইরাং-এ স্বাধীন ভারতের পতাকা উত্তোলন করেন এবং ব্রিটিশদের তাড়িয়ে দেয় যখন কোহিমায় মাটিতে আজাদ হিন্দ বাহিনী স্বাধীন ভারতের পতাকা উত্তোলন করছে তখন কমিউনিস্ট পার্টির নেতা বি টি রনদিভে বলেছিলেন, নেতাজী তোজর কুকুর, কুইসলিং। দেশে এলে একজন দেশদ্রোহিকে যেভাবে মোকাবিলা করতে হয় কমিউনিস্ট পার্টি সেইভাবে তার মোকাবিলা করবে। কিন্তু পরবর্তীকালে সেই কমিউনিস্ট পার্টি তাদের সেই মূল্যায়ন প্রত্যাহার করে নিয়েছে। কিন্তু কংগ্রেস আজ পর্যন্ত বলতে পারেনি সুভাষচন্দ্রের মূল্যায়ন সঠিক ছিল না। তাই নেতাজীর জন্মশতবর্ষ আমি এই কথাই বলতে চাই, ভারতবর্ষে যখন সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতা এবং বিচ্ছিন্নতাবাদ আন্দোলন গোটা দেশকে ভেঙে দিতে চাইছে, সেই অবস্থায় নেতাজীর মতন মহা মানবের আদর্শ দেশের ঐক্যকে সুদৃঢ় করতে সাহায্য করবে। গত কয়েক বছর রাজ্যপালের ভাষণে কোচবিহার এবং বাংলাদেশের ছিটমহলের কথা বলা হয়েছিল। কিন্তু এখনও সেটা কার্যকর হয়নি। অবিলম্বে ভারত-বাংলাদেশ ছিটমহল বিনিময় চুক্তি কার্যকর করার জন্য অনুরোধ করছি। আমার দাবি, ভারত-বাংলাদেশ ছিটমহল চুক্তি কার্যকর করার জন্য কেন্দ্রের যে বন্ধু সরকার আছে এবং বাংলাদেশের প্রগতিশীল সরকারের সঙ্গে অবিলম্বে এই ব্যাপারে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করা হোক। তিস্তা সেচ প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে এবং উত্তরবঙ্গে কলকারখানা স্থাপন করার ক্ষেত্রে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করা হোক। শেষ কথা, এই সংসদীয় পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে একটা রাজ্য সরকার যে দৃষ্টান্ত স্থাপন করেছেন সেটা শুধু গোটা ভারতবর্ষ নয়, পৃথিবীর মানুষের কাছে আশা আকাঙ্খার প্রতীক হয়ে দাঁড়িয়েছে। আজকে ভারতবর্ষের দিক দিগন্তে কংগ্রেস মুছে যাচ্ছে। সামনেই পাঞ্জাবের নির্বাচন। পাঞ্জাবের মানুষ কংগ্রেসের মুখে ঝামা ঘসে দেবে। তাই যে কথা বলতে চাই, স্বাধীনতার ৫০ বছর পরেও দেশে খাদ্য, বস্ত্র, বাসস্থান এবং শিক্ষার সুযোগ নেই এই কংগ্রেসের অপশাসনের ফলে। তাই দৃঢ়তার সঙ্গে বলতে চাই, স্বাধীনতার ৫০ বছর পর নেতাজীর অন্তর্ধান রহস্যের উদ্ঘাটন সম্পর্কে পুনরায় তদন্ত কমিশন বসানোর দরকার এবং এ ব্যাপারে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করে ভারত সরকারকে কাছে পাঠানো দরকার এবং ভারত সরকার সেই প্রস্তাবটিকে কার্যকর করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নিন। আজ পর্যন্ত ভারতবর্ষে মহান বিপ্লবী সুভাষচন্দ্রের শেষ পরিণতি কি হল তা জানবার অধিকার দেশের মানুষের রয়েছে। কারণ তাইহুকু বিমান দুর্ঘটনা দেশের মানুষ বিশ্বাস করে না। প্রত্যাহার করে নিয়েছে। কোচবিহার তথ্য সংস্কৃতি দপ্তর

২৩ শে জানুয়ারি যে আমন্ত্রণ পত্র বিতরণ করেছে তাতে উল্লেখ করেছে জাতির জনক সুভাষচন্দ্র। সেটা সঠিক নয়। কারণ গান্ধীজিকেই আমরা জাতির জনক বলি। স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া ১২ জনের ছবি দিয়ে একটা ক্যালেন্ডার ছেপেছে। তাতে জওহর লাল নেহেরু ছবি আছে, গান্ধীজির ছবি আছে লতা মঙ্গেশকরের ছবি আছে এবং অন্যান্য মানুষের ছবি আছে। কিন্তু নেতাজীর জন্মশতবর্ষে সুভাষচন্দ্রের ছবি বাদ পড়েছে। রবীন্দ্রনাথ এবং স্বামী বিবেকানন্দের ছবি বাদ পড়েছে। এগুলি কি ভ্রস্টাচার নয়? যখন দিক দিগন্তে মহান নেতার মহান বাণী সারা দেশকে আকর্ষণ করছে তখন দেশের মানুষকে পথ দেখাতে পারে বিবেকানন্দের আদর্শ, নেতাজীর আদর্শ। স্বাধীনতার ৫০ বছর পরেও আমরা দেখতে পাই, বিশ্ববিদ্যালয়ে যে এনসিয়েন্ট হিস্ট্রি এবং ওয়ার্ল্ড হিস্ট্রি পড়ানো হয় সেখানে কিন্তু আজাদ হিন্দ বাহিনীর জীবন সংগ্রামের ইতিহাস এবং তাদের গৌরবোজ্জ্বল সংগ্রামের ইতিহাস এবং স্বাধীনতা আন্দোলনের ইতিহাস আজও ছাত্র-ছাত্রীদের পাঠ্য পুস্তকে সংযোজিত করা হল না। স্বাধীনতার ৫০ বছর পরে আমরা দেখছি, একদল সুযোগ-সন্ধানী নেতা এবং মুনাফাখোর ব্যবসায়ী দেশকে সাম্রাজ্যবাদী পশ্চিমী দুনিয়ার কাছে বিকিয়ে দেবার এক গভীর ষড়যন্ত্রে লিপ্ত হয়েছে। তাই আমি বলতে চাই, গ্যাট চুক্তির মধ্যে দিয়ে দেশের স্বাধীনতা, সার্বভৌমত্বকে কংগ্রেসের নেতা (**) বিসর্জন দিয়েছেন। আজকে তাই নেতাজীর মতন মহা মানবের আদর্শকে ছড়িয়ে দেওয়ার মধ্য দিয়ে নতুন করে দেশের স্বাধীনতা সংগ্রাম এবং সার্বভৌমত্বকে রক্ষা করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। তাই আজকে স্বাধীনতা সংগ্রামের গৌরবোজ্জ্বল যে ইতিহাস, আজাদ হিন্দ বাহিনীর যে ইতিহাস সেই ইতিহাস আজকে বিধানসভায় আলোচনা হওয়া দরকার। এই বিষয়ের প্রতি আমি মাননীয় ডেপুটি স্পিকারের দৃষ্টি আকর্ষণ করছি। শেষ কথা বলতে চাই, আমাদের পশ্চিমবাংলা হচ্ছে একমাত্র রাজ্য, যেখানে আমরা দেখাতে চাই আসাম সীমান্তে বোরো ল্যান্ডের দাবিতে ব্রহ্মপুত্র লালে-লাল হয়ে যায়।

[3-10 — 3-20 p.m.]

আমরা দেখছি কাশ্মীর আজাদ কাশ্মীর-এর দাবিতে মানুষে মানুষে হানাহানি হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি ঝাড়খন্ডের দাবিতে বিহারের ছোটনাগপুর অঞ্চলে সংঘর্ষ হচ্ছে। আজকে গোটা ভারতবর্ষের দিক দিগন্তে সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতা, বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠেছে। গোটা দেশটাকে ভেঙ্গে চুরে খান খান করার চক্রান্ত চলছে। অযোধ্যায় বাবরি মসজিদ হবে, না রাম মন্দির হবে তা নিয়ে দাঙ্গা হচ্ছে। গোটা দেশের মধ্যে একমাত্র রাজ্য পশ্চিমবাংলা যেখানে ১৯৭৭ সাল থেকে প্রাদেশিকতা, বিচ্ছিন্নতাবাদ, সাম্প্রদায়িকতার মোকাবিলা করছে তাই অত্যন্ত পরিষ্কারভাবে আমি কংগ্রেসিদের উদ্দেশ্যে বলতে চাই যে, পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক দাঙ্গা লাগানো যায় না, বিচ্ছিন্নতাবাদী আন্দোলন গড়ে তোলা যায় না। কারণ এখানে গ্রামে গ্রামান্তরে হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ পঞ্চায়েত রাজ ব্যবস্থার মধ্যে দিয়ে সাম্প্রদায়িকতাকে, বিচ্ছিন্নতাবাদকে প্রতিহত করছে এবং গ্রামীণ অগ্রগতিকে, গ্রাম উন্নয়নের ১৯৭৭ সাল থেকে পঞ্চায়েতি রাজ ব্যবস্থার মধ্যে দিয়ে এগিয়ে নিয়ে চলেছে। তাই তো (*) মত কংগ্রেস নেতাও বলতে বাধ্য হয়েছে, একমাত্র পশ্চিমবাংলায় পঞ্চায়েতি রাজ ব্যবস্থা সফল হয়েছে। অথচ

* Note Expunged as ordered by the Chair

(**) দলের লোকেরা এটার খবর রাখেন না। আমি অত্যন্ত পরিষ্কারভাবে এটা বলতে চাই যে, পশ্চিমবাংলায় ১৯৭৭ সাল থেকে বামফ্রন্টের নেতৃত্বে যে উন্নয়ন অগ্রগতি চলছে তাতে কংগ্রেস হাতাশাগ্রস্ত। আর আজকে কংগ্রেস হতাশাগ্রস্ত শুধু এ রাজ্যেই নয়, গোটা দেশে কংগ্রেস হতাশাগ্রস্ত হয়ে পড়েছে।

আমি একথা পরিষ্কারভাবে বলতে চাই যে, গোটা দেশের মধ্যে পশ্চিমবাংলা বামফ্রন্টই মহিলাদের জন্য গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ এবং পৌরসভা ক্ষেত্রে ৩০ শতাংশ আসন সংরক্ষণের ব্যবস্থা করেছে। কারণ আমরা দেখেছি আমাদের দেশের স্বাধীনতা আন্দোলনের সময় ৮০ বছরের বৃদ্ধা মেদিনীপুর জেলায় দেশের স্বাধীনতার জন্য বুকের রক্ত ঢেলে দিয়েছেন। অথচ কংগ্রেসের ৫০ বছরের শাসনকালে দেশের কোথাও মহিলাদের অধিকার প্রতিষ্ঠিত হয়নি। আমরাই প্রথম মহিলাদের জন্য সংরক্ষণের ব্যবস্থা করেছি। তাই পরিষ্কারভাবে কংগ্রেসিদের কাছে একথা বলতে চাই যে, আপনাদের এই হতাশা খুবই স্বাভাবিক। শুধু এখানেই নয় গোটা দেশ থেকেই কংগ্রেসকে মানুষ মুছে দিচ্ছে। দিল্লির গদি থেকে মানুষ কংগ্রেসকে বিতাড়িত করেছে। কংগ্রেস দেব গৌড়া সরকারকে হুমকি দিচ্ছে। যতই হুমকি দিক, দেব গৌড়ার ওপর থেকে সমর্থন প্রত্যাহার করে নেবার কংগ্রেসের কোনও উপায় নেই। কারণ কংগ্রেস জানে দেবগৌড়ার ওপর থেকে সমর্থন প্রত্যাহার করে নিলে দেশের মানুষ কংগ্রেসকে ঝাঁটা মারবে। তাই তো দেবগৌড়া বলেছেন, কংগ্রেসের হিম্মত থাকে সমর্থন তুলে নিক।

সারা দেশে যে সমস্ত মানুষরা দারিদ্রসীমার নিচে বসবাস করেন তাদের আজকে অর্ধেক মূল্যে খাদ্য শস্য সরবরাহ করার সিদ্ধান্ত নিয়েছে কেন্দ্রের যুক্তফন্ট সরকার। কংগ্রেস সরকার কোনও দিন এই সিদ্ধান্ত গ্রহণ করতে পারেনি।

আমরা বার বার দিল্লির কংগ্রেসি সরকারের কাছে দাবি জানিয়ে এসেছি যে, ২৩শে জানুয়ারি নেতাজীর জন্ম দিনকে জাতীয় ছুটির দিন হিসাবে ঘোষণা করতে হবে। কংগ্রেস তা করেনি। নেতাজীর প্রতি তারা এই সামান্য শ্রদ্ধাটুকুও জানাননি। আজকের কেন্দ্রীয় সরকার তা করেছেন। **(কংগ্রেসি বেঞ্চ থেকে একটি ধ্বনি ঃ আপনাদের বন্ধু সরকার)** হ্যাঁ, আমাদের বন্ধু সরকার দারিদ্র সীমার নিচের মানুষদের অর্ধেক দরে খাদ্যশস্য সরবরাহ করার সিদ্ধান্ত নিয়েছে।

আজ স্বাধীনতার ৫০ বছর পরেও কংগ্রেসি শাসনের ফলে বিস্তীর্ণ উত্তরবাংলার ব্যাপক অঞ্চলে রেল পরিষেবা থেকে বঞ্চিত। মালদা থেকে গৌহাটি পর্যন্ত ডবল লাইন, কুচবিহারের পাঁচটা মহকুমায় রেল লাইনের পরিকল্পনা কোনও দিন গ্রহণ করা হয়নি। বর্তমানে দেব গৌড়া সরকার পূর্বাঞ্চলের এই দাবিগুলির প্রতি সহানুভূতিশীল। ইতিমধ্যেই তিনি ত্রিপুরায় রেল লাইনের শিলান্যাস করেছেন, যা কংগ্রেস আমলে কোনও দিন হয়নি।

তাই আমি বলতে চাই নেতাজীর জন্ম শতবর্ষে এবং স্বাধীনতার ৫০ বছরে আমরা

** Note Expunged as ordered by the Chair

লক্ষ্য করছি দেশের প্রান্তে প্রান্তে সাম্প্রদায়িক দাঙ্গা, বিচ্ছিন্নতাবাদ, প্রাদেশিকতাবাদ মাথা চাড়া দিয়ে ওঠার মূলে দীর্ঘদিনের কংগ্রেসি অপশাসন দায়ী। স্বাধীনতার ৫০ বছরেও দেশের মানুষ অর্ধাহারে, অনাহারে, বিনা-চিকিৎসায় মারা যাচ্ছে। অথচ কয়েকটা মানুষের ঘরে সম্পদের পাহাড় সৃষ্টি হয়েছে। স্বাধীনতার ৫০ বছরে দেখা যাচ্ছে একদল সুযোগ সন্ধানী নেতা, মুনাফাখোর ব্যবসায়ী দেশটাকে সাম্রাজ্যবাদী শক্তির কাছে বিক্রি করে দিতে চাইছে। স্বাধীনতার ৫০ বছরে দেখা যাচ্ছে প্রাক্তন কংগ্রেসি প্রধানমন্ত্রী আদালতের কাঠগড়ায় বার বার হাজির হচ্ছেন। স্বাধীনতার ৫০ বছরে দেখা যাচ্ছে, প্রাক্তন কেন্দ্রীয় কংগ্রেসি মন্ত্রিসভার চার ভাগের এক ভাগ মন্ত্রী বিভিন্ন দুর্নীতির দায়ে অভিযুক্ত হয়েছে। তাই স্বাধীনতার ৫০ বছর দুর্নীতি ভ্রস্টাচারের বিরুদ্ধে আন্দোলনে লড়াই-এর বছর। কংগ্রেসের আমলে পশ্চিমবঙ্গে যে নৈরাজ্যের সৃষ্টি হয়েছিল বামফ্রন্ট ৭৭ সাল ক্ষমতায় এসে পশ্চিমবঙ্গবাসীকে সেই নৈরাজ্য থেকে মুক্তি দিয়েছেন। এর জন্য আমি বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাই। আরও ধন্যবাদ জানাই এইজন্য যে বামফ্রন্ট সরকার এখানে ১২ ক্লাসের পর্যন্ত বিনা বেতন পড়াশুনার ব্যবস্থা করেছেন। তা ছাড়া আপনারা জানেন যে পশ্চিমবঙ্গে বর্গাদারদের নাম রেকর্ড করার কাজ যেভাবে এবং যে গতিতে হয়েছে তার সঙ্গে ভারতবর্ষের কংগ্রেসশাসিত কোনও রাজ্যের তুলনাই চলে না। বর্গা রেকর্ড-এর কাজ এখানে অত্যন্ত সাফল্যের সঙ্গে করা গিয়েছে। কংগ্রেসিরা আজ এই সব দেখে যে হতাশ তারজন্য আমাদের কিছু করার নেই। কংগ্রেস যদি এখনও এই অবস্থা থেকে শিক্ষা না নেয় তাহলে কিন্তু মৌলবাদী শক্তিরা কংগ্রেসের এই দুর্বলতাকে কাজে লাগিয়ে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করবে এবং জাতি দাঙ্গা, ভাষা দাঙ্গাকে উস্কানি দেবে। স্যার, ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে ক্ষমতায় এসেও বহু কর্মকান্ড তারা শুধু করেছেন কংগ্রেসের বহু বাধা সত্ত্বেও এবং আগামীদিনেও সেই কাজ সরকার চালিয়ে যাবেন। বামফ্রন্ট এই কর্মকান্ড চালিয়ে যাবেন কারণ এই সরকার গরিব মানুষদের জন্য কাজ করেন। এটা সকলেই জানেন যে কংগ্রেস হচ্ছে বড় লোকদের দল এবং তাই তারা পশ্চিমবঙ্গ থেকে যেমন বিতাড়িত হয়েছেন তেমনি দিল্লির গদিও আজ তাদের হাতছাড়া হয়ে গিয়েছে। এখানে সৌগতবাবু বক্তৃতা করার সময় মাননীয় মুখ্যমন্ত্রী সম্বন্ধে একটি অশালীন মন্তব্য করলেন। তিনি বললেন মুখ্যমন্ত্রী লুঙ্গি পরে শেখ হাসিনার সঙ্গে কথা বলেছেন। এটাই অবশ্য কংগ্রেসিদের কালচার কাজেই তাদের কাছ থেকে এর চেয়ে বেশি আশা করা যায় না। স্যার, আমাদের দেশে দুটি শ্রেণী ধনি ও গরিব। কংগ্রেস ধনীদের পক্ষে এবং বামফ্রন্ট গরিবদের পক্ষে। কংগ্রেস আজ বিতাড়িত এবং বামফ্রন্ট তার জয়যাত্রা অব্যাহত রেখেছে। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী নির্মলকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বক্তৃতা করার সময় শ্রী প্রণব মুখার্জির নাম করলেন এবং গ্যাট চুক্তির কথা বললেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** প্রণব মুখার্জির নাম বাদ যাবে।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বক্তৃতা করার সময় ভারতের প্রাক্তন প্রধানমন্ত্রী এবং ভারতের জাতীয় কংগ্রেসের প্রাক্তন সভাপতি শ্রী রাজীব গান্ধীকে রাজীব বলে সম্বোধন করেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** 'রাজীব' বাদ যাবে।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪ শে জানুয়ারি মহামান্য রাজ্যপাল মহাশয় এই সভায় যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সংশোধনীগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় রাজ্যপাল তার ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার মানুষকে প্রতারণা ছলনা করেছেন, তিনি বর্তমানে পশ্চিমবাংলার আসল চিত্র পরিস্থিতিটা সুচতুরভাবে আড়াল করার চেষ্টা করেছেন। স্যার, আমার আগে যিনি বললেন তিনি ফরওয়ার্ড ব্লকের টিকিটে জেতা মাননীয় সদস্য। তিনি তার বক্তৃতায় বহুবার নেতাজী জন্মশতবর্ষের কথা উল্লেখ করেছেন এবং তা করার সময় কংগ্রেসকে কটাক্ষ করেছেন। আমি তাকে বলি, তিনি পশ্চিমবঙ্গে বর্তমানে যাদের সঙ্গে ঘর করছেন সেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এই নেতাজীকে যে তোজোর দালাল, কুইসলিং ইত্যাদি বলেছিল সেটা কি তিনি ভুলে গেছেন? তিনি স্বাধীনতার ৫০ বছরের কথার উল্লেখ করেছেন। এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি যে বলেছিল, এ আজাদি ঝুটা হ্যায় সেটা কি তিনি ভুলে গেছেন? যাইহোক, আসল সত্যটা তিনি স্বীকার করেছেন তারজন্য ধন্যবাদ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপাল মহোদয় যে ভাষণ এখানে রেখেছেন, আমার স্বল্প সময়ের মধ্যে আমি শুধু কয়েকটি কথা এখানে বলতে চাই। শাসকদলের সদস্যরা বার বার দুর্নীতির কথা বলছেন। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে ফলাও করে পঞ্চায়েতের সাফল্যের কথা তুলে ধরা হয়েছে। আপনি পঞ্চায়েতগুলির অবস্থা কি সেটা শুনলে অবাক হয়ে যাবেন। আপনি যদি মূল্যায়ন করেন তাহলে আপনি বিস্মিত হবেন। অডিট করলে চুরি, জচ্চুরি, ভ্রস্টাচার, এগুলি ধরা পড়বে বলে ১৬টি জেলা পরিষদের গত ২০ বছরের মধ্যে ১৯ বছর কোনও অডিট করা হয়নি। মাত্র একটি জায়গায় অডিট করা হয়েছিল সেটা হচ্ছে মেদিনীপুর, যে জেলা থেকে আমি প্রতিনিধিত্ব করছি। এত গরমিল এবং হিসাবের কারচুপি, এরা আবার দুর্নীতির কথা বলছেন। ৩৪৬টি পঞ্চায়েত সমিতির অডিটর জেনারেল থেকে মাত্র ৯টি অডিট করা হয়েছে। বাকিগুলির অডিট করার সাহস হয়নি এবং ৯টি পঞ্চায়েত সমিতি অডিট করতে গিয়ে এমন অবস্থায় পড়তে হয়েছে যাতে অডিট বন্ধ করে দেওয়া হয়েছে। ৩,১৫১টি গ্রাম পঞ্চায়েত। তার মধ্যে ১২ শত অডিট করা হয়েছে। কিন্তু সেখানেও সমস্ত ভুলে ভরা। এই রকম একটা জায়গায় দাঁড়িয়ে এরা দুর্নীতির কথা বলছেন। আমরা দেখছি যে রাজ্যপালের ভাষণের মধ্যে এইসব কথার কোনও উল্লেখ নেই। শুধু সাফল্যের খতিয়ানের কথা বলা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কর্ম বিনিয়োগ মন্ত্রীর একটা লিখিত উত্তরে তিনি বলছেন যে, পশ্চিমবাংলায় কর্ম বিনিয়োগ কেন্দ্রে ৫৪ লক্ষ ৮৩ হাজার ২৮৮ জন বেকার যুবকের নাম লেখানো হয়েছে তিনি বলছেন যে, প্রতি বছর অনেক যুবককে চাকুরি দিচ্ছেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, আজকে কর্মসংস্থান প্রকল্পগুলির যেগুলিতে কেন্দ্রীয় সরকার টাকা দিতে চেয়েছেন, কেন্দ্রীয় সরকার টাকা স্যাংশন করেছেন, তার মধ্যে একটা হচ্ছে খাদি গ্রামোদ্যোগ শিল্প কমিশন, তাতে ১৯৯৫-৯৬ সালে ৯ কোটি ৭০ লক্ষ টাকা স্যাংশন করেছিলেন। তাতে বলা হয়েছিল যে পিছিয়ে পড়া জেলাগুলির ৭ থেকে ১০ হাজার মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করা হবে। কিন্তু

তার কোনও ব্যবস্থা এরা করতে পারেননি। প্রধান মন্ত্রী রোজগার যোজনার অবস্থা কি? গত ৩ বছরে ২৩ হাজার মানুষকে এই প্রধানমন্ত্রী রোজগার যোজনার মধ্যে আনার কথা ছিল। সেখানে কত আনা হয়েছে? আনা হয়েছে মাত্র ৮ হাজার। এদের কাছে এটাই হচ্ছে সাফল্য। আমি বলব এর নাম হচ্ছে অপদার্থতা পশ্চিমবঙ্গে যে একটা পঙ্গু সরকার আছে এটা তারই নমুনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্কুল সার্ভিস কমিশনের একটা বিল আমাদের সামনে এসেছে। সেই স্কুলে সার্ভিস কমিশন বিলের মধ্যে দিয়ে এরা কি বলতে চাচ্ছেন? আজকে এর মধ্যে দিয়ে স্কুলের ম্যানেজিং কমিটিগুলির হাত থেকে শিক্ষক নিয়োগের ক্ষমতা এরা কেড়ে নিতে চাচ্ছেন। এরা নাকি ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে চায়। কিন্তু আমরা দেখছি যে বিকেন্দ্রীকরণের নামে এরা ক্ষমতাকে আরও কেন্দ্রীভুত করছেন। আজকে যেখানে আমরা দেখছি যে ৩৫১টি কলেজে অ্যাপয়েন্টমেন্ট পেতে বছরের পর বছর লেগে যায়। সেখানে পশ্চিমবঙ্গে মোট স্কুলে সংখ্যা উচ্চ এবং মাধ্যমিক মিলিয়ে ১০ হাজার ৪শত। সেই জায়গায় অ্যাপয়েন্টমেন্ট হবে কি? তাছাড়া আমরা অভিজ্ঞতায় বলতে পারি যে মেদিনীপুরে প্রত্যেকটি স্কুল বোর্ড নিয়োগের ক্ষেত্রে বামফ্রন্টের নগ্ন চিত্র উন্মোচিত হয়েছে। সেখানে নিয়োগ করতে গিয়ে চরম দলবাজি এবং উৎকোচ গ্রহণ করা হচ্ছে যাকে মেদিনীপুরের লোকেরা বলে উদ্যোম ফি। আজকে এই সব জিনিস চালু হচ্ছে এবং ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে ক্ষমতাকে কেন্দ্রীভুত করা হচ্ছে।

এর আগে আমাদের দলের পক্ষ থেকে হকার উচ্ছেদের বিরোধিতা করেছেন, নিন্দা করেছেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, হকার উচ্ছেদ শুধু কলকাতায় নয়, জেলায় জেলায় হকার উচ্ছেদ করার জন্য জেলা শাসক, মহকুমা শাসকরা আজকে তৎপর হয়ে উঠেছে। এখানে এই কলকাতা শহরে হকারদের বিকল্প পুনর্বাসন ব্যবস্থার প্রতিশ্রুতি দিয়েছেন মন্ত্রী মহাশয়, কিন্তু জেলা এবং মহকুমা শহরগুলির হকাররা জীবিকা অর্জনের জন্য কোথায় দাঁড়াবেন সেটা তিনি বলেননি। তারজন্য রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি এবং করব। আপনার মাধ্যমে আমি মন্ত্রীর কাছে দাবি করছি, উচ্ছেদের ব্যাপারে যে নির্দেশনামা জেলা শাসক এবং মহকুমা শাসকদের কাছে পৌঁছেছে সেটা প্রত্যাহার করা হোক। নজমুল হক মহাশয় মেদিনীপুর জেলার থেকে নির্বাচিত সদস্য। তিনি কি বলতে পারবেন, বিদ্যুতের নামে কি হচ্ছে সেখানে? মেদিনীপুর জেলার সভাধিপতি বিবৃতি দিয়ে বলেছেন যে, ঐ জেলার ৭৩ শতাংশ গ্রামে নাকি বিদ্যুৎ চলে গেছে। অথচ সত্যি হলে, ঐ জেলার ৪০ শতাংশর বেশি গ্রামে বিদ্যুৎ যায়নি। আজকে সেখানে বিদ্যুতের অভাবে পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে, বোরো চাষ শেষ হয়ে যাচ্ছে বিদ্যুতের অভাবে, সন্ধ্যার পর ছেলেমেয়েরা পড়াশুনা করতে পারছে না। লোডশেডিং-এর ধাক্কায় আজকে মেদিনীপুর জেলা ধুঁকছে। তারই জন্য বলছি, বিদ্যুতের ব্যাপারে দ্রুত ব্যবস্থা নিন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রশ্নোত্তর পর্বে পূর্তমন্ত্রী মহাশয় কিন্তু কিন্তু করে এড়িয়ে যেতে গিয়ে শেষে বলেছেন যে, সঙ্কোশ থেকে জল নিয়ে এসে ফরাক্কায় ফেলা হবে। কিন্তু এই দেবব্রত ব্যানার্জি মহাশয়ই এক সময় খবরের কাগজে বলেছিলেন যে, ঐ খাল কাটা হলে উত্তরবঙ্গের প্রাকৃতিক ভারসাম্য নষ্ট হয়ে যাবে। এই জল নিয়ে আসার ব্যাপারে তাই রাজ্য সরকারের পরিকল্পনা কি জানতে চাই।

আজকে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলতে বলতে হয়, সারা পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। আজকে জায়গায় জায়গায় গণপেটানিতে প্রায় প্রতিদিন ৫-৬ জন করে মারা যাচ্ছে, মন্ত্রী পর্যন্ত আক্রান্ত হচ্ছেন। তারজন্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তার চরম বিরোধিতা করছি এবং আমাদের সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী তাপস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪শে জানুয়ারি রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে আনা ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত রেখেছেন তার সম্পূর্ণ বিরোধিতা করে এবং আমাদের সদস্যদের আনা সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। ঠিক পাঁচ বছর আগে আজকে বিধায়কের আসনে বসে থাকা এই আমি বসেছিলাম ডিস্টিংগুইশড গেস্টদের আসনে, বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বসেছিলেন তার আসনে এবং রাজ্যপাল নুরুল হাসান মহাশয় তার ভাষণের আড়াই থেকে তিন পাতা জুড়ে বিরোধিতা করেছিলেন তদানিন্তন অর্থমন্ত্রী মনমোহন সিং-এর ইকনমিক পলিসির বা ফিসকাল পলিসির। আজকে ইউনাইটেড গভর্নমেন্টের স্টিয়ারিং কমিটিতে জ্যোতিবাবু এর বিরোধিতা করা সত্ত্বে অর্থমন্ত্রী চিদাম্বরম বলেছেন যে, ঐ নীতিই কনটিনিউ করবে। কিন্তু এবারের রাজ্যপালের ভাষণে এর বিরুদ্ধে একটি কথাও খুঁজে পাচ্ছি না। কোনও কথা ধ্বনিত হয়নি এর বিরুদ্ধে। গত বছর ২৮শে আগস্ট চিফ মিনিস্টার জ্যোতি বসু বলেছিলেন যে রাজ্য ভিজিলেন্সের অবস্থা অত্যন্ত খারাপ। যখন তিনি ১৯৯৬ সালের আগস্ট মাসে এই কথা বলেছিলেন তখন ভিজিলেন্সের কাছে ১৯৮৯-৯০ পর্যন্ত কেস ব্যাক লগ হয়ে পড়ে ছিল। প্রসিকিউশনের কি অবস্থা! যারা এখানে রাঘোবোয়ালদের বিরুদ্ধে বক্তব্য রাখেন সেই আই পি এস, আই এ এস-দের একজনের বিরুদ্ধেও কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? কত জনের বিরুদ্ধে শাস্তি হয়েছে সেই সম্পর্কে কোনও কথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই। ১৯৯৫-৯৬ সালে সি এম বলেছিলেন, ক্রাইম এগেস্ট উইম্যান ইজ অন দি রাইজ। এই ব্যাপারে একটা কথাও রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। আজকে ৮-৯ মাস হল জ্যোতিবাবুর জায়গায় বুদ্ধদেববাবু পুলিশ মন্ত্রী হয়েছেন। আজকে ক্রাইমের কি অবস্থা। আজকে তার কতখানি অবনতি হয়েছে সেটা আমরা সকলে বুঝতে পারছি এবং দেখতে পাচ্ছি। আমাদের মন্ত্রী সভার সদস্যরা আক্রান্ত হচ্ছেন। প্রতিটি সদস্যের বুদ্ধদেববাবুর পুলিশ সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে তাদের মুখে হাতাশার সুর ধ্বনিত হচ্ছে। আমরা জানি তাদের দলের একটা সেকশন চাইছেন বুদ্ধদেববাবু সফল হন আর একটা সেকশন চাইছেন তিনি যাতে সফল হতে না পারেন। সেই ক্রাইম সম্পর্কে একটা শব্দও রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। ওম্যানদের উপর যে অত্যাচার বেড়েছে সেই ব্যাপারে একটা লাইনও আমরা পেলাম না। আপনারা থানা ভিত্তিক নাগরিক কমিটির কথা বলেছিলেন। আমরা গোপনে খবর পেলাম নাগরিকরা নাকি আসতে চাইছে না। একটা নাগরিকদের বুদ্ধদেববাবুর পুলিশ গিয়েছিলেন? এমন কোনও ঘটনা ঘটেছে যাতে নাগরিক কমিটি থানা ভিত্তিক হল না? এই ব্যাপারে কোনও কথা রাজ্যপালের ভাষণের মধ্যে পেলাম না। ১৯৯৭ সালের ২৬শে জানুয়ারি বন্ধু সরকারের প্রধানমন্ত্রী বলেছিলেন ভারতবর্ষে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৪ কোটি ৯০ লক্ষ

যার মধ্যে পশ্চিমবাংলায় রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৫৩ লক্ষের বেশি। এমন একটা জায়গায় দাঁড়িয়ে জ্যোতিবাবু বলুন তো কত জন বেকারের কর্মসংস্থান হয়েছে গত ২০ বছরে? অনেক এম ও ইউ সই হয়েছে, অনেক ভিত্তিপ্রস্তর স্থাপন হয়েছে। কটা বাস্তবে রূপায়িত হয়েছে সেটা বলুন। কত মউ সই হয়েছে, কত ভিত্তি প্রস্তর স্থাপন হয়েছে, কটা বাস্তবে রূপায়িত হয়েছে তার একটা হিসাব এই বিধানসভার টেবিলে করতে হবে। ফলতায় জ্যোতিবাবু গিয়েছিলেন একটা প্রোজেক্টের ভিত্তি প্রস্তর স্থাপন করতে, সেখানে পেট্রো-রেসিন প্রোজেক্ট হবে। সেই প্রোজেক্টে ১২১ কোটি টাকা লাগবে। কত লোকের চাকুরি হবে? ১৫০ জন লোকের চাকুরি হবে। বাহবা-বাহবা বামফ্রন্ট সরকার। ৯০ লক্ষ টাকা দিয়ে একটা লোকের চাকুরি হবে। এইভাবে ৫৩ লক্ষ রেজিস্ট্রিকৃত বেকারের কত দিনে চাকুরি হবে সেই কথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই। আপনারা কি বলবেন এই রকম একটা রাজ্যপালের ভাষণকে বিরোধীরা সমর্থন করবে? এখানে নেতাজী নিয়ে অনেক কথা বললেন। আজকে জ্যোতি বাবুর দলের মধ্যে বিবাদ বিতর্ক সৃষ্টি হয়েছে জ্যোতিবাবুর প্রধানমন্ত্রী হওয়া নিয়ে। কেউ হয়ত বলবেন ভাল হত কেউ হয়ত বলবেন ভাল হত না, আগামী দিনে জ্যোতি বাবুকে নিয়ে এই কথা বলবেন। এটা কমিউনিস্ট পার্টির ব্যাপারে, সেই ব্যাপারে আমি যাচ্ছি না। এই রকম ভাবে নেতাজী কংগ্রেস্ দলের সভাপতি ছিলেন। সেটা নিয়ে বিতর্ক অন্য কোনও দলের করা উচিত নয়। আজকে ফরওয়ার্ড ব্লকের সদস্যরা একটা জামপিং বাঘকে জ্যোতিবাবুর হাতে দিয়ে দিয়েছেন, তিনি পাম্প দিয়ে চেপে ধরলে প্যাঁক প্যাঁক করে ডাকবে সেই বাঘ। এইভাবে তারা তাদের সত্তা বিকিয়ে দিয়েছেন। এছাড়া তাদের করার কিছু উপায় নেই। আমরা এখানে লক্ষ্য করেছি হকার রিহ্যাবিলিটেশনের কোনও পরিকল্পনা ছিল না। এটা আজকে প্রমাণ হয়ে গেছে। আজকে আমাদের বলা হোক রাসবিহারী থেকে বালিগঞ্জ, শ্যামবাজার থেকে হাতিবাগান এই সমস্ত জায়গায় যে সমস্ত হকার ছিল কত হকারকে আজ পর্যন্ত পুনর্বাসন দেওয়া হবে তার লিস্ট কোথায়? এখানে ৩৭ টি ইউনিয়ন রয়েছে, তারা সংগ্রাম করছে, তাদের কাউকে পর্যন্ত ডাকা হয়নি। কেবলমাত্র ৪টি বামপন্থী সংগঠনকে ডেকে লিস্ট দেওয়া হয়েছে। পরবর্তীকালে আমরা দেখব প্রকৃত যারা হকার নয় তাদের পুনর্বাসন দেওয়া হবে। এই ব্যাপারে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও কথা বলা নেই। একজন মন্ত্রী তার ক্ষমতা দেখানোর জন্য কলকাতার মানুষকে মুক্ত বায়ু সেবন করানোর নামে নির্বিচারে হকার উচ্ছেদ করলেন। এই ব্যাপার নিয়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মধ্যে কলকাতা জেলা সহ অন্যান্য জেলার নেতাদের মধ্যে একটা বিতর্কের সৃষ্টি হয়েছে। আমাদের প্রশ্ন হল সুভাষবাবুর বিরুদ্ধে কেন কোনও ব্যবস্থা নেওয়া হল না সরকারের তরফ থেকে বা দলের তরফ থেকে? প্রশ্ন হল যে, সুভাষবাবু বাইরে থেকে ক্যাডার নিয়ে এসে গুন্ডা নিয়ে এসে হকারদের সমস্ত ধন সম্পত্তি লুঠ করলেন, আর্মস নিয়ে এসে সমস্ত হকারদের তাড়িয়ে দেওয়া হল, তার একটি কথাও রাজ্যপালের ভাষণের উল্লেখ নেই। তাদের কেন উৎখাত করা হল, কিভাবে উৎখাত করা হল, তার কোনও কথা ভাষণের মধ্যে নেই। এই ভাষণকে আমাদের সমর্থন করতে হবে? পঞ্চায়েত আইনে আছে এবং মাননীয় বিনয় চৌধুরিও বলেছিলেন যে প্রতি ছ মাস অন্তর পঞ্চায়েতের হিসাব নিকাশ টাঙিয়ে দিতে হবে। এই রাজ্যে যে ৭১ হাজার পঞ্চায়েত রয়েছে তিনটি টায়ারে, কোথায় তার হিসাব আজ পর্যন্ত টাঙিয়ে দেওয়া হয়েছে? কোথায় টাঙিয়ে দেওয়া হয়েছে যে কোথায় কত টাকা খরচ হয়েছে, কত টাকা খরচ হয়নি?

রাজ্যপালের ভাষণে তার কোনও উল্লেখ নেই। আমরা প্রতি বছরই খাদ্যের ব্যাপারে বলছি। আমাদের রাজ্য কৃষি ভিত্তিক রাজ্য। আমাদের বছরে ১ লক্ষ মেট্রিক টন চাল এবং ৮০ হাজার মেট্রিক টন গম বাইরে থেকে আনতে হচ্ছে। এটা লজ্জার কথা নয়? শাসক দলের বন্ধুরা এর প্রতিবাদ করবেন না? ৭০০ কোটি টাকা ব্যয় করে চাল ও গম বাইরে থেকে আনতে হচ্ছে। গত বছরে এই রাজ্যে আলুর উৎপাদন ছিল ৫৫ লক্ষ মেট্রিক টন। এবারে উৎপাদন হবে ৬২ লক্ষ মেট্রিক টন। এখন প্রশ্ন হল, এত বেশি পরিমাণে আলুর উৎপাদন যেখানে, সেখানে আমাদের কেন সাড়ে পাঁচ টাকা থেকে ছয় টাকা কেজি দামে আলু খেতে হচ্ছে? অন্যান্য সব্জীর দামও এখানে বেড়েছে। এখানে হিউম্যান লেবারের দাম কমে গেছে এবং হিউম্যান লাইফের মূল্য সবচেয়ে কমে গেছে এই বামফ্রন্ট রাজত্বে। আজকে উত্তরবঙ্গ সেপারেশনের যে দাবি উঠেছে, কামতাপুরি, ঝাড়খন্ড এবং গোর্খাল্যান্ডের যে কথা উঠেছে, এই সমস্ত কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। ২০ বছরের উত্তরবঙ্গে উন্নয়ন তুলে দেওয়ার রিজিওন্যাল ইমব্যালান্স কমে যাওয়ার কারণ হয়ে দাঁড়িয়েছে। আজকে আপনারা সামাল দিতে পারছেন না। আপনাদের দলের লোকদের ধরে রাখতে পারছেন না। রাজ্যপালের ভাষণের মধ্যে এইসব কিছু উল্লেখিত হয়নি। আমাদের দেখতে হবে যাতে বেঙ্গল ডাজ নট সাফার অ্যানাদার ভিভিসেকশন। আমাদের কি সেটা দেখতে হবে? এর বিরুদ্ধে প্রতিবাদ হবে না? শাসকদলের বন্ধুরা, সদস্যরা গর্জে উঠবেন না, প্রতিবাদ করবেন না? আমাদের সমর্থন করতে হবে এই রাজ্যপালের ভাষণকে? এবারে আমি স্বাস্থ্য পরিষেবার কথায় আসি। আমার একজন বন্ধু বলছিলেন, এখানে সোজা হয়ে হাসপাতালগুলোতে মানুষ ঢোকে, আর বেরিয়ে আসে শুয়ে। আমার কেন্দ্রে অন্যতম প্রিমিয়ার মেডিক্যাল ইনস্টিটিউশন মেডিক্যাল কলেজ। সেটির আজকে কি অবস্থা? বাড়িগুলো ভেঙে পড়ছে। আজকে ১২ বছর হয়ে গেল, ৫০০ শয্যা বিশিষ্ট হাসপাতালটির বিল্ডিং হল না। এই রাজ্যে ৯০০ হেলথ সেন্টারের কতগুলিতে ডাক্তার আছে? কন্ট্রাক্টচুয়াল বেসিসে ডাক্তার নিয়োগের কথা বলা হলেও বাস্তবে অবস্থাটা বিপরীত। রাজ্যপালের ভাষণে এর উল্লেখ নেই। তাই আমি এই ভাষণের উপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীগুলোক সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী নির্মলকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, মাননীয় রাজ্যপালকে অভিনন্দন জানিয়ে আমাদের বিধানসভায় তার বক্তব্য রাখার জন্য যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে, আমি তাকে সমর্থন জানাচ্ছি। গত তিনদিন ধরে এখানে আমাদের বিরোধী বন্ধুদের বক্তব্য শুনছিলাম। তারা আমাদের এখান আইন শৃঙ্খলার কথা বলেছেন। তারা উন্নয়নের নানা প্রশ্ন তুলেছেন। তারা শিক্ষা, স্বাস্থ্য, এক কথায় সরকারের ব্যর্থতার চিত্র তুলে ধরার আস্ফালন করেছেন। আমি তাদের স্মরণ করিয়ে দিতে চাই, এই রাজ্যে দীর্ঘ ২৮ বছর ধরে আপনারা শাসন ক্ষমতায় ছিলেন। আপনারা তখন কোন জায়গায় দেশটাকে নিয়ে এসেছিলেন? রাজ্যব্যাপী আপনাদের যে প্রত্যাখান করেছেন, তার যে কারণ সেগুলো আপনারা অনুসন্ধান করেননি। অনুসন্ধান করেননি বলেই তার মূল্যায়ন সঠিক নয় এবং সেই কারণে বারে বারে আপনারা প্রত্যাখ্যাত হয়েছেন। আমরা ২০ বছর ধরে অধিষ্ঠিত আছি। আপনারা যে পারসেন্টেজ

দেখেন, এটা কোনও পারসেন্টেজের ব্যাপার নয়, রাজ্যব্যাপী তার উত্তর আপনাদের দিয়ে দিয়েছে। গোটা ভারতবর্ষে ৫০ বছরের মধ্যে প্রায় ৪৭ বছর ধরে আপনারা রাজত্ব করেছেন, কিন্তু আজকে সর্ব জায়গায় থেকে প্রত্যাখ্যাত হয়েছেন। সুব্রত বাবু তার বক্তৃতায় বলেছেন যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তারা তাদের সমর্থন প্রত্যাহার করে নেবেন। আপনাদের আজকে ক্ষমতা নেই প্রত্যাহার করে নেবার আপনারা ধুয়ে মুছে যাবেন, কেশরীজি যে বক্তৃতা করে সমর্থন প্রত্যাহার করে নেবেন তার আর কোনও রাস্তা নেই। আজকে প্রকৃতপক্ষে আমরা কোনও আত্মশ্লাঘায় ভুগতে চাই না। আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে থেকে কাজ করে যেতে চাই। আজকে অনেকেই বক্তৃতা দেবার সময়ে বোরো ল্যান্ডের কথা রাজ্যপালের ভাষণে বলা নেই কেন বলেছেন। আমরা বোরো ল্যান্ড মানব না, সেইজন্যই নেই। গোর্খা ল্যান্ড ইস্যু নিয়ে ওয়েস্টার্ন ডুয়ার্সকে উত্তপ্ত করা হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি আজকে যেভাবে বিচ্ছিন্নতাবাদ, সাম্প্রদায়িকতা বেড়ে চলেছে তার মূল হোতা হচ্ছে কংগ্রেস। আমি সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে এবং চালাচ্ছে। আমি যে এলাকার থেকে নির্বাচিত, সেই এলাকার বোরো এলাকা হিসাবে তৈরি করার চেষ্টা করা হচ্ছে। কংগ্রেসিরাই তার মদত দিচ্ছে। আসাম, ভুটানের সীমান্তবর্তী ডুয়ার্স অঞ্চল এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে। মাননীয় চেয়ারম্যানের কাছে আরেকটি বিষয়ে আবেদন করতে চাই সেটা হচ্ছে যে, উত্তরবঙ্গ কৃষি নির্ভর, পণ্য নির্ভর নয়। মাননীয় মুখ্যমন্ত্রী তার বক্তৃতায় বলেছেন যে, প্রচুর শিল্পপতিরা নাকি এখানে শিল্প গড়তে আসছেন। আমাদের উত্তরবঙ্গ, পুরুলিয়া, বাঁকুড়ায় কোনও বড় ধরনের শিল্প নেই। বড় ধরনের শিল্প আমরা সেরকম চাইও না কারণ এতে নিয়োগের সংখ্যা কম। সেইজন্য কুটির শিল্পের উপরে জোর দেওয়ার জন্য আবেদন জানাচ্ছি। কেন্দ্রীয় সরকার বারে বারে তিস্তা প্রকল্পের উপরে বাধা দিচ্ছেন। সেই প্রকল্প যাতে সফল হয় এবং চাষীরা যাতে জল পায় সেইদিকটা দেখতে হবে। এরজন্য দরকার কৃষি দপ্তর, পঞ্চায়েত দপ্তর এবং ইরিগেশন দপ্তরের মধ্যে এবং জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের সঙ্গে একটা কো-অর্ডিনেশনের দরকার। আজকে জাতীয় সড়কগুলো সাংঘাতিক খারাপ অবস্থার মধ্যে রয়েছে। সেন্ট্রাল রোট ফান্ডের টাকা যা পাওয়ার কথা তা আমরা পাই না। এই ব্যাপারে ৬০ কোটি টাকা চাওয়া হয়েছিল, আমরা পেয়েছি মাত্র ৩০ কোটি টাকা। সেই জায়গায় দাঁড়িয়ে রাজ্য সরকারকে তথা মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন গোটা ব্যাপারটা দেখেন। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলার দরকার। তারপরে আমরা জানি উত্তরবঙ্গ চা বাগানের মাধ্যমে ৫ হাজার কোটি টাকার বিদেশি মুদ্রা আসে। আজকে স্বাধীনতার ৫০ বছরের মধ্যে ৪৭ বছর ধরে আপনারা রাজত্ব করেছেন, ওই ৫ হাজার কোটি টাকার বিদেশি মুদ্রা আপনারা ভোগ করেছেন, কিন্তু তার কত ভগ্নাংশ ওখানকার উন্নতির জন্য খরচ করা হয়েছে? টি প্ল্যান্টাররা ত্রিপাক্ষিক চুক্তি পর্যন্ত মানছেন না। তারা বিদ্যুৎ দিচ্ছে না, গ্রামের মানুষদের স্বাস্থ্যের পরিষেবা, শিক্ষার পরিষেবার থেকে বঞ্চিত করছে। আজকে পরিবেশের অবস্থা বেহাল। আমি আরেকটি অনুরোধ রাজ্য সরকারের কাছে করব সেটা হচ্ছে যে, সংকোশ নদীর থেকে তিস্তা নদী পর্যন্ত যে খাল কাটার পরিকল্পনা করা হয়েছে এটা বন্ধ করুন কারণ এরফলে বহু বনাঞ্চল এবং চা বাগানগুলো এরমধ্যে ঢুকে যাবে। খাল খননের যে প্রস্তাব ভারত সরকার আজকে গ্রহণ করেছেন, উত্তরবঙ্গবাসীর স্বার্থে তা সুরক্ষা করা দরকার এবং সেইভাবে খাল খনন করা উচিত। বর্ষার জল স্টোরেজ করুন

ফরাক্কায় তাতে আপত্তি নেই, কিন্তু সুখা মরশুমে সংকোশ নদী থেকে যে জল প্রবাহিত হয় এবং চাষীরা উত্তোলন করে তা চাষাবাদে ব্যবস্থা করেন তা যেন বিঘ্নিত না হয়। বোরো ল্যান্ডের আন্দোলনেও এই প্রশ্ন উস্কে দেওয়ার চেষ্টা হচ্ছে, ইতিমধ্যে উত্তরবঙ্গে স্লোগানও উঠেছে, মাননীয় চেয়ারম্যানের মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব গোটা ব্যাপারটা নিয়ে বিশেষ দৃষ্টিভঙ্গিতে দেখা দরকার। রাজ্যের বর্তমানে যে সমস্ত শিক্ষকরা রয়েছে, তারা দায়বদ্ধ নন এই কথা বলা যায় না, নতুন করে স্বল্প অর্থে দায়বদ্ধ শিক্ষকের নামে এবং পরিচালনায় যে বিদ্যালয়গুলি প্রতিষ্ঠিত হচ্ছে, সেখানে যাতে প্রকৃতপক্ষে বিদ্যালয়ের সমস্ত সুযোগ সুবিধা থাকে সেটা দেখবেন। আমরা দেখছি পঞ্চম বেতন কমিশন ৫৮ থেকে ৬০ বছর করছেন, তারা বয়সের ব্যাপারটা সম্প্রসারণ করছেন। এখন আমাদের সরকার ৬৫ থেকে ৬০ বছর শিক্ষকদের চাকরির কাল বা মেয়াদটা কমিয়ে দিয়েছেন। আমরা কোনও রিজিট পলিসি নিচ্ছি না। আমরা সময়কালটা ৬৫ বছর বহাল রাখার জন্য দাবি জানাচ্ছি। আমরা বার বার বিভিন্ন ব্যাপারে পুনর্মূল্যায়ন করছি, যেমন ইংরাজি শিক্ষা ক্ষেত্রে করেছি, তেমনি এখানেও ৬৫ বছর বহাল রাখার আবেদন জানাচ্ছি। পঞ্চম বেতন কমিশনের যে রিপোর্ট বেরিয়েছে তাতে মূল্যবৃদ্ধি জনিত কারণে বেতন বাড়বে। চতুর্থ কমিশনে যে ইন্টারিম রিলিফ ঘোষণা করা হয়েছে, সেটাকে বাড়ানো হোক, নূন্যতম পক্ষে ৩০০ টাকা করার আবেদন জানাচ্ছি। অবিলম্বে সেটা বাড়ানো হোক, যতদিন পর্যন্ত না কমিশনের সুপারিশ এবং সরকার কর্তৃক তা গৃহীত না হচ্ছে। ডুয়ার্স-এ সেখানে কালচারাল রিসার্চ ইন্সটিটিউশনস করার জন্য আমরা দীর্ঘদিন ধরে আন্দোলন করছি। আদিবাসীদের সংস্কৃতি কৃষ্টি এবং সামাজিক আচার আচরণকে ধরে রাখার জন্য এটা অত্যন্ত জরুরি। আসাম থেকে বোরো ল্যান্ডের দাবি-দাওয়া নিয়ে ডুয়ার্স এলাকায় বার বার ধাক্কা দেওয়ার চেষ্টা করছে। এই ব্যাপারটা প্রশাসনকে দেখা দরকার এখনি নজর দেওয়া দরকার। জলপাইগুড়ি জেলার ডিভিসনাল কমিশনার এর পদ ২ বছর ধরে শূন্য অবস্থায় পড়ে আছে। আমরা রাজনৈতিকভাবে বোরো ল্যান্ড, গোর্খা ল্যান্ড, সাম্প্রদায়িকতা, ধর্মান্ধতার বিরুদ্ধে প্রচার করছি এবং এখানে বলা দরকার কংগ্রেসের ক্ষমতা নেই, বি জে পি-র ক্ষমতা নেই এই বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে প্রতিষ্ঠিত করে, কিন্তু রাজনৈতিক আন্দোলনের পাশাপাশি উন্নয়নের পরশ সর্বত্র পৌঁছে দিতে হবে। আমার কাছে রিপোর্ট আছে, পুলিশের একটা অংশ তারা বিভিন্ন ক্লাব, মস্তান, মাফিয়াদের সঙ্গে যুক্ত থেকে সমাজবিরোধীদের মদত দিচ্ছে। কিছুদিন আগে অষ্টমীর পূজার দিন একজন প্রতিবন্ধী প্রাথমিক শিক্ষক নরেশ অধিকারীকে মস্তানরা প্রচন্ড প্রহার করে তাকে মৃতবৎ ফেলে রেখেছিল, পরে পুলিশ তাকে উদ্ধার করে। আমরা দেখলাম মস্তানদের বিরুদ্ধে পুলিশ প্রথমে নন-বেলেবেল সেকশনে অ্যারেস্ট জারি করল, হাইকোর্ট থেকে বেল পেল না, কিন্তু তার পরবর্তীকালে লেনদেনের বিনিময়ে আলিপুরদুয়ারের পুলিশ তাকে বেল-এর ব্যবস্থা করে দিল। আমরা দেখছি সেই বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। আমরা দেখছি আসাম ডুয়ার্স থেকে পুরুলিয়া সর্বত্র ম্যালেরিয়া সাংঘাতিক প্রকোপ ব্যবস্থা করা হোক এবং আলিপুরদুয়ারের একটা গবেষণা কেন্দ্র গড়ে তোলা হোক। আমরা চাইছি, বন্যা নিয়ন্ত্রণের স্থায়ী ব্যবস্থা করা হোক। মালদা, মুর্শিদাবাদে বন্যার ব্যাপারে কেন্দ্রীয় সমীক্ষক দল এসেছিল, তারা দেখে গিয়েছেন, কিন্তু দীর্ঘমেয়াদি ভিত্তিতে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে আমরা দেখছি উত্তরবঙ্গের জন্য কোনও টাকা নেই, আড়াই কোটি টাকা যদি এই সপ্তাহের মধ্যে না দেওয়া

হয় তাহলে দায়িত্ব নিয়ে বলতে পারি এবারেও আমরা বন্যায় ডুবব। আগামী ৩১এ মার্চের মধ্যে যদি ৮ কোটি টাকা না দেওয়া হয় তাহলে ১ কোটি মানুষ ডুববে। কেন্দ্রীয় সরকারের মাধ্যমে ভুটান সরকারের সঙ্গে যোগাযোগ করা দরকার। ভুটান থেকে বোল্ডার প্রতিদিন চলে আসছে, ৩শ, ৪শ ট্রাক উত্তরবঙ্গের মেখলিগঞ্জ হয়ে বাংলাদেশ চলে যাচ্ছে। আমরা দেখছি পরিবেশ দপ্তর বোল্ডার কালেকশন করতে না দেওয়ায় উত্তরবঙ্গের নদীর বাঁধ নির্মাণের কাজে ব্যাহত হচ্ছে। সেই অর্থে ভুটান থেকে যাতে বোল্ডার উত্তরবঙ্গের নদী বাঁধ নির্মাণের জন্য এবং বন্যা নিয়ন্ত্রণের জন্য দেয়, সেই আবেদন আমি রাখছি। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ খুবই জরুরি এবং তিনি যেন এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেন। আমরা দেখছি উন্নয়নের সবচেয়ে বড় বাধা হচ্ছে টাকা, আমি শুনেছি তথ্য দপ্তর থেকে একটি পুস্তিকা প্রকাশ হয়েছে সেখানে বলা হয়েছে, উত্তরবঙ্গের মানুষরা সবচেয়ে বেশি সুযোগ সুবিধা পাচ্ছে। ২৮ বছর কংগ্রেস রাজত্ব করেছে, পৌণে দুই শত বছর ব্রিটিশ সাম্রাজ্যবাদ রাজত্ব করেছে কিন্তু উত্তরবঙ্গের মানুষ তারা বঞ্চনার মধ্যে রয়েছে, সেখানে এই ২০ বছরের মধ্যে বামফ্রন্ট সরকার উন্নয়নের পরশ সর্বত্র সমানভাবে পৌঁছে দিয়ে সমানভাবে বিকাশ করবেন, এটা আশা করা যায় না। আমরা চাই কুটির শিল্পের বিকাশের মাধ্যমে কর্মদক্ষ যুবকদের কাজের ব্যবস্থা করা হোক। ডুয়ার্স মার্কেট ফান্ডের ল্যান্ড অবিলম্বে পুনর্বন্টন করে সরকার সেখান থেকে রেভিনিউ পাওয়ার ব্যবস্থা করুন এবং উন্নয়নকে নিশ্চিত করুন, এই দাবি আমি জানাচ্ছি। নেতাজী সুভাষচন্দ্রের নামে কত গান শুনি, শুনলে ভালই লাগে।

[3-50 — 4-00 p.m.]

তাই আজকে দুর্নীতিবাজ, ভ্রস্টাচারে লিপ্ত কংগ্রেস মুছে গেছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি, আমরা যারা নেতাজী অনুগামী, তাদের দাবি নেতাজীর জন্মশতবর্ষে পশ্চিমবঙ্গ সরকার নিদেনপক্ষে একটা বিশ্ববিদ্যালয় করুন তার নামে, সেটা ডুয়ার্সেও হতে পারে, আমরা চাই নেতাজীর নামে একটি মেডিক্যাল কলেজ হোক। গান্ধীজি ও নেতাজী স্বাধীনতার আন্দোলনের পরস্পর পরস্পরের পরিপূরক। কিন্তু স্বাধীনতা আন্দোলনে নেতাজীকে খাটো করে দেখানো হয়েছে। স্বাধীনতা সংগ্রামে নেতাজীর ভূমিকার পুনর্মূল্যায়ন করা হোক এবং ছাত্র শ্রেণীর কাছে অবশ্যই পাঠ্য নেতাজীর জীবন এবং স্বাধীনতার প্রকৃত ইতিহাস রাখা হোক এই আবেদন আমি আপনাদের কাছে রাখছি। আমাদের রাজ্য সরকার নিরপেক্ষ এবং পরিচ্ছন্ন প্রশাসনের যে প্রতিশ্রুতি রাজ্যবাসীকে দিয়েছে, ইতিমধ্যেই সেই ব্যাপারে নানা প্রশ্ন উঠেছে, নানা অপ-প্রচার শোনা যাচ্ছে। বলা হচ্ছে নামেই বামফ্রন্ট, কিন্তু সি পি এমই সরকার চালাচ্ছে। আমরা বামপন্থীরা সবাইকে সঙ্গে নিয়ে, বিশেষ করে নেতাজীর জন্মশতবার্ষিকীতে বামফ্রন্টের ঐক্যকে আরও জোরদার করে, আগামী দিনে ভারতবর্ষের নেতৃত্ব দেবে এই বামফ্রন্ট। মাননীয় চেয়ারম্যান মহাশয়, রুর‍্যাল ডেভেলপমেন্ট সমস্ত অর্থ দেওয়া হচ্ছে, সেই ব্যাপারে আমাদের আপত্তি নেই। কিন্তু রুর‍্যাল ডেভেলপমেন্ট কাজকে আজকে চিহ্নিত করতে হবে, ইয়ার মার্কড করতে হবে। আজকে স্বাস্থ্য খাতে টাকা দিতে হবে, ইরিগেশন খাতে টাকা দিতে হবে, পূর্ত দপ্তর খাতে টাকা দিতে হবে। কিন্তু দেখা যাচ্ছে বেতন দিতেই সব টাকা খরচ হয়ে যাচ্ছে, উন্নয়ন আর কিছু হচ্ছে না টাকা নেই বলে। রাজ্যের বামফ্রন্ট সরকার যাতে সমস্ত ডিপার্টমেন্টগুলো সঠিকভাবে পরিচালনা করতে পারে,

ব্যবহার করতে পারে তার জন্য আমি আবেদন করব। এই বামফ্রন্ট সরকার জনগণকে নিয়ে চলবে এবং আমরা কংগ্রেসকে প্রতিহত করব এই কথা বলে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব শাসকদল আবার বললে ভুল হবে বামফ্রন্ট এনেছেন, আমি তার তীব্র বিরোধিতা করছি। আমি একটা ব্যাপারে বামফ্রন্ট বন্ধুদের সঙ্গে একমত, তারা চিৎকার করে বলছেন স্বাধীনতার পঞ্চাশ বছর পরেও তাদের মনে আজকে বড় কষ্ট। আজকে পশ্চিমবাংলায় ৭৭ সাল থেকে আরম্ভ করে এই পর্যন্ত ৯৭ সাল পর্যন্ত দৈত্য দানবেরা রাজত্ব চালিয়েছে। আজকে কেন গরিব মানুষ খেতে পায় না, কেন বস্ত্র পায় না, আজকে কেন ওষুধের এতো দাম, কেন শাক সবজীর এত দাম? আজকে কৃষক শ্রমিকের যা কিছু কেনবার তার এত দাম কেন? এই কথা গুলো রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আজকে আপনারা দৈত্য দানবেরা রাজ্য চালাচ্ছেন যার জন্য রাজ্যপালের ভাষণকে আমরা সমর্থন করতে পারছি না। এক ভয়াবহ বেকারি আপনাদেরই রিপোর্ট বলছে, রাজ্যপাল মহামান্য রাজ্যপাল বলেছেন যে ৫ লক্ষ বেকারের কর্মসংস্থান হবে। বলুন তার হিসাব কি আপনারা দিতে পেরেছেন? কত লক্ষ শ্রমিকদের কাজ দিতে পেরেছেন? তার হিসেব নেই, আপনারা দিতে পারবেন না। এটা আমাদের কাছে ভাঁওতা ছাড়া আর কিছু নয়। কর্মসংস্থান করতে গিয়ে যে পদ্ধতি আপনারা নিয়েছেন। প্রাইমারি শিক্ষকদের চাকরি আপনারা দিতে পারছেন? বিভিন্ন তফসিলি, আদিবাসী শিডিউল ট্রাইবকে আপনারা সেইভাবে চাকরি দিতে পেরেছেন? পারেননি। শুধু কাগজে কলমে ৫ লক্ষ বেকারদের চাকরি হবে। এখানে বেকারদের ক্ষেত্রে কোনওরকম আশা ভরসার কথা এই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আপনারা নিজেদের শ্রমিকদের সরকার দাবি করেন। বলুন তো কত মিনিমাম ওয়েজ আপনারা দিতে পেরেছেন। আপনারা বলেছেন যে শিশু শ্রমিকদের আপনারা উদ্ধার করেছেন। আজকে গ্রামে গঞ্জে যেভাবে শিশু শ্রমিকরা নিষ্পেসিত হচ্ছে তার প্রকৃত উল্লেখ এই রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও নেই। শিল্পায়ন—আমরা শুধু শিল্পায়ন শুনেই যাচ্ছি। আপনারা বাহবা দিচ্ছেন, বগল বাজাচ্ছেন। ডায়মন্ড হারবারে ফলতা বাণিজ্য কেন্দ্র বলে একটা বাণিজ্য কেন্দ্র গড়ে উঠেছে। আমাদের জ্যোতি বাবু গত বছর গিয়েছিলেন সেখানে উদ্বোধন করতে। অনেক চাকরি হবে। আমাদের ডাকেন নি। গিয়ে শুনলাম কি না ৫শো টাকার অ্যাপ্রেন্টিস কয়েকজনকে নেওয়া হবে। তার জন্য জ্যোতি বাবু সেখানে উদ্বোধন করতে গেলেন। স্বজন-পোষণ রাস্তাটি আপনারা দেখুন। সেটা আমি আপনাদের দেখিয়ে দেব। ফলতা বাণিজ্য কেন্দ্র, সেখানে জ্যোতি বাবুর আত্মীয় আছে। ডেলটা, এল কিউ সেখানে তার আত্মীয় আছে। নুরপুরে আই পি ফ্যাক্টরি বিজন নাগের, সেখানে জ্যোতিবাবুর আত্মীয়। আর শিল্পায়নের নামে শ্রমিক শ্রেণীকে ৩০ টাকা মিনিমাম ওয়েজ কি লজ্জাকর অবস্থা আমাদের আপনারা বলেছেন ৪২ টাকা করে রোজ করেছেন। সেই রোজ কোথাও দেওয়া হচ্ছে না। শ্রমিক শ্রেণীরা বঞ্চিত হচ্ছে। আপনারা বলেছেন দু হাজার সালের মধ্যে আমরা কি করব— সকলের জন্য ভাল স্বাস্থ্য দেব। বিশ্ব ব্যাঙ্কের পরিচালনায় ৬০ লক্ষ টাকা দিয়ে আজকে মহকুমা হাসপাতাল তৈরি হবে। ওয়ার্ক

কালচার ফিরে আসবে। গিয়ে দেখুন হাসপাতালে হাসপাতালে ডাক্তার নেই, ওষুধ নেই। সব নিধিরাম সর্দার হয়ে বসে আছে। সেখানে যত রকম নোংরামি হচ্ছে। দুই হাজার পাঁচ সালে যে কি অবস্থা হবে, তা আমি বুঝতে পারছি না। অন্যান্য বন্ধুরা যারা আছেন, তারা ভুক্তভোগী। স্বাস্থ্য দপ্তর যে অসৎ কর্মে লিপ্ত, তা সবাই জানেন। বিদ্যুতের ব্যাপারে বলছি না, তবে একটা ব্যাপারে বলতে চাইছি যে, যে জল চুক্তি হয়েছে, আমার বন্ধুরাও তুলেছেন, এই ফরাক্কার জল চুক্তির পরিপ্রেক্ষিতে আমাদের ডায়মন্ড হারবারের আশে পাশে যারা দো ফসলি চাষ করেন, সেখানে জল নেই। শোনা যায় যে পাশের রাজ্য বিহার বা অন্যান্যদের থেকে জল আনা হবে। সেখানে লালু লাড্ডু খাওয়াচ্ছে। এতে চাষীরা তিতি বিরক্ত হয়ে গেছে। চাষের ক্ষেত্রে একটা মহাসঙ্কট দেখা দিয়েছে। সুতরাং আজকে শুধু গালভরা কথা বললেই হবে না, কৃষকদের জন্য যে জল চুক্তি হয়েছে, সেটা যেন কৃষকদের স্বার্থেই কাজে লাগে সেটা দেখতে হবে। আজকে রাজ্যপাল বলেছেন যে, আমার সরকারের কি সুন্দর আইনশৃঙ্খলা। আজকে যে দেশের জায়া, জননী, ভগিনী নির্যাতিতা, ধর্ষিতা, লাঞ্ছিতা, যে দেশের শিক্ষকদের আজকে রাস্তায় দাঁড়িয়ে গুলি করা হয়, যে দেশের শিক্ষিকাকে স্কুলের সামনে দাঁড় করিয়ে কান মুলে দেওয়া হয় যে দেশে আজকে হকারদের উচ্ছেদ করা হয়, সেখানে আপনারা দারুণ মূল্যবোধের কথা বলেছেন। হকার-যাদের আমরা চাকরি দিতে পারিনি, তাদের উচ্ছেদ করা হচ্ছে। এই অবস্থা সারা পশ্চিমবঙ্গে চলছে। এটাই কি আপনাদের এখানকার আইনশৃঙ্খলার পরিস্থিতি? আমার অনেক বন্ধুরা বলেছেন মন্ত্রীরা আক্রান্ত হচ্ছেন। আমার এলাকায় চিৎকার উঠেছিল। বুদ্ধদেব বাবুকে বলেছি। বলে বলে যখন দেখলাম যে হচ্ছে না, তখন মানুষ সক্রিয় ভূমিকা নিয়েছে। তখন সি পি এম নেতারা ডাকাতদের সেখানে গিয়ে সারেন্ডার করে দিতে বললেন। আমি দায়িত্ব নিয়ে বলছি যে, এটা সত্যি কথা। এবার আমি এম আর ডিপার্টমেন্টের কথা বলছি। এম আর এর মাধ্যমে আজকে রোজার মাসে চিনি পাচ্ছি না। অথচ এরা বলছেন যে, খাদ্যদ্রব্যে এই সরকার সাফল্য লাভ করেছে। মৎস্য দপ্তরের ক্ষেত্রে বলি মাছ নাকি টপে গেছে। মৎস্যমন্ত্রী গিয়েছিলেন। রায়চকে মৎস্য বন্দর তুলে দিলেন কেন? আজকে ছোট মাছের দাম হচ্ছে ৪৫ টাকা কেজি। এইসব কারণে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে, আমাদের সংশোধনীকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শঙ্কর সিংহ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে, আমার দলের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, সব থেকে দুঃখজনক ব্যাপার যে আমরা যারা এই সভার সদস্য, সাধারণ মানুষের দ্বারা নির্বাচিত হয়ে এসেছি আমি নতুন বিধায়ক, যখন এর ভিতরে ছিলাম না, বাইরে থেকে তখন একটা ধাঁধা ছিল। ভারতবর্ষে পবিত্র সংবিধান ও সংসদীয় ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা যারা প্রতিনিধি হয়ে এসেছি, খুব স্বাভাবিক ভাবে আমাদের কিছু দায়িত্ব থাকে, কর্তব্য থাকে। এই সভায় এসে একটা জিনিস উপলব্ধি করতে পারছি আমরা যখন কথা বলি তখন ক্ষমতাসীন দলের দায়িত্বশীল প্রবীণ থেকে নবীন পর্যন্ত সকলেই তারস্বরে চিৎকার করে বিরোধিতা করেন। আবার পাশাপাশি হয়তো বা ক্ষমতাসীন দলের লোকেরা যখন বলেন তখন আমরাও কম বেশি চিৎকার করি। কিন্তু আমরা একটা

জিনিস যেটা বাস্তব এবং সত্য যে আইনশৃঙ্খলা প্রসঙ্গে যখন আমরা আলোচনা করতে যাচ্ছি, মাননীয় রাজ্যপাল তার যে ভাষণে বলেছেন তাকে আমরা বিরোধিতা করতে গিয়ে যে চুক্তিটা আনতে চাইছি সেটা বাস্তব এবং সত্য। কিন্তু সেটা আপনারা কেউ স্বীকার করতে চাইছেন না। পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা এমন জায়গায় দাঁড়িয়েছে যে এই রাজ্যের মন্ত্রীরই কোনও নিরাপত্তা নেই। এটা বাস্তব এবং সত্য। এখানে মন্ত্রী লাঞ্ছিত হচ্ছেন, ট্রেনপথে যাতায়াত করতে গিয়ে সর্বস্ব লুণ্ঠন হয়েছে। রাইটার্স বিল্ডিং-এ মন্ত্রী পত্রিকাকে বিবৃতি দিয়ে এতবড় একটা ঘটনার কথা বললেন। এই ঘটনা খুবই লজ্জার। কিন্তু একজন মন্ত্রী এই ঘটনাটাকে কেন থানায় গিয়ে এজাহার করে তার নৈতিক দায়িত্ব কতর্ব্যের পরিচয় দিচ্ছেন? সেই ট্রেনে শ্রী বীরেন মৈত্র, শ্রী বিশ্বনাথ চৌধুরি ছিলেন। তারা দায়িত্বশীল মানুষ হিসাবে সেই ঘটনাটাকে কেন্দ্র করে থানায় কোনও এজাহার করলেন না কেন? এটা খুব আশ্চর্যের বিষয়। ১৯৯৫-৯৬ সালে এই রাজ্যে কটা ডাকাতির ঘটনা ঘটেছে সেটা বলছি। তবে এটা আমাদের কথা নয়, এটা এই রাজ্যের গোয়েন্দা দপ্তর সূত্রে এই পরিসংখ্যান পাওয়া গেছে। ১৯৯৫ সালে দক্ষিণ ২৪ পরগনায় ডাকাতি হয়েছে ৩১টি, এবং ১৯৯৬ সালে ডাকাতি হয়েছে ৫৩টি। এটা বাস্তব এবং সত্য যে রাজ্যের বুকে আইনশৃঙ্খলার পরিস্থিতি অত্যন্ত ভয়ঙ্কর অবস্থায় এসে দাঁড়িয়েছে। পাশাপাশি উত্তর ২৪ পরগনায় ডাকাতি হয়েছে ১৯৯৫ সালে ৩৯টি এবং ১৯৯৬ সালে ৬৩টি। এটা আমাদের পরিসংখ্যান নয়। রাজ্যের গোয়েন্দা দপ্তর থেকে এই পরিসংখ্যান দেওয়া হয়েছে। তাহলে কোনটা সত্যি? এটা কি সত্যি নয়? পাশাপাশি গোটা রাজ্যের অবস্থা এমনই যে আমরা যে দলই করি না কেন, এখানে একটা সরকার ক্ষমতায় আছে, সে যে সরকার হোক, সাধারণ মানুষ আজকে প্রশাসনের উপর আস্থা রাখতে পারেন না। যেখানে মন্ত্রীকে বাঁচাতে গিয়ে মন্ত্রীর নিরাপত্তা রক্ষীকে তার হাতে ঘড়ি খুলে দিতে হয় সেখানে প্রশাসনের উপর মানুষের আস্থা থাকবে কি করে? অথচ আপনারা এখানে বীরদর্পে এখানে দাঁড়িয়ে বলেন এই রাজ্যের আইনশৃঙ্খলা ভালই চলছে। অত্যন্ত দুঃখের এবং বেদনার বিষয় যে আজকে পশ্চিমবঙ্গ সবদিক থেকে ব্যর্থ হয়েছে। আমি একথা বললাম বলে হয়তো আপনাদের খারাপ লাগবে। কিছুক্ষণ আগে মাননীয় প্রবীণ বিধায়ক শ্রী নির্মল দাস মহাশয় কংগ্রেসের একেবারে শ্রাদ্ধ করলেন। ওনার রাজনৈতিক অভিজ্ঞতা আমার থেকে বেশি। ওনাকে বলি, উনি অতীতকে কি ভুলে গেছেন? আমরা কংগ্রেসিরা সাম্প্রদায়িক শক্তির সঙ্গে কখনই আপোষ করিনি।

[4-10 -- 4-20 p.m.]

আমরা, কংগ্রেসিরা শুরু থেকেই অপোজ করেছি। ৭৭ সালে কাদের হাত ধরে নিয়ে এসেছিলেন? মোরারজি দেশাই সরকার। অটলবিহারী বাজপেয়ীকে বিদেশ মন্ত্রী করে নিয়ে এসেছিলেন। তখন আমরা কেন্দ্রীয় সরকার থেকে চলে গেছি, কেননা মানুষ আমাদের পরাজিত করেছিল। সেটা ঠিক আমরা মেনে নিয়েছি। সেদিন আমরা বলেছিলাম, শুধু ক্ষমতার লড়াইয়ের জন্য একটা রাজনৈতিক দল, রাজনৈতিক বিশ্লেষণ, তার মূল্যবোধকে উপেক্ষা করে দিল্লির মসনদ দখল করার খেলায় মেতে উঠছেন। সেদিন আপনারা কর্ণপাত করেননি। আজকে বলছেন কংগ্রেস সাম্প্রদায়িক দল। আসামের আসু-কে কারা নিয়ে এসেছিল? আজকে সেখানে বাঙালিরা থাকতে পারছেন না। তাদের নিয়ে ভারতের মসনদে গেলেন। এন টি রামারাওয়ের

কথা ভুলে গেলেন যিনি শুধু তামিলদের নিয়েই স্বপ্ন দেখতে চান। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গের মার্কসবাদী কমিউনিস্টদের কথা, ১৯৭৭ সালের আগের কথা, তখন তারা বিশ্ব ব্যাঙ্কের বিরুদ্ধে অনেক কথা বলেছেন। স্বাস্থ্য দপ্তর দেখুন। রাজ্যপালের ভাষণে আছে, ৭০১ কোটি টাকা গ্রামীণ হাসপাতাল উন্নয়নের জন্য বরাদ্দ করা হবে, সেখানে আধুনিকিকরণের ব্যবস্থা করা হবে। সেই জায়গায় আজকে আপনি জানেন, কল্যাণী জেনারেল হাসপাতাল, কলকাতার বাইরে একমাত্র হাসপাতাল জওহরলাল নেহেরু মেমোরিয়াল হাসপাতাল, সেখানে ৫৫৭টি বেড আছে। বিশ্ব ব্যাঙ্কের টাকা খরচ করার জন্য, লুঠেপুটে নেওয়ার জন্য ঐ জেনারেল হাসপাতাল থেকে সাধারণ মানুষ চিকিৎসার যে সুযোগ পেত তা থেকে বঞ্চিত করে হাসপাতালটিকে হেলথ ডাইরেক্টরেট থেকে নিয়ে যাওয়া হল সি এম ও এইচ-এর আন্ডারে যে সি এম ও এইচ-এর আন্ডারে অনেকগুলো হাসপাতাল আছে এবং যিনি পরিকাঠামো চালাতে পারেন না। সেই জওহরলাল নেহেরু মেমোরিয়াল হাসপাতালকে টুকরো টুকরো করে সাধারণ মানুষকে চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত করা হল।

শিল্পের ক্ষেত্রে একটা কথা খুব শুনতে পাচ্ছি মৌ (এম ও ইউ)। সেখানে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে ১২০টি মাঝারি ও ছোট কারখানা বন্ধ হয়ে আছে। রাজ্যপালের ভাষণে তা স্থান পায়নি। আমি জানতে চাই, তার মধ্যে কতগুলো খোলা হয়েছে, কত নতুন শিল্প গড়ে উঠেছে? তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমাদের দলের সংশোধনীগুলো সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** (অনুপস্থিত)

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, জোহার, মাননীয়, রাজ্যপাল তার ভাষণে সুন্দর সুন্দর কথা বলেছেন, যার আড়ালে দেখা যাচ্ছে আরও একবার আদিবাসী, তফসিলি জাতির মানুষজন এবং পশ্চাৎপদ মানুষ বঞ্চিত। আমি এই ভাষণের তীব্র প্রতিবাদ করছি।

ঝাড়খন্ড প্রসঙ্গে একটা কথা বলছি। এই সম্পর্কে জানতে গেলে কিছু তথ্য জানতে হয়, কিছু পড়াশোনা করতে হয়, না জেনে কিছু বলা ঠিক নয়। পবিত্র সংবিধানের চৌহদ্দির মধ্যে থেকেই আমরা নতুন একটা রাজ্য গড়তে চাইছি—নিজেদের আত্ম-নিয়ন্ত্রণ, নিজেদের ভাষা ও সংস্কৃতি রক্ষার স্বার্থে। আমি কোনও বিতর্কে যেতে চাই না। দীর্ঘ ২০ বছর পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার শাসন, করে কি করেছেন সেই বিতর্কেও আমি যাচ্ছি না। আমি দেখছি এখানে নারী ধর্ষণ, খুন-ডাকাতি-লুঠপাটকে বামফ্রন্ট সরকার খুব সুন্দরভাবে গণতান্ত্রিকরণ করে ফেলেছেন, এটা তাদের কৃতিত্ব। আমাদের বিরোধী বন্ধুরা যেসব কথা বলেছেন আমি সেসব কথা বলছি না। আপনারা প্রত্যেকে দাবি করেছেন ভূমি সংস্কারের সাফল্য। আমি নিজেও এটা মনে করি। সেই সময় ওরা মানুষের কাছে একটা রাজনৈতিক স্লোগান দিয়েছিলেন। সেটা হচ্ছে, লাঙ্গল যার জমি তার। আমি আজকে বামপন্থী বন্ধুদের বলতে চাই, আপনারা আর একটা স্লোগান তুলুন। অর্থাৎ আমি বলতে চাই, ট্রাক যে চালায়, সে ট্রাকের মালিক হবে। আপনারা জোতদার জমিদারদের কাছ থেকে সিলিং বহির্ভূত জমি কেড়ে নিয়ে ভূমিহীন গরিব মানুষের মধ্যে বিলি করে দিয়েছিলেন। আমি এটাকে সমর্থন করি। গ্রামে সম্পত্তি রাখার মতো শহরেও সম্পত্তির সীমারেখা বাঁধতে হবে। জমি যার লাঙ্গল তার

এই স্লোগান মানুষ জনের খুব আকৃষ্ট করেছিল। কিন্তু আজকে এত বেকারি, এত কলকারখানা বন্ধ, শিক্ষিত বেকার ছেলে-মেয়েরা চাকরি পাচ্ছে না। আমি বলি, একটা পরিবারে একজনই চাকরি করবে এবং একাধিক লোক চাকরি করলে সেই চাকরিগুলো অন্য শিক্ষিত বেকার ছেলেমেয়েদের দিয়ে দিতে হবে। এটা আপনারা করতে পারবেন? না পারার কারণ কি? এটা পারলে আমি আপনাদের সমর্থন করব। কিন্তু আজকে দেখা যাচ্ছে পুঁজিপতিদের কোলে জ্যোতিবাবু দোলে। আজ আর সেটা সম্ভব নয় আপনাদের পক্ষে পশ্চিমবাংলায় দীর্ঘ ২০ বছর ধরে আমরা সাঁওতালি, মুন্ডারি, প্রভৃতি জাতিরা, সন অব দি সয়েল-রা অবহেলিত। অথচ আপনারাই বলছেন, মাতৃভাষা, মাতৃদুগ্ধের সমান। তাহলে কেন শিক্ষা পর্ষদ থেকে এখন আমাদের ভাষা চালু করা হয়নি। এটা যদি আগামীদিনে না হয় তাহলে পশ্চিমবাংলায় আগুন জ্বলবে। গোটা ভারতবর্ষের শিক্ষা মানচিত্রে বলুন, স্বাস্থ্য মানচিত্রে বলুন, শিল্পের পরিকাঠামোর মানচিত্রে বলুন। আইন-শৃঙ্খলার মানচিত্রে বলুন একটা অন্ধকারতম অংশ হচ্ছে এই পশ্চিমবাংলা যেখানে জ্যোতিবাবু ক্ষমতায় আছেন, যেখানে আপনারা দাপাদাপি করছেন। আমি বলছি, লাঙ্গল যার জমি তার যদি হয় তাহলে ট্রাক যে চালায় সে ট্রাকের মালিক হবে না কেন? এক পরিবারের একাধিক ব্যক্তি চাকুরি করলে সেই চাকরি নিয়ে অন্য শিক্ষিত বেকার যুবক-যুবতীদের দিয়ে দেওয়া হবে না কেন? যদি আগামীদিনে মাননীয় জ্যোতিবাবু এই বিধানসভায় দাঁড়িয়ে আমার এই ৪-টে স্লোগানকে সমর্থন করেন, বামফ্রন্ট সরকার এই স্লোগান তোলে তাহলে ঝাড়খন্ড পার্টি আপনাদের সমর্থন করবে। শেষে বলি, আসন্ন শিক্ষাবর্ষে থেকে সাড়ে তিন কোটি মানুষকে সাঁওতালি, মুন্ডারি ভাষায় শিক্ষার ব্যবস্থা করে দিতে হবে। কিন্তু আমি জানি সেটা সম্ভব নয়। কারণ পুঁজিপতির কোলে জ্যোতিবাবু দোলে, পুঁজিপতির কোলে জ্যোতি বাবু দোলে, পুঁজিপতির কোলে জ্যোতিবাবু দোলে।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ২৪ তারিখে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব আনা হয়েছে সেটাকে সমর্থন করে এবং একই সঙ্গে বিরোধীদের আনা প্রস্তাবের বিরোধিতা করছি। মানুষ তার নিজের সম্বন্ধে যা ভাবে তা দিয়ে সমস্ত জিনিসের বিচার করা যায় না। এই পরিস্থিতিতে এই যুগটাকে এই ঘটনাকে বিচার করতে হলে এই সময়কার ভিতরে যে সমস্ত সমস্যা আছে তার উপর দাঁড়িয়ে এবং তার যে পারিপার্শ্বিকতা তার উপর দাঁড়িয়ে আমাদের আলোচনা করা উচিত। কংগ্রেসি বন্ধুরা এবং নরেন হাঁসদা যা বললেন যে পশ্চিমবাংলায় নাকি কিছুই হয়নি, এই রকম নানা কথা তারা বলে গেলেন। আমার একটা প্রশ্ন একটু আগে কংগ্রেসের একজন সদস্য বললেন এখন লোকে নাকি খেতে পায় না, পরতে পায় না। আমার জিজ্ঞাসা হচ্ছে আমাদের ভারতবর্ষে কিছু সময় বাদ দিয়ে পরে বেশির ভাগ সময়টাই কংগ্রেস বন্ধুরা ক্ষমতায় ছিলেন এবং সেই সময় থেকে আজ পর্যন্ত গোটা ভারতবর্ষের অর্থনীতির হাল কোথায় গিয়ে দাঁড়িয়েছে এটা আমাদের জানা দরকার। আজকে জিনিসের দাম বাড়ছে, কলকারখানা বন্ধ হচ্ছে বেকারি বাড়ছে এই সমস্ত কথা উঠছে কেন? এগুলি বন্ধ হচ্ছে কি নীতির জন্য সেটা আমাদের জানা উচিত। আমাদের দেশে যখন প্রথম পঞ্চম বার্ষিকী পরিকল্পনা যখন শেষ হয়েছে অষ্টম পঞ্চম বার্ষিকী পরিকল্পনা বাদ দিয়ে দেখা যাচ্ছে বেকার ৪ কোটি। ৮০০

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রয়েছে, এরা রেজিস্টার্ড বেকার, এটা তাদের হিসাব অনুযায়ী, আর রেজিস্টার্ড হয়নি সেরকমভাবে ধরলে প্রায় ১৫-১৬ কোটি। কংগ্রেস পুঁজিপতি, জোতদার, জমিদারদের সেবা করার যে ব্যবস্থা নিয়েছিল তার ফলেই আজকে বেকারের সংখ্যা বেড়েছে, কলকারখানা তাদের নীতির জন্যই বন্ধ হয়েছে। যখন থেকে বেসরকারিকরণ শুরু হল ১৯৯১-৯৫ সাল, এই সময়ের মধ্যে ৬৬ লক্ষ লোক তারা কর্ম হারিয়েছে। এটা লোকসভায় প্রশ্নোত্তরের সময়ে বিভিন্ন যে কমিটি আছে এবং রিজার্ভ ব্যাঙ্কের পরিসংখ্যান থেকে পাওয়া গেছে। এই রকম পটভূমিতে দাঁড়িয়ে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার একটা বিকল্প নীতি নিয়ে চলছে। এই বিকল্পনীতি নিয়ে চলছে বলেই ভূ-ভারতে কেন পৃথিবীর ইতিহাসে এটা একটা নজিরবিহীন ঘটনা হয়ে আছে। একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে এই অঙ্গরাজ্য ৯টা বামপন্থী দলকে নিয়ে ২০ বছর ধরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার চলেছে, এটা ইতিহাস। এই ইতিহাসের জন্য পশ্চিমবাংলার আপামর জনসাধারণেরা যেমন গর্ববোধ করে, আপনারাও সেই রকম গর্ববোধ করুন। আমরা কি দৃষ্টিভঙ্গিতে দাঁড়িয়ে ২০ বছর ধরে এখানে টিকে আছি। আপনারা নির্বাচনের সময় অনেক কথা বলেছিলেন, কেন আপনারা ক্ষমতায় আসতে পারলেন না? আমাদের মূল কথা ছিল এই শোষণ ভিত্তিক সমাজ ব্যবস্থা ভেঙ্গে দিয়ে সত্যিকারে পিছিয়ে পড়া মানুষ যারা, যারা বৈষম্যের স্বীকার হয়েছে, গ্রামের ৭০-৮০ ভাগ মানুষ, সেই মানুষদের অবস্থা যদি পরিবর্তন করতে না পারি তাহলে আমাদের দেশের অর্থনীতির পরিবর্তন হবে না। সেই পটভূমিতে দাঁড়িয়ে আমাদের প্রথম স্লোগান ছিল, ভূমি সংস্কার করা উচিত। প্রচলিত ভূমি সংস্কার আইনের চৌহদ্দির মধ্যে যে নিময় কানুন ছিল তার মধ্যেই দাঁড়িয়ে পশ্চিমবাংলায় জমি খাস হয়েছে। ১৯৬৭ সাল থেকে কৃষকদের যে সংগঠিত আন্দোলন শুরু হয়েছে সেই আন্দোলনের ফলশ্রুতিতে, জমিদারি প্রথা উচ্ছেদ ও অধিগ্রহণ আইন ইত্যাদির মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় বামপন্থী ফ্রন্ট সরকার আসার পরে ১০ লক্ষ ৫ হাজার একর জমি ২৩ লক্ষ ৫৩ হাজার মানুষকে বিলি করা হয়েছে। ১৪ লক্ষের বেশি মানুষের নাম বর্গায় রেকর্ড ভুক্ত করা হয়েছে। কংগ্রেস যখন এখানে ক্ষমতায় ছিল সে সময়ে পশ্চিমবাংলায় খাদ্যশস্য উৎপাদন হত ৭৫ লক্ষ মেট্রিক টন। রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে, একদিকে কতগুলি জেলায় বৃষ্টি হয়নি, অপর দিকে কতগুলি জেলায় বন্যায় ক্ষয়-ক্ষতি হয়েছে তথাপি এ বছর পশ্চিমবঙ্গে ১ কোটি ৩১ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য উৎপাদন হতে চলেছে। আমরা লক্ষ্য করছি যে, সারা ভারতবর্ষের খাদ্যশস্য উৎপাদনের হারের তুলনায় পশ্চিমবাংলার খাদ্যশস্য উৎপাদন হার অনেক বেশি। এ বিষয়ে পশ্চিমবাংলা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় এগিয়ে আছে। পশ্চিমবাংলার হার ৩৪ শতাংশ। হরিয়ানার হার ২৪ শতাংশ। পাঞ্জাবও পিছিয়ে পড়েছে, তাদের হার ২৩ শতাংশ। ভূমি সংস্কারের অগ্রগতির মধ্যে দিয়ে সেচ ব্যবস্থার উন্নতির মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় এটা সম্ভব হয়েছে। কংগ্রেস ২৮ বছর এখানে ক্ষমতায় ছিল। সে সময়ে গোটা রাজ্যে মোট কৃষি জমির ২৫ থেকে ৩০ ভাগ সেচের আওতায় ছিল। আজকে মাটির নীচের জল, বয়ে যাওয়া জল, সমস্ত রকম জলের উৎসকে ব্যবহার করে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই কয়েক বছরের মধ্যে ৫০ থেকে ৫৫ ভাগ জমিকে সেচের আওতায় এনেছেন। এর ফলে এক একটা জমিতে দু বার করে ফসল হচ্ছে। পশ্চিমবাংলা সহ গোটা দেশের কয়েকটা জায়গায় সমীক্ষা হয়েছে। সেই সমীক্ষায় দেখা গেছে যে, ১৯৯৪-৯৫ সালে পশ্চিমবাংলার কৃষিজীবী মানুষরা ৩০ হাজার ৭৯৯ কোটি টাকা আয়

করেছে এবং তার মধ্যে দিয়ে তারা এই বছর ৫ হাজার ৬৫ কোটি টাকার শিল্প সামগ্রী বাজার থেকে ক্রয় করেছে। পশ্চিমবাংলায় শিল্প সামগ্রী ক্রয় বৃদ্ধির হার হচ্ছে ৯.১ শতাংশ। অর্থাৎ গ্রামে ভূমি সংস্কার এবং সেচ ব্যবস্থার উন্নতি ঘটাবার মধ্যে দিয়ে মানুষের অর্থনৈতিক অবস্থার পরিবর্তন হয়েছে, জীবনযাত্রার মানের পরিবর্তন ঘটেছে। ফলে তারা আজকে শিল্প সামগ্রী বেশি পরিমাণে ক্রয় করছে। এর মধ্যে দিয়েই পশ্চিমবাংলায় শিল্প গড়ে ওঠার একটা বাস্তব ভিত্তি তৈরি হয়েছে। কয়েক জন কংগ্রেসি বন্ধু এখানে বললেন, রাজ্যে কি শিল্প হচ্ছে? শিল্প যদি পশ্চিমবাংলায় না হয়ে থাকে তাহলে তার জন্য দায়ী কংগ্রেসি বন্ধুরা। লাইসেন্স প্রথা, মাসুল সমীকরণ নীতি ইত্যাদি প্রত্যাহারের মধ্যে দিয়ে একটা শিল্প গড়ে তোলার বাস্তব ক্ষেত্র পশ্চিমবাংলায় আজকে তৈরি হয়েছে। এই সুযোগকে আজকে কাজে লাগাবার চেষ্টা করা হয়েছে। একজন বললেন, আগে পশ্চিমবাংলার মানুষ খেতে পেত, আজ নাকি খেতে পাচ্ছে না। আমি একজন নতুন সদস্য, কিছু শেখবার জন্য এখানে এসেছি। আমি বিনীতভাবে সেই বন্ধুর কাছে অনুরোধ করছি—একটু ভেবে দেখুন, বুকে হাত দিয়ে নিজেকে জিজ্ঞাসা করুন, ৫৯ সালের ৩১এ আগস্ট পশ্চিমবাংলার হাজার হাজার না খেতে পাওয়া মানুষ খাদ্যের দাবিতে কলকাতার রাজপথে মিছিল করে এসেছিল, আপনারা গুলি চালিয়ে ৮০ জন মা বোনকে খুন করেছিলেন। অথচ আজকে আপনাদের কারও কোনও হিম্মত নেই পশ্চিমবাংলার কোনও জেলায়, কোনও গ্রাম পঞ্চায়েতে না খেতে পাওয়া মানুষকে নিয়ে আন্দোলন সংঘটিত করার। আপনারা তা করতে পারবেন না। আজকে সে পরিস্থিতি ইতিহাস হয়ে গেছে। আজকে অন্য পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আপনারা শিক্ষা ক্ষেত্রের কথা এখানে উল্লেখ করেছেন। এমন কি আপনারা এ কথাও বললেন যে, পশ্চিমবাংলায় নাকি শিক্ষার হার কমে যাচ্ছে। আমি আপনাদের জিজ্ঞাসা করি, শিক্ষার জন্য পশ্চিমবাংলার বাজেটে কত টাকা খরচ করা হচ্ছে? শিক্ষার জন্য পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার মোট বাজেটের শতকরা ২৬.৮ ভাগ টাকা খরচ করছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই হার হচ্ছে ৩.৬ শতাংশ। আর কংগ্রেসি আমলে কেন্দ্রের কংগ্রেস সরকার শিক্ষা খাতে কত টাকা খরচ করতেন? তাদের মোট বাজেটের মাত্র ১.৫ শতাংশ টাকা।

[4-30 — 4-40 p.m.]

আপনারা ড্রপ-আউটের কথা বলেছেন? কিন্তু সারা ভারতবর্ষের পরিসংখ্যান কি? ১৯৯৩-৯৪ সালে প্রথম শ্রেণী থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত গোটা ভারতবর্ষে ড্রপ-আউট হচ্ছে ৫২.৮ শতাংশ। সেখানে পশ্চিমবাংলায় হচ্ছে ৪৬.৭ শতাংশ। এবার দেখুন, ছাত্রদের মধ্যে ড্রপ-আউটের হার কত বাড়ছে। গোটা ভারতবর্ষের ক্ষেত্রে যেখানে হচ্ছে ৫০ শতাংশ, সেখানে পশ্চিমবাংলায় হচ্ছে ৪৮ শতাংশ। এবার ছাত্রীদের মধ্যে কত আছে দেখুন। গোটা ভারতবর্ষে যেখানে ৫৬ শতাংশ, পশ্চিমবাংলায় সেখানে ৪০ শতাংশ। এটা কম, না বেশি, সেই অঙ্কটা মিলিয়ে দেখে নিন। সুতরাং পশ্চিমবাংলায় শিক্ষার উন্নতি হয়েছে, কি হয়নি? আর একটি বিষয়ে কংগ্রেসিরা বলেছেন, কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের যে অধ্যাপক নিয়োগ করা হয় তার যে পরীক্ষা (নেট) অর্থাৎ ন্যাশনাল এলিজিবিলিটি স্টেট, সেখানে পাশের হার কত আছে। এক্ষেত্রে গোটা ভারতবর্ষের পরিসংখ্যান কি? গোটা ভারতবর্ষে যেখানে ৫ থেকে ৭ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে হচ্ছে ১০ থেকে ১৭ শতাংশ। পশ্চিমবাংলায় শিক্ষাক্ষেত্রে কি অগ্রগতি

হয়নি? এইরকম প্রত্যেকটি বিষয়ে পশ্চিমবঙ্গ অগ্রগতির দিক থেকে এগিয়ে আছে। বিদ্যুৎ নিয়ে অনেকে বলেছেন। আগে পশ্চিমবাংলায় বিদ্যুৎ তৈরি হত ৮০০ মেগাওয়াট। আর সেই জায়গায় বর্তমানে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ তৈরি হচ্ছে ২০০ মেগাওয়াট। এবার ডি ভি সি এবং এন টি পি সি এক সঙ্গে যোগ করলে দাঁড়ায় ৫ হাজার ৫০০ মেগাওয়াট। কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন কত গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছিল? ১০ হাজার মৌজায় বিদ্যুৎ দেওয়া হয়েছিল। আর আজকে সেই জায়গায় ৩০ হাজার মৌজায় বিদ্যুৎ দেওয়া হয়েছে। কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন কত শ্যালো পাম্পসেটে বিদ্যুতায়িত করা হয়েছিল? ১৬ হাজার শ্যালো পাম্প সেটে বিদ্যুতায়িত করা হয়েছিল। আর আজকে সেই জায়গায় ১ লক্ষ শ্যালো পাম্প সেটের বিদ্যুতায়িত করা হয়েছে। সুতরাং কতকগুলি বিষয়ে আপনাদের গর্ব করা উচিত। এই যে পঞ্চায়েত ব্যবস্থা এটা শুধু ভারতবর্ষ কেন, গোটা পৃথিবীর নজর কেড়েছে। এটা আমার কথা নয়। আজকে বিভিন্ন দেশ থেকে যারা সমাজ বিজ্ঞানীরা আসছেন তারাই এই কথা বলে যাচ্ছেন। মানুষের উন্নয়ন করাতে গেলে শুধু কিছু রাস্তাঘাট বা কিছু নিয়ম আলো দিয়ে মানুষের উন্নয়ন বোঝানো যায় না। প্রকৃত উন্নয়ন বলতে প্রত্যেক মানুষের জীবনযাত্রার মানের উন্নয়ন। সেইজন্য পশ্চিমবঙ্গের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, রাইটার্স থেকে এই সরকার চালাব না, আমরা সরকার চালাবো মানুষকে সঙ্গে নিয়ে। সেইজন্য ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে ত্রি-স্তর পঞ্চায়েতের মধ্য দিয়ে করা হয়েছে। এই ত্রি-স্তর করার একটা ইতিহাস আছে। এটা আপনারা জেনে রাখুন। এই যে ৫ বছর অন্তর অন্তর প্ল্যানিং কমিশন হচ্ছে সেই প্ল্যানিং কমিশনের মাধ্যমে যে উন্নয়ন হচ্ছে তার সুযোগ মানুষ পাচ্ছে না। সেইজন্য বলবন্ত মেহেতো কমিটি এবং তার পরে যে অশোক মেহেতো কমিটি হয়েছিল তারা সুপারিশ করেছিলেন। সেই সুপারিশ মেনে নিয়ে ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই পঞ্চায়েত ব্যবস্থার প্রবর্তন করলেন। তখন আপনারা অনেকেই বলেছিলেন আজকে প্রফুল্লচন্দ্র সেন মারা গেছেন, তিনি বলেছিলেন, এই পঞ্চায়েত ব্যবস্থা হলে দেশে হানাহানি, মারামারি হবে। তিনি এও বলেছিলেন দলহীন নির্বাচনের কথা। গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা দেখিয়ে দিয়েছে যে দলীয় প্রতীক চিহ্ন নিয়ে লড়াই করা যায় এবং তখন যে নির্বাচন হয়েছিল তাতে মানুষ পছন্দ করেছিল যে এরাই কাজ করতে পারবেন, তাই আমাদেরই ক্ষমতায় পাঠিয়েছিলেন এবং সেদিন থেকে এই বামফ্রন্ট সরকার এক নজীরবিহীন দৃষ্টান্ত পশ্চিমবাংলায় স্থাপন করে যাচ্ছেন। আপনাদের গর্ব করা উচিত। আপনারা বললেন, পঞ্চায়েতে চুরি হচ্ছে, দুর্নীতি হচ্ছে এবং কাজকর্ম হয় না। আপনাদের কি জানা আছে আমাদের এই যে বিধানসভায়, এখানে যেমন পাবলিক অ্যাকাউন্টস কমিটি আছে এবং সেটাকে দেখার জন্য বিরোধীদলের নেতাকে চেয়ারম্যান করা হয়েছে। ঠিক তেমনি জেলা পরিষদে বিরোধীদলের একজন থাকলেও তাকে চেয়ারপারসন করে জেলা ডিস্ট্রিক্ট কাউন্সিল তৈরি করা হয়েছে ক্ষমতাকে আরও বিকেন্দ্রীকরণ করার মধ্যে দিয়ে। প্রত্যেকটি গ্রাম সংসদের সভা বছরে ২ বার করে হয় এবং সেখানে মানুষই ঠিক করে দেন কি করে কাজ হবে এবং কোথায় কাজ হবে এবং কোথায় কত টাকা খরচা করছে সেটাও তারা জানতে পারবেন। এত বড় জিনিস ভারতবর্ষের আর কোথায় আছে? আপনারা দুর্নীতির কথা বলছেন। আপনাদের হৃদয়ে যদি বিবেক বলে কোনও বস্তু থাকে তাহলে তাকে জিজ্ঞাসা করুন স্বাধীনতার এই ৫০ বছর পূর্তি উৎসবের সময় দিল্লির তিহার জেলে কারা আছেন? আজকে কংগ্রেস পার্টির নেতা এবং

মন্ত্রীরা চুরি, দুর্নীতির দায়ে তিহার জেলে রয়েছেন। এরজন্য আপনাদের লজ্জা হওয়া উচিত। এই কথা বলে পুনরায় মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তা সমর্থন করে শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গত ২৪ তারিখে মাননয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ দিয়েছেন এবং তার প্রত্যুত্তরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তার তীব্র বিরোধিতা করে এবং কংগ্রেস দলের পক্ষ থেকে আনা সমস্ত সংশোধনীগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, সকাল থেকে মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন তা আমি শুনেছি। পশ্চিমবঙ্গে বামফ্রন্টের নামে সি পি এমের নেতৃত্বে একটা সরকার চলছে এবং এই সরকার মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে অসত্য পরিসংখ্যান সহ একটি অসত্য ভাষণ পাঠ করিয়েছেন। এই ভাষণ আমাদের সকলকে হতাশ করেছে। সি পি এমের সদস্যরা এই ভাষণকে সমর্থন করতেই পারেন, করবেনও কিন্তু আমরা শুধু বিরোধিতা করার জন্যই যে বিরোধিতা করছি না তা আমার বক্তব্যের মধ্যে দিয়েই তুলে ধরব। এই প্রসঙ্গে বলতে গিয়ে প্রথমেই যে কথাটা আমার মনে আসছে সেটা হল স্যার, আমার অবাক লাগে যখন দেখি যে বামফ্রন্টের অন্যান্য শরিক ফরওয়ার্ড ব্লক, আর এস পি-র সদস্যরা কংগ্রেসকে তীব্র ভাষায় আক্রমণ করছেন। এই ফরওয়ার্ড ব্লক এবং আর এস পি-র সদস্যরাই রাস্তাঘাটে সি পি এমের ঠ্যাংগাড়ে বাহিনীর হাতে মার খান, পুলিশের কাছে গিয়েও কোনও বিচার পায় না। রাস্তায় যখন তারা কান্নাকাটি করেন তখন তা দেখে যেমন আমাদের হাসিও পায় তেমনি দুঃখও হয়। এরা তিহার জেলের কথা বললেন। শুনে রাখুন কংগ্রেস দলের কোনও সদস্যের বিরুদ্ধে অভিযোগ এলে তার তদন্ত হয়, বিচারও হয় কিন্তু বামফ্রন্টের চোর-জোচ্চরদের বিরুদ্ধে দিনের পর দিন অভিযোগ করলেও তার কোনও তদন্ত হয় না, কোনও বিচার হয় না, তার কোনও সুরাহাও হয় না। বিচার বিভাগীয় তদন্ত কমিশন যা হয় তার যে রিপোর্ট আসে তার উপরও কোনও ব্যবস্থা বামফ্রন্টের আমলে হয় না। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে আছে যে রাজ্যের জনসংখ্যার প্রায় ৩০ শতাংশ হচ্ছে তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ভুক্ত মানুষ এবং ও বি সিদের ধরলে এই সংখ্যাটা ৩০কে অতিক্রম করে যাবে। কিন্তু দুঃখের বিষয় বামফ্রন্ট সরকার এই পিছিয়ে পড়া আদিবাসী, তফসিলি সম্প্রদায়ের সম্পর্কে অনেক বড় বড় কথা বললেও পশ্চিমবঙ্গে তাদের জন্য সংরক্ষিত যেসব শূন্যপদ রয়েছে সেগুলি পূরণ করার জন্য কোনও ব্যবস্থা হয়নি। ওরা বলেন কংগ্রেস নাকি রাজ্যকে রসাতলে পাঠিয়ে দিয়েছিলেন। কংগ্রেস তো পশ্চিমবঙ্গে ২৫ বছর রাজত্ব করেছে কিন্তু আপনারাও তো ২০ বছর এখানে রাজত্ব করছেন, তাহলে এরমধ্যে সমাজের ঐ অবহেলিত পিছিয়ে পড়া অংশ-এর মানুষ যারা তফসিলি জাতি, উপজাতি এবং ও বি সি-দের জন্য সংরক্ষিত পদগুলি পূরণের জন্য ব্যবস্থা করেননি কেন এবং তাদের অর্থনৈতিক উন্নয়নের ব্যবস্থা করেননি কেন জানাবেন কি? আজকে রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা দিতে গিয়ে নরেনবাবু বললেন, পশ্চিমবঙ্গের দিকে দিকে আগুন জ্বলছে। কেন একজন আদিবাসী সম্প্রদায়ের মানুষ একথা বলেছেন সেটা গভীরভাবে চিন্তা করা দরকার। আপনারা বর্গাদারদের পাট্টা দেওয়ার কথা বলেছেন। ৬ নং অনুচ্ছেদে আছে, ২৯.৩২ লক্ষ একর জমির মধ্যে ১০.০৫ লক্ষ একর জমি ইতিমধ্যেই ২৩.৫৩ লক্ষ উপকারভোগীর মধ্যে বণ্টন করা হয়েছে। সঙ্গে সঙ্গে বলা হয়েছে ১৪.৭৪ লক্ষ ভাগচাষীর নাম নথিভুক্ত করা হয়েছে।

[4-40 — 4-50 p.m.]

গ্রামে-গঞ্জেও যে সমস্ত দরিদ্র বর্গাদার বা ভাগচাষী আছে তাদের কিভাবে উচ্ছেদ করা হয়েছে সেটা আমরা জানি। আজকে সেই সমস্ত দরিদ্র বর্গাদার, পাট্টাদারদের প্রোটেকশন দেবার জন্য এই সরকারের পুলিশের কাছে অভিযোগ করলে তাদের প্রোটেকশন দেওয়া হয় না। এই ব্যাপারে আমি আগেও মেনশন করেছি এবং মন্ত্রী মহাশয়কে দরখাস্ত দিয়েও কোনও ব্যবস্থা পাইনি। বামফ্রন্ট সরকার গর্ব করে বলেছিলেন যে দরিদ্র, গরিব ভূমিহীনদের পাট্টা দেব, তাদের প্রোটেকশন দেব এবং এই সব কথা বলে তারা এসেছিলেন। কিন্তু আজকে তারা গরিব মানুষ, বর্গাদারদের পাট্টার কোনও প্রোটেকশন দিতে পারছেন না। আপনারা বলেছিলেন যে পশ্চিমবাংলায় সস্তায় মাছ সরবরাহ করবেন। কিন্তু মাছের নাগাল পাওয়া যাচ্ছে না। দিনের পর দিন মাছের দাম বৃদ্ধি পাচ্ছে। ছোট ছোট মাছ ৪০-৫০ টাকা কেজিতে ও পাওয়া যাচ্ছে না। পশ্চিমবাংলার মানুষ ঠিকমতো মাছ খেতে পারছে না। আজকে মাছের জন্য অন্ধ্রপ্রদেশের উপরে নির্ভর করতে হচ্ছে। আমরা জানি পশ্চিমবঙ্গের মানুষ মাছ প্রিয়, তারা মাছ খেতে ভাল বাসে। আজকে মাছ পাবার কোনও রাস্তা দেখছি না। পঞ্চায়েতের কথা আপনারা গর্ব করে বলেন। আমাদের মাননীয় সদস্য মনোরঞ্জন পাত্র মহাশয় এর আগে কয়েকটি রাজ্য সফর করে এসেছেন। আমরা দেখেছি যে, তামিলনাড়ুতে কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছে, ২২ হাজার গৃহ নির্মাণের জন্য, তার উপরে রাজ্য সরকার তাদের ৭ হাজার দিয়ে পাকা ঘর সেখানে করে দিয়েছে। কিন্তু পঞ্চায়েতের উদ্যোগে আমাদের রাজ্যে ১৪ হাজার টাকা দিয়ে বিভিন্ন জায়গায় ঘর তৈরি করা হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের টাকা বিভিন্ন জেলায় জেলায় পৌঁছায়নি। আজকে গ্রাম পঞ্চায়েত জেলা পরিষদে অডিট হয় না। কালকে পঞ্চায়েত মন্ত্রী একটা প্রশ্নের উত্তর দিয়েছেন। ১৯৮৪-৮৮ সালে হাওড়া জেলা পরিষদে কোনও অডিট হয়নি। শুধু তাই নয়, আজকে পশ্চিমবাংলার অধিকাংশ জেলা পষিদে ১৯৮৭-৮৮ সালের অডিট হয়নি। এই অডিট না হবার জন্য বে-আইনি ভাবে টাকা খরচ করে একটা বেআইনি কাজ চালিয়ে যাওয়া হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে। পঞ্চায়েতে কিছু ভাল কাজ হয়েছে। তার মানে এই নয় যে সমস্ত পঞ্চায়েত ভাল কাজ হয়েছে। ৯০টি পঞ্চায়েত যদি খারাপ কাজ করে তাহলে সেখানে আমাদের প্রতিবাদ করতেই হবে। আজকে নিয়মিত অডিট হচ্ছে না, গ্রামেগঞ্জে দুর্নীতি ধরা পড়ছে। মানুষ আজকে নতুন ভাবে পঞ্চায়েতের কথা ভাবছে এই ভাবে সরকারি টাকা নয়-ছয় করার জন্য। তারপরে আর একটা কথা হচ্ছে সংবিধানে যেভাবে উল্লিখিত আছে সেই ভাবে পরিকল্পনা কমিটিগুলি কাজ করছে। এই পরিকল্পনা গঠন করে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি। এটা গঠন করার একটা পদ্ধতি আছে। এর পাঁচ ভাগের ৪ ভাগ জেলা পরিষদের নির্বাচিত সদস্যদের মধ্যে থেকে নির্বাচিত হয়ে আসবে। কিন্তু পঞ্চায়েতের সভাপতি, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, বিধায়কদের জন্য সেখানে কোনও সংস্থান নেই যে তারা সদস্য হিসাবে নির্বাচিত হয়ে আসবেন। রাজ্য সরকার যাদের মনোনয়ন করবেন, সেই মনোনয়নের পদ্ধতি হচ্ছে, তাদের যোগ্যতা থাক আর না থাক, সেই সমস্ত লোকেদের ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে মনোনয়ন দেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গে যে ডি পি সি অ্যাক্ট তৈরি হয়েছে, সেই অ্যাক্ট বলে আজকে জেলা পষিদের কোনও অস্তিত্ব থাকবে বলে মনে হয় না, ব্লক উন্নয়ন কমিটির অস্তিত্ব থাকবে বলে মনে হয় না। এই কথা বলে আমাদের দলের পক্ষ থেকে যে

সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে, তাকে সমর্থন জানাচ্ছি, কারণ এই ভাষণে শুধু পশ্চিমবঙ্গের অতীতের চাল চিত্র নেই, ভবিষ্যতের কয়েকটি দিকও এতে উল্লিখিত আছে। এরপর আমি ধন্যবাদ জানাই আমাদের বিরোধী দলের সদস্য সৌগতবাবুকে, কারণ তিনি অনেক অসত্য বক্তব্যের মধ্যে ভ্রমক্রমে একটা সত্য কথা বলেছেন। আমি মন দিয়ে শুনেছি, তিনি বলেছেন যে, রাজ্যে বেকার যুবকরা নিজেদের কর্মসংস্থানে ব্যবস্থা যদি নিজেরাই না করতেন তাহলে আইন-শৃঙ্খলার ব্যবস্থা ভেঙে পড়তো। এর দ্বারা তিনি পরোক্ষভাবে স্বীকার করেছেন যে, পশ্চিমবঙ্গে বেকার সমস্যা সমাধানে যুবকেরা নিজেদের কর্মসংস্থানের কাজে উদ্যোগী হয়েছেন। আমি নিশ্চিতভাবে মনে করি, রাজ্যে সামাজিক, রাজনৈতিক এবং অর্থনৈতিক পরিকাঠামো যদি না থাকতো তাহলে এই ধরনের পরিবেশ সৃষ্টি করা সম্ভব হত না, ফলে রাজ্যের আইন-শৃঙ্খলা ভেঙে পড়ত। প্রকারান্তরে তিনি স্বীকার করে নিলেন যে, রাজ্যে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েনি। এরজন্য তাকে আমি সাধুবাদ জানাচ্ছি।

আমি এখানে সবিনয়ে বলি, ভারতবর্ষের স্বাধীনতার পর ভূমি সংস্কারের ক্ষেত্রে সারা দেশের সঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা করি তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গ বেশ কয়েক কদম এগিয়ে গেছে ভূমিহীন কৃষক, ক্ষেতমজুর এবং বর্গাদারদের মধ্যে জমি বিলি করার ক্ষেত্রে, বাস্তুজমি গরিব লোকদের পাইয়ে দেবার ক্ষেত্রে। কিন্তু এখনও বহু জমি লালফিতার বাঁধনে আটকে রয়েছে। সেজন্য আমি ল্যান ট্রাইব্যুনাল গঠন করবার কথা ভাবতে বলছি। যেসব গরিব কৃষক, ক্ষেতমজুর বা বর্গাদারদের জমি দিয়েছেন তাদের আর্থিক উন্নতি ঘটাতে যদি ল্যান্ড কর্পোরেশন গঠন করা হয় তাহলে অতীতে তারা যেমন বামফ্রন্ট সরকারের পাশে ছিলেন ভবিষ্যতেও তারা একইভাবে বামফ্রন্ট সরকারের পাশেই থাকবেন। আমি স্বীকার করি, বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে রাজ্য বর্তমানে লক্ষ্যমাত্রা ছাড়িয়েছে। কিন্তু একথাও ঠিক যে, উৎপাদিত বিদ্যুৎ বণ্টনের ক্ষেত্রে একটা ত্রুটি থেকে যাচ্ছে। দেখা যাচ্ছে, পঞ্চায়েতের সঙ্গে বিদ্যুৎ দপ্তর কোনওরকম সহযোগিতা করছে না। এরফলে বিদ্যুৎ যেভাবে বণ্টিত হওয়া দরকার সেটা হচ্ছে না। সেখানে তাদের সঙ্গে গ্রামের কিছু লোকের যোগসাজোস হুকিং, ট্যাপিং হচ্ছে। তারজন্য উৎপাদনের সুফল গ্রামের সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া সম্ভব হচ্ছে না। সেজন্য আজকে এই সভায় দাবি করছি, বিদ্যুতের ক্ষেত্রে পঞ্চায়েত সমিতিকে দেখভাল করবার যে দায়িত্ব দিয়েছেন সেটা যাতে পুরো মাত্রায় কার্যকর হয়, বিদ্যুৎ দপ্তরের সঙ্গে পঞ্চায়েতের যাতে সুষ্ঠু যোগসূত্র স্থাপিত হয় সেটা দেখতে হবে। আমরা জানি, বিগত কংগ্রেস সরকারের ভ্রান্ত দৃষ্টিভঙ্গি এবং কেন্দ্রের বঞ্চনার জন্য পশ্চিমবঙ্গ শিল্পায়নের ক্ষেত্রে পিছিয়ে গেছে। কিন্তু আশার এবং আনন্দের কথা, কেন্দ্রে বর্তমানে যে নতুন সরকার এসেছেন তাদের সঙ্গে আমাদের বন্ধুত্বপূর্ণ সম্পর্ক। তাই এখন আমরা অতীতের ভুল শুধরাবার চেষ্টা করছি। আমাদের রাজ্য সরকারও তার সীমিত সহায়-সম্বল নিয়ে শিল্পের বিকাশ ঘটাবার চেষ্টা

করছেন। তারজন্য শিল্পপতিরাও আমাদের রাজ্যে বিনিয়োগ করতে আগ্রহী হয়েছেন। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, রাজ্যে এই শিল্প করবার ক্ষেত্রে কেন্দ্রীকতার দৃষ্টিভঙ্গি দেখা যাচ্ছে এবং তারজন্য মফঃস্বলে শিল্পের প্রসার ঘটানো যাচ্ছে না। এ সম্পর্কে উপযুক্ত পথনির্দেশ যদি ভাষণে থাকত খুশি হতাম। রাজ্যকে সুজলা সুফলা করবার ক্ষেত্রে ক্ষুদ্র সেচের ভূমিকা অনস্বীকার্য। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে একদিকে যেমন সমবায় আন্দোলনের কথা নেই, তেমনি কৃষির বিকাশের ক্ষেত্রে ক্ষুদ্র সেচের কোনও উল্লেখ নেই। আমি আশা করব, তার ভাষণে এই ধরনের ঘটনা কেন ঘটল সেটা জানাবেন। আমাদের দেশে গান্ধীজি প্রথম পঞ্চায়েতি রাজের কথা বলেছেন, কিন্তু কংগ্রেস তা কখনও কার্যকর করেননি। আমরা পঞ্চায়েতি রাজের কথা বলেছি এবং সেটা কার্যকর করেছি। কমরেড লেনিন বলেছিলেন, পাওয়ার টু দি সোভিয়েত। প্রকৃতপক্ষে মানুষককে সেটাই আমরা দেবার চেষ্টা করেছি। অবশ্য যতটা তাদের দিতে চাই ততটা দিতে পারিনি, কিন্তু দেবার চেষ্টা করছি এবং এই চেষ্টাটা সর্বজন প্রশংসিত। আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছি সভাধিপতি, সভাপতি হয়ে গ্রাম পঞ্চায়েত পর্যন্ত। এক্ষেত্রে তারতম্য যা রয়েছে সেখানে যদি বিধায়কগণকে যুক্ত করা যায় তাহলে উন্নয়নের কাজটা আরও সুষ্ঠুভাবে, সুন্দরভাবে হবে বলে আমি মনে করি। চিন্তাটা সেভাবে হবে বলে আশা করি। এই ক্ষেত্রে যদি বিধায়কদের যুক্ত করতে পারেন তাহলে আরও বেশি উন্নয়ন হবে এবং প্রকৃত সুন্দর উন্নয়ন হবে বলে আমি মনে করি। এইভাবে চিন্তাভাবনা করা হবে বলে আমি আশা করছি। আমাদের পাঁশকুড়া দীর্ঘ দিন ধরে অবহেলিত হয়ে আসছে। আমাদের যেটা দীর্ঘ দিনের দাবি ছিল সেই ব্যাপারে গভর্নমেন্ট চিন্তা-ভাবনা করছেন। এই রাজ্যপালের ভাষণে আছে পাঁশকুড়াকে পৌরসভা করা হবে, এটা নিয়ে চিন্তা-ভাবনা করা হচ্ছে। তবে এই চিন্তা-ভাবনা করতে করতে ২০-২৫ বছর কাটিয়ে দিলে হবে না। আর চিন্তা ভাবনা নয়, মাননীয় স্পিকারের মাধ্যমে সরকারের কাছে আমি আবেদন জানাচ্ছি অতি সত্বর পাঁশকুড়াকে পৌরসভা বলে আনুষ্ঠানিকভাবে ঘোষণা করা হোক। পাঁশকুড়াকে পৌরসভা হিসাবে ঘোষণা করে তার নিকট ভবিষ্যত উজ্জ্বল করে তুলুন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে বিরোধীদের আনা সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## Presentation of the therteenth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 13th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber today and recommended the revised programme of Business for the 7th February 1997.

07.02.97 Friday

(i) The Land Acquisition (West Bengal Amendment) Bill, 1997 (Introduction, Consideration and passing) —1 hour

(ii) The School Service Commission Bill 1997

(Introduction, Consideration and Passing)

—2 hours

(iii) The Durgapur Municipal Corporation (Amendment) Bill, 1997 (Introduction, Consideration and Passing) — $\frac{1}{2}$ hour

(iv) The West Bengal Sales Tax (Amendment) Bill, 1997 (Introduction, Consideration and Passing) — $\frac{1}{2}$ hour

**N.B.** i) The House will sit at 10.00 a.m. on Thursday the 6th February, 1997

ii) There will be no Question for Oral Answer and Mention Cases in Thursday, the 6th February, 1997.

iii) Programme of Business for 6th February , 1997 remains unchanged.

Now Minister-in-charge for Parliamentary Affairs may move the motion for acceptence of the House.

**Shri Prabodh Chandra Sinha :** I beg to move that the 13th Report of the Business Advisory Committee as presented in the House may be accepted and agreed to.

The motion was then put and agreed to.

[5-00 — 5-10 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। এই রাজ্যপালের ভাষণের উপর ২ দিন ধরে আলোচনা চলছে। এই আলোচনার মধ্যে অনেকে অনেক কথা বলেছেন অনেক বিতর্ক উঠেছে অনেক অপ্রয়োজনীয় এবং অনেক প্রয়োজনীয় কথা এসে গেছে। অনেক ক্ষেত্রে আলোচনার জন্য আলোচনা হয়েছে। এই আলোচনার মধ্যে কয়েকটি জিনিস বার হয়ে এসেছে। এই ভাষণের মধ্যে ২৭ দফা আলোচনার প্রস্তাব রাখা হয়েছে এবং সেটা খুব বড় নয় সংক্ষিপ্ত ভাবে রাখা হয়েছে। আলোচ্য বিষয়ের মধ্যে যদি আইন-শৃঙ্খলার কথা বলা হয় তাঁহলে দেখা যায় আইন-শৃঙ্খলার দিক থেকে হ্যাঁ, কিছুটা ত্রুটি গাফিলতি আছে। এটার মধ্যে কিছু শৈথিল্য লক্ষ্য করছি। কোনও একটা জায়গায় মিলিটারি দিয়ে ব্যবস্থা হয় কিন্তু পুলিশ দিয়ে কোনও ব্যবস্থা হয় না। এই ব্যাপারে যথেষ্ট সচেতন হওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি। আইন-শৃঙ্খলা ভাঙার ক্ষেত্রে বিরোধী দলের অধিকাংশ ক্ষেত্রে ভূমিকা আছে। তার একটা উদাহরণ আমি দিচ্ছি। গত কাল বিধানসভায় [illegible] অতি সহজেই বোঝা যায়

আইন শৃঙ্খলা ভাঙার ক্ষেত্রে অধিকাংশ ক্ষেত্রে কংগ্রেসই দায়ী বলে মনে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন শৃঙ্খলার পর বলতে গেলে শিল্পের কথা বলতে হয়। শিল্প বিনিয়োগের ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি ১৯৯১ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত ১৬৬৮ শিল্পের অনুমোদন পাওয়া গেছে। রাজ্যপালের ভাষণের মধ্যে এ্যাগ্রো ইন্ডাস্ট্রি বেসড যে শিল্প সেই ক্ষুদ্র শিল্পের প্রতি বিশেষ লক্ষ্য দেওয়া হয়নি। আমাদের রিসোর্স ইউটিলাইজেশনের উপরে জোর দিয়ে যদি এর প্রতি লক্ষ্য রাখা যায়, তাহলে বিভিন্ন জায়গায় যে গ্রোথ সেন্টারগুলো হচ্ছে, তাতে আমাদের কর্মসংস্থান হতে পারে বিদ্যুৎ উৎপাদনের জন্য যে সমস্ত প্রকল্প, তিস্তা, বক্রেশ্বর ইত্যাদি তাপ বিদ্যুৎকেন্দ্রের উপরে জোর দেওয়া হয়েছে। কিন্তু আমাদের রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন যেটা চলছিল, যেমন আমি বলতে পারি, আমাদের খেজুরি থানায় শত শত খুঁটি ৮৯ সালে পোঁতা হল, সেখানে আজ পর্যন্ত বৈদ্যুতিকরণ হল না। এটি একটি তফসিলি অধ্যুষিত এলাকা। এখানে বিদ্যুতহীন করে রাখা হয়েছে। আই ই সি-র যে প্রকল্প ছিল তা এখন নেই। আশা করি, সেখানে অন্তত যাতে বিদ্যুৎ আসে তার ব্যবস্থা সরকার করবেন। কারণ বিদ্যুতের উপরে নির্ভর করছে কিছু শিল্প। এছাড়া, টেলি কমিউনিকেশন এবং রুর‍্যাল ওয়াটার সাপ্লাই বিদ্যুতের সঙ্গে যুক্ত। আমরা বিদ্যুৎ না পাওয়ার জন্য এসব কিছু সেখানে হচ্ছে না। গ্রামীণ সড়ক সম্পর্কে ওয়ার্ল্ড ব্যাঙ্কের যে ১২০০ কোটি টাকা বরাদ্দ হয়েছে, তা দিয়ে বড় বড় সড়কগুলো হচ্ছে এবং ডিস্ট্রিক্ট জাতীয় সড়ক সেগুলো হচ্ছে। এইক্ষেত্রে আমি একটি কথা বলতে চাই, এর সঙ্গে তাল মিলিয়ে বিধানসভায় প্রতিবারের যে প্রশ্ন আসে যে, আমাদের রাস্তা ভেঙে গেছে, সেজন্য এই ১২০০ কোটি টাকা থেকে নতুন ভাবে রাস্তা তৈরির সাথে সাথে সাথে যে রাস্তাগুলো আছে, সেখানে মেনটেনেন্স এবং রিপেয়ারের কাজগুলোও করা হোক। আমরা যখন বলছি নতুন ভাবে কোনও রাস্তা করার জন্য তখন আমাদের বলা হচ্ছে যে, আমাদের টাকা নেই। সেজন্য ওয়ার্ল্ড ব্যাঙ্কের এই টাকা থেকে অন্তত ৩০ শতাংশ যাতে এই ক্ষেত্রে ব্যয় হয়, তারজন্য আমি অনুরোধ করছি। কৃষি এবং ভূমি সংস্কারের ক্ষেত্রে ২৯ লক্ষ একরের মধ্যে ১০ লক্ষ একর হয়েছে, কিন্তু ১৯ লক্ষ একর জমি এখনও হয়নি। এই যে জমিগুলো আছে, যেগুলো খাস জমি, এর কিছু অংশ যেগুলো পাওয়া গেছে, সেখানে তারমধ্যে খেলার মাঠ, সরকারি প্রকল্প জলাধার করার জন্য রাখা হোক। এই জলধারের মাধ্যমে ক্ষুদ্রসেচের যাতে ব্যবস্থা হয়, তা নিয়ে আলোচনা করতে অনুরোধ করছি। পঞ্চায়েতি ব্যবস্থায় বলতে গেলে পঞ্চায়েতের যে কার্যক্রম, আজকে ৭-৮ বছর ধরে পঞ্চায়েত যে কাজ করছে সেটা উৎসাহ ব্যঞ্জক নয়। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত যে ভাবে চলছে তা অন্য জায়গায় হয়নি, একথা ঠিক, তবুও বলতে হচ্ছে পঞ্চায়েত এখন ভাঙন ধরেছে। গ্রামাঞ্চলে সভাপতিদের এবং অন্যান্য সদস্যদের কাজকর্ম দেখে সহজেই বোঝা যায় যে কিভাবে কাজকর্ম চলছে। সেখানে বহু বছর ধরে অডিট করা হয়নি। আমাদের ওখানে ৫-৭ বছর অডিট হয়নি। পঞ্চায়েতকে দৃঢ়ভাবে দাঁড় না করানোর জন্য আমাদের প্রশাসনই দায়ী। এটা প্রশাসনিক ব্যর্থতা। অর্থনৈতিক উন্নয়নের জন্য মহিলাদের অংশ গ্রহণের ব্যাপারটা কথা হয়ে দাঁড়িয়েছে। আজ পর্যন্ত এর জন্য কোনও পরিকল্পনা নেই। বিভিন্ন জায়গায়, গ্রামাঞ্চলে যেভাবে কাজ দিতে হবে, তার কোনও ব্যবস্থা আমাদের কাছে পৌঁছায়নি। মহিলাদের জন্য যেটা বলা হয়েছে সেটা যাতে কার্যকর হয় তারজন্য ব্যবস্থা করা দরকার। বিশেষ করে কৃষি, মৎস্য, গবাদি পশু, হাঁস, মুরগি, ডেয়ারি ডেভেলপমেন্ট-এর জন্য ব্যবস্থা করা দরকার। আমাদের রাজ্যে ১৩১ লক্ষ

টন খাদ্য উৎপাদন হয়েছে। আমি বলব যে, সত্যিকারের যে উন্নয়ন তা এখানে হয়েছে কিছু দিন আগে আমরা পাঞ্জাব এবং হরিয়ানা ঘুরে এসেছি। সেখানে দেখেছি, পারসেন্টেজ অব ইনক্রিজ হয়েছে ১৯৮০-১৯৯৫ সালে উৎপাদন যদি দেখা যায়, তাহলে দেখা যাবে যে আমাদের এখানে ৬৪ শতাংশ উৎপাদন বেশি হয়েছে। এখানে ৬৪ পারসেন্ট ইনক্রিজ হয়েছে, তুলনামূলকভাবে পাঞ্জাবে ১৩৮ পারসেন্ট উন্নতি হয়েছে। একটা ছোট রাজ্য তারা যদি কৃষিতে এত উন্নতি করতে পারে তাহলে আমরা কেন পারব না? আসলে এখানে ক্ষুদ্র সেচের জন্য সেই তুলনায় খরচ করা হয়নি। আর পাঞ্জাবের মতো একটা ছোট রাজ্য তারা কৃষিতে ডবল খরচ করেন যেটা আমরা করতে পারি না। সেইজন্য বলছি কৃষি বিভাগের সাবজেক্ট কমিটি আমরা যে মিটিং করেছি তাতে লক্ষ্য করেছি যে, সরকারি ১৬১টি খামার যে আমাদের আছে, তারমধ্যে এগ্রিকালচারাল ফার্ম অনেকগুলো, কিন্তু চলে মাত্র ২-৪টি। আর বাকিগুলো সব অকেজো হয়ে পড়ে আছে। সরকার যদি এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা নেয় তাহলে ভাল হয়। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব যে এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২৪-১-৯৭ তারিখে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণ বাস্তব সত্যতাকে এড়িয়ে পশ্চিমবঙ্গের মানুষকে ধোঁকা দিয়েছে। বাচ্চা ছেলেরা বায়না করলে অনেক সময় তাদেরকে চুষি কাঠি ধরিয়ে দেওয়া হয় সেই রকম রাজ্যপাল তার ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের রাজ্যবাসীকে চুষি কাঠি ধরিয়ে দিয়েছেন। আমার মনে হয় এটা রাজ্যপালের নিজস্ব ভাষণ নয়, তার ভাষণ আলিমুদ্দিন স্ট্রীটে তৈরি হয়েছে এবং সেটাই রাজ্যপাল পড়িয়ে শুনিয়েছেন। সেইকারণে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমার দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি বক্তব্য রাখছি। পশ্চিমবঙ্গে অবস্থা খুবই সঙ্কটজনক, পশ্চিমবঙ্গের গ্রামে গঞ্জে রেশনে চাল নেই, গম নেই, কেরোসিন নেই। গ্রামের মানুষরা হন্যে হয়ে রাস্তায় রাস্তায় ঘুরছে কোথাও ৭০০, কোথায় ৮০০ তেল পাচ্ছে। এমন কি আপনাদের যন্ত্রণার হাত থেকে রেহাই পাওয়ার জন্য যে কেরোসিন তেল ঢেলে পুড়ে মরবে তারও অবস্থা নেই। আজকে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা বলে কিছু নেই। আজকে রাজ্যের মন্ত্রীরা আক্রান্ত হচ্ছেন, মা বোনেরা ধর্ষিতা হচ্ছেন। বানতলা-বিরাটি থেকে আরম্ভ করে অনেক জায়গায় এইভাবে মা বোনেরা ধর্ষিতা হয়েছেন যেসব কথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই। আজকে পুলিশের উপরে যে আস্থা রাখব সেই আস্তাও রাখা যাচ্ছে না। পুলিশ তার নৈতিক চরিত্র হারিয়ে ফেলেছে এবং তার প্রকৃষ্ট উদাহরণ নেহেরবাণু কেস থেকে আরম্ভ করে সব জায়গায় ঘটছে। এমন কি হাইকোর্টের চত্বর থেকে একজন মহিলাকে পুলিশ তুলে নিয়ে গিয়ে ময়দানে ধর্ষণ করল। আপনারা পুলিশকে দিয়ে এই সি পি এমের কমরেডদের দিয়ে নির্বাচনী বৈতরণী পার হয়ে এসেছেন এবং ওরাই আপনাদের ভরসা। কংগ্রেসকে যারা সমর্থন করেছে তাদের ঘরবাড়ি আপনারা পুড়িয়ে দিয়ে গ্রামছাড়া করেছেন। এইভাবে পশ্চিমবঙ্গে আপনারা সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছেন। পুরাণে লেখা আছে যে, রাজা কংস তার রাজত্ব রাখবার জন্য তার বোন দৈবকীর ১০০টি সন্তানকে মেরে ফেলেছিলেন কিন্তু তাসত্ত্বে তিনি তার রাজত্ব রাখতে পারেননি। রাবণ সীতাকে হরণ করার জন্য সেই পাপে তার রাজত্ব শেষ অবধি চলে

গেছিল। আজকে বামফ্রন্ট সরকার যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাকে সেই পাপের প্রায়শ্চিত্ত করতে হবে।

কংস ধ্বংস হয়েছিল, এদের সেই জ্ঞান শিক্ষা নেই। আজকে কুরুবংশ ধ্বংস হয়েছে, অন্ধ ধৃতরাষ্ট্রের সামনে দুঃশাসনের দুর্যোধনের দল দ্রৌপদীকে অপমান করল। আজকে অন্ধ ধৃতরাষ্ট্র হচ্ছে পশ্চিমবঙ্গের মধ্যমণি। তার দুঃশাসন এবং দুর্যোধনেরা তাকিয়ে আঁছে, যদি এখনও সম্বিৎ ফিরে না পায় তাহলে অচিরেই পশ্চিমবাংলার বিনাস হবে। কংসের মতো তারও মৃত্যু বিলম্বিত হতে পারে, বামফ্রন্ট সরকার গ্রামেগঞ্জে সন্ত্রাস সৃষ্টি করে তাদের ক্ষমতাটা বাড়িয়ে নিতে পারেন, কিন্তু রক্ষা পাবে না। আপনারা আগামী দিনে কিন্তু রক্ষা পাবেন না। এই কুরুবংশের ধ্বংস হবেই। আজকে পশ্চিমবাংলায় কোথাও আইন শৃঙ্খলা বলে কিছু নেই। আমার এলাকায় ফলতাতে সন্ধ্যাবেলায় ডাকাতরা ডাকাতি করল, তুলে নিয়ে গেল, পুলিশকে বলা হল, কিন্তু পুলিশ এল না। ডায়রি করা হয়েছে, পুলিশকে জানানো হয়েছে, কিন্তু কিছু হয়নি। নির্বাচনের পরে ২০টি ডাকাতি হয়েছে, প্রত্যেকটি ডায়রি করা আছে, পুলিশ প্রশাসনকে জানানা হয়েছে হরিনডাঙায় তেঁতুলিয়ায় পাশের গ্রামে ডাকাতকে দেখা যাচ্ছে, পুলিশকে বলাহয়, কিন্তু পুলিশ ধরছে না। আজকে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার এই হচ্ছে অবস্থা। আমি রাজ্যপালের ভাষণের ৬ নম্বর অনুচ্ছেদের কথায় উল্লেখ করব, এখানে ভূমি নিয়ে ওরা ভূমির নামে কিভাবে অরাজকতা করছে দেখুন। আজক পত্রিকায় বেরিয়েছে, পলতা থানা গোবিন্দপুর প্রাথমিক বিদ্যালয় গৃহ সমেত ৪৯ শতক জায়গা আখতার মল্লিক ও জলিল আখনকে স্কুলের জমি ২ জন কমরেডকে পাইয়ে দিয়েছে। এই স্কুল স্থাপিত হয়েছে ৬৪ সালে। সেখানে এখন পর্যন্ত পঠন-পাঠন চলছে বেগুণ চাষও হচ্ছে। এটা হচ্ছে গোবিন্দপুর মৌজায় ৩ শত ভূমির সাড়ে ১৬ শতক জমি, ২৯৮ দাগের ৪৯ শতক জমি এদেরকে পাইয়ে দিয়েছে। আজকে স্কুল কিনে বেগুণ চাষ হচ্ছে। সেইজন্য রাজ্যপালেব ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মাখনলাল বাঙাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪শে জানুয়ারি মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আলোচনার জন্য দেওয়া হয়েছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। বিরোধী দলের আনীত যে সমস্ত সংশোধনীগুলি আছে তার বিরোধিতা করছি। পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যের তুলনায় আইনশৃঙ্খলা বা সাম্প্রদায়িক সম্প্রীতি যে ভালভাবে বজায় রয়েছে রাজ্যপাল দ্ব্যর্থহীন ভাষায় সেটা উল্লেখ করেছেন। পশ্চিমবঙ্গে শিল্পে অগ্রগতির কথা বলা হয়েছে, পূর্ববর্তী ব্যক্তি বলেছিলেন হলদিয়া, বক্রেশ্বর চালু হওয়াটা কল্পনাতীত ব্যাপার, কিন্তু সাধারণ মানুষ জানেন সেটাও বাস্তবে রূপ পেতে চলেছে। তাছাড়া বিভিন্ন জায়গায় কল কারখানা স্থাপনের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে তার ফলে বিভিন্ন বিনিয়োগের ব্যাপারে উৎসাহিত করা হয়েছে। রাজ্য সরকার ২ হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য এই শ্লোগানকে সামনে রেখে সাধারণ মানুষের উপযোগী স্বাস্থ্য ব্যবস্থা গড়ে তোলার চেষ্টা করছেন। ৯৫ সালে পশ্চিমবাংলায় যে ম্যালেরিয়া প্রকোপ দেখা দিয়েছিল সেখানে যুদ্ধকালীন ভিত্তিতে তার মোকাবিলা করা হয়েছে, এবং আর্সেনিকের সমস্যার সমাধানে রাজ্য সরকার পি জি হাসপাতালে একটা ক্লিনিক খুলেছেন। আমি রাজ্য সরকারকে অনুরোধ করব যে সমস্ত স্বেচ্ছাসেবী সংস্থা বাইরে থেকে গোপনভাবে

টাকা আনিয়ে ব্যক্তিস্বার্থ চরিতার্থ করার কাজে ব্যবহার করছেন, সেই ব্যাপারে আমাদের তদন্ত করার প্রয়োজন আছে। পরিশেষে আমি বলতে চাই, আমাদের সমস্ত উন্নয়নমূলক কাজগুলো রাজ্যপাল তার ভাষণের মধ্যে তুলে ধরেছেন। তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি এবং তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

At this stage, the Hosue was adjourned at 5-10 p.m. till 10-00 a.m. on Thursday, the 6th February 1997, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of Indi

The Assembly met in the Legislative Chamber of the semb y House, Calcutta, on Thursday, the 5th February, 1997 at 10-00 a.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 21 Ministers, 9 Ministers of State and 155 Members.

### OBITUARY REFERENCE

[10-00 — 10-10 a.m.]

**Mr. Speaker** : Hon'ble Members, before taking up the business of the House I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Rabi Ghosh, a Legendary stage and cine actor who breathed his last on the 4th February, 1977 at Tollygunge Studio. Calcutta following a massive heart attack. He was 65.

Shri Ghosh was born on the 24th November, 1931 at Gava, in Barishal district of undivided Bengal. He appeared at the stage while still a college student under the tutelage of renowned actor Utpal Dutta. As an actor in 'People's Little Theatre' he performed in classics like 'Kallol', 'Angar' and 'Chayanot'. He began his screen career with Tapan Sinha 'Hansuli Banker Upakatha but his first big break came with Satyajit Ray's 'Abhijan'. He portrayed the memorable character of 'Bagha' in Ray's 'Goopi Gayen Bagha Bayen' and 'Hirak Rajar Deshe'. He also starred in 'Golpo Holeo Satyi', 'Nirjan Sailate', 'Jana Aranya' 'Dhanyi Meye' and numberous other films. He has acted in over 200 films, including the Hindi Production 'Sabse Bada Sukh' and even directed one film 'Sadhu Judhisthirer Karcha'.

He also acted in a number of small screen serials. He was acting as "Jatayu" in Sandip Ray's tele film 'Feluda-30' and also playing the least role of 'Gopal Bhand' in another tele serial. He distinguished himself as one of the illustrious comedians of Bengali Stage and screen like Tulsi Chakraborty, Shaym Laha, Bhanu Bandyopadhyay and Jahar Roy through his performances. He left behind a number of incomplete films and serials. He was the recipient of many coveted awards for his best performance in theatre and films.

The State has lost an uncrowned king of comedy and an actor dedicated to his work at the death of Shri Rabi Ghosh.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(After two minutes)

Thank you ladies and gentlemen.

Joint Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motions. The first one is Shri Kamal Mukherjee on the subject of inactive role of the member of Chandannagore Assembly Constituency compelled by Chandannagore and Bhadreswar Municipalities. The another one is from Shri Ajoy Dey on the subjet of reported cooking in good stalls at various fairs in this State.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House. The Member will get ample opportunity to raise the matter during the discussion on Governor's Address.

I, therefore, withhold my consent to the Motions

The member may, however, read out the text of the Motions, as amended.

**শ্রী অজয় দে :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা এখন তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল সম্প্রতি বইমেলায় ভয়াবহ অগ্নিকান্ডের ঘটনা, আবার রাজ্য সরকারের অপদার্থতা ও এতবড় গুরুত্বপূর্ণ বিষয়ে তাদের ঔদাসীন্য নতুন করে প্রমাণ করল। পরবর্তীকাল বর্তমান সরকার ঘোষণা করেছেন—পশ্চিমবঙ্গের সর্বত্র স্টলে খাবার রান্না করা বন্ধ থাকবে। অথচ এই মেলায় দেখা যাচ্ছে যে, জেলার সমস্ত জায়গায় উনুন ধরিয়ে রান্নাবান্না করে বিক্রি হচ্ছে। খাবার বিক্রি হচ্ছে। নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী এই ঘোষণা করা সত্ত্বেও বিভিন্ন জেলায় এই ধরনের মেলা চলছে এবং এখানকার বিভিন্ন জেলার জেলাশাসককে বলা সত্ত্বেও তারা বলছেন—এই রকম কোনও নির্দেশ নেই। সরকারিভাবে নির্দেশ না থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গের মানুষকে শুধুমাত্র একটা জায়গায় নিয়ে যাওয়ার জন্য ঘোষণা করা হয়েছে। এখানে আমাদের রাজ্যের নগর উন্নয়ন মন্ত্রী আছে। এই সমস্ত মেলা ও হকার মেলা নিয়ে সরকার এই অবস্থায় কি ভাবছেন, তা জানানোর দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day, I have received eight notices of Calling

Attention on the following subjects namely :-

| | Subject | | Member |
|---|---|---|---|
| 1. | Reported stalemate condition of Chhinpal Explosive factory in Birbhum | : | Shri Suniti Chattaraj |
| 2. | Deplorable condition of Serampore Goushati T. B. Hospital | : | Shri Abdul Mannan |
| 3. | Closure of New Central Jute Mill | : | Shri Ashok Kumar Deb |
| 4. | Non-payment of H.C.A. and Winter Allowances to the Teaching and Non-Teaching Staff of Schools and colleges in Hill Areas. | : | Smt. Shanta Chhetri |
| 5. | Reported cancellation of Centres for Madhyamik Examination in Bhutani Area, Malda | : | Shri Ramprabesh Mandal |
| 6. | Reported ragging on a student in Panskura Banamali College, Midnapore. | : | Shri Sailaja Kumar Das |
| 7. | Electrification of non-electrified villages under Kaligang Assembly Constituency | : | Shri Abdus Salam Munshi |
| 8. | Acute power crisis in the State | : | Shri Sanjib Kumar Das |

I have selected the notice of Shri Suniti Chattaraj on the subject of Reported stalemate condition of Chhinpai Explosive factory in Birbhum.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 8th February if possible, otherwise the reply will be sent to the Hon'ble member concerned.

**Mr. Speaker :** I see here member giving notice is not present. In future if I select a notice and member is not present I shall not accept it.

## PRESENTATION OF REPORT

**Presentation of the 1st and 2nd reports of the subject Committee on Education and Information & Cultural Affairs (1996-97)**

**Shri Nirmal Das :** Sir, with your permission I beg to present th

1st and 2nd Reports of the Subject Committee on Education & Information and Cultural Affairs (1996-97).

## LAYING OF RULES

### The West Bengal Municipalities (Remuneration and Allowance) Rules, 1996

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to lay the West Bengal Municipalities (Remuneration and Allowance) Rules, 1996 published under Notification No. 271/MA/O/C-4/1A-18/95, dated the 8th July, 1996

### The West Bengal Municipal (Submission of Annual Administration Report) Rules, 1996

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to lay the West Bengal Municipalities (Submission of Annual Administration Report) Rules, 1996 published under Notification No. 403/MA/O/C-4/1A-18/95, dated the 24th September, 1996.

### The Asansol Municipal Corporation (Procedure and Conduct of Business) Rules, 1996

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to lay the West Bengal Municipalities (Procedure and Conduct of Business) Rules, 1996 its amendment published under Notification No. 444/MA/O/C-4/1A-18/95, dated the 7th October, 1996 and 594/MA/O/C-4/1A-19/95 dated the 23rd December, 1996.

[10-10 — 10-20 a.m.]

### The West Bengal Municipal (Building) Rules, 1996

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to lay the West Bengal Municipalities (Building) Rules, 1996 published under Notification No. 600/MA/O/C-4/3R-6/95, dated the 30th December, 1996

### The Chandannagore Municipal Corporation (Procedure and Conduct of Business) Rules 1996

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to lay the West Bengal Municipalities (Procedure and Conduct of Business) Rules, 1996 with its amendment published under Notification No. 445/MA/O/C-4/1A-19/95, dated the 23rd December, 1996

## The Siliguri Municipal Corporation (Procedure and Conduct of Business) Rules 1996

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to lay the West Bengal Municipalities (Procedure and Conduct of Business) Rules, 1996 with its amendment published under Notification No. 443/MA/O/C-4/1A-19/95, dated the 7th December, 1996 and 593/MA/O/C/-4/1A-19/95 dated, the 23rd December 1996.

**Mr. Sperkar :** Today, I have seven Zero Hour notices with me. I will take up only 5 notices.

## ZERO HOUR

**ডাঃ মাখনলাল বাঙ্গাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সবং, ময়না, পিংলা, নারায়ণগড়, ভগবানপুর, পটাশপুর এলাকায় কেলেঘাই ও কপালেশ্বরী নদীর সংস্কারের জন্য পশ্চিমবঙ্গ সরকার ১৯৯৬-৯৭ সালে ৩ কোটি টাকা পরিকল্পনার জন্য অনুমোদন করেন। কিন্তু এখনও পর্যন্ত কেলেঘাই ও কপালেশ্বরী নদীর সংস্কারের কাজ শুরু হয়নি। আমি অবিলম্বে কেলেঘাই ও কপালেশ্বরী নদীর সংস্কারের কাজ শুরু করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় নিউ সেন্ট্রাল জুট মিল নামে একটা মিল আজ ৪ মাস ধরে বন্ধ আছে। সেখানকার শ্রমিকরা না খেয়ে, অনাহারে, অর্ধাহারে মারা যাচ্ছে। অবিলম্বে এই নিউ সেন্ট্রাল জুট মিল চালু করার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদপত্রে কিছুদিন আগে প্রকাশিত হয়েছে এখান থেকে ৪৭ জন শিশুকে আরবে পাচার করা হয়েছে। সেখানে ভিক্ষাবৃত্তির জন্য তাদেরকে নিয়ে যাওয়া হচ্ছে। বিশেষ করে ঈদের আগে এইগুলো বেশি করে চলে। মুর্শিদাবাদ জেলাতে শুধু শিশু নয় সেখানে নারী পাচার চক্রও গড়ে উঠেছে। সেই চক্র আন্তর্জাতিক, কি জাতীয় চক্র সেটা বলা যাবে না। বিশেষ করে দরিদ্র পরিবার থেকে ফুসলিয়ে শিশু ও নারীদের পাচার করা হচ্ছে। অনেক সময় বিয়ের প্রলোভন দেখিয়ে নারীদের বিভিন্ন পতিতালয়ে বিশেষ করে দিল্লি, বেনারস, বালিয়ায় পাঠানো হচ্ছে। অবিলম্বে এই পাচার বন্ধ করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা বারাবনীতে যে সমস্ত হেলথ সেন্টারগুলো আছে সেগুলো অকেজো হয়ে পড়ে আছে। সেই সব হেলথ সেন্টারের দরজা-জানলা কিছু

নেই। সেগুলো লাল-বারাবনী পুলিশ স্টেশনের আন্ডারে অবস্থিত। হেলথ সেন্টারগুলো তৈরি হওয়ার পর সেখানে ৩টি ক্যাম্প তৈরি হয়েছিল। এখানে কোনও মানুষ চিকিৎসার কোনও সুযোগ-সুবিধা পায় না। বিশেষ করে গরিব মানুষের স্বার্থে, এস সি, এস টি যে সব গরিব মানুষরা আছেন তাদের স্বাস্থ্য রক্ষা করার জন্য এই হেলথ সেন্টারগুলো তৈরি করা হয়েছিল। তাই আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, অবিলম্বে সেখানে ডাক্তার, ওষুধ, অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করুন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন, কিছুদিন আগে পাঁশকুড়া কলেজের এক আদিবাসী ছাত্রের উপর র‍্যাগিং হয়েছিল এবং সেক্ষেত্রে ছাত্র পরিষদ এবং এস এফ আই-এর ছেলেরা পরস্পর পরস্পরের বিরুদ্ধে রিপোর্ট দিচ্ছে। এই র‍্যাগিং শুধু এখানেই নয়, বিভিন্ন রাজ্যেই দেখা যাচ্ছে। এই সম্বন্ধে সচেতন হওয়া দরকার। ঐ র‍্যাগিং যে ছাত্রই করে থাকুক না কেন, তার বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক এবং জনসমক্ষে শাস্তির ব্যবস্থা করা হোক।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[10-20 — 10-30 a.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ২৪শে জানুয়ারি পশ্চিমবাংলার মহামান্য রাজ্যপাল এই বিধানসভা ভবনে যে ভাষণ পাঠ করতে গিয়ে ব্যর্থ হয়েছেন, যার ভাষণ আমাদের শুনতে দেওয়া হয়নি, যে ভাষণে পশ্চিমবাংলার চেহারা এবং চরিত্রের কথা বলতে না দিয়ে আলিমুদ্দিন স্ট্রিট থেকে সাজানো কয়েকটি বয়ান বলতে বলা হয়েছিল, সেই অভিভাষণ আমরা শুনতে পারিনি—তার জন্য আপনাকে ধন্যবাদ দিই আপনি সেদিন অন্তত এই অসত্য কথাগুলো যাতে এই সভায় প্রতিধ্বনিত না হতে পারে তার জন্য মাইক্রোফোনের ব্যবস্থা এমন ভাবে তৈরি করে রেখেছিলেন যার জন্য মাননীয় রাজ্যপাল অন্তত সেই লজ্জার হাত থেকে রেহাই পেয়েছেন তার সেই অসত্য অভিভাষণ আমাদের শোনাবার যে অপচেষ্টা হয়েছিল, সেটা ব্যর্থ হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের রাষ্ট্রপ্রণেতারা যেদিন সংসদীয় বিধিনিষেধ ঠিক করেছিলেন, সেদিন সেই নিয়মের ভেতরে রেখেছিলেন বিধানসভা বা লোকসভা বছরের প্রথম যেদিন বসবে, সেইদিন মাননীয় রাজ্যপাল বা রাষ্ট্রপতি তার সরকার কি কি লাভ করেছেন সেই সম্পর্কে সকলকে অবহিত করাবেন। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার যে ভাষণ তার রাজ্যপালকে দিয়ে এখানে পেশ করেছেন, সেই রাজ্যপালের ভাষণ পশ্চিমবাংলার যে চালচিত্র, তার চাইতে সম্পূর্ণ ভিন্ন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে যদি বলতে দেওয়া হয়, তাহলে আমি দেখিয়ে দিতে চাই, এই ভাষণের প্রত্যেকটি অনুচ্ছেদ—১নং থেকে ২৯ নং অনুচ্ছেদে সত্যের অপলাপ করা হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা রাজ্যের শিক্ষা ব্যবস্থা, শিল্প স্বাস্থ্য শ্রমিকদের স্বার্থ এই চারটি ক্ষেত্রে এই রাজ্যের চেহারা যদি দেখা যায়, তাহলে মোটামুটি ভাবে এই রাজ্য সম্পর্কে একটা চালচিত্র পেয়ে যাই। মাননীয় রাজ্যপাল তার ভাষণের তিন অনুচ্ছেদে বলেছেন 'দি ইনডেক্স অব ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন হ্যাজ বিন রাইজিং'। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের দেওয়া ইকনমিক রিভিউ অন্য কথা বলছে। বলছে, গোটা ভারতবর্ষের ইনডেক্স অব ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন ১৯৯০-৯১ তে যেখানে ছিল ২১২.৯২ সেখানে ১৯৯৫-৯৬ তে দাঁড়িয়েছে ২৫৯.৫৯। অর্থাৎ বৃদ্ধি ঘটেছে ৪৬ পয়েন্ট ৬৭। পশ্চিমবাংলা ১৯৯০-৯১ সালে যেখানে ইনডেক্স ছিল ১২৫.৩৯ সেখানে ১৯৯৫-৯৬ সালে ছিল ১৪৬.০১। অর্থাৎ উন্নতি হয়েছে, ইনডেক্স বেড়েছে ২১। সারা ভারতবর্ষে ইনডেক্স বেড়েছে যেখানে ৪৭ সেখানে পশ্চিমবঙ্গে ইনক্রিস হয়েছে ২৯। মাননীয় রাজ্যপালকে দিয়ে এই জ্যোতিবাবুর সরকার তার ভাষণে পাঠ করিয়েছেন যে, 'দি ইনডেক্স অব ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন হ্যাজ বিন রাইজিং। উইচ ইজ এ ব্ল্যান্ট লাই। মাননীয় রাজ্যপালকে দিয়ে বলানো হয়েছে যে, পশ্চিমবঙ্গে শিল্পের অবস্থা দ্রুত বদলে যাচ্ছে। ওরা বলছেন, পশ্চিমবাংলায় আজকে শিল্পের অবস্থা এমন স্থানে গিয়ে দাঁড়িয়েছে যার জন্য সরকার নাকি গর্ব বোধ করতে পারেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক মৌ-এর কথা ওরা বলেছেন, অনেক সই-সাবুদ এর কথা ওরা বলেছেন, অনেক শিল্পের কথা ওরা বলেছেন। কিন্তু মাননীয় রাজ্যপাল তার ভাষণে এটা স্বীকার করেছেন যে, ১৯৯১ থেকে ১৯৯৬ সাল পর্যন্ত মাত্র ৩৫টি কারখানায় ৪০৬ কোটি টাকা লগ্নি করা গেছে। অর্থাৎ কারখানা পিছু লগ্নি হয়েছে ৩ কোটি টাকার আসপাস। তাহলে ১৯৯১ থেকে ১৯৯৬ সালে অর্থাৎ ৫ বছরে পশ্চিমবাংলায় বিনিয়োগ হল ৪০৬ কোটি টাকা অথচ ওনারা মাননীয় রাজ্যপালকে দিয়ে বলেছেন, পশ্চিমবাংলায় শিল্পের ক্ষেত্রে নাকি নতুন দরজা খুলে দেওয়া হয়েছে। বহির্বিশ্ব থেকে যারা ব্যবসা করতে আসছেন তাদের হিসাব যদি দেওয়া যায় তাহলে দেখা যাবে আমাদের রাজ্য অন্যান্য রাজ্যের তুলনায় কত পিছিয়ে আছে। মহারাষ্ট্রে ৩২০টা শিল্পে বিনিয়োগ হয়েছে, যা গোটা ভারতবর্ষে হিসাবে ১০.৬৩ শতাংশ। গুজরাটে ১৬৬টা শিল্পে বিনিয়োগ হয়েছে। যা গোটা ভারতবর্ষে হিসাবে ৫.৫১ শতাংশ। কর্ণাটকে ১৩৬টা কারখানায় বিনিয়োগ হয়েছে। এটা গোটা ভারতবর্ষের লগ্নির হিসাবের ৫.২ শতাংশ। তামিলনাড়ুতে বিনিয়োগ হয়েছে ১৩৩টা কারখানায়। অর্থাৎ ৪.৪২ শতাংশ। উত্তরপ্রদেশে লগ্নি হয়েছে ১০৮টা কারখানায় অর্থাৎ ৩.৫৯ শতাংশ। অন্ধ্রপ্রদেশে লগ্নি হয়েছে ৮৪টা কারখানায়। অর্থাৎ টোটাল ভারতবর্ষে যে টাকা ইনভেস্টমেন্ট হয়েছে তার ২.৭৯ শতাংশ। হরিয়ানায় লগ্নি হয়েছে ৭৭টা কারখানায়। এটা ভারতবর্ষের মোট লগ্নির ২.৫৯ শতাংশ। আর পশ্চিমবাংলায় লগ্নি হয়েছে ৫৫টা কারখানায়। এটা টোটাল ভারতবর্ষে যা লগ্নি হয়েছে তার ১.৮৩ শতাংশ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোটা ভারতবর্ষে ৩ হাজার ১০টা নতুন শিল্পোদ্যোগ শুরু হল। প্রথম মহারাষ্ট্রে ১০.৬৩ শতাংশ লগ্নি হল তখন পশ্চিমবঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী ১.৮৩ শতাংশ ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট নিয়েই সন্তুষ্ট থাকলেন। কিন্তু এজন্য মহারাষ্ট্র, উত্তরপ্রদেশে বা অন্ধ্রপ্রদেশের মুখ্যমন্ত্রীদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর মতো বার বার শিল্প আনবার ছলে বিদেশ যেতে হয়নি। এইভাবে বার বার বিদেশ গিয়ে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী হাজার হাজার কোটি

টাকা। ফরেন এক্সচেঞ্জ নষ্ট করেছেন। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গে শিল্পের ক্ষেত্রে লগ্নি হয়েছে ৫৫ ক্ষেত্রে এবং ১.৮৩ শতাংশ। এর মধ্যে দিয়ে প্রমাণ হচ্ছে, আজকে পশ্চিমবঙ্গ সরকার মাননীয় রাজ্যপালকে দিয়ে যা বলিয়েছেন তার সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। তিনি বলেছেন, 'দি লেবার সিচ্যুয়েশন অব ওয়েস্ট বেঙ্গল ইজ মোর অর লেস পিসফুল। আজকে শিল্পের ক্ষেত্রে এই সরকারের দেয় প্রতিশ্রুতি আমি পড়ে দিচ্ছি, আমরা পশ্চিমবাংলায় কলকারখানার শ্রমিকদের পাশে গিয়ে দাঁড়াচ্ছি, শ্রমিকদের উন্নতির জন্য ব্যবস্থা করছি, কারখানাগুলোত আর্থিক উন্নতির ব্যবস্থা করছি।

কিন্তু আবার মাননীয় রাজ্যপাল বলছেন, পশ্চিমবাংলায় গত ১ বছর ১৯৪টা কারখানা লক আউট হয়েছে। পশ্চিমবাংলায় গত এক বছরে লক আউট হয়েছে ১৮৯ কারখানায় আর মাননীয় রাজ্যপাল তার ভাষণে বলেছেন পশ্চিমবাংলায় শিল্পের পুনরুজ্জীবন ঘটছে এবং পশ্চিমবাংলায় কারখানাগুলিতে তারা দ্রুত ব্যবস্থা ফিরিয়ে আনবেন। তিনি বলেছেন আজকে The Labour situation during last year remained generally peaceful. অর্থাৎ পশ্চিমবাংলায় শিল্পে যে শ্রমিকদের অবস্থা সেটা শান্তিপূর্ণ ছিল। তিনি আরও বলেছেন there were however 182 cases of lockouts resulting in a loss of 8.6 million mandays মাননীয় অধ্যক্ষ মহাশয়, পিসফুল কথাটার মানে কি? What is the definition of peace~ How an environment can be termed as peaceful when there were 182 cases of lockouts there! অর্থাৎ পশ্চিমবাংলায় শ্রমিকরা আজকে ধর্মঘট করে না, পশ্চিমবাংলায় আজকে মালিকরা লক-আউট করে। মাননীয় রাজ্যপাল তার ভাষণে বলেছেন পশ্চিমবাংলায় গত এক বছরে ১৮২টি কারখানা লক-আউট হয়েছে এবং ৮.৬ মিলিয়ন ম্যান ডেজ লস্ট হয়েছে। ১৯৯২-৯৩ সালে ২১৪টি, ১৯৯৩-৯৪ সালে ১৮৭টি, ১৯৯৪-৯৫ সালে ১২১টি, ১৯৯৫-৯৬ সালে ১৩৬টি এবং ১৯৯৬-৯৭ আজকে ১৩৬টি কারখানায় লক আউট হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি গত ৫ বছরের হিসাব নেন আপনাদের দেওয়া হিসাব অনুযায়ী তাহলে ১৯৯১ সালে ২১৪টি, ১৯৯২ সালে ১৮৭ টি, ১৯৯৪ সালে১২১টি, ১৯৯৫ সালে ১৩৬টি, ১৯৯৬ সালে ১৮২টি কারখানায় বামফ্রন্ট সরকারের অব্যবস্থার ফলে সেখানে মালিকরা ১হাজার কারখানায় নতুন করে লক-আউট হয়ে গেছে। যেখানে পশ্চিমবাংলায় মাননীয় শিল্পমন্ত্রী বলেছেন ৪৫ হাজার বেশি ছোট কারখানা বা স্মল স্কেল ইন্ডাস্ট্রি বন্ধ হয়ে যাচ্ছে। এক দিকে পশ্চিমবাংলা ৫ বছরে ৪৫ হাজার ছোট কারখানা বন্ধ হয়ে গেল, এক হাজার কারখানার শ্রমিক নতুন করে ছাঁটাই হল সরকার বলছেন The labour Situation during last year remained generally peaceful. হয় আমরা ইংরাজি জানি না, বুঝি না, না হলে আমাদের বোকা বানানোর চেষ্টা করা হয়েছে। আমি শুধু বলতে চাই মাননীয় সাংসদ শ্রী সোমনাথ চ্যাটার্জিকে মাথায় রেখে ডব্লু বি আই ডি যে লুঠ চালাচ্ছে তার ফলেই আজকে বিনিয়োগ হচ্ছে না। আজকে সোমনাথ বাবু জাপান যাচ্ছেন, চিন যাচ্ছেন, লন্ডনে যাচ্ছেন সেখানে কোটি টাকা খরচ করেছেন আর পশ্চিমবাংলায় এসে তিনি বলছেন কতগুলি মৌ সই করে এলাম, এতগুলি শিল্প হবে। মাননীয় রাজ্যপালের ভাষণে সি আই আইয়ের কনফারেন্সের জন্য সন্তোষ প্রকাশ করেছেন যে কনফারেন্স কলকাতায়

হয়ে গেল। আজকে এই সি আই আইয়ের কনফারেন্স কলকাতায় হওয়ার কারণ নেতাজী ইন্ডোর স্টেডিয়াম, যেখানে ১৫ হাজার দর্শক গ্যালারিতে বসতে পারে আর ১০ হাজার দর্শক ফ্লোরে বসতে পারে। ভারতবর্ষের কোথাও এই রকম ব্যবস্থা নেই যেখানে ২০-২৫ হাজার মানুষ এক সাথে বসে এই রকম একটা আলোচনা সভা করতে পারে। এই একটা জায়গাই আছে সেটা হল পশ্চিমবঙ্গের এই কলকাতার নেতাজী ইন্ডোর স্টেডিয়াম। এই সি আই আই কনফারেন্সের কৃতিত্ব এই সরকারের নয়, এই কৃতিত্ব হচ্ছে ১৯৭২-৭৭ সাল যে সরকার সে দিন এই নেতাজী ইন্ডোর স্টেডিয়াম তৈরি করে ছিলেন যার জন্যই আজকে এটা এখানে করা গেল, তাই বলছি এতে রাজ্য সরকারের কোনও কৃতিত্ব নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতো গেল শিল্পের ব্যাপার, এ রাজ্যে তার সরকার স্বাস্থ্যের ব্যাপারে কি বিপ্লব করছেন?

[10-30 — 11-40 a.m.]

তারা বলছেন দু হাজার সালের মধ্যে হেলথ ফর অল। পশ্চিমবাংলার সকলকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এমন স্বাস্থ্য ব্যবস্থা করবেন যাতে মানুষের আর অসুখ-বিসুখ হবে না। মানুষের আর অসুখ বিসুখ থাকবে না, মানুষ রোগে ভুগবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবার আমি সরকারের প্রচারিত বই থেকে বলে দিই—সরকার যা বলে, আর যা করে, এই দুই-এর মধ্যে আকাশ পাতাল ফারাক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকারের প্রচারিত ইকনমিক রিভিউ-এর ২০০ পাতায় কি বলছে? সেখানে বলছে, ২০০০ সালে আমরা পশ্চিমবাংলার সকলকে সুচিকিৎসার আওতায় নিয়ে আসব। তাই যদি হয় তাহলে নাম্বার অব হসপিটাল, হেলথ সেন্টারস, ক্লিনিক্স, ডিসপেন্সারি অ্যান্ড বেডস ইন ওয়েস্ট বেঙ্গলের অবস্থাটা কি? ১৯৮৩ সালে পশ্চিমবাংলায় হাসপাতালের সংখ্যা ছিল ৪০২টি। ১৯৯৫ সালে পশ্চিমবাংলায় হাসপাতালের সংখ্যা কমে হয়েছিল ৩৯৭টি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরপরেও মাননীয় রাজ্যপাল বলছেন, ২০০ সালে পশ্চিমবাংলার প্রত্যেক মানুষের কাছে স্বাস্থ্য ব্যবস্থা এমনভাবে পৌঁছে দেব যে, পশ্চিমবাংলায় স্বাস্থ্য সমস্যা বলে কিছু থাকবে না। ১৯৯৭ সালে দাঁড়িয়ে ২০০ সালের তিনি ইঙ্গিত দিচ্ছেন। কিন্তু বামফ্রন্ট সরকারেরই রাজত্বকালে, ১৯৮৩ সালে পশ্চিমবাংলায় হাসপাতালের সংখ্যা ছিল ৪০২টি ; তারপর ১৯৯৫ সালে সেই সংখ্যাটাকে কমিয়ে এনে ৩৯৭টিতে দাঁড় করিয়েছেন। তাহলে এটা এগুচ্ছে না পিছচ্ছে? অবস্থাটা খারাপ হচ্ছে, না ভাল হচ্ছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই গেল হাসপাতালের কথা। এরপর ক্লিনিক্স, সরকারি ক্লিনিক্স-এর সংখ্যাটা দেখুন—১৯৮৪ সালে সরকারি ক্লিনিক্স-এর সংখ্যা ছিল ১১৭৪টি। ১৯৮৬ সালে সরকারি ক্লিনিক্স-এর সংখ্যা ছিল ১১৭৪টি। ১৯৮৭ সালে এ রাজ্যে সরকারি ক্লিনিক্স-এর সংখ্যা ছিল১১৭৭টি। ১৯৯০ সালে ক্লিনিক্স-এর সংখ্যা ছিল ১১০০। আর ১৯৯৬ সালে সেই সংখ্যা হল ১১০০টি। তাহলে পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা এগোলো, না পিছলো? ১৯৮৪ সালে ক্লিনিক্স-এর সংখ্যা ছিল ১১৭৭টি, আবার ১৯৯৫ সালেও ক্লিনিক্স-এর সংখ্যা সেই ১১৭৭টি! কয়েক হাজার কোটি টাকা খরচ হল, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা এলো, অন্যান্য খাত থেকে স্বাস্থ্য খাতে টাকা চলে গেল—ইমার্জেন্সি ব্যবস্থায় ম্যালেরিয়া দমন করতে হবে, ইমার্জেন্সি ব্যবস্থায় কলেরা দমন করতে হবে, তার জন্য আলাদা টাকা বরাদ্দ করা হল—পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরে টাকা থৈ

থৈ করল। অথচ ১৯৮৫ সাল থেকে ১৯৯৫ সালের মধ্যে পশ্চিমবাংলায় একটাও সরকারি ক্লিনিকের সংখ্যা বাড়ল না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপর আপনি ডিসপেন্সারির সংখ্যা দেখুন। সরকারি ডিসপেন্সারির সংখ্যা ১৯৮৬ সালে ছিল ৫৫১, ১৯৯৫ সালেও সরকারি ডিসপেন্সারির সংখ্যা ৫৫১। বিগত ১০ বছর ধরে সরকারি ডিসপেন্সারির সংখ্যা ৫৫১-তে দাঁড়িয়ে আছে। এরপরেও কি বলতে হবে আমাদের স্বাস্থ্য ব্যবস্থা এগুচ্ছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরপরে আসুন বেডের সংখ্যায়। পশ্চিমবাংলার সরকারি হাসপাতালে বেডের সংখ্যা কিভাবে বাড়ছে দেখুন এবং সাথে সাথে পশ্চিমবাংলার জনসংখ্যা কিভাবে বাড়ছে দেখুন। পশ্চিমবাংলায় জনসংখ্যা বাড়ার সাথে সাথে আনুপাতিক হারে বেড কিভাবে বাড়ছে তা দুটো সংখ্যা মেলালেই আপনি বুঝতে পারবেন, অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে। ১৯৮৪ সালে পশ্চিমবাংলার সমস্ত সরকারি হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রগুলো মিলিয়ে মোট শয্যা সংখ্যা ছিল ৬৩,৭৩৪ ; ১৯৯৫ সালে তা বেড়ে হয়েছিল ৬৭,৬৯৭।

১০ বছরে পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরে কয়েক হাজার কোটি টাকা খরচ করে দু হাজারের কিছু বেশি শয্যা বাড়ল। আর এই সময়ে পশ্চিমবাংলায় জনসংখ্যা বাড়ল কত, না ১ কোটি ২০ লক্ষ। পশ্চিমবাংলায় গত ১০ বছরে জনসংখ্যা বেড়েছে ১ কোটি ২০ লক্ষ। আর পশ্চিমবাংলার সমস্ত সরকারি হাসপাতালগুলোয় শয্যা সংখ্যা বেড়েছে মাত্র ২০০০। এতেই পশ্চিমবাংলার মানুষের স্বাস্থ্য সমস্যা মিটে গেছে স্যার, আর ২০০০ সাল পর্যন্ত অপেক্ষা করার কি দরকার। আজকে পশ্চিমবাংলার কোনও হাসপাতালে কোনও রুগী চিকিৎসা পায় না এবং চিকিৎসা পায় না বলেই রুগীও ভর্তি হয় না। আজকে কলকাতা শহর নার্সিংহোমে ভরে গেছে, জেলা শহরগুলোর চারিদিকে নার্সিং হোমে ভর্তি হয়ে যাচ্ছে। মানুষের আজ আর নার্সিং হোম ছাড়া কোনও উপায় নেই। আপনি নার্সিং হোমে ঢুকবেন, ন্যূনতম ১০ হাজার টাকা দিয়ে চেকিং করে বেরিয়ে আসবেন। হাসপাতালে গেলে বলবে এক্স-রে মেশিনের মন্ত্রী নেই, মন্ত্রী আছে তো প্লেট নেই। এক্স-রে প্লেট আছে তবুও হাসপাতালে বিক্ষোভ দেখানো যাবে না। বিক্ষোভ যদি না থাকে তাহলে ডাক্তার অন্য পেশায় চলে গেছে। ডাক্তারকে পাওয়া যাবে না। হাসপাতালে জোর করে যদি রোগীকে ভর্তি করাতে পারেন তাহলে সেই রোগী বিনা চিকিৎসায় বিনা ওষুধে হাসপাতালে মরে যাবে। পশ্চিমবাংলার হাসপাতালগুলিতে জলাতঙ্কের কোনও ওষুধ নেই। পশ্চিমবাংলার প্রাথমিক হাসপাতালগুলিতে ৩ জন বার্ন পেশেন্টকে একই বিছানায় শুইয়ে রাখছে। একটা বার্ন পেশেন্টের একটু যদি ছোঁয়া লাগে বা হাত লাগে তাহলে সেই পেশেন্টটি কঁকিয়ে ওঠে। অথচ বার্ন ডিপার্টমেন্টে ৩ জন রোগীকে একই শয্যায় শুইয়ে রাখা হয়েছে। অথচ পশ্চিমবঙ্গ সরকার হাজার হাজার কোটি টাকা স্বাস্থ্য খাতে খরচ করে। আজকে রাজ্যপালকে দিয়ে মিথ্যা ভাষণ পড়িয়ে দিয়ে বলছেন, আগামী ২০০০ সালে স্বাস্থ্য ব্যবস্থাকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা দিয়ে এমন মজবুত করবেন যে পশ্চিমবাংলায় স্বাস্থ্য সঙ্কট বলে আর কিছু থাকবে না। একথা আমাদের বিশ্বাস করতে হবে? কথায় আছে, সি টু বিলিভ অর্থাৎ দেখেই বিশ্বাস। আমরা দেখতে পাচ্ছি, কলকাতা সহ বিভিন্ন হাসপাতাল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র সম্বন্ধে সরকারি তরফ এবং বিরোধীদলে যারা আছে, তারা সারা দিন যে মেনশন করেন বা কলিং-অ্যাটেনশন আনেন বা সারা দিনের নানা রকম যে প্রস্তাব নিয়ে

আনেন তার শতকরা ৯০ ভাগই জুড়ে থাকে গ্রামবাংলার স্বাস্থ্যের দুরবস্থার কথা। আজকে শাসকদলের সদস্যরাও অস্বীকার করতে পারছেন না যে পশ্চিমবাংলায় স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে। দু-দুজন স্বাস্থ্যমন্ত্রী আছেন। তারা বলছেন, সকাল থেকে রাত পর্যন্ত ছুটে বেড়াচ্ছে এবং আমরা হাজার হাজার কোটি টাকা অনুমোদন দিয়ে স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি করছি। কিন্তু সরকারি পরিসংখ্যান কি বলছে? ১৯৮৫ সালে যেখানে ছিল ১৯৯৫ সালে তার থেকে কয়েক কদম বা কয়েক কিলোমিটার পিছিয়ে গেছে। এই হচ্ছে পশ্চিমবাংলার স্বাস্থ্যের অবস্থা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শিল্পের অবস্থার কথা বললাম, স্বাস্থ্যের অবস্থার কথা বললাম। এরপর রাজ্যপাল মহাশয় শিক্ষার কথা বলেছেন। তিনি বলেছেন, এখানে প্রাইমারি এডুকেশনে আমাদের সরকার নতুন দিগন্ত নিয়ে এসেছেন। কি নতুন দিগন্ত? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বইটা যদি দেখি তাহলে আমরা দেখতে পাব এডুকেশনকে আজকে কোথায় নিয়ে এসে দাঁড় করিয়ে দিয়েছেন। আপনি দেখুন, নাম্বার অব স্কুলস ইন ওয়েস্ট বেঙ্গল, পাতা-২০৪। সেখানে এই সরকার কি বলছেন, নাম্বার অব প্রাইমারি স্কুল—১৯৮৬-৮৭ সালে ৫১ হাজার ৩টি, ১৯৮৭-৮৮ সালে ৫১ হাজার ৩টি, ১৯৮৮-৮৯ সালে ৫১ হাজার ১৯টি,

[10-40 — 10-50 a.m.]

১৯৮৯-৯০ সালে, ৫১ হাজার ১৯টি, ১৯৯০-৯১ সালে ৫১ হাজার ১৯টি, ১৯৯১-৯২ সালে ৫১ হাজার ২১টি, ১৯৯২-৯৩ সালে ৫১ হাজার ২১টি, ১৯৯৩-৯৪ সালে ৫১ হাজার ২১টি, ১৯৯৪-৯৫ সালে ৫১ হাজার ২১টি, ১৯৯৫-৯৬ সালেও ৫১ হাজার ২১টি। কি হচ্ছে? অথচ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার বলছেন, আমরা প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে বিপ্লব এনেছি। ইউ হ্যাভ ব্রট রেভলিউশন ইন দি ফিল্ড অব প্রাইমারি এডুকেশন। **(এ ভয়েজ : ১৯৭৮ সালে কত ছিল সেটা বলুন?)** উনি ১৯৭৮ সলের কথা জানতে চেয়েছেন। আমি বলছি, ১৯৭৮ সালে ছিল ৪২ হাজার। আর এই ২০ বছর ধরে এই সরকার মাত্র ৯ হাজার স্কুল বাড়িয়েছেন। নির্লজ্জ আর কাকে বলে। তাই ওরা ১৯৭৮ সালের কথা বলেন। আমি একথা বলতে চাইনি, ওরা জিজ্ঞাসা করল বলে তাই বললাম। লজ্জা আর কাকে দেব। যার এক কান কাটা সে রাস্তার ধার দিয়ে যায় আর যার দুই কান কাটা সে বড় রাস্তা ধরে যায়। ওদের লজ্জা নেই, তাই লজ্জা নিবারণের কোনও সাধ-আহ্লাদ আমার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গে যেখানে প্রাথমিক স্কুলের সংখ্যা ছিল ৫১হাজার ৩ সেখানে ১৯৯৫-৯৬ সালে সেটা এসে দাঁড়িয়েছে ৫১ হাজার ২১এ। অর্থাৎ বছরে একটি করেও বাড়েনি। ২০ বছরে বেড়েছে ১৮টি স্কুল। ২০ বছরে এরা প্রাথমিক স্কুল বাড়িয়েছেন ১৮টি আর এদের শিক্ষামন্ত্রী হচ্ছেন ৬ মাস। পশ্চিমবঙ্গ মন্ত্রিসভায় ৪৮ জন মন্ত্রীর মধ্যে ৬ জনই হচ্ছে শিক্ষামন্ত্রী আর প্রাথমিক স্কুল-এর সংখ্যা ৮৬ সালেও যেখানে দাঁড়িয়ে ছিল ৯৬ সালেও সেখানেই দাঁড়িয়ে আছে। এই লজ্জা সরকার ঢাকবেন কি করে জানি না। এতো গেল প্রাথমিক স্কুলের কেচ্ছা, এবারে জুনিয়র হাইস্কুলের চেহারাটা কি দেখুন। প্রাথমিক স্কুল তো তবু ১৮টি বেড়েছে ২০ বছরে কিন্তু জুনিয়র হাই স্কুলের এরা নাভিশ্বাস তুলে ছেড়েছেন। জুনিয়র হাইস্কুলের সংখ্যা ১৯৮৩-৮৪ সালে ছিল ৩ হাজার

৬৮৫টি আর ১৯৯৫ সালে জুনিয়র হাই স্কুলের সংখ্যা দাঁড়িয়েছে ২ হাজার ৮২৮-এ। অর্থাৎ জুনিয়র হাইস্কুল উঠে যাচ্ছে। ৩ হাজার ৬৮৫টি জুনিয়র হাইস্কুলের জায়গায় এর সংখ্যাটা এসে দাঁড়িয়েছে ২ হাজার ৮২৮-এ।

(গোলমাল)

স্যার, আমাকে যদি ওরা বলতে না দেন তাহলে আমি বসে পড়ছি। আপনি হাউসটা রেস্টোর করুন, তারপর আমি বলব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, প্রত্যেক মাননীয় সদস্য তার সময়ে তার বক্তব্য রাখবেন। আপনারা আপনাদের সময় যখন বলবেন তখন কন্ট্রাডিক্ট করবেন। বক্তব্যে বাধা দিলে হাউসের সময় নষ্ট হয়। পঙ্কজবাবু আপনি বলুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। আমি জানি সংখ্যাতত্ব দিয়ে বললে ওদের মাথা হেঁট হয়ে যায়। ওরা হাটে, বাজারে মাঠে ময়দানে চিৎকার করে কাজ করার চেষ্টা করেন কিন্তু কাগজ দেখালে, সংখ্যাতত্ব দিলে প্রথমে ওরা আঁতকে ওঠেন, পরে হামলা করেন। এটাই ওদের অভ্যাস, এ সম্পর্কে আমরা ওয়াকিবহাল আছি। যাইহোক, স্যার, জুনিয়র হাইস্কুল ছিল ৩ হাজার ৬৮৫টি ৮৩-৮৪ সালে, কংগ্রেস আমলে ছিল ৩ হাজার ৯৩৮টি আর আজকে সেটা হয়ে দাঁড়িয়েছে ২ হাজার ৮৮২টিতে। কারণ আজকাল আর জুনিয়ার হাইস্কুলে অভিভাবকরা তাদের ছেলেমেয়েদের পড়াতে পাঠাচ্ছেন না। আজকাল ইনফ্যান্ট, ক্লাস ওয়ান, কে জি তে ভর্তি হতে গেলেও তিন দিন ফুটপাথে বসে থেকে ফর্ম আনতে হয় এবং তার জমা দিয়ে তারপর ভর্তি করাতে হয়। আপনাদের ছেলেমেয়েরা ইংরাজি মিডিয়াম স্কুলে পড়বে, আপনারা তাদের মাসে এক হাজার, দু হাজার টাকা মাহিনা দিয়ে ইংরাজি মিডিয়াম স্কুলে পড়াবেন, জ্যোতিবাবুর নাতনিরা ইংরাজি মিডিয়াম স্কুলে পড়বে আর গরিব মধ্যবিত্ত ঘরের ছেলেমেয়েদের পড়তে হবে সরকারি স্কুলে যেখানে তারা ইংরাজি পড়তে পারবে না। ঐ অ-এ অজগর আসছে তেড়ে, আ-এ আমটি খাব পেড়ে—এই দিয়েই তাদের শেষ করতে হবে আর আপনাদের ছেলেমেয়েরা ইংরাজি মিডিয়াম স্কুলে এ বি সি ডি, পড়বে ব্যাট, ক্যাট র‍্যাট পড়বে টুইংকিল টুইংকিল লিটিল স্টার পড়বে আর গরিবের ঘরের ছেলেমেয়েরা তা পড়তে পারবে না। আজকের যে গরিব ঘরের লোকেরা তাদের ছেলেমেয়েদের ইংরাজি স্কুলে পড়াতে বাধ্য হচ্ছে এটা তারা আনন্দে পড়াচ্ছেনা, তারা পড়াচ্ছে কারণ সরকারি প্রাথমিক স্কুল থেকে আজকাল পরীক্ষা ব্যবস্থাটাই উঠে গিয়েছে।

রাম না পড়ে পরীক্ষা দিলেও পাশ, আর রহিম ফেল করলেও পাশ। অর্থাৎ শিক্ষা ব্যবস্থা বলে কিছু নেই। আমি যাই মাহিনা পাই, আর ছাত্র-ছাত্রীদের জাহান্নামে পাঠাই, এই হচ্ছে অবস্থা। কো-অর্ডিনেশন কমিটি আর এ বি টি এ-র হাতে পড়ে পশ্চিমবঙ্গের শিক্ষার হাল আজকে কোথায় এনে দাঁড় করিয়ে দিয়েছেন। আজকে ২০ বছরে প্রাথমিক স্কুল বাড়িয়েছেন ১৮টি। জুনিয়র স্কুলগুলিকে আজকে তুলে দিয়েছেন এবং সেখানে পার্টির ক্যাডার রাজ চলছে। ফলে পশ্চিমবঙ্গে শিক্ষা ব্যবস্থা মুখ থুবড়ে পড়েছে, পশ্চিমবঙ্গে শিক্ষার কারিগর তৈরি হওয়া

বন্ধ হয়ে গেছে। আজকে বলছেন যে শিক্ষাই আনে চেতনা। আজকে জ্যোতিবাবু বলছেন যে, আমাদের পার্টির চেতনার অভাব হয়েছে। অর্থাৎ শিক্ষার অভাব হয়েছে, তাই পার্টির চেতনার অভাব হয়েছে। তাই মুখ্যমন্ত্রী মনে করছেন যে, যদি ঠিকমতো চেতনা থাকত তাহলে আমি এখানে বসে থাকতাম না, আমি দিল্লিতে গিয়ে বসে থাকতাম। তিনি দিল্লিতেও বসতে পারবেন না, আবার এখানেও বসতে চাইছেন না। অর্থাৎ একটা উড়ু উড়ু ভাব নিয়ে তিনি ঘুরে বেড়াচ্ছেন। আর পশ্চিমবঙ্গে জাহান্নামে যাচ্ছে। আর রাজ্যপালকে দিয়ে কতকগুলি অসত্য ভাষণ পাঠ করিয়েছেন। আপনারা যে চালের মাত করার চেষ্টা করেছিলেন সেটা হল না, কারণ বিধি বাম। আজকে পাবলিক অ্যা সিস্টেম ফেল করেছে। আজকে আমাদের ঐ ভাবে মিথ্যা কথাগুলি অন্তত শুনতে হয়নি, পড়ে নিয়ে বুঝবার চেষ্টা করতে হচ্ছে। শুনে আমাদের কষ্ট পোয়াতে হয়নি। তার জন্য স্পিকার সাহেবকে আমি ধন্যবাদ জানাচ্ছি যে, তিনি এমন একটা ব্যবস্থা করেছিলেন যাতে রাজ্যপালের ঐ অসত্য ভাষণ আমাদের বসে বসে না শুনতে হয়। এটা গেল শিক্ষা ব্যবস্থা। এবারে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবস্থা সম্পর্কে তিনি কি বলেছেন? তিনি বলেছেন যে ওভার অল ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন ইন দিস স্টেট কনটিনিউড টু রিমেইন পিসফুল ডিউরিং দি ইয়ার ১৯৯৬। আজকে পশ্চিমবাংলায় আইনের শাসন কোথায় এসে দাঁড়িয়েছে সেটা দেখুন। সাধারণ মানুষের কথা ভুলে যান। আজকে সি পি এম দয়া করলে তবেই বেঁচে থাকবে, আর সি পি এম দয়া না করলে বাড়ি ঘর সব জ্বালিয়ে দেবে। এই যদি হয় তাহলে কোথায় আইন-শৃঙ্খলা আছে? আইন-শৃঙ্খলা যা থাকে তাহলে আপনাদের মন্ত্রীরা আজকে প্রোটেকটেড নয় কেন, আপনাদের মন্ত্রীরা আজকে লাঞ্ছিত হচ্ছে কেন, আপনাদের মন্ত্রীরা আজকে লুণ্ঠিত হচ্ছে কেন, আপনাদের মন্ত্রীদের ঘরে আজকে চোর হানা দিচ্ছে কেন? আজকে সাধারণ মানুষ নয়, আজকে যারা সমাজবিরোধী, যারা অন্ধকারের জীব, তাদের সঙ্গে পুলিশের এক অংশের মদতে তারা এইকাজ করে চলেছে। বুদ্ধদেববাবুর অপদার্থতার ফলে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা নামক বস্তুটাকে পায়ের তলায় মাড়িয়ে দিয়ে প্রমাণ করেছে যে, এটা অসভ্যের সরকার, অসভ্যের রাজত্বে। তাই ফরওয়ার্ড ব্লক নেতা ঘোষ যে কথা বলেছেন যে, আমরা জঙ্গলেও রাজত্বে আছি, তার এই সঠিক বক্তব্যের জন্য আমি তাকে ধন্যবাদ জানাই। কাজেই এই জঙ্গলের রাজত্বে, এই জঙ্গলের সরকারের কাছ থেকে জঙ্গলের বিধি ছাড়া অন্য কোনও বিধি আমরা আশা করি না। এই জঙ্গলের রাজত্বকে খতম করার জন্য পশ্চিমবাংলার মানুষ জেগে উঠবে। জয় হিন্দ।

[10-50 — 11-00 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ সূচক প্রস্তাবের উপরে যে বিতর্ক চলছে তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত সংশোধনীগুলির বিরোধিতা করে কয়েকটা কথা এখানে বলতে চাই মাননীয় বিরোধী সদস্যদের সাজানো, বানানো অসার বক্তব্যকে খন্ডন করার জন্য। প্রথমে আমি পঙ্কজবাবুর বক্তব্য সম্পর্কে কিছু বলতে চাই। পঙ্কজবাবুর বক্তব্য শুনে আমার একটা পুরানোর কথা মনে পড়ে গেল। কালিও দমনে পরে কৃষ্ণ কালিওকে জিজ্ঞাসা করেছিলেন, আচ্ছা,

কালিও বলতে পারো তোমার দংশনে এত জ্বালা কেন? কালিও উত্তরে বলেছিল, প্রভু এখন এত ছলনা কেন তুমি দিলে তাইতো পেলাম। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে ভারতবর্ষে স্বাধীনতার পর থেকে এখন পর্যন্ত স্বাস্থ্যের ব্যাপারে কি করুন অবস্থা বিভিন্ন রাজ্যে। পঙ্কজবাবু যদি সেটা তুলনা করে আমাদের অবস্থানের কথা বলতেন তাহলে আমরা লাভবান হতাম। আপনি বলুন যে ভারতবর্ষের কোন রাজ্য স্বাস্থ্যের ক্ষেত্রে এরাজ্য থেকে এগিয়ে আছে?

শিক্ষা সম্পর্কে পঙ্কজবাবু, যা বলেছেন সেখানে জুনিয়র হাইস্কুলের সংখ্যাটা কমে গেছে অনেক স্কুল হাইস্কুল উন্নীত হবার জন্য। কাজেই তিনি যা বলেছেন সেটা ভুল করে, না হয় জালিয়াতি করে চেপে গেছেন। আলোচনার প্রথম দিন বিরোধী দলনেতা অতীশ সিংহ মহাশয় বলেছিলেন অশ্বথমা হত, ইতি গজ। তিনি রেফারেন্সটা দিয়েছিলেন আইন-শৃঙ্খলার প্রশ্নের তুলনা দিতে গিয়ে। তিনি রেফারেন্সটা এইজন্যই দিয়েছিলেন যে, মহাভারতের দ্রোণ-পর্বে যুধিষ্ঠিরের রনকৌশল মর্মার্থ বোঝেন নি বলে এটা কি তুলনা হল অতীশবাবু? তিনি জাতীয় মানবাধিকার কমিশনের রিপোর্টকেও বিকৃত করেছেন। জাতীয় মানবাধিকার কমিশনের বিচারপতি শ্রী রঙ্গনাথ মিশ্র ১৮-১-৯৫ তারিখে রাজভবনে যে সাংবাদিক সম্মেলন করেছিলেন সেখানে তিনি এই রাজ্য সরকারের সমালোচনা করেননি, বরং প্রশংসা করেছিলেন। তিনি বলেছিলেন এ পর্যন্ত মানবাধিকার রক্ষার প্রশ্নে পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগ সন্তোষজনক। পশ্চিমবঙ্গে মানবাধিকার কমিশন সচেতনভাবে তাদের কাজ করে যাচ্ছে। অতীশবাবু পুলিশের সমালোচনা করতে গিয়ে ১৯৫৯ সালের পুলিশের গুলি চালনার ব্যাপারে সামান্য উল্লেখ করেছেন। এই প্রসঙ্গে বলতে চাই, ১৯৫৯ সালে খাদ্যের দাবিতে যে আন্দোলন হয়েছিল তাতে হাজার হাজার মানুষ গ্রাম থেকে কলকাতা শহরে এসেছিলেন। তা[illegible] হাতে ছিল ফ্ল্যাগ, ফেস্টুন। সেখানে পুলিশ পিটিয়ে মেরেছিল ৮০ জনকে। আমি আরও [illegible]রফারেন্স দিচ্ছি। ১৯৯৩ সালের ২১শে জুলাই রাইটার্স বিল্ডিং অবরোধ করতে গিয়েছিলেন আপনারা। কিন্তু হাতে বোমা, পিস্তল, ছুরি নিয়ে পুলিশকে আক্রমণ করেছিলেন সেখানে আপনার দুটো কি এক হল? আপনার থানা আক্রমণ করে পুলিশকে মারবেন, থানায় গরু ছাগল ঢুকিয়ে দেবেন, চেয়ার টেবিল ভাঙবেন, আর এখানে এসে চিৎকার করবেন আইন-শৃঙ্খলা নেই বলে? গণতন্ত্রের নামে ভায়লেন্স চলতে পারে না, চলতে দেওয়া যায় না। সৌগতবাবু এবং অতীশবাবু এখানে খুন ধর্ষণের একটা একপেশে পরিসংখ্যান দিয়ে এটাই বোঝাবার চেষ্টা করেছেন যে, এই রাজ্যে আইন-শৃঙ্খলার প্রশ্নে খুন ধর্ষণ বেড়েছে। এক্ষেত্রে অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলক পরিসংখ্যান যদি তুলে ধরবার সাহস দেখাতেন ভাল হত। এটা জেনে রাখুন যে, ন্যাশনাল ক্রাইম রেকর্ড ব্যুরো যে রিপোর্ট বের করেছেন ১৯৯৩ সালে তাতে বলা হয়েছে যে, সারা দেশের চুরি, ডাকাতি, ছিনতাই, রাহাজানি ইত্যাদি অপরাধের পরিসংখ্যান থেকে প্রমাণিত হচ্ছে যে, পশ্চিমবঙ্গে এই ধরনের অপরাধের সংখ্যা সব থেকে কম। কেন্দ্রীয় স্বরাষ্ট্র বিভাগ থেকে ১৯৯৩ সালের জুলাই মাসে ক্রাইম ইন ইন্ডিয়া নামে যে রিপোর্ট প্রকাশিত হয়েছে তাতে ১৯৮৭ থেকে ১৯৯১ সাল পর্যন্ত ক্রাইম এগেনস্ট ওমেন সম্পর্কিত পরিসংখ্যান দিয়ে বলা হয়েছে যে, সারা ভারতবর্ষে ১৯৮৭ থেকে ১৯৯১ সাল পর্যন্ত ধর্ষণ বেড়েছে ২৬.১% ভাগ,

কিডন্যাপিং বেড়েছে ৩৬.৪ ভাগ, বধু নির্যাতন বেড়েছে ১৬৯.৭ ভাগ এবং অন্যান্য অপরাধ বেড়েছে ৩৬.৬ ভাগ। শুধু তাই নয়। তাতে বলেছে, ইউ পি, এম পি, মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ, রাজস্থান এবং দিল্লি—এই ৬টি রাজ্যে এইসব অপরাধের ৭০ শতাংশই ঘটছে সেখানে এবং পশ্চিমবঙ্গে ঘটছে মাত্র ৫ শতাংশ। এই হচ্ছে আপনাদের খুন ধর্ষণের পরিসংখ্যান। এখানে এক কংগ্রেস সদস্য আসানসোলের মনিমেলা গার্লস হাইস্কুলের প্রধান শিক্ষিকার কথা বলেছেন। অসত্য কথা বলেছেন। প্রধান শিক্ষিকা নিগৃহীত হয়নি। পুলিশ সহ অন্যান্য যে সমস্ত লোক ওখানে গিয়েছিলেন তারা নিগৃহীত হয়েছেন। ওই প্রধানশিক্ষিকার কুকীর্তির কথা আনন্দবাজার এবং আজকাল পত্রিকায় প্রকাশিত হয়েছিল। দু-বার প্রকাশিত হয়েছিল। একবার ১৯৯৫ সালের ১০ই আগস্ট আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছিল, সেখানে বলা হয়েছিল, উচ্চ মাধ্যমিক পরীক্ষার মার্কশিট নিয়ে প্রধান শিক্ষিকা উধাও। আজকাল যেটা বার হয়েছিল সেখানে বলা হয়ে ছিল, আসানসোলের মনিমালা গার্লস স্কুলের প্রধান শিক্ষিকা অপসারিত, ছাত্রীদের মার্কশিট জোটেনি। ৬৫ জন ছাত্রীর মার্কশিট সংসদ থেকে দিতে হয়েছে কলেজে ভর্তি হওয়ার জন্য। ১০ই জানুয়ারি যে ঘটনা ঘটেছে বলা হয়েছে সেটা ঘটনা নয়, রটনা। আসানসোলের একটি পত্রিকা, পর্যবেক্ষক, তার প্রতিনিধি কংগ্রেসে(আই) কাউন্সিলার শ্রী দেবাশীষ ভট্টাচার্যকে এই ব্যাপারে জিজ্ঞাসা করেছিলেন। সেই ব্যাপারে রিপোর্ট বেরিয়েছে। সেখানে কাউন্সিলার যা বলেছিলেন তা হল যে এই নিগৃহের ঘটনা সর্বৈব মিথ্যা কথা, আমি গোড়া থেকে ছিলাম, এইরকম ঘটনা ঘটেনি। এই প্রধান শিক্ষিকা নারসারি স্কুলে তালা ঝুলিয়ে দিয়েছিলেন। অনেক অনুনয় বিনয় করেও তিনি তালা খোলেননি। ১০ তারিখের অবস্থান বিক্ষোভ হয়েছে। তিনি এই বিক্ষোভকারীদের উপর চড়াও হয়েছিলেন এবং তারপর ও সি গেলে ও সি উপর চড়াও হন। এস ডি ও একজন ম্যাজিস্ট্রেটকে পাঠিয়েছিলেন এবং একটা আলোচনায় বসার জন্য ব্যবস্থা করলেন। সেখানে এটা সর্বদলীয় সভা হল। সেখানে তিনি অসভ্য আচরণ করলেন। তারপর এস ডি ও বাধ্য হয়ে এ আই এফ স্কুলের পারমিশন ক্রমে তালা ভেঙে দিলেন এবং স্কুল চালানোর ব্যবস্থা করলেন। এই হল প্রকৃত ঘটনা। অসত্য কথা বলে এই বিধানসভাকে মিসলিড করা ঠিক নয়। সৌগতবাবু বলছেন বোরো চাষের জল সংকটের ব্যাপারে। এই ব্যাপারে আমি বলতে চাই আপনি সত্য গোপন করে গিয়েছেন। এটা জেনে রাখা ভাল যে, বিগত দিনের ত্রুটিপূর্ণ সেচ ব্যবস্থার জন্য নদী ভাঙন হচ্ছে এবং বন্যা নিয়ন্ত্রণ বারে বারে বিপর্যস্ত হচ্ছে। ডি ভি সি কেন্দ্রীয় জল পরিষদ এবং বন্যা নিয়ন্ত্রণ কমিশন গত সেপ্টেম্বর মাসে জলাধারে জল কম থাকা সত্ত্বেও জল ছেড়ে দিলেন। বর্তমানে বছরে সেইজন্য বোরোতে জল দেওয়া যাচ্ছে না। যাই হোক এই সমস্ত অসার বক্তব্য তারা এনেছেন আমি তার বিরোধিতা করছি। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-00 — 11-10 a.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমাদের আনা সংশোধনীকে

সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি প্রতিবারের মতো এবারেও লেফট ফ্রন্ট তাদের সার্বিক ব্যর্থতা ঢাকতে গিয়ে কখনও কেন্দ্রের উপর কখনও কংগ্রেস সরকারের উপর কখনও পশ্চিমবাংলার কংগ্রেসের উপর দোষারোপ করছেন। তাদের সার্বিক ব্যর্থতা লুকিয়ে শুধু সাফল্যের কথা বলছেন, ব্যর্থতার ইতিহাসের কথা একবারও তারা বলছেন না ডাক্তার বিধানচন্দ্র রায় ১১ বছর মুখ্যমন্ত্রী ছিলেন। এখন যিনি মুখ্যমন্ত্রী আছেন তিনি নাকি রেকর্ড করেছেন, গর্ব করে বলা হচ্ছে তিনি নাকি রেকর্ড করেছেন। তার সাফল্যের ইতিহাস আমরা দেখতে চাই। এই সরকারের ঔদাসিন্যের জন্য নর্থ বেঙ্গলে আগুন জ্বলেছে, এখনও পর্যন্ত শান্তি ফিরে আসেনি। দীর্ঘদিন ধরে উদাসিনতার ফলে এটা হয়েছে। ডাঃ রায় চিন্তা করেছিলেন। তাই তিনি সেখানে চা বাগানের উন্নতি করেছিলেন। হাজার হাজার মাইল রাস্তা করেছিলেন। স্কুল করেছিলেন, নর্থ বেঙ্গলের মানুষের কথা চিন্তা করে নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি করেছিলেন। তিনি নর্থ বেঙ্গল মেডিকেল কলেজ করে দিয়েছিলেন। নর্থ বেঙ্গল এগ্রিকালচার কলেজ করে দিয়েছিলেন। চাষের সহায়তার জন্য ফরাক্কা ব্যারেজে জন্ম হয়েছিল। কল্যাণী জন্ম হয়েছিল। কল্যাণী ইন্ডাস্ট্রিয়াল এরিয়ার জন্ম হয়েছিল। সেখানে যাতে বাড়িঘর হয় তার ব্যবস্থা তিনি করেছিলেন, যাতে সাধারণ মানুষ সেখানে গিয়ে থাকতে পারে। তিনি জন্ম দিয়েছিলেন সল্টলেকের। তিনি জন্ম দিয়েছিলেন দুর্গাপুরের। তিনি জন্ম দিয়েছিলেন চিত্তরঞ্জনের। পরবর্তীকালে যে কথা খুব বড়াই করে বলা হয় যে খেলাধূলার জন্য স্টেডিয়াম তা তিনি করে দিয়েছিলেন। তাই ডাঃ রায়ের সময়ে এর জন্য জমি দেওয়া হয়েছিল। তিনি করে দিয়েছিলেন। আজকে গর্ব করে এখানে ক্রীড়ামন্ত্রী বলেন নেতাজী ইনডোর স্টেডিয়ামের কথা। এটি তিনি করে গিয়েছিলেন। তিনি যা করে গিয়েছিলেন তার একটুও যদি আপনারা করতে পারতেন, তাহলে গর্ব করার ছিল। খুব স্বাভাবিক ভাবেই বলি, আপনারা পঞ্চায়েতের সাফল্যের কথা বলেন, সাফল্য এসেছে ঠিকই, কিন্তু কি চলছে সেখানে?

সেখানে সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে পঞ্চায়েতগুলো চলছে। পঞ্চায়েত কি ভাবে আপনারা ক্ষমতায় এসেছেন তার ইতিহাস পশ্চিমবাংলার মানুষ জানে। সেই সঙ্গে সঙ্গে আমরা কি দেখছি পঞ্চায়েত? সি পি এম-এর পদলেহন না করলে চাষী মিনিকিট পায় না। পদলেহন না করলে চাষী তার সারা বছরের পরিশ্রমের ফসল, ধান ঘরে নিয়ে যেতে পারে না। চাষী সি পি এম-র পদলেহন না করলে ব্যাঙ্ক লোনের ফর্ম পায় না। গণতন্ত্র বলছেন? সাফল্য বলছেন? আমরা কি দেখছি? আমরা দেখছি, সাধারণ মানুষ একটা রাস্তা চেয়ে পায় না। সর্বত্র সন্ত্রাসের রাজত্ব চলছে। ল অ্যান্ড অর্ডার সিচুয়েশনের ব্যাপারে সকলেই এ কথা বলে আসছেন। এমন একটা দিন আমরা পাই না খবরের কাগজে যেদিন খুন হচ্ছে না, ডাকাতি হচ্ছে না। ব্যাঙ্কে ডাকাতি হচ্ছে। হাইওয়েতে রাহাজানি হচ্ছে। স্বয়ং মন্ত্রী পর্যন্ত শিকার হয়েছেন। এইসব কথা না বলে বলেননি, না নিউইয়র্কে কি হচ্ছে, দিল্লিতে কি হচ্ছে। অন্য জায়গা খারাপ হলে আমাদের এখানেও খারাপ হবে? কোনও দেশের কোন সচেতন মানুষ এইভাবে চিন্তা ভাবনা করেন? যেটা সব থেকে বড়াই করে বার বার করে বলা হয়, লেফট ফ্রন্টের কথা বলা হয় কোথায় লেফট ফ্রন্ট? শতকরা ৩৫ ভাগ ভোট পেয়ে আপনারা ক্ষমতায় আছেন। সি পি এম জানে, বাকি যারা আছে এই ছোট পার্টিগুলোকে না নিলে

গভর্নমেন্ট চলবে না, তাই তাদের নিয়েছেন। সি পি এম-এর এবারেও সংখ্যা গরিষ্ঠতা আছে। তারা জানে, ছোট ছোট পার্টিকে না নিলে তাদের অস্তিত্ব থাকবে না, তাই তাদের নিয়েছে। ছোট ছোট পার্টিকে ভালবাসে বলে তাদের নেয়নি। তাহলে এখানে দেব প্রসাদবাবু চিৎকার করেন কেন তারা মার খাচ্ছেন বলে? কলমবাবু তাহলে কেন চিৎকার করেন, আমাদের মারছে বলে? ফরওয়ার্ড ব্লক এখানে আছে, তারা বাইরে বলে, আমরা মার খাচ্ছি। ফরওয়ার্ড ব্লক ছায়া ঘোষ কি ভাবে হেরেছে তা আমরা জানি। বারাসাতে সরলদেবকে কি করে হারিয়েছেন তা আমরা কি জানি না? তার ইতিহাস কারও অজানা নেই। আপনাদের যেখানে কাউকে পছন্দ হবে না, তখন সেখান থেকে তাদের সরিয়ে দেওয়া হবে, এই হচ্ছে আপনাদের দৃষ্টিভঙ্গি। এর মান কি গণতন্ত্র? সম্পূর্ণ উদ্দেশ্য প্রণোদিত হয়ে লেফট ফ্রন্ট বাঁচিয়ে রাখা হয়েছে। লেফট ফ্রন্ট আসলে এখানে নেই। নিরাপত্তা যদি না থাকে, তাহলে কোনও দেশে শান্তি শৃঙ্খলা থাকে না। গ্রামের বুকে হোক, কলকারখানার বুকে হোক, নিরাপত্তা কোথাও নেই। সারা বছর ধরে চাষ করে চাষী জানে না, সে ফসল বাড়িতে নিয়ে যেতে পারবে কি না?

সন্ত্রাসের রাজত্ব যে চলছে তাতে এক শ্রেণীর পুলিশ রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে পুলিশ ডিপার্টমেন্টকে শেষ করে দিচ্ছে। ক্যাডারদের পুলিশের মধ্যে ঢুকিয়ে দিয়ে রাজনৈতিক ফায়দা লোটা হচ্ছে। পুলিশ দপ্তরটাই এক শ্রেণীর পুলিশের হাতে চলে গেছে গোটা প্রশাসনটাই বলতে গেলে তাদের হাতে চলে গেছে। তাদের একটাই কাজ হচ্ছে যে সন্ত্রাসের রাজত্ব করে কংগ্রেসিদের কিভাবে খতম করা যায়। আজকে কোনও দিকেই নিরপত্তা নেই, শিল্পের ক্ষেত্রে তো নেই সাধারণ মানুষেরও নিরাপত্তা নেই। আজকে বড় ছোট কারখানা বন্ধ হবার মুখে। আজকে শিল্পপতিরা বা শ্রমিকরা জানে না যে আগামীদিনের কারখানাটি খোলা থাকবে কিনা। আজকে প্রায় এক তৃতীয়াংশ কারখানা বন্ধের মুখে। যদিও মাননীয় মুখ্যমন্ত্রী শিল্পের উন্নতি করার চেষ্টা করছেন কিন্তু তিনি কাদের নিয়ে করবেন?

[11-10 — 11-20 a.m.]

গোটা শিল্পটাই তো ব্যুরোক্রাটসদের হাতে চলে গেছে। এখানে শিল্পের যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটা নেই। মাননীয় মুখ্যমন্ত্রী সল্ট লেককে ভালো করে গড়ে তোলার জন্য অনেক চেষ্টা করেছেন তারজন্য তাকে অভিনন্দন জানাই। কিন্তু যাদের উপরে এই জমির ভার দিয়েছেন তারা এই সল্টলেকের জমি বেআইনিভাবে বিলি করে দিয়েছেন। সল্টলেকের ওই দামী জমি তারা আটকে রেখে অন্য কাজে ব্যবহার করেছেন। আজকে আপনারা বলছেন যে ইন্ডাস্ট্রিজ চালু হয়েছে কিন্তু একটা জায়গাতেও কি প্রোডাকশন সেই পরিমাণে শুরু হয়েছে? হাইটেক ইন্ডাস্ট্রিজে আপনারা কটা লোক নিয়োগ করতে পেরেছেন। তারপরে জুট মিলগুলো যদি খোলাতে পারতেন তাহলে বহু লোকের চাকুরি হত, কিন্তু তাও পারেননি। হাওড়াতে দু তিনটি জুট মিল ছাড়া বেশির ভাগ জুট মিলের চিমনি থেকে ধোঁয়া বেরুতে দেখা যায় না। আজকে বার্ণ স্ট্যান্ডার্ড, জি কে ডব্লিউ ধ্বংসের মুখে পড়ে আছে। আপনারা তো বারে বারে ওয়ান উইন্ডোর কথা বলেছেন কিন্তু আপনাদের জেনে রাখা দরকার যে একটা শিল্প করতে

গেলে জমির দরকার এবং সেই জমি কলকাতার বাইরে হতে হবে। তারজন্য আরবান এরিয়া ছেড়ে যেতে হবে। আরবান এরিয়াতে এগ্রিকালচারাল ল্যান্ড ছাড়া অন্য কোনও জমি নেবার পরে সেখানে শিল্প স্থাপন করতে গেলে এলোসির দরকার। এলোসি পলিউশন ডিপার্টমেন্ট থেকে নিতে হয়। এছাড়া ফায়ার ব্রিগেডের পারমিশন দরকার। একটা ছোটখাট ইন্ডাস্ট্রিজ করতে গেলে এলোসি নিতে গেলে আগে অ্যাপলিকেশন করতে হয়। তারপরে জমির মিউটেশন হয়েছে কিনা জানাতে হয়। মিউটেশন হবার পরে অ্যাপ্লিকেশন করার এক বছরের ভেতরে এলোসি পাওয়ার কথা কিন্তু পলিউশন কন্ট্রোল বোর্ডের এমন অবস্থা যে, সেখানে স্টাফের অভাব, তারা এনকোয়ারি পর্যন্ত করার সময় পায় না। ফলে এক বছরের মধ্যে এলোসির পারমিশন পাওয়া যায় না। আসলে গোটা ব্যাপারটা মধ্যে দেখা যাচ্ছে যে, কো-অর্ডিনেশনের এবং সিংকোনাইজেশনের একটা অভাব দেখা যাচ্ছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যে, তিনি সমস্ত ডিপার্টমেন্টের মধ্যে একটা কো-অর্ডিনেশন আনুন, কারণ সমস্ত ডিপাটমেন্টের মধ্যে একটা ডিস অর্ডার চলছে, আসলে শিল্পের জন্য জমির কনভারশন হওয়ার দরকার সেটা হচ্ছে না। একটা জমি কেনার পরে সেখানে শিল্প স্থাপন করতে যদি ২ বছর লেগে যায় তাহলে শিল্প হওয়ার কোনও সম্ভাবনাই নেই, আর শিল্প যদি না হয় তাহলে বেকারত্ব ঘুচবে না। আমার আর সময় নেই, অনেক কিছু বলারও ছিল, আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে, আমাদের সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফিজ আলম সায়রানি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণের ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের সমর্থনে আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে দু-চারটি কথা বলতে চাই। আমি দুইদিন ধরে মনযোগ সহকারে বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্য শোনার চেষ্টা করেছি। এবং শুনে যেটা বুঝতে পেরেছি তারা বোধ হয় মহামান্য রাজ্যপালের ১২ পাতায় যে বক্তব্য সেই বক্তব্যে তারা সন্তুষ্ট নন। তারা বোধহয় মনে করছেন যে মহামান্য রাজ্যপালের বক্তব্যের মধ্যে পুরো বাজেটের যে বক্তৃতা সেই বক্তৃতাটা থাকা উচিত ছিল। কিন্তু তাদের বোঝা উচিত যে মহামান্য রাজ্যপালের বক্তব্যের মধ্যে একটা সরকারি নীতি ও কর্মসূচির উল্লেখ থাকে, এর বেশি থাকা সম্ভব নয়। সেই দৃষ্টিভঙ্গি থেকে তারা যদি বিচার বিশ্লেষণ করতেন তাহলে নিশ্চয় মহামান্য রাজ্যপালের বক্তব্যকে সমর্থন করতেন। কিন্তু সেই দৃষ্টিভঙ্গি থেকে তারা বিচার বিশ্লেষণ করেননি। সেইজন কেবলমাত্র বিরোধী পক্ষে আছেন বলেঃ বিরোধিতা করতে হবে এই মানসিকতা নিয়ে তারা রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছেন। স্যার, আমি আপনার মাধ্যমে বিরোধী পক্ষের সদস্যদেরকে একটি কথা বলতে চাই, যেখানে বিগত বৎসরে, বিগত কেন্দ্রীয় সরকারের কিছু মন্ত্রীর নানা রকম দুর্নীতির জন্য আসামীর কাঠগড়ায় তারা উঠেছিলেন, বিভিন্ন রাজ্য সরকারের মন্ত্রীদের নামে বিভিন্ন কথাও প্রকাশিত হয়েছে, সেখানে আপনারা কি বলতে পারেন পশ্চিমবঙ্গের কোনও মন্ত্রীর নামে বা মুখ্যমন্ত্রীর নামে কোনও দুর্নীতির কথা আপনারা শুনেছেন? বা পশ্চিমবঙ্গের কোনও মন্ত্রীকে দুর্নীতির দায়ে অপসারণ করা হয়েছে, এই রকম নিদর্শন কি দেখাতে পারবেন, পারবেন না। একটি মাত্র কারণের জন্য অন্তত আপনাদের এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করা উচিত ছিল। তার সঙ্গে সঙ্গে বলতে চাই, যেখানে ভারতবর্ষের মধ্যে বিভিন্ন জায়গায়

যেমন পাঞ্জাবে, কাশ্মীরে, উত্তরপ্রদেশে আমরা দেখছি সেখানে বিচ্ছিন্নতবাদী দিনের পর দিন বাড়ছে। এবং বিচ্ছিন্নতাবাদীরা সচেষ্টও আছে, সেখানে একটি মাত্র রাজ্য হচ্ছে পশ্চিমবঙ্গ যেখানে কোনও বিচ্ছিন্নতাবাদী, শক্তি মাথাচাড়া দিয়ে উঠতে পারেনি। এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন আছে, তার জন্য নিশ্চয় পুলিশ প্রশাসন ধন্যবাদ পাওয়ার যোগ্য। এই কথা অস্বীকার করবার উপায় নেই। আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গে কৃষি, শিল্পে সমবায়ে বিভিন্ন ক্ষেত্রে বামফ্রন্ট সরকার যে নিদর্শন স্থাপন করেছেন, তাকে অস্বীকার করা যায় না। তার সঙ্গে সঙ্গে এই কথাও বলতে চাই, আমরা যে পরিমাণ খাদ্যশস্য উৎপাদন করতে পেরেছি তার থেকে বেশি করতে পারতাম যদি তিস্তা প্রকল্পের কাজ নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করতে পারতাম তাহলে উত্তরবঙ্গের ৬টি জেলাও উপকৃত হত। সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের শস্য ভান্ডারে আরও শস্য সংগৃহীত হত। সেটা আমরা করতে পারিনি। আমি আশা করব আমাদের সরকার যথাযথ গুরুত্ব সহকারে এই কাজটা সম্পূর্ণ করার চেষ্টা করবেন। তার সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, আমাদের সরকার শিল্পের উন্নয়নের জন্য যে চেষ্টা করছেন তার ফলে বিভিন্ন জায়গায় পশ্চিমবাংলায় শিল্প গড়ে উঠছে এবং গড়ে ওঠার সম্ভাবনা দেখা দিয়েছে। কিন্তু উত্তরবঙ্গের ছয়টি জেলা এখনও সেই মানচিত্রের বাইরে। ঐ ছয়টি জেলাতে এখনও কোনও শিল্প গড়ে ওঠেনি। সেখানে কৃষি ভিত্তিক শিল্প গড়ে ওঠার সম্ভাবনা আছে এবং তার জন্য আমাদের সরকারকে আরও সচেষ্ট হতে হবে এবং শিল্প গড়ে তোলার ক্ষেত্রে যে জিনিসটা সবচেয়ে আগে দরকার সেই পরিকাঠামো, সেই পরিকাঠামোর দিক থেকে উত্তরবঙ্গের জেলাগুলো এখনও পিছিয়ে আছে। এখনও উত্তরবঙ্গে এই রকমও জেলা আছে, যেখানে আজ পর্যন্ত কোনও রেল যোগাযোগ গড়ে ওঠেনি। তার ফলে শিল্পের যে প্রসার হওয়া উচিত ছিল, সেই প্রসারতার দিক থেকে ঐ জেলাগুলো পিছিয়ে আছে। মালদহ-বালুরঘাট রেল প্রকল্পের কাজ যাতে তাড়াতাড়ি সম্পন্ন করা যায় তার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিতে হবে এবং এই প্রকল্পটির কাজ সমাপ্ত করে এটি নেতাজীর নামে উৎসর্গীকৃত করা যায় তার জন্য কেন্দ্রীয় সরকারকে বলতে হবে। তার সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, মাননীয় রাজ্যপাল তার ভাষণে বলেছেন, ধর্মীয় সংখ্যালঘু এবং ভাষাভাষী সংখ্যালঘুদের জন্য আমার সরকার তার সমস্যাগুলো চিহ্নিত করে প্রকল্প গ্রহণ করেছেন এবং তাকে রূপায়ণ করার চেষ্টা করছেন। কিন্তু এই কথা না বলে আমি পারছি না, তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে ১৯৮১ সালে উর্দু ভাষাভাষীদের জন্য বিশেষ কতগুলো পরিকল্পনা নিয়েছিলেন। কিন্তু আজও পর্যন্ত সেই সব নির্দেশগুলো কার্যকর হয়নি। সেগুলো যাতে বাস্তবে রূপায়ন হয় তার জন্য আমাদের সরকারকে সচেষ্ট থাকতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত মাসের ২৪ তারিখে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। রাজ্যপাল তার ধারাবাহিকতা অনুসরণ করে এবং পশ্চিমবাংলার আসল চিত্রকে গোপন করে—জ্যোতিবাবুকে সন্তুষ্ট করার জন্য—যথাযথভাবে তার বক্তব্য পেশ করেছেন এবং গতবার যেটা তিনি বলেননি, এবারে

তিনি সেই আইন-শৃঙ্খলা দিয়ে শুরু করেছেন। আইন-শৃঙ্খলার কথা বলতে গিয়ে তিনি বলেছেন, ল অ্যান্ড অর্ডার সিচ্যুয়েশন ইন ওয়েস্ট বেঙ্গল কন্টিনিউ টু বি পিসফুল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে নিবেদন করতে চাই, এই হাউসে আমরা অনেক সময় দেখি আর এস পি, ফরওয়ার্ড ব্লক থেকে আরম্ভ করে সকল সদস্যই ডাকাতি, চুরি ধর্ষণ এবং অনেক জায়গাতে পুলিশের অপদার্থতার ব্যাপার গোপন করেননি। এবং তারা স্বরাষ্ট্রমন্ত্রীর সাহায্য প্রার্থনা করেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে ধন্যবাদজ্ঞাপক ... াবের বিরোধিতা করতে গিয়ে সবার আগে এই কথা বলতে চাই, মহামান্য রাজ্যপালের কাছে দয়া করে যদি আমাদের এখানে আইনশৃঙ্খলা জনিত যে সমস্ত মেনশনগুলো হাউসে করা হয়েছে সেগুলো যদি রাজ্যপালের কাছে পাঠিয়ে দেওয়া হয় তাহলে মহামান্য রাজ্যপাল বলবেন আইনশৃঙ্খলা পরিস্থিতি নিয়ে এই পবিত্র বিধানসভায় আমি যা বলে এসেছি, এগুলো আমাকে দিয়ে বলিয়ে মন্ত্রিসভা আমার রাজ্যপালের সমস্ত ক্ষমতা খর্ব করেছেন, আমার মর্যাদা হানি করেছেন, এ বিষয়ে সন্দেহ নেই। আমরা প্রতিবারই দেখি এই বিধানসভার মধ্যে অনেক রকম কথাবার্তা বলা হয় ল অ্যান্ড অর্ডার সম্পর্কে। গতকাল সৌগত বাবু বলেছেন। আজকে পঙ্কজবাবু বলেছেন, এম এল এ হোস্টেলে চুরি হয়েছে। এটা সত্যি না, সত্যি না। এই ঘটনা ঘটছে। মন্ত্রীরা আক্রান্ত হয়েছেন। একসঙ্গে তিনজন মন্ত্রী আসছিলেন আক্রান্ত হয়েছেন। শ্রীমতী ছায়া বেরা আক্রান্ত হয়েছেন উলুবেড়িয়াতে। আমি বলছি যেগুলো হয়ে গেছে, এটা রেকর্ডেড। এই ঘটনার পরেও রাজ্যপাল যদি বলেন যে ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন ইন ওয়েস্ট বেঙ্গল কনটিনিউস টু বি পিসফুল, তাহলে রাজ্যপাল কি সেদিন স্বীকার করবেন, যেদিন পশ্চিমবাংলায় রাজ্যপালকে তাঁর গাড়িতে হেনস্থা হতে হবে, তার জিনিসপত্র চুরি যাবে, যেদিন মুখ্যমন্ত্রীর গাড়িতে মুখ্যমন্ত্রীকে হেনস্থা হতে হবে, সে দিন হয়তো তিনি বলবেন ল অ্যান্ড অর্ডার ইন ওয়েস্ট বেঙ্গল ডাজ নট কনটিনিউ টু বি পিসফুল। রাজ্যপালের ভাষণের মধ্যে এই কথা থাকা উচিত ছিল যে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা জনিত পরিস্থিতির অবনতি হয়েছে। উলুবেড়িয়াতে যে ঘটনা ঘটেছে আমরা তার জন্য দুঃখিত কিন্তু একটা কথা আমি বলতে চাই অত্যন্ত দায়িত্ব নিয়ে, এই হাউসে দাঁড়িয়ে। ৮৫-৮৬ সালে ওই ধরনের একটা ঘটনা ঘটেছিল। সেই ঘটনাকে ধরতে পুলিশ যখন সেখানে সেই চোলাই ঘাঁটিতে যায় তখন সেখানে মার্কসবাদী প্রধান সহ অন্যরা পুলিশের গাড়িকে আক্রমণ করে। এই উদাহরণ আছে উলুবেড়িয়াতে। উলুবেড়িয়ার এস ডি পি আর কে পঞ্চানন, সেই প্রধানকে গ্রেপ্তার করতে যাওয়ার জন্য তার উপর চরম ব্যবস্থা নেওয়া হয়। তাকে মাত্র পাঁচ মাসের মধ্যে উলুবেড়িয়া থেকে কার্সিয়াঙে ট্রান্সফার করে দেওয়া হয়। সুতরাং এখানে আইনশৃঙ্খলা ভাঙবে না কোন জায়গায় ভাঙবে। স্বরাষ্ট্রমন্ত্রী তার বক্তব্য রাখতে গিয়ে কি বললেন, তিনি বললেন যে পুলিশের ক্রেডিবিলিটি নেই, ক্রিমিন্যালদের ক্রেডিবিলিটি আছে-এ কথা আর কারও নয় স্বয়ং স্বরাষ্ট্রমন্ত্রীর। মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দেবার সময়ে বলবেন উনি বলছেন পুলিশ অফিসারদের সঙ্গে মানুষ নেই, ক্রিমিনালদের সঙ্গে তবু কিছু মানুষ থাকে। একথা বলার আগে তার উচিত ছিল পদত্যাগ করা। তাই আমার মনে হয় পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা জনিত পরিস্থিতি একেবারে ভেঙে পড়েছে।

আজকে বলুন তো আপনাদের রাজত্বে শিক্ষক শিক্ষিকারা তাদের মর্যাদা হারাচ্ছেন। তাই বলছি আপনারা এই জায়গায় ব্যর্থ। আজকের খবরের কাগজে বেরিয়েছে, গোসাবায় কুঁজো বলে একজন ডাকাত সে নাকি সি পি এমের তাঁবুতে আছে। আজকে আপনারা বলেন আপনারা নাকি উন্নতি করেছেন স্বনিযুক্তিতে। পশ্চিমবঙ্গ পি এম আর ওয়াই এ সমস্ত রাজ্যের নিচে চলে এসেছে। ১৯৯৫-৯৬ সালে ২৩ হাজার টার্গেট ছিল, সেই টার্গেট ফুলফিল হয়েছে ৮ হাজারের মতো। ৩০ হাজার অ্যাপ্লিকেশন জমা পড়েছে। আজকে জ্যোতি বাবু কোথায়। জ্যোতিবাবুর মুখে একটা কথা শুনি। তিনি একটা গানই গাইতে ভালবাসেন। সেই গানটা হচ্ছে আমার হাত ধরে তুমি নিয়ে চল সখা। ১৯৬৭ সালে ওই জায়গায় আসার জন্য জ্যোতি বাবু যার হাত ধরেছিলেন তার নাম হচ্ছে অজয় মুখার্জি। পরে লাঠি মেরেছেন। ১৯৭৭ সালে ওই জায়গায় আসার জন্য প্রফুল্ল সেনের হাত ধরেছিলেন। তিনি নাকি খাদ্য আন্দোলনের শহিদ করেছিলেন, তিনি গুলি করেছিলেন? তার হাত ধরে তিনি দিল্লির ক্ষমতায় যাবার চেষ্টা করেছেন। এখানকার ক্ষমতায়ও আসার চেষ্টা করেছিলেন। পরবর্তীকালে অটল বিহারি বাজপেয়ীর হাত ধরে এগিয়ে যাওয়ার চেষ্টা করেছেন। তাই আপনাদের কাছে বলি যে, এবার গান আমার হাত ধরে তুমি নিয়ে চল সখা, আমি যে পথ চিনি না নয়, তারা চিনেছিলেন। দিল্লি চিনেছিলেন অটলবিহারি বাজপেয়ীর হাত ধরে তখন বলেছেন তোরা যে যা বলিস ভাই, আমার সোনার হরিণ চাই। আমি প্রধানমন্ত্রিত্ব চাইছি, তা নাহলে আমার স্বপ্ন সার্থক হবে না। জ্যোতি বাবুর সেই স্বপ্ন সার্থক হয়নি। ক্লান্ত রিক্ত জ্যোতি বাবু ফিরে এসেছেন। শিল্পে ব্যর্থ, কৃষিতে ব্যর্থ, সমস্ত জায়গায় ব্যর্থ হয়ে ফিরে এসে এখন গান শুরু হয়েছে—ক্লান্তি আমার ক্ষমা করে দাও প্রভু। কালকে একজন সদস্য বলেছিলেন যে, সৌগত রায় ওয়াইড বল, নো বল করেন। সৌগত বাবু বোলার। তিনি ওয়াইড বল, নো বল করবেন। কিন্তু জ্যোতি বাবুকে যদি আম্পায়ার করা হয়, তাহলে উনি হয়ত সৌগতবাবুকে বাতিলই করে দেবেন। তিনি বলেই দেবেন যে, ওর বল চলবে না। ওকে বল করতে দেওয়া হবে না। জ্যোতিবাবু বেন জনসন। জ্যোতিবাবুর ডোপ টেস্ট করলে দেখা যাবে যে, তিনি নির্বাচনে রিগিং করেছেন। তিনি অত্যাচার করেছেন। জোর করে তিনি ভোট আদায় করেছেন। জ্যোতিবাবু বেন জনসন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী তপন হোড় :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন করে আমি দু-চার কথা বলার চেষ্টা করব। আমি প্রথমেই বলব যে, নেতাজী সুভাষচন্দ্রের জন্মশতবর্ষের উপর আমার দুটি কথা বলবার আছে। আমি মার্কসবাদী চিন্তাবিদ ত্রিদীব চৌধুরির সাম্প্রতিক প্রবন্ধে দেখেছি যে, একটা জিনিস অন্ধকারে থেকে গেছে, অনুল্লিখিত থেকে গেছে যে, বাংলার বিপ্লবীদের সঙ্গে নেতাজীর যে সম্পর্ক, সেই সম্পর্ক আজও উন্মোচিত হয়নি। এর মূল্যায়ন আজও হয়নি। দেশবন্ধু ছিলেন বাংলার বিপ্লবীদের অভিভাবক স্বরূপ। তার মারফত নেতাজীর সঙ্গে বাংলার বিপ্লবীদের যোগাযোগ হয়েছিল। মার্কসবাদী চিন্তাবিদ ত্রিদীব চৌধুরি একসময় নেতাজীর প্রাইভেট সেক্রেটারি

হিসাবে কাজ করেছিলেন। কাজেই সেই সূত্র ধরে জানতে পেরেছি যে, এই বিপ্লবী আন্দোলনের সঙ্গে কমিউনিস্টদের যে সম্পর্ক, সেটা উন্মোচিত হয়নি। এর সঙ্গে সঙ্গে আজকে দেখতে পাচ্ছি যে, নেতাজীর মূল্যায়ন করতে গিয়ে, তার যে রচনাবলী, সেগুলি নেতাজী রিসার্চ ইনস্টিটিউট আছে শিশির বসুর, সেখানে আছে এবং তিনি এটাকে ব্যক্তিগত সম্পত্তি হিসাবে ধরে নিয়েছেন। তাই আজকে সেটা ব্যক্তিগত সম্পত্তি নয়, নেতাজী সম্পর্কে বিশেষ করে মূল্যায়ন করতে গেলে এই রচনাবলী দরকার এবং তাই আজকে রাজ্যসরকার ভাবেন যে ওই রচনাবলীগুলিকে কি করে ব্যক্তিগত মালিকানা থেকে উদ্ধার করা যায় এবং সেই সম্পর্কে সঠিক মূল্যায়ন করতে গেলে নেতাজীর কথা আমাদের ভাবতে হবে এবং যে কথা বলতে চাই সেটা হচ্ছে যে, আজকে রাজ্যপালের ভাষণের উপর কংগ্রেসিরা অনেক অসার বক্তৃতা করলেন। কংগ্রেস নিজেও জানেন এবং কংগ্রেস পার্টির সদস্যরা জানেন যে, তুলনামূলক বিচারে বিগত ২০ বছরে আমরা কি কর্মযোগ্য করেছি।

এখানে তারা তা বলতে পারেন না। বললে নিজেদের মধ্যে দ্বন্দ্ব সৃষ্টি হবে। এখানে কে কত বড় বামফ্রন্ট বিরোধী কথা বলতে পারে তাই নিয়ে সোমেন পন্থী ও মমতা পন্থীদের মধ্যে প্রতিযোগিতা চলছে। এই প্রতিযোগিতা চলে চলুক তাতে আমাদের কোনও আপত্তি নেই। আপনারা বলেছেন বামফ্রন্ট সরকার কচ্ছপের মতো। হ্যাঁ, আমরা স্লো, বাট স্টেডি। আর ওরা, কংগ্রেসিরা ২ কান কাটা খরগোশের মতো। ২ কান কাটা কংগ্রেসিদের এটা চিন্তা করে দেখতে হবে। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বলবার কিছু নেই। শুধু যেটা বলতে চাই সেটা হল যে বামফ্রন্ট সরকারের বলিষ্ঠ নীতি যেটাকে কার্যকর করার জন্য যে প্রচেষ্টা চলছে সেই প্রচেষ্টাকে পুলিশের মধ্যে একটা অংশ কার্যকর করতে দিচ্ছে না। আমি এব্যাপারে ভুক্তভোগী। কোনও এক পুলিশ অফিসার আমাকে বলেছিলেন আপনি তো ৫ বছরের মস্তান, আর আমরা ৪০ বছরের মস্তান। পুলিশের একাংশ কংগ্রেস পন্থী বলে তারা বামফ্রন্ট সরকারের বলিষ্ঠ নীতিকে প্রতিষ্ঠিত করতে চায় না। কাজেই সে ব্যাপারে রাজ্য সরকারকে সজাগ থাকতে হবে। আজকে প্রশাসনের মধ্যে অদ্ভুত এটা লেথার্জি দেখা যাচ্ছে। জনগণের মধ্যে অনীহা দেখা যাচ্ছে। এগুলো কাটাতে হবে। সরকারি কর্মচারিদের কিছু অংশ আছেন যারা ১২টার সময় অফিসে এসে দেড়টার সময় পালিয়ে চলে যান। এগুলোর ব্যাপারে রাজ্য সরকারকে সজাগ থাকতে হবে। জনগণের টোটাল ইনভলভমেন্টের কথা চিন্তা করতে হবে। মনে রাখতে হবে ১৯৭৭ সালে যে ১-২ বছরের ছিল এখন সে ২০ বছর বয়সের হয়েছে। সুতরাং ১৯৭৭ সালে তার যে চাহিদা ছিল এখন তার সেই চাহিদা আর নেই। তাই আজকে কোরোসিন নিয়ে আন্দোলন হচ্ছে না, আজকে আন্দোলন হচ্ছে বিদ্যুৎ নিয়ে। এখন আর এক কোদাল মাটি নিয়ে বা ঝুপড়ি নিয়ে আন্দোলন হচ্ছে না, এখন আন্দোলন হচ্ছে পাকা রাস্তা নিয়ে। তবে কেন্দ্রীয় সরকারের নীতির উপর অনেক কিছু নির্ভর করে। কেন্দ্রীয় সরকার যে নীতির কথা বলেছিলেন সেগুলো ভাল ছিল বলেই পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রকে সাপোর্ট করেছিলেন। কিন্তু বর্তমানে পঞ্চম বেতন কমিশনের সুপারিশ অর্থ দপ্তর যে প্রশংসা করেছেন, কর্মী সংকোচন, নিচু তলার কর্মিদের উপেক্ষা করা ইত্যাদি নীতিগুলো সবই পূর্বতন কংগ্রেস সরকারের নীতির মতো। গ্রামের উন্নয়নের ব্যাপারে তারা কোনও জোর দেয়নি। এন টি পি

সি যা করেছে তাকে বরদাস্ত করা যায় না। রেশনে, দারিদ্রসীমার নিচে যারা বাস করে তাদের অর্ধেক দামে চাল দেওয়ার কথা বলা হয়েছে। কিন্তু সে ব্যাপারে কেন্দ্রীয় সরকার কিছু পালন করতে চায় না। বামফ্রন্ট সরকার অর্ধেক দামে চাল দেবার কথা বলেছে। আমি মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে সমর্থন করে এবং দু-কান কাটা কংগ্রেসিদের আনা সংশোধনীগুলোকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati D'Costa Gillian Rosemary Hart :** Hon'ble Speaker, Sir, I am pleased to speak briefly this morning on the address delivered by the Governor of West Bengal on the 24th January, 1977.

It is encouraging to have heard in the above address that "the State Government through consistent efforts have been able to create an environment conducive to industrial investment. Priority has been attached to the goal of making West Bengal a growth oriented and industrially advanced state." It is a matter of pride for us that the Consideration of Indian Industries Selected this State for the venue for holding the partnership summit in January 1977.

We are also proud that the Government has been achieving record production of food grains and is one of the front ranking States in agricultural production. At the same time, the Government is also giving a high priority to environmental issues which are most important.

Being an educationist, matters pertaining to education are of a high priority more so since our Anglo-Indian Schools have always and continued to be the main stay of education throughout the country. As far as primary education is concerned, we know the Central Government is stressing the need for universalisation of primary education which must be made compulsory and free.

I have no doubt that the Government of West Bengal will take necessary steps to bring about this goal of universalisation of education and for this purpose not only should more funds be allocated for primary education in the State but the Central and State Government should work together for this purpose so that the goal of free and compulsory education for all children at primary school level be made a reality as we step into the 21st century.

In this connection however, I wish to state that it is not only the goal but also the procedure and action which is of greater consequence. What should be given priority is how the teaching is done, the method and procedure, what syllabus is framed and the usefulness of the syl-

*labus to the children. It is all this that counts in education. The method of teaching and method of education the pupils entrusted to us which* show the difference between teaching as a profession and teaching as a vocation. I am sure you will all agree with me that it is the ultimate result that counts.

In conclusion, I think the Hon'ble Governor for his assurances that the Government is very much concerned about the welfare of the religious and linguistic minorities in the State. Our Anglo-Indian Community is a linguistic minority and I am sure that the Government will ensure that the needs for my community are looked after by the minorities Development and Welfare Department that has been constituted for that purpose.

Thank you.

**শ্রী আকবর আলি খোন্দকর ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমাদের আনীত রাজ্যপালের ভাষণের উপর সংশোধনীর সমর্থনে আমার বক্তব্য রাখছি। আজকে পশ্চিমবাংলায় যে শাসনব্যবস্থা চলছে, সেই সম্পর্কে কোনও উল্লেখ রাজ্যপালের এই ভাষণে নেই। আমরা সংবাদপত্রে দেখলাম একজন ডাকাত ২০-২৫ টি বাড়িতে ডাকাতি করছে এবং সেই ডাকাতের স্ত্রী থানার ও সি-র ঘরে আনন্দ মস্করা করছে। এ থেকেই বোঝা যায় পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার পরিস্থিতি কি।

আজকে বলা হচ্ছে পশ্চিমবাংলায় পুঁজি নিয়োগ হচ্ছে। শিল্পের নামে বড় বড় কথা বলা হচ্ছে মৌ (এম ও ইউ)-এর নামে সি পি আই (এম) নেতৃত্ব বিদেশে গিয়ে বহু টাকা-পয়সা নষ্ট করছেন। এদিকে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু হুগলি জেলাতে তিনটে শিল্প স্থাপনের কথা ঘোষণা করেছিলেন। একটা হচ্ছে মড়ুলার ফুড পার্ক এটা নাকি এশিয়ার বৃহত্তর ফুড পার্ক হবে। সেখানে এখন গরু ঘাস খায়। কোটি কোটি টাকা সেখানে জেলা পরিষদের দালালদের হাতে তুলে দেওয়া হচ্ছে। আর একটা কারখানা উদ্বোধন করেছিলেন, ইনদো-চিন-সিমেন্ট তৈরি করার কথা হয়েছিল, রিফাইন্ড স্টিল তৈরির কথা হয়েছিল। সেই কারখানাটি দীর্ঘদিন ধরে বন্ধ। সেখানকার শ্রমিকরা খেতে পাচ্ছে না। হুগলি জেলার আরামবাগে একটি মাসরুম প্রকল্প উদ্বোধন করেছিলেন, সেখানে কিছুই হয়নি।

পশ্চিমবঙ্গে আজ বিদ্যুতের বেহাল অবস্থা। বিদ্যুৎ মন্ত্রী বলেছেন গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌছে যাবে। কিন্তু গ্রামের বিদ্যুতের অবস্থা কি?

[11-40 — 11-50 a.m.]

একটা জায়গা একটা মৌজায় একটা লাইট-পোস্ট পুঁতে দিয়ে বলা হচ্ছে, ওখানে সব বিদ্যুতায়ণ হয়ে গেছে। এখানে বলা হয়েছে, হুগলি জেলার একটা মৌজা ছাড়া সব মৌজাতে

নাকি বিদ্যুতায়ণ হয়ে গেছে। অথচ আমার কেন্দ্র চন্ডিতলাতে এখনও পর্যন্ত বিদ্যুৎ যায়নি। আজকে বিদ্যুতের জন্য টাকা জমা দিয়েও বিদ্যুৎ পাওয়া যাচ্ছেনা। এটা নাকি আবার গরিবের সরকার। আজকে মাননীয় রাজ্যপালের ভাষণে এসব কথা লেখা নেই। আজকে ডাকাতরা তার চুরি করে নিয়ে গেছে, গ্রামে মানুষ তারের জন্য মাথাকুটে মরছে। কখনও পঞ্চায়েত সমিতিতে আবার কখনও বলা হচ্ছে জেলা পরিষদে যাও। জেলা পরিষদ তো বাস্তুঘুঘুর বাসায় পরিণত হয়েছে। শিয়াখালা বলে একটা গ্রাম। সেখানে অনগ্রসর শ্রেণীর মানুষের বাস বেশি। আমি নিজে গিয়ে সেখানে তার দেওয়ার জন্য বললাম, কিন্তু দেওয়া হলনা, সি পি এম-এর নেতাদের কাছে যেতে বলা হল। গ্রামের মানুষ যদি পয়সা দিয়ে বিদ্যুৎ না পায়, এখানে ওখানে ছুটতে হয় তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়ের থেকে লাভ কি? কিন্তু এসব কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

এবারে রাস্তাঘাটের অবস্থা সম্বন্ধে কিছু বলছি। রাস্তাঘাটের অবস্থা বিবৃত করতে আমার লজ্জা পাচ্ছে, এমন অবস্থা। মাননীয় মন্ত্রী মহাশয় যদি গাড়ি নিয়ে যান তাহলে দেখতে পাবেন সারা হুগলি জেলাতে কটা রাস্তা আস্ত আছে। এমন অবস্থা যে, আমার মনে হয়, গাড়ি করে গেলেও তার কোমর ভেঙ্গে যাবে। সর্বত্র এক কোমর করে গর্ত ওখানে মৎস্য মন্ত্রী মাছ চাষ করতে পারেন।

আজকে ভূমি সংস্কারের নামে গ্রামে গরিব মানুষের উপর অন্যায় অত্যাচার চলছে। আজকে গ্রামে-গঞ্জের জোতদার-জমিদাররা সি পি এম-এর বন্ধু। মাননীয় রাজ্যপালের ভাষণ দেখলে দেখা যাবে, যারা বর্গাদার, বর্গা পেয়েছিলেন তাদের সাত শতাংশ লোককে এখনও পাট্টা দেওয়া হয়নি। বহু জমি উদ্ধার হয়নি। আজকে কংগ্রেস আমলের সঙ্গে আপনাদের আমলের পরিসংখ্যান দেখলে এই চিত্রটা পরিষ্কার হয়ে যাবে। আজকে ওরা গরিবের বন্ধু নয়, বড় লোকের প্রতিভু এবং তাদের সঙ্গে নিয়ে রাজনীতি করছেন।

এবারে ত্রিস্তর পঞ্চায়েতের কি অবস্থা সেটা দেখা যাক। আজকে গ্রামে মানুষের উন্নতির কথা বলা হলেও গ্রামের কি অবস্থা? আজকে পঞ্চায়েতের নামে জুলুমবাজি চলছে, জেলা পরিষদগুলো বাস্তুঘুঘুর বাসায় পরিণত হয়েছে। সেখানে কোনও কাজ হয় না, সমস্ত কাজগুলো আজকে আটকে রেখে দেওয়া হয়। আগে নিয়ম ছিল একটা ট্রান্সফর্মার যদি পুড়ে যায় তাহলে কল সেন্টারে খবর দিলে তারা বদল করে দিত। কিন্তু এখন একটা কল সেন্টার পুড়ে গেলে সেটা লাগাতে ২-৩ মাস সময় লেগে যায়। গ্রাম পঞ্চায়েতে বলে পঞ্চায়েত সমিতি, পঞ্চায়েত সমিতি আবার অন্য কাউকে দেখিয়ে দেয় বা বিদ্যুৎ দপ্তরে পাঠিয়ে দেয়। এতে গ্রামে চাষের খুব ক্ষতি হচ্ছে এবং গ্রাম অন্ধকারে ঢেকে থাকছে। আবার এ নিয়ে গ্রাম পঞ্চায়েতে সি পি এম-এর অন্তর্দলীয় কোন্দল লেগে রয়েছে। হরিপালের এক গ্রাম পঞ্চায়েতের প্রধান, সফিউর রহমান, যিনি ওখানে বহু রক্তপাত করেছেন তিনি খুন হয়ে গেলেন। কিন্তু সি পি এম-এর নেতৃত্ব বলছেন, ওটা নারী ঘটিত ব্যাপার। যদি প্রতিদিন খবরের কাগজ খোলা যায় তাহলে দেখা যাবে আজকে পশ্চিমবাংলার গ্রাম-গঞ্জের মানুষ কি অবস্থার মধ্যে আছে।

এবারের কৃষিক্ষেত্রে উন্নতির কি অবস্থা তা দেখা যাক। রাজ্যপালের ভাষণে এ সম্বন্ধে বলা হয়েছে। আজকে হুগলি জেলা আলু উৎপাদনে সর্বপ্রথম। সেখানে কিছু দিন আগে পোলবা-দাদপুরের কোল্ড স্টোরেজে আলু নষ্ট হয়ে যায়। কিন্তু আজ পর্যন্ত যাদের আলু নষ্ট হয়েছিল তারা ক্ষতিপূরণ পায়নি। আলু নিয়ে চরম নোংরামি চলছে। এবারে যদি গ্রামের চাষীরা আলুর বন্ড না পায় তাহলে এই এলাকায় লোকেরা বলছে যে, তারা রাস্তা রেল সমস্ত বন্ধ করে দেবে। হিমঘরের মালিকদের সঙ্গে মন্ত্রীরা আজকে গোপনে বোঝাপড়া করছে এবং গ্রামের চাষীরা বঞ্চিত হচ্ছে, আজকে চাষীদের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা পরিসংখ্যান দিলেই বোঝা যায়। এর পর আসি মৎস্যচাষীদের অবস্থা আজকে কি? মৎস্য চাষে কোটি কোটি টাকা নষ্ট হচ্ছে, পশ্চিমবাংলার বাঙালি মাছ খেতে ভালবাসে, তারা মাছ খেতে পাচ্ছে না। দুধ উৎপাদন বেড়েছে, কিন্তু তারা দুধ কিনতে পারছে না দুধের দাম গরিব মানুষদের বন্ধুরা বাড়িয়ে দিয়েছেন। তার পর পরিবেশ দূষণের নাম করে জেলা পরিষদে সি পি এমের নেতারা রাতের অন্ধকারে গাছ কেটে বিক্রি করে দিচ্ছে। ধনেখালিতে এ ব্যাপারে ডি এম কে বলেছিলাম কিন্তু তার কিছু সুরাহা হয়নি। আমার শেষ কথা হল আজকে পশ্চিমবাংলায় বই মেলা পুড়ে গেল। রাজ্যপাল এক জায়গায় বলেছেন যে একটা পুলিশ মিউজিয়াম করা হবে, আমি বলব সেখানে দুজন মন্ত্রীকে পুরস্কার দেওয়া হোক, একজন আমাদের পুলিশ মন্ত্রী ও তথ্যমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য এবং আরেক জন আমাদের দমকল মন্ত্রী। এই বলে আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমাদের সংশোধনী প্রস্তাবের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপর গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত সংশোধনী বাতিল করে দেওয়ার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। কংগ্রেসিরা যতই বলুন না কেন গোটা ভারতবর্ষের মধ্যে আমাদের পশ্চিমবঙ্গ একটা নতুন নজির সৃষ্টি করে এগিয়ে চলেছে। আমাদের রাজ্যে কংগ্রেস আমলে যে দুঃশাসনের দিন তাকে অতিক্রম করে ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে যে নব দিগন্তের সূচনা হয়েছে, সেই নব দিগন্তের সারা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্যে তার যে অগ্রগতির খতিয়ান সেই খতিয়ান যদি আমরা বিচার করি, তুলনামূলক ভাবে পর্যালোচনা করি তাহলে আমরা দেখব গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ শীর্ষ স্থানে দাঁড়িয়ে আছে। গ্রামের মানুষের মধ্যে, গরিব মানুষের মধ্যে আমরা ক্রয়-ক্ষমতা বাড়াতে পেরেছি। এই ক্রয় ক্ষমতা বাড়াতে পারার একটা বড় কারণ হল ভূমি সংস্কার। পূর্বে এই আইন হয়েছে কিন্তু তাকে বাস্তবায়িত করা হয়নি। আমরা পশ্চিমবঙ্গের বুকে দাঁড়িয়ে ভূমি সংস্কারের ক্ষেত্রে যে সাফল্য অর্জন করেছি যার ফলে গরিব মানুষ, ভূমিহীন মানুষদের ক্রয় ক্ষমতা বৃদ্ধি পেয়েছে, তারা যে অধিকার পেয়েছে সেই অধিকারে বলীয়ান হয়ে তাদের যে নীতি ভিত্তিক জীবন তাকে গড়ে তোলার চেষ্টা চালিয়ে যাচ্ছে। তার মধ্যে দিয়ে গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে এবং আমরা দেখছি শুধু যে ক্রয় ক্ষমতা বেড়েছে তাই নয়, গ্রামের শহরের গরিব মানুষ, মধ্যবিত্ত মানুষ তাদেরকে নব চেতনায় উদ্বুদ্ধ করতে পেরেছি এবং গোটা ভারতবর্ষের

মধ্যে পশ্চিমবঙ্গ গণতন্ত্রের পীঠস্থান হিসাবে চিহ্নিত হয়েছে। শুধু যে ভারতবর্ষের মধ্যে তাই নয় গোটা দুনিয়ার সমাজ বিজ্ঞানীরা পশ্চিমবাংলায় আসছেন এবং তারা পশ্চিমবাংলাকে নিয়ে গবেষণা করছে। পশ্চিমবাংলার ত্রিস্তর পঞ্চায়েতি ব্যবস্থা সারা ভারতবর্ষের মধ্যে এক অনন্য নজির সৃষ্টি করেছে এবং আপনাদের প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী তাকে স্বীকৃতি দিয়েছেন। আমরা দেখতে পাচ্ছি কৃষি উৎপাদনে রেকর্ড সৃষ্টি হয়েছে। বন্যায় হওয়া সত্ত্বেও আমাদের রাজ্যে কৃষি উৎপাদন তেমন মার খায়নি। এই বছরের একটা উদাহরণ দিচ্ছি আমি হুগলি জেলার মানুষ আমার হুগলি জেলায় আলুই হচ্ছে প্রধান চাষ। গত বারে যা হয়েছিল তার থেকেও বেশি আলু এবারে উৎপাদন হবে বলে আমি আশা করছি। মৎস্য চাষে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে বিগত কয়েক বছর ধরে প্রথম স্থান অধিকার করে রেখেছে। সামাজিক বন সৃজনের ক্ষেত্রেও আমাদের রাজ্য সারা দেশের মধ্যে শীর্ষ স্থান অধিকার করে রয়েছে।

[11-50 — 12-00 Noon]

আমরা জানি আমাদের কংগ্রেসি মাননীয় বিধায়ক বন্ধুরা এই সাফল্য দেখতে পান না। রাজ্যের এই অগ্রগতি তারা দেখতে পান না। কারণ চোখে কেউ যদি ঠুলি এঁটে থাকে তাহলে কোনও দিন সত্য চিত্র তার চোখে পড়ে না। কিন্তু সাধারণ মানুষ নিশ্চয়ই দেখতে পাচ্ছে।

আমাদের রাজ্যে শিক্ষা ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে তার প্রমাণ সাক্ষরতা আন্দোলনে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলা অনেক এগিয়ে রয়েছে। এটা আমাদের কথা নয়, জাতীয় সাক্ষরতা মিশন এই কথা বলছেন যে, সাক্ষরতার কাজ পশ্চিমবাংলায় সবচেয়ে ভাল হয়েছে। এর ফলে আজকে বহু ছাত্র শিক্ষার অঙ্গনে আসছে। যাদের ঘরের ছেলে-মেয়েরা অতীতে কখনও লেখাপড়ার সুযোগ পায়নি, আজকে সেসব ঘরের ছেলে-মেয়েরা স্কুলে যেতে চাইছে। তাই তো প্রাথমিক বিদ্যালয়গুলোর ওপর চাপ বাড়ছে। কিন্তু আমরা জানি আমদের রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতা রয়েছে। তথাপি আমি স্যার, আপনার মাধ্যমে আমাদের সরকারের কাছে অনুরোধ করছি যাতে আরও অসংখ্য স্কুল করা যায় তারজন্য তারা উদ্যোগী হন। প্রাথমিক স্কুলগুলোর ওপর যে চাপ সৃষ্টি হচ্ছে, বিশেষ করে গ্রামাঞ্চলে, সেই চাপ কমাবার জন্য আরও অনেক নতুন প্রাথমিক বিদ্যালয় আমাদের রাজ্যে স্থাপন করতে হবে। যদিও কংগ্রেস আমলে যা ছিল তার চেয়ে অনেক বেশি ইতিমধ্যেই স্থাপন করা হয়েছে। প্রাথমিক বিদ্যালয়, মাধ্যমিক বিদ্যালয়, কলেজ স্থাপনের ক্ষেত্রে আমরা ইতিমধ্যেই অনেক সাফল্য এবং অগ্রগতি দেখতে পাচ্ছি। কংগ্রেসি বন্ধুরা বলেছেন, বিশেষ করে মাননীয় বিধায়ক পঙ্কজ বাবু বললেন জুনিয়র হাই স্কুলের কথা। কিন্তু সেগুলো যে আজকে মাধ্যমিক স্তরে উন্নীত হয়েছে সেটা বোধ হয় তার দৃষ্টিতে পড়েনি, তাই উনি ওর ভাষণের মধ্যে ওটা উল্লেখ করলেন না।

সংস্কৃতির ক্ষেত্রে আমাদের রাজ্যে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তা কংগ্রেস আমলে চিন্তাও করা যেত না। আমরা লক্ষ্য করেছিলাম সে সময়ে রাজ্যের সংস্কৃতির ওপর কি ভীষণ

আক্রমণ নেমে এসেছিল। সে সময়ে আমরা দেখেছি শিল্পীদের কোনও স্বাধীনতা ছিল না। সুস্থ সংস্কৃতির বিকাশের জন্য কলকাতায় সে সময়ে বিভিন্ন সংগঠনকে অনুষ্ঠান করে বাধা দেওয়া হত। নাটকের দল এবং নাট্যকারদের ওপর হামলা করা হত। এমন কি আমাদের মনে আছে এ রাজ্যে সে সময়ে উৎপল দত্তর মতো প্রথিতযশা শিল্পীর ওপরও আক্রমণ নেমে এসেছিল। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নিশ্চয়ই এই দাবি করতে পারেন যে, তারা পশ্চিমবাংলার সংস্কৃতির ক্ষেত্রে অবশ্যই উল্লেখযোগ্য অগ্রগতি ঘটাতে পেরেছেন এবং এই অবস্থার মধ্যে দিয়ে তারা গোটা পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে চলেছেন। পশ্চিমবাংলার এই সাফল্য, এই অগ্রগতির কংগ্রেসি বন্ধুদের গায়ে জ্বালা ধরাচ্ছে। কারণ আজকে সারা ভারতবর্ষে কংগ্রেস মুছে যাচ্ছে, উঠে যাচ্ছে। আগামী কয়েক দিনের মধ্যেই পাঞ্জাবে নির্বাচন হবে, সেখানে কংগ্রেসের অবস্থা শোচনীয়, এটা কংগ্রেসের সর্বভারতীয় নেতারাই স্বীকার করছেন। কংগ্রেস সারা ভারতবর্ষের থেকে উঠে যাচ্ছে। এই পরিস্থিতিতে বামপন্থীরা গোটা ভারতবর্ষের মানুষকে বিকল্প পথের সন্ধান দিচ্ছে। পশ্চিমবাংলা পাইওনিয়ার-এর ভূমিকা পালন করছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে, বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় **(প্রচন্ড গোলমাল)**

ঠিক আছে, জ্যোতিবাবুকে বলতে দেব না। এই বলেদিলাম, জ্যোতিবাবু বলতে পারবে না। আমিও বলব না।

**(প্রচন্ড হৈ চৈ)**

**মিঃ ডেপটি স্পিকার ঃ** বসুন আপনারা বসুন। মিঃ ব্যানার্জি, বসুন। উভয় পক্ষের সদস্যদেরই আমি বলছি, অনুরোধ করছি, একজন যখন বক্তৃতা রাখবেন তখন কেউ তাকে ডিসটার্ব করবেন না। প্রত্যেকের বক্তব্যই প্রত্যেককে শুনতে হবে।

**(প্রচন্ড গোলমাল)**

আমি দেখছি, যখন সরকার পক্ষের বক্তারা বক্তব্য রাখেন তখন উনি গোলমাল করেন। তাই আমি সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যদের বলছি, কেউ কাউকে বক্তৃতা দিতে বাধা দেবেন না। একজন বক্তা বললে আর একজন চিৎকার করলে সকলেরই অসুবিধা হয়। তাই বলছি, দয়া করে শান্ত থাকুন।

**(গন্ডগোল)**

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি কথা পরিষ্কারভাবে বলতে চাই, যদি আমাকে ওরা বলতে না দেয় তাহলে আজকে জ্যোতিবাবু যখন ভাষণ দেবেন তিনি যতই সর্বশক্তিমান হোন, তিনি হাউসে একটি কথাও বলতে পারবেন না আমি তাকে কনস্ট্যান্ট বাধা দেব। আপনি দয়া করে ওদের চুপ করতে বলুন।

**মিঃ ডেপটি স্পিকার ঃ** সরকারে যারা আছেন তারা আরও দায়িত্বশীল হোন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের বক্তব্যের উপর আমাদের দল থেকে যে সংশোধনীগুলি দিয়েছেন সেগুলিকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আমার প্রথম কথা হল, রাজ্যপাল তার ভাষণে চিরাচরিতভাবে একই কথা পাঠ করে গেলেন। আমি প্রথমবার এসে ভাষণ শুনেছিলাম অর্থাৎ গত বছর, সেই ভাষণ তিনি রিপিট করে গেলেন। একটা লজ্জাজনক ঘটনা এই রাজ্যে ঘটে গেল অথচ তার কোনও কথা এই ভাষণে উল্লেখ নেই। রাজ্যপাল তার ভাষণে দেশে আইন-শৃঙ্খলা ভাল চলছে বলে গেলেন। অথচ দেখুন, সরকারেরই একজন মন্ত্রীর গাড়িতে রাতের বেলায় ডাকাতি হল। তাকে প্রহার করা হল এবং আরও অনেক কিছু করা হল যেগুলি তিনি পাবলিকলি বলেননি। ন্যাচারালি আইন-শৃঙ্খলার যদি এই অবস্থা হয় তাহলে সাধারণ মানুষের অবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আপনি জানেন, কিছুদিন আগে আসানসোলের একটি গার্লস স্কুলের একজন প্রধান অধ্যাপিকাকে কিভাবে হেনস্তা করা হল। কোন সমাজে আমরা আছি সেটা একবার আপনারা ভাবুন। কোনও মন্ত্রীর স্ত্রী বা কারও বোন বা কারও মা যদি চাকরি করেন এবং তার চাকরির ক্ষেত্রে যদি অসুবিধা হয় তাহলে তাকে এই রুলিং পার্টি প্রকাশ্য রাস্তায় তার চুল ধরে উঠ বোস করায়, থু থু দেয়, চটি মারে তাহলে শিক্ষার পরিবেশ ভাল আছে বলতে হবে? এই হচ্ছে দেশের শিক্ষা অবস্থা। তাই আমি মনে করি শিক্ষাক্ষেত্রে দলীয় অনুপ্রবেশ ঘটেছে। আমাদের ওখানে ৩টি কলেজ আছে। আমার দাদু একটি কলেজের প্রিন্সিপ্যাল ছিলেন। আর এখন বাস মালিককে গভর্নিং বডির প্রেসিডেন্ট করা হয়েছে। একজন ট্রাক-মালিককে প্রেসিডেন্ট করা হয়েছে। বাইরে লোক যদি শিক্ষা জগতে অনুপ্রবেশ করে তাহলে শিক্ষার এই অবস্থাই হয়। এরপর রাজ্যপাল শিল্পের ব্যাপারে বলে গেলেন। গত ২০ বছর ধরে পশ্চিমবাংলায় শিল্পের অবস্থা কি? হাজার হাজার শ্রমিক আজকে বেকার হয়ে হাহাকার করছে। আজকে সমস্ত ফ্যাক্টরি বন্ধ করে দিয়েছে সি পি এমের লাল ঝান্ডা তুলে। দেশে কোনও ইন্ডাস্ট্রি হচ্ছে না। আপনারা কোনও ইন্ডাস্ট্রি করতে পারছেন না। এটা খুবই লজ্জার কথা। আপনারা কিছুদিন আগে খুব বড় করে ইন্ডাস্ট্রি মেলা করলেন। সেখানে জন মেজরকে নিয়ে এলেন হকার উচ্ছেদ করে দিয়ে। তাকে দেখাতে চাইলেন, দেখ কলকাতা কত সুন্দর, কত পরিষ্কার শহর, শ্মশানের স্তব্ধতা বিরাজ করছে। আপনারা এখানে ইনভেস্ট করুন। কিন্তু জ্যোতিবাবুর পাশের চেয়ারে বসা ওখানকার চেয়ারম্যান বলে গেলেন, আমরা এখানে ইন্ডাস্ট্রি করতে আসব না, আমাদের বন্ধুরাও কেউ আসবে না। এই হচ্ছে অবস্থা। তাই গর্ব করে বলতে পারবেন না, এখানে ইন্ডাস্ট্রির উন্নয়ন হবে। গত ২০ বছর ধরে পশ্চিমবঙ্গে কোনও জিনিসেরই উন্নতি হয়নি। আমাদের মাননীয় সদস্য, শ্রী পঙ্কজ ব্যানার্জি স্টাটিস্টিক্স দিয়ে বলেছেন, হাসপাতালেই বলুন, শিক্ষাক্ষেত্রেই বলুন আর শিল্পায়নের কথাই বলুন সমস্ত ক্ষেত্রেই এই সরকার ব্যর্থ হয়েছে। তাই আমি মনে করি, এই সরকারের আর একদিনেরও বেশি ক্ষমতায় থাকা উচিত নয়। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন আমি বলব মিথ্যা ভাষণ। জ্যোতিবাবুকে খুশি করার জন্য এই সরকারকে খুশি করার জন্য মনগড়া কথা তিনি বলে গেলেন। আপনারা মাছের কথা বলেন? আজ সকালেই তো আপনারা অন্ধ্রের ডিম খেয়েছেন, অন্ধ্রের

মাছ খাচ্ছেন আর এদিকে মৎস্যমন্ত্রী মাছের উৎপাদন রেকর্ড হয়েছে বলে মাছের মোডেল নিয়ে চলে আসছেন আজকে দেশে কৃষির ক্ষেত্রে বোরো চাষে চাষীরা জল পাচ্ছে না। ফসল উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ অনেক পিছিয়ে আছে ভারতবর্ষের অন্যান্য জায়গার থেকে। দেশের ইন্ডাস্ট্রি করবেন কি করে? গত ৭ দিন ধরে পশ্চিমবঙ্গ অন্ধকারে ডুবে আছে। আসানসোলে আজ ৫ দিন ধরে বিদ্যুৎ নেই। আজকে এই অবস্থায় বলতে পারেন না রাজ্যপালের ভাষণকে সমর্থন কর। তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি এবং আমাদের আনীত সংশোধনীগুলিকে সমর্থন করার জন্য অনুরোধ করছি। ধন্যবাদ।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমরা খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে মাননীয় সদস্য শ্রী তাপস ব্যানার্জি যখন বলতে উঠলেন তখন শাসকদলের সদস্যরা একযোগে উঠে দাঁড়িয়ে তাকে বাধা দিতে লাগলেন। শ্রী তাপস ব্যানার্জি একজন নতুন সদস্য, তাকে যদি এই ভাবে বাধা দেওয়া হয়......

**(গোলমাল)**

স্যার, রুলিং পার্টি কি এইভাবে হাউস চালাবে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দয়া করে আপনারা শান্ত হোন। সৌগতবাবু আপনি হাউসে ছিলেন না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আপনি যেটা বলেছেন ঠিক আছে, আমি শুনেছি। কিন্তু স্যার, আমি যেটা বলতে চাই, শাসকদল তাপস ব্যানার্জি মহাশয়ের উপর রেগে থাকতে পারেন কিন্তু তিনি যখন বলবেন তখন যদি এইভাবে তাকে বাধা দেওয়া হয় তাহলে তিনি বলবেন কি করে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে, বসুন, এবারে দেবপ্রসাদ সরকার বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা থেকে শুরু করে বিভিন্ন সমস্যা সম্পর্কে পশ্চিমবঙ্গের বাস্তব চিত্রটা আড়াল করে জনগণের সামনে একটা উজ্জ্বল চিত্র তিনি তুলে ধরার চেষ্টা করেছেন। এই কারণে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমি যেসব সংশোধনীগুলি এনেছি তার উপর ভিত্তি করে আমার প্রতিক্রিয়া আমি রাখছি। স্যার, এই বর্তমান আর্থিক বছরে পশ্চিমবঙ্গের জনগণকে যে ঘটনাটি সবচেয়ে উদ্বিগ্ন করেছে, আলোড়িত করেছে সেটা হল হকার উচ্ছেদের ঘটনা। এ সম্পর্কেই আমি প্রথমে বলব। স্যার, গত ২৪শে নভেম্বর পশ্চিমবঙ্গের গণ-আন্দোলনের ইতিহাসে একটা কলঙ্কজনক অধ্যায় রচিত হয়েছে। যে বর্বরোচিত উপায়ে অপারেশন সানসাইনের নামে হকারদের উচ্ছেদ করা হল কোনও গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় তা কল্পনা

করা যায় না। স্যার, আপনি জানেন, কলকাতারও এক লক্ষ হকার যারা হকারি করে তাদের জীবনজীবিকা নির্বাহ করে এবং যার উপর ৫ লক্ষের উপর মানুষের জীবন নির্ভরশীল কোনও পুনর্বাসনের ব্যবস্থা না করে কলকাতাকে যানজট মুক্ত করার নামে এবং নাগরিক স্বাচ্ছন্দের নামে যেভাবে তাদের উচ্ছেদ করা হল তা কল্পনা করা যায় না। এর ফলে হকাররা আজকে চরম দুরাবস্থার মধ্যে পড়েছেন। ইতিমধ্যে ১৩ জন হকার মৃত্যু বরণ করেছেন, আত্মহত্যার পথ বেছে নিয়েছেন ৪ জন। এইরকম একটা মর্মান্তিক অবস্থা চলছে। অথচ এই হকারদের এক সময় সরকারি এবং বিরোধীদলগুলিই মদত দিয়ে বসিয়েছিল। স্যার, আপনি জানেন, কারখানার ছাঁটাই হওয়া শ্রমিকরা এবং দেশ ভাগের ফলে যারা উদ্বাস্তু হয়ে এসেছেন তাদের অনেকেই এই হকারির জীবিকা বেছে নিতে বাধ্য হয়েছেন। স্যার, এই হকারদের সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টিভঙ্গি কি ছিল মাত্র কয়েক বছর আগে তা আমি সরকারি নথি থেকেই উদ্ধৃতি দিয়ে দেখাব। ১৯৯০ সালে স্টেট প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট যে পারসপেকটিভ প্ল্যান করেছিলেন তাতে বলা হয়েছিল যে রাজ্যের আর্থিক কাঠামোতে, সেখানে হকারি এটা একটা বাস্তব It is a reality এবং এটা একটা মেজর সোর্স অব ইনকাম। আরবান ডেভেলপমেন্ট প্ল্যান করার সময়ে বলা হয়েছিল যে এই রিয়েলিটি মেনে নিয়ে, হকারদের সম্মতি নিয়ে এই সমস্যার জন্য পরিকল্পনা গ্রহণ করা উচিত। তাহলে মাত্র ৫/৬ বছরের মধ্যে যে সরকার হকার সম্পর্কে এই রকম সহানুভূতিশীল বাস্তবানুগ ছিল, ৫/৬ বছরের মধ্যে তাদের দৃষ্টিভঙ্গির আমূল পরিবর্তন হল কি করে? নাগরিকদের স্বাচ্ছন্দ্য বা কলকাতাকে সুন্দর করা মুখে এই কথা যাই বলুন না কেন, আসল কারণ হচ্ছে বিশ্বব্যাঙ্ক, আসল কারণ হচ্ছে দেশি-বিদেশি মালিকদের স্বার্থ রক্ষা করা, আসল কারণ হচ্ছে মেগাসিটি প্রকল্পে অর্থ পেতে গেলে এগুলি করতে হবে। এই অর্থে তাদের শর্ত পূরণ করতে গিয়ে আমাদের দীর্ঘদিনের বিদ্যাসাগর, শরৎচন্দ্র, কবি নজরুল, সুভাষচন্দ্রের বৈপ্লবিক আন্দোলনের যে স্থল, ঐতিহ্যমন্ডিত যে কলকাতা, সেই কলকাতাকে ধুলিসাৎ করা হচ্ছে। আজকে উন্মত্ত ফুর্তির নামে, কলকাতাকে সুন্দর করার নামে কলকাতাকে শিল্পপতিদের অবাস্থলে পরিণত করা হচ্ছে। হংকং সিঙ্গাপুরের মতো কলকাতাকে নাইট ক্লাবে পর্যবসিত করতে চাচ্ছেন। এটা আমাদের কাছে সবচেয়ে বেদনা-দায়ক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কলকাতার যাত্রীদের যাতায়াতের জন্য হকার মুক্ত হোক। কিন্তু তার আগে তাদের পুনর্বাসনের জন্য ব্যবস্থা নেবার দাবি জানাচ্ছি এবং যারা মারা গেছেন তাদের ক্ষতিপূরণের দাবি জানাচ্ছি। এই হকার নিরসনের জন্য সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের নেতাদের এই হকার ইউনিয়নের সঙ্গে বসার জন্য আমি দাবি জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে, নগর উন্নয়নের কথা বলা হয়েছে এবং সরকার নানা কর্মসূচির কথা ঘোষণা করেছেন। কিন্তু আমরা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে নগর উন্নয়নের সঙ্গে পরিবেশের ভারসাম্যকে রক্ষা করার যে বিষয়টি আসে, সেদিকে ঠিক ঠিক সামঞ্জস্য রক্ষা করা হয়নি। এই বিষয়ে গুরুত্ব দেওয়া প্রয়োজন। সম্প্রতি যে বাস স্ট্যান্ডের কথা পরিবহন মন্ত্রী ঘোষণা করেছেন তিনি এই বিষয়ে চ্যালেঞ্জও করেছেন যে, কলকাতার শহিদ মিনারে বহুতল বাস টার্মিনাস নির্মাণ করার জন্য কোনও বাধা, আপত্তি তিনি মানবেন না। তিনি যেভাবে হকার উচ্ছেদ করেছেন, সেই

ভাবেই তিনি এটা করবেন। তিনি খুব বীরত্বের কথা ঘোষণা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে চাই, বাস টার্মিনাস করার প্রয়োজনীয়তা থাকতে পারে। কিন্তু কলকাতা শহর, মহানগরের কেন্দ্রস্থলে কেন? আজকে এই কেন্দ্রস্থলে যেটুকু সবুজ আছে, যা আজও কলকাতার ফুসফুসের মতো বলা যায়, সেখানে বাস স্ট্যান্ড তারা নির্মাণ করতে যাচ্ছেন। এই বাস স্ট্যান্ড করার ফলে এর দ্বারা পরিবেশের সাজসরঞ্জামের মারাত্মক ক্ষতি হবে। আপনি জানেন যে, বিশ্ব স্বাস্থ্য সংস্থার নিয়ম অনুযায়ী পরিবেশের ভারসাম্য রক্ষা করার জন্য প্রতি হাজারে ৭ একর উন্মুক্ত জমি থাকা দরকার। কিন্তু এই কলকাতায় হাজারে উন্মুক্ত জমির পরিমাণ হচ্ছে ০.৪৫ একর। এই রকম একটা অবস্থায় আছে। আপনি জানেন যে, চৌরঙ্গি এলাকায় সকাল ৮টা থেকে রাত ৮টা পর্যন্ত ১২ ঘণ্টা পেট্রোল, ডিজেল পুড়িয়ে যানবাহন চলে প্রায় ৩০/৪০ হাজারের মতো। এই যানবাহন চলার ফলে এতে ১৪ হাজার টন গ্যাস বের হয় এবং তার ৮০ ভাগই হচ্ছে বিষাক্ত মনো-অক্সাইড, যেটা মারাত্মক ভাবে মানুষের শরীরের ক্ষতি করে। সেখানে ঐ রকম বহুতল বাস টার্মিনাস নির্মাণের মধ্যে দিয়ে পরিবেশ আরও দূষণ হবে। আজকে হুগলি নদীর স্নিগ্ধ হাওয়ায় যেটুকু পরিবেশের ভারসাম্য রক্ষা করার ক্ষেত্রে সাহায্য করত, এই রকম বাস টার্মিনাস তৈরি করার মধ্যে দিয়ে সেটা কোথায় গিয়ে দাঁড়াবে, সেটা চিন্তা করার বিষয়। কাজেই এর পার্মিশন দিলে পবিবেশের অবস্থা মারাত্মক হয়ে দাঁড়াবে।

[12-10 — 12-20 p.m.]

দ্বিতীয় প্রশ্ন হল, আজকে শহিদ মিনার ময়দান, যে ময়দান অনেক ঐতিহাসিক ঘটনার সাক্ষী, তাকে নষ্ট করবার চেষ্টা করা হচ্ছে। একদিন কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর ওখানে প্রতিবাদ মিছিল করেছিলেন। স্বাধীনতা লাভের পূর্বে ঐ ময়দানে অনেক সভা সমিতি হয়েছিল। আজকে সেই ঐতিহ্যমন্ডিত শহিদ মিনার ময়দানকে নষ্ট করবার মধ্যে দিয়ে বামপন্থী এবং জনস্বার্থ রক্ষার্থে কি করবেন জানি না। বাস টার্মিনাস করতে হলে সেটা শহরের উপকণ্ঠে কোথাও করুন না! কিন্তু এই সিদ্ধান্ত পরিবর্তন করুন।

আইন শৃঙ্খলার ব্যাপারে এখানে অনেক প্রশ্ন উঠেছে। সরকার পক্ষ থেকে বলবার চেষ্টা হয়েছে যে, অন্য.ন্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে আইন-শৃঙ্খলার পরিস্থিতি ভাল। কিন্তু একথা বলে মানুষকে বোঝানো যাবে না। আজকে রাজ্যে আইন-শৃঙ্খলার অবস্থা এমন জায়গায় গেছে যার জন্য খুন, ডাকাতি, নারী ধর্ষণ, ছিনতাই ইত্যাদি ক্রমশ বাড়ছে এবং তারফলে মন্ত্রীরা পর্যন্ত রেহাই পাচ্ছেন না। এই সেদিন মন্ত্রী শ্রীমতি ছায়া বেরা পর্যন্ত আক্রান্ত হয়েছেন। আমার কেন্দ্রে জয়নগরে গত ২রা ডিসেম্বর একটি ডাকাতি হল এবং সেখানে একজন খুন হল। কিন্তু পুলিশ অপরাধীদের না ধরে জনগণের উপর গুলি চালাল, হামলা করল। পুলিশের ঐ হামলার হাত থেকে আমার বাড়ি পর্যন্ত বাদ গেল না। জয়নগরের বিশিষ্ট নাগরিকদের পুলিশ হ্যারাসড করল, পৈশাচিকভাবে তাদের মারধোর করল। তারই প্রতিবাদে দক্ষিণ ২৪ পরগনা এবং জয়নগরে গত ৩রা ও ৪ঠা ডিসেম্বর বন্ধ পালিত হয়। সমস্ত সংবাদপত্রে ঐ নারকীয় ঘটনার কথা বেরিয়েছে। আজকে পুলিশ ডাকাত এবং সমাজবিরোধীদের

বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছে না। পুলিশ সেক্ষেত্রে নিষ্ক্রিয়, কারণ তাদের সঙ্গে পুলিশের আঁতাত চলছে। আর দক্ষিণ ২৪ পরগনায় এতবড় নারকীয় অত্যাচারটা হল কার নেতৃত্বে! ওখানকার অ্যাডিশনাল এস পি ডি রায়ের নেতৃত্বে সেটা হ... ...ঘয়টার প্রতি আমি রাজ্য স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, পুলিশ বিভাগের দৃষ্টি আকর্ষণ করেছি। জানি না, তারা কি পদক্ষেপ নেবেন। এরকমভাবে আমাদের পার্টি কমরেড, বিশিষ্ট নেতা, রাজ্য কমিটির সদস্য এবং কৃষি ও ক্ষেত মজুর ফেডারেশনের সাধারণ সম্পাদক ৬৮ বছর বয়সী আমীর আলি হালদারকে গত ১১ই জানুয়ারি ডাকাতরা খুন করল। এইভাবে দক্ষিণ ২৪ পরগনায় ডাকাতের দল শাসক দলের পৃষ্ঠপোষকতায় একটার পর একটা খুন, সন্ত্রাস এবং ডাকাতির ঘটনা ঘটাচ্ছে। তারজন্য এই ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মিহির গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আনা ধন্যবাদসূচক প্রস্তাব বিপক্ষে এ... ... কাট মোশনের সমর্থনে আমি বক্তব্য রাখছি। রাজ্যপালের বক্তৃতা শুনতে শুনতে মনে হচ্ছিল, আমরা যেন পুরানো যুগের মহাভারতের প্রতিচ্ছবি দেখছি রাজ্যপালের এই অসত্য ভাষণের বিরুদ্ধে আমার কথা বলতে গেলে প্রথমেই আমাকে বিশেষ করে উত্তরবঙ্গের বঞ্চনার কথা বলতে হয়। এই বামফ্রন্ট সরকার শুধুমাত্র কলকাতা কেন্দ্রীক উন্নয়নের কথা বলে। এই সরকার বারে বারে উত্তরবঙ্গকে বঞ্চিত করেছে। আমরা বারে বারে প্রতারিত হয়েছি এই সরকারের পক্ষ থেকে। ওনারা তফসিলি জাতি উপজাতি এবং অনুন্নত শ্রেণীর কথা বলেন। কিন্তু দেখা যাচ্ছে তাদেরই তারা বেশি করে বঞ্চিত করেছেন। আমাদের কুচবিহার জেলায় প্রায় ৫২ শতাংশ তফসিলি জাতি উপজাতি শ্রেণীর মানুষ বাস করে। এই জেলায় উন্নয়নের কোনও সদর্থক ভূমিকা এই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে নেওয়া হয়নি। মাননীয় সরকারি দলের সদস্যরা হয়ত বলবেন আমি যেহেতু বিরোধী দলের সদস্য সেইজন্য সত্যি কথা বলব না। আমি দায়িত্ব নিয়ে বলছি, ১৯৮২-৮৩ সালে কুচবিহার জেলায় তৎকালীন স্বাস্থ্য মন্ত্রী হোমিওপ্যাথি কলেজ করবার জন্য একটা শিলান্যাশ করেছিলেন, কুচবিহার জেলার রাজবাড়িতে সেই হোমিওপ্যাথি কলেজ হওয়ার কথা ছিল। আজকে সেই শিলান্যাসের শিলা পি ডবলু ডি-র একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের ঠান্ডা ঘরে পড়ে আছে। সেই শিলার উপর পাখিরা পায়খানা করে, কুকুরে প্রস্রাব করে বলে সেটাকে রেখে দেওয়া হয়েছে। এই রকম একটা অবাস্তব অবস্থা পশ্চিমবাংলায় চলছে। কুচবিহারের এটা স্টেডিয়াম ১৯৮২-৮৩ সাল থেকে তৈরি হচ্ছে। প্রতি বার নির্বাচনের আগে ২-৪টি খুঁটি পোঁতা হয় এবং যুবকদের দেখানো হয় যে তাদের খেলার ব্যবস্থা হচ্ছে আজ পর্যন্ত সেই স্টেডিয়াম তৈরি হয়নি। আজকে ১৫ বছর হয়ে গেল একটা স্টেডিয়াম তৈরি করতে পারলেন না। এই যদি কাজের নমুনা হয় তাহলে আমাদের জেলার কি হবে, উত্তরবঙ্গবাসীদের কি হবে সেটা স্থির করবার সময় এসেছে। ১৯৭৬ সালে কুচবিহার জেলায় উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থার একটি সেন্ট্রাল ওয়ার্কশপ করবার জায়গা দেওয়া হয়েছে। গত ২০ বছর হয়ে গেল এই অপদার্থ বামফ্রন্ট সরকার সেই ওয়ার্কশপের ন্যূনতম পরিকাঠামো তৈরি করার দরকার ছিল সেটা করেনি। এইভাবে আমরা বারে বারে বঞ্চিত হচ্ছি। আমাদের

*কুচবিহার জেলা পশ্চিমবাংলার শেষ প্রান্তে, অবস্থিত, এই জেলার একপাশে বাংলাদেশে আর এক দিকে ভুটান এবং অপর দিকে আসামের বর্ডার।* আমাদের এই জেলা বিভিন্ন ভাবে বঞ্চিত হচ্ছে, এই জেলায় সামাজিক জীবনের উন্নয়নের আলো পৌঁছায়নি। সিলতোর্সা ব্রিজ আজও হয়নি। তোর্সা ব্রিজের কাজ অপদার্থ বামফ্রন্ট সরকার নিজের মনোমতো এমন একজন ঠিকাদারকে দিয়েছেন যে অত্যন্ত শ্লথ গতিতে কাজ করছে। সৌগতবাবুর ভাষায় বলতে হয় এই কচ্ছপ সরকারের গতি এর চেয়ে বেশি হতে পারে না। উত্তরবঙ্গে একটা চটকল স্থাপন করার কথা হল কুচবিহারের নীলকুঠিতে। জ্যোতিবাবু বিগত নির্বাচনের দেড় মাস আগে নিজে গিয়ে নীলকুঠিতে শিলান্যাশ করে এলেন।

[12-20 — 12-30 p.m.]

সেখানে ফলাও করে বলা হল এখানে একটা চটকল তৈরি হবে। শিলান্যাশ করার পর দেখা গেল পাথরে লেখা আছে কৃষি ভিত্তিক শিল্প তৈরি হবে। এটা টমেটোর চাটনি তৈরি করার কারখানা তৈরি হবে না পটেটো চিপস্ তৈরি হবে সেটা কিছু জানা যায়নি। এই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে চটকল তৈরি করার কোনও ব্যবস্থা করা হয়নি। বিদ্যুতের কথা বলি। উত্তরবঙ্গে যে উন্নয়ন হচ্ছে না সেই ব্যাপারে বিশ্লেষণ করতে হবে। পশ্চিমবাংলায় প্রতিদিন যে পরিমাণ বিদ্যুৎ খরচ হয়, সরকারি হিসাব থেকে ঘাঁটলে পাওয়া যাবে। উত্তরবঙ্গের ৬টি জেলায় পশ্চিমবাংলায় মোট ব্যবহারিত বিদ্যুতের মাত্র ৪-৫ শতাংশ খরচ হয়। উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণের জন্য কোনও মাস্টার প্ল্যান নেই। [illegible] উত্তরবঙ্গে [illegible] হয় [illegible] প্রচুর মানুষ ভেসে যায়। সেই বন্যা নিয়ন্ত্রণের [illegible] মাস্টার [illegible] উত্তরবঙ্গে [illegible] নদী পাহাড় থেকে নেমে এসেছে। এই নদীরগুলির উৎস মুখে পাথর বালি জমে জমে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে নদী প্রতি মুহূর্তে তার গতি পথ পরিবর্তন করছে। প্রতিটি নদী তার নাব্যতা হারাচ্ছে। এই নাব্যতা দূর করার জন্য কোনও ব্যবস্থা এই সরকার করতে পারছে না। প্রতি বছর যখন বন্যা হয়ে যায় তখন কিছু টাকা দিয়ে পেটোয়ো কতকগুলি ঠিকাদারকে দিয়ে কাজ করানো হয় এবং তাদের চুরির সুযোগ করে দেওয়া হয় এবং কিছু বখরা নেবার চেষ্টা করা হয়। আজকে তাই আমাদের ভাবতে হবে, আমাদের উন্নয়নের কথা আমরা কিভাবে বলব? বামফ্রন্ট সরকার ঘোষণা করেছিলেন যে, দু'হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য দেবেন। উত্তরবঙ্গের যে মেডিক্যাল কলেজ, ছটি জেলায় একটিমাত্র মেডিক্যাল কলেজ। অনুগ্রহ করে পারলে সেখানে গিয়ে একবার **(লাল আলো জ্বলে ওঠে)** সেখানে ঘুরে আসবেন। দেখবেন সেখানে পশু পাখীদের চিকিৎসা করা সম্ভব কিনা? আমার মনে হয়, এই অবস্থার মধ্যে এই বামফ্রন্ট সরকারের নৈতিক অধিকার নেই ক্ষমতায় থাকার। যদি বলতে পারেন **(এই সময়ে মাইক অফ হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন।)**

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আজকে পশ্চিমবঙ্গে রাজ্যপাল, শ্রী কে ভি রঘুনাথ রেড্ডি গত ২৪শে জানুয়ারি যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। স্যার, আমরা রাজ্যপালের দেওয়া যে বিবৃতি এই বিবৃতির প্রতিটি ছত্রে সত্য কথা বলা হয়েছে। আমাদের যা ঘটে তারই প্রতিফলন ঘটেছে এর মধ্যে।

আমাদের শিক্ষা, সংস্কৃতি, কৃষি, সেচ, শিল্প সমস্ত বিষয়ে উন্নয়নের কথাগুলো এতে বলা আছে। তাতে কারও পছন্দ হতে পারে, নাও হতে পারে। আমাদের তাতে কিছু করার নেই। স্যার, পশ্চিমবঙ্গে যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত আছে, তা বাস্তব ভিত্তির উপরে প্রতিষ্ঠিত, কোনও কল্পনার উপরে প্রতিষ্ঠিত নয়। তাই একটানা ২০ বছর ধরে একজন মুখ্যমন্ত্রীর নেতৃত্বে এই সরকার চলছে। কংগ্রেস তা কল্পনা করতে পারে না। গ্রামের মানুষের অর্থনৈতিক উন্নয়ন এখানে যা হয়েছে তা দেশের মধ্যে সর্বশ্রেষ্ঠ স্থান লাভ করেছে। ভূমি সংস্কারের ফলে এই বিষয়ে এতবড় সাফল্য ঘটেছে। স্যার, ঠাকুর অনুকূল চন্দ্র একটি কথা বলেছিলেন, খুব সুন্দর কথা, মানুষ আপন, টাকা পর, যত পারিস মানুষ ধর। আজকে কংগ্রেসের অবস্থা কি? কংগ্রেসের যারা কেন্দ্রীয় নেতৃত্বে রয়েছেন তারা টাকার পিছনে ছুটছেন মানুষকে বাদ দিয়ে। তাদের কাছে টাকা আপন, মানুষ পর। টাকাকে তারা আপন করেছেন, মানুষকে দূরে সরিয়ে দিয়েছেন। কংগ্রেসের তাই এই পরিণতি। কংগ্রেসকে আজকে মাইক্রোস্কোপে দেখতে হবে। এই দলের কি সাংঘাতিক পরিণতি, এটা আমরা দেখতে পাচ্ছি। রাজ্যপালের প্রতিবেদনে নেতাজী সুভাষচন্দ্র বসুর কথা বলেছেন। এইজন্য তাকে ধন্যবাদ জানাই। কংগ্রেস ১৯৩৯ সালে ওয়েলিংটনে স্কোয়ারে এ আই সি সি-র বৈঠকে রাষ্ট্রপতির পদ থেকে নেতাজীকে অপসারণ করেছিল। এটা ইতিহাস। ১৯৪৭ সাল তৎকালীন প্রধানমন্ত্রী যেদিন লালকেল্লায় পতাকা উঠিয়েছিলেন, সেদিন তিনি নেতাজীর নাম উল্লেখ পর্যন্ত করেননি। এটা ইতিহাস। ১৯৭৮ সালে নেতাজীর যে চিত্র ২৩শে জানুয়ারি সেন্ট্রাল হলে বসানো হয়েছিল তা হয়েছিল তৎকালীন সাংসদ, কাঁথি থেকে নির্বাচিত সমর গুহের চেষ্টায়। কংগ্রেস ১৯৪৭ সাল থেকে ১৯৭৮ সাল পর্যন্ত নেতাজীর নামে কোনও রাস্তা, কোনও মূর্তি, কোনও ছবি, কিছুই করেননি। আমার প্রস্তাব লালকেল্লায় মহা ক্ষত্রিয় যে তরবারি আছে, সেটি কলকাতায় নিয়ে এসে তাকে সামরিক মর্যাদায় প্রতিষ্ঠিত করা হোক। ধন্যবাদ।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে গত ২৪শে জানুয়ারি রাজ্যপাল যে ভাষণ রেখেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। তার সাথে সাথে বিরোধী দল তথা কংগ্রেস দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব রাখা হয়েছে, আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কতকগুলো কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা আছে কিন্তু সত্যি কি পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা ঠিক আছে? আজকে রাজ্যবাসীরা জানেন এখানকার অবস্থা কি। আজকে আপনাদের জিতিয়ে এনেছে জনগণ, আপনাদের উচিত তাদের স্বার্থের দিকটা দেখা, কিন্তু তা আপনারা করছেন না। আপনারা শুধু চিৎকার করেন, কিন্তু নিজের এলাকা গুলোর উন্নতির কোনও ব্যবস্থা আপনারা করছেন না। আজকে রাজ্যের বিদ্যুতের কি অবস্থা তা কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। দিনের পর দিন বিদ্যুৎ নেই অথচ প্রতি বছর বাজেটে আপনারা একটার পর একটা প্রোজেক্ট নেন এবং মেজরিটি টাকা বৈদ্যুতিকরণে খরচ করা হয়, কিন্তু কার্যত সত্যি কি মেজরটি পারসেন্টেজ আপনারা গ্রামে বৈদ্যুতিকরণে করতে পেরেছেন? আদৌ বিদ্যুত গেছে কিনা সব গ্রামে সন্দেহ আছে। গ্রামে গ্রামে গিয়ে দেখা যাবে যে একটা পোলের খুঁটি পুঁতে দেওয়া হয়েছে কিন্তু তাকে বিদ্যুতের তার দেওয়া হয়নি। এইভাবে আপনারা পাবলিক মানি নিয়ে অপচয় করছেন, তদ্রূপ

করছেন। সেকথা কিন্তু রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই সেই কারণে আমি এর তীব্র বিরোধিতা করছি। আজকে সাধারণ মানুষের যে পানীয় জল তারও ঠিক ব্যবস্থা নেই। ১৯৭৪-৭৫ সালে গ্রাম বাংলায় যে সমস্ত ওবারট্যাঙ্ক করা হয়েছিল, তাদের ক্যাপাসিটি হচ্ছে দেড় গ্যালন থেকে আড়াই গ্যালন কিন্তু আজকে দীর্ঘ এত বছর ধরে তার কোনও সংস্কার হয় নি। ওই ওভার ট্যাঙ্কগুলোর জল ধারনের ক্ষমতা দেড় থেকে আড়াই লিটার গ্যালন করা উচিত আর আড়াই থেকে সাড়ে তিন লিটার গ্যালন করা উচিত, কিন্তু আপনারা তার কোনও ব্যবস্থাই করেননি। এবং সেকথা রাজ্যপালের ভাষণের মধ্যেও নেই। তারপরে আন্ডারগ্রাউন্ড যে পাইপ অর্থাৎ লে ডাউন পাইপ লাইন, সেগুলো আজ অবধি ওয়াশ করা হয়নি। তারপরে পানুড়িয়ায় একটা ৭৭৪ কোটি টাকার স্কীম করা হয়েছিল, টাকা স্যাংশনও হয়ে গেছে কিন্তু কাজটা স্টার্ট হয়নি। স্বাস্থ্যকেন্দ্রগুলোর অবস্থা শোচনীয়, সেখানে কুকুর বেড়ালে শুয়ে থাকে। আপনারা তো গরিব মানুষের সরকার বলেন তাহলে আজকে গরিব মানুষের ট্রিটমেন্টের কেন কোনও ব্যবস্থা নেই? স্বাস্থকেন্দ্রগুলোতে ডাক্তার নেই, অ্যাম্বুলেন্স নেই, ওষুধপত্র নেই। শুধু তাই নয়, হেলথ সেন্টারগুলোতে জানলা দরজা পর্যন্ত নেই। এই ব্যাপারে মেনশন, জিরো আওয়ারে বার বার আপনাদের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও কিছু করতে পারিনি। আজকে আপনারা দামোদর নদীটাকে অনেকভাবে কাজে লাগাতে পারতেন, তা করেন নি। আজকে ইরিগেশনের সঙ্গে আপনারা অনেক পিছিয়ে আছেন, এখানে তার কোনও ব্যবস্থাই নেওয়া হচ্ছে না। এই দামোদর নদীটাকে ঠিকমতো কাজে লাগাতে পারলে কৃষির ক্ষেত্রে অনেক উপকার হত, কিন্তু তার কিছু তো করেনওনি, রাজ্যপালের ভাষণে তার কোনও উল্লেখও নেই। এই কারণে আমি রাজ্যপালের ভাষণের উপরে আনীত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে বিরোধিতা করে কংগ্রেসিদের সংশোধনী প্রস্তাবের সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি সেই প্রস্তাবের বিরোধিতা করে, আমাদের দলের পক্ষ থেকে যে ৪২৪টি সংশোধনী এসেছে সেইগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। একটু পরে মাননীয় মুখ্যমন্ত্রী জবাবি ভাষণ দেবেন। প্রতিবারের মতো এবারেও উনি জবাবি ভাষণ দেবেন, ওনার জবাব আমরা শুনব। দু-একটি জবাব শোনার জন্য ভবিষ্যতে আমাদের প্রস্তুতি নিতে হবে। উনি এখানে যেটা বলবেন, সেটা আবার কিছুদিন পরে ঐতিহাসিক ভুল বলে স্বীকার করে নেবেন। আমরা সেই মানসিক প্রস্তুতি নিয়ে আছি। সেই ঐতিহাসিক ভুল ওনারা অনেকবারই করেছেন। আমরা ওনার একটা বইতে দেখলাম জনগণের সঙ্গে সেখানে তিনি বলছেন, নেতাজী যখন ভারত ছাড় আন্দোলন করেছিলেন তখন কংগ্রেস এর বিরোধিতা করেছিল। পরে এসে বললেন, ভুল হয়েছিল। চিন ভারত যুদ্ধের সময় ইন্ডিয়া অ্যাটাক ফার্স্ট তারা বলেছিলেন পরে আবার ওনারাই ভুল বলেছিলেন। মাদুরাই দলিল পরে আবার সেটাকেও জনগণের চাপে পাল্টাতে বাধ্য হয়েছে। আবার ভুল বলেছেন। কিছুদিন আগে উনি প্রধানমন্ত্রী

হওয়ার জন্য দৌড়ে গিয়েছিলেন, সেই বহু নিন্দিত ঘৃণিত কংগ্রেস যাদের বিরুদ্ধে বিভিন্ন জায়গায় দেওয়াল লিখে নির্বাচন যুদ্ধ পরিচালনা করেছেন, সেই বহু নিন্দিত ঘৃণিত কংগ্রেসের তৎকালীন সংসদীয় দলের নেতার হাতে পায়ে ধরে প্রধানমন্ত্রী হওয়ার স্বপ্ন দেখেছিলেন। বাধ সাধলেন ওনার দলের নেতা বিমানবাবু এবং অনিল বাবুরা, তিনি প্রধানমন্ত্রী হতে পারলেন না। তিনি চুপচাপই ছিলেন, আমরা ভাবলাম বলবেন হয়ত ১০ বছর পরে ভুল হয়েছে, কিন্তু ১০ মাসও গেল না, তিনি বললেন এটা ভুল হয়েছে। এটাই বাস্তব। ওনার ৮৩ বছর বয়স হলেও ১০০ বছর যেন উনি বাঁচেন তাহলে আরও অনেক ভুল স্বীকার করবেন। গ্যাট চুক্তির বিরোধিতা করেছেন, হয়ত পরে বলবেন ভুল হয়েছে। যাইহোক, সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর শতবর্ষ আয়ু কামনা করছি, উনি যত বেশি দিন বেঁচে থাকবেন, তত বেশি ভুল স্বীকার করবেন। রাজ্যপালের ভাষণের মধ্যে এমন কিছু লাইন নেই যেটাকে লাইন ধরে সমালোচনা করা যায়। কিন্তু উনি একটা তথ্য দিয়েছেন, ভাষণের দ্বিতীয় পৃষ্ঠায়, চতুর্থ প্যারাগ্রাফে ৯১ সাল থেকে পরবর্তীকাল পর্বে রাজ্য যে ১,৪০৬টি বিনিয়োগের প্রস্তাব পেয়েছে তাতে সামগ্রিক বিনিয়োগের পরিমাণ হল ৩১, ৫২৬ কোটি টাকা। তার পরের লাইনে বলছেন, এই কালপর্বে ৪০৬ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৩৫টি শিল্প ইউনিট এ বাণিজ্যিক উৎপাদন শুরু হয়েছিল। আপনারা এত যে মৌ মৌ করে চেঁচালেন মৌমাছি নেই, বোলতাও নেই। ১৪০৬টির মধ্যে ৩৫টি মাত্র পেয়েছেন, আমরা বলেছিলাম এটা বামফ্রন্ট সরকারের ধাপ্পা, নির্বাচনী বৈতরণী পার হওয়ার জন্য। মাননীয় মুখ্যমন্ত্রী বাংলার মানুষের কাছে আশ্বাস দিয়েছেন, একটার পর একটা শিলান্যাস করেছেন, কিন্তু কাজ কিছু করতে পারেননি। হুগলি জেলায় কি করেছেন, আরামবাগে গিয়েছিলেন বেসরকারি উদ্যোগে, সরকারি ও যৌথ উদ্যোগে কারখানা হবে বলে, কিন্তু কোথাও কিছু হয়নি। পয়লা বৈশাখে, নববর্ষে আপনি ধাপ্পা দিয়ে এলেন, আজ থেকে ২ বছর আগে, কিছু হয়নি। আজ থেকে প্রায় দু বছর আগে আপনি ডানকুনিতে ফুড পার্কের ভিত্তি প্রস্তর স্থাপন করলেন, কিন্তু আজ পর্যন্ত জায়গা দখল নিতে পারছেন না। আপনি এক বছরের মধ্যে রিফাইন্ড স্টীলের তিনটে শিলান্যাস করে এলেন, কিন্তু কোনও কাজ হয়নি। আপনি সমঝোতা করছেন, কিন্তু তাদের জায়গা দিতে পারছেন না, আর এদিকে আপনি বলছেন শিল্প হবে, কারখানা হবে। আপনি কত লোককে চাকরি দিতে পেরেছেন? আমরা যদি একটু হিসাব খতিয়ে দেখি তাহলেই ব্যাপারটা বুঝতে পারব। স্টার কোয়েশ্চেন নম্বর ২৮৮, তুষার মন্ডলের এক প্রশ্নের উত্তরে মন্ত্রী মহাশয় বলেছেন ৫৫ লক্ষ রেজিস্ট্রিকৃত বেকার আছে, এই সংখ্যাটা এখন আরও বেড়ে যাবে। কারণ ঐ সংখ্যাটা ১৯৯৬ সাল পর্যন্ত। আপনার চাকরি পাওয়ার হার কি? স্টার কোয়েশ্চেন নম্বর ২১১, জ্যোতি প্রকাশ চৌধুরির এক প্রশ্নের উত্তরে, মন্ত্রী মহাশয় বলেছেন, ১৯৯২ সালে সরকারি লেভেলে চাকরি দিতে পেরেছেন ৫,৪৩৯ এবং বেসরকারি লেভেলে ১,৯১২ মোট ৭,৩৫১ ; ১৯৯৩ সালে ৫,৬৭৫ ; ১৯৯৪ সালে ৯,৮৯৩ ; ১৯৯৫ সালে ৭,৮২২ এবং ১৯৯৬ সালে ১০,৩৮৫ জন, অর্থাৎ এই পাঁচ বছরে আপনি ৪১,১৬২ জনকে চাকরি দিতে পেরেছেন। আপনি আধ লক্ষ মানুষকেও চাকরি দিতে পারেনি। তাহলে আপনি এত বেকারের কর্মসংস্থান করবেন কবে? আপনি যদি শতায়ু হন তাহলে এই এক কোটি

বেকারের দায়িত্ব নিতে পারবেন। সবাই গর্ব করে বলে বাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর একটা মুকুট আছে, রেকর্ড সময় তিনি মুখ্যমন্ত্রিত্ব করেছেন। বিধানচন্দ্র রায়ের পরে জ্যোতি বসু রেকর্ড সময় মুখ্যমন্ত্রী আছেন এবং তিনি মুকুট পরে বাংলার মানুষের সর্বনাশ করার রেকর্ড গড়ছেন। এখন আপনি পুলিশ দপ্তর ছেড়ে দিয়েছেন, আমরা শুরু থেকেই বলেছিলাম আপনি পুলিশ দপ্তর ছেড়ে দিন। আপনার হাতে যখন বিদ্যুৎ দপ্তর ছিল তখন আপনি তার বারোটা বাজিয়ে ছেড়ে দিয়েছেন, এখন শঙ্করবাবু কিছুটা ইমপ্রুভড করেছেন। আপনারা বলেন, রাজ্যটি নাকি একটি শান্তির স্বর্গোদ্যান, আপনারা তো আবার স্বর্গে বিশ্বাস করেন না। তাহলে পুলিশের কাজটা কি? পুলিশ তো শান্তি বজায় রাখবে। পরশুদিন একটি প্রশ্নের উত্তরে মন্ত্রী মহাশয় বলেছেন, জেল কাস্টডিতে ৪৫ জন এবং পুলিশ কাস্টডিতে ২৪ জন লোক মারা গেছে। প্রশ্নটি করেছিলেন দেবীশঙ্কর পান্ডা, স্টার কোয়েশ্চেন নম্বর ৫৭১। তাহলে এক বছরেই ৬৯ জন লোক মারা গেছেন। বাংলার মুখ্যমন্ত্রী হিসাবে আপনার লজ্জা করে না, আপনার মাথা হেঁট হয় না। আপনাদের বহু নিন্দিত মুখ্যমন্ত্রী করুণাকরণ পুলিশ কাস্টডিতে একজন মারা যাওয়ার জন্য রেজিগনেশন দিয়েছিলেন। আপনাকে রেজিগনেশন দিতে হবে না, আপনি অন্তত দুঃখ প্রকাশ করুন। কিন্তু আপনার সেই সৌজন্যবোধও নেই। ধর্ষণ বাড়ছে, খুন বাড়ছে, ডাকাতি বাড়ছে আমাদের দলের লোকেরা বলছে, আপনাদের দলের লোকেরা বলছে, কাদের নিয়ে আপনি গর্ব করবেন, সর্ষের মধ্যেই তো ভূত। ১৯৯৬ সালের মে মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত, এই আট মাস কলকাতার বুকে তিনজন সার্জেন্ট এবং বারোজন কনস্টেবলকে অপরাধ করার জন্য গ্রেপ্তার করা হয়েছে।

[12-40 — 12-50 p.m.]

এটা আমার তথ্য নয়। এটা আপনাদের দেওয়া পঙ্কজ বাবুর প্রশ্নের উত্তরে বুদ্ধদেববাবু বলেছিলেন। স্টার কোয়েশ্চেন ৪৭১। এই তো অবস্থা আপনার পুলিশের লোক। আপনারা কি করে আইন শৃঙ্খলা বজায় রাখবেন? বাংলার মানুষ কার কাছে যাবে, যেখানে আপনার পুলিশ কর্মচারী ১৫ জন পুলিশ কর্মচারী জড়িত অপরাধের সঙ্গে, মাত্র আট মাসের মধ্যে। আপনাদের লজ্জা করে না? কি করে লজ্জা করবে। হিউম্যান রাইটস কমিশন গঠিত হয়েছিল। আপনারা তাদের কাজ করতে দিতে চাননি। এখন দিতে বাধ্য হয়েছেন। পরশুদিন আমি প্রশ্ন করেছিলাম রাজ্যে কতজন পুলিশ কর্মী এবং অফিসারের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য মানবাধিকার কমিশন সুপারিশ করেছে এবং উক্ত সুপারিশমতো কতজনের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ২০ জন পুলিশ অফিসার, ৮ জন কনস্টেবল এর শাস্তি হয়েছে এবং ১২ জন পুলিশের কর্তব্যে অবহেলার জন্য সতর্ক করে দেওয়া হয়েছে। আর সাতজন পুলিশ অফিসারকে সতর্কীকরণের জন্য বিবেচনা করার সিদ্ধান্ত করা হয়েছে। লজ্জা করেনা আপনাদের। হিউম্যান রাইটস কমিশন আপনাদের সরকারকে বলছেন পুলিশ মানুষের সঙ্গে যে আচরণ করছে তার বিরুদ্ধে ব্যবস্থা নিন। আপনি ব্যবস্থা নিতে পারেননি। সতর্কীকরণের ব্যবস্থা নেবেন কিনা বিবেচনা করছেন। এই তো পুলিশের অবস্থা। এই সরকারের মুখ্যমন্ত্রী আজকে বিদ্যুতকে কি অবস্থায় নিয়ে গেছেন। আজকে পশ্চিমবঙ্গ সরকারকে কে

চালাচ্ছে মুখ্যমন্ত্রী না গোয়েঙ্কা। দেখে তো মনে হয় সরকার চালাচ্ছে গোয়েঙ্কা। আজকে বজবজ তাপ বিদ্যুৎ কেন্দ্রে যে ডিলে হল এক্সটেনশন দিতে হল আপনার সরকার অনুমোদন দিয়েছে? বলাগড় তাপ বিদ্যুত কেন্দ্রে বিনা পয়সায় খাস জমি দিয়ে দিলেন চাষীদের সর্বস্বান্ত করে। বিলেত থেকে এসে রোলস রয়েস এর সঙ্গে এগ্রিমেন্ট করল, আপনাকে জানাবার প্রয়োজনও মনে করে নি। মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করলে উনি বলছেন যে উনি জানেন। অথচ আজকে গোয়েঙ্কা সরকারকে বুড়ো আঙুল দেখাচ্ছে। এগুলো আমি কোন তথ্য থেকে বলছি না, কোন পার্টির কাগজ থেকে বলছি না গত তিনদিন ধরে যে প্রশ্নোত্তর পর্ব হয়েছে তার ভিত্তিতেই বলছি। স্যার একটা প্রশ্ন ছিল দেখুন, ৯৩-৯৬ সি ই এস সি কত ফুয়েল চার্জ বৃদ্ধি হয়েছে। কি হারে বৃদ্ধি করেছে? ১৮ পয়সার উপরে। ৯২-৯৩তে ২ টাকা ৪৫, ৯৩-৯৪ ৮ টাকা ৩, ৯৪-৯৫তে ১১টা ১৯, ৯৫-৯৬তে ১৬ টাকা ৯২, ৯৬-৯৭ ২৫টাকা ৬১। ফুয়েল চার্জ বৃদ্ধি করতে গেলে সরকারের অনুমোদন লাগে। আপনার সরকার পারমিশন দিয়েছে কত শুনুন। ৭০ পয়সা অনুমোদন দিয়েছে বাড়াবার জন্য। আপনারা ১৯৯৩-৯৪ সালে অধিকার দিয়েছিলেন বাড়াবার জন্য [illegible] টাকা ৫০ পয়সা। বাড়িয়েছে আট টাকা তিন পয়সা। ১৯৯৪-৯৫ সালে সরকার পাঁচ টাকা চুয়াল্লিশ পয়সা বাড়াবার জন্য বলেছিলেন, কিন্তু গোয়েঙ্কা বাড়িয়েছে এগারো টাকা উনিশ পয়সা। ১৯৯৫-৯৬ সালে পাঁচ টাকা পার ইউনিটে বাড়াবার জন্য বলেছিলেন, কিন্তু গোয়েঙ্কা বাড়িয়েছে ষোলো টাকা বিরানব্বই পয়সা। ১৯৯৬-৯৭ আট টাকা পাঁচ পয়সা পার ইউনিট বাড়াবার জন্য বলেছিলেন, গোয়েঙ্কা বাড়িয়েছে পঁচিশ টাকা ৬১ পয়সা। প্রতিটি বছর আপনাদের নির্দেশ না মেনে, অনুমোদনের তোয়াক্কা না করে, ফুয়েল সারচার্জ বাড়িয়ে গেছেন। আপনারা গোয়েঙ্কার বিরুদ্ধে কি কিছু ব্যবস্থা নিয়েছেন? সি ই এস সি কে জাতীয়করণ করতে হবে, সি ই এস সি-কে মুনাফা লোটার সুযোগ দেওয়া হবে না, এই সব কথা বলেন। কিন্তু আজকে বাংলার বুকে মাননীয় মুখ্যমন্ত্রী ক্ষমতায় আসার পরে কেন পারেননি? কি দুর্বলতা রয়েছে সি ই এস সি, গোয়েঙ্কাদের প্রতি? আজকে বাংলার মানুষ আপনাদের কাছে জবাব চাইছে! গোটা পশ্চিমবঙ্গে রেকর্ড সময়ে মুখ্যমন্ত্রীর আসনে উনি বসেছেন। গোটা পশ্চিমবঙ্গকে ব্যর্থ করে দিয়েছেন। আপনাদের জবাব দিতে হবে। ছাত্রাবস্থায় আপনাকে যেভাবে দেখেছিলাম, আপনাকে যেভাবে মুখমন্ত্রী হিসাবে আশা করেছিলাম, যেভাবে সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে নির্বাচনে জিতে এসে এখানে বসেছিলেন, সেভাবে দেখতে পাচ্ছি না। আসনে বসার পর আপনি একচেটিয়া শিল্পপতি, পুঁজিপতিদের তোষামোদ করে এসেছেন। এটা কি আপনি অস্বীকার করতে পারেন? কালকে আমার এবং শ্যামাদাস ব্যানার্জির একটা কোয়েশ্চেন ছিল *২১৭। তার উত্তরে আপনাদেরই মন্ত্রী আনিসুর রহমান বলেছেন যে, মৌ এ স্বাক্ষর করা হয়েছে। বিস্তারিত শর্তাদি এখনও চূড়ান্ত হয়নি। ৪০০ একর জমি আপনারা খৈতানদের দিয়ে দিচ্ছেন। হরিণঘাটা ডেয়ারি ডেভেলপমেন্ট যেটা ডঃ বিধান চন্দ্র রায় বাংলার মানুষকে দুধে ভাতে রাখবেন বলে করেছিলেন সেই হরিণঘাটা প্রকল্প থেকে ৪০০ একর জমি নিয়ে খৈতানদের দিয়ে দিচ্ছেন। তাতে রাজ্য সরকারের ডেয়ারপোল নামে একটি সংস্থার শেয়ার হচ্ছে ১৫ পারসেন্ট। লজ্জা করা উচিত। আপনাদের অনুরোধ করি যে, শেয়ার নিতে হবে না। ৪০০ একর জমি বাংলার ৪০০ জন বেকার ছেলেকে দিয়ে দিন। এতে ৪০০

বেকার সমস্যার সমাধান হবে। ৪০০ একর জমিতে তারা প্রচুর পরিমাণে ফসল ফলাতে পারবে এবং খাদ্য সমস্যার সমাধান হবে। আপনি খৈতানদের স্বার্থ রক্ষা করার জন্য হরিণঘাটার জমি দিয়ে দিলেন। এই অবস্থা পশ্চিমবঙ্গে। আপনি প্রতিটি জায়গায় পশ্চিমবঙ্গকে পিছিয়ে দিচ্ছেন। আজকে বাংলার মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু আপনি যখন বিরোধী দলে ছিলেন তখন যে ভূমিকা পালন করেছিলেন, সরকারকে সহযোগিতা করেননি, সরকারের বিরোধিতা করেছেন ভাল কাজ করতে গিয়ে। আজকে কেন্দ্রের বিরুদ্ধে খুব কথা বলেন। এখানে হকার উচ্ছেদ করছেন। সুভাষবাবু অপারেশন সানসাইন, অপারেশন সানরাইজ করছেন। অপারেশন সানসেট হবে বামফ্রন্ট সরকারের। আপনাদের চিন্তা নেই। আজকে সুভাষবাবুর টনক নড়ে গেছে। তিনি বলছেন যে, কলকাতাকে হকারমুক্ত করতে হবে। কোথায় ছিল ১৯৮৪ সালে কেন্দ্রীয় রেলমন্ত্রী যখন সারকুলার রেল করতে চেয়েছিলেন, তখন করতে পারেননি, উল্টোডাঙ্গা পর্যন্ত নিয়ে যেতে পারেননি? উল্টোডাঙ্গা পর্যন্ত নিয়ে যেতে পারেননি, কারণ উল্টো ডাঙ্গার পরে ১৮টা ঝুপড়ি ছিল।

[12-50 — 1-00 p.m.]

আপনাদের বিপ্লবী মন্ত্রী, পরিবহন মন্ত্রী সুভাষ চক্রবর্তী এক হাজার উদ্বাস্তুকে সেখানে বসালেন, ঝুপড়িবাসীদের বসালনে, যাতে রাজ্য সরকার তাদের উচ্ছেদের জন্য পুনর্বাসনের জন্য টাকা পায়। ফলে রেলের প্রোজেক্ট আটকে গেল। জোর করে ঝুপড়িবাসীদের বসানোর ফলে কেন্দ্রীয় প্রকল্প আটকে গেল। ফলে মেট্রো রেলের কাজ হতে অনেক দেরি হল। আপনারা কোনও সহযোগিতা করেননি। তৎকালীন পৌরমন্ত্রী প্রশান্ত শূর মহাশয় বলেছিলেন—মেট্রো রেলে চড়বেন না, অ্যাক্সিডেন্ট হবে। ওটা ড্রেন হবে। আর এক মানব বাবু বলছেন, মেট্রো রেল বাংলার দর্শনীয় জিনিস, বাংলার গর্ব। আপনারা সহযোগিতা করেছিলেন? করেননি। আপনাদের দ্বিমুখীনীতি বাংলাকে পিছিয়ে দিয়েছে। আপনারা যখন কেন্দ্রে থাকেন তখন এরকম কথা বলেন, আর বাইরে গেলে আরেক রকম কথা বলেন। মুখ্যমন্ত্রী তো স্টিয়ারি কমিটির মেম্বার। কেন্দ্রীয় সরকার এক বছরের মধ্যে ডিজেল, পেট্রোলের দাম বাড়িয়ে দিয়েছে। কেন্দ্রীয় সরকার ডিজেল, পেট্রোলের দাম বাড়িয়ে দিল, সেখানে তো আপনারা নিন্দা প্রস্তাব আনতে পারেননি। তার জন্য তো আপনারা বাংলা বন্ধ করলেন না। আজকে আপনারা বাংলা বন্ধ ভুলে যাচ্ছেন। এবারে তো বাংলা বন্ধ আমাদের ডাকতে হবে। আপনাদের দ্বিমুখীতার জন্য লড়াইয়ের মানসিকতা আপনাদের নেই। গোর্খাল্যান্ড কোনওদিনই কংগ্রেস চায়নি। কংগ্রেস চেয়েছিল ঘিসিং-এর সঙ্গে সহযোগিতা করে পাহাড়ে শান্তি বজায় রাখতে। আর আপনারাই সেদিন স্লোগান তুলেছিলেন—রাজীব, ঘিসিং, বুটা সিং, এক হ্যায় এক হ্যায় ভুলো মৎ ভুলো মৎ। আজ ভুলে গেছেন সে কথা? আপনারা বলেছিলেন, কলজে দেব, রক্ত দেব, বঙ্গভঙ্গ হতে দেব না। রাজীব গান্ধী জ্যোতিবাবুকে হাতে ধরে পাহাড়ে নিয়ে গিয়েছিলেন। জ্যোতিবাবু তো একা যেতে পারছিলেন না। আজকে আপনাদের প্রধানমন্ত্রী উত্তরাখণ্ডের কমিটমেন্ট করলেন, তিনি উত্তরাখণ্ডের দাবি মেনে নেওয়ার পর গোর্খাল্যান্ডের ব্যাপারে কেন আপনারা প্রধানমন্ত্রীকে বললেন না? আপনাদের সমর্থন নিয়েই তো তিনি

রয়েছেন। কিন্তু আপনাদের বলার সাহস নেই। অথচ কংগ্রেস কিছু বললেই আপনারা বিরোধিতা করবেন। আজকে প্রতিটি ক্ষেত্রে আপনাদের এই অবস্থা হয়েছে। আপনারা ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলেছেন। কিন্তু ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে পারেননি। আপনারা দুর্নীতির বিকেন্দ্রীকরণ করেছেন। আপনারা প্রতিটি জায়গায় ক্ষমতা কেড়ে নিচ্ছেন। কংগ্রেসকে পঞ্চায়েতে কাজ করতে দেবেন না বলে তার জন্য আপনারা ডিস্ট্রিক্ট প্ল্যানিং অ্যাক্টের মাধ্যমে নমিনেটেড বোর্ডে নিজেদের লোকদেরকে নমিনেট করেছেন। মালদায় কংগ্রেসের ৮ জন এম এল এ এবং একজন এম পি। কিন্তু আপনারা আপনাদের দলের লোকজনকে সেখানে নমিনেট করলেন। কংগ্রেসের কথা আপনাদের মনে ছিল না। আপনাদের এই সংকীর্ণ রাজনীতির জন্য আগামী নির্বাচনে আপনাদের ভরাডুবি হবে। আমাদের এখন ৮৩ জন এম এল এ আছেন। তাদের ক্ষমতা খর্ব করার জন্য আপনারা সব সময় সচেষ্ট। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং তার উপর যে ৪২৪টি সংশোধনী আমরা দিয়েছি তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সর্বশেষে মাননীয় মুখ্যমন্ত্রী জবাবি ভাষণ দেবেন। আমি শুধু একটা পয়েন্ট অফ অর্ডারের উপর তার কাছ থেকে ক্লারিফিকেশন চাইব। মুখ্যমন্ত্রী যতদিন স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন তখন পুলিশের যে হাল দেখতে পেয়েছি, তার থেকে এখন অবস্থার উন্নতি হয়েছে না অবনতি হয়েছে সেটা বলবেন। ওরই পুলিশ মন্ত্রী বলেছেন যে, পুলিশের সঙ্গে সমাজবিরোধীদের সম্বন্ধ আছে, ডাকাত ধরবে কি করে? আমার পয়েন্ট অফ অর্ডার এটাই, উনি যেন জবাবি ভাষণে এটাই বলেন বুদ্ধদেব বাবু যেটা বলেছেন, তার পুলিশের উপর তার কনফিডেন্স নেই সেই পুলিশ মন্ত্রী তিনি থাকবেন, না সরিয়ে দেবেন না অন্য কোনও মন্ত্রী রাখবেন? এই দাবি করব এর পরে আর ওর পুলিশমন্ত্রী থাকার কোনও অধিকার নেই, যেহেতু পুলিশের উপর তার আস্থা নেই।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তা সমর্থন করছি এবং যতগুলো ছাঁটাই প্রস্তাব আছে, সবগুলোর বিরোধিতা করে আমার বক্তব্য রাখব। আমি প্রথমেই বলতে চাই যে, বিরোধী দলের নেতা রাজ্যপালের ভাষণের মধ্যে থেকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের কথা বলেছেন—শিল্পায়নের কথা। তবে ওর বক্তৃতা শুনে আমার মনে প্রশ্ন হচ্ছে, কংগ্রেস কি চায় পশ্চিমবাংলায় শিল্পায়ন হোক? কারণ, আমি কংগ্রেসের কয়েকজনের কথা শুনে দিল্লিতে একটা মিটিং ডেকেছিলাম যে, আমরা সবাই মিলে রাজীব গান্ধীর কাছে যাই—আমরা চাই আমাদের এখানে ইলেক্ট্রিসিটি, পেট্রো-কেমিকেলস, আরও আধুনিক শিল্প গড়ে তুলতে। এবং সেখানে অজিত পাঁজা, মমতা ব্যানার্জি, প্রিয়রঞ্জন দাসমুন্সি, এরা এসেছিলেন মিটিংয়ে, কিন্তু এক মিনিটের মধ্যেই এরা বেরিয়ে গেলেন এই কথা বলে যে, আপনার সঙ্গে আমরা রাজীব গান্ধীর কাছে এসব কথা বলতে পারব না—পশ্চিমবঙ্গের উন্নতির কথা, শিল্পায়নের কথা।

তাহলে কংগ্রেস তো এটা জানে। তবে এখন অবশ্য একটু আতঙ্কিত হচ্ছেন কংগ্রেসি সব বন্ধুরা, কারণ তিন-চার বছর ধরে শিল্পায়নের কিছুটা উপক্রম হয়েছে, কিছুটা শিল্পায়ন হয়েছে। এ থেকেই বোঝা যায় সত্যিই তারা এখানে শিল্পায়ন চান না, এবং যতটা পারেন বাধা দিচ্ছেন। আমি আবেদন করব, এটায় বাধা দেবেন কেন? এখন না হলেও হয়ত একশ বছর পর হবে, তখন হয়ত আপনারা পশ্চিমবাংলায় সরকারে আসতে পারেন। কাজেই, পশ্চিমবাংলায় যদি বলা হয়, সুবিধা হয়, তাহলে আপনাদেরও সুবিধা হবে—সে একশ বছর পরে হলেও হবে। এটা বাধা দেওয়ার কাজ নয়, বাধা দেবেন না।

উনি বোধ হয় রাজ্যপালের ভাষণ ভাল করে পড়েননি। তিনি একটা হিসেব দিয়েছেন ৪০৬ কোটি টাকায় ৩৫টি প্রকল্প এখানে হয়েছে। এটা ৫ বছরে নয়, ১৯৯৬ সালের ১৫ই ডিসেম্বর অবধি এটা বলা হয়েছে। তিনি আর একটা কথা বলেছেন, এই ৫ বছরে ৩১,৫২৬ কোটি টাকা পুঁজিবিনিয়োগ করার জন্য আমাদের কাছে বিভিন্ন আবেদন এসেছিল, ইনভেস্টমেন্ট প্রপোজাল এবং আমরা বলছি, সেখানে ২১,০০০ কোটি টাকা মতো ইতিমধ্যেই সব ব্যবস্থা হয়ে গেছে বিভিন্ন পর্যায়ে এই পশ্চিমবঙ্গে। আর বাকি কি **(নয়েজ)** এত চেঁচালে বলব কি করে?

**(নয়েজ)**

মিঃ স্পিকার, এসব ভিজিটরসদের আসতে দেন কেন? আগেই বলেছি আসতে দেবেন না। এরা কি শিখবে এখানে?

**(নয়েজ)**

১৯৯১-৯৬-এর মধ্যে এখানে ৭,১৩৪ কোটি টাকার প্রোজেক্ট হয়েছে, ২৪৯টা। তার পর ১,৯১৮ কোটি টাকার আরও ৩০টা। সেগুলো তৈরি হচ্ছে, কনস্ট্রাকশন হচ্ছে। যেটা মাননীয় রাজ্যপালের বক্তৃতার সময় আমরা সঠিক জানাতে পারিনি, কবে আরম্ভ হবে—সেটা লেখা হয়নি রাজ্যপালের বক্তৃতায়। সেটা হচ্ছে ৫,১৭০ কোটি টাকার পেট্রো-কেমিকেলসের ক্রাকার প্লান্টের কাজ শুরু হয়েছে। এটা শুনে হয়তো আপনারা দুঃখিত হবেন, কিন্তু কোনও উপায় নেই। এটা হবে, এটার জন্য ১৫ বছর আগে অপেক্ষা করেছি। তার পর আপনারা যাননি আমাদের সঙ্গে রাজীব গান্ধীর কাছে। কিন্তু রাজীব গান্ধী, আমি দিল্লি যাচ্ছিলাম প্লেনে, উনি থেকে যেতে বলেছিলেন। আমি বলেছিলাম চিঠি না দিলে আমি যাব না। তারপর নির্বাচন ঘোষণার তিন দিন আগে তিনি আমাকে নিয়ে হলদিয়াতে গিয়ে শিলান্যাস করেছেন। তারপর অবশ্য উনি হেরে গেলেন। তারপর অনেকদিন লেগেছে, এখন সেটা শুরু হয়েছে। এই রকম আরও আছে। কতগুলো হচ্ছে, মেগা প্রোজেক্ট, বড় বড় শিল্প। সেই নামগুলো হচ্ছে, আপিজে মারুবানি, ১৪০০ কোটি টাকার। যেগুলো বলছি সেগুলো সব স্থির হয়ে গেছে, জমি-টমির সব ব্যবস্থা হয়ে গেছে। মিৎসুবিশি পি টি এ প্লান্ট, ১৬০০ কোটি টাকা। পাহাড়পুর ফার্টিলাইজার, ইউরিয়া তৈরি করার জন্য ১৫০০ কোটি টাকা। এ সি সি টেলি কোয়ার্টজ ১২৫ কোটি টাকা। অ্যালায়েড ডিলস কপার ওয়ার প্রোজেক্ট ১৭০ কোটি টাকা।

এই সমস্ত মিলিয়ে ২১ হাজার কোটি টাকার ব্যবস্থা, সব হয়ে গেছে। কাজেই যেটা বলেছেন, ৪০৬ কোটি টাকা, সেটা ঠিক নয়। আরও হবে। কারণ এখন পশ্চিমবাংলার দিকে লোকের নজর এসেছে, এটা ঠিক আগে ছিল না। কংগ্রেস বন্ধুরা যে শিল্পায়ন চান না সেটা বোঝা যায় আমাদের এখানে যেটা কেন্দ্রীয় সরকার করেছিলেন ৩০ বছর আগে, সেই মাসুল সমীকরণ নীতির আপনারা কোনও দিন প্রতিবাদ করেছেন? একদিনও তো প্রতিবাদ করেন নি। কংগ্রেসের সরকার ৪৪ বছর ছিলেন দিল্লিতে। এখানেও কংগ্রেস ২৮-২৯ বছর ক্ষমতায় ছিলেন। কিন্তু কোনও দিন একদিনের জন্যও প্রতিবাদ শুনিনি। তারপর লাইসেন্স প্রথা। লাইসেন্স প্রথা দিয়ে আমাদের প্রতি যে অবিচার করা হয়েছে তার কোনও দিন প্রতিবাদ করেছেন? এখন এই দুটো উঠে গেছে বাইরের এবং ভেতরের চাপে তাই আমাদের সুবিধা হয়ে গেছে এবং শিল্পপতিরা কিছুটা সন্তুষ্ট হয়ে কাজ আরম্ভ করেছেন।

**শ্রী সৌগত রায় ঃ** কিন্তু মৌ'গুলোর কি হল।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** এম ও ইউ, অনেকদিন হয়ে গেছে, কাজ কনস্ট্রাকশন হচ্ছে। প্রোডাকশন আরম্ভ হয়েছে। দেখে আসুন না। আপনাদের তো খুশি হওয়া উচিত। আমি সৌগতবাবু কে নিয়ে যাব সমস্ত জায়গা ঘুরব, আপনি দেখলে খুশি হবেন।

[illegible] পি এ সম্বন্ধে বলা হয়েছে। এগুলো পরে [illegible] ইন্ডাস্ট্রির সম্বন্ধে যখন বাজেট আলোচনা হবে তখন আলোচনা হবে। ৯.৩৩ কোটি টাকা গত বছর অবধী এখানে লাভ হয়েছিল। এ বছরের ডিসেম্বরে আমরা একটু বিপদে পড়ে গেছি সেখানে। কারণ কোক যারা নিতেন তারা এখন বোকারো স্টিল প্লান্ট তাদের নাকি প্রোডাকশন কমিয়ে দিতে হচ্ছে—সেই জন্য কোক তারা নিচ্ছেন না। এখন একটু বিপদে পড়েছি। এর থেকে বেরবার চেষ্টা আমরা করছি। কিন্তু লাভ হয়েছে বলে হিসাবটা দিলাম। ডি সি এল খুব অসুবিধার মধ্যে দিয়ে গেছে অনেক বছর ধরে। কিন্তু আমাদের হিসাব হচ্ছে, এ বছর অর্থাৎ ১৯৯৭ সালে এখানে আমরা ক্যাশ লস এলিমিনেট এইড করতে পারব, তার পরে আরও উন্নতি হবে বলে আশা করছি। তারপর এই সঙ্গে বলে দিই, উনি বলেননি অন্য একজন বলেছেন ইন্ডাস্ট্রিয়াল গ্রোথের রেট সম্বন্ধে। অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে শতকরা ৭ ভাগের থেকে কম, আমাদের পশ্চিমবঙ্গের ৪ ভাগের থেকে বেশি। তার পর বিদ্যুৎ সম্বন্ধে বলা হয়েছে, সবাই জানেন আমাদের কিছু সারপ্লাস আছে। শিল্পায়ন হলে বিদ্যুতের দরকার হবে আর গ্রামে বিদ্যুতের দরকার আছে। আমরা কোনও ঝুঁকি না নিয়ে প্রায় ১৮ হাজার কোটি টাকা দিয়ে প্রাইভেট সেক্টরে এস ই বি, কর্পোরেশন এই সব মিলিয়ে আমরা করেছি। ও ই সি এফ ফান্ড থেকে আমরা পেয়েছি, কংগ্রেস [illegible] পেয়েছিলাম। বক্রেশ্বরের কাজ আরম্ভ হয়েছে, দ্বিতীয় ইউনিট বাকি আছে এটা বি ও টি প্রোজেক্ট আছে, এটা এখনও হয়নি। এটা নিয়ে আলোচনা চলছে জাপানের একটা প্রাইভেট সেক্টরের সঙ্গে আমাদের সমস্যা হচ্ছে ইস্টার্ন রিজিয়ন ইলেক্ট্রিসিটি বোর্ড উত্তরে যেমন আছে এখানেও আছে। এন টি পি সি-র সাথে

গোলমাল হচ্ছে, আসাম, অন্ধ্রপ্রদেশ আমাদের কাছ থেকে বিদ্যুৎ চেয়েছে, আমরা সরবরাহ করেছিলাম এন টি পি সি বলছে আমাদের টাকা দিতে, আমরা ইনস্টলমেন্টে দিয়ে দেব। এন টি পি সি-র টাকার ব্যাপারে একটা ডিসপিউট আছে, এটা মিটিয়ে নিতে হবে। আপাতত আসাম ও অন্ধ্রপ্রদেশকে দেওয়া বন্ধ করতে হবে, তবে আমাদের বিদ্যুৎ আছে আমরা দিতে পারি। তারপর আরেকটা প্রশ্ন উঠেছে বিরোধী দলের নেতা বলেছেন যে আপনারা নিজেদের গুলোই দিতে পারছেন না, তাহলে বিদেশীরা এখানে আসবে কেন? আমাদের কথা হচ্ছে বিদেশি প্রযুক্তি, বিদেশি পুঁজি আমাদের দরকার আছে, বিভিন্ন ক্ষেত্রে, এটাতে উভয়েরই সুবিধা হবে। এটা আমরা বাধা দেব না, কিন্তু বলেছি যে নতুন পলিসি গড়ে তুলে রাষ্ট্রায়ত্ত সংস্থা সেগুলিকে নষ্ট করছেন কেন? কেন্দ্রীয় সরকার তারা ঠিক করলেন কতকগুলিকে বন্ধ করে দেবেন। বেঙ্গল ইমিউনিটি, বিক্কো লরি লিমিটেড, ভারত ব্রেকস অ্যান্ড ভালব, বেঙ্গল কেমিকেল, ফার্মাসিউটিক্যালস ব্রেথ-ওয়েট টায়ার কর্পোরেশন অব ইন্ডিয়া লিমিটেড, স্মিথ স্টেনস্টেরট এবং দামোদর সিমেন্ট অ্যান্ড স্ল্যাগ লিমিটেড, এইগুলিকে বন্ধ করে দেবেন। আর হলদিয়ার সারের কারখানায় এমন সব প্রযুক্তি আনলেন কেন্দ্রীয় সরকার সেটা চালাচ্ছে না। আমরা বলেছি এগুলিকে বন্ধ করব। কেন না, এগুলিতে আলাদা আলাদা সমস্যা আছে, সেগুলি দেখা হচ্ছে, কাজেই আমি বিরোধী দলের নেতার সাথে একমত। কেন্দ্রীয় সরকার চেষ্টা করেছিলেন যে আমাদের গুলিকে দুর্বল করে দেওয়ার এবং অর্ডার না দেওয়ার। প্রাক্তন প্রধানমন্ত্রী নরসিমা রাওয়ের কাছে যেতে হয়েছে ওয়াগানের অর্ডার দিচ্ছেন না কেন জানতে। এর আগেও আমরা দেখেছি ইঞ্জিন তৈরির অর্ডার আমাদের না দিয়ে সুইডেনকে দেওয়া হয়েছে। আমি তখন বলেছিলাম আমাদের চিত্তরঞ্জন লোকোমোটিভ এত ভাল ইঞ্জিন তৈরির কারখানা, আপনি কেন এই অর্ডারগুলি বিদেশে দিচ্ছেন। উনি বললেন, "এই রকম ফার্স্ট মুভিং ইঞ্জিন, এই রকম পাওয়ারফুল ইঞ্জিনস ওরা করতে পারবেন না।" এটা কোনও কথা হল! দু বছর শক্তিশালী ইঞ্জিন না থাকলে কি ক্ষতি হবে ভারতবর্ষের? এ প্রশ্নের কোনও জবাব পাইনি। ৪৪ বছর দিল্লিতে কংগ্রেস রাজত্ব করেছে। ওরাই সব নীতি ঠিক করেছে। ওদের নীতি হল বিদেশের ওপর নির্ভর কর, দেখের মানুষের দ্বারা কিছু হবে না। দেশের বৈজ্ঞানিকরা, ইঞ্জিনিয়াররা, কারিগরি শিক্ষাপ্রাপ্ত ছেলে-মেয়েরা, আমাদের প্রযুক্তিবিদরা, শ্রমিকরা, দক্ষ শ্রমিকরা, ওদের দ্বারা কিছু হবে না। সব কিছুতেই বিদেশের ওপর নির্ভর কর। তথাপি আমরা এগুলো নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বার বার আলোচনা করছি। আমরা তাদের বলছি, এগুলো বন্ধ করবেন না। কংগ্রেসের সময় যখন ঠিক করেছিলেন বন্ধ করে দেবেন তখন—সাইকেল কর্পোরেশন, ভারত প্রোসেস অ্যান্ড মেক্যানিক্যাল ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেড, ন্যাশনাল ইন্সট্রুমেন্টস লিমিটেড ওয়েবার্ড ইন্ডিয়া লিমিটেড, মাইনিং অ্যান্ড অ্যালায়েড মেশিনারি—এম এ এম সি-র জন্য আমরা হাই কোর্টে গিয়ে অর্ডার নিয়ে আসি এবং সে অনুযায়ী এগুলো এখনও চালু আছে। কেন্দ্রীয় সরকার বন্ধ করতে গিয়ে চেয়েছিল। কেন্দ্রীয় সরকার মানে কেন্দ্রের সরকার মানে কেন্দ্রের কংগ্রেসি সরকার বন্ধ করে দিতে চেয়েছিল। কিন্তু এগুলো যে বন্ধ করা ঠিক নয়, একথা বলতে তখন আপনারা কেউ আমাদের সঙ্গে যাননি। আপনারা তখন ঠিক করেছিলেন, আপনারা কাউকে বলতে যাবেন না।

(প্রচন্ড হৈ-চৈ)

**শ্রী জ্যোতি বসু ঃ** এগুলো হাই কোর্টের অর্ডারে চালু আছে।

**শ্রী সৌগত রায় ঃ** এটা বি আই এফ আর করেছে।

(প্রচন্ড হৈ চৈ)

**মিঃ স্পিকার ঃ** বসুন বসুন। এভাবে হাউস চলতে পারে না। মিঃ সিনহা আপনি আপনার দলের সদস্যদের একটু দেখুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** তারপর ন্যাশনাল জুট ম্যানুফ্যাকটারি কর্পোরেশন, হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন, ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টিল (ইস্কো), জেশপ অ্যান্ড কোম্পানি লিমিটেড, এগুলো নিয়ে আমরা আলোচনা করছি। জেসপেরও প্রায় একই অবস্থা—এত বড় কারখানা, একটা চমৎকার কারখানা, নাম করা কারখানা তারও এই অবস্থা। কেন্দ্রীয় সরকার তার দিকে ফিরেও তাকাচ্ছে না। পূর্বেকার কেন্দ্রীয় কংগ্রেস সরকার এগুলোকে দেখেনি। এখন আলোচনা হচ্ছে আশা করছি কিছু হবে।

তারপর বেকার সমস্যা নিয়ে বলা হয়েছে। এটা ঠিকই যেমন ভারতবর্ষব্যাপী বেকার আছে, অনেক বেকার আছে, তেমনি পশ্চিমবাংলায়ও অনেক বেকার আছে। বেকারের এ বছরের হিসেব আমি জানি না, দু বছর আগে যে হিসেব আমি জানতাম তাতে ভারতবর্ষব্যাপী তিন কোটি রেজিস্টার্ড বেকার আছে। আমাদের এখানেও সেরকমভাবে বেকার আছে। ঠিক কথা। সে জন্যই তো আমরা বলছি, চাকরি বাকরি কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না—তাদের বড় বড় যে সংস্থাগুলো আছে, পোস্ট অ্যান্ড টেলিগ্রাফ রেলওয়ে ইত্যাদি সে সমস্ত ক্ষেত্রে রিক্রুটমেন্ট প্রায় বন্ধ হয়ে গেছে। এখন আবার ঐ বয়স বাড়ালে বেকারের সংখ্যা আরও বাড়বে। কিছুই হবে না, এটা আমরা বুঝতে পারছি। যাই হোক, সেটা দেখা যাবে কি হয়। স্বনিযুক্ত কাজে আমাদের টার্গেট ছিল ৫ লক্ষ। এখন পর্যন্ত শতকরা ৫০ ভাগই ব্যাঙ্কের অনুমোদন পেয়েছে। ব্যাঙ্কগুলো এগুলো অনুমোদন করে। কারণ এ ক্ষেত্রে তারা ৭৫ ভাগ টাকা ঋণ হিসাবে দেয়, এবং আমরা ২৫ ভাগ টাকা অনুদান দিই। হ্যাঁ, এটা ঠিক কথা এগুলোর ক্ষেত্রে ব্যাঙ্কে দেরি হয়, ব্যাঙ্কগুলো দেরি করে। বাকিগুলোর ক্ষেত্রে ব্যাঙ্ক যাতে আর দেরি না করে তারজন্য আমরা আর বি আই এর গভর্নরের সঙ্গে আলোচনা করেছি। উনিও ব্যাঙ্কগুলোকে বলেছেন বলে আমাদের জানিয়েছেন, যাতে দরখাস্ত যা পড়েছে তা অনুমোদিত হয়। তারপর এখানে বলা হয়েছে ইরোশনের কথা। ভাঙ্গন মুর্শিদাবাদ, মালদা ইত্যাদিতে। আমরা তো ২০ বছর আছি আমি ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিল, পরিকল্পনা কমিশনের কাছে এই কথা বলেছি। একবার প্রণববাবু বলেছিলেন যখন তিনি প্ল্যানিং কমিশনে ছিলেন, ডিপার্টমেন্টকে বললে টাকা দেবে না। আমার কাছে আলাদা কিছু টাকা আছে, সেখান থেকে কিছু দিতে পারি। ভাঙনের অবস্থা তো আমি জানি। তখন বোধ হয় কিছু টাকা দিয়েছিলেন। আমার ঠিক মনে নেই। কিন্তু প্ল্যানিং কমিশন আর কেন্দ্রীয় সরকার এটাকে মোটেই গ্রাহ্যের মধ্যে আনছেন না, বাস্তব

জিনিস বলে ধরতে চাচ্ছেন না। আপনারা, আমরা একমত হয়ে ওখানে গেছি এই সরকার আসার পরে। আমরা বলেছি, ভাঙন হচ্ছে, শেষ হয়ে যাচ্ছে, লোকগুলি পরিবারগুলি কোথায় থাকবে? ওরা সেপ্টেম্বর মাসে একটা এক্সপার্ট কমিটি করেছিলেন এবং সেই এক্সপার্ট কমিটি সেখানে রিপোর্ট নাকি দাখিল করেছেন। আমি রিপোর্টটা দেখিনি এবং ফিনান্সিয়াল ইনভলভমেন্ট ৯২৭ কোটি টাকা। আমি যাচ্ছি প্ল্যানিং কমিশনের সঙ্গে আলোচনা করব এবং কেন্দ্রীয় সরকারকে জানাব, দেখি এটার কি হবে। ইতিমধ্যে যেটুকু করার আমরা করছি। আমার কাছে গনিখান চৌধুরি এবং ওনার ভাই, মালদার এম এল এ এসেছিলেন। আমি বলেছি, গতবার খুবই অসুবিধা হয়েছে। এবারে যাতে সময় থাকতে, বৃষ্টি নামার আগে অর্থাৎ বর্ষার আগে যাতে কাজ হয় সেটা দেখছি একথা আমি বলেছি। ইতিমধ্যে একটা মিটিং হয়েছে। ওরা ঠিক করেছেন সেই কাজ ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে তারা করাবেন। তারপর আমরা ঠিক করেছি বেসিক নিডস অফ দি পিপিল এই নিয়ে মিটিং হয়েছিল চিফ মিনিস্টারদের নিয়ে। দেবগৌড়া মহাশয় সেই মিটিং ডেকেছিলেন সেখানে ঠিক হয়েছিল খুব বেশি কিছু না করতে পারলেও বাজেটে আমরা দেখব—মিনিমাম প্রোগ্রাম যা আছে সেগুলি কিভাবে কার্যকর হয় দেখব। রেশনে যাতে গরিব লোকেরা যারা নাকি খুবই গরিব শতকরা ৫০ ভাগ কম দামে পায় আমাদের প্রায় ২১ হাজার রেশন দোকান আছে, সেখানে গম ও চালের ব্যবস্থা করে দিতে হবে। তবে গমের অবস্থা ভাল নয়। আমি বলেছি এই সরকারকে এবং আগের সরকারকেও বলেছিলাম, চাল এবং গমের জন্য ২ মাসের স্টক আমাদের রাখতে হবে। উত্তরবঙ্গে পাঠাতে হয়, সময় লাগে। ওরা বলেছিলেন আগেব সরকারও বলেছিলেন এবং এই সরকারও একই কথা বলছেন, ওয়াগন পাচ্ছি না। কথা কিছু নেই ওয়াগন পাচ্ছি না। বিশেষ করে চালের ব্যাপারে বলেছিলেন এইজন্য পাঠাতে পারছি না। অথচ ওয়াগনের অর্ডার দেবেন না। চমৎকার চলছে। আমরা ঠিক করেছি ১৫ই ফেব্রুয়ারি থেকে যারা দারিদ্রসীমার নিচে বাস করেন তাদের কার্ডে ছাপ দিয়ে যাতে শতকরা ৫০ ভাগ কম দামে পায় তার ব্যবস্থা করব। আশা করি, আমরা সফল হব। ছিটমহলের ব্যাপারে কমলবাবু বলেছেন। এটা ঠিকই বলেছেন। তখন কথা হয়েছিল ৩ বিঘার সঙ্গে সঙ্গে ছিটমহলগুলি আমাদের আদানপ্রদান হবে। ওদেরটা ওরা নেবেন আর আমরা আমাদেরটা নেব। কংগ্রেস সরকারের সঙ্গে এই ব্যাপারে কথা বলেছিলাম। আমি শুনেছিলাম, তারা আলোচনা করেছিলেন। বাংলাদেশের আপত্তি নেই বিশেষ। কিন্তু প্রশ্ন হল, ওদের আইনজ্ঞরা বলছেন, সংবিধান পরিবর্তন করতে হবে। আমি এটাতে একেবারেই একমত নই। সংবিধান পরিবর্তন না করেও করা যায়।

[1-20 — 1-30 p.m.]

এটা অসাংবিধানিক, অমানবিক ব্যাপার হচ্ছে হলে আমি মনে করি। কোনও অ্যাডমিনিস্ট্রেশন কিছু নেই এই এনক্লেভগুলিতে, ছিটমহলগুলিতে। এবারে আবার নতুন সরকারের স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গেও আমার কথা হয়েছে এসব নিয়ে। আমি আশা করছি, দেখা যাক কি হয়। চিফ সেক্রেটারিও আজকে দিল্লি যাচ্ছেন. কথাবার্তা বলে আসবেন কি করা যায় এসব নিয়ে ঐ পরিবর্তন ছাড়াই— সংবিধান পরিবর্তন করতে গেলেই এখন আবার টু থার্ড মেজরিটি

চাই, তাই নিয়ে হয়ত আবার গোলমাল গেলে গেল। দেখা যাক, কি করা যায় এটা নিয়ে, আমরা দেখছি। তারপর এখানে আইনশৃঙ্খলার কথা বলা হয়েছে। সেটা তো পুলিশ বাজেট যখন আসবে তখন তা নিয়ে আলোচনা হবে বিস্তারিতভাবে। তবে একটু শুধু আমি বলে নিই যে, কংগ্রেসের সময় ওরা বলছিলেন এখানে নাকি প্রায় স্বর্গরাজ্য ছিল। সেইজন্য কম খরচ করতে হত পুলিশের জন্য কিন্তু আমরা তো ভুলতে পারি না—কুচবিহারের শিশুরা মারা গেল, মেয়েরা মারা গেল খাদ্য চাইতে গিয়ে। ৮০ জনকে খুন করা হল কলকাতার এসপ্লানেড ইস্টের কাছে পিটিয়ে পিটিয়ে। আমরা তো ভুলতে পারি না সেই কথা যে জেলের মধ্যে রাজনৈতিক বন্দিদের উপর গুলি চালানো হল। তারপর ৭২ সালে ঐ রিগড ইলেকশন হবার পর, নির্বাচনকে প্রহসনে পরিণত করার পর আমাদের ৪০ হাজার মানুষকে নিজের নিজের বাড়িঘর ছেড়ে, এলাকা ছেড়ে তাদের থাকতে হল বাইরে বহুদিন ধরে—এসব তো আমরা ভুলতে পারি না। তারপর এমার্জেন্সির কথা সকলেই জানেন। এমার্জেন্সির সময় যা দেখেছি তা কোনও সভ্য দেশে হয় না। এমার্জেন্সির সময় মানুষের সমস্ত অধিকার কেড়ে নেওয়া হয়েছিল। লিখতে দিত না, পড়তে দিত না, রবীন্দ্রনাথের কবিতা ছাপাতে দিত না, নজরুলের কবিতা ছাপাতে দিত না, সুভাষচন্দ্র বসুর লেখা ছাপাতে দিত না—সেই সময় এই অবস্থা হয়েছিল। আর তাদেরই একজন, আজকে নেই দেখছি এখানে, তিনি তখন মন্ত্রী ছিলেন, তিনি এগুলো সেন্সার করতেন। ফলে সাদা কাগজে বেরুতো। ঐ যে দুটো বছর গেছে এমার্জেন্সির সময় সে রকম কখনও দেখি নি। আর ৭১/৭২ থেকে ৭৭ সালে যতদিন না আমরা সরকারে এসেছি, ঐ সময় আমাদের ১১শো ছেলেকে গুন্ডা দিয়ে খুন করিয়েছেন। পুলিশের গুলি নয় গুন্ডা দিয়ে খুন করিয়েছে কংগ্রেস। ঐ RAW, Research and Analysis Wiing দিল্লি থেকে এদের উপদেশ দিয়েছেন পিটিয়ে পিটিয়ে তারপর নকশালরা আমাদের বিরোধিতা করেছেন, তারাও আমাদের কিছু মানুষকে খুন করেছেন। তারপর নকশালদের উপরও হামলা হল। কাশিপুর, বরানগর তাদের উপর এমন হামলা হল যে আমাদের নকশালদের পক্ষে দাঁড়াতে হল। সিদ্ধার্থ রায় বলেছিলেন একটা মিটিং-এ আমাদের বিজয়সিং নাহারও ছিলেন সেখানে যে আমি এর তদন্ত করব। কিন্তু তিনি তো কোনওদিন তদন্ত করলেন না। অতগুলি লোককে মেরে গঙ্গায় তাদের দেহ ভাসিয়ে দেওয়া হল। তারপর তাদের ধরে নিয়ে এসে ১৫ জনকে গ্রেপ্তার করল, ১০ জনকে জেলে নিয়ে গেল আর ৫ জনকে গুলি করে মেরে দিল। এসব তো আমাদের ভোলার কথা নয়। এসব জিনিস আমরা দেখেছি। আর আমাদের তো কোনও অধিকারই ছিল না। এখন তো মানুষের সম্পূর্ণ নাগরিক অধিকার রক্ষিত। সেটার ব্যবস্থা আমরা করেছি। এখন বিরোধীদলের যারা আছেন তাদের মধ্যে দু/একজন আছে, তাদের লিখিত বক্তব্য আছে ছাপানো আমাদের প্রসিডিংস যে তারা সিদ্ধার্থ রায়কে বলছেন যে আমাদের সিকিউরিটি দিন। তারা বলছেন, সি পি এম আমাদের আঘাত করবে না, কংগ্রেস থেকে আমাদের আঘাত করবে। সেই বক্তৃতা আছে, লাইব্রেরিতে আপনি পাবেন। এখন এটা বলার পর বলছি, কংগ্রেস আমলে বাজেট কত ছিল? ১৯৭৬/৭৭ সালে বাজেট ছিল ৮৪০ কোটি টাকার। শিক্ষায় খরচ হত শতকরা [illegible] ভাগ, আর পুলিশে খরচ হত শতকরা ৬ ভাগ। আর আমাদের বাজেট হচ্ছে ১৪ [illegible] কোটি টাকার তারমধ্যে

পুলিশের জন্য খরচ হয় ৩.৯৫ ভাগ, আর আপনাদের হত শতকরা ৬ ভাগ। কাজেই পুলিশের জন্য কি হত বুঝতেই পারছেন। তবে এটা ঠিক যে ভারতবর্ষে ৫০ বছর ধরে আমরা দেখছি যে হিংসাত্মক কার্যকলাপ বাড়ছে সমস্ত জায়গায় ভারতবর্ষব্যাপী। বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, সাম্প্রদায়িক হানাহানি করে হাজার হাজার লোক খুন হয়ে যাচ্ছে। এসব যা দেখছি তা কখনও স্বপ্নেও আমরা ভাবি নি যে স্বাধীনতার ৫০ বছর পরেও এসব হতে পারে। সেইজন্য পুলিশের বাজেট সবারই বেড়েছে, সমস্ত রাজ্যের। দিল্লিতেও বেড়েছে। মিলিটারি বাজেট বেড়েছে, সব বেড়েছে কোনও উপায় নেই। আর মানুষকে আমরা শিক্ষিত করার চেষ্টা করছি, মানুষের সহযোগিতা যাতে পশ্চিমবঙ্গে আমরা পাই। গতবার যা ছিল বা তার আগেবার যা ছিল, সেই রকম আছে বলে রাজ্যপাল বলেছেন যে নর্মালসি কিছুটা আছে, ঘটনা কতকগুলি হয়েছে। এর বেশি কিছু বলতে চাননি। তবে এতে আত্মসন্তুষ্টির কোনও কথা নেই। আর কাস্টোডিতে পুলিশের হাতে যে মারা যায়, সে নানা রকম ব্যাপার আছে। আর কাস্টোডিতে ডেথ মানে কি? পুলিশের হাতে মরলেই তো আর এটা নয় যে পুলিশ পিটিয়ে মেরেছে। জনগণ হয়ত পিটিয়ে পুলিশের হাতে তুলে দিয়েছে তারপরে হয়ত সে মারা গেছে। তাও যখনই প্রমাণিত হয়েছে যে পুলিশের হাতে মারা গেছে, পুলিশের অপরাধের জন্য মারা গেছে, আমরা তাকে সাজা দিয়েছি। ভারতবর্ষের কোন জায়গায় সাজা দিয়েছে? কোনও জায়গায় দেয়নি। সেজন্য আমি আবার বলছি যে এতেও আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই। কিন্তু এগুলি বেড়েছে, ক্রাইম বেড়েছে, দু একটি ক্ষেত্রে হয়ত একটু আধটু কমেছে। তবে বাজেটের সময়ে এগুলির আলোচনা হবে। আমরা যেটা দেখছি, ধরুন নারীদের উপরে যে রেপ হয়, সেখানে মহারাষ্ট্রের যে সংখ্যা পেয়েছি তাতে ১৯৯৪ সালে কংগ্রেস রাজত্বে ছিল ১,৩০৪টি। আর সেই সময়ে পশ্চিমবঙ্গে ৭৪৩টি। এটাও বেড়েছে, আগে ছিল ৬১৫টি, এখন ৭৪৩টি। মহারাষ্ট্রের কংগ্রেস রাজত্বে ছিল, ১,৩০৪টি। আর একটি কংগ্রেস রাজত্ব মধ্যপ্রদেশ, সেখানে ২,৯২৯টি। এই যে সংখ্যাটি বললাম, এগুলি বেশি, বলার কিছু নেই। পুলিশ বাজেটের সময়ে এগুলি আলোচনা হবে। আর একটা কথা বলে দেই। বড় বড় শহরে যে খুন হয় তাতে কলকাতায় ১৯৯৫ সাল পর্যন্ত যা পেয়েছি, হয়ত ৯৯৬ সালেরটাও পাওয়া যাবে, ৮৩ জন। দিল্লিতে যেখানে আপনাদের সরকার এতদিন ছিল সেখানে ৪৯৭ জন। বোম্বেতেও কংগ্রেসের সরকার ছিল, সেখানে ৩৫০ জন। কিন্তু আমি বলছি যে এতেও আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই। তবে অনেক রাজ্য থেকে আমাদের এখানে অনেক ভাল আছে সেটাই বলার চেষ্টা করেছি। আর হয়ত ডাকাতিটা একটু বেড়েছে, খুনটা একটু কমেছে। [illegible] হিংসাত্মক কার্যকলাপ, এটা খুবই বেশি হচ্ছে। আর হিংসাত্মক রাজনৈতিক কার্যকলাপ, [illegible] সবটার পিছনে কংগ্রেস আছে। কারণ কংগ্রেসিরা নিজেরাই বলেছেন যে তারা নির্বাচনে সমাজবিরোধীদের দাঁড় করিয়েছেন। তারা নিজেরাই বলেছেন, এটা আমার কথা নয়। তারা সমাজবিরোধীদের উৎসাহ দিচ্ছেন। আর একটি কথা বলি যে কি করে অরাজকতার সৃষ্টি হয়। হাওড়ার মৌড়িগ্রামে ২/৩ দিন আগে একটা হামলা হয়। একটা বড় কারখানা [illegible] সেখানে হামলা হয়। সেখানে বাইরে মাইক দিয়ে বলা হচ্ছে যে এখানে কাজ করতে আমরা [illegible] দেব না। [illegible] সস্তায় বিক্রি করা হয়েছে মৌড়িগ্রামে। এম এল এ, তিনিও ছিলেন।

কিন্তু পুলিশ থেকে যে রিপোর্ট আমার কাছে আছে, আমি অন্য কোনও রিপোর্ট জানি না, তারা বলছেন যে এম এল এ ঠিক দায়ী নয়। এর পিছনে অন্য শক্তি আছে। এম এলএ-কে আমি আবেদন করব যে এসব করবেন না, দু চারটি কারখানা হতে দিন, এতে ক্ষতি কিছু হবে না। সেই রকম আর একটা কথা বলছি, ডায়মন্ড হারবারে আমাদের যে রপ্তানি এরিয়া সেখানে ৪-৫টি কারখানায় কাজ শুরু হয়েছে। সেখানে কটন মিল বলে একটা কারখানা, তারাও প্রোডাকশন শুরু করেছে। সেখানে কয়েকটি ছেলে গিয়ে বলে যে আমরা কংগ্রেসের ছেলে, আমাদের কাজ দিতে হবে। ওরা বলেছিল যে, এইভাবে কাজ হয় না। আমরা স্থানীয় লোকদের নিয়েছি, যেভাবে সরকারের নিয়ম আছে সেই ভাবেই নিয়েছি। সেই রাত্রে সেখানে তাদের গুদামে আগুন লাগিয়ে দেওয়া হয়েছে। তারপরে পুলিশ ৫টি ছেলেকে গ্রেপ্তার করে। ডায়মন্ড হারবারের যিনি এম এল এ তিনি আমার কাছে একটা কাজের জন্য এসেছিলেন। আমি তাকে বলেছিলাম যে, এই রকম ঘটনা হয়েছে, এটা তো আপনারই এলাকা সংলগ্ন ঐ ফলতায়। তিনি বললেন, আমি জানি না। আমি এর জন্য দায়ী নই, আমি বলতে পারব না। যদি গ্রেপ্তার করতে হয় আপনি করবেন। এটা ভাল কথা।

[1-30 — 1-40 p.m.]

এটা ভাল কথা। সেজন্য আবার বলছি, আপনারা এগুলো একটু ভেবে দেখবেন। বিরোধী পক্ষ বলেই কি সবকিছুতে বিরোধিতা করতে হবে? আমাদের যেখানে অসুবিধা হচ্ছে সেখানে সাহায্য করতে হবে আপনাদের এবং সেটাই সংসদীয় গণতন্ত্রের রীতি। এখানে হকার সম্বন্ধে কথা উঠেছে। যেহেতু আগামী ৮ তারিখে হকার নিয়ে এখানে আলোচনা হবে, সেজন্য হকার পুনর্বাসনের কি হচ্ছে, কাদের দেওয়া হচ্ছে, স্বেচ্ছায় যারা সরে গেছে তাদের জন্য কি চিন্তা করা হচ্ছে, কিছু বলছি না। কংগ্রেস পক্ষ থেকে এখানে বলা হয়েছে—আপনারা হকারদের থেকে চাঁদা তুলেছেন। যেন কংগ্রেস তাদের কাছ থেকে কোনওদিন পয়সা নেয়নি! টাকায় একটি কথা চালু আছে—আসতে কয়েন, ঘোড়ায় আসব। যাহোক ওদের পুনর্বাসিত করতে আমরা কোথায়ও কিছু একটা করব। আমরা এই শতকের বাকি চার বছরের মধ্যে কলকাতার ভাল করবার চেষ্টা করছি। এখানে ঠ্যালাগাড়ি রয়েছে যা ব্যবসার স্বার্থে দরকার হয়। কিন্তু এই শহরের ঠ্যালাগাড়িগুলির মধ্যে মাত্র সাত-আট হাজার ঠ্যালাগাড়ির লাইসেন্স রয়েছে, বাকি ২০ হাজার ঠ্যালাগাড়ির কোনও লাইসেন্স নেই। এটা মগের মুল্লুক নাকি? এই শহরে রিক্সাগুলির ৩০ হাজারই ছিল আন-লাইসেন্সড। ইতিমধ্যে ২৫ হাজার রিক্সা তুলে দেওয়া হয়েছে। এই রিক্সা যারা চালান তাদের মধ্যে বেশির ভাগই বিহার থেকে এসেছেন পেটের দায়ে। রিক্সার মালিকও এরা নন। এইভাবে রিক্সায় করে মানুষ টানা, এটা কোনও সভ্য দেশে চলতে পারে না এবং তারই জন্য এটা আমরা তুলে দিতে চাইছি। এখান থেকে মোষ, গরু তাড়ানো হচ্ছিল তখন বিহার থেকে লালুপ্রসাদ একদিন ফোন করে বলেছিলেন, আপ সব ইয়াহ কেয়া করর হেহো? ও লোগ সব যাদব হ্যায়। আমি তাকে বলেছিলাম, যাদব হ্যায় তো আমি কি করব? আমি তো বলছি না যে, তারা বিহার চলে যান। তাদের কেউ বিহারে চলে যাননি। এদিক-ওদিক করে তারা দুধের ব্যবস্থা করছেন।

পরিশেষে আমি কংগ্রেস পক্ষকে বলি, এখানে একটু ভদ্র ব্যবহার করবেন, তা নাহলে যারা গ্যালারিতে বসে আছে তাদের কি শেখাচ্ছি আমরা? এই বলে শেষ করছি।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর চারদিন ধরে যে বিতর্ক হল তাতে ৬৩ জন বক্তা তাদের মতামত এখানে রেখেছেন। এই বক্তাদের মধ্যে, দেখতে পেয়েছি, যারা বিরোধী পক্ষের সদস্য তারা বিষয়টা না বুঝে কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি বলে বলেছেন। কিন্তু এতে কাট মোশন হয় না, হয় সংশোধনী প্রস্তাব। এটুকু সংসদীয় জ্ঞান পর্যন্ত নেই। অথচ ওদের বিরোধিতা করতে হবে। ৪০০-র উপর সংশোধনী দিয়েছেন ওরা, কিন্তু তারমধ্যে রাজনৈতিক প্রেক্ষাপটের কথা সামান্য রয়েছে। যে সমস্ত সংশোধনী দিয়েছেন সেগুলো স্থানীয় সব অভিযোগ যা নিয়ে বাজেটে ওরা আলোচনা করতে পারতেন। আপনাদের এটা বুঝতে হবে যে আপনারা পশ্চিমবাংলায় বাস করেছেন। এই পশ্চিমবাংলা ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য। ভারতবর্ষে যে ঘটনা ঘটে পশ্চিমবাংলায় তা ব্যতিক্রম সম্পূর্ণ ভাবে করা সম্ভব নয়। আমরা একটা মরুভূমিতে মরুদ্যান করার চেষ্টা করছি। আমরা যে আদর্শ এখানে প্রতিষ্ঠা করার চেষ্টা করছি সেই আদর্শকে বুঝতে হবে। তার উপর ভিত্তি করে আমরা দাঁড়িয়ে আছি। এই আদর্শ শুধু সারা ভারতবর্ষে নয় সারা পৃথিবীর কাছে উজ্জ্বল দৃষ্টান্ত রাখতে পেরেছে। আমরা সর্বনিম্ন স্তরে মানুষকে সামাজিক সুবিধা দেবার চেষ্টা করি। আপনারা এটা দিতে পারেননি, সেইজন্য ভারতবর্ষের মানুষ আপনাদের পরিত্যাগ করেছে। এক সময় আপনাদের সারা ভারতবর্ষে একছত্র অধিপত্য ছিল। এখন আপনারা ছোট হতে হতে একেবারে ক্ষুদ্র অংশে পরিণত হয়েছেন। আপনাদের যে সমস্ত নেতারা ছিলেন তাদের বক্তব্য, তাদের কি অবস্থা সেটা আপনারা দেখতে পাচ্ছেন। আপনাদের সমস্ত নেতৃত্বের স্থান আজকে কারাগারে। কেউ কারাগারে বসে আছেন, কেউ কারাগারে যাওয়ার মুখে দাঁড়িয়ে আছেন আবার কেউ অপমানিত হয়ে চলে গেছেন। আমি আমার বক্তব্য আর দীর্ঘায়ীত করতে চাই না। আমাদের মুখ্যমন্ত্রী প্রতিটি কথার জবাব দিয়েছেন। এর পর আমার আর বিশেষ কিছু বলার নেই। যে প্রস্তাব এখানে পেশ করা হয়েছে, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার জন্য তাকে আমরা ধন্যবাদ জানাচ্ছি, আশা করি এই সভা সর্বান্তকরণে এটাকে গ্রহণ করবেন এবং রাজ্যপালকে আমাদের এই ধন্যবাদসূচক প্রস্তাব পাঠিয়ে দেওয়া হোক। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Fourteenth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 14th Report of the Business Advisory Committee, as follows :

**8.2.1997**, Saturday : i) Motion under rule 185 regarding the Constitution (81st Amendment) Bill, 1997 on reservation of Seats for Women in Parliamentary and Legislatures—Notice given by Smt. Kumkum Chakraborti, Smt. Nanda Rani Dal,

Smt. Sadhana Mallik. Smt. Mamata Mukherjee, Smt. Kanika Ganguly, Smt. Gillan Rosemary D'Costa Hart, Shri Baren Basu; Shri Rabin Deb and Shri Deba Prasad Sarkar —1 hour

ii) Motion under rule 185 regarding Epiction of Hawkers from the pavements in Calcutta—Notice given by Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Ambica Banerjee, Shri Jatu Lahiri, Shri Suniti Chattaraj, Shri Sultan Ahmed, Shri Subrata Mukherjee and Shri Pankaj Banerjee —1 hour

iii) Motion under rule 185 regarding Foundation of Netaji National Academy—Notice given by Shri Jayanta Kumar Biswas, Shri Kripa Sindhu Saha, Smt. Kanika Ganguly, Shri Chittaranjan Das Thakur, Dr. Ram Chandra Mandal, Dr. Makhanlal Bangal and Shri Rampada Samanta —1 hour

iv) Motion under rule 185 regarding Treaty on sharing of Ganga water between Bangladesh and India—Notice given by Shri Atish Chandra Sinha, Shri Abdul Mannan, Shri Ambica Banerjee, Shri Saugata Roy, Smt. Rubi Noor, Shri Pankaj Banerjee and Shri Suniti Chattaraj 1 hour

N.B. i) The House will sit at 10.00 a.m. on the 7th and 8th February, 1997

ii) Programme of Business for the 7th February, 1997 will remain unchanged.

iii) There will be no Qustions for Oral Answer and Mention Cases on Saturday, The 8th February, 1997.

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 14th

Report of the Business Advisory Committtee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## VOTING ON AMENDMENT TO MOTION OF GOVERNOR'S ADDRESS

**Mr. Speaker :** There are 424 Amendments on the Motion of Thanks on the Governor's Address. All the amendments are in order and taken as moved.

1-17

**শ্রী অজয় দে :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ কবা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

1. রাজ্যের অবসরপ্রাপ্ত বিদ্যালয় শিক্ষকদের দ্রুত পেনশন প্রদানের ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

2. রাজ্যে আলুর মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

3. রাজ্যে চাষীদের চাষাবাদের জন্য প্রয়োজনীয় জল ও ডিজেল নিয়মিতভাবে সরবরাহ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

4. পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমকে সম্প্রসারণের মাধ্যমে লাভজনক সংস্থায় পরিণত করার পরিকল্পনা গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

5. রাজ্যের হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নার্স, ওষুধপত্র ও চিকিৎসার প্রয়োজনীয় সরঞ্জামের অভাবজনিত সমস্যা নিয়ন্ত্রণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

6. রাজ্যের বিস্তীর্ণ গ্রামাঞ্চলে সেচের কাজে নিযুক্ত অকেজো গভীর নলকূপগুলি সংস্কারে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

7. রাজ্যের গ্রামাঞ্চলে উন্নততর গ্রামীণ পরিবহন ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮. রাজ্যে প্রতিটি সরকারি ও আধা সরকারি অফিসে প্রশাসনকে দুর্নীতিমুক্ত, স্বজনপোষণ,

অরাজকতা ও অপচয় বন্ধ করার সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

9. রাজ্যের সর্বত্র প্রধান বিরোধী রাজনৈতিক দলের কর্মী ও সমর্থকদের ওপর গরিষ্ঠ শাসকদলের লোক হামলা চালাচ্ছে ও খুন করছে। এইসব খুন ও হামলা রোধে প্রশাসনের পক্ষপাতিত্বের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

10. রাজ্যের গ্রামগুলিতে ক্রমবর্ধমান চুরি, ডাকাতি, খুন, গণধোলাই, নারী-নির্যাতন, বধূহত্যা বন্ধকল্পে উপযুক্ত পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

11. রাজ্যের রেশন ব্যবস্থায় সরকারি নজরদারীর ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

12. রাজ্যের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে চূড়ান্ত নৈরাজ্য এবং শাসকদলের দলবাজির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

13. রাজ্যের পাটচাষীদের সমস্যা সমাধানে কোনও পদক্ষেপ গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

14. বিদ্যুতের মূল্যবৃদ্ধির কারণে বিদ্যুৎ-গ্রাহকদের সমস্যা সমাধানকল্পে ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

15. রাজ্যের তন্তুজীবীদের ন্যায্যদরে সূতা সরবরাহ ও অন্যান্য সুযোগ-সুবিধা প্রদানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

16. রাজ্যের বোরোচাষে জলসঙ্কটের সমস্যা নিরসনে কোনও পদক্ষেপ গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

17. রাজ্যের শাসনব্যবস্থা আজ ভেঙে পড়েছে। সাধারণ মানুষ আজ ন্যায় বিচার পায় না। আইনের অনুশাসন ফিরিয়ে আনতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

18-24

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

18. রাজ্যে গণধর্ষণ, গণহত্যা ও ট্রেন-ডাকাতি বৃদ্ধির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

19. বীরভূম জেলায় আম্মদপুর সুগার মিলের অচলাবস্থা দূরীকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

20. বীরভূম জেলার ময়ূরাক্ষী কটন মিলের অচলাবস্থা দূরীকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

21. বীরভূম জেলায় সিউড়ি মিনিস্টিল কারখানা বন্ধের কারণ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

22. বীরভূম জেলায় ছোট-বড় নতুন সোনশিল্প স্থাপনে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

23. বীরভূম জেলায় দিনপাই Explosive কারখানায় গত October থেকে কর্মচারিরা বেতন না পাওয়ার কারণ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

24. রাজ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজে অগ্রগতি আনতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

25-26

**শ্রী শঙ্কর সিংহ ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

25. রাজ্যে নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্য নিয়ন্ত্রণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

26. রাজ্যে আইন-শৃঙ্খলার ব্যাপক অবনতি রুখতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

27-42

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

27. রাজ্যে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের অস্বাভাবিক মূল্যবৃদ্ধির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

28. মহিলা মন্ত্রীসহ রাজ্যের নারীদের উপর সমাজবিরোধীদের উৎপীড়ন বন্ধ করতে সরকারের

ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই

29. রাজ্যের আইন-শৃঙ্খলার চরম অবনতির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

30. রাজ্যের শিক্ষাপ্রতিষ্ঠানগুলিতে শিক্ষক-শিক্ষিকার উপর সমাজবিরোধীদের সুপরিকল্পিত আক্রমণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

31. রাজ্যের বিভিন্ন জেলার গ্রামগুলিতে ভয়ানক পানীয় জলের অভাবের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

32. রাজ্যের রাস্তাঘাটের চরম দুরবস্থার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

33. রাজ্যের হাসপাতালগুলির চরম দুরবস্থার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

34. রাজ্যের ভয়াবহ অর্থনৈতিক অবস্থার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

35. রাজ্যের স্বাস্থ্য দপ্তরে C.H.G. স্কীমে নিযুক্ত কর্মচারিদের বেতন বৃদ্ধি বা চাকুরিতে স্থায়ীকরণের বিষয়ে সরকারি উদ্যোগের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

36. হাওড়া জেলার শ্যামপুর থানার গড়চুমুকে দামোদর নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

37. হাওড়া জেনারেল হাসপাতাল ও উলুবেড়িয়া মহকুমা হাসপাতালের চরম দুরবস্থার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

38. কলকাতা ও কিছু শহরতলিতে দরিদ্র হকার উচ্ছেদের নামে শাসক দলের কর্মী ও পুলিশের যোগসাজসে গভীর রাত্রিতে অমানবিক অত্যাচারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

39. রাজ্যে গণপিটুনিতে হত্যার ঘটনা বৃদ্ধির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

40. রাজ্যের পানচাষীদের সমস্যার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

41. রাজ্যের বহুজায়গায় বোরোচাষে জলের অভাবের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

42. নিম্ন-দামোদর সংস্কারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

43-56

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

43. বর্ধমানের বারাবনী বিধানসভাকেন্দ্রে নতুন কোনও কলেজ স্থাপনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

44. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও হাসপাতালগুলিতে উপযুক্ত সংখ্যক ডাক্তার নিয়োগ, উন্নত চিকিৎসা-সরঞ্জাম সরবরাহের ক্ষেত্রে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

45. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রে পানীয় জলের সুব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই

46. রাজ্যে নিত্যপ্রয়োজনীয় জিনিসের অস্বাভাবিক মূল্যবৃদ্ধি রোধে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

47. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রে উপযুক্ত সংখ্যক সরকারি হাসপাতাল স্থাপনে এবং উপযুক্ত সংখ্যক অ্যাম্বুলেন্স বৃদ্ধি করার ক্ষেত্রে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

48. রাজ্যে বিরোধী রাজনৈতিক দলের কর্মী ও নেতাদের উপর পুলিশি হয়রান ও শাসকদলের সমর্থকদের হামলা প্রতিরোধে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

49. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রে ভূমি-সংস্কার, পঞ্চায়েতীরাজ, কৃষি, মৎস্যচাষ, বনসৃজন ও গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

50. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রে কোলিয়ারি এলাকার গ্রামগুলিতে বিভিন্ন জায়গায় অগ্নিসংযোগ ঘটে এবং এলাকাবাসীদের জীবন বিপন্ন হয়—এর মোকাবিলায় সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

51. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রে সাইকেল ফ্যাক্টরি (C.C.I.L.) ও হিন্দুস্থান কেবল্‌স লিঃ (H.C.L.)-এর পুনরুজ্জীবনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

52. বর্ধমান জেলার বারবনী বিধানসভাকেন্দ্রে কোলিয়ারি-সংলগ্ন এলাকায় বিধ্বংসী ধসের

মোকাবিলায় রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

53. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রে কৃষিযোগ্য জমিতে প্রয়োজনীয় জলসেচের সুবিধা প্রদানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

54. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রে রাস্তাঘাটের উন্নয়নে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

55. বারাবনী বিধানসভাকেন্দ্রে নতুন হায়ার সেকেন্ডারী স্কুল স্থাপনে, জুনিয়র হাইস্কুলকে হাইস্কুলে উন্নীতকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

56. বর্ধমান জেলার বারাবনী বিধানসভাকেন্দ্রের সমস্ত মৌজায় বিদ্যুৎ পৌছে দিতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

57-61

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the following be added at the end of the Address in reply, viz :

But regret that,—

57. There is no mention about the forcible abduction of girls from Murshidabad to Gulf Countries ;

58. There is no mention about the forcible eviction of hawkers from the footpaths of Calcutta ;

59. There is no mention about the crime faced by the Bora cultivators due to lack of adequate irrigable water ;

60. There is no mention about the abnormal rise in the price of Atta in the open market ; and

61. There is no mention about the recent attack on Minister Smt. Chhaya Bera on the National Highway by anti-socials.

62-69

**শ্রী মহঃ সোহরাব ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

62. মুর্শিদাবাদ জেলায় জঙ্গিপুর মহকুমায় বিড়ি শ্রমিকদের সমস্যা সমাধানকল্পে কোনওরূপ ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

63. আসানসোলে প্রধানশিক্ষিকা মমতা ব্যানার্জির উপর হামলাকারীদের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

64. মুর্শিদাবাদ জেলায় বিশেষ করে সূতী বিধানসভাকেন্দ্রে অবস্থিত বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রগুলির অব্যবস্থা দূরীকরণে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

65. রাজ্যের অবসরপ্রাপ্ত প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের অবসর গ্রহণের সাথে সাথে পেনশন প্রদানের বিষয়ে প্রতিশ্রুতি প্রদানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

66. মুর্শিদাবাদ জেলায় সূতী বিধানসভার মধ্যে কানুপুর-বহুতালী রোড নির্মাণের কাজ শেষ করতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

67. মুর্শিদাবাদ জেলায় সূতী থানার লোকাইপুর গ্রামের গোপাল মন্ডলদের নিজ গ্রামে ফিরিয়ে আনতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

68. মুর্শিদাবাদ জেলায় সূতী বিধানসভাকেন্দ্রের অন্তর্গত পদ্মা ও ভাগীরথীর ভাঙন প্রতিরোধে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

69. ফরাক্কা ফিডার ক্যানেল চালু হওয়ার পর জঙ্গিপুর মহকুমায় বিস্তীর্ণ এলাকা জলমগ্ন আছে এবং চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

70-79

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

70. বর্ধমান জেলায় হীরাপুর বিধানসভাকেন্দ্রে আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের অন্তর্গত ৩২টি মৌজায় তীব্র জলকষ্ট নিবারণে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

71. বর্ধমান জেলায় হীরাপুর বিধানসভাকেন্দ্রে পুরাতন স্বাস্থ্যকেন্দ্রগুলির সংস্কার করতে সরকারের ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

72. বর্ধমান জেলার স্কুল বোর্ডগুলিতে বিধায়কদের মধ্য থেকে প্রতিনিধি অন্তর্ভুক্তিকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

73. বর্ধমান জেলায় বোরো ধানচাষে সেচের জলের সুব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

74. মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক পরীক্ষায় হিন্দি ভাষায় প্রশ্নপত্র চালু করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

75. বর্ধমান জেলায় হীরাপুর বিধানসভাকেন্দ্রে পরিবহন ব্যবস্থার আমূল সংস্কার ও নতুন পরিবহন ব্যবস্থা চালু করার বিষয়ে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

76. বর্ধমান জেলায় হীরাপুর বিধানসভাকেন্দ্রে নতুন কলেজ স্থাপনে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

77. বর্ধমান জেলায় হীরাপুর বিধানসভাকেন্দ্রে হিন্দি উচ্চবিদ্যালয় স্থাপনে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

78. বর্ধমান জেলায় হীরাপুর বিধানসভাকেন্দ্রে উর্দু উচ্চ বিদ্যালয় স্থাপন করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

79. বর্ধমান জেলায় হীরাপুর বিধানসভাকেন্দ্রে নতুন স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

80-89

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

80. মথুরাপুর ১নং ও ২নং ব্লকের অকেজো নলকূপের বদলে নতুন নলকূপ স্থাপনের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

81. নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মশতবর্ষে তার আত্মজীবনী প্রকাশের সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

82. মথুরাপুর ও পাথরপ্রতিমায় নদী-বাঁধ black pitching-এর মাধ্যমে স্থায়ী রক্ষণাবেক্ষণে সরকারি পরিকল্পনার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

83. রায়দিঘি degree কলেজের অধ্যক্ষ ও শিক্ষক নিয়োগে সরকারের ব্যর্থতার কোনও

উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

84. কাশীনগর, মাড়ী, কৌতল গ্রামপঞ্চায়েত-এর অধীন এলাকাগুলিতে P.H.E. দ্বারা পাইপ লাইন-এ water supply-এর ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

85. রায়দিঘি সুন্দরবন হাসপাতালকে P.H.C. তে পরিণত করার কারণ দর্শাতে সরকারের ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

86. ১৯৯৭ সালে নতুন প্রাথমিক বিদ্যালয় নির্মাণ এবং শিক্ষক নিয়োগে সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

87. নন্দকুমারপুর, কুমড়াপাড়া, কনকনদিঘি, নগেন্দ্রপুর, হেরম্বগোলাপপুর এবং লক্ষ্মীজনার্দনপুরের বৈদ্যুতিকরণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

88. অবসরপ্রাপ্ত প্রাথমিক শিক্ষকদের দ্রুত পেনশন প্রদানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

89. রাজ্যে আইন-শৃঙ্খলার চরম অবনতি এবং ক্রমবর্ধমান ডাকাতি, খুন, ধর্ষণ প্রভৃতির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

90-144

**শ্রী কমল মুখার্জি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

90. গ্রামীণ কৃষি-মজুরদের সারা বছরের কাজের গ্যারান্টি প্রদানের জন্য ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

91. জাতির জনক গান্ধীজির ৫০তম মৃত্যুদিন উপলক্ষ্যে রাজ্যস্তরে কোনও সরকারি কর্মসূচির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

92. রাজ্যের প্রায় সব জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগে চরম পক্ষপাতিত্বের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

93. জেলা স্কুল বোর্ড কমিটিতে জেলার সব বিধায়কদের অন্তর্ভুক্ত করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

94. চন্দননগর সরকারি কলেজে বি এড কোর্স ও আইন বিভাগ চালু করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

95. রাজ্যের জেলা পরিকল্পনা কমিটিতে জেলার বিধায়কদের রাখা আবশ্যক। এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

96. রাজ্যের বিভিন্ন স্থানে ভয়াবহ ডাকাতি, গণহত্যা, গণপিটুনি ও গণধর্ষণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

97. রাজ্যের প্রশাসনিক স্তরে দুর্নীতি রোধের কোনও সরকারি পরিকল্পনা উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

98. চন্দননগর বিধানসভার অন্তর্গত তেলিনীপাড়ায় পুলিশের সহযোগিতায় গরিষ্ঠ শাসকদলের মদতপুষ্ট সমাজবিরোধীদের তান্ডব ও অত্যাচারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

99. চন্দননগর বিধানসভাকেন্দ্রের অন্তর্গত বহু গ্রামে কৃষিযোগ্য জমিতে সেচ-সমস্যা সমাধানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

100. চন্দননগর বিধানসভাকেন্দ্রের বহু এলাকায় 'লো-ভোল্টেজ' জনিত সমস্যা সমাধানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

101. চন্দননগর বিধানসভার অন্তর্গত ঘোষা (Ghosha), মল্লিকপাড়া, কোলেপাড়া সহ বহু গ্রাম বৈদ্যুতিকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

102. চন্দননগর বিধানসভার অন্তর্গত বিঘাটি উপ-স্বাস্থ্যকেন্দ্রটি সহায়ক-স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত না করার ক্ষেত্রে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

103. চন্দননগর বিধানসভার অন্তর্গত চন্দননগর পৌরসভার নতুন অন্তর্ভুক্ত অ্যাডেড এলাকা (৬টি ওয়ার্ড) ও ভদ্রেশ্বর পৌরসভার নতুন অন্তর্ভুক্ত অ্যাডেড এলাকায় (২টি ওয়ার্ড) পাইপ-লাইনের সাহায্যে বাড়ি বাড়ি জল সরবরাহ করার বিষয়ে সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

104. চন্দননগর পৌরসভার ২৮নং ওয়ার্ড থেকে ৩৩নং ওয়ার্ড (পূর্বতন খলিসানী গ্রাম পঞ্চায়েত) পর্যন্ত পাইপ লাইনের সাহায্যে বাড়ি বাড়ি জল সরবরাহ করার বিষয়ে সরকারি পরিকল্পনা কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

105. চন্দননগর বিধানসভার অন্তর্গত ভিক্টোরিয়া জুট মিল ও শ্যামনগর নর্থ জুট মিলের অবসরপ্রাপ্ত শ্রমিকদের প্রভিডেন্ড ফান্ড ও গ্র্যাচুইটির টাকা উপযুক্ত সময়ে না পাওয়ার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

106. চন্দননগর বিধানসভাকেন্দ্রের অধীনস্থ চটকলগুলির শ্রমিকদের সমস্যা নিরসনে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

107. রাজ্যের সর্বত্র পানীয় জলের সঙ্কট নিরসনে সরকারের ব্যর্থতা সম্পর্কে ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

108. রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতি সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

109. হুগলি জেলার ভদ্রেশ্বর থানা এলাকায় খুন, ডাকাতি, নারী নির্যাতন প্রভৃতি অপরাধ দমনে পুলিশি নিষ্ক্রিয়তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

110. চন্দননগর বিধানসভার অন্তর্গত বিঘাটি গ্রাম পঞ্চায়েতের অধীনে 'মধুকানা' ও 'কামলে'-র মাঠে জলনিষ্কাশনের ব্যবস্থা গ্রহণ ও মিনি ডিপ-টিউবওয়েল স্থাপনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই

111. চন্দননগর বিধানসভার অন্তর্গত চন্দননগর শহরে ইনডোর স্টেডিয়াম নির্মাণের কাজ সম্পূর্ণ করাতে সরকারের দীর্ঘসূত্রিতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

112. চন্দননগর বিধানসভার অন্তর্গত চন্দননগর শহরে শহিদ কানাইলাল ক্রীড়াঙ্গনে স্টেডিয়াম নির্মাণের কাজ সম্পূর্ণ করার বিষয়ে সরকারের দীর্ঘসূত্রিতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

113. হুগলি জেলায় চন্দননগর মহকুমা হাসপাতালে চরম অব্যবস্থার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

114. রাজ্যের সরকারি হাসপাতালে স্পেশ্যাল অ্যাটেনড্যান্টদের পর্যায়ক্রমে স্থায়ীকরণ ও মজুরিবৃদ্ধির ব্যাপারে রাজ্য সরকারের পরিকল্পনা গ্রহণে ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

115. চন্দননগর বিধানসভার অন্তর্গত চন্দননগর শহর ও ভদ্রেশ্বর শহর এলাকায় আলোর অব্যবস্থা দূরীকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

116. চন্দননগর মহকুমা হাসপাতলে জলাতঙ্ক রোগের প্রতিষেধক ও A.V.S.-এর অভাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

117. চন্দননগর [illegible] মধ্যে একটি হিন্দি মাধ্যমে মাধ্যমিক স্কুলনির্মাণের বিষয়ে সরকারি পারকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

118. হুগলি জেলার আরামবাগ মহকুমাকে জেলায় রূপান্তরিত করার কোনও সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ,

119. কৃষকদের স্বার্থে জেলা/মহকুমা ভিত্তিক সারের ডিলার নিয়োগের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ,

120. চন্দননগর বিধানসভার অন্তর্গত 'ঘুঙ্গির খাল' সংস্কারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

121. চন্দননগর বিধানসভার মধ্যে চন্দননগর ও ভদ্রেশ্বর থানা এলাকায় সমাজবিরোধীদের দৌরাত্ম্যরোধের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

122. চন্দননগর বিধানসভাকেন্দ্রের অন্তর্গত বিখ্যাত কিশোরীমোহন হাইস্কুল থেকে লাহা রোড পর্যন্ত ও জে সি খান রোড থেকে দিল্লি রোড হয়ে গার্জি পর্যন্ত রাস্তা দুইটির সংস্কারের বিষয়ে সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

123 চন্দননগর বিধানসভার অন্তর্গত পৌর-নিগমের অধীনস্থ মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক স্কুলগুলিতে শিক্ষকের অপ্রতুলতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

124. চন্দননগর বিধানসভার অন্তর্গত চন্দননগর শহরে রানিঘাট থেকে বিনোদতলাঘাট পর্যন্ত ভাগীরথীর ভাঙ্গনরোধের সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

125. গরিষ্ঠ শাসকদলের প্রতি পুলিশ-প্রশাসনের পক্ষপাতিত্ব-ও সাধারণ মানুষের হয়রানি বন্ধ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

126. চন্দননগর পৌর নিগমের অবসরপ্রাপ্ত কর্মীরা অবসর গ্রহণের পর দীর্ঘ দিন তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হওয়ার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

127. চন্দননগর বিধানসভার অন্তর্গত জি টি রোড-এর ভয়াবহ অবস্থা রোধের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

128. রাজ্যে নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্য-বৃদ্ধিরোধে কোনও সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

129. রাজ্যে জলাভূমি সংরক্ষণে বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণের বিষয়ে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

130. বিলম্বে পেনশন প্রদানের কারণে রাজ্যের অবসরপ্রাপ্ত স্কুল-শিক্ষকদের দুরবস্থার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

131. রাজ্যে SC/ST/OBC সম্প্রদায়ভুক্ত লোককে শংসাপত্র প্রদানে বিলম্বের অভিযোগের প্রতিকার করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

132. হুগলি জেলার চন্দননগর বিধানসভা কেন্দ্রের অধীন গ্রামগুলির রাস্তাঘাট উন্নয়নে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

133. হুগলি জেলায় চন্দননগর ও ভদ্রেশ্বর শহর-সংলগ্ন ভাগীরথী নদীর ভাঙন রোধে পাড় বাঁধানোর বিষয়ে সরকারের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

134. রাজ্যে হাসপাতালগুলিতে জীবনদায়ী ঔষধ সরবরাহ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

135. হুগলি জেলার চন্দননগর শহরে 'রানীঘাট ফেরী সার্ভিস'টিতে জেটি নির্মাণ ও সরকারি অধিগ্রহণের সরকারি পরিকল্পনার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

136. চন্দননগর বিধানসভার অন্তর্গত চন্দননগর, মানকুন্ডু ও ভদ্রেশ্বর রেল-স্টেশন এলাকায় অসামাজিক কার্যকলাপ বন্ধে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

137. হুগলি জেলার সদর শহর হুগলিতে 'রসভরা' খালটিকে অবিলম্বে সংস্কারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

138. প্রশাসনকে দুর্নীতিমুক্ত ও কর্তব্যনিষ্ঠ করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

139. চন্দননগর বিধানসভা এলাকায় রাস্তাঘাট ও জল নিষ্কাশনের ভয়াবহ অবস্থার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপলের ভাষণে নেই ;

140. হুগলি জেলার চন্দননগর শহরে প্রাথমিক, মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়গুলিতে শিক্ষকদের শূন্যপদ পূরণ না হওয়ায় যে দুঃসহ অবস্থার সৃষ্টি হয়েছে তার প্রতিকারে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

141. রাজ্যের প্রতি জেলায় কলেজে পড়ুয়া ছাত্র-ছাত্রীদের জন্য হোস্টেল স্থাপনের বিষয়ে সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

142. রাজ্যে বাস-যাত্রীদের যাতায়াতের অসুবিধা দূরীকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ

মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

143. জলের অভাবে বোরো চাষের ব্যাপক ক্ষতির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

144. ভদ্রেশ্বর পৌরসভায় ১নং ওয়ার্ড ও ২নং ওয়ার্ড-এ (পূর্বতন বিঘাটি গ্রামপঞ্চায়েতের কিছু অংশ) পাইপ লাইনের সাহায্যে বাড়ি বাড়ি জল সরবরাহ করার সরকারি পরিকল্পনার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

145-148

**শ্রী তুষারকান্তি মন্ডল ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

145. সরকারি নিয়ম-কানুন এড়িয়ে রাজ্যের অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে ক্যাজুয়াল/চুক্তির ভিত্তিতে/নির্দিষ্ট পারিশ্রমিকের বিনিময়/কনটিনজেন্ট ভিত্তিতে লোক নিয়োগের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

146. রাজ্যের অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে স্বজনপোষণ এবং অপচয় বন্ধ করার কোনও সরকারি প্রয়াসের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

147. পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের মেদিনীপুর শাখা-অফিসে ৩১১ মেট্রিক টন সিমেন্ট বিক্রয়ে বেনিয়মের সাথে যুক্ত দুষ্টচক্রের বিরুদ্ধে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

148. there is no mention about longstanding deprivation of SC/ST employees in getting Promotion in the West Bengal Essential Commodities Supply Corporation Limited.

149-165

**Shri Sultan Ahmed :** Sir I beg to move that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

149. there is no mention about the failure of the Government to maintain law and order situation in the State ;

150. there is no mention about the death of a large number of prisoners in police custody;

151. there is no mention about the failure of the Government to take necessary steps to stop murder and gang-rape cases committed on the women in the State;

152. there is no mention about the failure of the Government to check the stupendous price hike in all essential commodities resulting in sufferings of the common people ;

153. there is no mention that the Government recognition of Urdu Medium Schools in the State ;

154. there is no mention about the failure of the Government to construct residential houses under various Housing Schemes for giving adequate shelter to the persons of low income group and /or middle income group in urban and rural areas ;

155 there is no mention about the failure of the Government to take necessary steps against drug addiction amongst the people of the State ;

156 there is no mention about the failure of the Government in checking influx of people across the borders of the State ;

157 there is no mention about the deplorable condition of the Government hospital and polyclinic ;

158. there is no mention about the deplorable condition of the roads in the State ;

there is no mention about the break-down of rationing system in the State ;

160. there is no mention about the lease of vacant lands in Calcutta to section of unscrupulous and dishonest promoters at nominal price ;

161. there is no mention about the failure of the Government [illegible] traffic accidents in the State ;

162. there is no mention about the failure of the Government to take necessary steps against rampart corruption in Panchayats in the State ;

163. there is no mention about the failure of the Government to revitalise the closed and sick industries ;

164. there is no mention about the failure of the Government to bring back work-culture in the Government and Semi-Government offices in the State ; and

165. there is no mention about the failure of the Government to ensure reservation of seats for Muslim Students in the Educational Institutions.

166-172

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

166. সুন্দরবন সুগারবিট প্রসেসিং কোম্পানির শ্রমিকদের সমস্যার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

167. রাজ্যের বোরো চাষের পর্যাপ্ত জল সরবরাহে সরকারের ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

168. রাজ্যে বন্ধ ইকনোমিক হোমিও ফার্মাসী কারখানা খোলার বিষয়ে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

169. সুন্দরবনের ভগ্নপ্রায় নদীবাঁধ-সংস্কার এবং পাথরপ্রতিমাসহ সুন্দরবনের মানুষের দুঃখ-দুর্দশার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

170. রাজ্যে ডাকাতি, চুরি, নারীনিগ্রহের ঘটনায় পুলিশের জড়িত থাকার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

171. '২০০০ সালে সর্বসাধারণের জন্য স্বাস্থ্য' এই লক্ষ্যের কথা বললেও জীবনদায়ী সাপের বিষয়ে প্রতিষেধক A.V.S. গ্রামবাংলায় পৌঁছে দেওয়ার বিষয়ে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

172. দক্ষিণ ২৪ পরগনাসহ সারা রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতি ও পুলিশের পক্ষপাতিত্বমূলক আচরণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

173-179

**Shri Tapas Banerjee :** Sir I beg to move that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

173. there is no mention about the improvement of Asansol Sub-Divisional Hospital ;

174. there is no mention about the acute power crisis at Asansol ;

175. there is no mention about the failure of the Government to re-open the glass factory at Asansol ;

176. there is no mention about the progress of work to complete the construction of Stadium at Asansol ;

177. there is no mention about acute water crisis in Asansol ;

178. there is no mention about setting up of an Urdu Medium Girls School at Railpar in Asansol ; and

179. there is no mention about setting up of a Hindi medium Girls High School at Asansol ;

180-181

**Shri Rabindranath Chatterjee :** The following be added at the end of the address in reply, viz :

But regret that—

180. there is no mention about acute problems of rural electrifications at Katwa ; and

181. there is no mention about erosion of Bhagirathi at Katwa.

182-201

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

182. গ্রামাঞ্চলে বৈদ্যুতিকরণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

183. গ্রামীণ মজুরদের সারা বছরের কাজের ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

184. রাজ্যে বিভিন্ন সরকারি ও বেসরকারি কলেজে শিক্ষক নিয়োগ বন্ধ থাকার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

185. রাজ্যের পরিবহন ব্যবস্থার উন্নতিকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

186. খাদ্যশস্যসহ নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

187. রাজ্যের সরকারি হাসপাতালগুলিকে চরম অব্যবস্থার হাত থেকে মুক্ত করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

188. রাজ্যে ক্রমবর্ধমান খুন, নারী-নির্যাতন এবং প্রকাশ্য দিবালোকে ডাকাতির ঘটনা নিয়ন্ত্রণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

189. গ্রামীণ কৃষি-শ্রমিকদের সরকার নির্ধারিত মজুরী পাওয়ার ক্ষেত্রে গ্যারান্টি প্রদানের জন্য প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

190. অবসরপ্রাপ্ত স্কুল শিক্ষক ও শিক্ষিকাদের দ্রুত পেনশন প্রদানের ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

191. রাজ্যে কেরোসিন-এর কালোবাজারী রুখতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

192. পুলিশ প্রশাসনের শাসকদলের প্রতি পক্ষপাতিত্ব ও জনসধারণের হয়রানি বন্ধ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

193. রাজ্যের রুগ্ন-শিল্পগুলির পুনরুজ্জীবনকল্পে কোনও সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

194. রাজ্যে শাক-সবজি—বিশেষ করে আলুর দাম বৃদ্ধি নিয়ন্ত্রণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

195. বক্রেশ্বর তাপবিদ্যুৎকেন্দ্রের কাজ কবে শেষ হবে তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

196. হলদিয়া পেট্রো-কেমিক্যালস রূপায়ণে বিলম্বের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

197. কলকাতা শহরে—প্রকাশ্য দিবালোকে গাড়ি চুরির ঘটনার বৃদ্ধি রোধ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

198. শহরের জীবিকাচ্যুত ঠেলা-রিক্সা চালকদের জীবিকার কোনও বিকল্প ব্যবস্থার উল্লেখ

মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

199. রাজ্যে বিদ্যুতের মূল্য বৃদ্ধিতে সৃষ্ট নিম্নমধ্যবিত্তদের অসুবিধার প্রতিবাদের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

200. বামফ্রন্টের বৃহত্তম শরিক দলের সমর্থকদের হাতে জনৈকা প্রধান শিক্ষিকার নিগ্রহের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

201. গত সাধারণ নির্বাচনের পরবর্তী সময়ে রাজ্যে বিরোধীদলের সমর্থকদের উপর শাসকদলের মদতপুষ্ট সমাজবিরোধীদের অত্যাচারের ক্রমবৃদ্ধির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

202-237

**শ্রী জটু লাহিড়ী** ঃ Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

202. প্রশাসনকে দুর্নীতিমুক্ত ও কর্তব্যনিষ্ঠ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

203. শিবপুর বিধানসভাকেন্দ্রে ব্যাপক পানীয় জল সঙ্কট-মোচনের কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

204. হাওড়ার রেমিংটন কারখানা পুনরায় চালু করার কোনও সরকারি প্রয়াসের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

205. রাজ্যের জনৈকা মন্ত্রীর সমাজবিরোধীদের হাতে আক্রান্ত হওয়ার ঘটনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

206. শিবপুর বিধানসভাকেন্দ্রের সাউথ হাওড়া হাসপাতালকে ১০০ শয্যাবিশিষ্ট করার ও নতুন বিল্ডিং নির্মাণ করার বিষয়ে সবকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

207. হাওড়া হাসপাতালে আধুনিক চিকিৎসা-ব্যবস্থা এবং অবিলম্বে সেখানে 'বার্ণ-ওয়ার্ড' খোলার বিষয়ে সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

208. শিবপুর বিধানসভাকেন্দ্রে বালিটিকুরি জুনিয়র হাইস্কুল ও রাজলক্ষ্মী বালিকা বিদ্যালয়কে মাধ্যমিক স্তরে উন্নীত করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

209. রাজ্যে ব্যাপক আইন-শৃঙ্খলার অবনতির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

210. হাওড়া জেলায় নতুন হাসপাতাল নির্মাণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

211. দীর্ঘদিনের পরিকল্পনা কোনা ট্রাক টার্মিনাস চালু করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

212. হাওড়া জেলায় জরাজীর্ণ রাস্তার জন্য পরিবহন ব্যবস্থা ভেঙ্গে পড়ার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

213. শিবপুর বিধানসভাকেন্দ্রে নতুন কোনও রুটে সরকারি বাস চালানোর পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

214. বেসরকারি বাস বিদ্যাসাগর সেতু দিয়ে চলাচলের অনুমতি প্রদানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

215. প্রচারসর্বস্ব শিল্পায়নের কথা বলে রাজ্যের জনগণের সঙ্গে সরকারের প্রতারণার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

216. রাজ্যের রুগ্ন কলকারখানাগুলির দুর্দশা দূরীকরণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

217. সরকারের গাফিলতির কারণে স্বনির্ভর-প্রকল্পের ঋণ না পাওয়ায় বহু বেকার যুবকের হতাশার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

218. সরকারের মদতে কলকাতা ইলেক্ট্রিক সাপ্লাই কর্পোরেশনের যথেচ্ছভাবে বিদ্যুতের দাম বাড়ানোর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

219. বিদ্যাসাগর সেতু থেকে কোনা এক্সপ্রেস-ওয়ে নির্মাণে সরকারের দীর্ঘসূত্রিতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

220. বিদ্যাসাগর সেতু নির্মাণের পরেও হাওড়ার দিকে অ্যাপ্রোচ রাস্তাগুলি নির্মাণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

221. শিবপুর বিধানসভাকেন্দ্রে দীর্ঘ দিন বন্ধ থাকা ইন্ডিয়া মেশিনারি কারখানা খোলার উদ্যোগ গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

222. শিবপুর বিধানসভাকেন্দ্রে নতুন সরকারি উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোনও সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

223. শিবপুর বিধানসভাকেন্দ্রের কিসমত হেলথ সেন্টারে রোগী ভর্তি ও চিকিৎসার সুবন্দোবস্ত করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

224. রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলিতে শূন্য পদে শিক্ষক নিয়োগ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

225. মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিকে উন্নীত করার ক্ষেত্রে সরকারের পক্ষপাতিত্বের-কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

226. বিধিবদ্ধ রেশনিং এলাকায় চাল, চিনি এবং গম সরবরাহে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

227. হাওড়া কর্পোরেশনের সংযোজিত এলাকায় পানীয় জল সরবরাহের ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

228. সরকারি কাজে বাংলা ভাষা চালু করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

229. অবসরের পর পেনশন না পেয়ে প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ের বহু শিক্ষকের অনাহারে জীবনযাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

230. হাওড়া শহরকে জঞ্জাল মুক্ত করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

231. হাওড়া জেলার সরকারি হাসপাতালে আধুনিক চিকিৎসা ব্যবস্থার বন্দোবস্ত করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

232. রাজ্যের শিক্ষাক্ষেত্রে নৈরাজ্যের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

233. হাওড়া জেলায় মেডিক্যাল কলেজ স্থাপন করার সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

234. রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ বণ্টনব্যবস্থা ভেঙ্গে পড়ার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

235. রাজ্যে চুরি, ডাকাতি, ধর্ষণ প্রভৃতি ঘটনার সাথে একশ্রেণীর পুলিশ কর্মচারীর সংযোগ থাকার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

236. রাজ্যে চুরি, ডাকাতি, খুন, ধর্ষণ ও নারী নির্যাতন দমনে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

237. শিবপুর বিধানসভাকেন্দ্রে পচাখালের উপর অবিলম্বে সেতু নির্মাণের প্রয়োজনীয়তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

238-248

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবেব শেযে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

238. পুরুলিয়া জেলার জয়পুর এলাকায় কাঁসাই নদীর উপর ব্রিজ নির্মাণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

239. পুরুলিয়া জেলার কৃষকদের বিজ্ঞানভিত্তিক শিক্ষার জন্য সেন্টার স্থাপনের সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

240. পুরুলিয়া জেলার আদিবাসীদের উচ্চশিক্ষার জন্য মহাবিদ্যালয় স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

241. পুরুলিয়া জেলায় প্রতি ব্লকের সঙ্গে যোগাযোগর জন্য সরকারি পরিবহনের ব্যবস্থা করার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

242. পুরুলিয়া জেলার ঝালদায় বিড়ি-শ্রমিকদের জন্য স্বাস্থ্যকেন্দ্র ও শ্রমিক-কল্যাণকেন্দ্র স্থাপনে কোনও সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

243. পুরুলিয়া জেলার জয়পুর এলাকায় স্বাস্থ্য পরিযেবার কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

244. পুরুলিয়া জেলায় কারিগরী স্কুল ও মহাবিদ্যালয় স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

245. পুরুলিয়া জেলায় অনুন্নত এলাকার জন্য পুরুলিয়া আদিবাসী উন্নয়ন পর্ষদ গঠনের কোনও সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

246. পুরুলিয়া জেলায় ভারীশিল্প স্থাপনে কোনও সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

247. পুরুলিয়া জেলায় বিড়ি শিল্পে কর্মরত শ্রমিকদের চিকিৎসা-ভাতা ও দৈনন্দিন মজুরিবৃদ্ধির বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

248. পুরুলিয়া জেলায় বালিকা মহাবিদ্যালয় স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের

ভাষণে নেই।

249-253

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

249. নদীয়া জেলায় সাক্ষরতা-উত্তর কর্মসূচি ও সাক্ষরতা কর্মসূচি পর্যায় ব্যাহত হওয়ার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

250. নদীয়া জেলার হাঁসখালি থানা এলাকায় বিদ্যুৎ সরবরাহ ব্যাহত হওয়ার ফলে বোরো চাষের সমূহ-ক্ষতি হবে—এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

251. মৎস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ শীর্ষস্থানে থাকা সত্ত্বেও এ-রাজ্যে মাছের ক্রমাগত মূল্যবৃদ্ধির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

252. পঞ্চায়েত সংস্থাসমূহের অনিয়মিত হিসাব পরীক্ষার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

253. রাজ্যে আইন-শৃঙ্খলা ব্যবস্থার ব্যাপক অবনতির বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই।

254-265

**শ্রী নির্মল ঘোষ :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

255. রাজ্যে প্রাথমিকস্তরে পুনরায় ইংরাজি শিক্ষা চালু করার কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

256. পানিহাটি থেকে ধর্মতলা সরাসরি বাসরুট চালু করার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

257. উত্তর ২৪ পরগনার পানিহাটিতে অল্প বৃষ্টিতেই জমা জল নিষ্কাশনের কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

258. উত্তর ২৪ পরগনার বরাহনগরের রাস্তার আলোর সমস্যা সমাধানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

259. উত্তর ২৪ পরগনার বরাহনগরে রাস্তাঘাটের বেহাল অবস্থা সংস্কার ও পরিশ্রুত পানীয় জলের যোগান নিশ্চিত করার বিষয়ে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

260. অতি সম্প্রতি একজন মন্ত্রীর উপর দুর্বৃত্তদের হামলার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

261. রাজ্যের বিভিন্ন জেলে কয়েদিদের প্রতি দুর্ব্যবহার ও অমানুষিক অত্যাচারের সমস্যা সমাধানকল্পে কোনও ব্যবস্থা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

262 রাজ্যের প্রধান বিরোধীদলের সমর্থকদের গরিষ্ঠ শাসকদলের সম[illegible] হাতে খুন হওয়া এবং অপরাধীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

263. রাজ্যের শিক্ষাক্ষেত্রে বেহাল অবস্থা এবং প্রধান শাসকদলের পক্ষপাতিত্বের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

264. হাসপাতালে রোগী ভর্তিতে বৃহৎ কর্মচারী সংগঠনের সদস্যদের হস্তক্ষেপ ও সাধারণ মানুষের হয়রানির সমস্যা সমাধানকল্পে কোনও ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

265. There is no mention about Pay Anomalies arisen out of implementation of Career Advancement Scheme resulting in deprivation of some senior employees to get higher remuneration than junior employees in West Bengal Essential Commodities Supply Corporation Limited.

266-278

**শ্রী আব্দুল মান্নান ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,

266. রাজ্যে সর্বত্র পানীয় জলের সঙ্কট নিরসনে ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

267. রাজ্যে আইন-শৃঙ্খলা রক্ষার্থে পুলিশি নিষ্ক্রিয়তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

268. রাজ্যে প্রশাসনিকস্তরে দুর্নীতিরোধে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

269. রাজ্যে বিরোধী দল দ্বারা পরিচালিত বিভিন্ন পৌরসভার প্রতি সরকারের বৈষম্যমূলক আচরণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

270. রাজ্যে পঞ্চায়েতস্তরে ব্যাপক দুর্নীতিরোধে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

271. রাজ্যে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে সুষ্ঠুভাবে দ্রব্যসামগ্রী সরবরাহে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

272. হুগলি, বর্ধমান ও মেদিনীপুর জেলায় বোরো চাষের জলের অভাব সম্পর্কে আগাম সতর্কীকরণ না থাকায় চাষীরা ক্ষতিগ্রস্ত—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

273. রাজ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

274. সাক্ষরতা কর্মসূচি রূপায়ণে ব্যাপক দুর্নীতিরোধে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

275. রাজ্যে বেহাল রাস্তা-ঘাটের আমূল সংস্কারে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

276. রাজ্যে অবসরপ্রাপ্ত শিক্ষক-শিক্ষিকাদের অবসরকালীন সুযোগ-সুবিধা ও দ্রুত পেনশন প্রদানে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

277. রাজ্যে হাসপাতালগুলিতে সুষ্ঠু চিকিৎসাব্যবস্থা চালু রাখতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

278. রাজ্যে ডাকাত দমনে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

279-291

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

279. ছাত্রছাত্রী ভর্তির সমস্যা লাঘব করতে মালদহে নতুন কলেজ স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

280. বিনোদপুর অঞ্চলের গোসাঁইপুর গ্রামে ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

281. মালদহ্ জেলাকে বন্যার কবল থেকে মুক্ত করতে কোন প্রকল্পের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

282. মালদা জেলার ইংরেজ বাজার এলাকায় কাঁচা রাস্তা পাকা করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

283. মালদা জেলার ইংরেজ বাজার থানার বিভিন্ন গ্রামে পানীয় জল সরবরাহের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

284. মালদা জেলার ইংরেজ বাজার পৌর এলাকায় পঞ্চায়েত-এর অধীনস্থ যে সমস্ত গ্রাম নতুনভাবে অন্তর্ভুক্ত হয়েছে সেই সমস্ত এলাকাগুলির উন্নয়নে অর্থ-বরাদ্দের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

285. মালদা জেলার আর্সেনিক দূষণমুক্ত এলাকায় পানীয় জলের বিকল্প-ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

286. রাজ্যে ১৯৯৫ সাল এবং ১৯৯৬ সালের বন্যায় গৃহহীন মানুষদের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

287. মালদা জেলার ইংরেজ বাজার পৌরসভা এলাকায় "লক্ষ্মীপুর ড্রেনেজ স্কীম"-এর বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

288. গঙ্গার ভাঙ্গনে মালদা ও মুর্শিদাবাদ জেলার বিস্তীর্ণ এলাকার গৃহহারা মানুষের পুনর্বাসনের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

289. রাজ্যের মালদা জেলার অধিকাংশ গ্রাম এখনও বিদ্যুৎহীন অবস্থায় আছে—এ বিষয়ের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

290. মালদহ্ শহরে মহানন্দা নদীর উপর দ্বিতীয় সেতু নির্মাণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

291. বাংলাদেশ সীমান্ত বরাবর জেলাগুলিতে ব্যাপক চোরা-চালান বন্ধের বিষয়ে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

292-300

**Shri Pankaj Banerjee :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :

But regret that,—

292. there is no mention about the unfair Multistoried tax levied on the L.I.C. & M.I.G. flat owners of Golf Green Urban Complex ;

293. there is no mention about the deterioration of law and order situation at Tollygunge in Calcutta ;

294. there is no mention about re-opening of Pallibharati Junior High School for Boys and Pallibharati Junior High School for Girls ;

295. there is no mention about the steps taken by the State Government for re-opening the closed down Remington Company ;

296. there is no mention about the steps taken by the State Government to re-open the closed down 'Metal Box' company ;

297. there is no mention about the steps taken by the State Government to open the closed down 'Chaliha Rolling Mills' ;

298. there is no mention about the steps taken by the State Government for re-opening of the closed down 'Chopra Motors' ;

299. there is no mention about the acute shortage of drinking water at Golf Green Urban Complex ; and

300. there is no mention about the settlement of the refugees in 'Majherhat Colony'.

301-309

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

301. রাজ্যে প্রাথমিক শিক্ষাব্যবস্থার অবনতির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

302. গঙ্গা, পদ্মা, ভাগীরথী ও জলঙ্গি নদীর ভাঙ্গনরোধের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

303. রাজ্যের বহু এলাকায় বোরো চাষের জন্য প্রয়োজনীয় সেচের জল পাওয়া যাবে না—এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

304. নদীয়া জেলার তাঁত-শিল্পের শোচনীয় অবস্থা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

305. রাজ্যের বন্ধ কারখানাগুলি খোলার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

306. রাজ্যে পুলিশ লক-আপে মৃত্যুর ঘটনা সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

307. রাজ্যে জনগণের রোষে মৃত্যুর ঘটনা সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

308. রাজ্যে প্রাথমিক স্তরে ছাত্র-ছাত্রীদের মিড-ডে মিলের জন্য নিম্নমানের চাল সরবরাহ্ করা সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

309. উত্তরবঙ্গে বে-আইনিভাবে হাজার হাজার বিঘা চাষের জমি চা বাগানে রূপান্তর করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

310-318

**শ্রী আবু হেনা ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

310. মুর্শিদাবাদ জেলার লালগোলা ও ভগবানগোলায় পদ্মার ব্যাপক ভাঙ্গনরোধের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

311. রাজ্যে হাসপাতাল, গ্রামীণ হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলির করুণ অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

312. রাজ্যের বন্ধ কলকারাখানাগুলির শ্রমিকদের দুঃসহ অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

313. মুর্শিদাবাদ জেলার লালগোলা ব্লকে অত্যন্ত জরুরি একটা কলেজ প্রতিষ্ঠা করার বিষয়ে সরকারি পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

314. রাজ্যে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মুল্যবৃদ্ধির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

315. মুর্শিদাবাদ জেলায় বিগত ১১ বছরে শিল্প স্থাপনে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

316. পুলিশ-হেফাজতে ক্রমবর্ধমান মৃত্যুর ঘটনা বন্ধ করার বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতা সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

317. গৃহহীন বিদ্যালয়ের গৃহ-নির্মাণের কোন সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

318. রাজ্যের গ্রামাঞ্চলগুলিকে সম্পূর্ণ বৈদ্যুতিকরণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

319-324

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

319. মালদায় Tuberculosis হাসপাতালে ঔষধ সরবরাহে ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

320. রাজ্যে নারীনির্যাতন বন্ধ করতে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

321. মালদা জেলায় সুজাপুর, কালিয়াচক এবং ইংলিশ বাজার অঞ্চলে পানীয় জল আর্সেনিক মুক্ত করতে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

322. রাজ্যে বোরো চাষীদের চাষের জল যোগানে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

323. মালদা জেলার আড়াইডাঙ্গা বিধানসভাকেন্দ্রের অন্তর্গত মরা-কালিন্দি নদীর উপর মাদিয়া সেতু নির্মাণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

324. সারা রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতি সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

325-349

**শ্রী অশোক দেব ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

325. বজবজ বিধানসভাকেন্দ্রে আধুনিক মানের সরকারি হাসপাতাল স্থাপনে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

326. বজবজ বিধানসভাকেন্দ্রের অন্তর্গত নিউ সেন্ট্রাল জুট মিলের অচলাবস্থা দূরীকরণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

327. বজবজ বিধানসভাকেন্দ্রের অন্তর্গত মায়াপুর, রাজীবপুর, চটা, আশুতি ১ ও ২

গ্রামপঞ্চায়েতের অধীনস্থ অনগ্রসর ও অনুন্নত এলাকাগুলিতে জরুরি ভিত্তিতে উন্নয়নমুখী কর্মসূচি গ্রহণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

328. বজবজ বিধানসভাকেন্দ্রের অন্তর্গত আশুতি ১ ও ২ গ্রামপঞ্চায়েত এলাকায় একটি নতুন স্বাস্থ্যকেন্দ্র স্থাপনে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

329. বজবজ বিধানসভা-এলাকার সংখ্যালঘু সম্প্রদায়ের ছাত্র-ছাত্রীদের পড়াশুনার জন্য একটি "হাই-মাদ্রাসা" স্কুল চালু করার ব্যাপারে সরকারি উদ্যোগের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

330. বজবজ বিধানসভার অন্তর্গত পূজালি পুরসভা অঞ্চলে—১৯৯২ সালে অধিগৃহীত জমির উপর 'স্পোর্টস কমপ্লেক্স' নির্মাণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

331. বজবজ বিধানসভাকেন্দ্রের অন্তর্গত পূজালি পুরসভা এলাকায় একটি নতুন হাসপাতাল স্থাপনে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

332. বজবজ বিধানসভাকেন্দ্রের অন্তর্গত পূজালি পুরসভা-এলাকায় পানীয় জল সরবরাহের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নিতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

333. বজবজ বিধানসভা এলাকার হিন্দি মাধ্যমের মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক স্কুল স্থাপনের সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

334. বজবজ বিধানসভা-এলাকায় রাস্তাঘাট মেরামত ও সংস্কারে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

335. বজবজ বিধানসভার পূজালি পুরসভা এলাকাধীন কোনও স্থানে পর্যটনকেন্দ্র ডে সেন্টার বা ট্যুরিস্ট লজ স্থাপনের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

336. বজবজ বিধানসভা এলাকায় একটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ স্থাপনে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

337. বজবজ বিধানসভা এলাকায় একটি পলিটেকনিক অথবা জুনিয়র টেকনিক্যাল স্কুল স্থাপনে সরকারের পরিকল্পনার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

338. বজবজ বিধানসভা এলাকায় প্রতিটি প্রাথমিক বিদ্যালয়ে উপযুক্ত সংখ্যক ঘর, পানীয় জল ও শৌচাগার সমস্যা দূরীকরণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

339. বজবজ বিধানসভা এলাকার পূজালি, আশুতি, চটা, মায়াপুর এলাকা থেকে সরাসরি কলকাতা পর্যন্ত সরকারি বাস সার্ভিস চালু করতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

340. বজবজ বিধানসভা এলাকার বিদ্যুৎবিহীন অঞ্চলগুলিতে দ্রুত বিদ্যুৎ সংযোগে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

341. রাজ্যে উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের পরিচালন সমিতিতে নির্বাচনের মাধ্যমে সদস্য অন্তর্ভুক্তিকরণ বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

342. রাজ্যে প্রাথমিক স্তরে পুনরায় ইংরাজি পড়ানোর ব্যাপারে সরকারি উদ্যোগের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

343. নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মুল্যবৃদ্ধি বোধসহ গণবণ্টন ব্যবস্থাকে যথাযথভাবে চালু রাখতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

344. রাজ্যে সমস্ত আদালত ভবনে জেনারেটারের সুবিধা প্রদানসহ ব্যাপক সংস্কারে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

345. রাজ্যের ও বি সি শ্রেণীভুক্ত জনগণকে সত্বর শংসাপত্র প্রদানকালে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

346. রাজ্যে পুলিশ হেফাজতে মৃত বন্দিদের পরিবারবর্গকে দেয় ক্ষতিপূরণ এবং দোষী পুলিশ কর্মচারিদের বিরুদ্ধে গৃহীত শাস্তির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

347. কলকাতার সিটি সিভিল কোর্ট, মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেটস্ কোর্ট, শিয়ালদহ কোর্ট এবং আলিপুর কোর্ট-এ বাংলা ভাষা চালু করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

348. উত্তরবঙ্গ ছাড়া রাজ্যের অন্যত্রও কলকাতা হাইকোর্টের সার্কিট বেঞ্চ স্থাপনের বিষয়ে সরকারের ব্যর্থতা বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

349. রাজ্যের সব আদালতে আইনজীবীদের বসার জন্য উপযুক্ত স্থানের সুব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

**350-359**

**শ্রী মহবুবুল হক ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

350. মালদা জেলার চাঁচোল থানার চাঁচোল-স্বরূপগঞ্জ, মালতিপুর-চন্দ্রপাড়া, মালদা-চাঁচোল ভায়া আলাল বেহাল রাস্তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

351. মালদহ জেলার চাঁচোল ১নং ও ২নং ব্লকে মহানন্দা নদী সেচ প্রকল্পে ডিজেলচালিত মেশিন চালু রাখার সরকারি প্রয়াসের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

352. মালদহ জেলার চাঁচোল থানায় চাষীদের সেচের জন্য গভীর-অগভীর নলকূপ বসানোর কোন সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

353. মালদহ জেলার চাঁচোলে সরকারি উত্তরবঙ্গ পরিবহন সংস্থার নতুন ডিপো ও নতুন বাস চালু করার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

354. মালদহ জেলার চাঁচোল ১নং ও ২নং ব্লকের গুরুত্বপূর্ণ গ্রামীণ রাস্তাগুলি সংস্কারে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

355. মালদহ জেলার চাঁচোল থানা ও দঃ দিনাজপুর জেলার ইটাহার থানার সংযোগরক্ষাকারী মহানন্দা নদীর উপর প্রস্তাবিত সেতু নির্মাণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

356. মালদা জেলার চাঁচোল থানার বিদ্যালয়বিহীন গ্রামপঞ্চায়েতে নতুন হাইস্কুল, জুনিয়র হাইস্কুল ও মাদ্রাসা অনুমোদনের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

357. পাটচাষীদের পাটের ন্যায্যমূল্য পাওয়ার বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

358. মালদা জেলায় গত বিধ্বংসী বন্যায় ক্ষতিগ্রস্ত গরিব মানুষদের গৃহ-নির্মাণ অনুদানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

359. রাজ্যের তথা মালদা জেলার মাধ্যমিক ও প্রাইমারি বিদ্যালয়ের অবসরপ্রাপ্ত শিক্ষক ও শিক্ষা-কর্মীদের দ্রুত পেনশন প্রদানের ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

360

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

360. রাজ্যের সরকারি কর্মচারিদের বেতন পুনর্বিন্যাস সংক্রান্ত Pay Commission-এর কাজকর্ম সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

361-368

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

361. দক্ষিণ ২৪ পরগনার মগরাহাটের লক্ষ্মীকান্তপুর গ্রাম পঞ্চায়েত ও কাকদ্বীপের রবীন্দ্র গ্রাম পঞ্চায়েতে ব্যাপক দুর্নীতির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

362. কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্কে পেশাদারি রক্তদাতা, কর্মচারী ও দালালদের অশুভ আঁতাতে সাধারণ মানুষের হয়রানির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

363. পাথরপ্রতিমার গোবর্দ্ধনপুরের বিপন্ন মানুষকে বাঁচাবার জন্য বঙ্গোপসাগরের কূলে স্থায়ী বাঁধের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

364. দক্ষিণ ২৪ পরগনার পাথরপ্রতিমায় কলেজ স্থাপনের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

365. দক্ষিণ ২৪ পরগনার কাকদ্বীপ মহকুমা শহরের সাথে যোগাযোগের জন্য গোবধিয়া নদীর উপর সেতু নির্মাণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

366. দক্ষিণ ২৪ পরগনার পাথরপ্রতিমায় গঙ্গাধরপুর, দিগাম্বরপুর, রামগঙ্গা, দক্ষিণ রায়পুর ও পুর্ণচন্দ্রপুরে বিদ্যুৎ সংযোগের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

367. বোরোচাষীদের সেচের জল সরবরাহে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

368. বর্ধমান ও হুগলি জেলার আলুচাষীদের বন্ড-প্রদান নিয়ে কৃষকদের হয়রানির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

369-376

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

369. রাজ্যের আইন শৃঙ্খলার চরম অবনতি এবং দুষ্কৃতিদের দ্বারা মন্ত্রীর নিগৃহের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

370. রাজ্যে রেশন সামগ্রীর অভাব এবং আটা, গম, কেরোসিন তেলের অস্বাভাবিক মুল্যবৃদ্ধি ও কালোবাজারীর বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

371. সরকারি অর্থানুকুল্যের অভাব এবং চরম অব্যবস্থার জন্য রাজ্যের গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র ও সরকারি হাসপাতালগুলির চরম দুর্দশার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

372. রাজ্য জুড়ে ভয়াবহ বিদ্যুৎ সঙ্কট, গ্রামীণ বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা পূরণে সরকারের ব্যর্থতা এবং চলতি বছরের ফেব্রুয়ারি মাস থেকে পুনরায় বিদ্যুতের ফুয়েল সারচার্জ বৃদ্ধির ফলে জনজীবনের দুরবস্থার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

373. বিদ্যুৎ ও জলের অভাবে রাজ্যে বোরো চাষের ক্ষতির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

374. পেনশন ও অবসরকালীন সুযোগ-সুবিধা দ্রুত না পাওয়ার ফলে রাজ্যের প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের চরম দুরবস্থার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

375. প্রাথমিক স্তরে ইংরাজি পঠন-পাঠন এবং পাশ ফেল প্রথা পুনপ্রবর্তনের বিষয়ে সরকারের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

376. এসপ্লানেডে ময়দানের সবুজ বিনষ্ট করে বহুতল বাস টার্মিনাল নির্মাণে সরকারের সিদ্ধান্তের ফলে কলকাতার পরিবেশ দূষণ সমস্যা তীব্রতর হওয়ার সম্ভাবনার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

377-389

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

377. রাজ্যের গ্রামগুলিতে পানীয় জলের অভাবজনিত সমস্যা দূরীকরণের বিষয়ে সরকারের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

378. রাজ্যে উচ্চ শিক্ষার উন্নয়নের জন্য কোন সরকারি পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

379. গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

380. ফলতা স্বাস্থ্যকেন্দ্রের উন্নতি করণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

381. সেচহীন এলাকার কৃষির উন্নতির জন্য সেচের ব্যবস্থার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

382. আলু ও গমের দাম বৃদ্ধির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

383. ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্রে ফলতার বেকার যুবকদের বিশেষত অধিগৃহীত জমির মালিকদের পরিবারের বেকার যুবকদের চাকুরি প্রদানের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

384. সাম্প্রতিকালে ফলতা বিধানসভাকেন্দ্রের বাস্তুহীন ব্যক্তিবর্গকে অধিগৃহীত ভূমি বণ্টনের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

385. রাজ্যের মাধ্যমিক স্কুলগুলির শূন্যপদগুলিতে শিক্ষক নিয়োগের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

386. ছাত্র, শিক্ষক ও অভিভাবকবৃন্দের মধ্যে সম্পর্কের অবনতির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

387. রাজ্যে ডাকাতি, চুরি, ছিনতাই ও হত্যার বিষয়ে জনসাধারণের উদ্বেগের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

388. বহরমপুরের ৭৫ জন শিশুর আরবে পাচার হওয়ার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

389. অনাথ আশ্রমের অনাথ শিশুদের সামগ্রিক উন্নয়নের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

390-398

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that—the following be added at the end of the address in reply, viz :

But regret that,—

390. there is no mention about the situation created in the State due to eviction of Hawkers from the roads of the City of Calcutta without proper plan and programme for their rehabilitation.

391. there is no mention about the failure of the Government to tackle the deteriorating law and order situation in the State ;

392. there is no mention about the plan programme of the Government to convert Kharagpur Municipality into Corporation ;

393. there is no mention about setting up of a Circuit Bench of the Hon'ble High Court at Midnapore ;

394. there is no mention about the failure of the Government to implement the recommendation of the Administrative Reforms Committee regarding bifurcation of Midnapore District ;

395. there is no mention about the steps taken or proposed to be undertaken by the Government for thorough repairing of the badly damaged roads in a big way ;

396. there is no mention about the upgradation of Kharagpur General Hospital to a Sub-Divisional Hospital ;

397. there is no mention about the deplorable condition of Hospitals and Health Centres in the State and the steps taken by the Government to improve the condition ; and

398. there is no mention about the failure of the Government to accord Minority status to the schools imparting education in the State through mediums other than Bengali.

399-407

**শ্রী অজিত খাঁড়া ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

399. ভগবানপুর বিধানসভা এলাকায় অতিরিক্ত বৃষ্টির জল অপসারণে নতুন খাল খনন ও পুরানো খালগুলি সংস্কারসহ কেলেঘাই নদীর বাঁধ মেরামতিতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

400. ভগবানপুর বিধানসভা কেন্দ্রে ভীমেশ্বরী বালিকা বিদ্যালয়, মাধবপুর জুনিয়র হাইস্কুল, বাহাদুরপুর জুনিয়র হাইস্কুল ও বেঁচাদিয়া গার্লস স্কুলগুলিকে মাধ্যমিকস্তরে উন্নীতকরণ এবং নতুন একটি মাদ্রাসা স্কুল স্থাপনের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

401. ভগবানপুর বিধানসভা কেন্দ্রে শিববাজার থেকে কাঁটাখালি (ভায়া মহম্মদপুর) পাকা সড়ক নির্মাণে এবং উক্ত সড়কের জন্য অধিগৃহীত জমির মালিকদের ক্ষতিপূরণ প্রদানে

সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

402. ভগবানপুর বিধানসভা এলাকায় পানীয় জলের সঙ্কট নিরসনে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

403. ভগবানপুর বিধানসভা এলাকায় বোরো চাষের জলের চাহিদা পূরণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

404. ভগবানপুর বিধানসভা কেন্দ্রে শিউলিপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রটি চালু করাসহ অন্যান্য স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার নিয়োগ ও ঔষধপত্র সরবরাহে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

405. ভগবানপুর বিধানসভা এলাকায় ১৫০টি গ্রাম বৈদ্যুতিকরণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

406. রাজ্যে কর্মরত ষাটোর্ধ শিক্ষক-শিক্ষিকাগণের বেতন প্রদানে সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

407. রাজ্যে অবসরপ্রাপ্ত প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক-শিক্ষিকাগণের অবসরকালীন গ্রাচ্যুইটি ও পেনশন দ্রুত প্রদানে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

408-424

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

408. বারুইপুর পঞ্চায়েত সমিতির অন্তর্গত ১৯টি অঞ্চলে ব্যাপক ডাকাতি, খুন ইত্যাদি বন্ধ করতে কার্যকর ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

409. নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধিরোধে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

410. বোরো চাষে সেচের জল সময়মতো সরবরাহের ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

411. বারুইপুরে ফ্লাইওভার নির্মাণের সরকারি প্রস্তাব মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

412. বারুইপুরের চাম্পাহাটি ও সাউথ গড়িয়ায় পানীয় জল সরবরাহের বিষয়ে কোন সরকারি

প্রস্তাব মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

413. দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরে অস্বাভাবিক ডাকাতির বৃদ্ধি রোধে ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

414. বারুইপুর ফুলতলায় অবস্থিত ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের বন্ধ কারখানাগুলি খোলার ব্যাপারে সরকারের পদক্ষেপের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

415. বারুইপুর বাইপাস রোড গঠনের কোন সরকারি প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

416. রাজ্যে তফসিলি জাতি ও তফসিলি উপজাতি এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীর মানুষদের সার্টিফিকেট প্রদানে বিলম্বের কারণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

417. গণবন্টন ব্যবস্থা রাজ্যের হাতে থাকা সত্ত্বেও রেশনে প্রদেয় অধিকাংশ দ্রব্য নিয়মিত সরবরাহে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

418. প্রকৃতপক্ষে রাজ্যে কত মানুষের চাকুরীর সুযোগ সৃষ্টি হয়েছে এবং কত বেকার চাকুরী পেয়েছেন তার পরিসংখ্যান মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

419. প্রধানমন্ত্রীর সুসংহত দারিদ্র দূরীকরণ কর্মসূচি বাস্তবায়িত করতে রাজ্য সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

420. ম্যালেরিয়া পশ্চিমবঙ্গ থেকে নির্মূল হবার পরে কেন নতুন করে ব্যাপক আকারে দেখা দিল সেই বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

421. দক্ষিণ ২৪ পরগনার সাক্ষরতা কর্মসূচি বাস্তবায়নে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

422. রাজ্যে দুধ, ডিম ও মাংসের উৎপাদন বৃদ্ধি হওয়া সত্ত্বেও ঐ দ্রব্যগুলির মূল্য বৃদ্ধির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

423. বারুইপুর মহকুমায় ট্রেজারী, জেলখানা ও আদালত গঠনের সরকারি পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

424. বারুইপুর গ্রামীণ হাসপাতালকে মহকুমা হাসপাতালে পরিণত করার সরকারি পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

[1-40 — 1-50 p.m.]

**Mr. Speaker :** I now put to vote all the amendments except amendment nos. 1 and 9 of Shri Ajoy Dey, No. 18 of Shri Suniti

Chattaraj, No. 25 of Shri Sankar Singh, Nos. 28 and 32 of Shri Sanjib Kumar Das, Nos. 57 and 58 of Shri Saugata Roy, No. 63 of Shri Md. Sohrab, No. 81 of Shri Satya Ranjan Bapuli, No. 92 of Shri Kamal Mukherjee, No. 153 of Shri Sultan Ahmed, Nos. 182 and 195 of Shri Subrata Mukherjee, No. 255 of Shri Nirmal Ghosh, No. 266 of Shri Abdul Mannan, No. 296 of Shri Pankaj Banerjee, Nos. 390 and 398 of Shri Gyan Singh Sohanpal and 410 of Shri Sobhan Deb Chattopadhyay on which I understand Division will be demanded.

The motions of Shri Ajoy De (Amendment No.s 2-8, 10-17), Shri Suniti Chattaraj (Amendment nos. 19-24), Shri Sankar Singh (Amendment No. 26), Shri Sanjib Kumar Das (Amendment Nos. 27, 29-32, 33-42), Shri Manik Upadhyay (Amendment Nos. 43-56), Shri Saugata Roy (Amendment Nos. 59-61), Shri Md. Sohrab (Amendment Nos. 62, 64-69), Shri Shyamadas Banerjee (Amendment Nos. 70-79, 360), Shri Satya Ranjan Bapuli (Amendment Nos. 80, 82-89), Shri Kamal Kumar Mukherjee (Amendment Nos. 90, 91 and 93-144), Shri Tushar Kanti Mandal (Amendment Nos. 145-148), Shri Sultan Ahmed (Amendment Nos. 149-152, 154-165), Shri Gopal Krishna Dey (Amendment Nos. 166-172, 361-368), Shri Tapas Banerjee (Amendment Nos. 173-179), Shri Subrata Mukherjee (Amendment Nos. 183-194, 196-201), Shri Jatu Lahiri (Amendment Nos. 202-237), Shri Santi Ram Mahata (Amendment Nos. 238-248), Shri Sasanka Sekhar Biswas (Amendment Nos 249-253), Shri Nirmal Ghosh (Amendment Nos. 254, 256-265), Shri Abdul Mannan (Amendment Nos. 267-278) Shri Goutam Chakrabarty (Amendment Nos. 279-291), Shri Pankaj Banerjee (Amendment Nos. 292-295, 297-300), Shri Abdus Salam Munsi (Amendment Nos. 301-309), Shri Abu Hena (Amendment No. 310-318), Shrimati Sabitri Mitra (Amendment Nos. 319-324), Shri Ashoke Deb (Amendment Nos 325-349), Shri Mahbabul Haque (Amendment Nos. 350-359), Shri Sudhir Bhattacharyya (Amendment Nos. 377-389), Shri Gyan Singh Sohanpal (Amendment Nos, 391-397), Shri Ajit Khara (Amendment Nos. 399-407), Shri Shovan Deb Chattopadhyay (Amendment Nos. 408-409, 411-424)—were then put and lost.

The motions of Shri Ajoy Dey (Amendment Nos. 1 and 9), Shri Suniti Chattaraj (Amendment No. 18), Shri Sankar Singha (Amendment No. 25), Shri Sanjib Kumar Das (Amendment Nos. 28 and 32), Shri Saugata Roy (Amendment Nos. 57 and 58), Shri Md. Sohrab (Amendment No. 63), Shri Satya Ranjan Bapuli (Amendment No. 81), Shri Kamal Mukherjee (Amendment No. 92), Shri Sultan Ahmad (Amend-

ment No. 153), Shri Subrata Mukerjee (Amendment Nos. 182 and 195), Shri Nirmal Ghosh (Amendment No. 255), Shri Abdul Mannan (Amendment No. 266), Shri Pankaj Banerjee (Amendment No. 296), Shri Gyan Singh Sohanpal (Amendment Nos. 390 and 398), Shri Shovan Deb Chattapadhyay (Amendment No. 410) were then put and a Division was taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Kiriti

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartic Chanrda

Banerjee, Shri Debabrata

Bangal, Dr. Makhanlal

Basu, Shri Baren

Basu, Shri Jyoti

Bera, Shrimati Chhaya

Bera, Shri Dipak

Bhaduri, Shri Timir Baran

Bhakat, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Nandagopal

Bhattacharjee, Shri Ashoke

Biswas Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

*Biswas, Shri Sushil*

Biswas, Shrimati Susmita

Bose, Shri Shyamaprasad

Bouri, Shri Angad

Chakrabarty, Shrimati Kumkum

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Jayanta

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das Shri Nirmal

Das, Shri Paresh Nath

Das, Shri Somendra Chandra

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Gurupada

Dutta, Shri Himangsu

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Gayen, Shri Nripen

Ghatak, Shri Santiranjan

Ghosh, Shri Biren

Ghosh, Shri Pankaj

Ghosh, Shri Susanta

Giri, Shri Ashoke

Goala, Shri Rajdeo

Goswami, Shri Kshiti

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Hembram, Shrimati Deblina

Hore, Shri Tapan

Kalimuddin Shams, Shri

Kar, Srimati Anju

Khanra, Shri Saktipada

Kujur, Shri Sushil

Kundu, Shri Ranjit

Let, Shri Dhiren

Mahata Shri Khagendra Nath

Mahata, Shri Satyaranjan

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mallik, Shrimati Sadhana

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Ramchandra

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mehta, Shri Nishikanta

Minj, Shri Prakash

Mitra, Shri Biswanath

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshitiranjan

Mondal, Shri, Rabindranath

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Pratyush

Munda, Shri Chaitan

Naskar, Shri Sankar Sharan

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Pal, Shri Shyama Prosad

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Sakti

Roy, Shri Manmatha

Roy, Shri Mrinal Kanti

Roy Chowdhuri, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasibala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankura

Sengupta, Shri Purnendu

Sen Gupta (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Sk. Jahangir Karim, Shri

Tirkey, Shri Monohar

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal.

**AYES**

Abdul Mannan, Shri

Abu, Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Akbar Ali Khandokar, Shri

Bakshi, Shri Sanjoy

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Pankaj

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Saytaranjan

Basu, Dr. Hoimi

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chakrabory, Shri Gautam

Chatterjee, Shri Rabindra Nath

Chattoraj, Shri Suniti

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashoke Kumar

Dey, Shri Ajoy

Dey, Shri Gopal Krishna

Goswami, Shri Mihir

Gyan Singh Sohanpal, Shri

Humayun Reza, Shri

Mahato, Shri Shantiram

Manjhi, Shri Ramjanam

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Motahar Hossain, Dr.

Mukherjee, Shri Ashoke

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Rabin

Panda, Shri Debisankar

Paul, Shrimati Mayarani

Poddar, Shri Deokinandan

Roy, Shri Phani Bhusan

Roy, Shri Tapas

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Sultan, Ahmed, Shri

Guha Shri Kamal Kanti

**ABST.**

Dr. Fazley Haque

Shri Deba Prasad Sarkar

Smt. Santa Chetri

Shri Nar Bahadur Chetri.

The Ayes being 41, and Noes 116, the motion were lost.

The motion of Shri Deba Prasad Sarkar (amendment Nos. 369-376) were then put and lost.

The motion of Shri Gouri Pada Dutta that—

"রাজ্যপালকে তার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক ঃ

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ২৪শে জানুয়ারি, ১৯৯৭ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।" was then put and agreed to.

### Adjournment

The House was adjourned at 1-44 p.m. till 10 a.m. on Friday, the 7th February, 1997 at the Assembly House, Calcutta.

ঌ৮

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 7th Febuary, 1997 at 10.00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 7 Ministers of State and 124 Members.

[10-00 - 10-10 a.m.]

## Questions For Oral Answers

**Mr. Speaker :** Questions for Shri Partha De, Minister for Health will be held over as he has taken unwell. So questions Nos. 103 and 104 are held over.

## Starred Questions
## (To which Oral Answers were given)

### গঙ্গা নদীর উপর সেতু নির্মাণ

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২) **শ্রী আব্দুল মান্নান ঃ** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গঙ্গা নদীর উপর নতুন সেতু নির্মাণের জন্য রাজ্য সরকার আমেরিকার কার্টার বার্জেস বা অন্য কোন বিদেশি সংস্থার সাথে চুক্তি সই করেছে;

(খ) সত্যি হলে, প্রস্তাবিত সেতুটি কোন স্থানে তৈরি হবে;

(গ) এজন্যে মোট কত টাকা ধার্য করা হয়েছে; এবং

(ঘ) চুক্তির শর্তগুলি কি কি?

**শ্রী মনোহর তিরকি ঃ**

(ক) এখন পর্যন্ত রাজ্য সরকার প্রস্তাবিত সেতুর জন্য আমেরিকার কার্টার বার্জেস বা অন্য কোনও বিদেশি সংস্থার সাথে চুক্তি সই করেননি।

(খ), (গ) ও (ঘ) এই মুহূর্তে প্রশ্নগুলি ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য যে, পূর্তমন্ত্রী স্টেটমেন্ট দিয়েছিলেন যে আমেরিকার কাটার বার্জার এই সংস্থাটির সঙ্গে চুক্তি হয়েছে, সেই হিসাবে আমি জানতে চাইছি যে, আরেকটি ব্রিজ করার জন্যে কোন জায়গায় আপনারা সিদ্ধান্ত নিয়েছেন?

**শ্রী মনোহর তিরকি ঃ** এটি ভূতল পরিবহন সংস্থা প্রস্তাব করেছে এবং কেন্দ্রীয় সরকারের সংস্থা, তারা মনে করেছে যে এখনকার জীর্ণ যে সেতুটি আছে তারই পাশাপাশি আরেকটা সেতু করা হবে। সেখানে ৩৩০ কোটি টাকার প্রোজেক্ট নেওয়া হয়েছে, তাতে রাজ্যের শেযার থাকবে ৪৫ কোটি টাকার। সেটা ইকুইটি শেয়ারের মাধ্যমে নিতে হবে এবং ফিনান্সের সম্মতি নিয়ে টাকাটা দিতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, নতুন সেতু নির্মাণের জন্য রাজ্য সরকার শেয়ার হিসাবে ৪৫ কোটি দেবে, আমার প্রশ্ন যে, সেতুটি কোথায় নির্মিত হবে?

**শ্রী মনোহর তিরকি ঃ** বর্তমান যে সেতুটি তার ৫০মিঃ দক্ষিণে সেতুটি নির্মাণের প্রস্তাব হয়েছে, অর্থাৎ বর্তমান সেতুটির ৫০মি. দক্ষিণে টুওয়ার্ডস ক্যালকাটা করা হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** প্রস্তাবে বলা হয়েছে যে, সেতুটি বালি ব্রিজ থেকে টু ওয়ার্ডস ক্যালকাটা অর্থাৎ দক্ষিণ দিকে করার পরিকল্পনা নিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের এই ব্রিজের ভায়াবিলিটি নিয়ে বলতে চাই। বালিব্রীজ যেখানে আছে, সেখানকার পাশাপাশি আর একটা ব্রিজ করতে গেলে ব্রিজ থেকে বেরিয়ে যে জ্যামজট হয় বোথ সাইডে, এতে কাছাকাছি ব্রিজ করার জন্য টেকনিক্যাল এক্সপার্টদের মতামত কিছু পেয়েছেন কিনা? এই প্রস্তাবিত ব্রিজটি হাওড়া ও বালি ব্রিজের মধ্যে মাঝামাঝি করার কথা, এটাকে ইন বিটুইন বালি ব্রিজ এবং শ্রীরামপুর-এর কাছাকাছি হলে তো ভাল হত।

**শ্রী মনোহর তিরকি ঃ** বোম্বে রোড, দিল্লি রোড এবং অ্যাপ্রোচ রোডগুলি ছুঁয়ে বেলঘরিয়া এক্সপ্রেসওয়ের সঙ্গে যুক্ত করে দেওয়া হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ওখানে যে অবস্থাটা আছে, আপনি যে জায়গাটা বলছেন, তাতে জি. টি. রোড ক্রস করে আবার রেইল লাইন আছে, সেখানে আবার দিল্লি রোড-এর কথাও বলছেন, এটা কি সম্ভব হবে?

**শ্রী মনোহর তিরকি ঃ** কেন্দ্রীয় ভূতল পরিবহণ সংস্থা এবং রাজ্য সরকারের মাধ্যমে সার্ভে করা হয়েছে এবং সেটা সরকারি অনুমোদন পেলে কাজটা শুরু করা হবে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি জানাবেন, ইতিমধ্যে গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া সুপ্রীম কোর্টের নির্দেশ অনুযায়ী একটা সার্কুলার জারি করেছে। তাতে স্টেট গভর্নমেন্টের একটা বাইণ্ডিংস আছে, বিশেষ করে গঙ্গায় যেখানে সি ওয়াটার ঢুকছে সেখানে

ব্রিজ করতে গেলে পরিবেশ দপ্তর-এর অনুমতি ছাড়া করা যাবে না। ফলে গঙ্গার ডাউন স্ট্রিমের বহু ব্রিজ আটকে গিয়েছে এই ব্যাপারে কি অ্যাকশন নিচ্ছেন?

**মিঃ স্পিকার ঃ** ওনার প্রশ্নে এই মর্মে হবে, এখন তো এনভায়ারনমেন্ট ডিপার্টমেন্ট হয়েছে, তাদের কোনও ক্লিয়ারেন্স আছে কিনা, সেটা বলে দিন।

**শ্রী মনোহর তিরকি ঃ** সরকারি ভাবে সরকারের যে নিয়মকানুন আছে, পরিবেশ দপ্তরই হোক বা অন্য দপ্তরই হোক, তাদের সবার অনুমতি নিয়ে করা হচ্ছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, উত্তরে বললেন রাজ্য সরকার ৪৫ কোটি টাকা খরচ করবেন, এই ব্রিজের জন্য টোটাল কত টাকা খরচ হবে বলে এখন পর্যন্ত প্রজেকশন আছে?

**শ্রী মনোহর তিরকি ঃ** বর্তমানে আনুমানিক খরচ ধরা হয়েছে ৩৩৩.৪ কোটি টাকা।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার কে কত পরিমাণ দেবে?

**শ্রী মনোহর তিরকি ঃ** ৩৩৩.৪ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেবে তার মধ্যে আমাদের রাজ্যের আছে ৪৫ কোটি টাকা।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** গত বিধানসভায় এই ব্যাপার নিয়ে আমি একটা প্রশ্ন তুলেছিলাম একটা পত্রিকা এই ব্যাপার নিয়ে আমাদের ওখানে বিক্ষোভ ছড়িয়েছিল। একটা ছবি ছাপিয়েছিল, তৃতীয় হুগলি সেতু হলে বা দ্বিতীয় বিবেকানন্দ সেতু হলে অনেক বাড়িঘর নষ্ট হবে। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, আমি যেটা শুনেছি, পি. ডব্লিউ. ডি. মন্ত্রীর ঘরে চীফ ইঞ্জিনিয়ার ন্যাশনাল হাউওয়ের একটা নকশা দেখিয়েছিলেন। বালি ব্রিজের দক্ষিণে যে বি. ও. এস. ই গ্রাউণ্ড আছে, সেখানে রেল লাইন এবং দিল্লি রোডের ভেতর থেকে হোল করে, নর্থে যেখানে, বালি স্টেশন ক্রশ করবে, সেখানে সিকস্থ লাইন রাস্তা হবে। আমি জিজ্ঞাসা করতে চাই, যে এলাকাগুলো সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে তা যদি চিহ্নিত করে থাকেন এবং অ্যালায়েনমেন্টটা কোন দিক দিয়ে যাবে যদি বলেন তাহলে ভালো হয়।

**শ্রী মনোহর তিরকী ঃ** এই প্রশ্নটা যেহেতু মূল প্রশ্নের সঙ্গে রিলেটেড নয়, তাই মাননীয় সদস্যকে অনুরোধ করছি আপনি যদি বিস্তারিত জানার জন্য নোটিশ দেন তাহলে ভালো হয়।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** আমি জানতে চাই কোথা থেকে রাস্তা হবে এবং কতগুলো বাড়ি ভাঙ্গা যাবে।

**শ্রী মনোহর তিরকী ঃ** আমি আগেই বলেছি, আলাদাভাবে নোটিশ দিলে ভালো হয়।

**কর্ম-বিনিয়োগকেন্দ্রে মহিলাদের জন্য বিশেষ সেল**

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৯) **শ্রী মৃনালকান্তি রায় ঃ** ঃ কর্ম-বিনিয়োগকেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোন কোন কর্ম-বিনিয়োগকেন্দ্রে মহিলাদের জন্য বিশেষ সেল চালু হয়েছে;

(খ) কাঁথি কর্ম-বিনিয়োগকেন্দ্রে এরূপ কোনও সেল আছে কি না;

(গ) থাকলে, কত জন মহিলার (১) নাম নথিভুক্ত রয়েছে; এবং (২) তন্মধ্যে কত জনের কর্মসংস্থান হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

(ক) রাজ্যে মোট ৪টি কর্ম-বিনিয়োগ কেন্দ্রে মহিলাদের জন্য বিশেষ সেল আছে।

কেন্দ্রগুলি হল ঃ—

(১) আলিপুর (সোনারপুর) কর্ম-বিনিয়োগ কেন্দ্র।

(২) চন্দননগর কর্ম-বিনিয়োগ কেন্দ্র।

(৩) মেদিনীপুর কর্ম-বিনিয়োগ কেন্দ্র।

(৪) কাঁথি কর্ম-বিনিয়োগ কেন্দ্র।

(খ) হ্যাঁ, আছে।

(গ) (১) ৩১.১২.১৯৯৬ পর্যন্ত কাঁথি কর্ম-বিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত মহিলা বেকারের সংখ্যা ২৫,৭৮৫ জন।

(২) ১৯৯৩ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত মোট ২০৩ জন মহিলার কর্মসংস্থান হয়েছে।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে বলবেন কি, এই যে ৪টি কর্ম বিনিয়োগ কেন্দ্রে মহিলা সেল বললেন, তাতে কতজন-এর কর্ম-বিনিয়োগ হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** আমি এক একটা কেন্দ্র ধরে ধরে আপনাদের বলে দিতে পারি। যেমন ধরুন কাঁথি। এখানে ১৯৯০ সালে পাঁচ জন, ১৯৯১ সালে ৩ জন, ১৯৯৩ সালে ২৬ জন, ১৯৯৪ সালে ১১০ জন, ১৯৯৫ সালে ২২ জন আর ১৯৯৬ সালে ১২ জন। মেদিনীপুরে চাকরি প্রাপক যারা—১৯৯০ সালে ২৪ জন, ১৯৯১ সালে ৮ জন, ১৯৯২ সালে ১০ জন, ১৯৯৩ সালে ১৯ জন, ১৯৯৪ সালে ১৪৪ জন, ১৯৯৫ সালে ৩৬ জন

আর ১৯৯৬ সালে ২৫ জন। আলিপুর কেন্দ্রে ১৯৯০ সালে ১৬ জন, ১৯৯১ সালে ২৫ জন, ১৯৯২ সালে ৭ জন, ১৯৯৩ সালে ৫ জন, ১৯৯৪ সালে ৯ জন আর ১৯৯৬ সালে ২ জন। চন্দননগরে ১৯৯০ সালে ১৭ জন, ১৯৯১ সালে ৭ জন, ১৯৯২ সালে ৬ জন, ১৯৯৩ সালে ৪ জন, ১৯৯৪ সাল ৯ জন, ১৯৯৫ সালে ১১ জন আর ১৯৯৬ সালে ১৪ জন।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা দেখছি যে বিভিন্ন ক্ষেত্রে মহিলাদের গুরুত্ব দেওয়া হচ্ছে। পঞ্চায়েতে রিজারভেশন হয়ে গেছে। পার্লামেন্টে হবে, বিধানসভায় হবে। তো আপনার কর্মবিনিয়োগ কেন্দ্রে মহিলাদের জন্য, মহিলা সেল চালু করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এখন পর্যন্ত দেখা যাচ্ছে মহিলা কর্মপ্রার্থীর সংখ্যা অনেক বেশি। আপনারা জানেন যে কি হারে কর্ম বিনিয়োগ কেন্দ্রে কর্মপ্রার্থীরা নাম লেখান। কেন্দ্রীয় সরকারের যেমন সার্ভিস কমিশন আছে, রেলওয়ে সার্ভিস কমিশন আছে, ব্যাঙ্ক সার্ভিস কমিশন আছে, আমাদেরও পি. এস. সি আছে। এর ফলে নাম চেয়ে কর্মের সংখ্যাটা অনেক সঙ্কুচিত হয়ে আসছে। সুপ্রীম কোর্ট একটা রায় বেরিয়েছে কর্ম-বিনিয়োগ কেন্দ্র থেকে যেমন নাম আসে তেমনি বাইরে থেকে অ্যাপ্লিকেশন চাইতে হবে। ফলে দেখা যাচ্ছে এমপ্লয়মেট এক্সচেঞ্জ একটা অ্যাসিস্ট্যান্স ব্যুরোতে পরিণত হয়ে যাবে। কাজেই এই মুহূর্তে অন্য বিষয় চিন্তা করা হচ্ছে না, যে প্রসেসে কাজ চলছে তাই চলবে। পরবর্তীকালে মহিলা সেল খোলার কথা ভাবা যাবে। আমি আগেই বলেছি যে, সব জায়গাতেই করতে হবে। এখানে যে পরিসংখ্যান আছে, তাতে দার্জিলিং এমপ্লয়মেট এক্সচেঞ্জে মহিলার সংখ্যা যেভাবে সংরক্ষিত হচ্ছে, তাতে এখনও সেখানে অসুবিধা নেই। যদি অসুবিধা হয়, নিশ্চয়ই আমরা করব।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী, রাজ্যের বিভিন্ন জায়গাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়াও সরাসরি লোক নিয়োগের ব্যবস্থা রয়েছে। তাহলে এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে সিনিয়ারিটি ভিত্তিতে নিয়োগ করবার পদ্ধতি তুলে দেবার পরিকল্পনা আছে কি না। আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে—বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে ২-৩ বছর নাম লিখে যারা বসে আছেন, তাদের ক্ষেত্রে কিছু শিথিল করবার কোন চিন্তাভাবনা করছেন কিনা বলবেন এবং তৃতীয় প্রশ্ন হচ্ছে যে, উত্তরবঙ্গে বেকার বেশি। সেখানে কিছু কিছু প্রতিষ্ঠান আছে, যেমন মিউনিসিপ্যালিটি। তারা এমপ্লয়মেট এক্সচেঞ্জ থেকে লোক নেয় না। তাদেরকে নিতে যাতে বাধ্য করা যায়, সেই ব্যাপারে কোন চিন্তাভাবনা ডিপার্টমেন্ট করছেন কিনা জানাবেন।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** আপনি অনেকগুলি প্রশ্ন একসঙ্গে করেছেন। প্রথমেই বলি যে, আমাদের নির্দিষ্ট একটা আইন আছে, এই আইনেই আমাদের চলতে হচ্ছে। আমাদের কর্মবিনিয়োগ কেন্দ্রের কাছে যদি কোনও এমপ্লয়ার নাম চান, তবেই আমরা আমাদের কাছে যে নাম আছে, তা পাঠাব। অগ্রাধিকার ভিত্তিতে নাম পাঠানোটাই আমাদের কাজ। কাজেই অগ্রাধিকার ভিত্তিতে

নাম পাঠানোর ক্ষেত্রে যদি ব্যতিক্রম কিছু হয়, তখন আমাদের কাছে নির্দিষ্ট কিছু অভিযোগ এলে ব্যবস্থা করতে পারি। কিন্তু কোন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যদি আজকে না নাম নেয়, তাহলে তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করার মত ক্ষমতা আমাদের হাতে নেই। এটা যেহেতু কেন্দ্রের আইনের মাধ্যমে চলছে, সেইহেতু সেখানে আইনের পরিবর্তন না ঘটালে আমরা এই জায়গায় পরিবর্তন ঘটাতে পারব না। আর উত্তরবঙ্গ বলছেন—উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ বলে আলাদা করে লাভ নেই। আমার মনে হয় সর্বত্রই প্রায় একই অবস্থা। শহরে একটু বেশি সুযোগ থাকে, গ্রামের দিকে কম সুযোগ থাকে।

**শ্রী অসিত মিত্র :** মাননীয় মন্ত্রী, অনেক কার্ডহোল্ডার আছেন যাঁরা ৩৫ বছর পেরিয়ে গেছেন। এখানে দেখা যাচ্ছে যে, ১৯৮০-৮১ সালে হয়ত কার্ড স্টার্ট করেছেন। কিন্তু তাদের বয়স কোনও রকম বিবেচনা করা হবে বা তাদের ক্ষেত্রে কি কোনও রকম অগ্রাধিকার দেওয়া হবে?

**শ্রীমতী ছায়া বেরা :** আমারও আপনার মত চিন্তাভাবনা রয়েছে। এই ব্যাপারে আমার অফিসারদেরও চিন্তাভাবনা করতে বলেছি। এই ব্যাপারে আপনাদেরও যদি পরামর্শ থাকে, দিতে পারেন। এক্ষেত্রে মাধ্যমিক পরীক্ষার পরই নাম লেখালে ভালো হয়। অনেকে এম. এ পাশ করার পর নাম লেখাচ্ছেন। তাদের নাম পাওয়ার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। কেননা আমরা অগ্রাধিকার ভিত্তিতেই বলেছি। যেমন একটা স্কুলের মাস্টারের জন্য কিছু আবেদন পত্র গেল। তার মধ্যে কিছু ক্যানসেল হয়ে ফিরে এল। পরবর্তীকালে দেখা গেল যে, যারা আগে নাম লিখিয়েছে তারা আবার কল পেয়ে যাচ্ছে। কেননা এটা তলার দিক থেকে হয়। যাই হোক আমার ডিপার্টমেন্ট এই ব্যাপারে চিন্তাভাবনা করছেন।

## Construction of an all-weather bridge over Torsa

***121.** (Admitted Question No. *444) **Shri Mihir Goswami and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the P.W. (Roads) Department be pleased to state—

> The progress achieved in building an all-weather bridge over Torsa in North Bengal?

**Shri Manohar Tirkey :**

> Under the State Fund provisions the following bridge over river Torsa are being constructed by the Department in North Bengal :
>
> Bridge at 5th Km of Coochbehar-Dinhata Road at Ghughumari (New Coochbehar Town) in the district of Coochbehar, (Torsa)
>
> The works on the bridge have achieved 20% progress.

**শ্রী সৌগত রায় ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে ব্রিজটা হতে কত টাকা খরচা হবার কথা আছে এবং কাজটা সম্পূর্ণ হতে কত সময় লাগবে?

**শ্রী মনোহর তিরকি ঃ** এস্টিমেটেড কস্ট ৯ কোটি ২৬ লক্ষ টাকা এবং কাজটা শেষ করার টার্গেট মার্চ, ১৯৯৭।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তোর্ষায় যে অল ওয়েদার ব্রিজ তৈরি হবে সেটা কি জাতীয় সড়ক অর্থাৎ ন্যাশনাল হাইওয়ের সঙ্গে যুক্ত হবে, নাকি ব্রিজটার সঙ্গে জাতীয় সড়ককে যুক্ত করার জন্য আলাদা রাস্তা তৈরি করা হবে?

**শ্রী মনোহর তিরকি ঃ** একটা রাস্তা হবে ঘুঘুমারি স্টেট হাই-ওয়ের সঙ্গে দিনহাটা ও কুচবিহারকে যোগ করার জন্য। আরেকটা রাস্তা কিষাণগঞ্জ থেকে জাতীয় সড়ককে যুক্ত করবে। জাতীয় সড়কের উপর নতুন আরেকটা প্রকল্প হচ্ছে। সেটা হচ্ছে পূর্ণিবাড়ি প্রকল্প।

**শ্রী সৌগত রায় ঃ** আমি যা বুঝলাম তাতে এটা বোঝা যাচ্ছে যে, শিলতোর্যা ও চোরতোর্যা যে দুটো ব্রিজ হচ্ছে তার একটা ব্রিজ হবে কোচবিহার, দিনহাটা থেকে ঘুঘুমারি পর্যন্ত শিলতোর্ষা ব্রিজ, আরেকটা হল চরতোর্ষা ব্রিজ। এই দুটো ব্রিজ তৈরি করতে কত টাকা খরচা হবে এবং কাজটা কতটা এগিয়েছে?

**শ্রী মনোহর তিরকি ঃ** শিলতোর্ষায় যে ব্রিজটা হবে তার আনুমানিক খরচা হবে ২০ কোটি টাকা। এতে শেয়ার থাকবে জেলাপরিষদের কিছু, বি. এ. ডি. পি.র কিছু এবং গভর্নমেন্ট ফাণ্ড থেকে কিছু পাওয়া যাবে। মোটামুটি কাজ শুরু হয়ে গেছে। এটা হলে আলিপুরদুয়ারকে কানেক্ট করে ধূপগুড়ি, ফালাকাটা হয়ে ৩১ নং জাতীয় সড়কের সঙ্গে যুক্ত হবে।

**শ্রী সৌগত রায় ঃ** আমি জানতে চাই, ফালাকাটায় শিলতোর্ষার উপর যে ব্রিজ হবে তাতে পি. ডব্লু. ডি.র টাকা দেওয়ার কথা ছিল। কিন্তু পি. ডব্লু. ডি. টাকা দিচ্ছে না। আর অর্ধেক টাকা হোম-পলিটিক্যাল ডিপার্টমেন্ট এবং জেলাপরিষদ দেবে বলেছিল। এখন পি. ডব্লু. ডি. কাজ শুরু করলেও, এখনও পর্যন্ত হোম-পলিটিক্যাল ডিপার্টমেন্টের অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল পাওয়া যায়নি। এটা পাওয়ার জন্য আপনারা কি চেষ্টা করছেন?

**শ্রী মনোহর তিরকি ঃ** জেলাপরিষদ ২ কোটি টাকা দেবে। বি. এ. ডি. পি.র ১০ কোটি টাকা দেওয়ার কথা আছে। এখন পর্যন্ত জেলাপরিষদ ১ কোটি টাকা দিয়েছে। আমাদের ফাণ্ড এখন হয়েছে কিছুটা, আর বি. এ. ডি. পি.-র টাকাটাও পাওয়ার আশা করছি, আমাদের ডিপার্টমেন্ট থেকে চেষ্টা করছি কাজটা তাড়াতাড়ি শেষ করার জন্য।

**শ্রী নির্মল দাস ঃ** তোর্সার উপর অসংখ্য ব্রিজ, ঘুঘুমারি পর্যন্ত, মাঝে পুণ্ডিবাড়ি। হোম

পলিটিক্যাল থেকে জানুয়ারি মাসে এক কোটি টাকা দেওয়ার কথা ছিল। বিশেষ করে ঘুঘুমারি, পুণ্ডিবাড়ি ও শীল তোর্সা, তিনটে ব্রিজ যাতে দ্রুত শেষ হয়, সময়সীমার মধ্যে শেষ হয়, সেই ব্যাপারে আপনার দপ্তর এবং আপনি কি উদ্যোগ নিয়েছেন?

**শ্রী মনোহর তিরকি ঃ** পুণ্ডিবাড়ির কাজ ৫০ শতাংশ কমপ্লিট হয়ে গেছে। আশা করছি তাড়াতাড়ি শেষ করতে পারব। রাজ্য সরকারের ফাণ্ড দেওয়া হয়েছে। কুচবিহারের কাজের জন্য ফাণ্ডের খুব একটা অসুবিধা নেই। শীল তোর্সার উপর যে ব্রিজ, তার জন্য জেলা-পরিষদ দিয়েছে টাকা, বি. এ. ডি. পি.-র টাকা পাইনি। মন্ত্রী মহাশয় এই ব্যাপারে দিল্লিতে গেছেন। আশা করছি সেন্ট্রাল গভর্নমেন্টের টাকাটা পেয়ে যাব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী আগে যিনি ছিলেন, তিনি ৯১-৯২ সালের বাজেট ভাষণে এই দুটো ব্রিজের কথায় বলেছিলেন শুরু করার কথা। তারপর দেখা গেল আজকের মন্ত্রী অ্যাসুরেন্স কমিটির চেয়ারম্যান যে রিপোর্ট পেশ করলেন তাতে বলা হয়েছে কাজ শুরু হয়েছে। যদি শুরুই হয়, তাহলে এত দেরি হওয়ার কারণ কি এবং এর যে এস্টিমেটেড কস্ট ছিল, সেটা কত বেড়েছে?

**শ্রী মনোহর তিরকি ঃ** ফাণ্ডের অভাব ছিল বলে দেরি হয়েছিল। স্বভাবতই ৩০ পার্সেন্ট কস্ট বেড়ে গেছে। আশা করছি তাড়াতাড়ি করে ফেলতে পারব।

**শ্রী আনন্দ বিশ্বাস ঃ** শিলতোর্সার উপর যে ব্রিজ তৈরি করছেন তার অরিজিনাল কন্ট্রাক্টর কাজ না করায় অন্য একজনকে দিয়ে কাজ করাচ্ছেন। কিন্তু তার কাজের মান খুব খারাপ। সে সম্বন্ধে কি ব্যবস্থা নেবেন?

**শ্রী মনোহর তিরকি ঃ** ম্যাকিনটস বার্ণ হচ্ছে অরিজিনাল কন্ট্রাক্টর। আমরা ডিপার্টমেন্ট থেকে লোক দিয়েছি কাজে গাফিলতি হচ্ছে কিনা তা দেখার জন্য।

## গ্রামীণ গ্রন্থাগার

***১২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৪) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৬ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত রাজ্যে কতগুলি গ্রামীণ গ্রন্থাগার স্থাপিত হয়েছে; এবং

(খ) উক্ত গ্রন্থাগারগুলির সঙ্গে রিডিং রুম বা পাঠগৃহ যুক্ত করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী নিমাই মাল ঃ**

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৬ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬-এর মধ্যে নতুন গ্রামীণ গ্রন্থাগার স্থাপিত হয়নি।

(খ) না।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে রাজ্যে কত গ্রামীণ গ্রন্থাগার আছে?

**শ্রী নিমাই মাল ঃ** ২,১৭০-টা।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা দেখছি, বিগত ১ বছর নয়, ৫ বছর ধরে কোন গ্রামীণ গ্রন্থাগার হয়নি। অথচ গ্রামীণ গ্রন্থাগারের চাহিদা বাড়ছে, রিডিং রুমের চাহিদা বাড়ছে। বর্তমান বছরে যে বাজেট তৈরি হল তার মধ্যে এই রকম কোনও পরিকল্পনা আছে কি না?

**মিঃ স্পিকার ঃ** বাজেটের পেপার তো আপনি পেয়েছেন। তাতে আছে কিনা সেটা তো আপনি পড়ে নিতে পারেন। হাও ডাজ দিস কোয়েশ্চেন অ্যারাইজ?

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** নতুন কোনও গ্রন্থাগার করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী নিমাই মাল ঃ** এই মুহূর্তে আমার কাছে সে রকম কোনও পরিকল্পনা নেই তবে নতুন যে পঞ্চবার্ষিকী পরিকল্পনা হবে, তাতে এটা অন্তর্ভুক্ত করার জন্য আমরা বলছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, ডিস্ট্রিক্ট লাইব্রেরি থেকে গ্রামীণ গ্রন্থাগারে বই সরবরাহ করা হয় ৬ মাস ৯ মাস বাদে বাদে। অনেক জেলায় আবার তাও করা হচ্ছে না। আমার প্রশ্ন, এই বই সরবরাহ করার যে পদ্ধতি সেটা যেন নিয়মিত হয়। তার জন্য উদ্যোগ নেবেন কি?

**শ্রী নিমাই মাল ঃ** এটা জানার জন্য নতুন করে নোটিশ দিতে হবে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** গ্রামীণ গ্রন্থাগার নতুন বই কোন না। গ্রন্থাগার স্থাপিত হলে ডিস্ট্রিক্ট লাইব্রেরি থেকে বই সরবরাহ করা হয়। এটা দীর্ঘকাল ধরে হয়ে আসছে। কিন্তু গ্রামীণ গ্রন্থাগারগুলো কার্যত এখন সাইন বোর্ডে পরিণত হয়েছে। কারণ ডিস্ট্রিক্ট লাইব্রেরি থেকে নতুন বই নিয়মিত পাঠানো হয়না। এ বিষয়ে যদি আপনি ওয়াকিবহাল না থাকেন তাহলে দৃষ্টি দেবেন।

**শ্রী নিমাই মাল ঃ** এটা এর সাথে রিলেটেড নয়।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গ্রামীণ যে সমস্ত

গ্রন্থাগার আছে তার ঘর-বাড়ি তৈরি করার জন্য এবং আসবাবপত্র তৈরি করবার জন্য টাকা দেওয়ার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী নিমাই মাল ঃ** ডিস্ট্রিক্ট লাইব্রেরিগুলিতে আমরা টাকা দিই। যদি প্রপোজাল পাঠান আমরা টাকা দেব।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এখনও পর্যন্ত গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা ২,১৭০টি। আমার প্রশ্ন হচ্ছে এর প্রত্যেকটিতেই কি গ্রন্থাগারিক বা লাইব্রেরিয়ান আছে? যদি না থাকে তাহলে নেওয়ার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী নিমাই মাল ঃ** সমস্ত লাইব্রেরিতে এই মুহূর্তে লাইব্রেরিয়ান নেই। আর কোথায় কোথায় নেই সেটা যদি জানতে চান তাহলে নোটিশ দিলে জানতে পারবেন।

**শ্রী গুরুপদ দত্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে মাধ্যমিক বিদ্যালয়ের লাইব্রেরিগুলির অবস্থা খুব একটা ভালো নয়। সেকেণ্ডারি স্কুল থেকে লাইব্রেরির জন্য গ্রান্ট দেওয়া যাবে কি?

**শ্রী নিমাই মাল ঃ** আমার দপ্তর স্কুল-কলেজের লাইব্রেরি নিয়ে কাজ করে না, পাবলিক লাইব্রেরি নিয়ে কাজ করে।

## বাংলা ও হিন্দি পুস্তকের গ্রন্থাগার স্থাপন

***১২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৯) **শ্রী অশোক দেব ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বজবজ এলাকায় একটি বাংলা ও হিন্দি পুস্তকের গ্রন্থাগার স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী নিমাই মাল ঃ**

এরূপ কোনও পরিকল্পনা এখন সরকারের নেই।

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমার এলাকা অনেক হিন্দি ভাষাভাষী এলাকা এবং গরিব মানুষের বাস। ওই এলাকার স্কুলে অনেক সময় বই পাওয়া যায় না এবং অনেক ছাত্র-ছাত্রী তারা বই কিনতে পারে না। কিছু দিন আগে রাজ্য সরকার প্রচার করছিলেন শিক্ষার উন্নতির জন্য। সে ক্ষেত্রে তারা না করছেন কেন? নতুন কোনও হিন্দি লাইব্রেরি স্থাপন করার কথা আছে কি?

**শ্রী নিমাই মাল ঃ** আমাদের সরকারের বর্তমান নীতি হল যে সমস্ত লাইব্রেরি আছে সেগুলিকে চালানো। এই মুহূর্তে এ রকম কোনও পরিকল্পনা নেই।

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় মন্ত্রীকে বলি, যেখানে রাজ্য সরকার বার বার বলছেন যে আমরা শিক্ষার উন্নতি চাই। কিন্তু দেখা যাচ্ছে গ্রামের মানুষেরা যেখানে পয়সার অভাবে পড়াশোনা করতে পারছে না, আর আপনারা বলছেন কিছু করতে পারব না। কাজেই কেউ যাতে পড়াশোনা না করে আপনারা কি সেটাই চাইছেন?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, কলকাতা, উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা, হাওড়া এবং হুগলি এই বিস্তীর্ণ যে এলাকা, যেটা ইণ্ডাস্ট্রিয়াল বেল্ট, যেখানে প্রায় ৩০ শতাংশের উপর হিন্দি ভাষাভাষী মানুষের বাস। সেই সমস্ত এলাকার জন্য হিন্দি লাইব্রেরি স্থাপন করার কথা চিন্তা করছেন কি না?

**শ্রী নিমাই মাল ঃ** আপনি যদি নির্দিষ্ট ভাবে নোটিশ দেন তাহলে জানিয়ে দেওয়া হবে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি বলেছেন যে, আমাদের রাজ্যে ২১৭০টি রুরাল লাইব্রেরি আছে এবং সেগুলিকে ভালভাবে চালাবার চেষ্টা করছেন। আমাদের রাজ্যের প্রি-ম্যাট্রিক এবং পোস্ট-ম্যাট্রিক স্তরের ছাত্রছাত্রীরা তাদের পাঠ্য-পুস্তক এবং রেফারেন্স বুক লাইব্রেরি থেকে পেতে পারেন, তার জন্য আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী নিমাই মাল ঃ** আমরা পাঠ্য-পুস্তক লাইব্রেরি করব না। আমাদের পরিকল্পনা আছে, সারা রাজ্যে ১০০টা লাইব্রেরিকে রেফারেন্স বই-এর জন্য অনুমোদন দেব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বজবজ এলাকার মত গোটা রাজ্যে আরো কিছু এলাকা আছে—বনাঞ্চলে, চা-বাগিচা অঞ্চল ইত্যাদি—সেসব এলাকার নব-সাক্ষর মানুষদের জন্য পাঠাগার গড়ে তোলার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও উদ্যোগ গ্রহণ করা হচ্ছে কি?

**শ্রী নিমাই মাল ঃ** এ বিষয়ে আমাদের পরিকল্পনা কমিশনের সঙ্গে অলোচনা চলছে। আমাদের ইচ্ছে আছে নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কিছু নতুন লাইব্রেরি স্থাপন করব। আমরা বর্তমানে বিভিন্ন লাইব্রেরিকে যে টাকা বই কেনার জন্য দিই তার ১০% নব-সাক্ষরদের জন্য বই কেনার নিয়ম চালু আছে।

**লেক গার্ডেনস ও বন্ডেল গেট ফ্রাই-ওভারের কাজ**

***১১১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮১) **শ্রী সৌগত রায় ঃ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

লেক গার্ডেন্স ও বন্ডেল গেট ফ্লাই-ওভারের কাজ বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী মনোহর তিরকি ঃ**

লেক গার্ডেন্স ও বন্ডেল গেট ফ্লাই-ওভারের নির্মাণ কাজ যথাক্রমে ৬ শতাংশ ও ৭ শতাংশ সম্পন্ন হয়েছে। বাকি অংশের কাজ চলছে। পাশাপাশি দুটি প্রকল্পেই বে-সরকারি জমি অধিগ্রহণের কাজ চলছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, লেকগার্ডেন্স ও বণ্ডেল গেট ফ্লাইওভার দুটির নির্মাণের প্রতিশ্রুতি সরকার দীর্ঘদিন ধরে দিয়ে আসছেন। কিন্তু তা সত্ত্বেও ওখানে কাজ যথেষ্ট এগোচ্ছেনা। প্রথমে পূর্তমন্ত্রী যতীনবাবু প্রতিশ্রুতি দিয়েছিলেন। তারপর তিনি মন্ত্রীত্ব ছেড়ে দিয়েছিলেন এবং এখন তিনি মারা গেছেন। তারপর মতীশবাবু মন্ত্রী হয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু তিনিও মারা গেছেন। এখন ঐ এলাকার এম. এল. এ. ক্ষিতিবাবু মন্ত্রী হয়েছেন এবং প্রতিশ্রুতি দিয়েছেন। এখন ৬ শতাংশ থেকে ৭ শতাংশ কাজ হয়েছে বলছেন। কিন্তু লোকেদের ভীষণ অসুবিধা হচ্ছে আমি জানতে চাইছি, কবের মধ্যে সরকারি হিসাব অনুযায়ী লেক গার্ডেন্স ও বণ্ডেল গেটের কাজ রিলিজ পেয়ে সম্পন্ন হবে বলে সরকার আশা করছেন?

**শ্রী মনোহর তিরকি ঃ** দুটি প্রকল্পের অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল পাওয়া গেছে ১৯৯৬ সালে। লেক-গার্ডেন্সের টোটাল এস্টিমেটেড কস্ট হচ্ছে ২০ কোটি ৮২ লক্ষ টাকা। তারমধ্যে শেয়ার আছে সি. এম. ডি. এর ১৫ লক্ষ টাকা, পি. ডব্লু. ডির ৪৬ লক্ষ টাকা, রেলওয়ে দপ্তর দেবে ৫৩৬ লক্ষ টাকা। এর মধ্যে জমি অধিগ্রহণের কাজ নেওয়া হয়েছে এবং সেটা ১৫ পারসেন্ট কমপ্লিট হয়েছে। আর বণ্ডেল গেটের জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল ১৯৯৬ সালে পাওয়া গেছে। এর টোটাল এস্টিমেটেড কস্ট হচ্ছে ১০ কোটি ৬৫ লক্ষ টাকা। তারমধ্যে সি. এম. ডি.এর আছে ৩৪৮ লক্ষ টাকা। পি. ডব্লু. ডি. দেবে ৩৪৮ লক্ষ টাকা আর রেলওয়ে দেবে ৩৬৯ লক্ষ টাকা। কাজটা ১৯৯৬ সালের মার্চে শুরু হয়েছে। পশ্চিম-এর সাইড থেকে ১৮ পারসেন্ট কাজ কমপ্লিট হয়েছে। ল্যাণ্ড অ্যাকুইজিশনের কাজ চলছে।

**শ্রী সৌগত রায় ঃ** এই ২টি প্রকল্প সি. এম. ডি. এ, পি. ডব্লু. ডি. এবং রেলদপ্তর এই তিনজনের সহযোগিতায় কাজগুলি হবে। এর মধ্যে মূল টাকাটা দেবে সি. এম. ডি. এ আর বাকি টাকা দেবে রেল দপ্তর এবং পি. ডব্লু. ডি.। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, রেল দপ্তর থেকে এই টাকার অ্যাপ্রুভাল পাওয়া গেছে কি না এবং রেল কোনও টাকা রেল-লাইনের উপর ফ্লাইওভার করার জন্য রিলিজ করছে কিনা এবং তার কোনও কাজ শুরু হয়েছে কি না?

**শ্রী মনোহর তিরকি ঃ** এই প্রকল্পের কাজ রেল এবং সি. এম. ডি. এ যৌথভাবে করছেন এবং সম্পূর্ণ অনুমতিক্রমেই কাজ শুরু হয়েছে। তাই শেয়ার দেবার জন্য তারা চুক্তিবদ্ধ হয়েছেন।

**শ্রী সৌগত রায় ঃ** আমি কথাটা বুঝলাম না। এর দুটি পার্ট আছে। একটা অ্যাপ্রোচ এবং রেললাইনের উপর স্ট্রাকচার। নরমালি, রেললাইনের উপর কাজ রেলই করে আর অন্য পার্টটা পি. ডব্লু. ডি. বা তার কোনও অরগ্যানাইজেশন করে। রেলের টাকা রিলিজ হয়েছে কি না? রেলের কাজ শুরু হয়েছে কিনা যেটা পি. ডব্লু. ডির সঙ্গে লিঙ্কড নয়—সেই ব্যাপারে আপনি কি বলতে পারবেন ওভার দি রেল-লাইন?

**শ্রী মনোহর তিরকি ঃ** আপনি ঠিকই বলেছেন। লেক-গার্ডেন্সের জন্য রেলের শেয়ার হচ্ছে ৫৩৬ লক্ষ টাকা আর বণ্ডেল গেটের জন্য ৩৬৯ লক্ষ টাকা। সেটা তারা এগ্রিড হয়েছেন। যেহেতু কাজ শুরু করেছি অ্যাপ্রোচগুলির বিষয়ের কাজ সময়মতো ধরবে।

**শ্রী সৌগত রায় ঃ** আমি শেষ প্রশ্ন করতে চাই, কোন কোন ঠিকাদারী সংস্থা লেক-গার্ডেন্স এবং বণ্ডেল গেটের অ্যাপ্রোচ রোডের কাজগুলি করছে? মূল কন্ট্রাক্ট পেয়েছে কে এবং কবের মধ্যে কাজ সম্পন্ন করে দেবে?

**শ্রী মনোহর তিরকি ঃ** আপনি যদি কাউগুলি নোটিশ দেন তাহলে স-বিস্তারে জানানো যেতে পারে।

**শ্রী সৌগত রায় ঃ** লেক-গার্ডেন্সে আমি থাকি। তাই আপনার দপ্তর থেকে দেওয়া দরকার ছিল। একটা তো ম্যাকিনটোস বার্ণ করছেন। এটা রাজ্য সরকারের একটি সংস্থা। আমি জানতে চাইছি তারা কোন স্পেসিফিক ডেট দিয়েছেন কি না? এবং অন্য যেটা বণ্ডেল গেট, এটার কনট্রাক্ট কে পেয়েছে—রাজ্য সরকারের, না কেন্দ্রীয় সরকারের সংস্থা? কোনও ঠিকাদারি সংস্থা এর কাজ করছে এবং তারা কবের মধ্যে এর কাজ সম্পূর্ণ করবে সে সম্পর্কে তথ্য আপনি হাউসে লে করবেন—এই প্রতিশ্রুতি দেবেন কি?

**শ্রী মনোহর তিরকি ঃ** আপনি চেয়েছেন, আপনাকে বিস্তারিত ভাবে জানিয়ে দেব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় লেক গার্ডেন্স এবং বন্ডেল গেট ফ্লাই-ওভারের কথা বললেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জেলা শহরগুলির ব্যাপারে বলব। শিলিগুড়ির কথা আপনি জানেন, সেখানে প্রচন্ড যানজট হয়। আমার প্রশ্ন, রাজ্যের জেলা শহর এবং মহকুমা শহরগুলিতে যে সমস্ত ফ্লাই-ওভারের দাবি জরুরি ভিত্তিতে উঠেছে সেগুলির কাজ যাতে কেন্দ্রীয় রেল দপ্তর করে তারজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও উদ্যোগ নেওয়া হয়েছে কি? রেল দপ্তর সে সম্পর্কে কোনও ইতিবাচক সাড়া দিয়েছেন কি? সম্প্রতি রেলওয়ে কন্সালটেটিভ কমিটি যারা এই রাজ্যে এসেছেন তাদের সঙ্গে রাজ্য সরকারের তরফ থেকে কোনও প্রস্তাব নিয়ে আলোচনা হয়েছে কি?

**মিঃ স্পিকার ঃ** মিঃ দাস, প্রশ্নটা হচ্ছে বন্ডেল গেট এবং লেক গার্ডেন্সে ফ্লাই-ওভার নির্মাণ সংক্রান্ত, এর সঙ্গে শিলিগুড়ির উত্তর হবে কি করে? আপনি একজন সিনিয়ার মেম্বার, আপনি এরকম করলে নতুনরা কি করবেন? বসুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে লেক গার্ডেন্সে ৬ শতাংশ কাজ শেষ হয়েছে। এর এক দিকে রাসবিহারি এবং অন্যদিকে টালিগঞ্জ। কোন্ দিকে কত শতাংশ কাজ হয়েছে জানাবেন কি?

**শ্রী মনোহর তিরকি ঃ** নর্দান সাইডে ১৫ পার্সেন্ট কাজ হয়েছে। অন্য দিকের জন্য জমি অধিগ্রহণের কাজ চলছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** ফ্লাই-ওভারের অ্যাপ্রোচ রোডের কাজটা রাজ্য সরকার করবেন। এর কাজ দু পাশ থেকে সাইমালটেনিয়াসলি শুরু করা দরকার। সেটা করছেন না কেন?

**শ্রী মনোহর তিরকি ঃ** ঐ দিকে জমি পাওয়া গিয়েছিল, ঝামেলা ছিল না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** দক্ষিণ দিকের জমি সব সরকারি জমি।

**মিঃ স্পিকার ঃ** এ তো ইঞ্জিনিয়াররা ঠিক করবেন, মন্ত্রী কি করবেন? বসুন।

### গ্রামীণ পাঠাগার স্থাপনে সরকারি শর্ত

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯২) **শ্রী রামপদ সামন্ত ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নতুন গ্রামীণ পাঠাগার (গ্রন্থাগার) স্থাপন করা এবং সরকারি অনুমোদন পাওয়ার জন্য সরকারি শর্তসমূহ কি কি; এবং

(খ) মেদিনীপুর জেলায় কোন্ কোন্ জায়গায় সরকার অনুমোদিত গ্রামীণ গ্রন্থাগার রয়েছে?

**শ্রী নিমাই মাল ঃ**

(ক) নতুন গ্রন্থাগারের অনুকূলে সরকারি অনুমোদন দান সম্পর্কে কোনও শর্তাবলী এখনও পর্যন্ত প্রতিষ্ঠিত হয়নি। এই শর্তাবলী নিরূপণের জন্য রাজ্য গ্রন্থাগার পর্যদের অনুমোদন নিয়ে সরকারি আদেশনামা জারি হওয়া প্রয়োজন তবে যতদিন পর্যন্ত এই ব্যবস্থা চালু না হচ্ছে ততদিন সাধারণভাবে নিম্নলিখিত বিষয়গুলিকে প্রাধান্য দেওয়া হয়ে আসছে ঃ—

১। নিজস্ব জমি ও গৃহ গ্রন্থাগারটির অবস্থান—২ কি.মি. দূরত্বের মধ্যে আর কোনও গ্রন্থাগার আছে কি না—সাধারণভাবে কি রকম পরিবেশে অবস্থিত—নব-সাক্ষর ছাত্রছাত্রী স্কুল কলেজ ইত্যাদির অবস্থান কি রকম।

২। কর্মী কাঠামো, কর্মী বেতন ইত্যাদির চিত্র।

৩। গ্রন্থাগারটির সদস্য সংখ্যা, পুস্তক সংখ্যা গ্রন্থাগার পরিষেবা দানের মান কি রকম।

৪। গ্রন্থাগার পরিষেবার ক্ষেত্রে গ্রন্থাগারটির বিশেষ কোনও অবদান বা কোনও ঐতিহাসিক প্রেক্ষাপট আছে কি না।

(খ) মেদিনীপুর জেলায় মোট ২৭১টি।

গ্রামীণ গ্রন্থাগার—২৪৩টি।

মহকুমা উন্নীত শহর গ্রন্থগার—২৫টি।

জেলা গ্রন্থাগার—২টি।

সরকারি গ্রন্থাগার—১টি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, আমাদের পশ্চিমবঙ্গে যে সমস্ত জেলা রয়েছে, কোনও কোনও জেলায় মুসলমান বেশি আছে, আবার কোথাও আদিবাসী নিম্ন অনগ্রসর মানুষ বেশি আছে। এখন জেলার গ্রন্থাগারগুলিতে এই ধরনের মানুষের কথা চিন্তা করে, লোক সংস্কৃতির কথা চিন্তা করে সেই ধরনের বই রাখার ক্ষেত্রে বিশেষ কোনও প্রেফারেন্স দেওয়া হয়নি?

**শ্রী নিমাই মাল ঃ** আমরা লাইব্রেরিগুলিতে একটা নির্দ্দিষ্ট পরিমাণ টাকা দেই। লাইব্রেরি কমিটি আছে। তারা ঠিক করেন যে কি ধরনের বই কিনবেন না কিনবেন। তারা যদি বলেন যে তাদের প্রয়োজনীয় বই কিনবেন তাহলে আমাদের কোনও আপত্তি নেই।

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### নতুন রেশন কার্ড সরবরাহ

***১০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৬) শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার সমস্ত পুরাতন রেশন কার্ড বাতিল করে প্রত্যেককে নতুন রেশন কার্ড সরবরাহ করার পরিকল্পনা গ্রহণ করেছে; এবং

(খ) সত্যি হলে, কোন্ পদ্ধতিতে উক্ত রেশন কার্ড সরবরাহ করা হবে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের এই রকম কোনও পরিকল্পনা নেই।

(খ) এই প্রশ্ন ওঠে না।

**অজয় নদীর উপর ব্রিজ নির্মাণের কাজ**

***১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১০) **শ্রী তপন হোড় ঃ** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অজয় নদীর উপর নতুন হাট-এর (বর্ধমান) নিকট নির্মীয়মান ব্রিজটির নির্মাণ কাজ কবে নাগাদ শেষ হইতে পারে বলে আশা করা যায়; এবং

(খ)' উক্ত ব্রিজটি নির্মাণে কত টাকা ব্যয় হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আগামী আর্থিক বছরে (১৯৯৭-৯৮) ব্রিজটির নির্মাণ কাজ শেষ হবে।

(খ) প্রায় ৬ (ছয়) কোটি টাকা।

**সরকার-পুষ্ট গ্রন্থাগারের সংখ্যা**

***১১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৭০) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** ঃ শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০ সাল থেকে ১৯৯৫ সাল পর্যন্ত সরকার-পুষ্ট কতগুলি গ্রন্থাগার গড়ে উঠেছে; এবং

(খ) গ্রন্থাগারের কর্মীদের বেতন ও গ্রন্থগার অনুদানে সরকারের প্রতি বৎসর কত টাকা ব্যয় হয়?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ সাল থেকে ১৯৯৫ সাল পর্যন্ত ২৪৮৮ গ্রন্থাগার সরকার কর্তৃক চালানো এবং পোষণ হয়েছে, এর মধ্যে দুটো সম্পূর্ণ ভাবে নতুন করে গড়া হয়েছে এবং পুরানো গ্রন্থাগারগুলোকে প্রতিপালন করা হয়েছে।

(খ) গ্রন্থাগার কর্মীদের বেতন বাবদ প্রতি বৎসরে (১৯৯৫-৯৬) ব্যয় ঃ—

২০ কোটি ৩৪ লক্ষ ৭৯ হাজার ৫৫০ টাকা।

গ্রন্থাগার অনুদান বাবদ প্রতি বৎসরে (১৯৯৫-৯৬) ব্যয় ঃ—

১ কোটি ৯০ লক্ষ ৫৪ হাজার ৫০০ টাকা।

## Plan for filling up vacant posts through the Employment Exchanges

***113.** (Admitted Question No. *284) **Shri Ajit Khanra :** Will the Minister-in-charge of the Employment Exchange Department be pleased to state—

whether the Government has planned to take the names of the unemployed persons for different vacant posts in the Government and semi-Government Departments/Organisations through the Employment Exchanges.

If so, what is the policy of the Government in this regard?

**Minister-in-charge of the Employment Exchange Department :**

yes.

The present Govt. policy is to fill up all vacancies arising in State Govt. Establishments, State Govt. Undertakings, Quasi Government Establishments and local bodies where recruitment is not made through Public Service Commission or by way of normal promotion or by absorption of personnel declared surplus by the Government, through employment exchanges for implementation of this policy. The State Government issued Govt. orders and circulars instructing to all employing authorities under the State Government including the State Government Undertakings, Quasi-Government Establishments and Local Bodies to notify there vacancies to the local employment exchanges for filling these posts by the candidates sponsored by the employment exchanges in West Bengal.

## জাতীয় সড়ক উন্নীতকরণ

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৮) **শ্রী হারাধন বাউরী ঃ** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর-রানীগঞ্জ রোড (ভায়া বাঁকুড়া) এবং দুর্গাপুর বাঁকুড়া রোডকে জাতীয় সড়কে উন্নীত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) না থাকলে, উক্ত রাস্তা দুটির জন্য বিশেষ কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ)মেদিনীপুর-রানীগঞ্জ ভায়া বাঁকুড়া রাস্তাটি জাতীয় সড়কে উন্নীত করার একটি প্রস্তাব কেন্দ্রীয় ভূতল পরিবহন মন্ত্রকের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। বাঁকুড়া-দুর্গাপুর রাস্তা সম্পর্কে আপাতত এরূপ কোনও পরিকল্পনা নাই।

**আসানসোলে বি. এন. আর. ব্রিজ সংস্কার**

***১২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৫) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, আসানসোলে জি. টি. রোডের উপর অবস্থিত বি. এন. আর. ব্রিজ সংস্কারের জন্য রেল দপ্তর অর্থ বরাদ্দ করেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত সংস্কারের কাজটি কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আসানসোলে জি. টি. রোডের উপর অবস্থিত বি. এন. আর ব্রিজ সংস্কারের জন্য দক্ষিণপূর্ব রেলদপ্তর এখনও পর্যন্ত কোন অর্থ বরাদ্দ করেননি। ব্রিজ সংস্কারের জন্য রেলদপ্তর মোট—১,৩১,৭৯,০০০ টাকা দিতে রাজি হয়েছেন। ১৯৯৬-৯৭ সালের রেল বাজেটে এজন্য ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা আছে।

(খ) রাজ্য পূর্তদপ্তরের অফিসার এবং রেলদপ্তরের অফিসারদের একটি যৌথদল ব্রিজটি খুব তাড়াতাড়ি পরিদর্শন করবেন এবং কবে নাগাদ কাজ শুরু করা যাবে, তা ঠিক করবেন।

**গ্রামীণ গ্রন্থাগার**

***১২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৪) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারী, ১৯৯৬ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত রাজ্যে কতগুলি গ্রামীণ গ্রন্থাগার স্থাপিত হয়েছে; এবং

(খ) উক্ত গ্রন্থাগারগুলির সঙ্গে রিডিংরুম বা পাঠগৃহ যুক্ত করার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ সময়ে কোনও গ্রামীণ গ্রন্থাগার স্থাপিত হয় নি।

(খ) না।

## কর্ম-বিনিয়োগকেন্দ্রগুলিতে নিবন্ধীকৃত বেকার

***১২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮০) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** কর্ম বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কর্ম-বিনিয়োগকেন্দ্রগুলিতে নিবন্ধীকৃত মোট কর্মপ্রার্থীর সংখ্যা কত;

(খ) বয়সের উর্ধ্বসীমা পার হয়ে গেছে অথচ একটিও কল পায়নি, এমন কর্মপ্রার্থীর সংখ্যা কত; এবং

(গ) বিভিন্ন সরকারি দপ্তরে ক্যাজুয়াল কর্মী নিয়োগের সময় কর্ম বিনিয়োগকেন্দ্রগুলি হতে নাম চাওয়া হয় কি না?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১.১২.১৯৯৬ পর্যন্ত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নথিভুক্ত কর্মপ্রার্থীর সংখ্যা ৫৪,৮৩,২৮৮ জন।

(খ) ৩১.১২.৯৬ পর্যন্ত উক্ত সংখ্যা ৬৮,৩৫২ জন।

(গ) সরকারি নিয়োগনীতি অনুসারে বিভিন্ন সরকারি দপ্তরে ক্যাজুয়াল কর্মী নিয়োগ কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে বাধ্যতামূলক। তবে জরুরি প্রয়োজনে ১৫ দিন বা তার কম সময়ের জন্য ক্যাজুয়াল কর্মী কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যম ব্যতিরেকেই নেওয়া যেতে পারে।

## বিশ্বব্যাঙ্কের সাহায্যে রাস্তা নির্মাণ

***১২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২০) **শ্রী সুকুমার দাশ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি বড় রাস্তা তৈরি করার জন্য বিশ্বব্যাঙ্ক অর্থ বরাদ্দ করেছে; এবং

(খ) উক্ত রাস্তাগুলির নাম (দূরত্বের পরিমাণসহ) কি কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কতকগুলি রাস্তার প্রশস্তিকরণ ও দৃঢ়ীকরণের জন্য ঋণের প্রস্তাব বিশ্বব্যাঙ্কের কাছে পাঠানো হয়েছে।

(খ) রাস্তার নাম এখনও নির্দিষ্টকরণ হয়নি। তবে আনুমানিক ৯০০ (নয় শত) কিঃ মিঃ রাস্তার উন্নী৩করণ হবে আশা করা যায়।

## Placement of Registered Unemployed Persons

***129.** (Admitted Question No. *1383) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Employment Exchange Department be pleased to state—

(a) the total number of registered unemployed in the years 1995, 1994, 1993, and 1992; and

(b) the yearwise placement, if any, during the same period, i.e., 1992, 1993, 1994, 1995, 1996?

**Minister-in-charge of the Employment Exchange Department :**

(a) year-wise break-up as follows :

| Year | Men | Women | Total |
|---|---|---|---|
| 1992 | 39,96,650 | 10,57,139 | 50,53,789 |
| 1993 | 38,10,036 | 10,34,425 | 48,44,461 |
| 1994 | 39,87,787 | 11,05,029 | 30,92,316 |
| 1995 | 42,04,606 | 11,87,514 | 53,92,120 |

(b) year-wise break-up of placement as follows :

| Year | Men | Women | Total |
|---|---|---|---|
| 1992 | 6,304 | 1,047 | 7,351 |
| 1993 | 5,034 | 641 | 5,675 |
| 1994 | 8,317 | 1,576 | 9,893 |
| 1995 | 6,911 | 911 | 7,82 |
| 1996 | 8,848 | 1,537 | 10,385 (appx) |

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motions. The first one is from Shri Gopal Krishna Dey on the subject of reported non-irrigation of water from river Ganges to south 24-Parganas district for Boro Cultivation. The second one is from Shri

Kamal Mukherjee on the subject of reported problem of admission of the students who have passed the Madhyamik Examination after reviewing their answer papers and the third one is from Shri Saugata Roy on the subject of environment pollution in the State.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House. Regarding the first one the motion is out of order and the Minister-in-charge will make a statement in the House today in reply to Calling Attention notice on this issue. Regarding the second and third one, the Members may call the attention of the Ministers concerned through Calling Attention, Question, Mention Cases etc.

I, therefore, withhold my consent to the Motions.

One member may, however, read out the text of his Motion, as amended.

**Shri Saugata Roy :** This Assmebly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence, namely,—

There has been severe attack on environment in the State particularly in the city of Calcutta. There is a proposal to build a bus terminal in Calcutta Maidan destroying natural green. Tanneries are not being shifted from Tangra inspite of Supreme Court's order. Calcutta is being subjected to air pollution to the maximum order from Government vehicles, Tolly's nullah and Circular Canal have been polluted. Now, in Barasat a Guest House is being built on Kahcari Maidan. Strong steps must be taken to preserve environment.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day, I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Acute Power crisis in the state | : | Shri Nirmal Das. |
| ii) | Setting up of the proposed Medical College at Midnapore district town. | : | Shri Sailaja Kr. Das |

iii) Non-availability of doctor at Bhutni Chandipur Village Hospital in Manik-chak Assembly Constituency of Malda district. : Shri Ram Pradesh Mandal

iv) Lock out at 'Rasoi Limited' and consequential situation arisen. : Shri Pankaj Banerjee.

I have selected the notice of Shri Pankaj Banerjee on the subject of Lock out at 'Rasoi Limited' and consequential situation arisen.

The minister-in-charge may please make a statement tomorow. if possible or send reply to the Hon'ble member concerned.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be sent to the member concerned.

## STATEMENT ON CALLING ATTENTION

a) Now I call upon the Minister-in-charge of Irrigation and Water-ways Department to make a statement on the subject of acute scarcity of irrigated water for Boro in Hooghly, Midnapore and Burdwan Districts.

**(Attention Called by Shri Abdul Mannan on the 4th February 1997)**

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসের প্রথম সপ্তাহ্ থেকে পশ্চিমবঙ্গে বর্ষা বিদায় নিয়েছে। এবং তারপর থেকে ১৯৯৭ সালের জানুয়ারি পর্যন্ত এ রাজ্যে বৃষ্টিপাতের পরিমাণ যৎসামান্য। ফলে গত.সেপ্টেম্বর ও অক্টোবর মাসে একদিকে যেমন সেচসেবিত এলাকায় চাষের জলের চাহিদা বৃদ্ধি পায়—অন্যদিকে এই্ দুই মাসে শস্য বাঁচাবার জন্য সেচের জল সরবরাহ্ করার ফলে জলাধারগুলিতে সঞ্চিত জলের পরিমাণ প্রায় নিঃশেষিত অবস্থায় পৌছায়। বর্তমানে ময়ূরাক্ষী ও কংসাবতী প্রকল্পে জলতল এবং সঞ্চিত জলের পরিমাণ নিম্নে দেওয়া হ্‌ল ঃ

| প্রকল্প | তারিখ | জলতল | জলাধারে সঞ্চিত লাইভ স্টোরেজ (এক বর্গফুট) |
|---|---|---|---|
| কংসাবতী | ৫. ২. ৯৭ | ৪০৪.৬৫ ফুট | ৮৪,৬৬২ |
| ময়ূরাক্ষী | ৫. ২. ৯৭ | ৩৬৪.৮০ ফুট | ৭২,০০০* |

*বিহারের সঙ্গে বর্তমান চুক্তি অনুযায়ী ঐ জল ব্যবহার সম্ভব নয়।

ডি. ভি. সি. সেচ প্রকল্পের ক্ষেত্রে দিল্লিতে ১০.১২.৯৬ তারিখে অনুষ্ঠিত ১৩তম ডি. ভি. আর সি.র (D.V.R.R.C) সভায় মাইথন, পাঞ্চেৎ ও তিলাইয়া জলাধারগুলির সঞ্চিত জলের পরিমাণ বিবেচনা করে পশ্চিমবঙ্গে ডি. ভি. সি. এলাকায় রবি চাষের জন্য ৯৫,০০০ একর ফুট জল বরাদ্দ করা হয়।

এই অবস্থায় বর্তমান বৎসরে ময়ূরাক্ষী ও কংসাবতী জলাধারে সঞ্চিত জলের পরিমাণ প্রয়োজনের তুলনায় অকিঞ্চিৎকর হওয়ার এই দুই প্রকল্পের সেচ এলাকায় রবি ও বোরো চাষের সেচের জল সরবরাহ করা সম্ভব হয়নি।

ডি. ভি. সি.-র সেচ এলাকায় রবি চাষের জন্য জল সরবরাহ করার পরে বোরো চাষের জন্য নূন্যতম প্রয়োজনীয় জলের যোগান থাকছে না।

উক্ত মর্মে তথ্য ও জনসংযোগ দপ্তরের সহযোগিতায় দূরদর্শন ও বেতার প্রচার ব্যবস্থার মাধ্যমে ময়ূরাক্ষী, কংসাবতী এবং ডি. ভি. সি. প্রকল্পের এলাকাভুক্ত চাষীভাইদের জন্য বিজ্ঞপ্তি প্রচার করা হয়েছে। এছাড়া প্রয়োজনীয় বিজ্ঞপ্তি উপরোক্ত সেচ প্রকল্পগুলির সংশ্লিষ্ট সকল জেলাশাসককে এবং জেলাপরিষদের সভাধিপতিদের পাঠিয়ে এ বিষয়ে প্রয়োজনীয় অবগতি ও যথাযথ ব্যবস্থা নেওয়ার অনুরোধ জানানো হয়েছে।

উপরোক্ত বক্তব্যের পরিপ্রেক্ষিতে একথা নিশ্চিতভাবে বলা যায় যে হুগলি, মেদিনীপুর, বর্ধমান জেলাসহ রাজ্যের অন্যত্র বৃহৎ সেচসেবিত এলাকায় বোরো ফসল ক্ষতির আশঙ্কা ভিত্তিহীন এবং ফসল নষ্ট হওয়ার কোনও প্রশ্নই ওঠে না।

তেনুঘাট জলাধারে প্রতি বৎসর কিছু বাড়তি জল থাকে যা পশ্চিমবঙ্গে রবি ও বোরো চাষে ব্যবহার করা যায়। অতীতে শেষ পর্যায়ের জলসেচের অভাবে যখন বোরো চাষ সম্পূর্ণ ধ্বংসের মুখে পড়েছিল তখন দুই বৎসর কিছু জল তেনুঘাট থেকে কিনে ফসল বাঁচানো হয়েছিল। কিন্তু ঐ জলের দাম অত্যন্ত বেশি (প্রায় ৮০০ টাকা প্রতি একর ফুট অর্থাৎ প্রতি একর বোরো চাষে শুধু জলসেচের খরচ ৩২০০ টাকা)। সেইজন্য, তেনুঘাট বাঁধের মোট নির্মাণ ব্যয়ের কিছু অংশ বিহার সরকারকে দিয়ে যাতে ঐ জল প্রতি বৎসর নিয়মিত ভাবে এবং বিনা ব্যয়ে পাওয়া যায় সেইজন্য অতি উচ্চ পর্যায়ে বিহারের সঙ্গে আলোচনা চালানো হয়েছিল, এমন কি মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে বিহারের মুখ্যমন্ত্রীর কাছে লিখিত অনুরোধ রেখেছিলেন। কিন্তু সর্বশেষ পরিস্থিতি অনুযায়ী বিহারের মাননীয় মুখ্যমন্ত্রীকে এ প্রস্তাবে রাজি করানো যায়নি। কিন্তু তিনি আগের মতো দাম নিয়ে জল দিতে চেয়েছেন।

এমতাবস্থায় বিগত বর্ষার শেষ দিকে অনাবৃষ্টিজনিত খরা পরিস্থিতির আশঙ্কায় তেনুঘাট জলাধার থেকে অন্ততঃ ৫০,০০০ একর ফুট জল কেনার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ঐ জল পাঞ্চেৎ জলাধারে সঞ্চিত করা থাকবে এবং পরিস্থিতি অনুযায়ী ব্যবহৃত হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী যা বললেন তারসঙ্গে বাস্তবের কোনও মিল নেই। কিছুদিন আগে কৃষি দপ্তর থেকে প্রেস কনফারেন্স করে জানানো হয়েছে যে, এবারে ২ লক্ষ হেক্টরের বেশি জমিতে বোরো চাষ করা যাচ্ছে না জলের অভাবে। সরকারের একটি রিপোর্টেও বেরিয়েছে যে, এবারে ১০ লক্ষ হেক্টর জমিতে বোরো চাষ হয়েছে, অন্যান্য বার যেখানে ১২ লক্ষ হেক্টর জমিতে এই চাষ হত। এর কারণ হিসাবে বলা হয়েছে যে, কংসাবতী, দামোদর এবং ময়ূরাক্ষী এই তিনটি প্রোজেক্ট থেকে জল পাওয়া যাচ্ছে না। মাননীয় মন্ত্রী স্বীকার করেছেন যে, সেপ্টেম্বর মাস থেকে বর্ষা বিদায় নিয়েছে। কিন্তু এই তথ্যটা চাষীদের জানাবার ব্যাপারে সরকারের ব্যর্থতা রয়েছে, কারণ ইলেক্ট্রনিক মিডিয়া—রেডিও, টিভির মাধ্যমে সেটা চাষীদের জানানো হয়নি। অথচ আমরা দেখেছি, ভোটের ফোটো আইডেনটিটি করে কোথায় দেওয়া হবে সেটা বিজ্ঞানের মাধ্যমে জানানো হয়েছে। সেচ দপ্তর কি এইসব সংবাদ মাধ্যমের মধ্যে দিয়ে চাষীদের জানিয়েছিলেন যে, বোরোতে চাষীদের জল দেওয়া যাবে না? বিজ্ঞপ্তিটা জেলা পরিষদকে দিলেন, তারপর সেটা তারা দিলেন পঞ্চায়েত সমিতিকে, তারপর পঞ্চায়েত সমিতির কাছ থেকে গ্রাম পঞ্চায়েতগুলি পেল। তারপর তারা হ্যাণ্ডবিল আকারে সেটা জানুয়ারি মাসের শেষে ছড়িয়েছেন যখন চাষীদের জমিতে চাষটা হয়ে গেছে। কিন্তু আজকে তাদের সেই ফসল জলের অভাবে শুকিয়ে যাচ্ছে। কংসাবতীর জল বর্ধমানে আটকে দেওয়ায় আরামবাগ অঞ্চলের চাষীদের কাছে একেবারেই জল আসছে না। কাজেই আমার প্রশ্ন, আপনার দপ্তর চাষীদের জানিয়েছিলেন কি, ৭ই সেপ্টেম্বরের পর আর বর্ষা আসবে না এবং বোরোতে চাষীদের জলও দেওয়া যাবে না? যদি জানানো না হয়ে থাকে তাহলে কেন জানাননি এটা দয়া করে জানান। এর ফলে কত চাষী ক্ষতিগ্রস্ত হয়েছে সেটা জানান।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি অত্যন্ত পরিষ্কার ভাষায়, দ্ব্যর্থহীন ভাষায় বলছি বহু দিন আগে জেলাশাসককে এবং জেলা সভাধিপতিদের ওয়েল অ্যাহেড জানানো হয়েছে।

(গোলমাল)

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সারকুলেট করে দিন।

**মিঃ স্পিকার ঃ** এটা সারকুলেট করা হবে।

(গোলমাল)

## STATEMENT ON CALLING ATTENTION

Now, I call upon the Minister-in-charge of Irrigation and Waterways Department to make a statement on the subject of preventive measures for erosion of Padma at Murshidabad. (Attention called by Shri Abu Sufian Sarkar on the 5th February, 1997)

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ফরাক্কা ব্যারেজের ভাটিতে গঙ্গা নদীর ডান দিকের তীর মুর্শিদাবাদ জেলার ফরাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত প্রায় ১০২ কি. মি. দৈর্ঘ্যের। পশ্চিমবঙ্গে গঙ্গা নদীর গতিপথ পলিমাটির জমিস্তরের মধ্য দিয়ে। শিথিল মাটিতে নদীর মূল খাত সদা পরিবর্তনশীল। নদী ক্রমাগত সর্পিল ভঙ্গিতে আঁকাবাঁকা পথে অনেকগুলি খাত সৃষ্টি করে বহুবিভক্ত হয়ে প্রবহমান। দীর্ঘদিন ধরেই নদীর ডানতীরের বেশ কিছু জায়গায় ভাঙ্গন চলছে। নদীর গতিপ্রকৃতির সঙ্গে সামঞ্জস্য রেখে সময়ের সঙ্গে সঙ্গে ভাঙ্গন কবলিত স্থানগুলি পরিবর্তিত হয়। আবার কোনও নির্দিষ্ট জায়গায় বা অঞ্চলে ভাঙ্গনের তীব্রতা বছর থেকে বছরে কমে বা বাড়ে। ভাঙ্গন আগেও ছিল—তবে নদীতীরবর্তী অঞ্চলে জনসংখ্যার ক্রমবর্ধমান চাপে নদীভাঙ্গনজনিত ক্ষয়ক্ষতির পরিমাণ সময়ের সঙ্গে সঙ্গে উর্ধ্বমুখী। মুর্শিদাবাদ জেলায় ভূমিক্ষয় এবং ভাঙ্গন দুর্দশাগ্রস্থ জনসংখ্যা নিম্নরূপ ঃ

| সময় | ভূমিক্ষয়ের পরিমাণ (বর্গ কিলোমিটার) | ভাঙ্গন কবলিত জনসংখ্যা (আনুমানিক) |
|---|---|---|
| ১৯৩১-১৯৭৮ | ২৮২.৮৯ | ১,৮৩,৮৮০ |
| ১৯৭৯-১৯৯৬ | ৬০.০৮ | ৭৩,৪৮০ |
| | ৩৪২.১৭ | ২,৫৭,৩৬০ |

ভাঙ্গনের কারণ অনুসন্ধান করে সমস্যার সমাধান নির্দেশ করার জন্য ১৯৭৮ সালে রাজ্য সরকার একটি অনুসন্ধান কমিটি—(গঙ্গা রিভার ইরোশন কমিটি (পশ্চিমবঙ্গ)' যা প্রতীম সিং কমিটি নামে অধিক পরিচিত) গঠন করেন। ঐ কমিটি ১৯৮০ সালের জানুয়ারি মাসে, তাঁদের পেশ করেন। কিন্তু অর্থাভাবের কারণে রাজ্য সরকার ঐ কমিটির সুপারিশগুলি অর্থপূর্ণভাবে কার্যকর করার জন্য কোনও পদক্ষেপই নিতে পারেননি বলা চলে।

রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে ফরাক্কা ব্যারেজের ভাটিতে ফরাক্কা থেকে জলঙ্গীর মধ্যে অবস্থার গুরুত্ব অনুসারে বিভিন্ন সময়ে বিক্ষিপ্তভাবে এবং বিভিন্ন এলাকায় ভাঙ্গন প্রতিরোধে যে কাজগুলি করা হয়েছে তার বিবরণ দেওয়া হল।

'সাবমার্সিবল স্পার' — ৯৩টি —যারা মধ্যে ৬৮টি এখনও কার্যকর অবস্থায় আছে
বা এবং বাকিগুলি নদীর তীব্র স্রোতের মোকাবিলায় হয়
'বেড বার' ভীষণভাবে ক্ষতিগ্রস্থ অথবা সম্পূর্ণভাবে ভেঙ্গে চলে গেছে।

| | | |
|---|---|---|
| লঞ্চিং এপ্রন সহ | — | মোট ১৭.৩৫২ কি. মি. দৈর্ঘ্য বিক্ষিপ্তভাবে বিভিন্ন জায়গায় |
| পাথর দিয়ে নদীর | — | এর ১০.৫০ কি. মি. অংশ এখনও টিকে আছে এবং |
| তীর বাঁধানোর কাজ | — | বাকি অংশ সম্পূর্ণভাবে ভেঙ্গে চলে গেছে। |
| | | ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ দ্বারা নির্মিত ব্যারেজের অব্যবহিত পরেই যে ৫ কি. মি. দৈর্ঘ্যের কাজ সেটিও সন্তোষজনক অবস্থায় দাঁড়িয়ে আছে। |

বেশ কিছু বছর ধরে গঙ্গা পদ্মার ভাঙ্গন এত ব্যাপক আকার ধারণ করেছে যে রাজ্যের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে তার কোনও অর্থপূর্ণ প্রতিবিধান করা প্রায় অসম্ভব বলা চলে। স্যার, ভাঙ্গন সমস্যার প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে এই সভা থেকে বারংবার সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লি গিয়েছেন। তাঁরা ভারত সরকারের কাছে কেন্দ্রীয় সাহায্যের দাবি রেখেছেন। এই বিষয়ে সর্বশেষ প্রতিনিধিদল (যাতে রাজ্য সরকারের অর্থমন্ত্রী এবং সেচমন্ত্রী ছিলেন) যান ১৯৯৬ সালের আগস্ট মাসে। তাঁরা মাননীয় প্রধানমন্ত্রী শ্রী এইচ. ডি. দেবেগৌড়া এবং যোজনা পর্ষদের ডেপুটি চেয়ারম্যান অধ্যাপক মধু দণ্ডবতের সঙ্গে দেখা করে রাজ্যের তরফে আর্থিক সাহায্যের দাবি পেশ করেন। অবস্থার গুরুত্ব অনুধাবন করে ১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসের ১২ তারিখে কেন্দ্রীয় সরকার যোজনা পর্ষদ মারফত গঙ্গা পদ্মার ভাঙ্গন প্রতিরোধ বিষয়ে একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেন। এর পরে পরেই ১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসের ২০ তারিখে মাননীয় প্রধানমন্ত্রী মহোদয় নিজে এসে বন্যা এবং ভাঙ্গন বিধ্বস্ত মালদা ও মুর্শিদাবাদ জেলার পরিস্থিতি সরেজমিনে দেখে যান। যোজনা পর্ষদ গঠিত বিশেষজ্ঞ কমিটি ভাঙ্গনের কারণ অনুসন্ধান করে এবং ভাঙ্গন সংক্রান্ত ক্ষয়ক্ষতির পরিমাণের কথা চিন্তায় রেখে ভাঙ্গন প্রতিরোধের জন্য বেশ কিছু স্বল্পমেয়াদী ও দীর্ঘমেয়াদী ব্যবস্থা গ্রহণ করার জন্য যোজনা পর্ষদের কাছে তাঁদের সুচিন্তিত মতামতসহ একটি বিস্তারিত রিপোর্ট অতি সম্প্রতি (১৯৯৭ সালের জানুয়ারি মাসের প্রথমার্ধে) পেশ করেছেন। বর্তমানে রিপোর্টটি যোজনা পর্ষদের বিবেচনাধীন অবস্থায় আছে।

মুর্শিদাবাদ জেলায় গঙ্গা পদ্মার ভাঙ্গন প্রতিরোধে বিশেষজ্ঞ কমিটির সুপারিশগুলি মোটামুটি এইরকম

(কোটি টাকার হিসাবে)

| প্রতিরোধের ব্যবস্থা | পশ্চিমবঙ্গ সরকারের কাজ | ফরাক্কা ব্যারেজ প্রোজেক্টের কাজ | মোট কাজ |
|---|---|---|---|
| স্বল্পমেয়াদী ব্যবস্থা | ১৭১.০০ | ৬৭.০০ | ২৩৮.০০ |
| দীর্ঘমেয়াদী ব্যবস্থা | ৫৫৩.০০ | ২৯.০০ | ৫৮২.০০ |
| | ৭২৪.০০ কোটি টাকা | ৯৬.০০ কোটি টাকা | ৮২০.০০ কোটি টাকা |

মুর্শিদাবাদ জেলার বিশেষজ্ঞ কমিটির সুপারিশগুলি ছড়িয়ে ফরাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত গঙ্গার ডানতীর বরাবর ১০২ কি. মি. দৈর্ঘ্যের বিভিন্ন জায়গায় নদীর তীর সংরক্ষণের কাজ অক্ষত আছে ১০.৫০ কি. মি. দৈর্ঘ্যে। আরও ১৭.৫০ কি. মি. দৈর্ঘ্যে এই কাজ স্বল্পমেয়াদী ব্যবস্থা হিসাবে অবিলম্বে গ্রহণ করার সুপারিশ করেছেন তাঁরা। বাকি ৭৪ কি. মি. দৈর্ঘ্যকে ভাঙ্গনজনিত কারণে নদীতীরের দৈর্ঘ্যের পরিবর্তনশীলতার কথা মনে রেখে তাঁরা ৭৫ কি. মি. ধরেছেন। এই ৭৫ কি. মি. দৈর্ঘ্যকে তাঁরা দুইভাবে ভাগ করেছেন—আখেরীগঞ্জ-এর ভাটিতে (২০ কি. মি.) এবং উজানে (৫৫ কি. মি)। তাঁদের মতামত অনুযায়ী আখেরীগঞ্জ থেকে জলঙ্গীর মধ্যে অবস্থিত ২০ কি. মি.-এ ভাঙ্গনের তীব্রতা বাকি ৫৫ কি. মি.-এর থেকে তুলনামূলকভাবে বেশি। এই ৭৫ কি. মি. তার সংরক্ষণের কাজ তাঁরা দীর্ঘমেয়াদী ব্যবস্থার আওতায় রেখেছেন।

মুর্শিদাবাদ জেলার ভাঙ্গন পরিস্থিতি সামগ্রিকভাবে দেখে তাঁরা কয়েকটি জায়গার ভাঙ্গন সমস্যাকে অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে বিশেষভাবে চিহ্নিত করেছেন এবং এইসব জায়গায় অবিলম্বে দৃষ্টি দেওয়ার জন্য বলেছেন। এই চিহ্নিত জায়গাগুলির প্রধান তিনটি হল আখেরিগঞ্জ বামনাবাদ-নলবোনা এবং জলঙ্গী বাজার। এই এলাকাগুলিতে বিশেষজ্ঞ কমিটির সুনির্দিষ্ট সুপারিশগুলি এইরকম ঃ

| | | | |
|---|---|---|---|
| (১) আখেরিগঞ্জ | ঃ | ৪ কি. মি. দৈর্ঘ্যে নদীর তীর সংরক্ষণের কাজ — | ৪০ কোটি টাকা |
| | | ২টি স্পার নির্মাণ — | ২০ কোটি টাকা |
| | | | ৬০ কোটি টাকা |
| (২) বামনাবাদ-নলবোনা | ঃ | ৩.৫ কি. মি. দৈর্ঘ্যে নদীর তীর সংরক্ষণের কাজ — | ৩৫ কোটি টাকা |
| (৩) জলঙ্গী বাজার | ঃ | নদীর তীর সংরক্ষণের কাজ (২ কি. মি. দৈর্ঘ্যের পুরনো কাজের মেরামতি এবং ১ কি.মি. দৈর্ঘ্যের নতুন কাজ) — | ১৫ কোটি টাকা |
| | | ২টি স্পার নির্মাণ — | ২০ কোটি টাকা |
| | | | ৩৫ কোটি টাকা |

বিশেষজ্ঞ কমিটির সুপারিশের ভিত্তিতে রাজ্য সরকারের সেচ ও জলপথ বিভাগ বর্তমানে বিশেষজ্ঞ কমিটির সুপারিশ করা স্বল্পমেয়াদী ও দীর্ঘমেয়াদী ব্যবস্থাগুলি কার্যকর করার জন্য প্রয়োজনীয় প্রকল্প রচনার কাজে হাত দিয়েছেন।

স্যার, একথা উল্লেখ করার অপেক্ষা রাখে না যে কেন্দ্রীয় অর্থ সাহায্য ছাড়া শুধুমাত্র রাজ্য সরকারে নিজস্ব সীমিত অর্থভাণ্ডারের উপর নির্ভর করে এই বিশাল কর্মকাণ্ড হাতে নেওয়া সম্ভব নয়। মাননীয় প্রধানমন্ত্রী মহোদয় তাঁর সেপ্টেম্বর মাসের পরিদর্শনের সময় ভাঙ্গন বিধ্বস্ত এলাকা স্বচক্ষে দেখে পর্যাপ্ত কেন্দ্রীয় অর্থ সাহায্যের আশ্বাস দেন। তবে এখনও পর্যন্ত ভারত সরকার এ ব্যাপারে কোনও অর্থ বরাদ্দ করেননি বা করার কোনও নির্দিষ্ট প্রতিশ্রুতি দেননি। স্যার, আমি আশা রাখি যে মাননীয় প্রধানমন্ত্রীর দেওয়া মৌখিক আশ্বাসকে উপযুক্ত সম্মান জানিয়ে তাঁর সরকার অচিরেই এ ব্যাপারে তাঁদের সাহায্যের হাত প্রসারিত করবেন।

এই ভাঙ্গন প্রতিরোধের জন্য কেন্দ্রীয় অর্থসাহায্য, দান, অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী প্রাপ্য টাকা, বর্ডার ডেভেলপমেন্ট কর্মসূচির খাতে পাওয়া টাকা এবং বিভাগীয় বাজেট বরাদ্দের টাকা ইত্যাদি একত্রিত করে যে পরিমাণ অর্থ পাওয়া যাবে তার উপরেই কি কি ভাঙ্গন প্রতিরোধক কাজ হাতে নেওয়া যাবে তা নির্ভরশীল।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী এতক্ষণ ধরে সভায় যে রিপোর্ট প্রেস করলেন তাতে বললেন যে প্রধানমন্ত্রী এসেছিলেন এবং দেখে গেছেন। কিন্তু এখনও পর্যন্ত তো কেন্দ্রীয় সরকার এই ভাঙ্গন প্রতিরোধের জন্য কোনও টাকা স্যাংশন করেননি এবং নির্দিষ্টভাবে কবে থেকে এই কাজ শুরু হবে সেটা এই সভাতে আপনি জানান এটাই আমার প্রস্তাব। এই ভাঙ্গন এতোই তীব্রতর এবং ভাঙ্গন জেনেও সবাই চুপচাপ রয়েছেন বলে আমি আপনার কাছে প্রস্তাব রাখছি যে, এই ভাঙ্গনের ফলে আখরিগঞ্জে ৬০০টি পরিবার বাস্তুহারা হয়েছে এবং ৪টি অঞ্চল বিধ্বস্ত। এই কাজ শুরু করার এখনই উপযুক্ত সময়, কিন্তু আমরা দেখছি কেন্দ্রীয় সরকার টাকা না দেওয়ার ফলে ভাঙ্গন প্রতিরোধের কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। কেন্দ্রীয় সরকার দায়িত্ব না নিলে রাজ্য সরকার নিজে পয়সা খরচ করে এর ব্যবস্থা নিন এবং হনুমন্তনগরে স্পার তৈরি করার যে পরিকল্পনা সরকার নিয়েছেন তা দিয়ে ভাঙ্গন প্রতিরোধ করুন।

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** হনুমন্ত নগরে স্পার তৈরি পরিকল্পনা বিশেষজ্ঞ কমিটির সুপারিশ করা হয়েছে। আমাদের বিভাগীয় বাজেটে দশম অর্থ কমিশন এবং বি. এ ডি পির সমস্ত টাকা মিলিয়ে ১০-১২ কোটির বেশি হবে না, তাই দিয়েই আমরা কাজ শুরু করে দিচ্ছি। তবে কেন্দ্রীয় সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিল সেটা না পাওয়া গেলে পরিকল্পনার কাজটা করা সম্ভব নয়। গতকাল আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী গেছেন, তাঁরা প্রাধানমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের কাছে এই জরুরী বিষয়ে দৃষ্টি আকর্ষণ করবেন। আমি

আশা করছি খুব শীঘ্রই টাকাটা পাওয়া যাবে। আমরা ইতিমধ্যেই কাজটায় হাত দিয়েছি। সেচ দপ্তর থেকে টেকনিক্যাল কমিটির সাহায্য নিয়ে প্ল্যানিং কমিশন থেকে এটা পাশ করিয়ে আমরা উন্মুখ হয়ে বসে আছি টাকা আসার জন্যে, যতটুকু টাকা আসবে সেই টাকা দিয়েই কাজ শুরু হবে। আমরা এরইমধ্যে আমাদের টাকা দিয়ে কিছুটা কাজ শুরু করেছি। কেন্দ্রীয় সরকারের টাকাটা এলে আরো ভালোভাবে, সুচারুভাবে কাজটা শুরু করতে পারব। এবারকার যে বিশেষজ্ঞ কমিটি রিপোর্ট দিয়েছেন তারা উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি, প্রীতম সিং কমিটির থেকে এরা অনেক বেশি উচ্চক্ষমতাসম্পন্ন এবং বহুধা বিস্তৃত কমিটি আগামী ২১শে ফেব্রুয়ারি এই অ্যাসেম্বলি হাউসে বিজয় ব্যানার্জি হলে একটা মিটিং ডেকেছি। তাতে মুর্শিদাবাদ এবং মালদহের এম. এল. এ. রা থাকবেন। সেখানে প্ল্যানিং কমিশনের রিপোর্টের উপরে বিস্তারিত আলোচনা হবে। আমাদের দপ্তর থেকে এবং আমাদের ইঞ্জিনিয়ারদের তরফ থেকে কোনও গাফিলতি নেই। আমরা স্কীম রেডি করে বসে আছি। আমরা ইতিমধ্যেই ধুলিয়ান এবং জলঙ্গীতে কাজ শুরু করে দিয়েছি। আরো ভালোভাবে শুরু করতে পারব যদি দশম অর্থ কমিশন এবং বি. এ. ডি. পির টাকা সময়মত আমরা পেয়ে যাই। ওই টাকাটা পেলে আখরিগঞ্জে উপযুক্ত এজেন্সির মাধ্যমে আমরা কাজটা শুরু করতে পারব।

**ভয়েস ঃ** এই কপি সার্কুলেট করা হোক।

**মিঃ স্পিকার ঃ** স্টেটমেন্টের কপি সার্কুলেট করা হবে।

## LAYING OF REPORTS

### Laying of 71st Annual Report of the Westinghouse Saxby Farmer Limited for the year 1992-93.

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the 71st Annual Report of the Westinghouse Saxby Farmer Limited for the year 1992-93.

### Laying of the Thirty-Fourth and Thirty Fifth Annual Reports of the Electro-Medical and Allied Industries Limited for the year 1994-95 & 1995-96.

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Thirty-Fourth and the Thirty Fifth Annual Reports of the Electro-Medical and Allied Industries Limited for the year 1994-95 and 1995-96 respectively.

### Laying of the Audit Certificate, Certified Accounts and Audit Report of the Calcutta Metropolitan Development Authority for the year 1991-92.

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Audit Certificate, Certified Accounts and Audit Report of the Calcutta Metropolitan Development Authority for the year 1991-92.

## MENTION CASES

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বজবজ বিধানসভা কেন্দ্রের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের অবস্থা অত্যন্ত ভয়াবহ। এছাড়া একটা ই. এস. আই. হাসপাতাল এবং বজবজ পৌরসভার হাসপাতাল আছে। এইগুলির অবস্থাও অত্যন্ত শোচনীয়। ঔষুধ পাওয়া যাচ্ছে না। এলাকার মানুষ প্রচণ্ড দুর্ভোগের মধ্যে ভুগছেন। আমি এর আগেও বলেছি, আবারও বলছি, অবিলম্বে ঐ এলাকায় একটি নূতন হাসপাতাল করা হোক, এই দাবি আমি জানাচ্ছি। সাথে সাথে বলা দরকার এলাকাটি অত্যন্ত গরিব এলাকা, ইণ্ডাস্ট্রিয়াল বেল্ট। স্বাভাবিক কারণে এই এলাকায় হাসপাতাল না থাকার জন্য অনেক রোগীকে কষ্ট করে কলকাতায় আসতে হয়, কলকাতায় আসতে গেলে মানুষ মারাও যাচ্ছে। এই এলাকাটি অত্যন্ত গরিব এলাকা, যদি সেইভাবে কাজ না করেন তাহলে আমাদের খুব অসুবিধা হবে। গতকালকেও আমার এলাকায় হাসপাতালের অভাবে, মেডিসিনের অভাবে, ইঞ্জেকশনের অভাবে, ২ জন রোগী মারা গিয়েছে। আমি আবেদন করব যাতে এই এলাকায় একটি নূতন হাসপাতাল তৈরি করা যায় এবং যে সমস্ত হাসপাতালগুলি আছে সেইগুলির যাতে উন্নতিসাধন করা যায় সেই ব্যাপারে দেখবেন। এইগুলি করলেও আমাদের পক্ষে সুবিধা হয় এবং এলাকার মানুষের স্বার্থে এটা করা দরকার বলে মনে করছি। গত সভায় এই ব্যাপারে আমি বলেছিলাম, আমাদের মাননীয় মন্ত্রী এই ব্যাপারে লিখিতভাবে উত্তর পাঠিয়েছিলেন, ব্যবস্থা করব, কিন্তু আজ পর্যন্ত কিছু করেননি।

**শ্রী সুভাষ মণ্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, কৃষি দপ্তরের পক্ষ থেকে নিশ্চয় এই ব্যাপারে আপনি অবহিত আছেন। খারিফ মরশুমে আমন ধানের উৎপাদন খুব ভাল হয়েছে। এতদসত্ত্বেও আমার বিধানসভা এলাকায় এবং বর্দ্ধমান জেলার কয়েকটি এলাকায় রোগ পোকার আক্রমণে আমন ধানের ব্যাপক ক্ষতি হয়েছে এবং ভাতারে ৮০/৮৫ শতাংশ ধান নষ্ট হয়ে গেছে। এর ফলে কৃষকরা একটা প্রচণ্ড সঙ্কটজনক অবস্থার মধ্যে আছে। বীজ ধান আমাদের আগমী মরশুমে চাষ করার জন্য প্রচণ্ড সঙ্কট হিসাবে দেখা দেবে। যাতে আগামী আমন মরশুমে কৃষি দপ্তরের পক্ষ থেকে বীজ ধান উপযুক্ত সরবরাহ করা হয় সুলভ মুল্যে এবং মিনিকিটের মাধ্যমে সেইজন্য কৃষিমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। এই বছরে শ্যালো ও সাবমার্শিবিলে চাষ করার জন্য বিদ্যুৎ সরবরাহ যেন থাকে, তার জন্য বিদ্যুৎমন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** স্যার, হাউসে অনেক মন্ত্রী নেই। তবুও বলছি, বন্ধ কারখানার

শ্রমিকরা আজকে কি অবস্থার মুখে এসে দাঁড়িয়েছে। সেই বন্ধ কারখানার ব্যাপারে বলি, এটি আমার বিধানসভা এলাকায়, এই বাসন্তী কটন মিল কবিগুরু রবীন্দ্রনাথের স্মৃতি বিজড়িত। কারখানাটি এখন বি. আই. এফ. আরে গেছে, এটা খোলার জন্য মাননীয় মন্ত্রীকে বলেছি। রত্নগিরি ফ্যাক্টরির জমিতে এখন প্রোমোটারি শুরু হয়েছে, কিন্তু এগ্রিমেন্ট হয়েছিল কারখানাটি খুলবে। ক্যালকাটা স্টীল কারখানাটিও বন্ধ, তার জমিও নাকি হস্তান্তর হয়ে যাচ্ছে কারখানাটিকে বন্ধ রেখে। আর সেন্ট্রাল জুট মিলের কথা বলা হয়েছে বার বার বিভাগীয় মন্ত্রী মহাশয়কে, কিন্তু সেই কারখানাটি বন্ধ হয়ে আছে। যে চারটি কারখানার কথা বললাম, যত তাড়াতাড়ি সম্ভব ঐ কারখানাগুলো খোলার চেষ্টা করা হয় তার জন্য অনুরোধ করছি।

**শ্রী বাদল জমাদার ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্কুলগুলিতে গত কয়েক বছর ধরে যেভাবে ছাত্রসংখ্যা বেড়ে চলেছে, তাতে ছাত্রের হারের অনুপাতে কোনও শিক্ষক নিয়োগ হচ্ছে না। এই কারণে বহু সংখ্যক ছাত্রকে একটা শ্রেণীতে পড়তে হয়, ছাত্রদের রোল কল করতে অসুবিধা হয় এবং ক্লাস আওয়ারের মধ্যে টেস্ট করা সম্ভব হয়ে উঠছে না। এইভাবে চলতে থাকলে শিক্ষার মান নিচে নেমে যাবে বলে আমার ধারণা। আমার প্রস্তাব ক্লাস ফাইভের অংশটাকে প্রাইমারি স্কুলের মধ্যে পড়ানো হোক এবং আমার দ্বিতীয় প্রস্তাব হচ্ছে, শিক্ষক এবং ছাত্রের অনুপাত ১ঃ৪০ করে হাইস্কুলে শিক্ষক নিয়োগ করা হোক।

**শ্রী সুনীল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলায় আলু চাষের ফলন বেড়েছে, কিন্তু সেই তুলনায় আলু সংরক্ষণের জন্য যে হিমঘরের প্রয়োজন সেটার খুব অভাব দেখা দিয়েছে। নদীয়া জেলায় মাত্র তিনটি হিমঘর আছে! তার মধ্যে দুটি হিমঘর অকেজো। পাশ্ববর্তী জেলায় আলুর ফলন ভালো হওয়ায় নদীয়া জেলার চাষীরা সেখানে সংরক্ষণ করতে পারছে না। আজকে কৃষ্ণনগরে হেমন্ত হিমঘর শরিকি বিবাদে বন্ধ হয়ে আছে। শান্তিপুর কোল্ড স্টোরেজ কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড, সেখানে একসিকিউটিভ অফিসার যোগদান না করার জন্য হিমঘরটি চালু হতে পারছে না। অবিলম্বে যাতে ঐ দুটি হিমঘর চালু হতে পারে এবং নদীয়া জেলায় যাতে আরও হিমঘর চালু করা যায় তার অনুরোধ করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** স্যার, আমার কেন্দ্রে ইংলিশবাজার পৌরসভা কংগ্রেস পরিচালিত বোর্ড। সেখানে আমরা দেখছি ঐ বোর্ডের বিরুদ্ধে মালদহ জেলার সমাহোর্তা দীর্ঘ এক বছর ধরে বিমাতৃসুলভ ব্যবহার করছে। বোর্ডের যে সমস্ত কর্মচারি আছে তাদের মাইনে আটকে দিয়েছে, জি. আরের গম দেওয়া হচ্ছে না। ইংলিশ বাজার বোর্ডের যিনি একসিকিউটিভ অফিসার তাকে অ্যারেস্ট করার মতো তার দপ্তরে নিয়ে যাওয়া হয়েছে এবং তাকে বিভিন্ন অফিসারের সামনে বসিয়ে রেখে তাকে প্রেসারাইজড করে কিছু কাগজে তাকে সই করানোর চেষ্টা হয়েছে এবং চেয়ারম্যান কৃষ্ণেন্দু চৌধুরির বাড়িতে পুলিশ পাঠিয়ে তার উপর নির্যাতন

করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে এই জেলার সমাহর্তা ৯৬ সালের মে মাসে নির্বাচন হওয়ার পরেও এখনও পর্যন্ত জেলা পরিষদের কোনো মিটিং ডাকেননি। আজকে এক বছরের উপর হয়ে গেলো নতুন বিধানসভার নির্বাচন হওয়া সত্ত্বেও প্রাইমারি বোর্ড এখনও তিনি ভাঙ্গেননি এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে গত ১০ দিন আগে মাননীয় এ. বি. এ গনিখান চৌধুরি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এসেছিলেন এবং এই জেলা সমাহর্তার বিরুদ্ধে বক্তব্য রেখেছিলেন। এর পরিপ্রেক্ষিতে খুব সুন্দর ভাবে মালদা জেলার মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির থেকে যারা এই ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট চালনা করে এর পরে আমাদের ইংলিশ বাজার পৌরসভার পৌরপিতার উপর অন্যায়ভাবে অত্যাচার করার চেষ্টা হচ্ছে।

(মাইক অফ হয়ে যায়)

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা জাঙ্গিপাড়া। এর সংলগ্ন চণ্ডীতলা, ডানকুনি থানা। এখানে কোনো কলেজ নেই। এখানে একটি কলেজ স্থাপন করার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। দলমত নির্বিশেষে সমস্ত মানুষ একত্রিত হয়ে ৩০ লক্ষ টাকা সংগ্রহ করার জন্য উদ্যোগ নিয়েছেন। ইতিমধ্যে ২ লক্ষ টাকা তারা রিজার্ভ ব্যাঙ্কে জমা দিয়েছেন এবং ডি. পি. আই অফিসে তাঁরা একটি ফর্মাল অ্যাপ্লিকেশন দিয়েছেন। এখানে একটি কলেজ স্থাপিত হলে সিঙ্গুর, হরিপাল, জাঙ্গিপাড়া, ডানকুনি, চণ্ডীতলার সমস্ত ছেলেরা পড়াশুনার সুযোগ পাবে। তাই আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যাতে এই কলেজটির অনুমোদন দেন।

**শেখ দৌলত আলি ঃ** (অনুপস্থিত)

**শ্রী সুরেশ আঙ্কুরা ঃ** স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাঁকসা বিধানসভা এলাকায় ১৫ বৎসর আগে রেশন কার্ড দেওয়া হয়েছিল। বর্তমানে জনসংখ্যা বেড়েছে এবং অর্ধেকের বেশি রেশন কার্ড নষ্ট হয়ে গেছে। যাতে বাড়ি বাড়ি সার্ভে করে নতুন করে সকলের জন্য রেশন কার্ডের ব্যবস্থা হয় তার জন্য খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি সমস্যার কথা বলতে চাইছি। গত কাল এই সভায় আমাদের অসৌজন্যের জন্য মুখ্যমন্ত্রী অসন্তুষ্ট হয়েছিলেন। আমরা কোনো ব্যাপারে প্রতিবাদ করলে সেটা অসৌজন্য হয়ে যায়। কিন্তু এই বিধান সভায় আমাদের এলাকার যে দাবিগুলি আমরা রাখি সে সম্পর্কে মন্ত্রীরা কোনও ব্যবস্থা নেন না। আমার কল্যাণপুর কেন্দ্রের দুটি রাস্তা। একটি খালনা থেকে জয়পুর—৫ কিলোমিটার। এটা ২০ বছর আগে শুরু হয়েছিল। আরেকটা বাইনান থেকে নারীট। এই দুটো রাস্তা কমপ্লিট করার জন্য বারবার মন্ত্রীর কাছে আবেদন করা সত্ত্বেও

কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এছাড়া বাকসী থেকে পারবাকসী সেতুটি তৈরি হ...। এর ফলে দুর্ঘটনা হচ্ছে এমন কি মৃত্যুও হচ্ছে। মাঝে মাঝে অফিসাররা যাচ্ছেন, সার্ভে করেছেন, জেলাপরিষদে আলোচনাও হয়েছে তা সত্ত্বেও এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। অবিলম্বে এই রাস্তা দুটিও সেতুটি নির্মাণ করার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সরকার ব্যাঙ্ক ও পৌরসভার মাধ্যমে যে মাতৃত্বকালীন ও বার্ধক্য ভাতা দেওয়ার ব্যবস্থা করেছিল, তা ব্যাঙ্কের নানা রকম টালবাহানায় উপকৃত ব্যক্তিরা তাদের টাকা পাচ্ছে না। একেই সামান্য টাকা, তারপর ৬৫ বছর পরে এই টাকা তাদের দেওয়া হচ্ছে। ব্যাঙ্ক কর্তৃপক্ষের বিশেষ আর্থিক লাভের সুযোগ না থাকার ফলে ১০ টাকা জমা রেখে অ্যাকাউন্ট করতে দিতে আগ্রহী নন। স্বাভাবিক ভাবে এই হতভাগ্যরাই নন, পৌরপিতারাও নাজেহাল হচ্ছেন, এই বিষয়গুলি কার্যকর করার ক্ষেত্রে। আমার আবেদন অবিলম্বে ব্যাঙ্ককে নির্দেশ দেওয়া হোক, যাতে তারা কোনও রকম টালবাহানা না করে মসৃণতার মাধ্যমে এই বিষয়গুলির সমাধান করে। কারণ আমরা দেখতে পাচ্ছি যে, ব্যাঙ্ক কর্তৃপক্ষের এই টাল বাহানার ফলে অনেকেই বার্ধক্য ভাতা পাওয়ার আগেই মারা যাচ্ছে এবং তাদের হাতে এই টাকা আমরা পৌঁছতে পারছি না। ব্যাঙ্ক কাজের নামে এই ধরনের একটা অসুবিধা সৃষ্টি করে সরকার এবং পাশাপাশি পৌর বোর্ডগুলির ভাবমূর্তি নষ্ট করছে। আমার আবেদন অবিলম্বে এর ব্যবস্থা যেন নেওয়া হয় এবং বিশেষ করে স্টেট ব্যাঙ্কের ভূমিকা অত্যন্ত খারাপ, এই বিষয়টিতে নজর দিন।

**শ্রী অঙ্গদ বাউরী ঃ** আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার গঙ্গাজল ঘাটি বিধানসভা কেন্দ্রের শালতলা ব্লকের কিছু মৌজাতে কয়লা পাওয়া গেছে। সেই কয়লা বে-আইনিভাবে তোলা হচ্ছে। এই ব্যাপারে আমরা আমাদের ডি. এম. সাহেবকে জানিয়েছিলাম। কিন্তু এখনও পর্যন্ত ব্যবস্থা গ্রহণ করছে না। কংগ্রেসের সমাজবিরোধী মদতপুষ্ট লোক কৃষ্ণগোপাল বলে সেই মালগুলি বাইরে নিয়ে যাচ্ছে। তাই জন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, যেন ওই বে-আইনিভাবে কয়লা তোলা বন্ধ করা হয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** অনুপস্থিত।

**শ্রী বিদ্যুৎ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত সড়ক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে এটা জাতীয় গুরুত্বপূর্ণ সড়ক এবং এটা সবার কাছেই কাম্য যে, সেই রাস্তাকে সম্পূর্ণ ত্রুটিবিহীন ভাবে তার নির্মাণ কার্য চলুক। কিন্তু উদ্বেগের বিষয় হচ্ছে যে, তা হচ্ছে না। প্যাকেজ থ্রির কাজ চলছে ওই সড়কের এবং তার ২৬.৩৪ কিলোমিটারের মধ্যে একটা মাইনর ব্রিজ তৈরি করা হয়েছে ১৯৯২ সালে এবং সেটা তৈরির সময় ধরা পড়েছে যে

ডিজাইনের বাইরে গিয়ে অত্যন্ত ত্রুটিপূর্ণভাবে সেই ব্রিজটি নির্মাণ হয়েছে এবং তৎকালীন সুপারিনটেণ্ডেন্ট ইঞ্জিনিয়ার যিনি ছিলেন, তিনি বিষয়টি চিফ ইঞ্জিনিয়ারের নজরে নিয়ে আসেন এবং তিনি সেটাকে স্বীকার করেছেন। তিনি ব্রিজ ভেঙ্গে নতুন করে তৈরি করে দেবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন। এরজন্য তিনি সরকারের কাছে কোন ক্ষতিপূরণ দাবি করবেন না বলে জানিয়েছিলেন। কিন্তু বিষয়টা হল যে, এখনও পর্যন্ত সেই ব্রিজ ভাঙ্গা হয়নি এবং এখন শোনা যাচ্ছে ব্রিজটি যেমন তৈরি হয়েছে, তেমনি রেখেই রাস্তা সম্পূর্ণ করা হবে। তবে রাস্তাটির নিরাপত্তা এতে ভবিষ্যতে বিঘ্নিত হওয়ার সম্ভাবনা রয়েছে। এই সঙ্গে আরও উদ্বেগের বিষয় হল যে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের তত্ত্বাবধানে ওই ব্রিজটি ত্রুটিপূর্ণ ভাবে তৈরি হয়েছিল তাঁকে সুপারিনটেণ্ডেন্ট ইঞ্জিনিয়ার পদে পদন্নোতি দেওয়া হল। আমি দাবি করছি অবিলম্বে ঐ ব্রিজটিকে ত্রুটিমুক্ত ভাবে তৈরি করা হোক।

**শ্রী মন্মথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বনগাঁ-বসিরহাট মহকুমা সীমান্তে কাঁটাতারের বেড়া দেওয়ার কাজ চলছে। যেখানে কাজ শেষ হয়েছে সেখানে মানুষ নানাভাবে অসুবিধার সম্মুখীন হচ্ছে। সীমান্তের দরজা অল্প সময়ের জন্য খোলা রাখা হয়। সেখানে কৃষকদের কাজ করতে অসুবিধা হচ্ছে। বিশেষ করে ক্ষেতমজুরদের প্রচণ্ড অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। সেখানে বি. এস. এফ. জোর করে তাদের দিয়ে কাজ করিয়ে নিচ্ছেন। অথচ যারা কালোবাজারি তারা সেখানে অবাধে কাজ করছে। এখন খেজুর রস তোলার সময় কিন্তু চাষীরা খেজুর রস তুলতে পারছে না। চাষীরা ফসলের কাজ করতে পারছে না। অবিলম্বে এই বিষয়গুলো দেখার জন্য আমি সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী শঙ্কর সিং :** (অনুপস্থিত।)

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আলু চাষীদের কাছে অর্থকরী ফসল। এবারে আলুর উৎপাদন বেড়েছে। এবারে ৭৫ লক্ষ মেট্রিক টন আলু উৎপন্ন হয়েছে। কিন্তু ২৬ লক্ষ মেট্রিক টনের বেশি আলু রাখার জায়গা হিমঘরে নেই। সুতরাং যে আলু বেশি থাকল সেগুলোকে প্রক্রিয়াকরণের মাধ্যমে পাউডার বা অন্য কোনও শিল্প দ্রব্য তার থেকে তৈরি করার জন্য আমি শিল্পমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি। এই শিল্পটা, যেসব জায়গায় আলু চাষ হয় সেই সব জায়গায় করলে আলু চাষীরা উপকৃত হবে।

**শ্রী চক্রধর মাইকাপ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বনদপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৪ঠা জানুয়ারি, কাঁথি থানার অন্তর্গত পানভুঁই গ্রামের তরুণ মাইতি নামে এক যুবক বাঘের সঙ্গে লড়াই করে বাঘটাকে ধরে। সেই বাঘটার ওজন ছিল ৭২ কে.জি. এবং সাড়ে চার ফুট লম্বা। তারপর থানায় খবর দেওয়া হয় এবং থানা থেকে পুলিশ গ্রামে যায়। পরে বন দপ্তরের অফিসাররা রেডিও, টি. ভি. এবং খবরের কাগজে বিভ্রান্তিকর বিবৃতি দিল—ঐ যুবক বাঘটিকে লুকিয়ে রেখেছিল। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি

আকর্ষণ করে বলতে চাই, বন দপ্তরের যে যে অফিসার এই অসত্য এবং বিভ্রান্তিকর বিবৃতি দিয়েছে তাকে শাস্তি দেওয়া হোক এবং যে যুবকটি বাঘের সঙ্গে লড়াই করে তাকে আটক করেছে, তাকে পুরস্কৃত করা হোক।

**শ্রীমতী দেবলীনা হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলায় রাণীগঞ্জ ব্লকে খেজুরী গ্রামে একটি টি. বি. হাসপাতাল চালু হওয়ার কথা ছিল, এখনও পর্যন্ত চালু হয়নি। তাড়াতাড়ি ঐ হাসপাতালটি চালু করার আবেদন জানাচ্ছি।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পানীয় জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পুরুলিয়া জেলাতে গত বছর শেষের দিকে বৃষ্টি না হওয়াতে পুকুর, খাল-বিল, বাঁধের জল শুকিয়ে গেছে। এর ফলে পানীয় জলের খুব সঙ্কট দেখা দিয়েছে। কাদা ও ঘোলা জল খেয়ে গ্রামাঞ্চলে গবাদি পশু এমন কি মানুষও অসুস্থ হয়ে পড়ছে। অবিলম্বে এই সমস্যার সমাধান করার জন্য সংশ্লিষ্ট দৃষ্টি আকর্ষণ করছি। আগামী গ্রীষ্মে আরও ভয়াবহ অবস্থার সৃষ্টি হতে পারে।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের এবং পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন পশ্চিমবাংলায় পাট একটি অর্থকরী ফসল। পাটকে কেন্দ্র করে চট শিল্প এখানে গড়ে উঠেছে। পাট চাষ এবং চট শিল্পের সঙ্গে বহু মানুষ যুক্ত। কিন্তু সার, সিমেন্ট ইত্যাদি চটের ব্যাগের পরিবর্তে পলিব্যাগে ভর্তি করার ফলে পাট শিল্প তথা এই শিল্পের সঙ্গে সংশ্লিষ্ট বহু মানুষ এবং পাট চাষীরা সঙ্কটের মধ্যে পড়েছে। এবং, এই পলিব্যাগ পরিবেশ দূষণও করছে। সুপ্রিম কোর্টের নির্দেশ অনুযায়ী যাতে সার, সিমেন্ট ইত্যাদি মিল মালিকরা পলিব্যাগের পরিবর্তে জুটের থলে ব্যবহার করতে বাধ্য হয় তার ব্যবস্থা করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী মানিক মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় আহমেদপুর সুগার মিলে আখ পেষাই ও চিনি উৎপাদন এখনও শুরু হয়নি। এর ফলে আখ চাষীরা উদ্বেগ ও উৎকণ্ঠার মধ্যে রয়েছে। তাদের উৎপাদিত ফসল নষ্ট হয়ে যাওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। এছাড়া গত বছরের দামও তারা এখনও পায়নি। এর ফলে আট শতাধিক চাষী খুব সঙ্কটের মধ্যে আছে। অবিলম্বে আহমেদপুর সুগার মিলে আখ পেষাই এবং চিনি উৎপাদন যাতে শুরু হয় এবং চাষীরা দাম পায়, তার ব্যবস্থা করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার খানাকুল থানার ২৪টি গ্রাম পঞ্চায়েতে প্রতি বছর

বন্যায় ফসল নষ্ট হয়ে যায়। আবার জলের অভাবে একমাত্র ফসল বোরো চাষ সম্ভব হয় না। সেইজন্য ডি. ভি. সি. থেকে প্রতি এক মাস অন্তর ৫০০ কিউসেক জল দেওয়ার ব্যবস্থা করতে হবে। এই এলাকায় সাড়ে তিন লক্ষ লোক বাস করে। আবার মুণ্ডেশ্বরী, দ্বারকেশ্বর নদীর উপর ১২/১৩টি জায়গায় বাঁধ দেওয়া হয়েছে। জলের অভাবে এই বোরো ধান যাতে নষ্ট হয়ে না যায় তার জন্য আমি সংশ্লিষ্ট সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে হাওড়া জেলার উদয়নারায়ণপুর, আমরা এবং কল্যাণপুরের ১ লক্ষ মানুষ এবং খানাকুলের বহু মানুষ উপকৃত হবে। যাতে ডি. ভি. সি. থেকে মাসে অন্তত ৫০০ কিউসেক জল হরিণখোলা পয়েন্টে দেওয়া যায় তার জন্য অনুরোধ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হুগলি জেলার শ্রীরামপুর ওয়ালেস হাসপাতালসহ সমস্ত মহকুমা হাসপাতালকে এবং চুঁচুড়া সদর হাসপাতালে অনেকদিন হল এ. আর. ভি. এবং এ. ভি. এস. অর্থাৎ কুকুরে কামড়ান এবং সাপে কামড়ানো ওষুধ পাওয়া যাচ্ছে না। গত ১ সপ্তাহ ধরে ৬ জন কুকুরে কামড়ানো রোগী ওষুধ না পেয়ে ঘুরে বেড়াচ্ছে। খবর নিয়ে দেখেছি, সেখানে এ. আর. ভি. এবং এ. ভি. এস.-এর কোনও স্যাম্পেল নেই। আপনি জানেন স্যার, এগুলো লাইফ সেভিং ড্রাগ। ওষুধগুলো যাতে উক্ত হাসপাতালগুলোতে পাওয়া যায় তার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

## ZERO HOUR

**মিঃ স্পিকার ঃ** আমি ৯-টা পেয়েছি, ৫-টা নেব। আপনারা খুব সংক্ষেপে বলবেন।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটু গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের এবং মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল শান্তি নিকেতনে সমাবর্তন উৎসব ছিল। শান্তি নিকেতন রবীন্দ্রনাথের স্বপ্ন-সাধনার তীর্থ ক্ষেত্র এবং পৃথিবীর মধ্যে একটা অন্যতম সাংস্কৃতিক কেন্দ্র। গতকাল সমাবর্তন উৎসবে সেখানে যে ঘটনা ঘটেছে তা পশ্চিমবাংলার সাংস্কৃতিক গর্বকে প্রচণ্ড ভাবে আঘাত করেছে। সংবাদপত্রে এ খবর প্রকাশিত হয়েছে যে, ঐ সমাবর্তন উৎসবে আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন গায়িকা শ্রীমতী লতা মঙ্গেশকরকে 'দেশিকোত্তম' পুরস্কার দেওয়ার সময় উপাচার্য পরিচয় করিয়ে দেন, 'দিলবালে দুলহনিয়ার' গায়িকা বলে। ফলে সেখানে চরম বিক্ষোভ দেখা দেয়। লতা মঙ্গেশকর শুধু আধুনিক গায়িকাই নন, সঙ্গীত জগতে তাঁর খ্যাতি পৃথিবী জোড়া। এই ভাবে শুধু তাকে অপমানিত করা হল না, সাথে সাথে পশ্চিমবাংলার সাংস্কৃতিক উত্তরাধিকারকেও আঘাত করা হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ সমাবর্তনে আরো যেসব ব্যক্তি উপস্থিত ছিলেন তারা হলেন, শ্রী মকবুল ফিদা হুসেন, কণিকা বন্দোপাধ্যায়, অসীমা চ্যাটার্জি, প্রমুখ। তাঁদের উপস্থিতিতে যেভাবে শ্রীমতী লতা মঙ্গেশকরকে পরিচয় করিয়ে দেওয়া হল তাতে পশ্চিমবাংলার সংস্কৃতির অপমানিত হয়েছে বলে মনে হয়। স্যার, এবিষয়ে মাননীয় তথ্যমন্ত্রীকে খবরা-খবর নেওয়ার

জন্য এবং তদন্ত করার জন্য আমি অনুরোধ করছি এবং একটা নিন্দা প্রস্তাব নেওয়া দরকার বলে আমি মনে করি। এটা কিছুতেই মেনে নেওয়া যায় না। উপাচার্য এই ভাবে নিম্ন মানের কথা বলতে পারেন, এটা ভাবা যায়না। এর সঙ্গে পশ্চিমবাংলার মান সম্মান জড়িত, এটা দেখা দরকার।

**শ্রী রামপ্রবেশ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মানিকচক ৪৭-এ ভুতনিরচর বলে একটা জায়গা আছে। সেখানে তিনটে অঞ্চল অবস্থিত। সেখানে ৭০/৮০ হাজার মানুষ বাস করেন। সেখানে তিন বছর ধরে তিনটে হায়ার সেকেণ্ডারি স্কুলে মাধ্যমিক পরীক্ষার সেন্টার চালু আছে। হঠাৎ এ বছর শুনতে পাচ্ছি সেই সেন্টারগুলি বন্ধ করে দেওয়া হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আগামী মাধ্যমিক পরীক্ষায় সেন্টারগুলি চালু করার আবেদন রাখছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে বইমেলা পুনরায় বিকাল সাড়ে ৪টের সময় শুরু হবে। কংগ্রেস এবং অন্যান্য কারোর কারোর গোপন ইচ্ছা থাকা সত্ত্বেও বই মেলাকে রোধ করা যায়নি। এই বইমেলা আমাদের কৃষ্টি ও সংস্কৃতির সমন্বয়তার পর্যায়ে নিয়ে যাচ্ছে। আমার চার্লস ল্যাম্বের একটা কথা মনে পড়ছে—ব্ল্যাক মানি হ্যাজ বিকাম ইথিও হোয়াইট। ওঁদের অনেকের গোপন ইচ্ছার মুখে ছাই দিয়ে আবার আজকে বিকাল সাড়ে ৪টার সময় বইমেলা হচ্ছে। বই পোড়ে না শুকনো পাতার মতো, বই বেঁচে থাকে চিন্তায় ও মনে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার দিকে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। টালিগঞ্জ, ঢাকুরিয়া ও যাদবপুরের ৮টি কারখানার মধ্যে ৭টি কারখানা বন্ধ আছে। চোপরা মোটর্স, কৃষ্ণা গ্লাস, বেঙ্গল ল্যাম্প, সুলেখা ওয়াকর্স, অন্নপূর্ণা গ্লাস সহ এই কারখানাগুলি বন্ধ আছে সরকারের অপদার্থতার জন্য। এক শ্রেণীর প্রোমোটার, মালিক এবং ট্রেড ইউনিয়ন এই ত্রয়োস্পর্শে ওই কারখানাগুলি বন্ধ হয়ে আছে। সেখানে ৫ হাজার শ্রমিক কাজ করত, তাদের পেটে লাথি মেরে সেখানে আজকে মাল্টি স্টোরিড বিল্ডিং শুরু হচ্ছে। এই ৫ হাজার শ্রমিকের কাজ নেই, তাদের রুটিরুজির পথ বন্ধ হয়ে গেছে। সরকারের মন্ত্রী আছেন, শিল্পমন্ত্রী আছেন, মুখ্যমন্ত্রী আছেন অথচ এই পশ্চিমবাংলায় এই কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে, সেদিকে সরকারের নজর নেই। এই সরকার শুধু বলবে আমরা শ্রমিকদের স্বার্থ দেখি, শ্রমিক দরদী সরকার। তারা যে শ্রমিক দরদী সরকার সেটা আপনাদের কাজ দেখিয়ে প্রমাণ করতে হবে। এই সরকার প্রোমোটারদের কাছে পর্যুদস্ত হচ্ছে। প্রোমোটাররা সেখানে জমি কিনে বহুতল বাড়ি তৈরি করছে। আমি এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-00 – 1-10 p.m.(Including Adjournment)]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এবং মুখ্যমন্ত্রীর

মাধ্যমে কেন্দ্রীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা থেকে গৌহাটি সিঙ্গেল রেল লাইন আছে, সেটাকে ডাবল রেল লাইন তৈরি করার কাজ শুরু করার জন্য আবেদন করছি। ময়নাগুড়ি থেকে মেখলীগঞ্জ মাথাভাঙ্গার উপর দিয়ে নিউ-কোচবিহার এবং নিউ-কোচবিহারের ধুবড়ী থেকে মেঘালয়ের তুড়া পর্যন্ত। এটা নিয়ে ইতিমধ্যেই আসাম-বাংলা কনভেনশন হয়েছে ৭৫ হাজার মানুষের সমাবেশের মধ্যে দিয়ে। তাই আমি দাবি করছি, পশ্চিমবঙ্গ সরকারকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এটা করার জন্য।

**(At this stage the House was adjourned till 1 p.m.)**

[1-00 – 1-10 p.m.(After Adjournment)]

## LEGISLATION

### The Land Acquisition (West Bengal Amendment) Bill, 1997.

**Shri Surjya Kanta Misra :** Mr. Speaker Sir, I beg to introduce the Land Acquisition (West Bengal Amendment) Bill, 1997,

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Surjya Kanta Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the Land Acquisition (West Bengal Amendment) Bill 1997, be taken into consideration.

**Shri Abdul Mannan :** Mr. Speaker Sir, I beg to move that the Land Acquisition West Bengal Amendment Bill, 1997, be circulated for the purpose of eliciting public opinion by the 30th September, 1997.

স্যার এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে বলছি যে, মন্ত্রী মহাশয়, এ বিষয়ে আগে আপনারা একটা অ্যামেণ্ডমেন্ট করেছিলেন তাতে কেন্দ্রীয় সরকার আপত্তি জানিয়েছিলেন। কেন্দ্রীয় সরকারের সঙ্গে আপনাদের সংঘাত হয়েছিল। এখন কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার, নিজেদের সরকার রয়েছে। এখন আর তাড়াহুড়ো না করে, কেন্দ্রের সঙ্গে সংঘাতে না গিয়ে, কিছু সময় অপেক্ষা করে, বিলের সমস্ত রকম অসংগতি দূর করে তারপর বিলটা এখানে নিয়ে আসুন। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি কয়েক মাস এটা পিছিয়ে দিয়ে বিলটাকে ভালভাবে প্রস্তুত করে নিয়ে আসুন, তখন নিশ্চয়ই আমরা বিলটাকে সমর্থন করব।

স্যার, আপনি যখন একই সঙ্গে আলোচনা করতে বলছেন, আমি আলোচনা করছি। প্রথমত একটা রাজ্য সরকারকে সেন্ট্রাল গভর্নমেন্ট এই হুঁশিয়ারি দিয়েছে, রাজ্য সরকার যেখানে সেখানে যে জমি অ্যাকুইজিশন করছেন যে আইনের মাধ্যমে সেটা ৩১শে মার্চ,

১৯৯৭ শেষ হয়ে যাচ্ছে। এরই জন্য উনি এই আইনটা নিয়ে এসেছেন। অবজেক্টস অ্যান্ড রিজিন্স-এ এই কথাই তিনি বলেছেন। তিনি স্বীকার করেছেন ৫ হাজারের মতন কেস পেন্ডিং আছে। এই আইনের ফলে এই ৩ বছরের মধ্যে ২ হাজারের মতন কেস তিনি ডিসপোজ-অফ করতে পারেন। যেহেতু কেন্দ্রীয় সরকার আগের আইনটিকে অ্যাকসেপ্ট করেনি, সেইজন্য নতুন করে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে ধরে রাখতে চাইছেন। এই নতুন আইন করে—যেহেতু আগের আইনটি অ্যাবোলিসড হয়ে যাচ্ছে—কেন্দ্রের সঙ্গে সংঘর্ষে যেতে চাইছেন। তিনি নিজেই স্বীকার করেছেন ৫ হাজারের মতন কেস পেন্ডিং রয়েছে। ৫ হাজারের মতন কেস পেন্ডিং রয়েছে এবং এই কয়েক বছরে আরও জমির কেস পেন্ডিং হয়েছে। কয়েক বছর ধরে এই সরকারের প্রবণতা দেখছি, যেসব জমি নেওয়া হচ্ছে তার জন্য মালিকদের পয়সা দেওয়া হচ্ছে না। এখানে তিনি প্রভিশন রেখেছেন এরজন্য পার-অ্যানাম ১২ পারসেন্ট ইন্টারেস্ট দিতে হবে। ডিস্ট্রিক্ট কালেক্টর নোটিশ দিয়ে দেবেন এবং সেই নোটিশ কনসার্ন পার্টিকে দেওয়া হবে। কিন্তু এটাই সব নয়। আপনি যে জমি ২০ বছর আগে অধিগ্রহণ করেছিলেন—আমি ইতিমধ্যেই এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে চিঠি দিয়েছি এবং তিনি সেই চিঠির উত্তরও দিয়েছেন—যে পারপাসে জমি নিয়েছিলেন, সেই পারপাসে কাজে লাগাতে পারেননি। আপনার পারপাস সার্ভ হল না, অথচ জমি অনেক আগে থেকে অধিগ্রহণ করে নিলেন। ২০ বছর আগে জমির যে ভ্যালুয়েশন ছিল, বর্তমানে তার ভ্যালুয়েশন অন্য রকম হবে। অথচ চাষীরা সর্বস্বান্ত হয়ে জমি দিয়ে দিলেন। তার চাষ বন্ধ হয়ে গেল, উৎপাদনও বন্ধ হয়ে গেল। এদিকে চাষী ফিনান্সিয়ালি লস করল। তার কোনও সুরাহা হল না। সরকারের প্রবণতা হচ্ছে, যে কোনও জায়গার জমি অধিগ্রহণ করে নিয়ে সেই জমি ফেলে রেখে দেওয়া। তাই এইরকম আইন করার দরকার নেই। আপনি পেন্ডিং রাখুন। আপনি যদিও সামান্য অ্যামেন্ডমেন্ট বলছেন, কিন্তু এই সামান্য অ্যামেন্ডমেন্টের মধ্য দিয়ে দেখা যাচ্ছে, পুরানো যে আইন তার সাথে সেন্ট্রাল গভর্নমেন্টের আইনের সঙ্গে খাপ-খাবে না। আপনি এর আগে ল্যান্ড রিফর্মস সংক্রান্ত যে আইন করেছিলেন তাতে আপনি কোর্টে হেরে গেছেন। সেটাও একটা খারাপ অবস্থার মধ্য রয়েছে। আবার আপনি আইন প্রনয়ণ করছেন, আবার হেরে যাবেন। সুতরাং এটা বন্ধ করে দিয়ে, পরে আলোচনা করে আইন নিয়ে আসুন। সেই কারণে আপনি যে বিলটি নিয়ে এসেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, এই বিলটি উপস্থাপিত করেছেন মাননীয় মন্ত্রী, শ্রী সূর্যকান্ত মিশ্র। প্রথমে আমার যেটা বলার কথা সেটা হচ্ছে, আপনি চাচ্ছেন, ডেলিবারেশন, ডিসকাশন্স আমাদের এই ঐতিহ্যমন্ডিত বিধানসভাতে বেটার হোক স্ট্যান্ডার্ড বাড়ুক। বাট, হোয়াট উই সি টু ডে? অনারেবল মেম্বার শ্রী আব্দুল মান্নান যে কথা বলতে চাইছেন—হি ডাস নট নো দি অবজেক্টস অফ দি বিল। আমি মনে করি এই বিল সম্বন্ধে কংগ্রেসের বলার কিছু নেই, দে হ্যাভ নাথিং টু সে এবং সেইজন্যই ওরা ঠিক মতন বলতে পারলেন না। আমি মনে করি, এই যে অ্যামেন্ডমেন্ট হচ্ছে এভরিবডি অ্যাকসেপ্ট দিস। এতে কারুর দ্বিমত পোষণ করার কিছু নেই।

Act II of 1948 as re-enacted by the West Bengal Land (Requisition & Acquisition), Re-enacting Act, 1977 is due to expire on the 31st day of March, 1977.

এটা এক্সপায়ার করে যাচ্ছে। তাহলে এবারে অবস্থাটা কি দাঁড়াচ্ছে? কংগ্রেসের সদস্য কিছু বলার না থাকায় অসত্য কথা বলে গেলেন যে কমপেনসেশান দেওয়া হয় না। অ্যাক্ট টু তে যখন ল্যান্ড অ্যাকুইজিশান করা হয় তখন তার ৮০ পারসেন্ট টাকা দিয়ে দেওয়া হয় এবং বাকি ২০ পারসেন্ট টাকা দেরিতে দেওয়া হয়। এখন এটা এত লেনদি প্রসেস যে সেই টাকা পেতে মানুষকে খুবই ভুগতে হচ্ছে। আমরা দেখছি রাফ এস্টিমেটে প্রায় ৫ হাজার একর জমির ব্যাপারে এখনও ডিসপিউট রয়ে গিয়েছে, Which cannot be settled under this Act. সেইজন্য বলা হচ্ছে, Act 1894 of the Government of India to be amended as such. সেখানে অ্যাক্ট ওয়ানটা অ্যামেন্ডমেন্ট করে দুটি প্রভিশান বা পদ্ধতির কথা বলা হচ্ছে। The Government of India may be moved for extension of the life of the said Act for a further period of 3 years. তিন বছর যদি বাড়ানো হয় তাহলে কি হয়? অল দিস ফাইভ থাউজেন্ড একরস অফ ল্যান্ড, সবাই হয়ত কমপেনসেশন পাবে না, হয়ত দু হাজার পাবে, তিন হাজার বাকি থাকবে সেখানে সেইজন্য সেকেন্ড প্রভিশন হচ্ছে, The Government of India to take recourse of the provisions of the Land Acquisition Act, 1894. অর্থাৎ স্টেট গভর্নমেন্ট অ্যাক্ট ওয়ানের অ্যামেন্ডমেন্টের দ্বারা যাতে কমপেনসেশনের প্রশ্নটা ক্লিয়ার করতে পারে। এখানে দ্বিমতের কোনও ব্যাপার নেই। বহু জায়গায় বহু প্রয়োজনে এই ল্যান্ড অ্যাকুইজিশনের প্রশ্ন আসছে। সেই সমস্ত প্রবলেমস আমাদের সলভ করতে হবে এবং সেইজন্যই আমরা এটা করতে চাইছি। অ্যাক্ট টুতে প্রভিশন ছিল যে কমপেনসেশন না দিয়ে অ্যাকুইজিশন করতে পারতাম, After that compensation was given to the party. এটা কিন্তু ঠিক নয়। সেখানে আমরা বলছি, ল্যান্ড অ্যাকুইজিশন করার আগে আমরা কমপেনসেশন দিতে চাই। সেইজন্যই এই অ্যামেন্ডমেন্টের প্রয়োজন। মাননীয় মন্ত্রী মহাশয় কনসিডার করার কথা বলেছেন। কেল ফিল্ড এরিয়ায় যেখানে কয়লা তোলা হচ্ছে সেখানে গর্ত হয়ে যাচ্ছে কিন্তু সেই গর্তগুলি ভরাট করা হচ্ছে না। ফলে পরবর্তীকালে সেগুলি নেমে যাচ্ছে। আবার এরিয়ার বাইরে গিয়েও কয়লা তোলা হচ্ছে কিন্তু এর জন্য কোনও কমপেনসেশন দিচ্ছে না। সেজন্য ইট শুড বি টেকেন ইনটু কনসিডারেশন কিছু কিছু সেকশন আছে যেমন—১১এ, ২৩, ৫৪ (এ) ইত্যাদি এগুলি অ্যামেন্ড করা হচ্ছে। এগুলি অ্যামেন্ড হলে সুবিধা হবে। এটা যাতে ফ্রম দি ফার্স্ট ডে অফ ১৯৯৭ কার্যকর হয়, তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শৈলেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন, সেটা আর কিছু নয়, ৩১শে মার্চের পরে এই আইনটা শেষ হয়ে যাচ্ছে। এই

অবস্থায় দাঁড়িয়ে রাজ্য সরকারের যে পেন্ডিং কেসগুলি রয়েছে, প্রায় ৫ হাজার পেন্ডিং কেস, এগুলিকে ডিসপোজাল করার জন্য তিনি এই বিল এনেছেন। আমি এই বিলকে পূর্ণ সমর্থন করছি। সেই সঙ্গে সঙ্গে জমি অধিগ্রহণের পরে তাদের টাকা-পয়সা যাতে একটা নির্দ্দিষ্ট সময়ের মধ্যে দেওয়া যায় সেই বিষয়টিও অ্যাসিওর করা দরকার। কারণ এটা দীর্ঘদিন পড়ে থাকছে এবং তার ফলে ভ্যালুয়েশন চেঞ্জ হয়ে যাচ্ছে। মানুষ তাদের টাকা পয়সা—পাচ্ছে না। কারণ ২৫ বছর আগেকার যে দাম দেওয়া হয় সেটা যথেষ্ট নয়। আমরা কোলিয়ারি এলাকায় দেখেছি যে বহু জমি পড়ে থাকে সেটা ইউটিলাইজ করার মতো অবস্থায় থাকে না। আবার পাশাপাশি দেখছি যে, উত্তরবঙ্গের বিভিন্ন জায়গায়, অন্য জমি নিয়ে কাজ হতে পারত কিন্তু সেগুলি না নিয়ে উর্ব্বর জমিগুলি নিয়ে বি.এস.এফ.-এর ক্যাম্প হচ্ছে। কাজেই এই বিষয়েও নজর দেওয়া দরকার। কারণ এই জমিগুলি নেওয়ার ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ৩১শে মার্চের পরে এই আইন শেষ হয়ে যাচ্ছে। কাজেই এই বিল এনেছেন এটাকে এক্সটেন্ট করার জন্য। কাজেই এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার, স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় ডব্লিউ. বি. এল. এ. (অ্যামেন্ডমেন্ট) বিল এনেছেন, তাকে আমি সমর্থন করছি। স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিজনে এটা খুব পরিষ্কার করে বলা হয়েছে যে ১৯৪৮ সালের যে আইন সেটা শেষ হয়ে যাচ্ছে, সেজন্য এই আইনের প্রয়োজন হয়ে পড়েছে। আর যে ৫ হাজার কেস পেন্ডিং রয়েছে, এতে দুই ধরনের কেস আছে সেটাও পরিষ্কার করে বলা হয়েছে। সেদিক থেকে আইনটা অপরিহার্য ছিল। কিন্তু এখানে 'ইন অ্যাডিশন টু দি মার্কেট ভ্যালু অফ দি ল্যান্ড' বলে যেটা বলা হয়েছে, এই মার্কেট ভ্যালু বলতে আমরা কি বুঝব? কারণ জমির ভ্যালু রাজ্যের বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম। সুতরাং এই ভ্যালু কিভাবে নির্ধারণ করা হবে? সুতরাং বিষয়টা জানা দরকার।

তারপর আমরা দেখেছি, জমি যখন কোথায়ও অধিগ্রহণ করা হয় সেই জমির মধ্যে ছোট এবং মাঝারি জমির মালিকদের জমিও থাকে, কিন্তু তারপর তারা দিনের পর দিন ধরে কমপেনসেশন পান না। কিন্তু মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ তিনি একটি প্রভিশন রেখেছেন—দি কোর্ট শ্যাল ইন এভ্রি কেস অ্যাওয়ার্ড অ্যান অ্যামাউন্ট ক্যালকুলেটেড অ্যাট দি রেট অফ ১২ পার্সেন্ট পার অ্যানাম। এটা করবার ফলে ১২ পার্সেন্ট করে একটা পোরশন রিলিজ হবে টোটাল মূল্যের। একটি রাস্তা হচ্ছে যার মাঝখানে অনেক ক্ষুদ্র ও মাঝারি জমির মালিকের জমি থাকছে, কিন্তু তারা দিনের পর দিন তার মূল্য পাচ্ছেন না। এই আইনের দ্বারা তাদের ভাল হবে।

এই আইনের সঙ্গে প্রাসঙ্গিক নয়, তবুও বলছি যে, পশ্চিমবঙ্গে বিভিন্ন সময় জমি সংক্রান্ত আইনের উপর যে সমস্ত অ্যামেন্ডমেন্ট হয়েছে সেগুলো দিয়ে সবটা পূরণ করা যায় নি। যার জন্য এখনও কোর্টে অনেক মামলা পড়ে রয়েছে। তার ফলে রাজ্যে ল্যান্ড রিফর্মস

যে পর্যায়ে পৌঁছানো উচিত ছিল সেটা হচ্ছে না। তার জন্য ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী থাকার সময় ১৯৮৭ সালে তিনি ঘোষণা করেছিলেন যে, সমস্ত দিক কভার করার জন্য একটা পূর্ণাঙ্গ আইন তৈরি করা হবে এবং পরবর্তীকালে তার উপর অ্যামেন্ডমেন্ট এলে আসবে। পুরানো প্রসিডিংস খুলে দেখেছি, তিনি ১৯৮৭ সালে আরও ঘোষণা করেছিলেন যে, জমি সংক্রান্ত সমস্যার দ্রুত নিষ্পত্তির জন্য রাজ্যে একটা ল্যান্ড ট্রাইব্যুনাল গঠন করা হচ্ছে। কিন্তু তারপর গঙ্গা দিয়ে অনেক জল প্রবাহিত হয়ে গেছে, কিন্তু সেই ল্যান্ড ট্রাইব্যুনাল আজও গঠিত হয়নি। কিন্তু ঐ ট্রাইব্যুনাল গঠিত হলে জমি সংক্রান্ত বাধা-বিপত্তির দ্রুত সমাধান হতে পারে। কাজেই এই বিলকে সমর্থন করবার সাথে সাথে ঐ ল্যান্ড ট্রাইব্যুনাল গঠন করবার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাব।

এরপর আমি জানাতে চাই যে, কেন্দ্রীয় আইন যেটা ছিল তাতে মামলা করা যেত না। ভারতবর্ষের সংবিধান অনুযায়ী পাবলিক ইন্টারেস্টে কোনও জমি অধিগৃহীত হলে তার বিরুদ্ধে মামলা করা যায় না। মাননীয় মন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য, জনস্বার্থে জমি অধিগৃহীত হলে এই আইনে মামলা করবার কতখানি সুযোগ থাকছে? কারণ সুযোগটা থাকলে এই আইনের উদ্দেশ্যটাই ব্যর্থ হয়ে যাবে এবং গোটা দেশ ফ্রাস্টেটেড হয়ে যাবে। ঘন ঘন মামলা করে কাজটা বন্ধ করে দেবে অনেকে। এই বলে এই বিলকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী আমাদের সামনে যে ল্যান্ড অ্যাকুইজিশন বিল, ১৯৯৭ এনেছেন সে সম্বন্ধে দু একটি কথা আমি বলব। প্রথমত জমি অধিগ্রহণের ক্ষমতা নিশ্চয়ই সরকারের আছে এবং বিভিন্ন কাজেই সেটা করতে হয়, কিন্তু জমি অধিগ্রহণ করতে গিয়ে, আমরা যা দেখেছি, অধিগ্রহণের পর সেই জমির মালিকদের ক্ষতিপূরণ পেতে দীর্ঘদিন অপেক্ষা করতে হয়। ক্ষতিপূরণের পরিমাণ এত অল্প হয় এবং প্রসিডিয়োর এত কমপ্লিকেটেড যে জমির মালিকরা সাধারণত সরকারকে জমি দিয়ে চায় না। তারা ভীষণ অনিচ্ছা নিয়ে সরকারকে জমি দেয়। এই রকম বহু দৃষ্টান্ত আমি ভূমি সংস্কার মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়কে দিয়েছিলাম। ১৯৭৩-৭৪-৭৫ সালে জমি অধিগ্রহণ হয়েছে রাস্তা বা বাড়ি তৈরি করবার জন্য এখনও পর্যন্ত ক্ষতিপূরণের টাকা জমির মালিক পায়নি। এখানে ছোট ছোট জমির মালিকও আছে। জমির মালিক মানেই যে সে বড়লোক বা জোতদার তা নয়, কারও ২-৩ বিঘাও জমি আছে। সেই জমি অধিগ্রহণ হয়ে গেছে, সে খেতে পাচ্ছে না এমন অবস্থার মধ্যেও আছে। অনেক চেঁচামেচি করার পর আমার এলাকার কিছু কিছু জমির মালিক এত দিন বাদে কিছু কিছু ক্ষতিপূরণ পেতে শুরু করেছে। আমি আশা করি এই অবস্থার পরিবর্তন হবে এবং এটা হওয়া উচিত। এটা আপনারা এবং আমরা সকলেই স্বীকার করি। এই উদ্দেশ্য নিয়ে যদি এই বিলটা আনেন তাহলে নিশ্চয়ই ভাল বলব। অ্যাক্ট-১ এবং অ্যাক্ট-২ দুটি অ্যাক্ট আছে। সরকার জমি অধিগ্রহণ করে এবং তারপর ক্ষতিপূরণ পায়। এই অবস্থার পরিবর্তনের জন্য কেন্দ্রীয় সরকার নির্দেশ দিয়েছেন যে এই ভাবে জমি অধিগ্রহণ করা যাবে না এবং কেন্দ্রীয় সরকারের যে আইন আছে ১৯৪৮ সালের এই আইনটাকে মেনে

চলতে হবে। ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্ট ১৯৯৪ এটা মেনে চলতে হবে। এটা নিশ্চয়ই একটা ভাল দিক। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিজিন্সে বলেছেন যে, আগে যে আইনটা ছিল—

The West Bengal Land (Requisition and Acquisition) Act, 1948, as re-enacted by The West Bengal Land (Requisition and Acquistion) Re-enacting Act, 1977.

সেটার মেয়াদ ৩১শে মার্চ ১৯৯৭ শেষ হয়ে যাচ্ছে। সেই আইনের মধ্যে এখনও ৫০০০ কেস পেন্ডিং হয়ে রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এই যে ৫ হাজার কেস পেন্ডিং হয়ে পড়ে রয়েছে সেটা নিশ্চয়ই খুব একটা সমর্থন যোগ্য নয়। এবং তা প্রশংসার দাবি রাখে না। এতগুলি যে কেস পেন্ডিং রয়েছে তার সঙ্গে কতগুলি চাষী যুক্ত রয়েছে এবং তার সঙ্গে তাদের ফ্যামিলি নিয়ে কতগুলি মানুষ যুক্ত রয়েছে এবং তারা কিভাবে বঞ্চিত হচ্ছে ভেবে দেখুন। একটা জিনিস আপনি এখানে এনেছেন সেটা সমর্থন যোগ্য বলে আমার মনে হয়েছে সেটা হল ১২ পারসেন্ট সুদ দেওয়ার ব্যবস্থা করেছেন। সেটা নিশ্চয়ই ভাল। তবে আপনি দেখবেন জমি অধিগ্রহণ হওয়ার আগে যদি ক্ষতি পূরণ দেওয়া যায় তাহলে আর এই সুদ দেওয়ার প্রশ্ন ওঠে না। জমি অধিগ্রহণের আগে যাতে জমির মালিক ক্ষতিপূরণ পায় সেটা মাননীয় মন্ত্রী মহাশয় দেখবেন এই সাধারণ মন্তব্য করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় আমি যে বিল আলোচনার জন্য পেশ করেছি তা নিয়ে দীর্ঘ বিতর্কের অবকাশ নেই। বিরোধী দলের নেতা সঠিক ভাবেই বলেছেন যে, যে ব্যবস্থা আমরা করেছি ওই সংশোধনীর মধ্যে দিয়ে সেইগুলির প্রয়োজন আছে এবং সেটা সমর্থন যোগ্য। তবে এই ব্যাপারে দু-চারটি প্রশ্ন উঠেছে সেই সম্পর্কে আমি কিছু বলতে চাই। এই বিলের স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিজিন্স-এ সব কথা বলা আছে। আমাদের দুটি আইন ছিল। একটা কেন্দ্রীয় সরকারের যে আইনটা এখন সংশোধন করছি, ল্যান্ড অ্যাকুইজিশন (ওয়েস্ট বেঙ্গল) অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৭। ১৯৪৮ সালে রাজ্য সরকার একটা আইন করেছিলেন সেটা হচ্ছে অ্যাক্ট-২।

অ্যাক্ট-২তে যেটা বলা হয়, তাতে জমি নিয়ে নেওয়া হত। আর তার পরে কে কত কমপেনসেশন পাবে তার ঠিক ছিল না। আমাদের বিধানসভায় অ্যাক্ট-২ যখন করা হয়, তখন বলা হয়েছিল, এটি সাধারণভাবে প্রয়োগ করা হবে না। বিশেষ ক্ষেত্রে, যদি জরুরি বুঝি তখন প্রয়োগ করা হবে। ইংরাজিতে যাকে বলে স্পারিং, তা তো হয়নি। কোনও জমি অ্যাক্ট-২তে নেওয়া হয়েছে, দীর্ঘদিন ধরে এটা হয়েছে। মাননীয় সদস্যরা যেটা বলছেন, তারা এখনও ক্ষতিপূরণ পাননি। এখনও ৫ হাজার কেস পেন্ডিং আছে। এটি কোনও বিতর্কের বিষয় নয়। কেন্দ্রের সঙ্গে সংঘাতের বিষয় নেই। এটা নিয়ে বহুদিন আলোচনা হয়েছে। আমার পূর্বসূরি

যিনি ছিলেন, তিনি এটা নিয়ে বলেছেন এবং এটা নিয়ে আলোচনা হয়েছে। আমরাও চাইছি নীতিগতভাবে। আমরা অ্যাক্ট-২ রে মেয়াদ বাড়াতে চাইছি না। অ্যাক্ট-১তে বাকি যে কেসগুলো থাকল, যেহেতু অ্যাক্ট-২টা মার্চ মাসে উঠে যাচ্ছে, আমরা তার মেয়াদ বাড়াতে চাইছি না। সেজন্য আমরা কি করে ক্ষতিপূরণ মিটিয়ে দেব, সেজন্যই আমরা এই সংশোধনী এনেছি। এটাই হচ্ছে মূল বিষয়। আমরা সহমত পোষণ করি। কমপেনসেশন পেতে যদি বিলম্বিত হয়, তার জটিলতা দেখা দেয়, সেগুলো বাঞ্ছনীয় নয়। এগুলো নির্দিষ্ট সময়ের মধ্যে দিয়ে দিতে হবে। সেজন্যই আমরা এই ব্যবস্থা করছি। ক্লজ-৪ এবং ক্লজ-৪ এ এটা বলা আছে। দু বছরের সময়সীমা আমরা বেঁধে দিয়েছি। এটা নাহলে আবার নতুন করে নোটিশ দিতে হবে। আবার শুধু নোটিশ করলেই হয় না, মার্কেট ভ্যালু অনুযায়ী দাম দিতে হবে। যে দামে কেনাবেচা হয়েছে, তার ডিড আছে সাব-রেজিস্ট্রি অফিসে। আমরা সেই ভাবে করেছি। এটি কার্যকর হবে না, কারণ মান্নান সাহেব বলেছেন যে, এতে কেন্দ্রের সঙ্গে সংঘাত দেখা দেবে। কেন্দ্রীয় সরকার বলছেন, তাঁরা এর মেয়াদ বাড়াবেন না। তারপর ওঁরা শর্ত আরোপ করেছিলেন। আমার পূর্বসূরি এখানে সংশোধনী এনেছিলেন। সেটি কার্যকর হয়েছে। আমরা মেয়াদ বাড়াতে চাইছি না। ওঁরাও চাইছেন না। এই যে অ্যাকুইজিশন অ্যান্ড রিকুইজিশন অফ প্রপার্টি, এটি কংকারেন্ট লিস্টের মধ্যে পড়ে। ল্যান্ড, এটি হচ্ছে রাজ্য তালিকাভূক্ত বিষয় এবং অ্যাকুইজিশন অ্যান্ড রিকুইজিশন অফ প্রপার্টির বিষয় হচ্ছে সংবিধানের যৌথ তালিকাভূক্ত বিষয়। সেজন্য কনকারেন্ট লিস্টের আইটেম ৪২এ ল্যান্ড আছে এন্ট্রি ১৮র। আর এটি হচ্ছে এন্ট্রি ৪২ সেজন্য, যেহেতু কংকারেন্ট বিষয়, সেইহেতু এই বিষয়ে যদি কোনও সংশোধন আমরা করি, তাহলে সেটি রাষ্ট্রপতির কাছে আমাদের পাঠাতে হবে। তাঁর মতামত পেলে তবেই সেটি কার্যকর হবে। আর যদি অর্ডিন্যান্স করি, তাহলেও রাষ্ট্রপতির সম্মতি নিতে হবে। সেজন্য ওঁরা কিছু বললে তখন আমরা দেখব। সেজন্য বিষয়টি আগে বোঝা দরকার। আগের কেন্দ্রীয় সরকার এবং বর্তমান কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের মূলগত দৃষ্টিভঙ্গির পার্থক্য নেই। মাননীয় সদস্য বলেছেন যে, আমরা নাকি সুপ্রিম কোর্টে হেরে গেছি। কোনওটাতে হেরে গেছি তা বুঝলাম না। ভূমি সংস্কার আইন সংক্রান্ত বিষয়ে হাইকোর্টে যে মামলা হয়েছিল, সেটি নিয়ে আমরা সুপ্রিম কোর্টে গিয়েছি। সেই মামলার এখনও শুনানী আরম্ভ হয় নি। কেবলমাত্র এস.এল.পি. অ্যাডমিটেড হয়েছে। হেরে যাওয়া কোনও মামলার কথা বলছেন সেটা আমি বুঝতে পারছি না। আরেকটি কথা আমাদের মাননীয় সদস্য জয়ন্তকুমার বিশ্বাস বলেছেন যে, পূর্ণাঙ্গ আইন করার দরকার। তিনি বলেছেন যে, ভূমি সংস্কার সম্পর্কে পূর্ণাঙ্গ স্তরে আইন করার দরকার, কিন্তু এটা অ্যাকুইজিশন ইত্যাদি সম্পর্কিত নয়। পূর্ণাঙ্গ আইন করার কথা যে বলেছেন সেই বিষয়ে দেখব কিন্তু এখনই সেই ব্যাপারে কিছু বলতে পারছি না। আরেকটি কথা বলেছেন যে, ল্যান্ড ট্রাইব্যুনালের ব্যাপারে কি হল? আমি সেই ব্যাপারে স্মরণ করিয়ে দিচ্ছি যে, গত বাজেট বক্তৃতার সময়ে আমি বলেছিলাম যে এটা খুব শীঘ্রই গঠন করব। আমি এবার সবাইকে এই সুখবরটি দিচ্ছি যে, ল্যান্ড ট্রাইব্যুনালের যে নোটিশ বা নোটিফিকেশন, সেটা হয়ে গেছে। রাজ্য স্তরে একটা স্পেশ্যাল ট্রাইব্যুনাল করা হবে। এছাড়া ৩টি ডিভিশনে

৩টি রিজিওনাল ট্রাইব্যুনালটি হবে। এই তিনটি রিজিওনাল ট্রাইব্যুনাল কোথায় কোথায় হবে তার জায়গা এবং ঘর সব ঠিক করা হয়ে গেছে। এই ট্রাইব্যুনালের যারা সদস্যা হবেন তারা নির্বাচিত হবেন হাইকোর্ট থেকে। হাইকোর্টের চিফ জাস্টিস সিটিং জাজদের মধ্যে থেকেই পাঠাবেন এবং এই ব্যাপারে সরকারি নির্দেশ পাঠিয়ে দেওয়া হয়েছে। আমরা ওই সমস্ত সদস্যদের পেলে পরেই কাজ শুরু করব। আমাদের ট্রাইব্যুনালের জায়গা, জমি সব ঠিক হয়ে আছে, এখন আমরা যত শীঘ্র নাম পাব তত শীঘ্র কাজ শুরু করতে পারব। আরেকটি কথা এই ব্যাপারে মাননীয় সদস্য বলেছেন যে, এই ট্রাইব্যুনাল করলে পরে আর মামলা করার সুযোগ থাকবে কিনা। আমি মনে করি মামলা করার সুযোগ সবার আছে এবং সেটা থাকবে কারণ এটা গণতান্ত্রিক অধিকার। তবে মামলার সুযোগ হয়ত থাকবে কিন্তু সেই সুযোগের পরিমাণ বাড়বে না। কারণ এতদিন যে সমস্ত ব্যাপারে মানুষের ক্ষোভ থাকত যে, টাকা দেরিতে পাওয়া যাচ্ছে বা জমি বিক্রি করার পরেও টাকা পাওয়া যাচ্ছে না ইত্যাদি বিষয়গুলোর সমাধান এই ট্রাইব্যুনালের মধ্যে দিয়ে হওয়া সম্ভব হবে। সুতরাং তাদের ওই ক্ষোভের কারণ অনেকটা কমে আসবে। ফলে মামলা করার সুযোগ এতে ততটা বাড়বে না। তারপরে এটা নিয়ে মাননীয় বিরোধী দলের নেতা বলেছেন যে, এর জটিলতা ইত্যাদি এইসব বিষয়গুলো নিয়ে সর্বভারতীয় স্তরে আলোচনা করতে হবে। আইনের প্রসিডিওরাল জটিলতা যে আছে তার জন্য সর্বভারতীয় স্তরে কেন্দ্রীয় সরকার একটা কমিটি গঠন করেছেন। সেখানে আরও সহজে কিভাবে এটাকে করা যায় এবং সার্বিক করা যায় তার চেষ্টা করতে হবে। আমাদের জমি তো লাগবেই, শিল্পোন্নয়নের জন্য জমি লাগবে, আমাদের নগরোন্নয়নের জন্য জমি লাগবে, রাস্তাঘাট, সেচ প্রকল্পের জন্য জমি লাগবে, তারজন্য আমরা জমি নিচ্ছি। সময়ের মধ্যে যাতে আমরা জমিগুলো পেতে পারি এবং এর জটিলতা দূর করতে পারি তারজন্য কেন্দ্রীয় সরকার একটা কমিটি গঠন করেছে। তাতে আমাদের মুখ্য সচেতক, যিনি আগে আমাদের ল্যান্ড রিফর্মস কমিশনার ছিলেন, তিনি আছেন। কিছুদিন আগে যে ভূমি সংস্কার সংক্রান্ত সম্মেলন হল তাতে আমি ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী হিসাবে, যদিও অন্য জায়গায় ভূমি রাজস্ব দপ্তর বলা হয় না, সেখানে রেভিনিউ মিনিস্টার হিসাবে গেছিলাম। সেখানে আমি বলেছিলাম যে, এটাকে তাড়াতাড়ি করুন, তারও পরে সংশোধন করতে হবে। ওটা করলে পরে সারা ভারতবর্ষে সবার সুবিধা হবে। তাতে তারা বলেছেন যে, ফেব্রুয়ারি মাসের মধ্যে ওই রিপোর্ট দেবার চেষ্টা করছেন। এর উপরে সংশোধন হবে। এতে আমার মনে হয় সমস্যাগুলোর যে সম্মুখীন হচ্ছে সেগুলো আমরা দ্রুত মিটিয়ে ফেলতে পারব। আর অ্যাক্ট (২) যেটা বলেছেন সেটা হচ্ছে যে ৫ হাজার কেস পেন্ডিং আছে এবং ওই যে ৫ হাজার কেস পেন্ডিং আছে এটা ঠিকই সমর্থনযোগ্য নয়।

আমি মেনে নিচ্ছি এটা, আপনাদের প্রশংসা করতে হবে না বা সমর্থন করতে হবে না। যেটা পড়ে আছে, সেটা যাতে দ্রুত নিষ্পত্তি হয় সেইজন্য সংশোধন করা এবং সময়টা ২ বছর বেঁধে দিয়েছি যাতে তাড়াতাড়ি এটা করা যায়। আমার পূর্বসূরি যেটা করেছিলেন,

১৫ হাজার ছিল, এখন ৫ হাজার এসে দাঁড়িয়েছে। তার মধ্যে এস্টিমেট হয়ে গেছে, আমরা দেখছি এখন ৪,৭১১—এটা হিসাব-টিসাব যা ছিল। যারা জমি দিয়েছেন তাদের বেশি করে দিতে হবে। আমরা ২৭৬৫ হিসাবটা দেখলাম বিভিন্ন জেলায়, টাকা-পয়সা জমা দিয়েছে, আমরা ২০৩১ এর মত জমা দিয়েছি। সেটাও কিভাবে দ্রুত করা যায় সেটা আমরা ভাবছি। ইতিমধ্যে অনেকটাই হয়েছে, আরও পরিকল্পনা করতে হবে। এই ব্যাপারে আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। মাননীয় সদস্যরা যেটা বলেছেন বিলের উপর আলোচনার সময়, আমার মনে হয় না তার উপর কিছু বলার থাকতে পারে। আমি প্রত্যেকটি বিষয়ে বলেছি, আর এখানে বাজেট অধিবেশন যখন হয় তখন বলেছিলাম বাজেট বক্তৃতাতে—দপ্তরের বাজেটে—প্রায় ১০ হাজার একর জমি ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত অধিগ্রহণ করেছিলাম ৩০ কোটি টাকা ক্ষতিপূরণ হিসাবে দিয়েছিলাম। এটা আমার বাজেট বক্তৃতার সময়ে বলে দিয়েছিলাম কি পরিমাণ অধিগ্রহণ এবং কত ক্ষতিপূরণ দিতে পেরেছি। আমরা কাজটা কতটা দ্রুততার সঙ্গে করছি, এখান থেকেই আপনারা সেটা বুঝতে পারবেন। এই বিল এখানে পাস হতে যাচ্ছে, এরপর এটা রাজ্যপালের কাছে যাবে এবং তিনি রাষ্ট্রপতির সম্মতির জন্য মতামতের জন্য পাঠাবেন এবং আমরা জানতে পারলে সেটা নিয়ে নিশ্চয় এখানে ফিরে আসব। এখানে যেটা জরুরি যেটা মান্নান সাহেব অ্যামেন্ডমেন্ট হিসাবে এনেছেন, এটাতে পাবলিক ওপিনিয়ন এলিসিট করার জন্য বলেছেন The Bill be circulated for the purpose of eliciting public opinion by the 13th September, 1977. এটা বলে বললেন ১৩ই সেপ্টেম্বর পর্যন্ত। এটা তো ১৩ই সেপ্টেম্বর পর্যন্ত থাকবে না। এখানে তো অবজেক্ট লেখা হয়েছে মার্চ ৩১-এ এটা শেষ হয়ে যাবে। তাহলে সেপ্টেম্বরে পাবলিক ওপিনিয়ন নিয়ে কি করব। সুতরাং পাবলিক ওপিনিয়ন নেওয়ার সুযোগ নেই। এটা অতি জরুরি, প্রয়োজনে অর্ডিনান্স করতে হত। এখন যেহেতু হাউস চলছে তাই বিলটা আনতে পারলাম, না হলে রাষ্ট্রপতির কাছে যেতে হত সংবিধানের নিয়ম অনুযায়ী। মূল বিষয় যেহেতু মত পার্থক্য কিছু নেই, সেইজন্য সর্বসম্মত এই যে বিল এটাকে আপনারা অনুমোদন করবেন এবং এইখানে যে সংশোধনীগুলি আছে সেটা আপনারা প্রত্যাহার করে নেবেন, এটা আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের কাছে অনুরোধ করব।

**Mr. Deputy Speaker :** The motion of Shri Abdul Mannan that the Bill be circulated for the purpose of eliciting public opinion by the 13th September, 1977, was then put and lost.

The motion of Dr. Surjya Kanta Misra that the Land Acquisition (West Bengal Amendment) Bill, 1997, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 6**

The question that Clauses 1 to 6 do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to move that the Land Acquisition (West Bengal Amendment) Bill, 1997, as settled in the Assembly, be pased.

The motion was then put and agreed to.

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** অনারেবল স্পিকার স্যার, বিরোধী দলনেতা আজকে ইফতার পার্টি ডেকেছেন ৫.৩০ মিনিটে। কিন্তু আমাদের একটা মোরাল ডিউটিও আছে বুক ফেয়ারে যাওয়া। সেই জায়গাতে আমি অনুরোধ করব আপনি একটা অর্ডার পাস করান যাতে করে বাস এখান থেকে আমাদের নিয়ে যায় এবং আবার যেন এখানে ফিরে আসে।

**The West Bengal School Service Commission Bill, 1997**

**Shri Kanti Biswas :** Sir, I beg to introduce the West Bengal School Service Commission Bill, 1997 and to place a statement as required under Rule 72(1) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

Sir, I beg to move that the West Bengal School Service Commission Bill, 1997, be taken into consideration.

**Shri Abdul Mannan :** Mr. Speaker Sir, I beg to move that this House disapproves the West Bengal School Service Commission Ordinance, 1995. (Ordinance No. VIII of 1996).

স্যার, আমরা এই অর্ডিন্যান্সের বিরোধিতা করছি এই কারণে যে, প্রথমত যে কোনও অর্ডিন্যান্সই সংসদীয় গণতন্ত্রের পক্ষে খারাপ কারণ হাউস ৬ মাস ডাকা হয়নি, না ডেকে একটা অর্ডিন্যান্স করলেন। অর্ডিন্যান্সের বিরোধিতা সব সময়ে ওরাও করেন, পার্লামেন্টে, লোকসভায় ওরা অর্ডিন্যান্সের বিরোধিতা করেন। আমাদের এখানে করতে হবে তা নয়, যারা লোকসভায় অর্ডিন্যান্সের বিরোধিতা করেন তারা এখানে নিজেরা অর্ডিন্যান্স জারি করে সেই একই পথে গিয়ে দ্বিমুখী চরিত্র প্রকাশ করবেন এটা কখনওই উচিত নয়। কিন্তু যে অর্ডিন্যান্স করেছেন সেটাও খারাপ। স্যার, আমরা সেই ঘর পোড়া গরু সিঁদুরে মেঘ দেখলে ভয় পাই। স্কুল সার্ভিস কমিশন নিয়ে আসার উদ্দেশ্যটা কেন হল? দেখা যাচ্ছে যে বিভিন্ন জায়গাতে স্কুলগুলোর পরিচালকমন্ডলীতে নির্বাচনে সরকার পক্ষ অনেক জায়গাতে হেরে যাচ্ছে। স্কুলের ম্যানেজিং কমিটিতে যেখানে নির্বাচন হচ্ছে সেখানেই সরকার পক্ষ হেরে যাচ্ছে এবং হেরে যাওয়ার পর সেকেন্ডারি টিচারদের অ্যাপয়েন্টমেন্টের যে অধিকার ছিল ম্যানেজিং কমিটির সেই পাওয়ার সঙ্কুচিত করার একটা চেষ্টা হচ্ছে। পাওয়ারটা কেড়ে নেওয়ার চেষ্টা হচ্ছে। যেখানে

আমাদের সরকার বারবার বলেন, আমাদের মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে মন্ত্রীরা পর্যন্ত বারবার বলেন যে পাওয়ার ডি-সেন্ট্রালাইজ করে দিয়েছি, তারা যেখানে ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলেন সেখানে ম্যানেজিং কমিটির ক্ষমতা কেড়ে নিয়ে ক্ষমতা কেন্দ্রীভূত করার একটা চক্রান্ত হল। ম্যানেজিং কমিটিগুলো তাদের টিচারদের অ্যাপয়েন্টমেন্ট দিতে পারবে না। এতে কি হল, তাদের ক্ষমতা সঙ্কুচিত হয়ে গেল। ম্যানেজিং কমিটির হাত থেকে ক্ষমতা কেড়ে নিয়ে কি করবেন না, না, এস. এস. টি. যেটা আছে তাদের যে রিজিওনে ভাগ করেছেন তারা এইগুলো করবে। এখন একথা এখানে অনেকে বলতে পারেন যে, আমরা এই হাউসে অনেকবার বলেছি যে কিছু কিছু ম্যানেজিং কমিটিতে দুর্নীতি হয়। টিচার অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার ক্ষেত্রে ৪০ হাজার, ৫০ হাজার টাকা নেওয়া হচ্ছে। শুধু তাই নয়, যে চাকরি করবে তার কাছে থেকে টাকা নেওয়া হবে, সে যদি ব্যাচেলর হয় শ্বশুর বাড়ি থেকে টাকা নিয়ে আদায় করে স্কুলকে দিতে হচ্ছে চাকরি পাবার জন্য এই রোগটাকে দূর করার ব্যবস্থা না করে ক্ষমতাটা কেড়ে নেওয়া ঠিক না। স্যার, মাথার যন্ত্রণা করলে যদি ডাক্তার মাথার চিকিৎসা না করে সেখানে মাথাটা কেটে দেন তাহলে কি আপনি বাঁচবেন? আজকে দুর্নীতি হচ্ছে ওখানে। পরীক্ষার হলে টোকাটুকি হলে যদি পরীক্ষাটাই তুলে দেন তাহলে কি শিক্ষা ব্যবস্থা বাঁচবে? আপনি টিচার অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে দুর্নীতি বন্ধ করতে পারেননি। টাকা পয়সা নিয়ে যেখানে টিচার অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে আপনি সেটা বন্ধ করতে পারেননি। আপনি ক্ষমতাটা কেড়ে নিয়ে বলছেন না, দেব না। এখন কি করবে। এখন একটা টিচারের পোস্ট যদি খালি হয় সেই পোস্ট পূরণ করতে দু বছর, তিন বছর, চার বছর লেগে যাচ্ছে।

আর একজন শিক্ষক এর পদশূণ্য হলে তারা যদি রিটায়ারও করেন তাহলে সেটা তিন চার বছরও লেগে যায়, মারা গেলে তো ক' বছর লাগবে জানা নেই। যেখানে আগামী নোটিশ দিয়েছেন যে অমুক তারিখে, ৫ই মার্চ এই টিচার রিটায়ার করবেন কিন্তু আগাম জানানো সত্ত্বেও সেই পোস্ট ফিল আপ করা যাচ্ছে না, তাদের হাতে ক্ষমতা থাকা সত্ত্বেও, আর আপনারা তাদের হাত থেকে ক্ষমতা নিয়ে নিচ্ছেন। আপনি বলবেন যে না, আমরা সরলীকরণ করব। অনেক কিছু বলবেন। আপনি পেনশন সরলীকরণের কথাও বলেছেন। অনেক কিছু বলেছেন কিন্তু কিছু করতে পারেননি। আমরা কি দেখলাম কলেজ সার্ভিস কমিশনে। কলেজ সার্ভিস কমিশনে কি কলেজের অধ্যাপক নিয়োগ করা যাচ্ছে? লেকচারার নিয়োগ করা যাচ্ছে? সেগুলো করা যাচ্ছে না। কলেজ সার্ভিস কমিশন আজকে দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। এটাও কি আরেকটা দুর্নীতির আখড়া করবেন? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এখন বক্তৃতা দিতে গিয়ে বলবেন যে স্কুল সার্ভিস কমিশনে আমরা এইসব দুর্নীতিগুলো বন্ধ করব। আপনারা কি করতে পারবেন? প্রাইমারি টিচার অ্যাপয়েন্টমেন্ট নিয়ে দুর্নীতি হচ্ছে ন। সুপ্রিম কোর্টের রায়ে, আদালতের রায়ে প্রাইমারি টিচারস অ্যাপয়েন্টমেন্ট বন্ধ করে দেওয়া হয়েছে, ওত দুর্নীতি করেছেন সেখানে। সেখানে তো ম্যানেজিং কমিটি ছিল না।

সেখানে আপনাদের স্কুল বোর্ডগুলো ছিল। সেখানে যদি দুর্নীতি বন্ধ করতে না পারেন, সেখানে আপনার মনোনীত বোর্ড, এখানে তো অনেক দুর্নীতি জড়িয়ে রয়েছে। অ্যাপয়েন্টমেন্ট বাতিল করে দিয়েছে, এইরকম হয়েছে। তাহলে আপনি কি করে স্কুল সার্ভিস কমিশনকে দুর্নীতি মুক্ত করবেন? সেজন্য আমি বলছি যে এইরকম একটা কালা আইন, কালা অর্ডিন্যান্স যে করেছেন তাকে প্রত্যাহার করুন। এই বিলকে আনবেন না। এইরকম একটা আইন এনে ক্ষমতাকে সঙ্কুচিত করবেন না। পাওয়ারকে ডিসেন্ট্রালাইজ করার কথা যেখানে আপনারা বারবার বলেন সেখানে পাওয়ারকে সেন্ট্রালাইজ করবেন না। করাপশনকে আরও বেশি করে প্রশ্রয় দিচ্ছেন। এটা আমরা প্রাইমারি টিচারদের ক্ষেত্রে পেয়েছি। পঞ্চায়েতের ভোটের সময়ে প্রাইমারি টিচারদের একটা করে অ্যাপয়েন্টমেন্ট দিয়ে দেওয়া হয়েছে। ইলেকশনের সময় হলে একটা করে কল লেটার চলে যায়। আবার এস.এস.সি.কে সেই একইভাবে ব্যবহার করবেন? সেজন্য সরকার এর সেই অসদুদ্দেশ্য যাতে সাধিত না হয় তার জন্য আমরা বিরোধীরা টুথ অ্যান্ড নেল এই কালা কানুনের বিরোধিতা করে যাব। সেজন্য সরকার বাহাদুরকে অনুরোধ করব ইগোর লড়াই করবেন না। প্রেস্টিজ ইস্যু নেবেন না। এইরকম একটা কালা বিল তৈরি করে আরেকটা দুর্নীতির আখড়া করবেন না যেমন ভাবে কলেজ সার্ভিস কমিশনে করেছেন। সেজন্য এটার বিরোধিতা করে আমরা রেজলিউশন আনতে চাইছি। এই অর্ডিন্যান্সের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই যে পশ্চিমবঙ্গ সরকার ওয়েস্ট বেঙ্গল স্কুল সার্ভিস কমিশনের যে অর্ডিন্যান্স এনেছিলেন, তাকে ডিস অ্যাপ্রুভ করে আমরা সংবিধানের ২১৩(২) ধারা অনুযায়ী স্ট্যাটুটারি রেজলিউশন দিয়েছি। আমাদের দলের মুখ্যসচেতক মান্নান সাহেব আগে বলেছেন যে, আমরা এই স্কুল সার্ভিস কমিশনের কেন বিরোধিতা করছি। বিলের উপর যখন আলোচনা হবে, 'এই বিলের কি পরিবর্তন আমরা চাই, এই বিলের কেন আমরা সার্বিক বিরোধিতা করছি', সেই ব্যাপারে বলব। আমি যেটা মন্ত্রীর কাছে জানতে চাই যে, কি এমন মহাভারত অশুদ্ধ হয়ে গেছিল যে এই অর্ডিন্যান্স নিয়ে আসতে হল? অর্ডিন্যান্স হচ্ছে সেই রকম আইন, যার কোনও আপদকালীন প্রয়োজন থাকে, যা না করলে দেশের বিরাট ক্ষতি হবে। স্কুল সার্ভিস কমিশন তৈরি হবে, তার চেয়ারম্যান নিয়োগ হবে, মেম্বার নিয়োগ হবে, অফিস ঠিক হবে, তারপর তার নর্মস তৈরি হবে, তারপর মাস্টারমশায়, স্কুল শিক্ষক চাকরি করবেন। তার মধ্যে কোনওটাই আর্জেন্সি ছিল না। আমি নীতিগতভাবে সরকারের এই অর্ডিন্যান্স আনার চেষ্টাকে বিরোধিতা করি এবং আমার সন্দেহ যে কোনও গভীর রাজনৈতিক দুরভিসন্ধি থেকে সরকার এই অর্ডিন্যান্স নিয়ে এসেছে। আমরা বিলটা খুব ভাল করে পুঙ্খানুপুঙ্খ ভাবে পড়ার চেষ্টা করেছি এবং স্টাডি করার চেষ্টা করছি যে কেন সরকার এটাকে নিয়ে এসেছেন এবং পরবর্তীকালে যখন আমরা অ্যামেন্ডমেন্টগুলি আলোচনা হবে, তখন আমি সেই কথা বলব। আমি আপনাকে বলব যে, আমি এই অর্ডিন্যান্সকে সম্পূর্ণ ভাবে ডিসঅ্যাপ্রুভ করছি এবং আমরা মনে করি যে এটা সম্পূর্ণ ভাবে স্কুল শিক্ষক নিয়োগে

রাজনৈতিক নিয়ন্ত্রণে নিয়ে আসার জন্য করা হয়েছে। এটা ড্রপ করে দেওয়া উচিত। স্কুলের ম্যানেজিং কমিটিতে যেটুকু গণতান্ত্রিক অধিকার ছিল, সেই গণতান্ত্রিক অধিকারকে কেড়ে নেওয়ার জন্য এবং অবিলম্বে কিছু রাজনৈতিক সুযোগ সুবিধা পাওয়ার জন্য এই অর্ডিন্যান্স নিয়ে আসা হয়েছে। এর কোনও তাৎক্ষণিকতা নেই। আমি আপনাকে বলব যে, আপনিও সরকারকে জিজ্ঞাসা করবেন যে কারণ সরকার দেখিয়েছে যে, কেন এটাকে দ্রুত নিয়ে এলেন, তার কোনও ব্যাখা নেই। এইজন্য আমি স্ট্যাটুটারি রেজলিউশনকে সমর্থন করছি এবং এই অর্ডিন্যান্সের সম্পূর্ণ বিরোধিতা করছি। এখানে স্ট্যাটুটরি রেজলিউশন নিয়ে আলোচনা হচ্ছে। আগে মন্ত্রীকে জাস্টিফাই করতে হবে। যে কেন উনি এই অর্ডিন্যান্স নিয়ে এলেন? তারপর স্ট্যাটুটরি রেজলিউশনকে ভোটে দিতে হবে, তারপর মোশন মুভ করবেন। মোশন মুভ করে বিলের উপর আলোচনা করতে হবে। আগে এক্সপ্লেইন করুন যে কেন এই অর্ডিন্যান্সটা নিয়ে এলেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এরকম ব্যাপার লোকসভা এবং অন্যান্য হাউসেও একসঙ্গে আলোচনা হয়েছে এবং একসঙ্গে ভোট হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমাদের এই হাউসে এরকম হয়নি। স্ট্যাটুটরি রেজলিউশন আনার পর সেটার উপর আলোচনা হয়। তারপর মন্ত্রী, কেন অর্ডিন্যান্স আনা হয়েছে সেটা ব্যাখ্যা করে বুঝিয়ে দেন। তারপর সেই রেজলিউশনকে ভোটে দেওয়া হয়, তারপর ডিসকাশন হয়। কিন্তু এলিসিটিং পাবলিক ওপিনিয়নের ব্যাপারে এক সঙ্গে আলোচনা হয় এবং ভোট হয়। স্ট্যাটুটরি রেজলিউশন আলাদা ভাবে হয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই হাউসে প্রিসিডেন্ট আছে যেখানে একসঙ্গে আলোচনা হয়েছে এবং তারপর ভোট হয়েছে। মিঃ হবিবুল্লাহ সাহেব যখন স্পিকার ছিলেন, ১৯৭৮ সালে, তখন এরকম একটা কেস হয়েছিল। আমি এখানে সেটা পড়ে দিচ্ছি ....

Honourable members, yesterday I have received a notice of a resolution on the subject of disapproving the Netaji Nagar College (Taking over of management) ordinance, 1978 from Shri Bholanath Sen, M.L.A. In the said notice Shri Sen has also made some allegation that he has previously sent a notice of a resolution on the same subject which was not placed before the Business Advisory Committee. I have gone through that notice. But I am afraid that there was no such resolution. Shri Sen had merely signified his intention to move a resolution on the subject but I am of the opinion that mere an intention cannot be a subject matter of discussion in the Business Advisory Committee unless and untill there is a specific motion. Therefore, the question of placing the same to the Business Advisory Committee did

not arise. The present resolution falls in the category of a statutory resolution as it is intended to be moved in pursuance of the provisions of Artical 213(2)(a) of the Constitution of India. In the Lok Sabha there are precedents where such resolution were discussed together with the motion for consideration of the Government Bill seeking to replace the Ordinance. (vide Resolution regarding Reserve Bank of India (Amendment) Ordinance, 1957 moved on 22nd November 1957. following the same practice as in the Lok Sabha I hold that the present resolution may be taken up for discussion together with the consideration motion of the relevant Government Bill.

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের সুপারিশ অনুসারে পশ্চিমবঙ্গ বিদ্যালয় পরিষেবা কৃত্তক বিধেয়কটি আলোচনার জন্য সভায় গ্রহণ করা হোক।

**Mr. Deputy Speaker :** There is a circulation motion of Shri Saugata Roy which is out of order under Rule 81(vi) of the Rules of Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly. The ordinance will automatically be lapsed by 6th March, 1997.

**শ্রী সৌগত রায় :** আমি অর্ডিন্যান্সের সারকুলেশনের জন্য বলেছি, এটা কি করে আউট অফ অর্ডার হয়?

**Mr. Deputy Speaker :** Rule 81(vi) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly provides the conditions of admissibility of amendments. The following conditions shall Governor the admissibility of amendments to clauses or schedules of a Bill—

(vi) The Speaker may refuse to propose an amendment which is, in his opinion, frivolous or meaningless.

এটা মিনিংলেস। স্পিকারকে ৮১(৬) অফ রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অফ বিজনেসে পাওয়ার দেওয়া আছে। এটা ৬ই মার্চের পর অটোমেটিক্যালি ল্যাপস হয়ে যাবে। সুতরাং এটা আননেসেসারি, এটা মিনিংলেস বা ফিভোলাস, কারণ ৬ই মার্চের পর এর লাইফ সিজ করে যাচ্ছে। দ্যাট ইজ দা ইনটেনশন অফ দা স্পিকার। সুতরাং এটা মিনিংলেস, এটা সার্কুলেশনে দেওয়ার কোনও অর্থ হচ্ছে না। আমি রুলিং দিলাম।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** স্যার, আপনার রুলিং তো মানতেই হবে, কিন্তু আমার মনে হল সার্কুলেশনের জন্য যে মোশন দিয়েছিলেন আমাদের শ্রী আব্দুল মান্নান এবং শ্রী সৌগত

রায়, সেটা যদি হাউস সর্বান্তকরণে মেনে নিত তাহলে আজকে এই কালা কানুন আমাদের এখানে মেনে নিতে হত না বা বাস্তবে রূপায়িত হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এটাকে কালা কানুন বলছি এই জন্য যে, যারা বলেন আমরা গণতন্ত্রের ধ্বজাধারি, তারা গণতন্ত্রকে গলা টিপে মারবার জন্য এই কালা কানুন পশ্চিমবঙ্গ বিধানসভায় এনেছেন।

স্যার, প্রাথমিক স্কুল থেকে, প্রাথমিক শিক্ষক নিয়োগ থেকে, কলেজের শিক্ষক নিয়োগ থেকে এরা ইতিমধ্যেই সেই সমস্ত নিয়োগ কুক্ষিগত করেছে। প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে মান্নান সাহেব ইতিমধ্যেই বলে গেলেন বিভিন্ন জেলাতে কি ধরনের কেলেঙ্কারি হচ্ছে। কলেজ সার্ভিস কমিশনেও ঠিক এক ব্যাপার। আর আজকে যে ক্ষমতা মাধ্যমিক স্কুলগুলোতে নির্বাচিত কমিটির হাতে ছিল, সেই ক্ষমতাটুকুও এই কালা আইনের মধ্যে দিয়ে কেড়ে নেওয়ার চেষ্টা করা হচ্ছে। এর জন্য লজ্জা হওয়া উচিত। স্কুলে একটা ম্যানেজিং কমিটি, একটা নির্বাচিত কমিটি থাকত। সেটা স্কুলের ফোর ক্লাস স্টাফরা নির্বাচিত করেন, অভিভাবকমন্ডলী নির্বাচিত করেন। সেই নির্বাচিত ম্যানেজিং কমিটির হাতে যেটুকু ক্ষমতা ছিল, সেই শিক্ষক নিয়োগের ক্ষমতাটুকুও কমিটির হাত থেকে কেড়ে নেওয়া হচ্ছে।

বলছেন কি না, তাঁরা নাকি দুর্নীতির আশ্রয় গ্রহণ করেছিলেন বা করছেন। তারা যদি আজকে দুর্নীতির আশ্রয় গ্রহণ করেন তাহলে সরকারের উচিত যারা দুর্নীতিগ্রস্ত বিদ্যালয় বা দরকার হলে সেই ম্যানেজিং কমিটি বদল করে দিয়ে নতুন করে সরকার তাদের সমস্ত ক্ষমতা দূর করে দিয়ে সেই ক্ষমতা নিজের হাতে কুক্ষিগত করতে চাইছেন। এই ধরনের অগণতান্ত্রিক পদক্ষেপের আমরা কি বিরোধিতা না করে থাকতে পারি? মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর কথা তাঁর জবাবি ভাষণে বলবেন। এই জিনিস সম্পূর্ণ রাজনৈতিক ভাবে পরিচালিত হবে এবং আজকে যারা বামফ্রন্টের ধ্বজাধারি শিক্ষক বা যতক্ষণ পর্যন্ত না বলছেন আমরা বামফ্রন্টের ধ্বজাধারি ততক্ষণ পর্যন্ত তাদের এই রিজিওনাল কমিশন বা যে কোনও কমিশনেই বলুন নাম উঠবে না। এই অবস্থায় পরিণত হবে, এই ভবিষ্যতবাণী আমি করছি। যখন কলেজ সার্ভিস কমিশন হয়েছে এবং প্রাথমিক শিক্ষকদের নিয়োগের ক্ষেত্রেও এটা হয়েছিল। আজকে তাই আমরা বিভিন্ন ভাবে এই বিলের যাতে সার্কুলেশন হয় তার দাবি করেছিলাম, স্ট্যাটুটরি রেজলিউশন এনেছিলাম। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, এই অর্ডিন্যান্স আনবার কি প্রয়োজন ছিল? আপনি. আপনার জবাবি ভাষণে নিশ্চয়ই তা জানাবেন। এটা এমন একটা কিছু জরুরি বিষয় ছিল না। আপনি এটা কবে থেকে প্রয়োগ করবেন তাও জানাননি। আমরা শুনেছি, মে মাসের পর থেকে নাকি এটা বাস্তবে কার্যকর হবে। যে বিল মে মাসে কার্যকর হবে সেটাকে আজকে একটা অর্ডিন্যান্স এনে আমাদের সামনে বিল রূপে দিয়ে আলোচনা করা হয়েছে। অথচ আমরা জানি না এখানে যে আসল কথা, যে, শিক্ষকরা নির্বাচিত কি করে হবেন? যদি স্কুল সার্ভিস কমিশন গঠন করেন তাহলে কি করে তাদের সিলেকশন করবেন? কিন্তু তার কোনও রূপরেখা এই বিলের মধ্যে নেই। এখানে বলা নেই, [illegible]। কিন্তু আসল জিনিস হচ্ছে, শিক্ষকদের নিয়োগ। তাদের কি করে

নিয়ন্ত্রিত করবেন তার কোনও নীতি নির্ধারণ এখানে নেই। আমরা জানতে পারছি না, সেই শিক্ষকরা কোনও পরীক্ষার মধ্যে দিয়ে আসছেন কিনা। কলেজ সার্ভিস কমিশনের 'স্লেট' পরীক্ষা হয়। একটা স্কুলে শিক্ষক পাঠাবেন। একজন পাঠাবেন, কি ৩ জন পাঠাবেন—সেটা আমরা জানতে পারছি না। এটা নিশ্চয়ই উনি বলবেন। কলেজ সার্ভিস কমিশনের ক্ষেত্রে আমরা দেখছি যে, কলেজে কোনও শিক্ষক পাঠানো হলেও কলেজ কর্তৃপক্ষ সেই শিক্ষককে অ্যাকসেপ্ট করতে পারেন আবার নাও করতে পারেন। এখানে কি সেই রকম ব্যবস্থা থাকবে? সংশ্লিষ্ট স্কুল ম্যানেজিং কমিটি হয়ত সেই শিক্ষককে পছন্দ নাও করতে পারেন, যে কোনও কারণেই হোক। সেই ম্যানেজিং কমিটি যদি কোনও শিক্ষককে পছন্দ না করেন তাহলে কি আপনারা সেই ম্যানেজিং কমিটিকে বদল করে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দেবেন না, আজকে আপনাদের শিক্ষকদের নিয়োগের সুযোগ দেবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই জিনিসগুলো এই বিলের মধ্যে লেখা নেই ডিটেলস করে। আপনি বলেছেন, ম্যানেজিং কমিটিগুলো শিক্ষক নিয়োগ করতে গিয়ে দুর্নীতির আশ্রয় নেয়। আমরাও শুনেছি, কোথাও কোথাও দুর্নীতির আশ্রয় নেয়। একেবারে অসত্য কথা তাও নয়। কিন্তু তার প্রতিকার এই স্কুল সার্ভিস কমিশন গঠন করে নয়। আমি আগেও বলেছি, যে সমস্ত জায়গায় এই রকম দুর্নীতি হচ্ছে তাদের ধরে উপযুক্ত শাস্তি দেওয়া হোক। যারা শিক্ষকদের নিয়োগ করতে গিয়ে শিক্ষকদের কাছ থেকে টাকা নেন, অনেক ক্ষেত্রে, আমি জানি না পারসেন্টেজটা—তারা অনেক ক্ষেত্রে এই টাকা সেই বিদ্যালয় ভবনের বা বিদ্যালয়ের উন্নতিকল্পে ব্যবহার করেন। এই রকম বহু স্কুলের নাম আমি জানি যেখানে বিল্ডিং মেরামতের জন্য বা কোনও ইকুইপমেন্ট কেনার জন্য কোনও টাকা পাওয়া যায় না। সেখানে এই টাকা নিয়ে স্কুল বিল্ডিং মেরামত হয়েছে, চেয়ার টেবিল বেঞ্চ মেরামত, হয়েছে, কেমিস্ট্রি, ফিজিক্স, ভূগোল ইত্যাদি সাবজেক্টের ইকুইপমেন্টস কেনার জন্য খরচ হয়েছে। সেই রাস্তা যদি একেবারেই বন্ধ করে দেন—যদিও আমি বলছি না যে এটা একটা ভাল রাস্তা, এটা একটা অসৎ উপায়, কিন্তু সেই রাস্তা যদি একেবারেই বন্ধ করেন তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রতিশ্রুতি দিতে হবে যে স্কুলগুলিকে তার চেয়ার, টেবিল, বিল্ডিং, বিভিন্ন সাবজেক্টের প্র্যাক্টিক্যাল পরীক্ষায় যেগুলি দরকার হয় সেই সমস্ত ইকুইপমেন্টস কেনার জন্য আরও বেশি আর্থিক সাহায্য দিতে হবে আপনার শিক্ষা দপ্তর থেকে। আপনারা যে সামান্য টাকা আদায় করতে বলেন তাতে স্কুল চলে না। অশোক মিত্র কমিশনের রিপোর্টেও এটা বলা হয়েছে। যে ভাবে জিনিসপত্রের দাম বাড়ছে এবং চেয়ার, টেবিল তৈরি করতে যে খরচ, তার পর ইলেক্ট্রিসিটির যে খরচ, তারপর পরীক্ষার খাতা সাপ্লাই করতে যে খরচ হয় তা দিয়ে সামান্য ৭০-৭২ টাকায় কুলোয় না। একটা স্কুল চালাতে গেলে এবং শিক্ষার প্রসার ঘটাতে গেলে শুধুমাত্র শিক্ষকদের মাহিনা দিলেই হবে না, তার সাথে সাথে শিক্ষার পরিবেশও তৈরি করতে হবে। এখন স্কুল কলেজগুলিতে শিক্ষা হয় না। তবুও রামকৃষ্ণ মিশন পরিচালিত স্কুলগুলিতে কিছু পড়াশোনা হয়। মাননীয় মন্ত্রীর জেনে রাখা ভাল যে আপনাদের পরিচালিত গভর্নমেন্ট স্কুলগুলিতে বা সাধারণ স্কুলগুলিতে পড়াশোনা ভাল হয় না। তাই এখন ডনবস্কো, লা-মার্টিনিয়া, সেন্ট জেভিয়ার্স এই সমস্ত স্কুলগুলিতে বেশি

ভর্তি হচ্ছে এবং প্রচন্ড ভিড়ও হচ্ছে। আজকে রামকৃষ্ণ মিশন পরিচালিত স্কুলগুলিকে টিপে মারবার চেষ্টা করা হচ্ছে। কেন না তারা আপনাদের কথায় ওঠে না—বসে না। সেখানকার শিক্ষকরা সব সময় আপনাদের অনুগত হয় না, সেই জন্য আপনারা এ ভাবে সেগুলিকে আপনাদের হাতের মধ্যে আনবার চেষ্টা করছেন। স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে আপনারা গোটা পশ্চিমবাংলার সমস্ত স্কুলগুলিতে আপনাদের মতাবলম্বী লোকদের শিক্ষক হিসাবে নিয়োগ করার জন্য এই কালাকানুন বিধানসভায় এনেছেন। এর থেকে দুঃখের বিষয় আর কি হতে পারে! মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি আপনাদের ৪টি রিজিওনাল এবং একটি সেন্ট্রাল কমিশন থাকবে এবং প্রত্যেকটিতে ৫ জন করে কমিশনের লোক থাকবে, যারা বেতন পাবে। এতে আমাদের মনে হয়েছে যে, আপনাদের কিছু অনুগত লোককে যারা বিধানসভায় আসতে পারেননি তাঁদের এই কমিশনের মাধ্যমে বেতন হোক, অনারেরিয়াম হোক কিছু পাইয়ে দেওয়ার চেষ্টা করছেন। পিছন দরজা দিয়ে তাদের রিহ্যাবিলেট করার একটা অপচেষ্টা চালিয়ে যাচ্ছেন। আমরা আশা করব আপনারা যাকে এর চেয়ারম্যান করবেন এবং যাঁদের এই রিজিওন্যাল কমিশনের মেম্বার করবেন তাঁরা যেন কোনও রাজনৈতিক মতাবলম্বী লোক না হন। তারা যেন নিরপেক্ষ এবং উচ্চশিক্ষিত মানুষ হন। আমরা আশা করব আপনারা এই দিকে বিশেষ ভাবে নজর দেবেন আর আমাদের এই যে আশঙ্কা যে আপনারা নিজস্ব মতাবলম্বী মানুষ দিয়ে আসবেন এই আশঙ্কাকে দূরীভূত করার চেষ্টা করবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জিনিস মাননীয় মন্ত্রী মহাশয়ের নজরে আনতে চাইছি—আমি শুনলাম, আমি জানি না সত্যি কিনা—আপনারা গোটা রাজ্যকে চারটে রিজিয়ন-এ ভাগ করছেন এবং আমি শুনলাম, মুর্শিদাবাদ, মালদা এবং আর কোনও একটা জেলা নিয়ে মালদায় হেড কোয়ার্টার করে একটা রিজিওনাল কমিশন হবে। অর্থাৎ মুর্শিদাবাদের কোনও শিক্ষক নিয়োগের ব্যাপারে কথা বলতে আমাদের মালদায় ছুটতে হবে। মুর্শিদাবাদের লোককে প্রচন্ড অসুবিধায় পড়তে হবে। মুর্শিদাবাদ জেলার লোক বা অন্য যে কোনও জেলার লোকের পক্ষে কলকাতায় এসে কথা বলা বা কাজ করা যত সহজ, মুর্শিদাবাদের লোকের পক্ষে মালদায় গিয়ে কথা বলা বা কাজ করা তত সহজ হবে না। মালদায় যাওয়ায় আমাদের অনেক অসুবিধা আছে। সাধারণত কোনও কারণে আমাদের মালদা যেতে হয় না। আমাদের মালদার সঙ্গে কোনও সম্পর্ক নেই। সেখানে মুর্শিদাবাদের ডি.এম. বসে না, সেখানে বড় বড় অফিসাররা বসে না। সেখানে রাইটার্স বিল্ডিংস নেই, সেখানে মন্ত্রীরা বসে না। শুধু মাত্র শিক্ষক নিয়োগের জন্য কথা বলতে মুর্শিদাবাদ জেলার লোককে যদি মালদায় ছুটতে হয় তাহলে তাদের ভয়ঙ্কর অসুবিধায় পড়তে হবে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি এ বিষয়টা একটু দেখুন—এমন কোনও রিজিওনাল কমিশন করবেন না যাতে বিভিন্ন জেলার মানুষদের প্রচন্ড অসুবিধার সম্মুখীন হতে হবে। শিক্ষক নিয়োগের জন্য মুর্শিদাবাদের লোককে যেন মালদায় ছুটতে না হয়, সেটা একটু দেখবেন। মুর্শিদাবাদ জেলার ফরাক্কার লোকদের মালদায় যাওয়া চলে, কিন্তু কান্দি সাব-ডিভিশনের

লোকেদের মালদায় গিয়ে পুরো তিনটে দিন লাগবে কথা বার্তা বলে ফিরে আসতে। বিভিন্ন জেলার মানুষকে বিভিন্ন কারণে কলকাতায় আসতে হয়। তিনটে, চারটে কাজ এক সঙ্গে নিয়ে এসে তারা করে নিয়ে যায়। কেবলমাত্র শিক্ষক নিয়োগের জন্য যদি অসুবিধাজনক দূরত্বে বিভিন্ন জেলার মানুষদের যেতে হয় তাহলে তা তাদের কাছে এক ভয়ঙ্কর অসুবিধার সৃষ্টি করবে। সুতরাং এই অসুবিধা যাতে সৃষ্টি না হয় তার দিকে লক্ষ্য দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। কারণ এ বিষয়ে দৃষ্টি দেওয়া দরকার বলে আমি মনে করি। যাই হোক আসল বিষয়টা হচ্ছে, শিক্ষক নিয়োগ। সেই নিয়োগ কিভাবে করবেন তা আপনি এই বিলের মধ্যে কোথাও বলেননি। একটা নিশ্চয়ই কিছু পরীক্ষার ব্যবস্থা করবেন, কিন্তু সেই পরীক্ষা কিভাবে হবে, না হবে সে সম্বন্ধে আপনি কোনও কথাই উল্লেখ করেননি। কিভাবে আপনি ভাল, শিক্ষিত লোকদের শিক্ষক হিসাবে নিয়োগ করবেন তা এখানে আপনার বলা উচিত ছিল। আপনি সব রুলে করবেন বলে লিখে দিয়েছেন। আমরা জানি না সেই রুল কবে হবে এবং তা বাস্তবে কবে রূপায়িত হবে! আমরা জানি না এই কমিশনের বিভিন্ন প্রভিশনগুলো কবে কার্যকর হবে! কেবলমাত্র সাধারণভাবে আপনি শিক্ষক নিয়োগের কথা প্রকাশ করেছেন। তাই আমি আবার বলব এটা সাধারণ মানুষদের বঞ্চিত করার বিল, এটা একটা কালাকানুন। এর মধ্যে দিয়ে আপনি গণতান্ত্রিক ব্যবস্থার প্রতি আঘাত করছেন। নির্বাচিত ম্যানেজিং কমিটির অধিকারকে খর্ব করে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে রাজনৈতিক অনুপ্রবেশ ঘটবে। তা মোটেই শিক্ষা ক্ষেত্রে বাঞ্ছনীয় নয়। তাই আমি আজকে এই কালাকানুনের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে বিলটা নিয়ে এসেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এবং মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, 'কোঠারি কমিশনের' রিপোর্টের সেকেন্ড প্যারার প্রথম লাইনটা হচ্ছে, "এডুকেশন ইজ দি মেন ইন্সট্রুমেন্ট ফর সোশ্যাল ট্রান্সফরমেশন"। কিন্তু স্যার, আমরা দেখছি কান্তিবাবু মন্ত্রী হবার পর থেকে এডুকেশনকে কাজে লাগাচ্ছেন ফর পলিটিক্যাল ট্রান্সফরমেশন। সোশ্যাল ট্রান্সফরমেশন না করে তিনি পলিটিক্যাল উদ্দেশ্য, রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার লক্ষ্য নিয়ে শিক্ষা ব্যবস্থার সমস্ত দিকের কাজকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। তিনি বহুদিন প্রধান শিক্ষক ছিলেন, শিক্ষা আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন। আজকে তাঁরই হাত দিয়ে বামফ্রন্ট সরকার শিক্ষা ব্যবস্থাকে যে অবস্থার মধ্যে নিয়ে যাচ্ছে তা অত্যন্ত লজ্জাকর। আমি এটা ভাবতেও পারছি না যে, কান্তিবাবুর হাত দিয়ে এত বড় একটা কালাকানুন পেশ করা হচ্ছে। স্যার, আমাদের লিডার একটু আগে বলে গেছেন আমরা যে ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ারের কথা বলি, সেই উদ্দেশ্যেই মাধ্যমিক স্তরে যে ম্যানেজিং কমিটিগুলো আছে সেগুলো ফর্ম হয়েছে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন অ্যাক্ট, ১৯৬৩-র ভিত্তিতে। বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন যে সমস্ত রুলস ফ্রেমড করেছে তার ভিত্তিতেই ম্যানেজিং কমিটি ফ্রেমড হয়েছে।

Board of Secondary Education has got the power to control superior the Secondary Education.

তাই যদি অবস্থা হয় তাহলে আজকে শিক্ষক নিয়োগ কল্পে আলাদা আইন করার প্রয়োজন ছিল না। তিনি স্টেটমেন্ট অফ অবজেক্টে বলেছেন—ম্যাল প্র্যাকটিস হচ্ছে, সেইজন্য টু রিক্রুট সাম বেটার টিচার'স। কিভাবে টিচার ইলেক্টেড হচ্ছে—Either from any employment exchange or from the local employment exchange. ১ ঃ ২০ নাম আসে। ম্যানেজিং কমিটি লোক বেছে দেয়। অ্যাকাডেমিক রেকর্ড অনুসারে নম্বর থাকবে এবং ম্যানেজিং কমিটির হাতে মাত্র ১০ নম্বর থাকে। তার মধ্যে ৫ নম্বর হচ্ছে ক্লাস ডেমোনস্ট্রেশন আর ৫ নম্বর হচ্ছে ভাইভা-ভসি। এই ১০ নম্বরের মধ্যে আমাদের সিলেক্ট করতে হয় কে শিক্ষক হবে, কি হবে না। এই পদ্ধতি বিভিন্ন সময়ে বদল হয়। আগে ১৫ নম্বর ছিল। তারও আগে ২০ নম্বর ছিল। আর আজকে ১০ নম্বরে এসেছে। এই ১০ নম্বরের ক্ষেত্রে এত বেশি যদি ম্যালপ্র্যাকটিস হয়, এত বেশি যদি করাপশন হয় তাহলে কমিয়ে দিচ্ছেন না কেন? ম্যানেজিং কমিটির হাতে তো কিছু নেই। ওনলি ১০ নম্বর ফর দি সিলেকশন অফ দি টিচার। এই ১০ নম্বরের মধ্যে যদি ৫ নম্বর করে দেন, যে গণতান্ত্রিক বডি তৈরি করা হয়েছে তার মর্যাদা কোথায়? আজকে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে ভুরি ভুরি করাপশনের অভিযোগ উঠছে। তাহলে কি এন্টায়ার পঞ্চায়েত সিস্টেমটাকে তুলে দেবেন? দেবেন না। উল্টে ওদের হাতে আরও বেশি পাওয়ার দেওয়া হচ্ছে। সিমিলারলি, ম্যানেজিং কমিটির করাপশনের জন্য Board of Secondary Education has got the power to supersede the Managing Committee, to appoint ad-hoc Committee or to appoint Administrator. অথচ এটা একটা ইলেক্টেড বডি তাকে আমরা সমস্ত ক্ষমতা খর্ব করব? এর গ্রাউন্ড কি? আজকে দেখতে পাচ্ছি, বিভিন্ন জায়গায় ম্যানেজিং কমিটি থেকে যারা ইলেক্টেড হচ্ছে তাদের মধ্যে বেশ কিছু কংগ্রেস মাইনডেড ম্যানেজিং কমিটিতে হচ্ছে। এতে কান্তিবাবুর সহ্য হচ্ছে না। তাই এত বেশি ভিনডিকটিভ অ্যাটিচিউড নিয়ে—যে ১০ নম্বর দিয়ে অ্যাপয়েন্টেড হত সেই ১০ নম্বরটা স্টপ করার জন্য উনি উদ্যোগ নিচ্ছেন। স্টেট গভর্নমেন্ট সমস্ত ক্ষমতা নিয়ে নিচ্ছেন। রুল করার সময়ে এটা অ্যাসেম্বলিতেও আসবে না। কান্তিবাবু পাওয়ারটা নিয়ে আমাদের অন্ধকারে রাখছেন। অতীশবাবু একটু আগে যে কথা বললেন, ৩ জনের নামে রেকোমেন্ডেশন আসছে। আবার এই রেকোমেন্ডেশন যদি অ্যাকসেপ্ট না করা যায় তখন কি হবে—এই সমস্ত ব্যাপারে আমাদের অন্ধকারে রেখে দিচ্ছেন। সেইজন্য এই জিনিসগুলি চিন্তা করতে বলছি। একটু আগে আমি কান্তিবাবুকে চিঠি দিলাম, জিয়াগঞ্জে এস.এল.গার্লস হাইস্কুলের হেড-মিসট্রেসকে ম্যানেজিং কমিটি অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। তার প্যানেলও পাশ করে দিয়েছে ডি.আই.। কিন্তু কান্তি বাবুর মানুষরা ওনাকে দিতে হবে না। যে প্যানেলটা পাস করিয়েছে সেটাকে উইথড্র করতে হবে। দিজ ইজ দি সিচুয়েশন গোটা মুর্শিদাবাদ জেলায়। হেড-মিসট্রেসের অ্যাপয়েন্টমেন্ট নিয়ে জিয়াগঞ্জ বন্ধ হয়ে গিয়েছিল। স্ট্রিট করনারিং হয়ে গেছে। ডি.আই. যে কাজ করেছেন তারজন্য তিনি অফিসে

যেতে পারছেন না। আমরা বলেছি—On what ground, under what rules you have withdrawn this letter of appointment approving panel? তিনি জবাব দেন নি। তিনি লঙ লিভ নিয়ে নিয়েছেন। তাই বলছি, পলিটিক্যাল ট্রান্সফরমেশন, পলিটিক্যাল মোটিভেশন নিয়ে এই বিলটি এনেছেন। সেইজন্য এই বিলের তীব্র বিরোধিতা করছি। এ ছাড়া আর একটি ব্যাপার আছে।

কান্তিবাবু জানেন, স্বীকারও করেছেন যে আজকে মাধ্যমিক স্কুলগুলিতে প্রায় ২০ হাজার অ্যাডিশনাল টিচার লাগবে। এই ২০ হাজার টিচারকে যদি অ্যাপয়েন্টমেন্ট দেবার ব্যবস্থা করেন, তা যদি ম্যানেজিং কমিটির মধ্যে দিয়ে যায় তাহলে হয়ত তার মধ্যে ৪/৫ হাজার জন কংগ্রেস মাইনডেড চলে আসতে পারেন, সেটা যাতে না আসতে পারে এবং ২০ হাজার লোকই যাতে তাদের লোক আসতে পারে তারজন্য তিনি এই ব্যবস্থা করেছেন। আমি বহুদিন স্কুল বোর্ডের চেয়ারম্যান ছিলাম, আমার অভিজ্ঞতা আছে, আমি জানি সমস্ত বিষয়টা। মেদিনীপুর, মুর্শিদাবাদে তাদের পয়সা ফেরত দিতে হয়েছে অ্যাপয়েন্টমেন্ট দিতে পারেনি বলে। দিস ইজ দি সিচুয়েশন। ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিলের কি অবস্থা সকলেই তা জানেন। আজকে যে কোনও ভেকেন্সীতে নিতে হলে ১/২ বছর লেগে যায়। তারপর হাইকোর্টে কেস যা হচ্ছে দেখবেন ম্যাকসিমাম কেস হচ্ছে রিলেটিং টু এডুকেশন। এখন কেউ যদি হাইকোর্টে চলে যায় এবং মামলা করে রিজিওনাল কাউন্সিল যে প্যানেল করবে তার বিরুদ্ধে তাহলে এনটায়ার প্যানেলটাই বন্ধ হয়ে যাবে। যেমন প্রাইমারি কাউন্সিল মেদিনীপুরের ক্ষেত্রে হয়েছে, কোনও টিচার তারা অ্যাপয়েন্টমেন্ট দিতে পারেননি। কান্তিবাবু জানেন যে হাজার হাজার শিক্ষকের অভাবে মাধ্যমিক স্কুলগুলির কি অবস্থা। এখন তাদের যদি পছন্দ না হয় তাহলে তাদের লোক দিয়ে একটা মামলা করিয়ে দেবেন এবং গোটা প্যানেলটাই বন্ধ হয়ে যাবে। তখন তিনি বলবেন, কি করব, মামলা হচ্ছে, অ্যাপয়েন্টমেন্ট দিতে পারছি না। একদিকে নিজেদের লোককে ঢোকাবার ব্যবস্থা করছেন অপর দিকে পছন্দ না হলে মামলা করে সেটা বন্ধ করার ব্যবস্থা করে রেখেছেন। পরিশেষে আমি মাইনরিটিদের সম্পর্কে বলব। এখানে দেখছি, তিনি এর সঙ্গে মাদ্রাসাটাকেও ঢুকিয়েছেন অর্থাৎ মাদ্রাসার শিক্ষক নিয়োগের ব্যাপারটাও এনেছেন। সো ফার অ্যাজ মাদ্রাসা আর কনসার্নড, সেখানে কিছু ডিফারেন্স আছে হাইস্কুলের সঙ্গে। সেখানে কিছু অর্গানাইজড টিচারকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়। সিনিয়ার মাদ্রাসার ক্ষেত্রে ক্লাস ওয়ান টু ক্লাস টেন পর্যন্ত পড়াবার জন্য শিক্ষক নিয়োগ করা হয়। সেখানে সেই শিক্ষক নিয়োগের ব্যাপারটাও এই বিল এনে বন্ধ করে দিয়েছেন। এটা তাকে আমি চিন্তা করতে বলব। মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, এই বিল তিনি প্রত্যাহার করে নিন এবং একটি ফুল ফ্লেজেড বিল আনুন। এই বলে এই বিলের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যালয় শিক্ষামন্ত্রী মহাশয় আজ এই সভায় যে বিলটি এনেছেন স্কুল সার্ভিস কমিশন সংক্রান্ত তা সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, কংগ্রেসিরা এই বিলটিকে কালা কানুন বলেছেন। স্যার, বিধানসভায়

একটি বিল যখন সংখ্যাগরিষ্ঠের দ্বারা এবং সর্বসম্মতিক্রমে পাস হয় তখন সেটি কি করে কালাকানুন হয় আমরা জানি না। আর 'এ কি কথা শুনি আজ মন্থরার মুখে'—কংগ্রেসিরা বলছেন কালাকানুন। গোটা কংগ্রেসি রাজত্বে এবং বিশেষ করে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত এবং জরুরি অবস্থার সময় তারা যে কত কালাকানুন এবং অর্ডিন্যান্স করেছেন তার হিসাব কি তারা দেবেন? অতীশবাবু বললেন যে কলেজ সার্ভিস কমিশন নাকি দুর্নীতিতে ছেয়ে গিয়েছে। কলেজ সার্ভিস কমিশন ওদের সময়ে হয়েছে। কলেজে শিক্ষক নিয়োগ করার জন্য এই সার্ভিস কমিশন করা হয়েছিল। কিন্তু ওরা কি করেছেন? আজকে যখন পশ্চিমবঙ্গ সরকার প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের সমস্ত বেতন দেন, সে ক্ষেত্রে তাদের নিয়োগের ব্যাপারে যে চিন্তা-ভাবনা করা হয়েছে, ট্রান্সফারের ক্ষেত্রেও এই রকম ভাবা যায় কিনা সেটা দেখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে স্কুল সার্ভিস কমিশন, এটা আমাদের সংবিধানে স্বীকৃত এবং ২১৩(১) ধারা অনুসারে এই কমিশন হয়েছে। সেজন্য আমি এটাকে সমর্থন করছি। বিরোধী দলের নেতা এবং দুই জন সদস্য বলে গেলেন যে শিক্ষক নিয়োগ করে ম্যানেজিং কমিটি ৫০ হাজার টাকা, এক লক্ষ টাকা, ১ লক্ষ করে টাকা নিয়ে বিল্ডিং করছে, ঘর করছে। শিক্ষামন্ত্রীকে তারা বলেছিলেন যে, এগুলি করার জন্য টাকা দিন। কিন্তু এই দাবি, আর দুর্নীতি, এটা সমর্থক নয়। দ্বিতীয়তঃ কংগ্রেস নাকি ম্যানেজিং কমিটিতে আছে। গোটা পশ্চিমবাংলার সমস্ত ম্যানেজিং কমিটিতে কংগ্রেস আছে, তা নয়। আমি ৫০ দশকে শিক্ষকতা করেছি। তখন আমি দেখেছি যে তখন অ্যাপয়েন্ট হত সিগারেটের প্যাকেটে। ফলে আজকে তারা রিটায়ার করার পরে অত্যন্ত বিপজ্জনক অবস্থার মধ্যে পড়ছেন। কারণ কোনও ডকুমেন্ট নেই। আজকে যদি স্কুল সার্ভিস কমিশন হয় তাহলে রেকর্ডেড অ্যাপয়েন্টমেন্ট হবে এবং রিটায়ার করার পরে এত বেশি কাগজ-পত্রের মাধ্যমে যেতে হবেনা। আমরা সাবজেক্ট কমিটি অন এডুকেশন অ্যাণ্ড কালচারাল ডিপার্টমেন্টের বিভিন্ন মিটিংয়ে এই ব্যাপারে আলোচনা করেছি। সোহরাব সাহেবও সেই কমিটির সদস্য। আমরা দেখেছি যে পেনশনের ব্যাপারে কোথায় কোথায় জটিলতা আছে, অসুবিধা আছে। তাই বলব যে, ঐসব ম্যানেজিং কমিটির মাধ্যমে অনৈতিকভাবে যে সমস্ত অযোগ্য শিক্ষক নিয়োগ করা হয়েছে তার ফলে আমরা দেখছি সে স্কুলগুলিতে পঠন-পাঠনের মান অনেকখানি নিম্নগামী। আমরা জানি যে, ৫০ দশকে যে সমস্ত শিক্ষক নিয়োজিত হয়েছেন তাদের মধ্যে কংগ্রেসের সমর্থক বেশি ছিলেন। শিক্ষক যা নিয়োগ হয়েছে, বেশিরভাগই তাঁদের। আজকে প্রাথমিক শিক্ষায় পশ্চিমবঙ্গে যে হাল সেটা হয়েছে ওদের ঐ পলিটিক্যাল মোটিভেটেড অ্যাপয়েন্টমেন্টের কারণে। আজকে প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে ঐভাবে যাদের নেওয়া হয়েছে তাদের অনেকেই রিটায়ার করে যাচ্ছেন। এখন বামফ্রন্ট সরকার শিক্ষক নিয়োগের নতুন নর্ম ঠিক করে দিচ্ছেন। আজকে মেরিট বিচার করে শিক্ষক নিয়োগ করা হচ্ছে। এদিকটা আপনারা দেখবেন না কেন?

দ্বিতীয় প্রশ্ন হল, কিভাবে বিরোধী দলনেতা এখানে স্বীকার করে নিলেন যে, শিক্ষক নিয়োগের ক্ষেত্রে টাকা-পয়সা যা নেওয়া হচ্ছে সেটা কারো ব্যক্তিগত পকেটে যাচ্ছে না। কিন্তু

আমার কাছে সংবাদ রয়েছে যে, যেসব স্কুলে কংগ্রেস নোমিনেটেড বোর্ড রয়েছে সেখানে এইভাবে টাকা নেওয়া হচ্ছে।

তারপর আমি বলছি, একটা স্কুল কমিটি প্যানেল তৈরি করে পাঠিয়ে দিচ্ছেন ডি. আই. অফিসে। আমার বলতে বাধা নেই, ডি. আই. অফিসে একটা চক্র কাজ করে যেখানে টাকা না দিলে এবং বই স্যাংশন না করলে অ্যাপ্রুভাল আসে না। এসব ক্ষেত্রে আপনারা রক্ষাকবচ রাখবার কথা বলুন। স্কুল সার্ভিস কমিশন গঠনের ক্ষেত্রে রক্ষাকবচ রাখবার কথা বলুন। আর কমিশনের জন্য কর্মচারি যা নিযুক্ত হবেন তার জন্য রুলস ফ্রেম হবে। আজকে একজন টিচার রিটায়ার করলে সেকেণ্ডারি স্কুলের ক্ষেত্রে ডি. এ সি.-কে লিখতে হবে যে, ঐ পদে টিচার নিয়োগের পার্মিশন দাও। তারপর বলা হবে—এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চাও। এইভাবে অনেক সময় চলে যাবে। আমি ১৯৯৩ সালে রিটায়ার করেছি, কিন্তু আমার জায়গায় এখনও কারো অ্যাপয়েন্টমেন্ট হয়নি। বলা হয়েছে—পদটি এম. এ. (ইংলিশ) এবং শিডিউল্ড ট্রাইবদের জন্য সংরক্ষিত। কিন্তু একজন এস. টি., এম. এ. (ইংলিশ) খুঁজে পাওয়া যাচ্ছে না এবং তার জন্য গত চার বছর ধরে ভেকেন্সিটা পড়ে রয়েছে। কিন্তু এখন স্কুল সার্ভিস কমিশন প্যানেল তৈরি করে রাখবে এবং প্রয়োজনে জায়গামত তারা লোক দেবে এবং তার ফলে দ্রুতগতিতে ভেকেন্সি পূরণ হবে। কাজেই এর বিরোধিতা যারা করছেন তারা বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করছেন। আমি আর একটা সাজেশন দিচ্ছি। এখন হায়ার সেকেণ্ডারিতে দূরে দূরে অনেক অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে এবং তার ফলে অনেক টিচারের স্কুলে আসতে অসুবিধা হচ্ছে। তার ফলে তারা দেরিতে স্কুলে আসছেন এবং আগে চলে যাচ্ছেন। কাজেই এটাকে ট্রান্সফারেবল সার্ভিস করা যায় কিনা ভাবতে হবে। অবশ্য এখন মিউচুয়াল ট্রান্সফার হতে পারে। কিন্তু ট্রান্সফার নীতি গৃহীত হলে অবস্থার উন্নতি হতে পারে। তার জন্য প্রাইমারি এবং সেকেণ্ডারি স্কুলে ট্রান্সফার নীতি গ্রহণ করা যায় কিনা সেটা মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে বলছি। আর একটা জিনিস আছে কমিশন উইল অ্যাপয়েন্ট দি টিচার্স অনলী। হোয়াই নট দি নন-টিচিং স্টাফ? এটার মধ্যে তাদের কথা বলা নেই। প্রাইমারি স্কুলে নন-টিচিং স্টাফ নেই—সেকেণ্ডারি স্কুলে ক্লার্ক বা চতুর্থ শ্রেণীর কর্মচারির দরকার আছে, তাদেরকে এই কমিশনের অন্তর্ভুক্ত করা যায় কিনা সেটা দেখার জন্য আমি আবেদন করব। আমি এখানে দেখলাম কয়েকটি সংশোধনী দেওয়া হয়েছে যার কোনও মানে হয় না। সৌগতবাবু বলেছেন ৫ জন আছে ৬ জন করতে হবে। সারভিস কমিশনে ৫ জন আছে, বলেছেন ৬ জন করতে হবে। কোনও যুক্তি নেই, কেন করতে হবে কিছু বলছেন না। ৫ জন থাকলে অসুবিধা কি আছে? আবার বলেছেন ৬২ বয়স আছে সেটা ৬০ বৎসরে নামিয়ে আনতে হবে। এই টিডবিট সংশোধনীর কোনও মানে হয় বলে আমি মনে করি না। এখানে দেবপ্রসাদ সরকার মহাশয় সংশোধনী দিয়েছেন। এই ব্যাপারে কতকগুলি জোন হচ্ছে এই স্কুল কমিশনের আণ্ডারে। আরো ৫টি জোনাল কমিশন হবে। তার ফলে এই ধরনের সেন্ট্রাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ নাম লেখাতে হবে। সেখান থেকে যারা হাই-কোয়ালিফায়েড আছে তাদের নাম

চেয়ে পাঠাতে হবে। উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ মেদিনীপুর এই সব জায়গায় যেতে দেরি হয়, অনেক দূরে আছে এবং অনেক সময় টার্নআপ করেন। ভাল যোগাযোগ নেই, অনেক অসুবিধা হয়। সেই দিক থেকে এই জোনাল কমিশনগুলি টিচার অ্যাপয়েন্টমেন্ট-এর ক্ষেত্রে অনেক সুবিধা করবে। সেই দিক থেকে এটা একটা ভাল ক্লজ রাখা হয়েছে। সব দিক থেকে বিবেচনা করলে এটা একটা ভাল আইন হতে চলেছে। এটা কালাকানুন নয়, এটা সবচেয়ে ভাল আইন হচ্ছে এটার মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থার উন্নতি হবে এবং প্রাইমারি, সেকেণ্ডারি এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা ব্যবস্থাকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে। তাই কান্তিবাবু যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার আমি একটা কথা বলতে চাই। আজকে যে বিষয়টা এখানে আলোচনা হচ্ছে সেই বিষয়ে মন্ত্রীমহাশয়কে বলেছিলাম যে এটা সিলেক্ট কমিটিতে দিন। কারণ এটা এমন একটা বিষয়—

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নো পয়েন্ট অফ অর্ডার, আপনি বসুন।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী সকলের আবেদন ফিরে এসেছেন এই হাউসে। তিনি কিছুক্ষণ আগে একটা বিল পেশ করেছেন সেটা সম্পর্কে আমাদের বিরোধী দলের নেতা বলেছেন যে এটা কালাকানুন। আমিও এই বিলকে কালা কানুন বলে এই বিলের উপর আলোচনা শুরু করছি। উচ্চ শিক্ষা ব্যবস্থায় কতকগুলি উইংগু আছে। নাম্বার ওয়ান হচ্ছে ম্যানেজিং কমিটি, নাম্বার টু হচ্ছে ডি. আই. অফ স্কুল, অর্থাৎ ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর অফ স্কুলের অফিস এবং তৃতীয় হচ্ছে সেকেণ্ডারি স্কুল। এই তিনটি হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ সিস্টেম। এখন পর্যন্ত আমরা দেখতে পাচ্ছি তিনটি অ্যাডমিনিস্ট্রেটিভ সিস্টেম আছে, অদ্ভুত ব্যাপার, শুধুমাত্র স্কুল টিচারের অ্যাপয়েন্টমেন্টের জন্য। আরো দুটি সিস্টেম তৈরি করা হচ্ছে যদিও এটা নাম দেওয়া হচ্ছে ওয়েস্ট বেঙ্গল স্কুল সারভিস কমিশন। কিন্তু এর একটা সেন্ট্রাল কমিশন হবে এবং তার সঙ্গে আরো কয়েকটি কমিশন হবে যেটা জোনাল কমিশন। তাহলে একজন শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ভেকেন্সি তৈরি হবার পর তাকে ম্যানেজিং কমিটিতে পাস করাতে হবে। তাঁকে ডি আই অফ স্কুলস যেতে হবে। তাঁকে জোনাল কাউন্সিল যেতে হবে। তারপর সেন্ট্রাল কাউন্সিল থেকে অনুমতি আসবে। মাননীয় শিক্ষামন্ত্রী কিছুদিন আগে পর্যন্ত শিক্ষকতা করেছেন। তিনি এই দপ্তরে ছিলেন। তাঁকে জিজ্ঞাসা করছি, এটি কি আদৌ বাস্তবসম্মত পদ্ধতি? যাঁরা প্রশাসনের সরলীকরণের কথা বলেন, তাঁরা বলুন এটি বাস্তবসম্মত পদ্ধতি কি না? আমি মনে করি, এই বিল আনার ফলে প্রশাসনের সরলীকরণের জায়গায় জটিলতা বৃদ্ধি করা হলো। স্কুল কমিশনের পক্ষে এটি মারাত্মক। আপনারা কোরাপশনের বিরুদ্ধে কথা বলেন। যাঁরা এর বিরুদ্ধে লড়াই করেন, তাঁদের জিজ্ঞাসা করি, কি কারণে এটি করছেন? স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যাণ্ড বিজনেস বলেছেন, ওনলি একটা রিজন—

It has however, come to the notice of the State Government that the members of the Managing Committees of many schools (including Madrasahs) have either individually or collectively, indulging in different kinds of malpractices including financial and non-academic considerations while making such selection.

শুধু মাত্র এই একটি কারণে আমাদের কাউন্সিল তৈরি হবে। ওয়েস্ট বেঙ্গল স্কুল সার্ভিস কমিশন কি, না, স্কুলে আমাদের ম্যানেজিং কমিটি টাকা নিচ্ছে। দ্বিতীয় কোনও কারণ থাকবে না? বামফ্রন্টের মাননীয় সদস্য বলছিলেন যে, কিছু স্কুলের ম্যানেজিং কমিটি টাকা নিয়েছে। আমি জিজ্ঞাসা করি, বামফ্রন্টের এত দক্ষ প্রশাসন, তাঁরা কি পেরেছেন একটি ম্যানেজিং কমিটিকে শাস্তি দিতে, অথবা ডিফাঙ্কট করতে? পদ্মবাবু শিক্ষকতা করেছেন, ৫০শের দশকে। আমি তাঁর বক্তব্য ভাল করে শুনেছি। কংগ্রেসের ম্যানেজিং কমিটি টাকা নিয়েছে বলে তিনি বলেছেন। সি. পি. এমের ম্যানেজিং কমিটি ধোয়া তুলসি পাতা? আমি হাওড়া জেলার অনেক স্কুলের ম্যানেজিং কমিটির নাম বলতে পারি যারা টাকা নিয়েছে, যারা লক্ষ লক্ষ টাকা নিয়ে চাকুরি দিয়েছে। আমি তার জ্বলন্ত উদাহরণ দিতে পারি। সুতরাং মাননীয় বিরোধী নেতা কংগ্রেসের কথা বলেছেন—তিনি বলেছেন যে টাকা নিয়ে স্কুলের বিল্ডিং হয়নি। হ্যাঁ, হয়েছে। অনেক জায়গায় হয়েছে। আপনি কতগুলো নাম চান, আমার কাছ থেকে নিয়ে নেবেন। আগে পদ্মবাবু নামগুলো বলুন, তারপর আমি আমার নামগুলো বলব। মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি বলছি, মাননীয় বিরোধী নেতা বলেছেন, স্কুল তৈরি হয়েছে। আপনি কি টাকা দিয়েছেন গত কয়েক বছরে স্কুল ডেভেলপমেন্টের জন্য, স্কুল বিল্ডিং তৈরি করার জন্য? আপনি কোনও টাকা দেননি। আপনি কতকগুলো স্কুলের এক্সপানশন করেছেন এবং জুনিয়র হাইস্কুলকে হাইস্কুল করেছেন। সেখানে এম. পি.দের যে টাকা তা জেলা পরিষদের মাধ্যমে ডিস্ট্রিবিউট হয়েছে। ডি পি আই বা আপনার দপ্তর থেকে কোনও টাকা দেওয়া হয়নি। কি হাস্যস্পদ ভাবে এই কাউন্সিল আপনি তৈরি করতে চলেছেন। এর মধ্যে পলিটিক্যাল মোটিভ রয়েছে। The Commission shall consist of five members of whom one shall be the Chairman. এখানে ৫ জন থাকবে বলা হয়েছে। আমি পাঁচজনকে ৬জন বা ৭ জন করার কথা বলব না। শিক্ষা দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট একটা কাউন্সিল তৈরি হবে, তাতে কি বলছেন, Of the five members as aforesaid, one shall be a person who, not being an educationist, occupies or has occupied, in the opinion of the State government a poisition of eminence in public life or in judicial or administrative service. মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনাকে বলছি, এই পাঁচ জনের একজনকে এঁরা রাখবেন, যিনি অ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার হবেন, তিনি শিক্ষা দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট হবেন না। তিনি কে হবেন? যিনি জ্যোতিবাবুর চামচা হবেন, তাঁকে নেওয়া হবে। তিনি কাউন্সিলে আসবেন। একজন কাউন্সিলে আসবেন, তাঁর সম্বন্ধে আগেই বলে দেওয়া হয়েছে যে তাঁকে এডুকেশনিস্ট হতে হবে না। আমি এর তীব্র বিরোধিতা করছি।

কিছুদিন আগেই হাওড়া স্কুল বোর্ডে একজন শিক্ষক নিয়োগ হয়েছে যার বয়স ৫৪ বছর। এখানে শিক্ষামন্ত্রী বসে আছেন, তাঁকে জানাতে চাই যে, হাওড়া ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডে প্রাইমারি স্কুলের একজন মাস্টার অ্যাপয়েন্টমেন্ট করলেন, যার বয়স ৫৪ বছর. যিনি কেমন করে লিখতে হয় তাই ভুলে গেছেন। সুতরাং এই তো আপনাদের প্রগতিশীল সরকার, এইকারণে এই বিলের আমি তীব্র বিরোধিতা করছি। এইভাবে স্কুল সার্ভিস কমিশন তৈরি করে আগামীদিনে সংকীর্ণতা এবং দলবাজি বাড়বে। আপনারা নিজেদের ক্ষমতাকে কুক্ষিগত করার জন্যেই মাননীয় মন্ত্রী বললেন যে এই কমিশন তৈরি হলে পরে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দুর্নীতি অনেকটা কমে আসবে, সুতরাং এইসব কারণে এর তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কান্তি বিশ্বাস মহাশয় যে বিল এনেছেন তাতে তিনি স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যাণ্ড রিজিন্স-এর কারণগুলো পাঠ করেছেন। বাস্তবিক আজকে হয়তো দু-চারটি স্কুল বাদ দিলে এমন কোনও স্কুল নেই যেখানে শিক্ষক-শিক্ষিকার চাকুরি পেতে গেলে ডোনেশন দিতে হয় না। ডোনেশনের বিনিময়ে তাদেরকে চাকুরি পেতে হয়, ওই ডোনেশনের পরিমাণ আজকে বাড়তে বাড়তে ১ লক্ষ দুলক্ষ টাকা পর্যন্ত হয়ে গেছে। ফলে আজকে রাজ্যের স্কুলগুলোতে অযোগ্য প্রার্থীতে ভরে গেছে, তাদেরকেই অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে। এর ফলে শিক্ষার মান ক্রমশ নেমে আসছে। সুতরাং এই দুর্নীতি বন্ধ করার জন্য এর প্রতিবিধানের ব্যবস্থা অবশ্যই প্রয়োজনীয় কিন্তু একটা বিষয় এই যে শিক্ষাবিদদের কেনাবেচা, এই কমিউনিটি সার্কুলেশনের মধ্যে দিয়ে কটা নিউ ভ্যারাইটি আমদানি হল। এটা কিন্তু আগে ছিল না। শিক্ষাবিদ্‌দের এই কেনাবেচার এই ব্যবস্থা আমরা লক্ষ্য করেছি পশ্চিমবঙ্গে আশির দশকে শুরু হয়েছে। বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় আসল তারপর থেকেই এটা শুরু হল, এই সমস্ত জিনিস আগে ছিল না। আশির দশক থেকে এটা মারাত্মক অবস্থায় এসে দাঁড়িয়েছে। আশির দশকে যেটা শুরু হল আজকে হঠাৎ কান্তি বাবু তাঁর ক্ষমতাবলে একেবারে অর্ডিন্যান্স জারি করে, অধিবেশনের পর্যন্ত অপেক্ষা না করে এইভাবে এর পরিবর্তন করতে চাইছেন কেন বুঝতে পারলাম না। আসলে এরমধ্যে একটা অন্য মতলব কাজ করছে। তা না হলে এতদিন যে দুর্নীতি চলছিল সেটার পরিবর্তন করার কি প্রয়োজন হল? আসলে বামফ্রন্ট সরকার বিগত ২০ বছর ধরে শিক্ষাকে এবং শিক্ষিকাদের চাকুরির ক্ষেত্রে যে সরকারি সিদ্ধান্ত গ্রহণ করেছেন তাতে পশ্চিমবঙ্গের বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানগুলো এই বামফ্রন্ট সরকারের বিরোধী হয়ে পড়েছে, তাদের জনসমর্থন হারাতে বসেছেন। ফলে ম্যানেজিং কমিটির উপরে ইতিপূর্বে সরকারের বা শাসক দলের যে নিয়ন্ত্রণ ছিল সেটা উত্তরোত্তর কমে যাচ্ছে। সেইকারণে কমিটিগুলোর উপরে প্রভাবের প্রয়োজনে ওই নিয়োগ দুর্নীতিপূর্ণ বলে পরিবর্তন করে স্কুল সার্ভিস কমিশন করার সিদ্ধান্ত নিয়েছেন। এই স্কুল সার্ভিস কমিশন করার মধ্যে দিয়ে পলিটিক্যাল অ্যাপয়েন্ট করতে চাইছেন। আজকে মাননীয় মন্ত্রী এই স্কুল সার্ভিস কমিশন করার ব্যাপারে স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যাণ্ড

রিজিনন্স-এ বলেছেন, এর মধ্যে দিয়ে দুর্নীতি তিনি বন্ধ করবেন। এই যে পলিটিক্যাল অ্যাপয়েন্টমেন্ট, এটা ইতিপূর্বে প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রেও দেখা গেছে। আজকে কলেজ সার্ভিস কমিশনের মধ্যে দিয়ে যে অধ্যাপক নিয়োগ হচ্ছে সেখানে দেখা যাচ্ছে যে পলিটিক্যাল অ্যাপয়েন্টমেন্ট অর্থাৎ সিপিএমের আলিমুদ্দিন স্ট্রিটের অফিস থেকে ছাড়পত্র না পেলে পরে পাচ্ছে না। সুতরাং স্কুল সার্ভিস কমিশনেও এই শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ফেয়ার অ্যাপয়েন্টমেন্ট হবে না। আসলে এই কমিশন করার মধ্যে দিয়ে এতোদিন বামফ্রন্ট সরকার যে রাজনৈতিক কৃতিত্ব স্কুলের শিক্ষক নিয়োগের ক্ষেত্রে কুক্ষিগত করেছিলেন সেটাই করতে চাইছেন। কিন্তু এতদসত্ত্বেও বহু ক্ষেত্রে অরাজনৈতিক অ্যাপয়েন্টমেন্ট চলছে, এটা তারা হতে দিতে চাননা, ম্যানেজিং কমিটির উপর নিয়ন্ত্রণটা চলে যাচ্ছে, ফলে দ্রুত তাদের এইকাজ করতে হবে। আমি বলি এটাই কি ঘটনা, আমরা তো অসংখ্যবার বলেছি লক্ষ লক্ষ টাকার দুর্নীতি হয়েছে, আপনারা প্রসিডিংস দেখুন। কিন্তু প্রশ্ন হচ্ছে, এই দুর্নীতিরোধে পানিশমেন্টের যে রুলস্ আছে, সেই রুলসের মধ্যে দিয়ে এই দুর্নীতি দূর করা যায়। ম্যানেজিং কমিটি অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার ক্ষেত্রেও সেখানে সরকারের কতকগুলি নিয়ম নির্দ্ধারণ করা আছে, তার ভিত্তিতে হবে। অ্যাপয়েন্টমেন্ট না হয়ে স্কুল থেকে বিচ্যুত যদি হয় তার জন্য সরকার নিজে তার দায়িত্ব নিতে পারে, তার বিরুদ্ধে শাস্তি বিধানের ব্যবস্থা করতে পারে। নজরদারীর ব্যবস্থাটা যদি কড়াকড়ি করা হয় তাহলে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যে দূর্নীতি চলছে এটা বন্ধ করা যেতে পারে। কিন্তু তারা দূর্নীতি দূর করার নামে এই জায়গায় যেতে চাইছে, তাহলে আমি বলব, পঞ্চায়েতে কিছু কিছু দূর্নীতি হচ্ছে। আপনারা বলবেন কম হচ্ছে, আমি বলব বেশি হচ্ছে। এখন এই যে দূর্নীতি হচ্ছে, তাহলে তো ক্ষমতা কেড়ে নিয়ে রাজ্য সরকার চালাতে পারে বা পঞ্চায়েত থেকে ক্ষমতা কেড়ে নিয়ে নিজের হাতে নিয়ে আসবেন। নাকি নজরদারি ব্যবস্থা, যারা দূর্নীতিগ্রস্থ তাদের বিরুদ্ধে নেবেন, যেমন পঞ্চায়েত প্রধান, সভাপতি, সভাধিপতি তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার সেই কাজটা করবেন, ইজ ইট দি প্রসিডিওর? ফলে এই জায়গাটায় ব্যতিক্রম ঘটছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইগুলি মারাত্মক ব্যাপার। আপনারা একছত্র দলীয় কর্তৃত্ব একেবারে প্রাইমারি স্তর থেকে বিশ্ববিদ্যালয় পর্যন্ত শিক্ষক নিয়োগের ব্যাপারে টোটাল ব্যাপারটা হেড কোয়ার্টার থেকে অর্থাৎ আলিমুদ্দিন ষ্ট্রিট থেকে কন্ট্রোল করবেন। এটাই আপনারা করতে চাচ্ছেন। তা নাহলে তো স্বদিচ্ছা দেখা যেত। এই যে সেন্ট্রাল কমিশন, স্কুল সার্ভিস কমিশন এক্ষেত্রেও আপনাদের কতকগুলি কমপোজিশনে ডেমোক্রেটিক নর্মস রিফ্লেকটেড হওয়া উচিত ছিল। সেইজন্য বলব, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কিছু অ্যামেণ্ডমেন্ট আছে, এটা তো সার্কুলেশন, সিলেক্ট কমিটিতে যাওয়ার জায়গা নেই। এই অ্যামেণ্ডমেন্ট টেকেন অ্যাড মুভড ধরে নেওয়া হচ্ছে, পরে ফর্মালি আমি এটা মুভ করব। আমি অ্যামেণ্ডমেন্ট এনেছি, ক্লজ থ্রীতে, আপনারা যেটা বলেছেন, ৫ জনের কথা, এটা নট মোর দ্যান ফিফটিন, এই প্রভিশান রাখার জন্য বলেছি; আপনারা যে ৫ জনের কথা বলেছেন, ফাইভ মেম্বারস অ্যাজ অ্যাফরসেড ওয়ান শ্যাল বি জুডিসিয়াল ইত্যাদি ইত্যাদি। বাকি যেটা রেখেছেন, তার সঙ্গে বলছি সমস্ত রেকগনাইজড টিচার্স অর্গানাইজেশন তাদের

একজন করে প্রতিনিধি সেকেণ্ডারি লেভেলে, রেকগনাইজড টিচার্স অর্গানাইজেশন, হেডমাস্টার বা হেডমিসট্রেস এই রকম ভাবে ১৫ জন থাকবে। এটা কিন্তু দ্যাট হেডমাস্টার অর হেডমিসট্রেস শুড রিপ্রেজেন্ট দি রেকগনাইজড টিচার্স অর্গানাইজেশন এবং সমস্ত রেকগনাইজড টিচার্স অর্গানাইজেশন ক্যাটাগোরি থেকে তাদের ইনক্লুড করে, তাহলে খানিকটা ডেমক্রেটিক নর্মস থাকে। সো ফার অ্যাজ দি কমপোজিশন অফ দি কমিশন ইজ কনসার্নড কিছুটা মেইনটেইন হবে। আমি সেইজন্য এই সাজেশন দিচ্ছি। আমি অ্যামেণ্ডমেন্টটা ফর্মালি মুভ করব যখন, তখন সেটা বলব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, সবচেয়ে ভালো ছিল সমস্ত দিক বিচার-বিবেচনা করে মন্ত্রী মহাশয় যদি বিলটাকে উইথড্র করে নেন ফর দি সেক অফ পাবলিক ইন্টারেস্ট, ফর দি সেক অফ এডুকেশন অফ দোজ স্টেট। আপনি নতুন করে আবার একটা বিল আনার চেষ্টা করুন। এই বিলে যে সমস্ত বিষয়গুলো সম্বন্ধে প্রশ্ন উঠেছে, আপনি বলেছেন, আপনি সেগুলো আটকাবেন। দুর্নীতির ব্যাপারে বেশ কিছু কেস আজকে সুপ্রীম কোর্টে আটকে রয়েছে। স্কুল সার্ভিস কমিশনেও এইগুলো হবে না, তার কি কোনও গ্যারান্টি আছে? এগজিস্টিং অ্যাক্ট এবং রুলসের মধ্যে শিক্ষক নিয়োগের ব্যাপারে যে দুর্নীতি হচ্ছে, সরকারকে সেগুলো স্ট্রিক্টলি দেখাশোনার ব্যবস্থা করতে হবে। আপনারা ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেন, আপনারা চান কেন্দ্রের থেকে রাজ্যের হাতে ক্ষমতা আসুক, রাজ্যের থেকে পঞ্চায়েতে ক্ষমতা আসুক। কিন্তু স্কুলের ক্ষেত্রে নির্বাচিত ম্যানেজিং কমিটির হাতে যে ক্ষমতা ছিল, আপনারা সেই ক্ষমতা ডিসেন্ট্রালাইজেশনের নামে সেন্ট্রালাইজড করে নিচ্ছেন। এটা কন্ট্রাডিক্টরি বিহেভিয়ার হচ্ছে না।? শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দুর্নীতি বন্ধ করতে হবে। নতুন করে আবার বিলটি উত্থাপনের কথা আপনি ভাবুন।

**শ্রী হাফিজ আলম সায়রনী :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল সার্ভিস কমিশন বিল যা হাউসে এনেছেন তাকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই। আমি প্রধানত ক্লজ ফোর এবং নাইন সম্বন্ধে বলতে চাই, ক্লজ ফোর(এ)-তে যে কথাটা বলা হয়েছে, স্কুল সার্ভিস কমিশনে হেড মাস্টার এবং হেডমিস্ট্রেসকে বাদ দিয়ে বাকি মেম্বারদের কথা বলা হয়েছে। সেখানে বেশিরভাগ ক্ষেত্রেই ইউনিভার্সিটির টীচার, কলেজের অধ্যক্ষ বা কলেজ টীচারদের কথা বলা হয়েছে। যেহেতু এটা স্কুল সার্ভিস কমিশন, সেইহেতু অভিজ্ঞ টীচাররা এই কমিটির মেম্বার হতে পারলে ভালো হয়, এই ব্যাপারটা আপনি বিচার-বিবেচনা করে দেখবেন। সেই সঙ্গে সঙ্গে আরেকটা কথা বলতে চাই, আপনি জানেন স্যার, একটা সামান্য ঘটনা নিয়ে ১৯৩৯ সালে কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে প্রতীক ছিল, তাকে কেন্দ্র করে তদানীন্তন মুসলিম লীগ সংখ্যালঘু মানুষের মনে সংশয় প্রবেশ করিয়েছিল এই আশঙ্কায় যে তাদের সংস্কৃতি এবং কৃষ্টি নষ্ট হবে। তদানীন্তন দেশভাগের মধ্যে দিয়ে একটা ঘটনা ঘটেছিল, এখানে মাদ্রাসা শিক্ষা বলে একটা শিক্ষা ব্যবস্থা আছে। মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাকে যেহেতু স্কুল সার্ভিস কমিশনের মধ্যে আনা হয়েছে, সেইহেতু যেখানে পশ্চিমবাংলায় এক

পঞ্চমাংশ ধর্মীয় সংখ্যালঘুর বাসস্থান, সেখানে সংখ্যালঘু থেকে কোনও মেম্বার যায় কিনা সে কথাটা গুরুত্ব দিয়ে বিবেচনা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। সেই সঙ্গে সঙ্গে এই কথা বলতে চাই, এই বিলটির উদ্দেশ্য যে ভালো সেই ব্যাপারে কোনও দ্বিমত নেই। ক্লজ নাইনে স্কুল সার্ভিস কমিশনের রেকমেণ্ডেশনের ভিত্তিতে ম্যানেজিং কমিটিকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার ক্ষমতা দেওয়া হয়েছে। সার্ভিস কমিশনের রেকমেণ্ডেশন কিভাবে হবে, সেটা পরীক্ষা করে শিক্ষক সিলেকশন করে, প্যানেল তৈরি করে তার ভিত্তিতে ম্যানেজিং কমিটিকে ডাইরেকশন দেওয়া হবে না অন্য কোনও ভিত্তিতে হবে সে ব্যাপারে পরিষ্কার করে কিছু বলা নেই। তার সঙ্গে সঙ্গে আরও একটি কথা বলতে চাই। আমি দেখেছি যে উত্তরবঙ্গে ৬টি জেলার সঙ্গে মুর্শিদাবাদ ও বীরভূমকে যুক্ত করে একটা রিজিওনাল কমিটি গঠন করা হয়েছে। আপনি জানেন স্যার, মুর্শিদাবাদ ও বীরভূম জেলায় শিক্ষার যে সুযোগ সুবিধা আছে, উত্তরবঙ্গের ৬টি জেলায় তা নয়। তাই এই ৬টি জেলার সঙ্গে বীরভূম আর মুর্শিদাবাদকে জড়িয়ে যদি একটা রিজিওনাল কমিটি গঠন করা হয় সে ক্ষেত্রে যোগ্যতার মাপকাঠি একই থাকবে। সেখানে যে প্রতিযোগিতা হবে সেটা সম প্রতিযোগিতা হবে না। উত্তরবঙ্গের ছেলেমেয়েরা প্রতিযোগিতায় পেরে উঠবে না। উত্তরবঙ্গের ৬টি জেলাকে নিয়ে একটা আলাদা রিজিওনাল কমিটি গঠন করা হোক। সেই রিজিওনাল কমিটির হেড কোয়ার্টার মালদায় না করে শিলিগুড়িতে যেন করা হয় যাতে করে ওই ৬টি জেলার মানুষ সহজেই যোগাযোগ করতে পারে। এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Shanta Chettri :** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the special attention of the Hon'ble Minister and the Hon'ble Members of the House that the Bill which has been introduced in this House, does not cover the hill area.

Since education is a transferred subject as per D.G.H.C. Act, so, Sir, my question is what will be the roll of the D.G.H.C., Education Department in School Service Commission within the Jurisdiction of D.G.H.C. area? D.G.H.C. area is a educationally and economically backward area. Linguistic problem is the most important factor to be consideraed since a teacher can explain a student in a better way in mother tongue than any other language. D.G.H.C. is the brainchild of the Chief Minister of West Bengal and as such the agencies such as School Service Commission should not encroach upon the power and function of D.G.H.C. since ecucation is one of the transferred subjects.

As per clause 9, Para-(I) the School Managing Committee is the appointing authority though the names of the teachers shall be sponsored by the Regional Commission but no scope is left in this Bill

anywhere, if the candidate is not acceptable to the school, if the Managing Committee found the candidate|teacher unfit-unsuitable for the school. Sir, it is appreciated that the Education Minister is trying to remove the malpractices adopted by the School Managing Committee while recruiting the teachers in the school and he also wants to raise the quality of teachers in one hand, on the other hand as per clause-15, Para(a) to (d), he is leaving ample scope of corruption in the Schools managed by the Minorities. Basic education should be uniform for one to all. Recruitment of quality teachers as per Education Minister, should be uniform but not one the basis of religion or class or minorities.

It is appreciated that the Government of West Bengal wants to recruit the school teachers through School Service Commission in the State but it is regretted to inform the House that our Hon'ble Minister has failed to mention D.G.H.C. Area within the jurisdiction of D.G.H.C anywhere in the Gazette or Bill though D.G.H.C. has a separate Education Department. If Hon'ble Minister thinks D.G.H.C. is another State within a State then I have nothing to say.

তাই আমি আবার আমাদের মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ জানাচ্ছি যে, ওয়েস্ট বেঙ্গল স্কুল সার্ভিস কমিশন যেটা হয়েছে, তা থেকে আমাদের ডি. জি. এইচ. সি. কে বাদ দেওয়া হোক। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী আজকে যে ওয়েস্ট বেঙ্গল স্কুল সার্ভিস কমিশন বিল এনেছেন, সত্যি কথা বলতে কি এই বিলের দ্বারা গণতন্ত্রকে হত্যা করা হয়েছে এবং যে বিলে গণতন্ত্রকে হত্যা করা হয়, তাকে স্বাভাবিকভাবে কালা বিল বলা হয় এবং এটা সত্যিকারের কালা বিল। আজকে একজন খুব গলাবাজি করে বলছিলেন যে, ওদের সময়ে সাচ্চা তুলসী পাতার লোককে ধরা হয়। আজকে স্কুলের ম্যানেজিং কমিটিতে যেসব ম্যাল প্র্যাকটিস চলছে, সেগুলি বন্ধ করবার জন্য এই বিল আনা হয়েছে। অবশ্য সত্য বাপুলী মহাশয়, একটু আগে তাঁর এলাকার একটা ঘটনা আমায় বলেছেন। সেইজন্য এই ব্যাপারে বলি যে, রায়দিঘী স্কুলের হেডমাস্টার মহাশয়, তিনি দুই লক্ষ টাকা নিয়ে দুজন শিক্ষক নিয়োগ করেছেন—এটা সংবাদপত্রে বেরিয়েছে। এদের রাজ্যে এই ধরনের প্রধান শিক্ষক যিনি, তিনি সি. পি. এম. এগুলি রোধ করবার জন্য, না আরও বড় আকারে এই ধরনের পুকুর চুরি করা সম্ভব হবে বলে এটা করা হয়েছে? কেন এই কথা বলছি এটা সকলে জানেন। এই যে প্রাইমারি শিক্ষা সংসদ তৈরি হয়েছে, সেখানে ওই শিক্ষা সংসদের নাম [illegible] দলের লোককে এখানে বসিয়ে দিয়েছেন। আজকে মাননীয় ডেপুটি স্পিকার [illegible] বসিয়ে দেওয়ার ফলে এই নোংরামি সম্ভব হয়েছে। সেখানে তাদের দলের

শিক্ষক ছাড়া কোনও অ্যাপয়েন্টমেন্ট পাচ্ছে না এবং এই নোংরামিও সুপ্রিম কোর্টেও উল্লেখিত হয়েছে। সেইজন্য আমরা বলছি যে, এটা কালা বিল। এটা গণতন্ত্রকে হত্যা করেছে। মাননীয় ডেপুটি স্পিকার শুনলে অবাক হবেন যে, ম্যানেজিং কমিটিতে যিনি প্রতিনিধি হবেন, যেভাবেই হোক তিনি বদ্ধ মাতাল। তিনি নাকি আমাদের টয়েলিং মাস প্রতিনিধি। ফলে একটা শিক্ষার মত প্রতিষ্ঠানে যদি অশিক্ষিত মাতালদের আজকে সেই ম্যানেজিং কমিটিতে পাঠানো হয়, তাহলে কি ধরনের প্রশাসন এরা চাইছে। এরা এইভাবে শিক্ষাজগতকে এমন করে কলঙ্ক যুক্ত করেছেন—মুক্ত করেননি। আপনারা অনেকেই কংগ্রেসের কথা বলছিলেন। কংগ্রেসের যেসব শিক্ষাপ্রতিষ্ঠান ছিল, সেই শিক্ষাপ্রতিষ্ঠান থেকে আপনারা যারা বেরিয়ে এসেছেন, আপনারা কিন্তু সুসন্তান। আর আজকে বর্তমানে যারা বেরিয়ে আসছে তারা লম্পট জোচ্চর, খুনি, নয় আপনাদের মতো গণতন্ত্র হত্যাকারী একজন কেউকেটা হবেন। সুতরাং আমি এই বিলকে কালা কানুন হিসাবে বলছি। এর আগে আপনারা কলেজ কমিশন করেছেন, আজকে বসুন কেন কলেজে কলেজে লেকচারারদের সেখানে কমিশনের মাধ্যমে পাঠানো হয় না? এতদিন পরে বলছেন যে, স্কুল ম্যাল প্র্যাকটিস হচ্ছে, এইজন্য স্কুল সার্ভিস কমিশন করেছেন। তাহলে এতদিন আপনারা যে নিয়েছেন, সেগুলি কাজের নিয়েছেন? যেখানে কলেজ সার্ভিস কমিশন ফেল করেছে, সেখানে স্কুল সার্ভিস কমিশন করতে যাচ্ছেন?

আমার মনে হয় এটা আপনাদের পক্ষে ভাঁওতা। নাহলে হঠাৎ করে অর্ডিন্যান্স জারি হল কেন? ম্যানেজিং কমিটির জায়গায় আপনারা স্কুল সার্ভিস কমিশন করলেন, তাতে কি শিক্ষার উন্নতি হবে? মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে এমন অনেক জায়গা আছে যেখানে স্কুল চলছে কিন্তু শিক্ষক নেই। অথচ সেখানে আপনাদের স্কুল সার্ভিস কমিশন আছে। কলেজ আছে অথচ শিক্ষক নেই, কিন্তু কলেজ সার্ভিস কমিশন আছে। আপনাদের সদস্যই বলেছিলেন, একটা স্কুল শিক্ষকের ভেকেন্সি হয়েও শিক্ষক পাওয়া যাচ্ছে না। একটা স্ট্যাটের এম. এ. বা ইংরেজির এম. এ. পাশ করা টীচার পাওয়া যায় না। ম্যানেজিং কমিটি থাকা সত্ত্বেও আপনারা এসটি বা ইংরেজির এম. এ. পেলেন না, অথচ স্কুল সার্ভিস কমিশন করলেই এসটি বা ইংরেজির এম. এ. পেয়ে যাবেন? স্কুল সার্ভিস কমিশন করবার এই টোপ দিয়ে আবার আপনারা আমাদের শিক্ষা জগতকে অন্ধকারে নিয়ে যাচ্ছেন। আপনারা বলেন শিক্ষা আনে চেতনা। কোন চেতনায় উদ্বুদ্ধ হয়ে আপনারা এই বিল এনেছেন যা ভবিষ্যতে স্কুলে ম্যাল-প্র্যাকটিস বাড়িয়ে দেবে। এই বিল পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে ভয়ঙ্কর হয়ে দাঁড়াবে। আপনারা শিক্ষক নিয়োগ করতে পারছেন না, পেনশন দিতে পারছেন না, শিক্ষকদের অবসরের বয়স ৬৫ থেকে কেটে ৬০ বছর করেছেন। স্কুল সার্ভিস কমিশন তৈরি করে আপনারা ম্যাল-প্র্যাকটিস দূর করবেন? এই বিলের বিরোধিতা করে, আমাদের আনা সংশোধনীগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জি :** আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে স্যার। শেখ দৌলত আলি মহাশয় বক্তব্য রাখার সময় বর্তমান প্রজন্মের ছাত্রসমাজ সম্পর্কে যে উক্তি করলেন,

আমি তাঁকে অনুরোধ করব এটা প্রত্যাহার করতে এবং দুঃখ প্রকাশ করতে। ছাত্রদের তিনি সব চোর, ডাকাত বলেছেন। এই কথাগুলো তাঁকে তুলে নিতে হবে, তাঁকে উইথড্র করতে বলছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্কুল সার্ভিস কমিশন গঠন করার উদ্দেশ্যে মাননীয় শিক্ষামন্ত্রী এই সভায় যে বিল এনেছেন আমি সে সম্পর্কে একথা বলতে চাই যে পরিস্থিতি তাঁকে এই বিল আনতে বাধ্য করেছে তাহলো, আমাদের অনেকেই জানেন, বিশেষ করে যাঁরা শিক্ষা জগতের সঙ্গে যুক্ত আছেন, তাঁরা জানেন শিক্ষক নিয়োগকে কেন্দ্র করে কি অবস্থা হয়েছিল। বিভিন্ন বিদ্যালয়ে শিক্ষক ও শিক্ষাকর্মী নিয়োগের ক্ষেত্রে যে ভয়ঙ্কর অবস্থা ছিল সেটা ছিল লং ড্রন প্রসেস। স্কুলে একটা ভ্যাকেন্সি হলে সেখানে নিয়োগ করতে ৬ মাস থেকে একবছর সময় লাগে। একটা ভ্যাকেন্সি হলে স্কুল ম্যানেজিং কমিটিকে সিদ্ধান্ত নিতে হবে, জেলা বিদ্যালয় পরিদর্শকের কাছে অনুমতি নিতে হবে। সেই অনুমতি পেতে এক থেকে দুই মাস সময় লাগে। অনুমতি পাওয়ার পর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে প্রার্থীদের নাম চেয়ে পাঠানো হয়। সেখান থেকে নাম আসতে এক থেকে দুই মাস সময় লাগে। তারপর ইন্টারভিউ নেওয়া হয়। এরপর যে প্যানেল করা হয় সেটা ডি. আই. অফিসে জমা দেওয়া হয়। তার সঙ্গে কয়েকটি নাম জুড়ে দেওয়া হয়। এরপর অন্যান্য প্রার্থীদের কাছে থেকে, যারা সেই প্যানেলে ঠাঁই পায়নি বা ১ নম্বরে আসতে পারেনি তাদের নানা অভিযোগ সেইগুলো নিয়ে আবার তদন্ত, সেই তদন্তের কাজ শেষ করে অনুমতি পেতে প্রায় দু মাস সময় লেগে যায়, বিশেষ করে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের ক্ষেত্রে, যেখানে এক একটি বিষয়ে এক একটি শিক্ষক আছে, তিনি না থাকলে আর কেউ থাকে না পড়ানোর জন্য, সেক্ষেত্রে ভীষণ অসুবিধা হয়।

আর একটা দিক হচ্ছে, শিক্ষক নিয়োগকে কেন্দ্র করে দুর্নীতির বহর উত্তরোত্তর বেড়েই চলেছে ঘুষ বা স্কুলের নামে দানের মাত্রা আজকে প্রায় ৫ অঙ্ক ছাড়িয়ে যাচ্ছে। এটা বন্ধ করার চেষ্টা করা হয়েছে, বারবার এই রিক্রুটমেন্ট নর্মস পরিবর্তন করার চেষ্টা করা হয়েছে, কিন্তু তাও করে বন্ধ করা যায়নি চলছে। আর একটা বিষয়, যেটা মাননীয় সদস্য পদ্মনিধি ধর মহাশয় বললেন, বিভিন্ন জেলাতে তফসিলি জাতি, উপজাতি, অন্যান্য অনগ্রসর জাতির প্রার্থীদের জন্য যে সংরক্ষিত পদ থাকে, তার জন্য উপযুক্ত যোগ্যতাসম্পন্ন প্রার্থী পাওয়া যাচ্ছে না সব জায়গায়। ন্যাশনাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যাদের নাম আসছে, তাদেরও পাওয়া যাচ্ছে না, সবাই কোথাও না কোথাও এনগেজ থাকছে। শিক্ষা ক্ষেত্রে এইরকম অবস্থা চলতে পারে না, একটা সুষ্ঠু ব্যবস্থা দরকার। একটা পথ খুঁজে বার করতে হবে, এই নিয়ে বেশ কিছুদিন ধরে চিন্তা-ভাবনা চলছে। এই বিল সেই উদ্দেশ্য নিয়েই আনা হয়েছে।

বিলের মধ্যে আমি দেখছি যেসব কথা বলা যায়নি, অনুক্ত থেকে যাচ্ছে, আমলাদের উপর নির্ভর করে থাকতে হচ্ছে। বিল এর যেসব ধারা আছে—অ্যাজ মে বি প্রেসক্রাইব বাই

রুলস, অ্যাজ মে বি ডিটারমাইন্ড বাই গভর্নমেন্ট, ইত্যাদি। সব জিনিসগুলো জানা থাকলে তার ভালো-মন্দ নিয়ে আলোচনা করা যায়, কিন্তু টু বি প্রেসক্রাইব করে রেখে দেওয়া হয়েছে।

এখানে বিশেষ করে একটি বিষয়ের উল্লেখ করা দরকার আছে। বিলে বলা হয়েছে, একটা সেন্ট্রাল কমিশন থাকবে, চারটে রিজিওনাল কমিশন থাকবে। এই চারটে রিজিয়নে—নর্থ, ইস্ট, সাউথ, ওয়েস্ট ভাগ করা হয়েছে এবং কোন কোন রিজিয়নে কোন কোন জেলা বা জেলার অংশ থাকবে, সেটা গভর্নমেন্ট টু ডিটারমাইন্ড। খবরের কাগজে দেখলাম কোন কোন জেলা নিয়ে কোন কোন রিজিয়ন গঠিত হবে। তাই যদি হয়ে থাকে, তাহলে আপত্তির কারণ থাকবে। কারণ, এমপ্লয়মেন্টের ক্ষেত্রে আমাদের রাজ্যের মধ্যে বিরাট একটা ইমব্যালেন্স থেকে যাচ্ছে। বাঁকুড়া, পুরুলিয়া বা অন্যান্য অনগ্রসর জেলাগুলোতে কর্মসংস্থানের একমাত্র জায়গা হচ্ছে শিক্ষকতা—প্রাথমিক, মাধ্যমিক। রিজিয়ন গঠন করার ক্ষেত্রে একটা ব্যালেন্স থাকতে হবে, একটা অ্যাভারেজ একাডেমিক স্ট্যান্ডার্ড থাকতে হবে। বাঁকুড়া, পুরুলিয়ার সাথে যদি কলকাতা, হুগলি যোগ করা হয়, তাহলে বাঁকুড়া, পুরুলিয়ার প্রার্থীরা বঞ্চিত হবে, কলকাতা, হুগলির প্রার্থীরা জায়গা দখল করে নেবে। এটা যদি হয়, তাহলে কর্মপ্রার্থীদের মধ্যে একটা অসন্তোষ দেখা দেবে। সেই সমস্ত প্রার্থীরা সেখানে জয়েন করতে গেলে তাদের জয়েন করতে দেবে না, একটা রিভোল্ট হতে পারে। সুতরাং অ্যাভারেজ একাডেমিক স্ট্যান্ডার্ড, একটা সমতা বজায় রেখে এক একটা জায়গা চিহ্নিত করে রিজিয়নের মধ্যে অন্তর্ভূক্ত করতে হবে।

অথবা এমন একটা ব্যবস্থা করতে হবে, রিজন থাকলে ৪, ৫-টা জেলা নিয়ে একটা প্যানেল করতে হবে। এবং সেই প্যানেল থেকে যাতে শিক্ষকদের নিয়োগ করা হয় সেটা দেখতে হবে। যদি কোনও ঘাটতি থাকে তাহলে ঐ রিজনের মধ্যে থেকেই এস.সি./এস.টি.-দের সুযোগ দেওয়া যেতে পারে। বিষয়টা অত্যন্ত গুরুত্ব দিয়ে ভেবে দেখা যেতে পারে। খেলা মন নিয়ে এটা করতে পারলে একটা ভাল ব্যবস্থা তৈরি করতে পারব। উপযুক্ত শিক্ষক নিয়োগের যথেষ্ট সম্ভাবনা আছে এবং সুযোগও আছে। এবং একটা প্যানেল রেডি থাকলে আমাদের সমস্যায় পড়তে হবে না। দিনের পর দিন যে ভাবে ছাত্র-ছাত্রীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে, স্কুল ক্ষতিগ্রস্ত হচ্ছে, সেটা হবে না। রেডি প্যানেল থাকলে স্কুলে ভ্যাকান্সি হলে ডি.আই.-এর কাছে পারমিশন চাওয়ার পর কমিশন থেকে যে নাম আসবে সেই ভাবে নিয়োগ করা যাবে। বিরোধী দলের সদস্যরা কি চাইছেন আমি জানি না। এটাকে তাঁরা কালাকানুন বলছেন। আমার মনে হয়, যেগুলো হচ্ছে, ঠিক হচ্ছে। এটাই স্বাভাবিক। আবার যদি কোনও অভিজ্ঞতা হয় আবার আমরা ভেবে দেখব। কিন্তু একটা ভাল জিনিস হতে যাচ্ছে, আপনারা অযথা জলঘোলা করে শিক্ষকদের স্বার্থ বিপন্ন করে তুলবেন না। তাই এই বিলকে সমর্থন করে সবাইকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস যে বিল এনেছেন সর্বতো ভাবে তার বিরোধিতা করছি এবং আমার আনা অ্যামেন্ডমেন্টগুলোর সমর্থন জানাচ্ছি। এর আগে, অর্ডিন্যান্সের উপর যখন স্ট্যাটুটরি রেজউলিশন নিয়ে আলোচনা হয় তখন আমি বলেছিলাম, এটাকে অর্ডিন্যান্স করার কোনও দরকার ছিল না। কোনও দুরভিসন্ধিমূলক কারণে মাননীয় মন্ত্রী মহাশয় এই অর্ডিন্যান্সে নিয়ে এসেছেন, এর কোনও এজেন্সি ছিল না। এখানে বিল নিয়ে আলোচনা হচ্ছে এবং আমাদের বিরোধী দলের নেতা মাননীয় অতীশবাবু এই বিলকে কালা-কানুন আখ্যা দিয়েছেন। আমরা সর্বতোভাবে এই বিলের বিরোধিতা করছি কেন? এই প্রশ্ন বামফ্রন্টের তরফ থেকে তোলা হয়েছে। আমরা কলেজ সার্ভিস কমিশন তৈরি করেছিলাম। আমরা চেয়েছিলাম, কলেজের অ্যাপয়েন্টমেন্ট একটা প্যাটার্নের মধ্যে আসুক। আমরা এটা তৈরি করেছিলাম এবং আপনাদের আমলে সেটা পুরোপুরি ইমপ্লিমেন্ট হয়। এই কলেজ সার্ভিস কমিশনের মাধ্যমে বহু লোক চাকরি পাচ্ছে। আমরা চেয়েছিলাম, কলেজ সার্ভিস কমিশন পি.এস.সি.-র মত একটা নিরপেক্ষ সংস্থা তৈরি হবে। কিন্তু তা না হয়ে সি.পি.এম.-এর এটাকে পলিটিক্যালাইজ বডি তৈরি করেছে। এ বিষয়ে আমি আমার ইমপর্টেন্ট অ্যামেন্ডমেন্টগুলো পরে বলব। আমরা অনেকবার বলেছি, স্কুল সার্ভিস কমিশনের মেম্বাররা কোনও পলিটিক্যাল পার্টির মেম্বার হতে পারবেন না। কি ভাবে পলিটিসাইজ করেছেন দেখুন। আগে সার্ভিস কমিশনের চেয়ারম্যান ছিলেন রবীন ভট্টাচার্য, সি.পি.এম.-এর পাকা নেতা। তাঁকে এক্সটেনশন দেবার জন্য একটা বিল এনেছিলেন ওঁরা। আবার, কলেজ সার্ভিস কমিশনের মেম্বার হবেন ভারতী মুখার্জি। মমতা ব্যানার্জির কাছে উনি হেরে গিয়েছিলেন। তিনি কলেজ সার্ভিস কমিশনের মেম্বার, সি.পি.এম.-এর নেতা ছিলেন। যাঁরা দু-দিন বাদে পার্টির ইলেকশনে দাঁড়াবেন তাঁরা পার্টির সিদ্ধান্তের বাইরে কাজ করবেন না। এখন কলেজ সার্ভিস কমিশনের চেয়ারম্যান সি.পি.এম.-এর। আর.এস.পি. ১, ফরোয়ার্ড ব্লক ১, সি.পি.এম.-এর একজন সদস্য, সি.পি.আই.। আমি বলি, কমপক্ষে যদি ৬ জন করেন তাহলে একজন সদস্য বিরোধী দল থেকে নেওয়া যায়। স্কুল সার্ভিস কমিশনকে লজ্জাজনকভাবে পলিটিসাইজ করেছেন আপনারা। সেখানে আবার বলছেন চেয়ারম্যানের বয়স হবে ৬২ পর্যন্ত। কেন স্কুলের সবাইকে জোর করে রিটায়ার করাবেন ৬০ বছরে কান্তি বাবু। প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষকদের চোখে জল ফেলিয়ে আপনি তাঁদের ৬০ বছরে রিটায়ার করাবেন, আর স্কুল সার্ভিস কমিশনে কেন হবে ৬২ বছর। তার কারণ পার্টির একটা লোক তাঁকে রিটায়ার করিয়ে আপনি এই কমিশনের চেয়ারম্যান করাতে চান। আমি বলছি কলেজ সার্ভিস কমিশনে যে নিয়োগ হয় এবং যে পোস্টিং হয় নিয়োগের থেকেও পোস্টিংয়ে বেশি হয়—সেটা পলিটিক্যাল কন্সিডারেশন ছাড়া হয় না। কলকাতার কলেজগুলিতে বেছে বেছে সি.পি.এম. মার্কা প্রিন্সিপাল খুঁজে খুঁজে পাঠান, স্কুলগুলিতে বেছে বেছে সি.পি.এম. মার্কা টিচার পাঠান। আমি একশোটা এগজাম্পেল দিতে পারি। ভাল রেজাল্ট করেছে তাঁকে পাঠাচ্ছেন দিনাজপুরে, আর খারাপ রেজাল্ট করেছে তাঁকে কলকাতায় পোস্টিং দিচ্ছেন। এই পলিটিসাইজেশনের বিরুদ্ধে আমরা। এতদিন কি ভাবে স্কুলে ম্যানেজিং কমিটি হত, প্রত্যেক স্কুলে ম্যানেজিং কমিটি আছে তাতে অভিভাবকদের

৪ জন প্রতিনিধি গণতান্ত্রিক নির্বাচনে নির্বাচিত হতেন, তার পর স্কুল টিচারদের প্রতিনিধিরা আছেন, তার পর নন-টিচিং স্টাফের প্রতিনিধিরা আছেন। আবার ডি.পি.আই. অফিস থেকে ১ জন প্রতিনিধি আসবেন। এঁরা মিলে ঠিক করবেন একজনকে পার্সন ইন্টারেস্টেড ইন এডুকেশন, তাঁকে বাইরে থেকে নিয়ে আসতে পারেন। এঁরা টিচার সিলেকশন করতেন। হ্যাঁ, এটা ঠিক যে জেলায় টিচার সিলেকশন নিয়ে দুর্নীতির অভিযোগ উঠেছে, যেমন মেদিনীপুর জেলায় টিচার সিলেকশন নিয়ে দুর্নীতির অভিযোগ উঠেছে। সেখানে নর্মাল রেটই ছিল ১ লক্ষ টাকা। যারা চুরি করছে তাদের ধরে ফাঁসি দিন। কিন্তু এই যে ডেমোক্রেটিক্যালি ইলেক্টেড গার্জেনদের রিপ্রেজেন্টেটিভদের নিয়ে যে বডি সেই ম্যানেজিং কমিটির ক্ষমতা আপনারা কেড়ে নিচ্ছেন কেন? আপনারা এক দিকে বলছেন ডিসেন্ট্রালাইজ চাই পাওয়ারে, আর অন্য দিকে আপনারা ম্যানেজিং কমিটির পাওয়ারটাকে কেড়ে নিচ্ছেন। দুর্নীতি যে করছে শুনেছেন, যদি মনে করেন তাহলে ইনভেস্টিগেশন করুন, অ্যাপয়েন্টমেন্ট ক্যানসেল করে দিন। এত আমি একশো ভাগ সমর্থন করব। কিন্তু আপনি পুরো সিস্টেমটা করে, বছরে ৫৩ লক্ষ টাকা খরচ করে, এই গরিব রাজ্যে আপনি স্কুল সার্ভিস কমিশন করেছেন, সেটা একটা হাফ আইডিয়া। ৪টে রিজিওনাল কমিশন করলেন কেন? একটা রিজিওনাল কমিশন হবে হাওড়া, মেদিনীপুর আর বাঁকুড়াকে নিয়ে, যার হেড-কোয়াটার্স হবে বাঁকুড়াতে। তার মানে হাওড়ার কোনও স্কুলের হেডমাস্টারকে যেতে হবে তাঁর উল্টো দিকে। মুর্শিদাবাদেরটা হয়ে যাবে মালদায়। আপনি এখানে ডিফাইন করেন নি কি ভাবে করবেন। আপনি বদমায়েসিটাকে কলকাতা থেকে করতেন, কিন্তু আপনি বদমায়েসিটাকে চার জায়গায় ডিসেন্ট্রালাইজ করে দিতে চাইছেন। লোককে এক জায়গা থেকে আরেক জায়গায় যেতে হবে। হোয়াট ইজ দি মিনিং? এই আইনটাকে যদি করতেই হয় কলেজে একটা সেন্টার থাকল আবার রিজিওনাল কমিশন করছেন কেন? আপনি বলবেন স্কুল বোর্ডের ৪টি সেন্টার আছে, সেকেন্ডারি বোর্ড পরীক্ষা কন্ডাক্ট করতে হয় তাই লোড অনেক বেশি। কিন্তু স্কুল সার্ভিস কমিশনের ক্ষেত্রে এই লোড অত বেশি নয়। আগে ছিল টিচার সিলেকশনের ক্ষেত্রে ম্যানেজিং কমিটির হাতে মাত্র ১০ নম্বর আর বাকি ১০ নম্বর রেজাল্ট, বি.এ.তে ১০ নম্বর, পোস্ট গ্রাজুয়েট ১০ নম্বর মোটামুটি বাধা ছিল। কিছু কিছু জায়াগয় এই ১০ নম্বর দিতে দিয়ে আদার দ্যান একাডেমিক কন্সিডারেশন আসত। আমি বলছি তো এই রকম আসত, এই অভিযোগ আমার আছে, সবার আছে। তার মধ্যে কংগ্রেসের লোক থাকতে পারে, সি.পি.এম.-এরও লোক থাকতে পারে। কিন্তু এবারে এখনও ওঁরা রুলস তৈরি করেননি।

Rules will be prescribed. কি ভাবে হবে—You have stated—"The manner and scope of selection of persons for appointment to the posts of teachers shall be such as may be prescribed". কেন আপনি লিখে দিলেন না অ্যাজ প্রিভেলস অ্যাট প্রেজেন্ট। আপনি এখানে আমাদের যে প্ল্যান আছে যেভাবে আমরা দশ দশ করে ভাগ করে দিই সেই ভাবে থাকবে। পুরো ব্যাপারটার মধ্যে ফাঁকা রেখেছেন। যাতে

পলিটিক্যাল কন্সিডারেশন নিয়ে আসতে পারেন। তাহলে কান্তি বাবুর কম্পালশন কি, কেন নিয়ে এলেন? সি.পি.এম. লোকদের বক্তব্য হচ্ছে আমরা রাজ্য সরকারের সব টিচারদের মাহিনা দিচ্ছি, অথচ কংগ্রেসিরা সব ম্যানেজিং কমিটি দখল করেছে। রাজ্য সরকার টিচারদের মাইনে দিচ্ছে, আর কংগ্রেস ম্যানেজিং কমিটি দখল করছে, এটা আপনাদের সহ্য হচ্ছে না। যেখানেই স্কুলে ইলেকশন হচ্ছে, কংগ্রেসি লোকেরা ম্যানেজিং কমিটিতে জিতছে। শিক্ষিত লোকেদের মধ্যে বামফ্রন্ট ঢুকতে পারছে না, তাদের সমর্থন পাচ্ছে না। শহরে, গ্রামে সর্বত্র, এই জিনিস হচ্ছে। তাই বামফ্রন্ট সরকার ভাবছে,—আমরা টাকা দিচ্ছি, আর কংগ্রেস ম্যানেজিং কমিটিতে ঢুকে যাচ্ছে! তাই এটাকে ফুলপ্রুফ করতে, একটা কংগ্রেসিও যাতে চাকরি না পায় তার জন্য এই বিল আনা হয়েছে। এটা আমি অবশ্যই স্বীকার করি কোথায় হয়ত কংগ্রেসি ক্যান্ডিডেট অনেস্টলি কাজ করছে, আবার কোথাও ডিস-অনেস্টলি কাজ করছে। কোথাও কংগ্রেস, সি.পি.এম. উভয় অনেস্টলি কাজ করছে, আবার কোথাও কংগ্রেস সি.পি.এম. উভয়েই ডিস-অনেস্টলি কাজ করছে। এখন আপনাদের বক্তব্য হচ্ছে,—ডিস অনেস্টলি কাজ বা করাপশন করলে সি.পি.এম.-এর লোকেরা করবে, কংগ্রেস কেন সে সুযোগ পাবে! সেজন্য আপনারা করাপশনকে ইন্টারনালাইজ, পাওয়ারকে ইন্টারনালাইজ করতে চাইছেন এবং তা করতে একটা আন-ডেমোক্রেটিক সিস্টেম নিয়ে আসছেন। কান্তি বাবু আপনার এই সিস্টেমের ওপর আমাদের কোনও বিশ্বাস নেই—উই হ্যাভ নো ফেথ। কোনও ডিসেন্ট্রালাইজ প্রসেসে দুর্নীতি হলেই সেটা তুলে দিতে হবে? পঞ্চায়েতে দুর্নীতি হলে পঞ্চায়েত তুলে দেবেন? সুতরাং আমি সর্বতোভাবে এই বিলের বিরোধিতা করছি। পরে এটা রাষ্ট্রপতির কাছে যাবে, আমরা রাষ্ট্রপতির কাছে আবেদন রাখব যাতে উনি অ্যাসেন্ট না দেন। আমরা লোকেদের কোর্টে যেতে বলব এই বিল বন্ধ করার জন্য। তার কারণ এটা মানুষের গণতান্ত্রিক অধিকার খর্ব করছে। আপনারা টিচারদের অবসর গ্রহণের বয়স ৬০ বছর করে দিয়েছেন। ঝপ,ঝপ টিচাররা রিটায়ার করছে, সেসব জায়গাগুলোতে পার্টি ক্যাডারদের ঢোকাতে হবে। তাই আপনারা ওঁত পেতে বসে আছেন, একটা চাকরিও যেন হাতে বাইরে না যায়। কান্তিবাবুর দপ্তরের অধীন অনেক ইংলিশ মিডিয়াম স্কুল আছে, ওঁরা এর মধ্যে পড়েন না, মিশনারি স্কুলগুলোও এর মধ্যে পড়ে না। ঐ সমস্ত স্কুলগুলো সেন্ট্রাল বোর্ড বা আই.সি.এস.ই. বোর্ডের অনুমোদন পেতে চায়। এর জন্য শুধু কান্তি বাবুর ডিপার্টমেন্ট থেকে একটা নো অবজেকশন সার্টিফিকেট লাগে। সেটাও উনি ধরে রেখে দেন। পার্টি লাইনে না এলে উনি নো-অবজেকশন সার্টিফিকেট কোনও ইংলিশ মিডিয়াম স্কুলকে দেন না। স্কুলের ব্যাপারটাকে পুরো পার্টি লাইনের মধ্যে নিয়ে গিয়ে পার্টির সম্পূর্ণ কুক্ষিগত করে ফেলেছেন 'গণশক্তি' পত্রিকার এককালের সহকারি সম্পাদক কান্তি বিশ্বাস। আমরা চাই লোয়ার লেভেলে ডেমোক্রেটিক সেট আপ পূর্ণ ক্ষমতা নিয়ে বজায় থাকুক, সাথে সাথে করাপশন ওয়াইডেড আইট হোক এবং যোগ্য লোকেরা চাকরি পাক। কিন্তু স্কুল সার্ভিস কমিশন-এর মধ্যে দিয়ে তা কোনও দিনই হবে না। তাই সর্বতোভাবে এই বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে বিল সভায় পেশ করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে এবং তাকে সময়োচিত সঠিক পদক্ষেপ বলে মনে করে কয়েকটি কথা বলতে চাই। ইদানিং আমরা লক্ষ্য করছি বিভিন্ন মাধ্যমিক স্কুলের ম্যানেজিং কমিটি শিক্ষক নিয়োগের নাম করে গত কয়েক বছর ধরে পশ্চিমবাংলার বেকার যুবকদের শোষণ করছে। আমাদের বিরোধী দলের নেতা বলেছে, 'কিছু কিছু স্কুলে এই জিনিস চলছে'। আবার মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বলেছেন, 'অধিকাংশ স্কুলেই এই জিনিস চলছে'। আমি মনে করি অধিকাংশের চেয়েও বেশি স্কুলে এই জিনিস চলছে। সর্বত্র আমরা লক্ষ্য করছি ডেভেলপমেন্টের নাম করে লক্ষ লক্ষ টাকার লেনদেন হচ্ছে। সুতরাং এটা কি ভাবে আমরা বন্ধ করব? ম্যানেজিং কমিটিকে আমরা গণতান্ত্রিক অধিকার দিয়েছি, তাঁদের তা আমরা অপব্যবহার করতে দিইনি। তাই তারা যখন সেই অধিকারের অপব্যবহার করছে তখন তা দেখেও রাজ্য সরকার কখনওই নীরব দর্শকের ভূমিকা পালন করতে পারে না, তাদের একটা কার্যকর ব্যবস্থা নিতে হয়। আমি মাননীয় সদস্য সৌগত বাবুর ভাষণ শুনলাম। তিনি বলেছেন গ্রামাঞ্চলে এখন ওঁদের শক্তি বেড়েছে, ওঁরা বিভিন্ন স্কুলের ম্যানেজিং কমিটিতে ঢুকছেন, সুতরাং ওঁদের বঞ্চিত করার জন্যই এই আইন করা হচ্ছে। উনি আরও বললেন, "কোথাও যদি দুর্নীতি হয়ে থাকে তাহলে তা প্রমাণ করে শাস্তি দেবার ব্যবস্থা করুন"। আমি তাঁকে জিজ্ঞাসা করি,—কেন্দ্রে যে সমস্ত মন্ত্রীরা ঘুষ খেয়েছেন বলে অভিযোগ উঠেছে, তাদের বিরুদ্ধে কি অভিযোগ প্রমাণ করা যাচ্ছে। এ ক্ষেত্রেও আমি সৌগত বাবুকে বলছি, এই সব টাকার লেনদেন আপনি প্রমাণ করতে পারবেন না। ঘুষ বা টাকার লেনদেন যা রাতের অন্ধকারে হয় তা প্রমাণ করা কঠিন। সুতরাং তার জন্য কি বলব দুর্নীতির বিরুদ্ধে যদি লড়তে হয় তাহলে আমাদের উপায় খুঁজে বের করতে হবে? তাই আজকে এই বিলটা আনা হয়েছে। একথা কে না জানে সে বামই হোক আর ডানই হোক, ম্যানেজিং কমিটি তারা এক্সপার্ট নিয়োগ করেন। তাদের হাতে কিছু লোক নিয়োগ হয়। তারা কিন্তু নিরপেক্ষ ব্যক্তি নন। আপনারা তো রাজনীতি করেন। আপনারা এখানে দাঁড়িয়ে গলা ফাটিয়ে চিৎকার করছেন পলিটিক্যাল মোটিভেশন, পলিটিকাল মোটিভেশন বলে। এ ছাড়া আপনারা তো আর কোনও কথা বলেন না। কিন্তু এটাই হচ্ছে ন্যায়সঙ্গত। তবে আপনাদের মোটিভেশন হচ্ছে মুষ্টিমেয় কয়েকজনের স্বার্থে আর আমাদের মোটিভেশন হচ্ছে অধিকাংশ মানুষ যারা দীন-দরিদ্র তাদের স্বার্থে। তাই বিরোধীদলের নেতা যেকথা এখানে বলে ফেললেন, আমি এখন আর গ্রামাঞ্চলে যাই না, আমি কলকাতায় থাকি। রিজিওনাল কমিশন যদি কলকাতায় না হয়ে মালদায় হয় তাহলে আমি কি করবো? এটাই হচ্ছে বাস্তব সত্য। আপনারা শহরের লোক, উচ্চবিত্তদের কথা ভাবনা-চিন্তা করেন। তাসত্ত্বেও আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করব, এই যে রিজিওনাল কমিশনের টেরিটোরি চিহ্নিত করেছেন, সেই টেরিটোরি এমনভাবে চিহ্নিত করুন যাতে মানুষকে অনেক দূরে যেতে না হয়। হাওড়া ২৪-পরগনার মানুষকে যাতে বাঁকুড়ায় যেতে না হয় সেটা দেখবেন। এতে মানুষের নিশ্চয়ই অসুবিধা হবে। সেটা কিভাবে কি করা যায় ভেবে দেখতে অনুরোধ করছি। দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের বিরোধীদলের নেতা

বললেন, গ্রামাঞ্চলে নাকি পড়াশুনা হয় না। আপনি খোঁজ নিয়ে জানবেন, কয়েকটি মাত্র রামকৃষ্ণ মিশনের স্কুলই শুধু মাত্র ভাল রেজাল্ট করে তা সত্য নয়। গ্রামের বহু মেধাবী ছাত্র ইঞ্জিনিয়ার, এমন কি ডাক্তার হয়ে বিভিন্ন জায়গায় যাচ্ছে। দাঁতনের একটি মেয়ে স্কুল ফাইনাল পাশ করে তারপর সে ভাবা রিসার্চ ইনস্টিটিউটে চান্স পেয়েছে। কাঁথি শহরের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় থেকে এম. এস. সিতে ফাস্ট ক্লাস ফাস্ট হয়ে সে এখন রিসার্চ ইনস্টিটিউটে চান্স পেয়েছে। সুতরাং বামফ্রন্ট সরকারের এটাই হচ্ছে কৃতিত্ব যে, শিক্ষাকে শুধুমাত্র শহরে কেন্দ্রীভুত না রেখে মফস্বল শহরে ছড়িয়ে দিয়েছে, গ্রামে-গঞ্জে ছড়িয়ে দিয়েছে। আপনারা হিসাব নিন, কলকাতায় মফস্বলের কতজন ছাত্র মেডিক্যাল কলেজ এবং ইঞ্জিনিয়ারিং কলেজে ভর্তি আছে। কিন্তু আপনাদের আমলে এত বেশি ছাত্র গ্রাম-গঞ্জ থেকে আসত না। এটাই হচ্ছে বাস্তব সত্য। তারপর এখানে সৌগতবাবু ৫জনকে নিয়ে হবে, না ৬ জনকে নিয়ে হবে বলে যে প্রশ্ন তুলেছেন বা দেবপ্রসাদ সরকার মহাশয় যে ১৫ জনকে নিয়ে করার কথা বলেছন সেটা আলাপ-আলোচনার ভিত্তিতে মীমাংসা করা যেতে পারে। ৯(২) ধারা সর্ম্পকে আমার বক্তব্য হচ্ছে, যারা অ্যাপয়েনমেন্ট এবং অ্যপ্রুভাল পেয়ে গেছে তাদের ক্ষেত্রে মানবিকতার দিক থেকে বিচার-বিবেচনা করা উচিত বলে মনে করি। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নির্দ্ধারিত সময়টা শেষ হয়ে আসছে। আরো কিছু সময় বাড়াতে হবে। তাই সদস্যদের অনুমতি নিয়ে এই সময়টাকে আরো আধ ঘন্টা বাড়িয়ে দিলাম।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এর আগে আমি আজকে যে বিধায়কটি উত্থাপিত করেছি তাতে ১১ জন মাননীয় সদস্য আলোচনায় অংশ গ্রহণ করেছেন। তাঁদের বক্তব্য আমি গভীর মনোযোগ দিয়ে শুনেছি। সেইজন্য মাননীয় সদস্যদের বক্তব্যের দু-একটি জবাব আবশ্যিকভাবেই আমার পক্ষ থেকে উপস্থাপন করা উচিত। প্রথমত বিরোধীদলের মাননীয় সদস্য, শ্রী অতীশচন্দ্র সিংহ মহাশয় বলেছেন, এই সময়ে কেন আনা হয়েছে? আমি শুধু তাঁকে স্মরণ করতে বলব, এই বিধানসভায় বিবৃতি দিয়েছি ১৯৯৬ সালের জানুয়ারি মাসের ৪ঠা তারিখে আমাদের এখান থেকে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য যায়। তখন আমরা এই বিধানসভায় বিলটি আনবার উদ্দেশ্য নিয়ে বিলটি তৈরি করেছিলাম। আমাদের রাজ্যপাল রাষ্ট্রপতির সম্মতির জন্য ১৯৯৬ সালের জানুয়ারি মাসের ৪ তারিখে পাঠিয়েছিলেন। তখন কেন্দ্রে কংগ্রেস সরকার ছিলেন। কেন্দ্রের পক্ষ থেকে আমরা কোনও উত্তর পাইনি।

আমি দিল্লি গিয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর সঙ্গে দেখা করেছি, মাননীয় প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছি কিন্তু কোনও উত্তর পাইনি। অবশেষে দিল্লির সরকার পরিবর্তন হবার পর আগস্ট মাসে দিল্লি থেকে আমরা সম্মতি পাই। যেহেতু আমরা অনেক পরে সম্মতি পেয়েছি মাননীয় রাষ্ট্রপতির সেই হেতু বিষয়টা অর্ডিন্যান্স করে আনতে হয়েছে। সেই অর্ডিন্যান্সকেই আজকে আইনে পরিণত করার জন্য আমি বিল উত্থাপন করেছি। এই হচ্ছে অর্ডিন্যান্স করার

কাহিনী। এখানে এই বিল সম্বন্ধে আলোচনা করতে গিয়ে একাধিক মাননীয় সদস্য জিজ্ঞাসা করেছেন যে, এর পদ্ধতিটা কি হবে। আমি সবিনয়ে মাননীয় অতীশবাবু, সৌগতবাবু এবং অন্যান্য মাননীয় বিধায়কদের বলছি, আপনারা পুরানো মানুষ, আপনারা জানেন যে অ্যাক্ট যখন হয় স্বাভাবিকভাবেই তার বিধি রচিত হয়। অ্যাক্টের মধ্যে সমস্ত প্রভিসান্স রাখা উচিত নয়। রাষ্ট্রবিজ্ঞানের যারা ছাত্র তারা জানেন যে অ্যাক্ট-টা খুব বিস্তারিত না হওয়াই ভাল। আপনারা জানবেন, মার্কিন যুক্তরাষ্ট্রের দুশো বছরের সংবিধানে মাত্র ২০ বার তার সংশোধন হয়েছে আর আমাদের ৪৭ বছরের সংবিধানে ইতিমধ্যেই ৮০ বার তার সংশোধন হয়েছে। সেই অভিজ্ঞতায় আমরা এটা শিখেছি যে অ্যাক্টের মধ্যে খুব বিস্তারিতভাবে ব্যাখ্যা করার প্রয়োজন নেই, কতকগুলি মৌলিক বিষয় সেখানে থাকবে এবং তাকে কার্যকর করার জন্য সেখানে রুলস থাকবে, বিধি থাকবে, যাতে প্রয়োজন হলে অ্যাক্টের পরিবর্তন না ঘটিয়েও বিধির পরিবর্তন করা যায়। এ বিষয়ে আমি মনে করি আপনারাও সচেতন, জ্ঞানসিং সোহনপাল মহাশয় এটা জানেন কিন্তু তবুও বিষয়টি আপনারা কেন উত্থাপন করলেন আমি জানি না। পরে যেটা বললেন শ্রী অতীশ সিনহা মহাশয়, আমি খুব দুঃখিত, ডোনেশনের ব্যাপারে যেটা বললেন, শিক্ষকদের কাছ থেকে টাকা নেওয়ার ব্যাপারটা উনি পরোক্ষভাবে সমর্থন করতে গিয়ে যেটা বললেন—একজন শিক্ষক ঘুষ দিয়ে যদি শিক্ষকতায় প্রবেশ করেন তাহলে সেই শিক্ষকের কাছ থেকে সমাজ কি আশা করতে পারে? কাজেই আমি মনে করি, যে কোন ভাবে এই ঘুষ দিয়ে শিক্ষকতাবৃত্তিতে প্রবেশ করার যে পদ্ধতি একে মিলিতভাবে সর্বান্তকরণে প্রতিরোধ করা উচিত। আমি কংগ্রেসের পক্ষ থেকে সেই সমর্থন আশা করেছিলাম, আমি বোধ হয় আপনাদের ভুল বুঝেছি, আমি মনেপ্রাণে বিশ্বাস করেছিলাম যে আপনাদের আন্তরিক সমর্থন পাব, আমি ব্যথিত যে সমর্থন আমার ভাগ্যে জুটল না। আপনারা রিজিওনাল কমিশন সম্পর্কে বলেছেন। আমরা ৪টি রিজিওনাল কমিশন করব। তাতে কোনও রিজিওনাল কমিশনে কোনও কোনও জেলাকে নেওয়া হবে। তা চূড়ান্ত হয়নি, রুলসে সে কথা থাকবে। অতীশবাবু জানেন যে কলেজে ১২ হাজার শিক্ষক আর আমার এখানে ১ লক্ষ শিক্ষক। কাজেই এখানে ডিসেন্ট্রালাইজড না করলে অসুবিধা হবে। আপনি জানেন, অশোক মিত্র কমিশনও সুপারিশ করেছেন যে প্রতি জেলাতে স্কুল সার্ভিস কমিশন করতে হবে। জেলায় জেলায় আমি এখনই করতে পারছি না কিন্তু এই সভাকে আমি আশ্বস্ত করতে চাইছি এই বলে যে, আমাদের পরিকল্পনা আছে, আপাতত জোনাল ভিত্তিতে করলেও পরে জেলা ভিত্তিতে কমিশন করতে চাই যাতে সেখান থেকে শিক্ষক নিয়োগ করতে পারি। সোহরাব সাহেব আমার দীর্ঘদিনের বন্ধু। উনি ১০ মিনিট বক্তৃতা করেছেন এবং বন্ধু বলে আমার নামটা তার মধ্যে ১১ বার করেছেন। সোহরাব সাহেবের সংগঠন ডব্লু. বি. টি. এ.—পশ্চিমবাংলার সমস্ত মাধ্যমিক শিক্ষক সংগঠন আমাদের স্কুল সার্ভিস কমিশনকে সমর্থন করেছেন আগে, আর আজকে তাদের নেতা সোহরাব সাহেব-এর বিরোধিতা করলেন। কাজেই শিক্ষক নেতা সোহরাব সাহেব এবং এম. এল. এ. সোহরাব সাহেব—এই দুয়ের মধ্যে যে কত ব্যবধান আমার নাম ১১ বার উচ্চারণ করা সত্ত্বেও তা আমি অনুমান করতে পারিনি। এটা আমার দুর্ভাগ্য। উনি বলেছেন, অশোক

মিত্র কমিশন একে সমর্থন করেছেন। পশ্চিমবঙ্গের সমস্ত শিক্ষক সংগঠনই একে সমর্থন করেছেন। আমি তো আনন্দে ডগমগ হয়ে এই বিধেয়ক এনে ভেবেছিলাম সবার সমর্থন পাব কিন্তু সোহরাব সাহেবের সমর্থন পেলাম না, আমি দুঃখিত। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় একজন শিক্ষক কিন্তু আমার মনে হয় উনি অহেতুক 'আলিমুদ্দিন' রোগে ভুগছেন। কথায় কথায় তিনি 'আলিমুদ্দিন' কথাটি বলেন। এখানে শিক্ষক সংগঠনের কোন প্রতিনিধি যেখানে যেখানে এই ধরনের কমিশন হয়েছে শিক্ষক নিয়োগ বা রিক্রুটমেন্ট করার জন্য সেখানে কোথাও শিক্ষক প্রতিনিধিদের রাখা হয়নি। সেজন্য আমরা এখানে শিক্ষক সংগঠনের প্রতিনিধি রাখবার কথা বিবেচনা করতে পারছি না। আর দুর্নীতির কথা বলেছেন যে দুর্নীতির জন্য প্রাথমিক শিক্ষক নিয়োগ বন্ধ আছে, এটা ঠিক নয়। মেদিনীপুরের কথা উল্লেখ করেছেন, মালদার কথা উল্লেখ করেছেন, এটা দুর্নীতির জন্য হয়নি। কতকগুলি প্রসিডিয়োর হয়েছিল, সুপ্রীম কোর্ট করেছে। সেই সুপ্রীম কোর্টের রায় অনুসারে আমরা সেখানে আবার নিয়োগ করেছি। মেদিনীপুরে, মালদায় যারা শিক্ষকতা পেয়েছিলেন, তারা কেউ বাদ যায়নি, সব ঠিকমতো পেয়েছেন। এখানে মাননীয় সদস্য হাফিজ আলম শেইরানি সাহেব মাদ্রাসার কথা বলেছেন। আমি বিনীত ভাবে বলতে চাই যে, মাদ্রাসা এবং মাধ্যমিক বিদ্যালয় উভয়কেই আমরা এই সার্ভিস কমিশনের মাধ্যমে নিয়োগ করব। মাদ্রাসা এবং মাধ্যমিক বিদ্যালয়কে আলাদা ভাবে বিচার করব না। আমরা মাদ্রাসার পঠন-পাঠন ব্যবস্থার পরিবর্তন করে আধুনিক সজ্জায় তাকে সজ্জিত করছি যাতে মাদ্রাসা থেকে পাশ করে ছেলেমেয়েদের কর্ম জীবনে অসুবিধার মধ্যে পড়তে না হয়। সেজন্য শিক্ষক নিয়োগের ক্ষেত্রে মাধ্যমিক বিদ্যালয় এবং মাদ্রাসাকে আমরা স্বাতন্ত্র্য দৃষ্টিকোণ থেকে বিচার করতে পারব না। সেই রকম ব্যবস্থা আমরা করব। তবে জেলাভিত্তিক আমাদের পরিকল্পনা আছে। সমস্ত প্যানেল হবে জেলা ভিত্তিক। সেজন্য এক জেলা থেকে আর এক জেলা পার্থক্য হবে বলে অনেকে আশঙ্কা প্রকাশ করেছেন। এই আশঙ্কা প্রকাশ করার কোনও কারণ নেই। এখানে অনারেবল মেম্বার—

Shrimati Shanta Chhetri, you have raised some points here that as the Secondary and the Primary Education is a transfer subject, why the School Service Commission area should be extended to the D.G.H.C. area as well. My submission before the House is that the panel will be prepared by the School Service Commission. As the panel for the recruitment of the Lower Division Clerks and Upper Division Clerks is prepared by the Public Service Commission; so, here, in this case, as well, the Panel will be prepared by the School Service Commission. But the D.G.H.C. area will be treated as a seperate district and the panel for that district will be prepared seperately, In that panel, only the people, only the boys and girls, who are the bonafide residents of that area will be empanelled, which is meant for the D.G.H.C. area. Sim-

ilarly, in the Nepali speaking area situated in the D.G.H.C. area, in that case, the panel will be prepared by the persons who have Nepali as their speaking language. So this misgiving is to be removed. I want to make this point very clear that the area of the D.G.H.C. will be fully protected—I can assure this House. We are very much committed to protect the prestige of the Legislation of this House in 1988 by which the D.G.H.C. area, the D.G.H.C. was enacted and established, and we shall extend full protection to the boys and girls living in the area of D.G.H.C.

এখানে মাননীয় সদস্য দৌলত আলি সাহেব যে কথা বলেছেন, তাপসবাবু, আপনি তো এক সময়ে ছাত্র নেতা ছিলেন, আপনি কি এটা সহ্য করবেন? তিনি বলেছেন যে, বামফ্রন্ট সরকারের আমলে যে সমস্ত ছাত্র পাশ করে বের হচ্ছে, তারা সব সমাজবিরোধী, লম্পট।' এখানে অধ্যাপক সৌগত রায় আছেন, তিনি কি এটা সমর্থন করবেন? তার হাত দিয়েও তো অনেক ছাত্র পাশ করে বের হচ্ছে? বামফ্রন্ট সরকারের আমলে যে সমস্ত ছাত্র পাশ করে বের হচ্ছে তারা সব সমাজবিরোধী, লম্পট—এটা ছাত্র সমাজ বিরোধী কথা, এটা অবিলম্বে প্রত্যাহার করে নেওয়া উচিত। আমি একজন শিক্ষক হিসাবে সমস্ত শক্তি দিয়ে দৌলত আলির এই ঘৃণ্য মন্তব্যের প্রতিবাদ করছি। এখানে মাননীয় সদস্য সুভাষ গোস্বামী যে কথা বলেছেন, এখন অ্যাক্টে অনেক জায়গায় বলা আছে অ্যাজ মে বি প্রেসক্রাইবড। আপনি পুরোনো সদস্য, আপনি জানেন যে অ্যাক্টের মধ্যে তাকে ইমপ্লিমেন্ট করার জন্য বিভিন্ন ধারা থাকে যেখানে অ্যাজ মে বি প্রেসক্রাইবড 'লেখা থাকে। সুপ্রীম কোর্টের রুলিং আছে প্রেসক্রাইবড কথাটার মানে কি, কিভাবে নোটিফিকেশন ড্রাফ্ট করতে হবে। সেটা ক্যালকাটা গেজেটে প্রকাশ করা হবে, সংশ্লিষ্ট ব্যক্তিরা তাদের মতামত দেবেন এবং তার ১৫ দিন, বা ৩০ দিন পরে সেগুলি আবার চূড়ান্ত করা হবে। সেজন্য Actকে implement করার জন্য "as may be prescribed"—এই শব্দটা রাখতে হয়। অতীতে যে সমস্ত রুলস্ হয়েছে তাতে আপনাদের মতামত আমরা নিয়েছি। আমার আমলে যে সমস্ত অ্যামেণ্ডমেন্ট হয়েছে তার রুলস তৈরি করবার ব্যাপারে আপনাদের পক্ষ থেকে যেসব সুপারিশ এসেছে তা গ্রহণ করার উদারতা আমরা দেখিয়েছি। আমি সৌগতবাবু সম্পর্কে একই কথা বলি। উনি কলেজে যান একরকম চেহারা, কিন্তু বিধানসভায় অন্যরকম। উনি অত্যন্ত দায়িত্বশীল অধ্যাপক, কিন্তু এখানে দায়িত্বহীনভাবে বক্তব্য রাখেন। উনি এখানে একটি কথা বলেছেন যে, কোনও রাজনৈতিক নেতা এখানে থাকবে না। আমি তাঁকে জিজ্ঞাসা করি, মোরারজী দেশাই যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি বিশ্বভারতীর আচার্য হতে চাননি, যার জন্য একজন বিখ্যাত সাহিত্যিককে সেই সময় উপাচার্য করা হয়েছিল। এই সেদিন পর্যন্ত নরসীমা রাও বিশ্বভারতীর উপাচার্য ছিলেন। এরা কি সব নন-পলিটিক্যাল? আর কোন জায়গায় কাকে নিয়োগ হবে সেটা শিক্ষার দিক থেকে বিচার করে আপনারা করেননি। কলেজ সার্ভিস কমিশনে ভাইস-চ্যান্সেলর অবসরের পর যদি চেয়ারম্যান হতে পারেন সেক্ষেত্রে ৬০ থেকে ৬২ করবার ক্ষেত্রে বাধা কোথায়? সমস্ত বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে এই সুযোগটা রয়েছে।

এখানে পূর্ণেন্দু সেনগুপ্ত টেরিটোরিয়াল ইমব্যালান্সের কথা যা বলেছেন সেদিকে লক্ষ্য রেখেই এটা করা হবে। শিক্ষার ক্ষেত্রে বিভিন্ন জেলার অবস্থা বিভিন্নরকম। সেজন্য শিক্ষক হিসাবে জেলা থেকে যারা আসতে চান তাদের জন্য সুচিন্তিতভাবে প্যানেল যাতে তৈরি করতে পারি সেদিকে আমরা অবশ্যই লক্ষ্য রাখবো। এখানে অনেক সংশোধনী এসেছে যার কোনওটারই মানে হয় না। সেজন্য সমস্ত সংশোধনীর বিরোধিতা করছি, গ্রহণ করতে অস্বীকৃতি জ্ঞাপন করছি। আমি পুনরায় দেবপ্রসাদবাবু এবং কংগ্রেস সদস্যগণকে অগ্রদূতের ভূমিকা পালন করতে এই বিলকে সমর্থন করবার জন্য আন্তরিকভাবে আহ্বান জানিয়ে শেষ করছি।

The motion of Shri Sougata Ray and Shri Abdul Mannan That this House disapproves the West Bengal School Service Commission Ordinance, 1995 (Ordinance No VIII of 1996) was then put and a division was taken wih the following result :

**NOES**

Abu Ayes Mondal, Shri

Banerjee, Shri Debabrata

Bera, Shrimati Chhaya

Bera, Shri Dipak

Bhattacharyya, Shri Ashoke

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Biswas, Shrimati Susmita

Bose, Shri Shyamaprasad

Bouri, Shri Angad

Chakrabarty, Shrimati Kumkum

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Paresh Nath

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Doloi. Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Gyan, Shri Nripen

Giri, Shri Ashoke

Hazra, Shri Samar

Hembram, Srimati Deblina

Kar, Shrimati Anju

Let, Shri Dhiren

Maikap, Shri Chakradhar

Majhi, Shri Nanda Dulal

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Ramchandra

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshitiranjan

Mondal, Shri Manik Chandra

Das, Shri Sanjib Kumar

Dey, Shri Gopal Krishna

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Humayon Reza, Shri

Lepcha, Shri Gaulan

Mal, Shri Asit Kumar

Manjhi, Shri Ramjanam

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Kamal

Roy, Shri Tapas

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

**ABST**

Sarkar Shri Deba Prasad

Ayes being 22 and Noes 54 the motion was lost.

The motion of Shri Kanti Biswas that the West Bengal School Service Commission Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 & 2**

The motion that Clauses 1 & 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

There are six amendments to clause 3 by Shri Sougata Roy

(Amendment Nos. 3, 8 & 9) and Shri Deba Prasad Sarkar (Amendment Nos. 5, 6 & 7). Members may move their motions.

**Shri Sougata Ray :** Sir, I beg to move that in clause 3(4) (a), line 1, for the word 'five' the 'six' be substituted.

Sir, I beg to move that in Clause 3, Sub-clause 4(b), in line 8, after the words "than fifteen years" the words "or an officer of the years Administrative Service or West Bengal Civil Service with ten years experience" be inserted.

Sir, I beg to move that after Clause 3(4) the following new Clause be added "Clause 3(5)—The Members of the Commission shall not be Members of any Political Party".

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আমি আমার অ্যামেণ্ডমেন্টগুলো কেন মুভ করছি তা আমি আগেই বলেছি। আমি পাঁচজনের জায়গায় পনের করতে বলেছি। আর হেড মাস্টার হিসাবে ক্যাটাগোরি রাখার কথা বলেছি; যারা রেকগনাইজড টীচার তাঁরা যাতে আসতে পারেন। আমি অ্যামেণ্ডমেন্টটা এখন ফর্মালি মুভ করছি।

Sir, I beg to move that in Clause 3, Sub-Clause (4)(b), line 1, for the word "five" the words "not more than fifteen" be substituted.

Sir, I also beg to move that in Caluse 3, Sub-Clause (4)(b), line 1, for the word "five" the word "fifteen" be substituted, and;

Sir, I also beg, to move that in Clause 3, Sub-Clause (4)(b), line 5 to 8, for the words, beginning with "either as a Teacher" and ending with "than fifteen years" the words "as a Headmaster or Headmistress, for a period of not less than fifteen years and who will represent from each and every recognised Teachers' Organisations at Secondary Level in the State and rest shall have teaching experience, either as a Teacher of a University or as a Principal of a College for a period of not less than ten years, or as a Teacher, other than Principal of a College" be substituted.

**Shri Kanti Biswas :** Sir, I can't accept any of the amendments.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমার অ্যামেণ্ডমেন্ট নম্বর ৩ এবং ৮কে আপনি ভয়েস ভোটে দিন। কিন্তু ৯ নম্বরটাকে যেখানে বলা হয়েছে যে, মেম্বারস শ্যাল নট বি মেম্বারস অফ এনি পলিটিক্যাল পার্টি, তার উপরে আমি ডিভিশন চাই।

The motions of Shri Saugata Roy (Amendment No.3) that in clause 3(4) (a), line 1, for the word 'five', the 'six' be substituted and

that in clause 3, sub-clause (4) (b), in line 8, after the words "than fifteen years" the words "or an Officer of the Indian Administrative Service or West Bengal Civil Service with ten years experience" be inserted, were then put and lost.

The motion of Shri Saugata Roy (Amendment No.9) that after clause 3(4) the following new clause be added "clause 3(5)—The Members of the Commission shall not be members of any political party " was then put and a Division taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Debabrata

Bera, Shrimati Chhaya

Bera, Shri Dipak

Bhattacharyya, Shri Ashoke

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Chakrabarty, Shrimati Kumkum

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Paresh Nath

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Gyan, Shri Nripen

Giri, Shri Ashoke

Hazra, Shri Samar

Hembram, Srimati Deblina

Kar, Shrimati Anju

Let, Shri Dhiren

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Ramchandra

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Moitra, Shri Bhadreswar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshitiranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Pratyush

Mursalin Molla, Shri

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sanyal, Shri Kamalendu

Sengupta, Shri Purnendu

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali Shri

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Akbar Ali Khandokar, Shri

Bandyopadhyay, Shri Tarak

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Das, Shri Sailaja Kumar

Dey, Shri Gopal Krishna

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Humayon Reza, Shri

Mal, Shri Asit Kumar

Manjhi, Shri Ramjanam

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Kamal

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

**ABST**

Sarkar Shri Deba Prasad

Ayes being 20 and Noes 55 the motion was lost.

The motion of Shri Deba Prasad Sarkar that in Caluse 3, Sub-Clause (4)(b), line 1, for the word "five" the words "not more than fifteen" be substituted.

and

"That in Clause 3, Sub-Clause (4) (b), line 1, for the word "five" the word "fifteen" be substituted"

and

"That in Clause 3, Sub-Clause (4) (b), line 5 to 8, for the words, begining with "either as a teacher" and ending with "than fifteen years" the words "as a Headmaster or Headmistress for a period of not less than fifteen years and who will represent from each and every recognised Teachers Organisations at Secondary Level in the state and the rest shall have teaching experience, either as a Teacher of a University or

as a Principal of a College for a period of not less than ten years, or as a Teacher, other than Principal of a College" be substituted were then put and a division taken with the following results :—

**NOES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Debabrata

Bera, Shrimati Chhaya

Bera, Shri Dipak

Bhattacharyya, Shri Ashoke

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Bouri, Shri Angad

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Paresh Nath

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Gyan, Shri Nripen

Giri, Shri Ashoke

Hazra, Shri Samar

Hembram, Srimati Deblina

Kar, Shrimati Anju

Let, Shri Dhiren

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Ramchandra

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshitiranjan

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Narayan

Mursalin Molla, Shri

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sanyal, Shri Kamalendu

Sengupta, Shri Purnendu

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali Shri

Zamadar, Shri Badal

**AYES**

Sarkar, Shri Deba Prasad

Purkait, Shri Prabodh

**ABST**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Akbar Ali Khandokar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Das, Shri Sailaja Kumar

Dey. Shri Gopal Krishna

[illegible]an Mullick, Shri

[illegible]an Singh Sohanpal, Shri

Humayun Reza, Shri

Mal, Shri Asit Kumar

Manjhi, Shri Ramjanam

*Md. Sohrab, Shri*

*Mitra, Shri Asit*

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Kamal

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Ayes being 2, Noes being 51, and Abstentions being 20 the motion was lost.

The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভেবেছিলাম মাননীয় মন্ত্রী আমার এই অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করবেন, কিন্তু দেখলাম যে তিনি একছত্র আধিপত্য বিস্তার করে দলের প্রভাবে কায়েমী কর্তৃত্বের কাছে আমার এই আবেদন তিনি মানলেন না। সেই কারণে আজকের সভা আমি বয়কটা করলাম।

**(At this stage Shri Deba Prasad Sarkar walked out from the Chamber of the House)**

**Clause 4**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in the 2nd proviso to Clause 4 (1), line 1, for the words "Sixty two", the word 'Sixty' be substituted.

**Shri Kanti Biswas :** I do not accept it.

The motion of Shri Saugata Ray that in the 2nd proviso to Clause 4 (1), line 1, for the words "Sixty two", the word 'Sixty' be substituted, was then put and lost.

The question that Clause 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 5-21**

The question that Clauses 5 to 21 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal School Service Commission Bill, 1997, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী শেখ দৌলত আলি :** স্যার, আমার একটা পার্সোনাল এক্সপ্লানেশন আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেকে আমার বক্তব্য সভায় শুনেছেন। আমি 'সবাই খারাপ' এই কথা বলি নি, কেউ কেউ এই কথা বলেছি, এটা সত্য।

**The Durgapur Municipal Corporation (Amendment) Bill, 1997.**

**Shri Ashoke Bhattacharjee** : Sir, I beg to introduce the Durgapur Municipal Corporation (Amendment) Bill, 1997, and to place a statement as required under Rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the title of the Bill)**

**Mr. Speaker :** There is one Statutory Resolution on this Bill given by Shri Abdul Mannan which is in order. I now request Shri Abdul Mannan to move this Resolution.

**Shri Abdul Mannan :** Sir, I do not move the Statutory Resolution.

**Mr. Speaker :** There is one circulation motion which is out of order under Rule 81 (6) of the Rules of Procedure and Conduct of Business of the House. The Ordinance will automatically be lapsed by 6th March, 1997.

**শ্রী সৌগত রায় :** স্যার, এই যে দুর্গাপুর মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল, অ্যামেন্ডমেন্ট অর্ডিনান্স যেটা এনেছিলেন, সেটা বিলে পরিণত করছেন। এই ব্যাপারে আমাদের কোনও বিরোধিতা নেই, ওদের আইনে একটা ত্রুটি ছিল, ওরা বলেছিলেন, শিলিগুড়ি পৌরসভার আইনের কিছু পরিবর্তন হবে। ১৯৯০ সালের পরে যেটা অটোমেটিক্যালি দুর্গাপুরেও হবে। সেটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, ডিপার্টমেন্ট অফ ল অ্যান্ড কোম্পানি, অ্যাফেয়ারস, এটাকে এক্সেসিভ ডেলিগেশন বলা যায়। এই রকম দুটো কর্পোরেশনকে লিঙ্ক করা যায় না, তাই এটা

সংশোধন করার জন্য উনি বিল আনছেন, এতে আপত্তি নেই। আমাদেরকে এখন বুক ফেয়ারে যেতে হবে, মাননীয় মন্ত্রীও যাবেন এবং তারপরে লিডার অফ দি অপোজিশনের সাড়ে পাঁচটায় ইফতার পার্টি আছে। তা যাই হোক এখানে একটা কথা বলি, আমার কাছে দুর্গাপুর থেকে কিছু লোক এসেছিল। দুর্গাপুরে ওখানে ডিলিমিটেশন হচ্ছে, আপনারা বারেবারে দলবাজি করেন, ওখানে একটা ওয়ার্ড করেছেন ২ হাজারের, একটা ওয়ার্ড করেছেন ১৬ হাজারের, একটা ওয়ার্ড করেছেন ১৯ হাজারের এই ডিলিমিটেশন করে আপনারা সি.পি.এম. এলাকা প্রভাবিত হিসাব করে ওয়ার্ড তৈরি করেছেন মিউনিসিপ্যাল কর্পোরেশন এলাকায়।

মিউনিসিপ্যালিটির ওয়ার্ড ডিলিমিটেশনের ব্যাপারে একটা কমিটি করা উচিত। দুর্গাপুরের ব্যাপারে কথা ছিল আপনি তিন মাস সময় দেবেন, অবজেকশন দেবার ব্যাপারে, কিন্তু ডি.এম., যিনি ভারপ্রাপ্ত অফিসার তিনি ১৫ দিন সময় দিয়েছেন। এই ব্যাপারে আমাদের পার্টির পক্ষ থেকে অবজেকশন দেওয়া হয়েছে। আমি অনুরোধ করব আপনি এই ব্যাপারটা একটু দেখবেন। দুর্গাপুরে দীর্ঘদিন ইলেক্টেড বডি ছিল এবং দুর্গাপুরের বেশির ভাগটাই অ্যালয় স্টীল প্ল্যান্টের টাউনশিপ এবং বেশির ভাগটাই তারাই মেইনটেইন করেন। আপনি কর্পোরেশন নাম দিচ্ছেন, আপনি কতটা ফেসিলিটি দিতে পারছেন সেটা দেখা দরকার। আপনি কর্পোরেশন করে ট্যাক্স বাড়াবেন, মাথা ভারি প্রশাসন করবেন, তাতে দুর্গপুরের লোকের কতটা সুবিধা হবে। ভারত সরকার একটা সিদ্ধান্ত নিয়েছে কোথাও নোটিফায়েড অথরিটি থাকবে না। সব জায়গাতেই মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন হবে। যে প্রশাসন চলছে তার সঙ্গে এই দুর্গাপুর মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশনের কি সম্পর্ক সেটা আমার মনে হয় লিপিবদ্ধ হওয়া দরকার। এই ব্যাপারে যে অর্ডিন্যান্স আনা হয়েছে তাতে আমাদের কোনও আপত্তি নেই এবং এটা পাস করিয়ে আপনি যাতে তাড়াতাড়ি বই মেলায় যেতে পারেন, তার জন্য আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, যে বিল মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। খুব আনন্দের বিষয় কংগ্রেস পার্টির পক্ষ থেকেও এই বিলকে সমর্থন জানানো হয়েছে। মাননীয় সৌগতবাবু কিছু কথা বললেন, সে সম্পর্কে দু-একটি কথা বলার দরকার আছে। মাননীয় সদস্য সৌগতবাবুকে বলি, একটা বিশেষ জায়গা সম্পর্কে সম্যক ধারণা না থাকলে কিছু কথা বলা ঠিক নয়। দুর্গাপুর শহরটি ১৯৬২ সালে নোটিফায়েড এরিয়া অথরিটি হয়েছে এবং ৫৪ বর্গ কিলোমিটার জায়গা জুড়ে এই শহরটি। এখানে স্টীল টাউন শিল্পের সঙ্গে আরও নয়টি অ্যাকটিভ টাউনশিপ সহ মোট ৪৫টি গ্রাম নিয়ে এই নোটিফায়েড এরিয়া অথরিটি হয়েছে ১৯৬২ সালের অক্টোবর মাসে। এই নোটিফায়েড এরিয়া অথরিটির যে উদ্দেশ্যে হয়েছিল, সেটা বিশদ ভাবে বলার অবকাশ থাকে না, তদানীন্তন মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় একটা বিশেষ উদ্দেশ্য নিয়ে এই নোটিফায়েড এরিয়া অথরিটি তৈরি করেছিলেন পার্শ্ববর্তী গ্রাম বা শহরগুলির উন্নতি করে কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটিতে উন্নীত করার জন্য। স্বাভাবিক ভাবেই এই টাউনশিপটি নোটিফায়েড এরিয়া অথরিটির অন্তর্ভুক্ত।

ওখানে যে হারে জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে তা সেনশাস রিপোর্টের দিকে তাকালে বুঝতে পারবেন, ১৯৬১ সালে দুর্গাপুর নোটিফায়েড এরিয়া অথরিটির অন্তর্ভুক্ত হয়েছিল মোট ৪৫,৬৯৬ জন অধিবাসী; ১৯৭১ সালে সেটা বেড়ে হয় ২ লক্ষ ৬ হাজার ৬৩৮ জন; ১৯৮১ সালে সেনশাসে দেখা যাচ্ছে ৩,১১, ৭৯৮ জন ১৯৯১ সালে সেটা হয় ৪,১৫,৯৮৬ জন। যদি খুব রাফ একটা হিসাব করে থাকি তাহলে এর মধ্যে ৪১ পারসেন্ট হচ্ছে ক্যাপটিভ কাউন্সিলগুলোতে থাকে, বাকি সব থাকে গ্রামাঞ্চল বা শহরের আশেপাশে ফ্রিঞ্জ এলাকাগুলোতে। কাজেই সবটা যে স্টীল টাউনশিপের ব্যাপার তা নয়। স্বাভাবিক ভাবেই এই বিরাট অঞ্চলে এতদিন পর্যন্ত নোটিফায়েড অথরিটি এরিয়া ছিল। পশ্চিমবঙ্গ সরকার গোড়া থেকে একে একটা নির্বাচিত বডির হাতে এর পরিচালন ক্ষমতা দেওয়ার জন্য চেষ্টা করছিলেন। নানা আইনগত বাধা এবং কোম্পানিগুলোর বাধা—আরেকটা ইনফরমেশন জানিয়ে রাখি যে নোটিফায়েড এরিয়া অথরিটি বোর্ডে বিগেস্ট পাবলিক সেক্টর হিসেবে স্টীলের প্রতিনিধি যেমন ছিল, বিগেস্ট প্রাইভেট সেক্টরে এর প্রতিনিধি হিসেবে কে.বি.এল.-এর প্রতিনিধিরাও ছিলেন। কাজেই এটা শুধুমাত্র নোমিনেটেড বোর্ড হিসেবে ইণ্ডাস্ট্রিগুলোর প্রতিনিধি নিয়ে বোর্ড ছিল কিন্তু শেষের দিকে নানাবিধ আইনগত সমস্যা সৃষ্টি হওয়ার ফলে নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা তুলে দেওয়া সম্ভব হয়নি। পশ্চিমবঙ্গ সরকার এই প্রচেষ্টা অনেক আগে থেকে শুরু করেছিলেন এবং সর্বশেষ প্রচেষ্টা হিসেবে কর্পোরেশন বিল যেটা পাস হচ্ছে, আজকে যে সংশোধনী এখানে প্লেস করা হয়েছে তাকে সমর্থন করছি। কারণ যত দ্রুত নির্বাচিত কমিটির হাতে ক্ষমতা হস্তান্তরিত করতে পারা যায় সেটা সবদিক থেকে মঙ্গল সাধারণ মানুষের পক্ষে। প্রায় সাড়ে চার লক্ষ মানুষ সেখানে বসবাস করেন সমস্ত দিক থেকে সেটাই হবে সঠিক এবং গণতান্ত্রিক। এই হিসেবে এই অ্যামেন্ডমেন্টকে আমি সমর্থন করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলকে যাঁরা সমর্থন করেছেন আমি তাঁদের অভিনন্দন জানাচ্ছি। সৌগত বাবু সঠিক ভাবেই এই বিল কেন আনা হয়েছে বলেছেন। আমি এই বিষয়ে কিছু বলতে চাইছি না, শুধু এই কথাটা বলছি যে আমরা দুর্গাপুর মিউনিসিপাল কর্পোরেশন গঠন করেছি এবং যত তাড়াতাড়ি সম্ভব একটা নির্বাচিত পৌর বোর্ডের হাতে এই পুর কর্পোরেশন এর পরিচালন ভার আমরা তুলে দেব। আমরা আশা করছি আগামী মে মাসের মধ্যে দুর্গাপুর মিউনিসিপাল কর্পোরেশন নির্বাচন অনুষ্ঠিত করতে পারব। একটা প্রশ্ন এখানে এসেছে ডিলিমিটেশনের প্রশ্ন। আগে আমাদের রাজ্য সরকারের থেকে এই ওয়ার্ডের সীমানা নির্ধারণ করা হত কিন্তু এখন সম্পূর্ণ ভাবে রাজ্য নির্বাচন কমিশনের হাতে দেওয়া হয়েছে। স্বাভাবিকভাবে রাজ্য নির্বাচন কমিশনের যে নিয়ম নীতি আছে সেইভাবে এই ওয়ার্ড সীমানা নির্ধারণ করে থাকেন। এই ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও ভূমিকা নেই। তবে আইনের উল্লেখ আছে। যারা ওয়ার্ড লিমিটেশন করবেন সেই সময়েতে পৌরসভার যে মতামত সেই মতামত গ্রহণ করতে পারেন। স্টীল প্ল্যান্টের একটা প্রশ্ন এখানে এসেছে। স্টীল প্ল্যান্টকে বাদ দিয়ে পুর কর্পোরেশন গঠন করা সম্ভব নয়। স্টীল

প্ল্যান্টকে রেখে আমরা করেছি এবং সেটা আমরা দেখছি যে স্টীল প্ল্যান্টের পরিচালনা এবং স্টীল প্ল্যান্টের কর্তৃপক্ষের পক্ষ থেকে যে পরিষেবাগুলো তারা দিয়ে থাকে তাদের ভেতর সংঘাত হওয়ার কোনও সম্ভাবনা সেখানে নেই এবং আমাদের আইনের মধ্যে একটাই মনোনীত প্রতিনিধির একটা প্রভিশন আমাদের আছে। আমরা এটাও চিন্তা করছি যে স্টীল প্ল্যান্টের একজন এবং যেমন আমাদের ডি.পি.এল.-এর বা স্টীলের যারা আছেন সেই স্টীলের দু একজন প্রতিনিধিকে আমরা পরবর্তীকালে এই নির্বাচনের পরে তাদেরকে আমরা এর মধ্যে অন্তর্ভুক্ত করে নেব। তাছাড়া আমার আশা করব যে পুর কর্পোরেশন যত তাড়াতাড়ি সম্ভব জনসাধারণের প্রতিনিধিদের দ্বারা পরিচালিত হবে এবং দুর্গাপুরের মানুষের যে নাগরিক পুর পরিষেবা, সেই পুর পরিষেবা আরও বেশি শক্তিশালী হবে এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Ashoke Bhattacharjee that the Durgapur Municipal Corporation (Amendment) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that Clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Enacting Formula**

**Mr. Speaker :** There is one amendment of Shri Rabindra Nath Mondal. It is in order. I now request Shri Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in the enacting formula, for the word "Forty Seventh", the word "Forty-eighth" be substituted.

**Shri Ashoke Bhattacharjee :** I accept the amendment.

The motion of Shri Rabindra Nath Mondal was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharjee :** Sir, I beg to move that the Durgapur Municipal Corporation (Amendment) Bill, 1997 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Sales Tax (Amendment) Bill, 1997**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to introduce The West Bengal Sales Tax (Amendment) Bill, 1997 and place statement under Rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly:

In course of implementation of the provisions of the West Bengal Sales Tax Act, 1994 the State government considered it necessary to make certain amendments in the aforesaid Act with a view to :—

1) avoid hardships to dealers in view of the recent judgement of the Supreme Court of India and for the purposes of maintaining statusquo in the matter of benefits enjoyed by registered dealers in making purchases of goods at concessional rate of tax even when such goods are subsequently sold by them in course of inter-State trade or commerce or in the course of export outside the territory of India;

2) to restrict the benefit of set off of the amount of tax, if any, realised from a re-roller in respect of his purchases of iron and steel from a dealer who is required to deposit tax to the Government under the Act and to exclude such benefit in respect of purchases from a dealer who enjoys tax holiday on his sales or remission of tax under the Act;

3) to introduce the value added system of tax in a limited manner in resale transactions by making provision for set off of sales tax payable by a dealer of sales of Replenishment Licence of Export-Import Scrips against the amount of sales tax relised from him on his purchases of REP licence or Exim. scrips; and

4) to make assessment of tax of a registered dealer for any period of a year where suppression of purchase or sale turnover will be detected.

To achieve the aforesaid purposes, the aforesaid Act was amended by promulgation of the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 1997 on 13.1.1997, which came into force at once.

The promulgation of the said Ordinance was necessary as the State Assembly was not in session at that time.

**(The Joint Secretary then read the Title of the Bill.)**

**Mr. Speaker :** There is a statutory resolution of Shri Abdul Mannan. It is in order and I now request Shri Abdul Mannan to move the resolution. ..... (Pause) ..... Shri Mannan is not present in the House. So, the resolution is not moved.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to move that the West Bengal Sales Tax (Amendment) Bill, 1997 be taken into consideration

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে বিল এটা খুব সীমিত উদ্দেশ্য নিয়ে আনা হয়েছে। চারটি জায়গায় আমরা সংশোধনী আনার চেষ্টা করেছি। একটা হচ্ছে ১৭ নাম্বার ধারা। ১৭ নাম্বার ধারায় সংশোধনীর প্রয়োজন হয়েছে এই কারণের জন্য যে, সম্প্রতি উড়িষ্যা থেকে সুপ্রিম কোর্টে মামলা হয়েছিল। মামলার ফলে সুপ্রিম কোর্ট রায় দিয়েছে যে কোনও রেজিস্টার্ড ডিলার—এখানে রাজ্যের মধ্যে জিনিস বিক্রি করবেন —এই ঘোষণাপত্র পাওয়ার পরে জিনিসটা কিনলে তিনি বিক্রয় করে কিছুটা সুবিধা পেয়ে থাকেন। এখন প্রশ্ন হচ্ছে যে, রাজ্যের মধ্যে বিক্রি মানে জিনিসটা রাজ্যের মধ্যে আবদ্ধ থাকবে কিনা। সুপ্রিম কোর্ট রায় দিয়েছে যে রাজ্যের টেরিটোরিয়াল বাউন্ডারির বাইরে যেতে পারবে না। কিন্তু সেলস ট্যাক্স আইন শুরু হওয়া থেকে সেল বা রিসেল তিনভাবে হত। এই অসুবিধা দূর করার জন্য এই এক্সপ্ল্যানেশন যোগ করা হয়েছে—কারণ বলা হয়েছে স্টীল এবং আয়রন রি রোলার যাতে ট্যাক্স ফাঁকি দিতে না পারে সেইজন্য এতে তিনটি অসুবিধা দূর করার চেষ্টা করা হয়েছে। সেটা হচ্ছে, রিটার্নের ক্ষেত্রে যদি কোথাও কোনও টার্নওভার তথ্য গোপন করে যায় এরা, বা যাতে কোনও ডিসক্রিপেন্সি না থাকে—সেই অধিকার নেওয়ার চেষ্টা করা হয়েছে। সুতরাং আমি এই বিলটা গ্রহণ করার জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

The motion of Shri Prabodh Chandra Sinha that the West Bengal Sales Tax (Amendment) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 7 and Preamble**

the question that Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to move that the West Bengal Sales Tax (Amendment) Bill, 1997 as settled in the assembly be passed.

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** পশ্চিমবঙ্গ বিধানসভার মাননীয় বিরোধী দলনেতা শ্রী অতীশচন্দ্র সিনহা মহাশয় আজ বিকাল ৫টা ৩০ মিনিটে বিধানসভার সংলগ্ন বাগানে ইফতারের আয়োজন করেছেন। এই উপলক্ষে বিধানসভার সদস্যদের এবং প্রেসকে এই আসরে উপস্থিত থাকতে সাদর নিমন্ত্রণ জানানো হচ্ছে।

## Adjournment

The House was then adjourned on Friday at 4.41 p.m. till 10 a.m. on Saturday, the 8th February, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 8th February, 1997 at 10.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 84 Members.

[10-00 – 10-10 a.m.]

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker** : Today I have received four notices of Adjournment Motion. The first one is from Shri Kamal Mukherjee on the subject of Non-submission of minutes of proceedings of the meetings of the Finance and Development Committee of Hooghly Zila Parisad. The second one is from Shri Pankaj Banerjee on the subject of objection of local Police Authority to organise Netaji Mela at Curzon Park. The third one is from Shri Suniti Chattoraj on the subject of setting up of new industries in Birbhum district and the fourth one is from Shri Saugata Roy on the subject of road accidents in this State.

The subject matter of the Motions do not call for adjournment of the business of the House. The Members may call the attention of the Ministers concerned through Calling Attention, Question, Mention Cases etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, readout the text of his Motion. as amended.

আমি জানিনা Non-submission of minutes of proceedings নিয়ে কমল মুখার্জির অ্যাডজর্নমেন্ট মোশন হয় কি না।

**শ্রী কমল মুখার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল—

হুগলি জিলা পরিষদ কোন সাধারণ সভায় 'অর্থ ও উন্নয়ন' কমিটির প্রস্তাব ও সিদ্ধান্তের কোনও লিখিত প্রতিবেদন পেশ করে না। বহুদিন যাবৎ ঐ জেলা পরিষদে কোনও অডিটও হয় না। এই ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করে বিভাগীয় মন্ত্রীর বক্তব্য কামনা করছি।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** To-day, I have received three notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Closure at Bauria Cotton Mill in Howrah and consequential situation arisen. | : | Shri Abdul Mannan and Shri Ramjanam Manjhi |
| ii) | Suspension of Development works under Dokhalbati gram Panchayat in Birbhum district. | : | Shri Asit Kumar Mal |
| iii) | Delay in construction of Hahisgote Bridge under Budge Budge Assembly Constituency. | : | Shri Ashoke Deb |

I have selected the notice of Shri Abdul Mannan and Shri Ramjanam Manjhi on the subject of closure at Bauria Cotton Mill in Howrah and consequential situation arisen.

The minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the replies will be sent to the members concerned.

## MOTION UNDER RULE 185

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইনসভায় মহিলাদের আসন সংরক্ষণের বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আণ্ডার ১৮৫ রুলে এই মোশন মুভ করছি। আমি আনুষ্ঠানিক ভাবে এই সভায় আলোচনার জন্য বিষয়টি উত্থাপন করলাম। আমার বক্তব্য আমি আলোচনার পরে রাখব।

Whereas, the present participation of women in the Administration is not worthy of mentioning even after 50 years of Independence of the country;

Whereas, the representation of women among the Members of Parliament and Legislatures is not at par with their number in the population of our country although the Constitution of India has recognised equal rights for them;

Whereas, it has been statistically established that participation of women in the General Election is gradually decreasing;

Whereas, the 81st Constitution (Amendment) Bill, 1996 for Reservation of Seats for women in the parliament and Legislatures was referred to the Joint Select Committee of the Parliament in spite of assurances given by the Union Government to adopt the Bill without referring the same to the Select Committee;

Whereas, it was not possible to adopt the Bill during last Session of the Parliament;

Whereas, the Bill could not be enacted even though there was a consensus at the all party meeting convened by the Prime Minister on this issue;

Whereas, the sincerity on the part of the Central Government regard to passing the Bill giving it due emphasis was not visible;

Whereas, reservation was promised by all leading political parties during their election campaigns;

Whereas, the passing of the Bill at an early date will take our country forward by leaps and bounds; and

Whereas, motivated efforts from different corners to give less importance to the Bill are evident;

This House, therefore, urges upon the Union Government through the State Government to take immediate measures for passing of the Constitution (81st Amenedment) Bill, 1996 so that the right of representation of all sections of people is ensured and simultaneously Parliamentary Democracy is strengthened.

**Mr. Speaker :** There is one amendment to the motion by Shri Rabin Deb. He may now move his amendment.

**Shri Rabin Deb :** Sir, I beg to move that "In line 3 of para 4 for the word 'adopt' the word 'enact' be substituted."

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যা শ্রীমতী কুমকুম চক্রবর্তী এবং অন্যান্যরা আজকে আমাদের সামনে যে আন্ডার রুল ১৮৫ মোশন এনেছেন আইনসভায় মহিলাদের সিট সংরক্ষণের ব্যাপারে, এটাকে আমি সমর্থন করছি। আপনারা সবাই জানেন, কেন্দ্রীয় আইনসভায়, পার্লামেন্টে এ ব্যাপারে ৮১-তম কনস্টিটিউশনাল অ্যামেণ্ডমেন্ট বিল আনা হয়েছে এবং সেটা সিলেক্ট কমিটির বিচারাধীন আছে। যদিও সেটা এখনও সিলেক্ট কমিটি পাস করে লোকসভায় পেশ করেনি এবং পাস হয়নি। এটা সত্যিই দুঃখের বিষয়। এটা যত তাড়াতাড়ি পাশ হয় তত ভালো। আমাদের সবাইকে মনে রাখতে হবে মহিলাদের বিভিন্ন স্তরে সংরক্ষণের ব্যাপারে আমাদের প্রয়াত প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী যথেষ্ট উদ্যোগ গ্রহণ করেছিলেন এবং তাঁর আন্তরিক প্রচেষ্টায় পঞ্চায়েতের বিভিন্ন স্তরে মহিলাদের জন্য আসন সংরক্ষণ হয়েছে। তাঁর উত্তরসূরী হিসাবে আমরা এখানে এবং বর্তমানে বিভিন্ন আইনসভা এবং লোকসভায় যাতে মহিলাদের জন্য ১/৩ অংশ আসন সংরক্ষিত হয় তার জন্য গোটা ভারতবর্ষে আলোচনা চলছে।

স্যার, আমরা সকলেই জানি, এই ভারতবর্ষের লোকসংখ্যার প্রায় অর্ধেক মহিলা এবং এটা অনস্বীকার্য যে মহিলারা শিক্ষাগত দিক থেকে সাধারণ ভাবে খানিকটা পশচাৎপদ হয়ে আছেন। কিন্তু তা থাকলেও তাদের ভূমিকা আমরা দেখেছি পঞ্চায়েতের বিভিন্নস্তরে। কিছু কিছু ক্ষেত্রে তাঁরা খুবই প্রশংসার দাবি রাখেন। আমরা খুবই খুশি হব যদি মহিলারা আরো এগিয়ে আসেন। এগিয়ে এসে বিভিন্ন রাজ্যের আইনসভা এবং লোকসভার আসন অলঙ্কৃত করেন। আমরা আশা করব, বর্তমানে আমাদের সমাজে যেসব মহিলারা পশ্চাৎপদ হয়ে আছেন এই সংরক্ষণের মাধ্যমে সেই পশ্চাৎপদতা খানিকটা হলেও কমানো যাবে এবং এটা সমাজের পক্ষে মঙ্গলকর হবে তাতে কোনও সন্দেহ নেই।

কিন্তু স্যার একটা লাইট ভেনে কথা বলছি, আশা করি শ্রীমতী কুমকুম চক্রবর্তী কিছু মনে করবেন না। স্যার, পঞ্চায়েতে আসন সংরক্ষণের ব্যাপারে আমরা দেখেছি, আগে হয়তো যেখানে ছেলেরা দাঁড়াতো এখন সেখানে তাঁদের স্ত্রী বা মহিলা আত্মীয়কে দাঁড় করাচ্ছেন। স্যার, এই বিল যখন আইনে পরিণত হবে তখন ৮১-তম কনস্টিটিউশন অ্যামেণ্ডমেন্ট বলে এখানেও ২৯৪-টা আসনের মধ্যে ১/৩ অংশ আসন মহিলাদের জন্য সংরক্ষিত হবে। এই প্রসঙ্গে আমি আমার স্ত্রীকে বলেছিলাম, আমার আসন সংরক্ষিত হয়ে গেলে সেখানে তোমাকে দাঁড়াতে হবে, কিন্তু উনি রাজী হননি। বললেন, তোমাদের নোংরা রাজনীতির মধ্যে যেতে চাই না। আমরা অনেকেই এর মধ্যে পড়ে যাব, জানি না, এর থেকে আমরা উদ্ধার পাব কিনা। যদি আমাদের আগে থেকে বলা হত তাহলে আমরা বিবাহের ক্ষেত্রে সেই রকম প্রস্তুতি নিতাম। আমাদের আসন সংরক্ষিত হয়ে গেলেও সেক্ষেত্রে আমাদের স্ত্রীদের দাঁড় করাতে পারতাম। সেটা যখন হচ্ছে না, তখন আমাদের আসন হয় ছেড়ে দিতে হবে, না হলে যোগ্য মহিলাদের দাঁড় করাতে হবে। যদিও এসব একটা ঠাট্টা ইয়ার্কির মধ্যে দিয়ে বললাম।

[10-10 – 10-20 a.m.]

কিন্তু সার্বিক ভাবে মহিলাদের আসন সংরক্ষন হলে ভালো হবে এবং সমাজের পেছিয়ে পড়া অংশ এগিয়ে যাওয়ার সুযোগ পাবে। আমি আশা করব এই হাউসে রেজোলিউশনটি সর্বসম্মতিক্রমে গৃহীত হবে এবং হবার পরে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হবে। কেন্দ্রীয় সরকার তৎপরতার সঙ্গে বিবেচনা করে ৮১ তম সংবিধান সংশোধন বিলটি পাস করার চেষ্টা করবেন। যত তাড়াতাড়ি একটা পাশ হবে তাতে আমরা আনন্দিত হব। আমরা আমাদের দলের তরফ থেকে সমর্থন জানাচ্ছি, আপনারা যখন এনেছেন তখন নিশ্চয়ই সমর্থন জানাবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Smt. Gillian Rosemary D'costa Hurt :** Hon'ble Speaker Sir, the old order changeth, and the time is long that it gives place to the new. The World has no more dark corners to hide in, and, the brave new world of women cannot any more be denied its rightful role and pre-ordained place in any Government worthy of the name. It can only be hoped that the men in the House of People are enlightened enough not drag their feet over the reservation rightly sought.

First, let us be clear as to what is sought. A reservation for women of an equivalent to the fraction of one third of the total number of seats in the Lok Sabha and in the Legislative Assemblies of every State.

Next, to point out the key facts that justify such a reservation. After fifty years of independence, realisation should have dawned on all that women's issues, growing in number and intensity with every passing day, can best be served by women.

While the proverbial hand will continue to rock the cradle, and dish up the culinary delight of the home, the feminine intellect MUST be accepted as ready, willing and able to join male counterparts in the decision making process that counts towards the benefit of the general good.

Since the reservation of one third seats for women of the Scheduled Castes and Scheduled Tribes in the Lok Sabha and Legislative Assemblies of every State already exist, there is no reason real or imaginary, that should hold away the expected reservation, more especially when women make up over 50% of the population of our country.

There are women, today, qualified and capable, and, fired with the courage of their convictions, too good to be treated as mere appendages of their male counterparts. All they await is the opportunity that will be provided by the Reservation, to add their worth to the common poll for the greatest common good.

Almost in a spirit of toleration, condescension, if you will, men have permitted a few women entry at the grass root level in the general seats of Parliament and the assemblies. Is the reality of finding women, equals and leaders, so awesome as to deny them this small opportunity?

If promises are made only to be broken, then the promises of leading political parties used as propaganda during election campaigns, must be especially fragile. Let the West Bengal Assembly, exhort all parties and intellectuals to make the Bill for Reservation of Women a public oriented one, and, to ensure that all Members of Parliament vote in favour of it and have it passed.

Men...free yourselves from the shackles of out moded thinking and put into practice, with immediate effect, one of the methods by which our country may begin to move forward by leaps and bounds.

I exhost you to pass the Constitutional (81st Amendment) Bill. 1996 and to request the Lok Sabha to do so with immediate effect. Thank you.

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয়া সদস্যা শ্রীমতী কুমকুম চক্রবর্তী মহিলাদের জন্য আসন সংরক্ষণের ব্যাপারে যে প্রস্তাব নিয়ে এসেছেন আমরা তার বিরোধিতা করছিনা। অতীশবাবু এর আগে তার প্রতি আমাদের সমর্থন জানিয়েছেন। আমরা একটা জায়গায় বিরোধিতা করতে পারতাম স্যার, সেটা হচ্ছে, নিয়মের প্রশ্নে যে, যখন ব্যাপারটা সংসদের বিচারাধীন রয়েছে, যখন একটা সিলেক্ট কমিটি এই ব্যাপারে নিযুক্ত হয়েছে, যখন সেই সিলেক্ট কমিটি এখনো রিপোর্ট দেয়নি তখন তার আগেই আমরা বিধানসভায় নিয়ম অনুযায়ী আলোচনা করতে পারি কিনা। আমার ব্যক্তিগত মত হচ্ছে পারিনা। কিন্তু আমি এই প্রশ্নটা নিয়ে জোর করতে চাই না। তার কারণ বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ। নিয়ম যাই হোক না কেন, মহিলাদের সংরক্ষণের বিষয়টা সারা দেশের মানুষের দৃষ্টি আকর্ষণ করেছে এবং যখন আকর্ষণ করেছে তখন আর আমি নিয়ম নিয়ে জোর করব না। আমি আজকে এই কথা বলতে চাই যে, এই নিয়ে একটা বিতর্ক আছে যে, সংরক্ষণের মাধ্যমে সামাজিক অগ্রগতি হয় কি না? আমরা স্বাধীনতার পর থেকে তফসিলি জাতি এবং আদিবাসীদের জন্য আসন সংরক্ষণ

করেছি। প্রায় ৫০ বছর হল এবং এটা শেষ হয়ে যাবার কথা ছিল ১৯৯০ সালে। আমরা তারপরে এটাকে ১০ বছর বাড়িয়েছি এটা বিচার করে যে, আমরা আশা করেছিলাম আদিবাসী এবং তফসিলিদের সামাজিক অগ্রগতি হবে—কিছুটা সংরক্ষণের ফলে হয়েছে। এখন প্রশ্ন উঠছে, অনেকে বলছেন যে, অন্যান্য পশ্চাৎপদ শ্রেণীর জন্যও আসন সংরক্ষণ করা উচিত এবং সর্বোপরি মহিলাদের জন্য আসন সংরক্ষণের দাবি উঠেছে। আমি নিজে মনে করি যে, আসন সংরক্ষণ এবং সামাজিক অগ্রগতি সিননিমাস—এক সাথে চলে। তা সত্ত্বেও আমাদের একটা ধারণা, একটা বিশ্বাস আছে যে, সংরক্ষণ তাদের জন্যই করা হয় যারা সমাজে দীর্ঘদিন ধরে অবহেলিত, নিপীড়িত, অবদমিত। সংরক্ষণ করে তাদের কিছু সুযোগ করে দিলে তাদের এগিয়ে আসতে সুবিধা হয়। নিশ্চয়ই আমরা সবাই সেই আদর্শ সমাজ চাই যেখানে সব চাকরি-বাকরি মেধা অনুযায়ী হবে, মেরিটের ভিত্তিতে হবে। লোকসভা, বিধানসভায় যাঁরা নির্বাচিত হবেন তাঁরা তাঁদের মেধা, গুণ বা মেরিটের ভিত্তিতে হবেন। কিন্তু আমাদের সমাজে যখন এখনো অসাম্য রয়েছে, ইমব্যালান্স রয়েছে। যতক্ষণ এটা থাকবে ততক্ষণ সংরক্ষণকে একটা সামাজিক পরিবর্তনের হাতিয়ার হিসাবে উড়িয়ে দেওয়া যায়না। সে জন্যই মহিলাদের জন্য সংরক্ষণকে আমি সমর্থন করছি। আমরা দেখেছি দীর্ঘদিন ধরে রাজনৈতিক দলগুলো, আমাদের পার্টি জাতীয় কংগ্রেস পর্যন্ত তাদের ম্যানিফেস্টোতে বলেছেন যে, আমরা ১৫ শতাংশ আসন মহিলাদের জন্য সংরক্ষণ করব। কিন্তু আসলে দেখা যায় আমাদের পার্টিও যা মনোনয়ন দেয় তাতে আমরা শেষ পর্যন্ত মহিলাদের ১০ শতাংশও মনোনয়ন দিতে পারিনা। স্যার, আপনি দেখবেন বিধানসভায় আমাদের ৮৩ জন কংগ্রেসের সদস্য আছেন। তাঁদের মধ্যে মাত্র তিন জন মহিলাকে আমরা জিতিয়ে আনতে পেরেছি। সুতরাং পার্টির বোনাফাইড ইন্টেনশন যাই হোকনা কেন, শেষ পর্যন্ত দেখা যাচ্ছে যে পরিমাণ মহিলাদের বিধানসভায়, লোকসভায়, সংসদে নিয়ে আসতে চাই, সেটা পারছিনা এবং মহিলাদের সংরক্ষণের প্রশ্ন সেই ক্ষেত্রেই এসেছে। আমরা এর আগে মহিলা সংরক্ষণ নিয়ে একটা পরীক্ষা-নিরীক্ষা করেছি। যখন প্রথম রাজীব গান্ধী এই মহিলাদের জন্য পঞ্চায়েত, নগরপালিকায় সংরক্ষণের কথা বলেছিলেন তখন অনেকেই এটাকে উড়িয়ে দিয়েছিলেন। বলেছিলেন, 'এটা যথেষ্ট কার্যকর হবেনা।' পরবর্তীকালে আমাদের এখানে মহিলাদের জন্য সংরক্ষণ করে পঞ্চায়েত ও পৌরসভার নির্বাচন হয়েছে। আমরা অ্যাপ্রিহেনসিভ ছিলাম, মহিলাদের অত আসন পূরণ করতে পারব কিনা—পঞ্চায়েতে অত মহিলা সদস্যার পদ, পৌরসভায় অত মহিলা সদস্যার পদ আমরা পূরণ করতে পারব কিনা, আমাদের এটাতে সন্দেহ ছিল, কারণ আমাদের মহিলা সংগঠন অত শক্তিশালী নয়, আমরা প্রার্থী খুঁজে পাব কিনা কিন্তু পরবর্তীকালে দেখেছি প্রার্থী খুঁজে পেতে অসুবিধা হয়নি এবং তাঁদের জেতাতে অসুবিধা হয়নি। তাঁরা তাঁদের দায়িত্ব ভালভাবেই পালন করছেন।

[10-20 – 10-30 a.m.]

এর থেকে মনে হয় মহিলারা যে সুযোগ পাবেন নিশ্চয়ই সংসদে বা বিধানসভায় তাঁরা

ভালভাবে কাজ করতে পারবেন। এখন এখানে প্রশ্ন থেকে যায় বর্তমান কেন্দ্রীয় সরকার কি চাচ্ছেন? আপনারা জানেন, কেন্দ্রে একটা সরকার ১৩ পার্টির ইউনাইটেড ফ্রন্ট। সি.পি.এম. সেই ইউনাইটেড ফ্রন্টের অংশ, যদিও তারা মন্ত্রী সভায় যোগদান করেনি। তাঁরা বলেছিলেন লোকসভায় এবং বিধানসভায় আসন সংরক্ষণ বিল নিয়ে আসবেন এবং তারা সেইমতো বিল নিয়ে এসেছিলেন। প্রথমে আশা করা গিয়েছিল, বিলটি একবারে পাস হয়ে যাবে। কিন্তু যে কোনও কারণে দেবগৌড়া সরকার একবারে বিলটি পাস করেনি। তারা এটাকে একটা সিলেক্ট কমিটির কাছে পাঠিয়েছেন এবং এটা ঠিকই বলেছেন যে, যারা প্রস্তাবক—সরকার কিছুটা প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন। এখন এটার ব্যাপারে শাসক দলের সদস্যদের বিচার-বিবেচনার বিষয়। এই ইস্যু থেকে তারা ইউনাইটেড ফ্রন্টের সমর্থন প্রত্যাহার করে নেবেন কিনা যেহেতু তারা ইউনাইটেড ফ্রন্টের সদস্য আছেন। তাদের সমর্থনে কেন্দ্রীয় সরকার রয়েছেন। সেই কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি পালন করছেন না। সুতরাং তাঁরা কি করবেন সেটা তাঁদের বোঝা দরকার। পার্লামেন্টে গত অধিবেশনে অর্থাৎ শীতকালীন অধিবেশনে বিলটি নিয়ে আসার কথা ছিল। কিন্তু সেখানে দেবগৌড়া সরকার এই বিলটি নিয়ে আসেননি। এটা শুধু একটা বিল নয়, দেবগৌড়া সরকার বিভিন্ন বিলের ক্ষেত্রে প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন। লোকপাল বিলের ক্ষেত্রে প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন, প্রসার ভারতী বিলের ক্ষেত্রে প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন। তারা তাদের হাতের ক্ষমতা ছাড়তে চাইছেন না। সুতরাং ইউনাইটেড ফ্রন্ট থাকলে কতটা বিরোধিতা করবেন সেটা আপনাদের সিদ্ধান্ত নেবার ব্যাপার, আমাদের নয়। আমরা বাইরে থেকে সমর্থন করছি যেহেতু ওরা সংখ্যা গরিষ্ঠ নয় বলে। কিন্তু এটা আমাদের দায়িত্ব নয় যতটা দায়িত্ব তাদের অর্থাৎ ইউনাইটেড ফ্রন্ট সদস্যদের, যারা দেবগৌড়াকে প্রধানমন্ত্রী বানিয়েছেন এটা তাদেরই চিন্তা। এইরকম একটা জোড়াতালি জগা-খিচুড়ি সরকার কেন্দ্রে থাকবেন কি না। সেইজন্য আমরা চেয়েছিলাম জ্যোতি বাবুর প্রধানমন্ত্রিত্ব। কিন্তু আপনাদের দল তা হতে দিলেন না। সেইজন্য দেরি হচ্ছে। এই ব্যাপারে আমাদের কিছু বলার নেই। সুতরাং আমরা এই পর্যায়ে পশ্চিমবঙ্গ বিধানসভায়—এর আগেও স্পিকারের সঙ্গে আমরা আলোচনা করেছি যে, নিয়ম অনুযায়ী কেন্দ্রীয় সরকারের বিষয়, নিয়ম অনুযায়ী পার্লামেন্টের বিষয়, নিয়ম অনুযায়ী কোনও আন্তর্জাতিক চুক্তির বিষয়ে বিধানসভায় আলোচনা করা উচিত নয়। কিন্তু এই বিধানসভায় বারবার আলোচনা করি একটি কারণেই, আমরা মনে করি, এনিথিং দ্যাট কনসার্ন দি পিপিল শ্যুড বি এ সাবজেক্ট অফ ডিসকাশন ইন দিজ হাউস এবং সেইজন্য আমরা নিয়মের দিকে না তাকিয়ে এই সংরক্ষণের কথা বলছি এবং সেখানে আমরা কেন্দ্রীয় সরকারকে এবং সংসদে আবেদন জানাচ্ছি যে, দেশে মহিলা সমাজ এই ব্যাপারে তারা অত্যন্ত উদগ্রীব হয়ে আছেন। সংসদের যে দায়িত্ব সেটা পালন করুন। এই প্রসঙ্গে সি.পি.আই.-এর এম.পি. শ্রীমতী গীতা মুখার্জির বিবৃতির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার মনে হয় মহিলাদের দিক থেকে এতটা অ্যাগ্রেসিভান্স ডিসাইরেবল নয়। তিনি বলেছেন, এর পরেও যারা সমর্থন করবেন না, মহিলারা তাদের ভোট দেবেন না। তরোবারি খুলে রেখে লোকেদের কাছ থেকে ভোট চায়। তবুও আমরা নৈতিক ভাবে সমর্থন জানাচ্ছি। কারণ মহিলারা দীর্ঘদিন ধরে বঞ্চিত হচ্ছে,

কোথাও কোথাও সতীদাহ হচ্ছে, বধূহত্যা হচ্ছে, নারী নির্যাতনের ঘটনা ঘটছে। সমাজে সেইভাবে এগুতে পারছে না, চাকরির ক্ষেত্রে সুযোগ পাচ্ছে না সারা দেশে এবং রাজ্যে। সেখানে আমাদের এই ব্যাপারে নিশ্চয়ই পদক্ষেপ নেবার প্রয়োজন আছে। তাই আমরা বলছি, শেষ পর্যন্ত লক্ষ্য হচ্ছে, সংসদীয় গণতন্ত্রকে শক্তিশালী করা, শেষ পর্যন্ত লক্ষ্য হচ্ছে, এমন একটি সমাজ হবে যেখানে সংরক্ষণের প্রয়োজনীয়তা যেন না থাকে। ফ্রম ইচ অ্যাকর্ডিং টু হিজ এবিলিটি অ্যান্ড অ্যাকোর্ডিং টু হিস নিডস। প্রত্যেকে নিজের মতন নেবে, প্রত্যেকে তাদের প্রয়োজন মতো ফিরিয়ে দেবে। সেই সমাজে পৌঁছবার ক্ষেত্রে আজকে এই মহিলা সংরক্ষণ বিল—আমার মনে হয়—জরুরি হয়ে দাঁড়িয়েছে, গুরুত্বপূর্ণ হয়ে দাঁড়িয়েছে। গুরুত্বপূর্ণ হয়ে দাঁড়িয়েছে এবং এই ব্যাপারে আমাদের যে প্রস্তাব তা দেবগৌড়ার দুর্বল সরকারের যে শ্লথতা, যে দুর্বলতা, যে জড়তা তা কাটিয়ে উঠতে সাহায্য করবে। এই প্রশ্ন সব সময়েই যে কোনও সংসদে যদি বলেন যে আপনারা কি আপনাদের নিজেদের মুন্ডু কাটতে রাজি আছেন, লোকে বলবে, না। যেখানে সবাই বিধানসভার লোকেরা ভোট দিচ্ছেন, তারা জানেন যে তাদের এক তৃতীয়াংশ বাদ যাবে। কে বাদ যাবে কেউই জানে না। কে শেষ পর্যন্ত বলি হবে। সুতরাং এটা হাসতে হাসতে বলি হবার ব্যাপার। সেইজন্য লোকের ভেতরে ভেতরে জড়তা হওয়ার ব্যাপার, কিন্তু আমরা মনে করি যে সমাজের প্রয়োজনে কয়েকজন বিধানসভার সদস্য বাদ গেলেন কি না গেলেন, কয়েকজন লোকসভার সদস্য বাদ গেলেন কি না গেলেন, তার জায়গায় নুতন লোক এলেন কি না এলেন, এটা ব্যাপার নয়। Mark of history is inexorably.

ইতিহাসের যে অগ্রগতি সেটাকে থামিয়ে রাখা যায় না এবং ইতিহাসের অগ্রগতিকে মেনে নিলেই মহিলাদের অধিকার পাওয়া হবে। আমরা ভারতবর্ষে সৌভাগ্যবান যে ইংল্যান্ডে ৩০০ বছর গণতন্ত্র চলার পর দীর্ঘদিন উইমেন সাফ্রিজের জন্য ওদের আন্দোলন করতে হয়েছে। বিংশ শতাব্দী ওদের ৪০০ বছরের গণতন্ত্র, বিংশ শতাব্দীর প্রথমে মহিলারা ভোটাধিকার পেয়েছে। আমাদের গান্ধীজী, জওহরলাল নেহেরু এবং সংবিধানের অন্যান্য যাঁরা প্রণেতা, তাঁদের সেই দূরদৃষ্টি ছিল। তাঁরা প্রথম দিন থেকে মহিলাদের সমান অধিকার দিয়েছেন। কিন্তু আমাদের সমান অধিকার দেওয়া শুধু চলবে না, তাদের পেছন থেকে এগিয়ে আনতে হবে। তার কারণ আমরা দেখেছি সমাজে—Jawaharlal Nehru বলেছিলেন কমিশন সম্পর্কে যে All men are equal but some men are not of equal manner.

সবাই সমান হলেও সবাই সমান নয়। ছায়াদি সমর্থন জানাচ্ছেন। ছায়াদি নিশ্চয়ই আজকে খুশি মহিলা। মহিলা হয়ে নিজের জোরে সংরক্ষণ ছাড়াই উনি মন্ত্রী হয়েছেন, ক্যাবিনেট মন্ত্রী। সুতরাং মহিলা সংরক্ষণ হলে হয়ত ইমপর্টান্ট কোনও পোস্ট মহিলাদের জন্য সংরক্ষণ রাখতে হবে। এরপর বলা হবে যে হোম মিনিস্টারের পোস্টটা মহিলাদের জন্য সংরক্ষণ করা হোক। কিংবা স্পিকারের পোস্টটা সংরক্ষণ করা হোক। তাতেও আমরা রাজি থাকব। মহিলা ইন্দিরা গান্ধী যদি ১৭ বছর দেশের প্রধানমন্ত্রী হিসাবে কাজ চালাতে পারেন, কেন ছায়াদি

বা অন্য কেউ চালাতে পারবেন না। সেই জন্য আমাদের এই প্রচেষ্টা দুর্বল এবং জড়তাগ্রস্ত দেবগৌড়া সরকারকে একটু ধাক্কা দেবে। আমাদের এই প্রচেষ্টা সংসদের সদস্যদের যে ব্যক্তিগত কারণে জড়তা আছে, সেই জড়তা কাটিয়ে ওঠার জন্য আমাদের এই প্রচেষ্টা সমাজের পরিবর্তনের জন্য। তার কারণ সেই কবির কথা বলতে হয়। 'না জাগিলে আর ভারত ললনা, এই ভারত আর জাগেনা জাগেনা'। ভারতবর্ষকে জাগাতে হলে ভারতবর্ষের নারী সমাজকে জাগাতে হবে এবং নিশ্চয়ই মহিলা সংরক্ষণ বিল সেদিকে একটা প্রধান পদক্ষেপ হবে। আমি এই কথা বলে মাননীয়া সদস্যা কুমকুম চক্রবর্তী যে প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন জানাচ্ছি।

**Shrimati Shanta Chettri :** Hon'ble Speaker, Sir, I rise to support the Motion. The women in our country have shown talent and efficiency in various fields of administration and other spheres and I hope, if given proper opportunity, they will also be able to prove their capabilities in building the nation. It is appreciated that the Government of West Bengal have already reserved 30 per cent seats in Panchayats and Municipalities. The same should be followed in Parliament and State Legislatures. I, therefore, support the Motion and request the Central Government through the State Government to go through the propossed constitutional manner in the coming session of Parliament, to fulfil our long standing demand of the womenhood of our country.

[10-30 – 10-40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহিলাদের জন্য আইনসভাতে আসন সংরক্ষণ করার জন্য দ্রুত আইন প্রণয়নের ব্যাপারে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের আমিও অন্যতম প্রস্তাবক, কাজেই এর সমর্থনে আমি কয়েকটি কথা বলব। স্যার, আমাদের সংবিধান রচনা করার সময় আমাদের দেশের তফসিলি জাতি, উপজাতি, জনজাতি গোষ্ঠীর জন্য কতগুলি বিষয়ে বিশেষ সংরক্ষণ ব্যবস্থা চালু করার কথা বলা হয়েছিল এবং সেখানে বলা হয়েছিল যে ১০ বছরের মধ্যে এদের সার্বিক উন্নয়ন ঘটিয়ে এই সংরক্ষণ ব্যবস্থা তুলে দেওয়া হবে। কিন্তু সেই প্রস্তাব বা প্রতিশ্রুতি পালন করা তো দূরে থাক তাদের জন্য সংরক্ষণ ব্যবস্থা আজকে আরও সম্প্রসারিত করতে হয়েছে। আমাদের সমাজে মহিলারাও পশ্চাৎপদ। কাজেই তাদের জন্য আজকে আসন সংরক্ষণের প্রশ্ন স্বাভাবিক ভাবেই এসেছে। ইতিমধ্যেই নারীদের জন্য পঞ্চায়েত ও পৌরসভাগুলিতে আসন সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে এবং এখন আইনসভাগুলিতেও তাদের জন্য আসন সংরক্ষণের প্রশ্ন এসেছে। স্যার, আমাদের সমাজে মহিলারা কার্যত দ্বিবিধ শোষণের সম্মুখীন। একদিকে শ্রেণী শোষণ অপর দিকে পুরুষ শাসিত সমাজের বাড়িতে শোষণ। আজ সমাজে নারীরা কার্যত দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে চিহ্নিত হয়ে আছেন। অথচ বিজ্ঞান বলছে, বাস্তবতা বলছে, জ্ঞানে, কর্মে কোনও দিক থেকেই

তারা কম নন এবং সুযোগ পেলে তা প্রমাণও তারা করতে পারেন। কিন্তু তা সত্ত্বেও বর্তমান পিতৃতান্ত্রিক সমাজে তাদের যথাযোগ্য মর্যাদা থেকে বঞ্চিত করে কার্যত আজকে তাদের সমাজের ভোগ্যপণ্য হিসাবে দেখা হচ্ছে। এরজন্যই আজকে সমাজে নারী ধর্ষণের ঘটনা, বধূহত্যার ঘটনা, বলাৎকার ইত্যাদি বেড়েই চলেছে, তা কমছে না। আমরা দেখতে পাচ্ছি, বর্তমানে সমাজে নারীকে সস্তা পণ্য হিসাবে দেখা হচ্ছে। তাই বিভিন্ন ক্ষেত্রে ঐ সুন্দরী প্রতিযোগিতা, মডেলিং, বিজ্ঞাপনে নগ্ন নারী দেহ প্রদর্শন ইত্যাদির মাধ্যমে নারীদের মর্যাদা ক্ষুন্ন করা হচ্ছে এবং এইভাবে নারীদের ব্যবহার করা হচ্ছে। এটা একটা বাস্তব সত্য, কেউ আজ আর একথা অস্বীকার করতে পারেন না। নারীকে সস্তা পণ্য হিসাবে দেখার যে ষড়যন্ত্র এর বিরুদ্ধে সামাজিক এবং সাংস্কৃতিক আন্দোলন গড়ে তোলা দরকার। কোনও আত্মবোধ সম্পন্ন নারী নারীদের প্রতি এই অবমাননা মেনে নিতে পারে না। সাংস্কৃতিক এবং সামাজিক আন্দোলনই আজকে নারীদের যথার্থ জায়গায় নিয়ে যেতে পারে। এই আন্দোলন অত্যন্ত জরুরি। এর মাধ্যমেই নারীদের মধ্যে প্রকৃত আত্ম-মর্যাদাবোধ এবং তাদের অবস্থান সম্পর্কে যথার্থ সচেতনতা গড়ে তুলতে পারে। গণ আন্দোলনের আগুনে পোড় খাওয়া স্বচ্ছ চেতনা ও আত্ম-মর্যাদায় দীপ্ত বলিষ্ঠ কণ্ঠে সমস্ত ফোরামে নারীর অধিকারের দাবি নারীকেই তুলে ধরতে হবে। সংসদে নারীদের জন্য আসন সংরক্ষণের জন্য বিল পাস হলেই যে তাদের সব সমস্যার সমাধান হয়ে যাবে তা আমি মনে করি না। আজ দেশি, বিদেশি মালিকরা বিপুল মুনাফার স্বার্থে নারী দেহকে নির্লজ্জ ভাবে পণ্য হিসাবে ব্যবহার করছে, তাদের উপর অবমাননা এবং অমর্যাদার বোঝা চাপিয়ে দিতে চাইছে। ব্যবসার জন্য এবং এই রকম একটা অবস্থায় সেই দেশি-বিদেশি মালিক শ্রেণী, মাল্টি ন্যাশনালদের কাছে আত্ম-সমর্থনকারি যে শাসন ব্যবস্থা, ক্ষমতাসীন দলগুলি যখন আত্ম-সমর্থন করছে, এই রকম একটা অবস্থায় নারীদের অধিকার রক্ষা করার জন্য যে উইমেন রিজার্ভেশন বিল, তা নিয়ে শাসক দলের এই যে তৎপরতা, এর মধ্যে দিয়ে কতখানি নারীদের অধিকার রক্ষার প্রশ্নে তারা আন্তরিক, এই প্রশ্ন দেখা দেয়। আজকে নারীকে তার অধিকার থেকে বঞ্চিত করে যেখানে নিয়ে যাওয়া হচ্ছে, তাদের মূল সমস্যা থেকে দৃষ্টিভঙ্গি অন্য দিকে সরিয়ে দেবার জন্য এই রকম একটা বিল আনা হয়েছে কিনা বা এই তৎপরতা দেখা দিয়েছে কিনা, এই সব প্রশ্ন দেখা দেয়। ফলে ষড়যন্ত্র যাই থাকুক, আজকে নারী সমাজের এই অধিকার ফিরিয়ে আনার জন্য এই সমস্ত ফোরামকে ব্যবহার করতে হবে এবং তাদের যথার্থ যে অবস্থান, যে মর্যাদার জায়গায় থাকা উচিত সেই দাবিতে তাদের সোচ্চার হতে হবে। আমি সেদিক থেকে বিশ্বাস করি যে আমাদের নারী সমাজ অতীতে স্বদেশি আন্দোলনের যুগে—আজকে নেতাজী জন্ম শতবার্ষিকী, নেতাজী যে দৃষ্টিভঙ্গিতে তাদের দেখতেন, যে মর্যাদা, যে শ্রদ্ধার সঙ্গে দেখতেন, যখন আজাদ হিন্দ ফৌজ গঠন করার জন্য তিনি মহিলা ব্রিগেড গঠন করতে গিয়েছিলেন তখন জাপানী সাংবাদিকরা বলেছিলেন, "মহিলা দিয়ে কি সেনা বাহিনী গঠন করা যাবে"? সেই সময়ে তিনি উত্তেজিত হয়ে বলেছিলেন, "আপনারা জানেন না, আমাদের দেশের নারী সমাজ, তারা স্বদেশি আন্দোলনে, স্বাধীনতা সংগ্রামে আত্ম-ত্যাগের ভূমিকা নিয়েছে। তারা যেমন কুসুমের মতো কোমল আবার

তেমনি প্রয়োজনে বেয়নেটের সামনে, অন্যায়ের বিরুদ্ধে মাথা উঁচু করে দাঁড়াতে পারে"। সেই সম্মানবোধ, সেই আত্ম-মর্যাদাবোধ নিয়ে নেতাজী বলেছিলেন, "স্বাধীনতার জন্য, দেশের মুক্তির সংগ্রামের জন্য শুধু পুরুষরাই নয়, এর অর্ধেক করিয়াছে নর, আর অর্ধেক করিয়াছে নারী"। এই যথার্থ উপলব্ধিতে তিনি নারী সমাজকে মর্যাদা দিতেন। সেই মর্যাদার জায়গা নারী সমাজকে দিতে হবে। সেই দৃষ্টিভঙ্গি থেকে আজকে এই সংরক্ষণ বিলকে দেখতে হবে। এই ফোরামগুলিকে সেই দৃষ্টিভঙ্গিতে ব্যবহার করতে হবে। এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মোশান ১৮৫ যা কুমকুম চক্রবর্তী এবং অন্যান্যরা এখানে এনেছেন, আমি তাকে পূর্ণ ভাবে সমর্থন করছি। আমরা সকলে জানি যে বর্তমান অবস্থায় আজকে সংরক্ষণের যে দাবি উঠেছে, তার প্রধান হচ্ছে—দীর্ঘ ৫০ বছর ধরে স্বাধীনতার পরে যারা শাসন ক্ষমতায় ছিলেন তাদের অপদার্থতাই এর জন্য দায়ী। কেন স্বাধীনতার ৫০ বছর পরে, নেতাজী জন্ম শতবর্ষে এই বিল আনার প্রয়োজন হচ্ছে, কেন আগে হয়নি, কেন নারী এতদিন তাদের পূর্ণ অধিকার পায়নি, এটাই আজকে বড় প্রশ্ন? আজকে সেজন্য রক্ষা কবচের ব্যাপার এসে দাঁড়িয়েছে। আমরা জানি যে অনেক নুতন আইন হয়েছে, অ্যামেন্ডমেন্টও অনেক হয়েছে। কিন্তু অ্যামেন্ডমেন্ট করলেই ব্যাপারটা মিটে যাবে না। সেই সঙ্গে সঙ্গে সেটাকে কার্যকর করা দরকার। সেটাকে কার্যকর করার দায়িত্ব রাষ্ট্রের। কিন্তু রাষ্ট্র সেই দায়িত্ব পালন করেনি। ফলে আজকে এই অবস্থা এসে দাঁড়িয়েছে। রবীন্দ্রনাথ একটা কথা বলেছিলেন, "যারে তুমি নিচে ফেল সে তোমারে টানিছে নিচে। পশ্চাতে রেখেছ যারে সে তোমারে পশ্চাতে টানিছে"। এই কথাটা যে কত সত্য সেটা আমরা সকলেই বুঝতে পারি। আজকে জনসংখ্যার শতকরা ৫০ ভাগ মহিলা, মা, যাদের জন্য আমরা পৃথিবীর আলো দেখছি। আজকে যে সমাজ ব্যবস্থায় আমরা এসেছি সেই সমাজ ব্যবস্থার ইতিহাস হচ্ছে মাতৃতান্ত্রিক সমাজ ব্যবস্থা। আমরা দেখছি যে সেই মাতৃতান্ত্রিক সমাজ ব্যবস্থা ভাঙ্গতে ভাঙ্গতে কোথায় এসে দাঁড়িয়েছে। আজকে সন্তান উৎপাদনের যন্ত্র হিসাবে তাদের ব্যবহার করা হচ্ছে, ভোগ লালসা চরিতার্থ করার জন্য তাদের ব্যবহার করা হচ্ছে। অথচ তাদের দেখিয়ে আমরা আজকে হর্তা-কর্তা-বিধাতা যারা, বিশেষ করে ধনতান্ত্রিক শাসিত পুরুষ সমাজ, তারা এটা করে চলেছে। সে জন্য আজকে যে প্রস্তাব এখানে এসেছে, আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আমি আশা করব যে কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে দ্রুত ব্যবস্থা নেবেন। আজকে সমস্ত রাজনৈতিক দলের ম্যানিফেস্টোতে দেখেছি যে কোনও রাজনৈতিক দল এর বিরোধিতা করেন নি। অথচ বিলের ব্যাপারে দেখা যাচ্ছে যে, যখন বিলটা আসছে তখন সিলেক্ট কমিটির কথা বলা হচ্ছে। কেন সিলেক্ট কমিটি? এটা সর্ববাদী সমস্ত হওয়া উচিত ছিল। সেজন্য সৌগত বাবু যেটা বলেছেন, আমি মনে করি না যে সেটা ঠিক যে, আমরা এখান থেকে সর্ববাদী প্রস্তাব পাঠিয়ে কেন্দ্রীয় সরকারকে বলব যে পার্লামেন্টের নেক্সট সেশনে যাতে এই বিলটা গৃহীত হয়।

[10-40 – 10-50 a.m.]

৮১তম সংবিধান সংশোধনীতে সেটা যেন কার্যকর হয়। এটা ঘটনা, সংরক্ষণ হলেই চলবে না, মহিলাদের সেই সংরক্ষণ ব্যবস্থাকে পরিপূর্ণ ভাবে ব্যবহার করতে হবে। ব্যবস্থাটার সুযোগ তাদের নিতে হবে। আমরা দেখেছি, এর বিরুদ্ধে অনেক নির্বাচিত সদস্য পেছন থেকে কলকাঠি নাড়ান। নারীদের যন্ত্রণার কথা যেখানে বলা হচ্ছে সেখানে নারীদের ভূমিকাও একটা রয়েছে। দেখা যাচ্ছে, সমাজে বধূহত্যা যা হচ্ছে সেখানে শ্বাশুড়ি ঠাকুর, ননদের একটা ভূমিকা থাকছে। এর বিরুদ্ধে নারীদেরও কিন্তু আন্দোলন করবার প্রয়োজন রয়েছে। এই অধিকার দেবার প্রশ্ন, এটা নারীদের জন্য অধিকার নয়, সমাজের বঞ্চিত মানুষের অধিকার বলে আমরা মনে করি এবং সেইভাবেই আজকে এগোনো দরকার। আজকে ভারতবর্ষের মানুষ এই সংরক্ষণ চাইছেন, অত্যাচারিতা মহিলারা এটা চাইছেন, কিন্তু ধনবাদী শ্রেণীর মহিলারা এটা চাইছেন কিনা জানি না। আজকের এই আলোচনায় আশা করেছিলাম সমস্ত মহিলা সদস্যগণ সভায় উপস্থিত থেকে বক্তব্য রাখবেন, কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, কংগ্রেস পক্ষের বেঞ্চ মহিলা সদস্যা শূণ্য। তাহলে কংগ্রেসের মহিলা প্রতিনিধিগণ কি চান না যে, এই সংরক্ষণ হোক? আমি আশা করব, তাঁরা এই ব্যাপারটাকে গুরুত্ব দেবেন। আর এই প্রস্তাব পাস করাটাই সব নয়, সেই প্রস্তাবকে বাস্তবায়িত করবার জন্য চাই সদিচ্ছা। সেই সদিচ্ছা আমাদের দেখাতে হবে। আজকে আমরা খুবই গর্বিত, অনেক মহিলা প্রতিনিধি আজকে পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদও অত্যন্ত সুচারুরূপে পরিচালনা করছেন। তারজন্য আজকে মহিলাদের সচেতন হতে হবে যাতে এই ব্যবস্থাটা কার্যকর হয়। আমি চাই, এখানে প্রস্তাবটা গৃহীত হোক এবং ওখানে সংরক্ষণ বিধিটা দ্রুত গৃহীত হোক, কারণ সমান অধিকার আমরা চাই। কিন্তু সমানাধিকারের জায়গায় যেতে গেলে সমাজের পরিবর্তন দরকার এবং তারজন্য পুরুষ শাসিত সমাজ ব্যবস্থাকে ভেঙ্গে এই আন্দোলনে সামিল হতে নারীদের এগিয়ে আসতে হবে। অতীতে স্বাধীনতা সংগ্রামে যেভাবে তাঁরা অংশ নিয়েছেন এবং শ্রমজীবী আন্দোলনে যেভাবে যোগ্য ভূমিকা নিয়েছেন, এই আন্দোলনেও তাদের সেইভাবে এগিয়ে আসতে হবে। বিভিন্ন দেশে নারী সমাজ যেভাবে সমাজ পরিবর্তনের আন্দোলনে অংশ নিয়েছেন এই ক্ষেত্রেও তাঁরা সেই ভূমিকা পালন করবেন, এই আশা এবং বিশ্বাস রেখে এই প্রস্তাবকে আন্তরিক ভাবে সমর্থন জানিয়ে শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, আমার একটি পয়েন্ট অফ অর্ডার আছে। এখানে মাননীয় সদস্য শ্রী নির্মল দাস আমাদের কংগ্রেস পক্ষে মহিলা সদস্যগণ আসেননি বলে কটাক্ষ করেছেন। বিশেষ কাজে ব্যস্ততার কারণে তাঁরা আসতে পারেননি। কিন্তু দেখছি, উনি মহিলাদের প্রতি অতি প্রীত, অথচ নিজেদের দলে একজন মহিলাকেও নির্বাচিত করে আনতে পারেননি।

**মিঃ স্পিকার ঃ** সুনীতি বাবু, নির্মল বাবু বলছেন, ওদের মধ্যে কোনও মহিলা নির্বাচিত

না হলেও অধিকাংশই ওদের মহিলাদের প্রতীক। আর নির্মল বাবু, মহিলাদের জন্য সংরক্ষণ, ঠিক আছে। কিন্তু সমানাধিকার প্রথমে রান্নাঘর থেকে। তারপর ছেলে-মেয়েদের একটু কোলে নিতে হবে, কাপড় ইত্যাদি কাচতে হবে। তবেই তো সমানাধিকার হবে!

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে শ্রীমতী কুমকুম চক্রবর্তী যে মোশনটা এনেছেন, এটা আমাদের দলের নীতির সঙ্গে সামঞ্জস্য রেখেই আনা হয়েছে। প্রাথমিক পর্যায়ে মিউনিসিপ্যালিটি এবং পঞ্চায়েতে আসন সংরক্ষণের জন্য আমাদের দলের পক্ষ থেকেই প্রথম উদ্যোগ নেওয়া হয়। প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী তারজন্য নগরপালিকা বিল পাস করিয়েছিলেন। তখন লোকসভা এবং রাজ্যসভায় আপনাদের সমর্থন না পাওয়ার জন্য সেটা তিনি কার্যকর করতে পারেননি। তখন যদি সেটি কার্যকর করা যেত তাহলে এতদিনে আমাদের এখানে ওয়ান থার্ড মহিলা এসে যেতেন। পরে অবশ্য আপনারা বুঝতে পেরেছেন যে, হ্যাঁ, এটি ঠিক। এটি করা দরকার। আপনারা অনেক ভুল করেন এবং পরে তা ভুল বলে বুঝতে পারেন। আপনারা এর আগে অনেক ঐতিহাসিক ভুল করে পরে আবার তা বুঝতে পেরেছেন। আপনারা বুঝতে পেরেছিলেন বলে মিউনিসিপ্যালিটি এবং পঞ্চায়েতে আইন করেছেন। সেখানে ওয়ান থার্ড মহিলা প্রতিনিধি এসে গেছেন। তবে এস.সি., এস.টি. যে ভাবে হয়েছে, তাতে ৩৫ পারসেন্টের বেশি মহিলারা অনেক জায়গায় এসেছেন এবং তাঁরা কাজ করছেন। কিন্তু আমাদের কন্সেপশনে একটা ভুল হয়ে যাচ্ছে। আমরা শুধু রিজার্ভেশন করতে পারলে মহিলাদের অসুবিধাগুলো দূর করতে পারব, এটা ভাবা ভুল হয়ে যাচ্ছে। গ্রাম পঞ্চায়েতে এবং মিউনিসিপ্যালিটিতে—ত্রিস্তর পঞ্চায়েতে এবং মিউনিসিপ্যালিটিগুলোতে এম.এল.এ., এম.পি.-দের থেকেও ক্ষমতা বেশি। সেখানে উন্নয়নের কাজে মহিলাদেরে সামিল করা গেছে। আমি সি.পি.এম., আর.এস.পি. বা কোনও বিশেষ রাজনৈতিক দলের নাম করছি না, সমস্ত রাজনৈতিক দলের মধ্যেই লক্ষ্য করলাম, গত নির্বাচনে দেখেছিলাম যে, বেশির ভাগ ক্ষেত্রেই যাঁরা পুরুষ প্রার্থী ছিলেন, তাঁরা তাঁদের স্ত্রীদের দাঁড় করিয়ে দিলেন বা তাঁদেরই পছন্দমতো কোনও মহিলাকে প্রার্থীপদে দাঁড় করিয়ে দিলেন। তাঁদের কোনও অভিজ্ঞতা নেই। কোনও ক্ষেত্রে তাঁর হ্যাজবান্ড যেখানে জয়ী প্রার্থী ছিলেন, সেখানে তিনি তাঁর স্ত্রীকে দাঁড় করিয়ে দিলেন। পরিস্থিতিটা এই রকম হয়েছে। তারপর দেখা গেল, নির্বাচনের পরে ব-কলমে তাঁর স্বামী কাজ করছেন। গ্রাম পঞ্চায়েতে কোথায় কি কাজ হবে, পার্টির কাজকর্ম, মেম্বার হিসাবে কাজকর্ম, ভোট সমস্ত বিষয়েই তাঁর স্বামী তাঁকে কন্ট্রোল করছেন। সুতরাং দেখা যাচ্ছে যে তিনি স্বাধীনতা নিয়ে যে কাজগুলো তাঁর নিজের করার কথা তা তিনি করতে পারছেন না। অনেক জায়গায় মিটিং হচ্ছে, দেখা যাচ্ছে তাঁর স্বামী তাঁকে মিটিং-এ নিয়ে যাচ্ছেন। স্বামী নিয়ে গেলে তবেই তিনি মিটিং-এ যাচ্ছেন। সুতরাং শুধুমাত্র রিজার্ভেশন করলেই প্রবলেম মিটবে না। প্রবলেম সলভ করতে গেলে তাঁদের স্বাধীনতা দিতে হবে। সবকিছু তাঁদেরই নির্বাচন করতে দিতে হবে। আবার এও হয়ত দেখা যাবে যে, এম.এল.এ. কাকে সার্টিফিকেট দেবেন তা তাঁর স্বামী বলে দেবেন তারপর হয়ত তা দেওয়া হবে। সুতরাং এটি একটি

কন্সেপশনের ভুল থেকে যাচ্ছে। আর একটি ভুল হল—পণপ্রথার বলি হয়ে সারা ভারতবর্ষে লক্ষ লক্ষ মহিলা সামাজিক অন্যায়ের শিকার হন—সেজন্য এটিকে শুধুমাত্র একটি গন্ডীর মধ্যে সীমাবদ্ধ রাখলে চলবে না। এই বিষয়টিকে একটা রাজনৈতিক ও সামাজিক চেতনা বৃদ্ধির দিকে নিয়ে যেতে হবে। এইক্ষেত্রে যিনি যে মতাবলম্বী হোন না কেন, গণচেতনাকে বৃদ্ধি করতে হবে। এখানে যাঁরা মহিলা সদস্য আছেন, তাঁদের অনুরোধ করব, আপনারা দলমত নির্বিশেষে একটা গণ আন্দোলন গড়ে তুলুন নারী নির্যাতনের বিরুদ্ধে। আজকে যেখানে নারী নির্যাতন হচ্ছে তাতে পুরুষদের সঙ্গে মহিলারাও জড়িত দেখা যায়। যখন দেখা যাচ্ছে একজন বধূ আত্মহত্যা করতে বাধ্য হচ্ছে, তাঁকে আত্মহত্যার কাজে প্ররোচনার জন্য যেমন শ্বশুর, দেওর জড়িত, তেমনি শ্বাশুড়ি এবং ননদও জড়িত। সুতরাং কন্সেপশনে একটা ভুল থেকে যাচ্ছে। শুধুমাত্র রিজার্ভেশন করলেই হবে না। কলেজে, ইউনিভার্সিটিতে দেখেছি যে, যে ছাত্র প্রথমে যখন ভর্তি হচ্ছে তখন সে হোস্টেলে র‍্যাগিংয়ের শিকার হচ্ছে। পরবর্তী পর্যায়ে র‍্যাগিংয়ের ক্ষেত্রে ঐ যিনি আগে র‍্যাগড হয়েছে, র‍্যাগিংয়ের ক্ষেত্রে পরে তাঁর একটা পার্ট প্লে করছে। সেই রকম আজকে যিনি পণপ্রথার বলি হয়ে প্রথমে গৃহবধূ হলেন, পরে দেখা যায় তিনিই আবার সেই কাজে যুক্ত হচ্ছেন। সুতরাং এর বিরুদ্ধে একটা সোশ্যাল মুভমেন্ট দরকার। আজকে পঞ্চায়েতে তিন বছর হয়ে গেছে নির্বাচন। অনেক জায়গায় পঞ্চায়েত প্রধান হয়েছেন মহিলারা। আজকে কিন্তু আমরা নারীদের উপরে যে অত্যাচার আগে হত তা এখনও বন্ধ করতে পারিনি। আমরা যদি এই পুরুষ শাসিত সমাজে নারীদের উপরে এই অত্যাচারকে বন্ধ করতে পারতাম, তাহলে এখানে দেখতাম যে ২৯৪ জন মহিলা প্রতিনিধি হয়ে এসে গেছেন। আমাদের দেশে অনেক মহিলা বহু দায়িত্বপূর্ণ পদ অলঙ্কৃত করেছেন। সফল ভাবে তাঁরা দায়িত্ব পালন করেছেন। আমাদের দেশে প্রধানমন্ত্রী হিসাবে ইন্দিরা গান্ধী এসেছিলেন। আরও অনেক মহিলাও এসেছেন নানা জায়গায়। তাঁরা একটা গণ চেতনার মধ্যে দিয়েই এসেছেন।

[10-50 – 11-00 a.m.]

আপনারা আজকে রিজার্ভেশনের জন্য প্রস্তাব আনছেন। আরকেটা কথা হচ্ছে আপনারা বড় বেশি ভন্ডামি করেন। আমরা জানি জ্যোতি বসুর কথা দেবগৌড়া শোনেন। তবুও গিমিক দিয়ে সস্তায় বাজিমাৎ করতে চান আপনারা। আপনাদের কথায় এখন আর কেন্দ্রে স্বৈরাচারি সরকার নেই, আপনাদের বন্ধু সরকার আছে তখন কেন আপনারা সিলেক্ট কমিটিতে ঝুলিয়ে রেখেছেন? হাউসে প্রতিশ্রুতি দেওয়ার পরও কেন পারলেন না? ওখানে আপনারা ব্যর্থ হচ্ছেন। ওখানে বিল পেশ করতে পারছেন না। আপনারা এখানে বলছেন, বিল এনেছেন সেটা মহিলাদের সেন্টিমেন্টে ঘা দেওয়ার জন্যই নয়, আপনারা মনে প্রাণেই আনতে চেয়েছেন। যখন রাজীব গান্ধী এনেছিলেন—মিউনিসিপ্যালিটিতে—আপনারা তখন সমর্থন করতে পারতেন। পার্লামেন্টে আমরা বার বার বলেছি আমরা এই সংরক্ষণ সমর্থন করব। আপনারা তো সরকারে নেই, কিন্তু স্টিয়ারিং কমিটিতে আপনারা আছেন—গোটা ভারতবর্ষ জানে এটা

আমাদের সৌভাগ্য, আমাদের গৌরব যে এখানকার প্রধানমন্ত্রী তিনি এখানকার মুখ্যমন্ত্রীর উপদেশ নিয়ে চলেন। দেবগৌড়া বলেছেন, "ইয়োর চিফ মিনিস্টার মেড মি প্রাইম মিনিস্টার"। যেখানে ভারতবর্ষের প্রধানমন্ত্রী বলেন আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী তাঁকে প্রধানমন্ত্রী করেছেন, সেখানে ভারতবর্ষে ব-কলমে আমাদের মুখ্যমন্ত্রীই প্রধানমন্ত্রী হিসাবে কাজ করছেন না, এটা বিশ্বাস করতে পারি না। ওখানে দেবগৌড়া বলেন প্রস্তাব আনার দরকার নেই, ওখানে কিছু বলবেন না, আর এখানে বলবেন এটা মানব না, এই ভন্ডামি আপনারা এখানে করছেন।

**শ্রীমতী ছায়া বেরা :** সম্মানীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমত আমাদের বাঙ্গালি নারী সমাজের পক্ষ থেকে আপনাদের প্রতি আমাদের ধন্যবাদ জানাচ্ছি। বহু ঐতিহাসিক ঘটনার গৌরব মতো সাক্ষী যে বাংলা, সেই বাংলায় আরেকটি ঐতিহাসিক ঘটনা লিপিবদ্ধ করার জন্য আজকে এই প্রস্তাবে আলোচনা করার সুযোগ করে দিয়েছেন। এই মহিলা সংরক্ষণের বিষয়টি আজকে নতুন নয়। যখন আন্তর্জাতিক নারী বর্ষ আরম্ভ হয়েছিল সেই সময় ইন্দিরা গান্ধী যে উইমেন স্ট্যাটাস কমিটি করেছিলেন সেই কমিটি আমাদের স্বাধীনতার পর তৎকালীন যে নারী সমাজ, সেই নারী সমাজে এতো বৈষম্য, এমন শ্রেণীগত বৈষম্য—বিশেষ করে নারী সমাজের কাজের বৈষম্য তিনি দেখেছিলেন এবং তার জন্যই ঘোষণা করেছিলেন ১৫ পারসেন্ট মহিলা সংরক্ষণের কথা। কিন্তু ১৫ পারসেন্ট সেটা কিন্তু সংরক্ষণ করার জন্য, নির্বাচিত করার জন্য, নির্বাচিত করার জন্য নয়। এটা জেনে রাখা ভালো, সেই সময় আমাদের সারা ভারতবর্ষের মহিলা সংগঠনগুলি স্বাভাবিক ভাবেই এর বিরোধিতা করেছিল। আজকে মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই, সে দিন কিন্তু সারা ভারতবর্ষের মহিলা সংগঠনগুলি বিরোধিতা করেছিল এই কারণে যে আমরা মহিলারা চাই যোগ্যতার ভিত্তিতে আসর অলঙ্কৃত করাতে। সেজন্য নির্বাচনের মধ্যে দিয়েই আমাদের আসতে হবে। কোনও সংরক্ষণ ব্যবস্থা তখন ছিল না। তাই সেই সংরক্ষণকে মেনে নেওয়া হয়নি। আজকে যে সংরক্ষণের কথা বলা হচ্ছে—মাননীয় বিরোধী দলের নেতা রাজীব গান্ধীর প্রসঙ্গে বলেছিলেন, কিন্তু রাজীব গান্ধী এই মহিলা সংরক্ষণের বিলকে কেন আনতে চেয়েছিলেন, এর পিছনে যে ইতিহাস আছে সেই ইতিহাস আমাদের জানতে হবে। আতর্জাতিক নারী দিবসে মূল স্লোগান ছিল সমস্ত বিশ্বের নারী সমাজকে উন্নয়নের দিকে এগিয়ে নিয়ে আসা। যে সমস্ত দেশগুলি কল্যাণকর কর্মসূচির মাধ্যমে শুধু নারী সমাজের প্রতি দায়িত্ব শেষ করতে চাইছিলেন তাদের কি করে উন্নয়নের মাধ্যমে নিয়ে আসা যায় সেই পরিকল্পনার কথাই সেখানে ঘোষিত হয়েছিল। আপনাদের স্মরণে থাকবে ১৯৮৯ সালে রাষ্ট্র সঙ্ঘ তার সাধারণ পর্যদে একটা আন্তর্জাতিক কনভেনশনে ব[illegible] স্বাক্ষরিত হয়েছিল, সেই চুক্তি অনুযায়ী যেসব দেশগুলো তাতে স্বাক্ষর করেছিলেন, তারা [illegible] আন্তর্জাতিক আইন মানতে বাধ্য। বাধ্যতামূলকভাবেই সেই চুক্তি স্বাক্ষরিত হয়েছিল এবং আম[illegible] দেশের প্রধানমন্ত্রী সেই চুক্তিতে স্বাক্ষর করেছিলেন। যাতে উন্নয়নের মাধ্যমে নারীকে এগিয়ে নিয়ে আসা যায়। সেই কারণেই এসেছিল নারীর সামাজিক সংরক্ষণ, যখন দেখলেন সেটা বাধ্যতামূলক, আনতেই হবে, তখন এল এই সংরক্ষণ এবং তারা সেই

সংরক্ষণের প্রচেষ্টা করেছেন। কিন্তু আপনারা জানেন, এত পরেও সারা পৃথিবীতে নারী সমাজ অনেক পিছিয়ে আছেন। আজকের আলোচনায় আমাদের নিশ্চয় স্মরণে রাখতে হবে ১৯৯৬ সালের হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্ট যেটা বেরিয়েছিল সেটা, তার মধ্যে ১২৬টি দেশ তারা জেণ্ডার এম্পলয়মেন্ট যে পরিমাপ করেছে, সেই মেজারে ভারতবর্ষের স্থান হয়েছে ৯৩তম। সেই রিপোর্টে রয়েছে গোটা পৃথিবীতে যে আয় হয়, সেই উপার্জিত আয়ের মাত্র ৩২.৪ পারসেন্ট মহিলাদের ভাগে পড়ে; আর উন্নয়নশীল দেশে এই ভাগটা হচ্ছে ৩১ পারসেন্ট; আর আমাদের মতো হতভাগ্য দেশে, অর্থাৎ ভারতবর্ষের এই আয়ের ভাগটা হচ্ছে ২৪.৮ পারসেন্ট। এই ধরনের আমি বহু উদাহরণ দিতে পারি, কিন্তু সেইসব উদাহরণ দিয়ে আমি তালিকা বৃদ্ধি করতে চাইছি না। মহিলা সংগঠনের উদ্যোগে আমরাও পরবর্তীকালে আমাদের মতটাকে চেঞ্জ করেছি, পরিবর্তন করেছি, বিশেষ করে ভারতবর্ষের মহিলা সংগঠনগুলি। দেখা গেছে এতদিন অপেক্ষা করার পরেও বৈষম্য উপার্জনের আয়ের ক্ষেত্রে নয়, বিভিন্ন পেশার ক্ষেত্রেও আছে। ভারতবর্ষের রাষ্ট্রায়ত্ত সংস্থাই বলুন, অধিগৃহীত সংস্থায় বলুন, কোয়াসি গভর্নমেন্ট যেটাকে বলছি, সেই সমস্ত সংস্থায় স্থায়ী চাকরি করেন প্রায় সাড়ে সাতচল্লিশ লক্ষের মতো, এর মধ্যে মহিলাদের সংখ্যা মাত্র সাতচল্লিশ হাজার। এটা খুবই বেদনাদায়ক চিত্র। এত বছর ধরে অপেক্ষা করেও আমাদের আইনসভাগুলোর অবস্থা অত্যন্ত করুণ। সেইজন্য আজকে মহিলা সংগঠনগুলো একত্রিত হয়ে আন্দোলন করছে এবং বলছে মহিলাদের জন্য সংরক্ষণ দরকার। একথা জেনে রাখা ভালো আজকে ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবাংলা এবং কর্ণাটক পঞ্চায়েতে সংরক্ষনের ব্যবস্থা করেছে এবং সেই সংরক্ষণের মধ্যে দিয়ে দশ লক্ষাধিক মহিলা আজকে সারা দেশে পঞ্চায়েতে প্রতিনিধিত্ব করছে এবং তারা কোনও কোনও জায়গায় প্রধান, উপ-প্রধান, সহ-সভাপতি এইসব পদকে অলঙ্কৃত করেছেন। এবং বেজিঙ শহরে যে চতুর্থ নারী সম্মেলন হয়ে গেল, সেখানে গোটা পৃথিবীর কাছে ভারতবর্ষের মান একটু উন্নত হয়েছে। যে উন্নয়নের দিক থেকে পলিসি মেকিং বডির মাধ্যমে মহিলাদের আনার চেষ্টা চলছে। পরবর্তীকালে আপনারা দেখেছেন যে একাদশতম লোকসভা নির্বাচন যখন হয়, তখন সমস্ত রাজনৈতিক দলগুলি তাদের যে ম্যানিফেস্টো রচনা করেছেন, সেই ম্যানিফেস্টোর মধ্যে মহিলাদের আইনসভার সংরক্ষণের মধ্যে নিয়ে আসার প্রতিশ্রুতি দিয়েছিলেন। স্বভাবতই দেবগৌড়া প্রধানমন্ত্রী হওয়ার পরে প্রথম অধিবেশনে এটা ভেবেছেন, যেহেতু ভারতবর্ষের সমস্ত দলরাই এটা চেয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** এই মোশনটা ১১টার মধ্যে শেষ হয়ে যাবার কথা ছিল। দেখা যাচ্ছে এই আলোচনা শেষ করার জন্য আরও কিছু সময়ের প্রয়োজন। অতএব সভার সম্মতি নিয়ে এই মোশনের আলোচনার সময় আরও কুড়ি মিনিট বাড়াতে চাইছি। আশা করি এতে আপনাদের সম্মতি আছে।

**(মাননীয় সদস্যগণ সম্মতি দান করেন।)**

সময় আরও কুড়ি মিনিট বাড়ল।

[11-00 – 11-10 a.m.]

**শ্রীমতী ছায়া বেরা ঃ** যেদিন দেবগৌড়া সরকার বিল আনলেন, সেদিন কংগ্রেস দলের সবাই উপস্থিত ছিলেন না, আমাদের বামপন্থীরা সকলেই সেদিন উপস্থিত ছিলেন। যেদিন বিল আনলেন সেদিন অধিকাংশ সদস্য অনুপস্থিতির জন্য বিল পাস করা যায়নি এবং যার জন্যই নানা আলোচনার মধ্যে দিয়ে যৌথ সিলেক্ট কমিটিতে বিলটা পাঠাতে হয়। আপনারা জানেন সাংসদ মাননীয় সদস্যা গীতা মুখার্জির নেতৃত্বে ত্রিশ জন সদস্য নিয়ে—রাজ্য সভার দশজন এবং লোকসভার কুড়িজন এবং গীতা মুখার্জি চেয়ারম্যান—যৌথ সিলেক্ট কমিটি করা হয়। আপনাদের রাজ্য সভায় ১০ জন এবং লোকসভায় ২০ জন এই রকম করে মোট ৩০ জনকে নিয়ে গীতা মুখার্জির চেয়ারম্যানশিপে যৌথ সিলেক্ট কমিটি গঠন করা হয়। সেই সিলেক্ট কমিটিকে সময় নির্দ্দিষ্ট করে দেওয়া হয়েছিল। মাননীয় সৌগতবাবু বলেছেন সেই সিলেক্ট কমিটির রিপোর্ট বার হয়নি। না, এই কথা ঠিক নয়, নির্দ্দিষ্ট সময়ের মধ্যেই সিলেক্ট কমিটির রিপোর্ট জমা পড়েছিল। আমরা এটা সকলেই চাইছি যে এটা হোক, এখানে আমরা সকলেই এটাকে অনুমোদন করছি, এটা অত্যন্ত আনন্দের কথা। আপনারা জেনে রাখুন সিলেক্ট কমিটি যখন বসে, ইতিপূর্বে যত সিলেক্ট হয়েছে কোন সিলেক্ট কমিটিতে কি দেখেছেন এই বিল লোক সভায় পেশ করার জন্য হাজার হাজার ছাত্রী বুদ্ধিজীবি চাকুরিজীবি তাঁদের খসড়া সিলেক্ট কমিটিতে পাঠিয়েছেন যে আগামী অধিবেশনে এই বিল পাস হয়? এই মর্মে লক্ষাধিক দরখাস্ত জমা পড়েছে যাতে এই বিল পাস হয়।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

আমার বক্তব্য আর দীর্ঘায়িত করব না আমি এক মিনিটের মধ্যে আমার বক্তব্য শেষ করব। এটা আনন্দের কথা যে ওনারা এটাকে সমর্থন করেছেন। আপনাদের মধ্যে কারো কারো বেদনা রয়েছে। এই বিল নিয়ে যখন আলোচনা হয়েছিল তখন আপনাদের কেউ কেউ, মীরা কুমার, অজিতযোগী এবং বি. জে. পি-র উমা ভারতী বিরোধিতা করেছিলেন। এই নিয়ে নানা বিভেদ তৈরি হয়েছিল। এটা শুধু মহিলাদের সমস্যা নয়, এটা একটা জাতীয় সমস্যা। সমাজের অর্ধেক অংশ যারা তাদের আমরা এগিয়ে আনতে চাই, তবেই সমাজের উন্নয়ন হবে। আমি বলবো যে আমি এই প্রস্তাবে এক মত। আমি আবার বলছি এই বাংলা হচ্ছে গণতন্ত্রের পীঠস্থান, নানা রাজনৈতিক আন্দোলনের পীঠস্থান। এই বাংলা সমাজ সংস্কারের বহু ইতিহাস তৈরি করেছে। আবার এই প্রস্তাব দিল্লি গিয়ে সারা ভারতবর্ষের বিধানসভার মধ্যে আমাদের এই বিধানসভা থেকে সর্ব্বসম্মতক্রমে পাস হওয়া প্রস্তাব পাঠানোর মধ্যে দিয়ে আরো একবার গৌরবোজ্জ্বল ইতিহাস তৈরি করুন। আমাদের সঙ্গে সকলে সহমত পোষণ করেছেন বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীশিথ অধিকারী ঃ** প্রস্তাবিত ৮১তম সংবিধান সংশোধনের যে বিল তা অবিলম্বে কার্যকর করার জন্য এখানে যে প্রস্তাব আনা হয়েছে, আমি একজন সমাজ সচেতন নাগরিক

হিসাবে, প্রকৃত গণতন্ত্রে সমর্থক হিসাবে এবং সংবিধানের পালক হিসাবে আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন ভারতবর্ষের সংবিধান দ্বারা আমরা প্রতিজ্ঞাবদ্ধ, সামাজিক ন্যায় বিচার, অর্থনৈতিক ন্যায় বিচার, রাজনৈতিক ন্যায় বিচার প্রতিটি নাগরিককে দিতে হবে। ভারতবর্ষের সংবিধানের ১৪ নম্বর অনুচ্ছেদে বলছে প্রতিটি মানুষের সাম্য অধিকার। এই সাম্য অধিকারকে অসম্মান দেখানোর বৈষম্যের আরো একটা চেহারা। সেই জন্য আমরা সংবিধানের ১৫.৩ ধারায় যারা অনুন্নত শ্রেণী বিশেষ করে মহিলা, তাদের জন্য পৃথক আইন করার কথা চিন্তা করছি। কিন্তু প্রকৃত অবস্থা আমরা জানি। আমাদের সমাজের অর্ধাংশ—বৃহৎ অর্ধাংশ তাঁরা সমাজের নীতি নির্ধারণের ক্ষেত্রে তাদের যে ভূমিকা সেই ভূমিকা তারা গ্রহণ করতে পারছেন না। ৯১ সালে ভারতের সংসদে মহিলাদের সংখ্যা ছিল ৩৯ আর আজ ৯৬তে তা এসে দাঁড়িয়েছে ৩৬এ। বহু প্রতিভাবান মহিলা শুধু বধূ হিসাবে ঘোমটার আড়ালে থেকে শেষ হয়ে যাচ্ছেন। রাজনীতিতে তাঁরা অংশ গ্রহণ করতে পারছেন না। এই অবস্থার পরিপ্রেক্ষিতে যে প্রস্তাব আনা হয়েছে সে প্রস্তাব আমি মনে করি অত্যন্ত সঙ্গত এবং আজকে আমরা অত্যন্ত আনন্দিত যে আমরা সবাই এক সঙ্গে এই প্রস্তাবকে সমর্থন করেছি। আবার আমি বলি ব্যক্তি স্বার্থের কথা চিন্তা করবেন না, সমষ্টির স্বার্থের কথা চিন্তা করুন। সমাজের স্বার্থের কথা চিন্তা করুন। সর্বসম্মতভাবে যে প্রস্তাব এখানে সমর্থন পেয়েছে তাকে আবার স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** অনারেবল স্পিকার স্যার, আজকে এই অধিবেশনে যে গুরুত্বপূর্ণ বিষয়টি আমরা আলোচনা করেছি, বিশেষ রুল ১৮৫ মোশনে রচিত প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে। আমি আনন্দিত যে যারা আলোচনা করেছেন, ৯ জন সদস্য—বিরোধী পক্ষের সদস্য বন্ধুরা তাঁরা প্রত্যেকেই এবং সরকারপক্ষের যাঁরা আছেন তাঁরা সকলেই এই বিলের প্রতি অকুণ্ঠ সমর্থন জানিয়েছেন বলে। আমি তাঁদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি ক্ষোভের সঙ্গে উল্লেখ করতে চাই ৯৬ সালের ৩ই সেপ্টেম্বর ভারতবর্ষের লোকসভায় ৮১তম সংশোধন বিল যে উত্থাপিত হয়েছিলো অনুমোদন হতে পারল না। সেই পরিপ্রেক্ষিতে একজন পলিটিক্যাল কমেন্টেটর উক্তিটি করেছিলেন যে টু মার্জিনালাইজ দি জেণ্ডার, দে আর ম্যাকসিমাইজিং দি ডেনজার। আজকে বোধহয় গোটা ভারতবর্ষের ৯০ কোটি মানুষের মনের মধ্যে একই উক্তি অনুরণিত হচ্ছে। আমাদের সংবিধান ব্রিটিশ সংবিধানকে অনুকরণ করে রচিত। ব্রিটিশ সংসদে মহিলাদের তিনশোটি আসন সংরক্ষণের দাবিতে উঠেছে এবং এই দাবির সমর্থনে সেখানে গ্রুপ থ্রী হানড্রেড গঠিত হয়েছিলো। আর স্বাধীনতার অর্ধ শতাব্দী পরে ভারতবর্ষে ১৮০টি আসন সংরক্ষণের জন্য একটা বিল, সেই বিল আমরা অনুমোদন করতে পারলাম না। এটা কেবলমাত্র পরিতাপের বিষয় নয়, বিশ্ব মানবতার কাছে এটা দুঃখের, লজ্জার কথা। এই উল্লেখ আমি করব। আমরা রাষ্ট্র সংঘের পক্ষ থেকে দেখেছি যে আন্তর্জাতিক নারী দশক পালিত হচ্ছে, নারী বর্ষ পালিত হচ্ছে, প্রতি বছর আন্তর্জাতিক নারী দিবস সেখানে মর্যাদার সঙ্গে পালিত হচ্ছে সেখানে বহু সুমধুর ধ্বনি, সারগর্ভ বক্তৃতা

আমরা শুনি কিন্তু আমাদের দেশের দিকে যখন তাকাই তখন দেখি মহিলাদের জন্য এক তৃতীয়াংশ আসন সংরক্ষণ সেটা হল না। এটা আমাদের পক্ষে বেদনার। এটা আমাদের মনে রাখতে হবে। এটা বলা হচ্ছে যে এই প্রস্তাব বাস্তবায়নের প্রতি আমাদের সদিচ্ছা থাকবে কিনা, আন্তরিকতা থাকবে কি না?

[11-10 – 11-20 a.m.]

আমি মাননীয় বিরোধীদলের সদস্য বন্ধুদের কাছে বলব যে, কি চেহারা ৭১ বছরে হয়েছে—দেখুন। ১৯২৬ সালে অবিভক্ত বঙ্গে বাস্তবিক পক্ষে গৃহস্থ মহিলাদের প্রথম ভোটের অধিকার স্বীকৃত হয়। ১৯৩৭ সালে এই বঙ্গীয় আইনসভায় পাঁচজন মাত্র নির্বাচিত মহিলা প্রতিনিধি ছিলেন। আর এই ৭১ বছরে গঙ্গা যমুনা দিয়ে বহু জল প্রবাহিত হয়েছে। রাজনৈতিক ঘাত প্রতিঘাতের মধ্য দিয়ে যুগ এগিয়ে চলেছে। কিন্তু জয়রথের সামনে দাঁড়িয়ে আমরা আমাদের চেহারাটা কি দেখছি? ৭১ বছর পরে ১৮৮৭ সালে আমাদের আইনসভায় সদস্য সংখ্যা কত—সেটা নিজেদের দিকে তাকিয়ে একবার নিজেরাই প্রশ্ন করে দেখুন। আমি উল্লেখ করব যে, স্বাধীনতার পরে ৪৮৯ জন সদস্য বিশিষ্ট প্রথম লোকসভায় ১৪ জন মাত্র মহিলা সদস্যা ছিলেন। আজকে নবম পরিকল্পনা কমিশন গঠিত হয়েছে। আর মাত্র তিন চার বছরের মধ্যে একটা নতুন শতাব্দীর দরজায় আমরা প্রবেশ করব। সেখানে দাঁড়িয়ে ৫৪৩ জন সদস্য যুক্ত লোকসভায় মহিলা সদস্যার সংখ্যা মাত্র ৩৯ জন। এটা আমাদের একটু ভাবতে হবে। এই ব্যাথা বেদনা ঢেকে রাখা যায় না, ছল চাতুরী দিয়ে একে ঢেকে রাখা যায় না। এর গভীরে অনুপ্রবেশ করবার সময় আমাদের এসেছে। মাননীয় সদস্য সৌগত বাবু খুব সঠিকভাবে বলেছেন যে, মহিলাদের সংরক্ষণ করলেই কি অন্যান্য সমস্যা মুছে যাবে? না—আমরা তা বিশ্বাস করিনা, আমি তা মানি না। আমরা মনে করি যে, মৌলিক সমস্যার সমাধান করার জন্য স্বচ্ছ বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি থাকা প্রয়োজন। সেই দৃষ্টিভঙ্গির অভাব আমরা বারবার প্রতিটি পরিকল্পনার মধ্য দিয়ে দেখেছি। তাই তো শ্রীমতী গান্ধীর কাছে যখন গোটা ভারতের সমস্ত ক্ষেত্রের সংগঠনগুলি—স্বীকৃত প্রগতিশীল নারী সংগঠন যখন মহিলা কমিশন গঠন করবার প্রস্তাব দিয়েছিলেন, তখন তিনি তা রিফিউজ করেছিলেন। তিনি কমিটি তৈরি করেছিলেন—'অন দ্য স্ট্যাটাস অব ওম্যান'। পরবর্তীকালে বিশ্ব-নারী আন্দোলনের চাপে প্রগতির স্বার্থে আমাদের দেশের সরকারকে এটা গ্রহণ করতে হয়। আমি বলব যে, যারা মহিলাদের সংরক্ষণের বিষয়টি বিভিন্ন কায়দায় বিরোধিতা করছেন একবিংশ শতাব্দীতে দাঁড়িয়ে এইভাবে বিরোধিতা করা যায় না। পার্লামেন্টে কংগ্রেসের চেহারা আমরা দেখলাম। আপনারা কি চেহারা নিয়েছিলেন? আমার মনে পড়ে গেল যেদিন রামস্বামী ইমপিচমেন্ট বিষয়টি পার্লামেন্টে উত্থাপিত হয়েছিল, সেদিনও ঠিক এই কায়দায়, এই কৌশলে কংগ্রেস দলের পক্ষ থেকে রামস্বামীকে বাঁচিয়ে দেওয়া হয়। অধ্যক্ষের অনুমতিতে সেই আলোচনা কক্ষে সেদিন ওঁরা অনুপস্থিত ছিলেন। আমার মনে পড়ছে ১৩ই সেপ্টেম্বর ১৯৯৬ সালের কথা। সেদিন এই কায়দায়, এই কৌশলে বিলকে গ্রহণ করতে পারলেন না এবং একজনের কথায় তা মেনে নিতে পারলেন না।

আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে, গোটা ভারতে আজকে প্রায় ১০ লক্ষাধিক মহিলা নির্বাচিত প্রতিনিধি পঞ্চায়েত, পৌরসভায় কাজ করছেন অত্যন্ত মর্যাদার সঙ্গে। আমরা পশ্চিমবঙ্গের দিকে তাকালে দেখব যে, কেবল ২৪ হাজার ৭৯৯ জন নির্বাচিত হয়েছেন তাই নয়—একটি সংবাদপত্রের কথায়—'পঞ্চায়েত নির্বাচনের ফলাফল ঘোষণার পরে মহিলাদের বাঁধ ভাঙ্গা উচ্ছ্বাস হয়েছিল।" আর একটি সংবাদপত্র প্রকাশ করেছেন" এটা নির্বাচন নয়, কেবল এটা প্রমীলা উৎসব।" সেই দিনের কথা আপনারা স্মরণে রাখবেন। বাঁধ ভেঙ্গে দিন। এই মুক্তি গোটা ভারতের নারী সমাজের কাছে কাঙ্খিত। তাদের সেই আকাঙ্খিত স্বপ্নকে বাস্তবায়িত করার জন্য যে আন্দোলন—তাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য আপনাদের সমস্ত দ্বিধাদ্বন্দ্ব ঝেড়ে ফেলে এগিয়ে আসুন এবং এই ইতিহাসের বিষয়ে শিক্ষা দেওয়ার যে বিধান সৌধ—সেই সৌধে দাঁড়িয়ে আমরা সম্পূর্ণ উদার মনোভাব নিয়ে আজকে এই বিলের প্রতি সমর্থন জানাই। এই বিলকে যেন কেন্দ্রীয়সরকার ত্বরান্বিত করতে পারে, তার প্রতি আমাদের অকুণ্ঠ সমর্থন আমরা জানাই। আপনাদের প্রত্যেকের সহযোগিতা নিয়ে, নারী আন্দোলন, নারী প্রগতির প্রতি আপনারা থাকবেন এই বিশ্বাস রেখে আবার এই বিলকে ত্বরান্বিত করবার যে প্রস্তাব আছে, তার পক্ষে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Rabin Deb that in line 3 of para 4 for the word 'adopt', the word 'enact' be substituted, was then put and agreed to.

The motion of Shrimati Kumkum Chakrabarty, as amended,

Whereas, the present participation of women in the Administration is not worthy of mentioning even after 50 years of Independence of the country;

Whereas, the representation of women among the Members of Parliament and Legislatures is not at par with their number in the population of our country although the Constitution of India has recognised equal rights for them;

Whereas, it has been statistically established that participation of women in the General Election is gradually decreasing;

Whereas, the 81st Constitution (Amendment) Bill, 1996 for Reservation of Seats for women in the parliament and Legislatures was referred to the Joint Select Committee of the Parliament in spite of assurances given by the Union Government to enact the Bill without referring the same to the Select Committee;

Whereas, it was not possible to adopt the Bill during last Session of the Parliament;

Whereas, the Bill could not be enacted even though there was a consensus at the all party meeting convened by the Prime Minister on this issue;

Whereas, the sincerity on the part of the Central Government regard to passing the Bill giving it due emphasis was not visible;

Whereas, reservation was promised by all leading political parties during their election campaigns;

Whereas, the passing of the Bill at an early date will take our country forward by leaps and bounds; and

Whereas, motivated efforts from different corners to give less importance to the Bill are evident;

This House, therefore, urges upon the Union Government through the State Government to take immediate measures for passing of the Constitution (81st Amenedment) Bill, 1996 so that the right of representation of all sections of people is ensured and simultaneously Parliamentary Democracy is strengthened.

was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

শ্রী সৌগত রায় ঃ স্যার, আমি বিধানসভার আইন, ১৮৫ ধারা অনুযায়ী নিম্নলিখিত প্রস্তাব সভায় পেশ করছি।

যেহেতু, রাজ্যসরকার ও কলকাতা পৌরসভা পে-লোডার ও বুলডোজার দিয়ে কলকাতার রাস্তা হকারমুক্ত করার একটা নীতি গ্রহণ করেছেন,

যেহেতু, হকার উচ্ছেদ করার সময় স্টলগুলি ধ্বংস করে হকারদের মালপত্র লুঠ করা হয়েছে,

যেহেতু, হকার সংগঠনগুলির সঙ্গে আপোস-আলোচনা চলাকালীন এই ঘটনা ঘটেছে,

যেহেতু, বর্তমান বেকারসমস্যার তীব্রতায় হাজার-হাজার যুবক হকারীকে পেশা হিসাবে নিয়ে জীবনযাপনের বিকল্প রাস্তা খুঁজে নিচ্ছিলেন,

যেহেতু, সমস্ত হকারদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়নি,

যেহেতু, এর ফলে হাজার হাজার মানুষের উপার্জনের পথ বন্ধ হয়েছে, এবং যেহেতু, এর ফলে অন্তত ১০ জন হকার আত্মঘাতী হয়েছেন,

সেহেতু, এই সভা ঐ কাজের জন্য রাজ্যসরকারকে তীব্র ধিক্কার জানাচ্ছে এবং সেই সঙ্গে মৃত হকারদের পরিবারবর্গকে উপযুক্ত ক্ষতিপূরণ ও উৎখাত হওয়া সমস্ত হকারদের সুষ্ঠু পুনর্বাসনের জন্য দ্রুত ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছে।

আমি আমার মূল বক্তব্য শেষে বলব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভায় মাননীয় সদস্য শ্রী সৌগত রায় সহ আমরা আরও ৫ জন পশ্চিমবঙ্গ বিধানসভায় ১৮৫ রুল অনুযায়ী যে মোশন আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করেছেন, তার সমর্থনে আমি আমার বক্তব্য পেশ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৪শে নভেম্বর মধ্যরাতে হঠাৎ কলকাতার রাস্তায়, কলকাতার হকারদের স্টলগুলোকে লক্ষ্য করে মাননীয় পরিবহন মন্ত্রী শ্রী সুভাষ চক্রবর্তী এবং কলকাতা কর্পোরেশনের একজন এম. আই. সি. শ্রী কান্তি গাঙ্গুলি একদল গুণ্ডাকে নিয়ে রাত ১২টা নাগাদ কলকাতার রাস্তায় ছেড়ে দেন। তারা কলকাতার হকারদের উপর ঝাঁপিয়ে পড়ে এবং তাদের স্টলগুলো লুট করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশে একটা সরকার আছে, সরকারের একটা নিয়ম আছে, দেশে একটা আইনের শাসন চলছে। সেখানে হঠাৎ রাতদুপুরে মন্ত্রী কিছু গুণ্ডাকে নিয়ে এসে তাদের মাধ্যমে কলকাতার হকারদের স্টলগুলো কে লুঠ করান। সরকার যদি হকারমুক্ত কলকাতা তৈরি করবেন বলে ঠিক করেন, তাহলে সে সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করতে পারতেন। এর পর মাননীয় মন্ত্রী বক্তব্য রাখবেন। তিনি বলুন পশ্চিমবঙ্গ বিধানসভার মন্ত্রী সভায় এ ব্যাপারে কোন বৈঠকে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল? তাতে কারা কারা উপস্থিত ছিলেন? কারণ সরকারি স্তরে এই সিদ্ধান্ত নেওয়া হয় নি। রাজ্যসম্পাদক মণ্ডলীতে সুভাষ চক্রবর্তী কেন এতদিন সদস্যভুক্ত হতে পারেননি? কেন বুদ্ধদেববাবু সেখানে লাঠি ঘোরাবেন? তাই অত দলীয় কোন্দলে নিজের শক্তি, নিজের পেশীকে প্রদর্শন করবার জন্য মধ্যরাতে কলকাতার রাস্তায় গুণ্ডা ছেড়েছিলেন, শ্যামবাজার ও হাতিবাগান অঞ্চলে,

[11-20 – 11-30 a.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাষ্ট্রের পুলিশের কি দায়িত্ব? তাদের দায়িত্ব—যদি মানুষের উপর অত্যাচার হয়, যদি মানুষ লুণ্ঠিত হয়, তাহলে পুলিশ গিয়ে লুণ্ঠনকারীদের বিরুদ্ধে ব্যবস্থা নেবে এবং লুণ্ঠিতদের রক্ষা করবে। কিন্তু আমরা দেখলাম, সুভাষ চক্রবর্তী মহাশয় কলকাতা পুলিশের চার জন ডেপুটি কমিশনার অফ পুলিশ এবং নয় জন অ্যাসিস্ট্যান্ট কমিশনার অফ পুলিশ নিয়ে গেলেন এবং ব্যারিকেড তৈরি করে দিলেন, আর নেপাল দেব

ভট্টাচার্য সি. পি. আই. (এম.)-এর একজন কর্মী মাত্র, সে হাতে ওয়াকিটকি নিয়ে সি. পি. আই. (এম.)-এর লেঠেলদের দিয়ে ফ্যাসিস্ট কায়দায় একের পর এক সেই স্টলগুলোকে মাটি করে দিল, মানুষের ধন-সম্পত্তি লুণ্ঠিত হয়ে গেল।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার এমন একটা কথা বলবার চেষ্টা করছেন, যেন ওঁরাই একমাত্র পরিচ্ছন্ন কলকাতা করার চেষ্টা করছেন। কলকাতা পরিচ্ছন্ন হোক, হকারমুক্ত হোক, আমরাও চাই, কলকাতার উন্নয়ন হোক, তাও চাই। আমাদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীও তাই ভেবেছিলেন। সেইজন্য তিনি বলেছিলেন, বিশ্ব ব্যাঙ্কের চেয়ারম্যান ম্যাকনামারাকে বলব, দিল্লি নয়, অর্থনৈতিক রাজধানী বোম্বাই নয়, আমাদের সাংস্কৃতিক কলকাতা, ঐতিহাসিক কলকাতাকে সুন্দর করতে হবে, কলকাতার মানুষের স্বপ্নকে বাস্তবায়িত করতে হবে—কিন্তু আমাদের সরকারের সেই অর্থ নেই, অর্থ দিন। সেদিনকার ছাত্রনেতা সুভাষ বাবু, বুদ্ধদেব বাবু, তাঁরা বলেছিলেন, কলকাতা বিমান বন্দরে, কলকাতার রাস্তায়, কলকাতার মাটিতে ম্যাকনামারাকে নামতে দেব না। যদি সত্তরের দশকে ম্যাকনামারাকে দিয়ে কলকাতার উন্নতি শুরু করতে পারতাম, তাহলে আর আজকে লেঠেল বাহিনী দিয়ে কলকাতাকে লুঠ করার প্রয়োজন সুভাষ বাবুর হত না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কি ভাবে কাজ করতে হবে সেই সম্পর্কে কোনও ধ্যান ধারণা এঁদের নেই, কোনও পরিকল্পনা নেই, একটা স্থির সিদ্ধান্ত নেই। ১৯৭২-৭৭, কংগ্রেস রাজত্বে আমরা প্রিন্স আনোয়ার শা' রোড, যেটা ২৬ ফুট ছিল, সেটাকে ১০৭ ফুট করেছিলাম। সেখানেও মানুষকে উচ্ছেদ করতে হয়েছিল। আমরা একটা পরিকল্পনা অনুযায়ী করেছিলাম। কে কোথায়, কতটা জায়গা নিয়ে আছে, ব্যবসা করছে, বাসস্থান সব জরিপ করে তাদের ব্যবস্থা করে দিয়েছি। মাল্টি স্টোরেড বিল্ডিং করে দিয়েছে সি. আই. টি.। নিচে বাজার করে হকারদের পুনর্বাসন দিয়েছি, উৎখাত হওয়া মানুষদের ঘর দিয়েছি। তাদের হাতে স্টলের চাবি, ঘরের চাবি দিয়ে দিয়েছি।

৪০ ফুট প্রশস্ত ডায়মণ্ড হারবার রোডকে আমরা ১৮০ ফুট প্রশস্ত করেছি। মাননীয় সুভাষ বাবু, বুদ্ধদেব বাবু দেখুন, সেদিন আমাদের হকার উচ্ছেদ করতে হয়েছিল কিনা। আমরা সুপার মার্কেট তৈরি করে দিয়েছি, নিচে দোকান করে তাদের ব্যবসার জায়গা দিয়েছি, যারা উৎখাত হয়েছে, তাদের বাসস্থান দিয়েছি। অলটারনেটিভ অ্যারেঞ্জমেন্ট করে তারপর রাস্তা প্রশস্ত করে যানবাহনের গতি বাড়িয়েছি।

দেখা যাচ্ছে পরিকল্পনামাফিক কাজ করলে আমরা কলকাতাকে আরও সুন্দর করতে পারতাম। সুভাষ বাবু এখন হন্নে হয়ে ঘুরছেন—কখন কোন ব্রিজের তলায়, কখন কোন ফ্লাই ওভারের তলায় হকারদের বসাবেন, হকার মেলা করে দেবেন। কেন, উচ্ছেদের আগে করতে পারতেন না? হকার মেলা করছেন বাই পাস সংযোগে, যেখানে মানুষ হাঁটা-চলা ছাড়া বাজার

করতে যাবে না, বিকিকিনি হবে না। সুকান্ত সেতুর নিচে হকারদের জায়গা দিচ্ছেন, সেখানে মানুষ যাবে সওদা করতে?

উপরন্তু, কলকাতার রাস্তা পরিষ্কার করবে কলকাতা পৌরসভা। কিন্তু কলকাতা মহানগরীর মেয়র শ্রী প্রশান্ত চট্টোপাধ্যায় রাস্তায় নামলেন না।

কলকাতার মেয়র শ্রী প্রশান্ত চট্টোপাধ্যায় বললেন না, আমি হকার উচ্ছেদ করতে নামব। বললেন কে? না, তিনি পরিবহন মন্ত্রী। উত্তর ২৪ পরগনার একটা অংশ বিশেষ থেকে নির্বাচিত হয়ে এসেছেন। আজকে কলকাতায় ৩-টে লোকসভা আসন, যাদবপুর ছাড়া। সেখানে কংগ্রেস সাংসদরা রয়েছেন। তাঁদের ডাকা হল না। ১৭জন কংগ্রেস এম. এল. এ. রয়েছেন, ৬৭ জন কংগ্রেস হকার কাউন্সিলর রয়েছেন, তাঁদের নিয়ে বৈঠক হল না। বিভিন্ন নাগরিক প্রতিষ্ঠান, বিভিন্ন হকার সংগঠনদের ডেকে কোনও আলোচনা করা হল না। রাতের অন্ধকারে স্বৈরাচারী কায়দায় হকারদের উপর অত্যাচার করলেন এবং লক্ষ লক্ষ মানুষের রুজি রোজগার বন্ধ করে দিলেন। প্রত্যেকটা হকারের উপর যদি ৫ জন করে মানুষ নির্ভরশীল হয় তাহলে ৫ লক্ষ মানুষের মুখের গ্রাস আপনারা কেড়ে নিয়েছেন। এই ভাবে আপনারা পশ্চিমবাংলার অর্থনৈতিক মেরুদণ্ডকে আঘাত করেছেন। যে হকাররা ফুটপাথে বিক্রি করেন সেইসব জিনিস উৎপাদন করে বিভিন্ন ধরনের ক্ষুদ্র শিল্পী মানুষ। লেদ মেশিনে প্রিন্টিং মেশিনে, সেলাই মেশিনে বিভিন্ন জিনিস তৈরি করে এখানে বেচা-কেনা হত। আজকে তারা বেকার হয়ে গেল। এখানকার অর্থনীতির উপর একটা আঘাত নামিয়ে আনা হল। আজকে এই রকম নারকীয় অবস্থা সৃষ্টি করার জন্য আমরা সোচ্চার প্রতিবাদ করছি। আজকে এই রকম অবস্থা সৃষ্টি করলেন যে অনেক হকার আত্মহত্যা করতে বাধ্য হল। আমরা তাদের ক্ষতিপূরণের দাবি জানাচ্ছি এবং অন্যান্য হকারদের বিকল্প পুনর্বাসনের দাবি জানাচ্ছি। আর, এই ভাবে উৎখাত বন্ধ না করলে আগামীদিনে আমরা সংঘাতে যেতে বাধ্য হব। আমরা দরিদ্র সাধারণ মানুষের পক্ষে, শোষিতের পক্ষে, দুর্বলের পক্ষে। আর, আজকে এই শোষক সরকার তাদের ব্রিটিশ প্রভুর পাদুকা বহন করার জন্য, জনমেজরকে খুশি করার জন্য এই কাজ নারকীয় ভাবে শুরু করেছেন। আমরা এর তীব্র বিরোধিতা করছি এবং হকারদের সমর্থন করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সৌগত রায় এবং অন্যান্য সদস্যারা যে মোশন ১৮৫ এনেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। কারণ এই মোশনে যে তথ্য দেওয়া আছে তার সঙ্গে বাস্তবের কোনও সম্পর্ক নেই। যারা দরিদ্র মানুষ, যারা বিভিন্ন ভাবে জীবিকা নির্বাহ করার চেষ্টা করছেন তাদের প্রতি বিন্দু মাত্র দরদ এই প্রস্তাবকদের আছে বলে আমি মনে করছি না। এটা উদ্দেশ্যপ্রণোদিত এবং চটকদারী ব্যাপার। স্বাধীনতার ৫০-তম বর্ষে নিজেদের ব্যর্থতা ঢাকবার জন্য আপনারা গরিব দরদী সাজবার চেষ্টা করছেন, তাদের নিয়ে ছলনা করছেন। এমনভাবে নাটক করা হচ্ছে যে, কেউ কেউ হকার সেজে যাচ্ছেন। বিরোধী

সদস্যদের প্রতি আবেদন, এই ভাবে করবেন না। মানুষের দারিদ্র নিয়ে ছিনিমিনি খেলবেন না, এটা শোভা পায়না। মাননীয় পঙ্কজবাবু বললেন, এটা আলোচনা করে করা হয়নি। এই দরিদ্র-বেকার মানুষ তৈরি হয়েছে এই সামাজিক অবস্থার মধ্যে এবং এর জন্য দায়ী আপনাদের অনুসৃত নীতি। আমাদের রাজ্যের দরিদ্র মানুষ, শ্রমজীবী মানুষের প্রতি সহানুভুতিশীল, তাদের পক্ষে আমরা। কিন্তু যেভাবে এই প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে তাতে আমাদের বক্তব্য হচ্ছে, শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় শুরু করেছিলেন এটা। মাননীয় পঙ্কজবাবু ভুলে গেছেন? একটু আগে সুভাষবাবু এবং নেপালবাবুর কথা বলা হল।

[11-30 – 11-40 a.m.]

পঙ্কজবাবু, আপনার মনে আছে, আপনি 'নয়া বাংলা' পত্রিকা বের করেছিলেন কাদের বিরুদ্ধে? ১৯৭৬ সালের ফেব্রুয়ারি মাসে আপনি কি করেছিলেন? আপনারা বুলডোজার চালিয়ে দিল্লির সব পেভমেন্ট উড়িয়ে দিয়েছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিধানসভার পুরোনো সদস্য পঙ্কজবাবুকে বলছি যে, এই রাজ্য বিধানসভার বর্তমান উপাধ্যক্ষ মহাশয়ের নেতৃত্বে ১৯৮২ সালে এই বিধানসভার পিটিশন কমিটি কলকাতা শহরের হকারদের বে-আইনি দখল মুক্ত করার জন্য সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করেছিল। আমি পঙ্কজবাবুকে বলি, আপনারাও সে প্রস্তাবের অংশীদার ছিলেন। তারপর গত কয়েক বছর ধরে এ নিয়ে আলোচনা হচ্ছে। ১৯৮৮ সালে আলোচনা হয়েছে। ১৯৯২ সালে, ১৯৯৩ সালে আলোচনা হয়েছে। অল ইন্ডিয়া ইন্সটিটিউট অফ হাইজিন অ্যান্ড পাবলিক হেলথ তাঁদের মতামত দিয়েছেন। ১৯৯৫ সালের ২৭শে নভেম্বর নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে এ বিষয়ে কনভেনশন হয়েছে, পঙ্কজবাবুদের দলের মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় সেখানে বক্তব্য রেখেছিলেন। ১৯৯৬ সালের ৮ই এবং ৯ই আগস্ট শিশির মঞ্চে কনভেনশন হয়েছে। তারপর ঐ বছর ১৫ই সেপ্টেম্বর কংগ্রেসি কাউন্সিলর প্রদীপ ঘোষ—মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য, মাননীয় মন্ত্রী সুভাষ চক্রবর্তীর সঙ্গে একই প্ল্যাটফর্মে দাঁড়িয়ে এ বিষয়ে আলোচনা করেছেন। তারপর গত ২২শে সেপ্টেম্বর পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এবং কলকাতা কর্পোরেশনের পক্ষ থেকে বিবৃতি দেওয়া হয়েছে, বিজ্ঞাপন দেওয়া হয়েছে। লিফ্লেট বিলি করা হয়েছে। সমস্ত ক্ষেত্রে এই সমস্ত কিছু করার পর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**(প্রচন্ড গোলমাল এবং হৈ-চৈ।)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা ওঁর বক্তব্য শুনুন, তারপর আপনাদের কিছু বলবার থাকলে আপনারা আপনাদের বক্তব্যের সময় তা বলবেন। এই ভাবে একজন মাননীয় সদস্যকে বক্তব্য রাখতে বাধা দেবেন না। আপনারা যদি এইভাবে গোলমাল করেন তাহলে বক্তা বক্তব্য রাখতে পারবেন না, সভাও চালানো যাবে না।

**শ্রী রবীন দেব ঃ** স্যার, কলকাতায় মোট ২১টি রাস্তা নির্ধারিত হয়েছে গরিব মানুষ, যাঁরা এইভাবে জীবিকা নির্বাহ করেন তাঁদের জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই জাতীয় ব্যবসার সঙ্গে যে সমস্ত গরিব মানুষরা যুক্ত তাঁদের জন্য এখন কিছু টেম্পোরারি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। রাজ্য সরকার এদের প্রতি সম্পূর্ণ সহানুভূতিশীল। ইতিমধ্যেই ৩০শে জানুয়ারি বিজন সেতুর সংযোগস্থলে 'হকার মেলা' হয়েছে। বিরোধী সদস্যদের আমি বলি, যাঁদের নিয়ে আপনারা নাটক করলেন, যাঁদের সঙ্গে রাস্তায় জিনিসপত্র বিক্রি করার নাটক করলেন, তাঁরাই, সেই বালিগঞ্জ হকার্স অ্যাশোসিয়েশন-এর শত শত সদস্য ঐ হকার মেলায় অংশ নিয়েছে। হকারদের পুনর্বাসনের জন্য ইতিমধ্যেই রাজ্য সরকার, কলকাতা কর্পোরেশন, নগর উন্নয়ন দপ্তর প্রভৃতির পক্ষ থেকে কতগুলি কর্মসূচি গ্রহণ করা হয়েছে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এসব ক্ষেত্রে কংগ্রেসিদের একমাত্র কাজ হচ্ছে বাধা দেওয়া। ১৯৭৭ সাল থেকে বামফ্রন্ট সরকার যা কিছু ভাল কাজ করতে গেছে কংগ্রেসিরা তাদের অভ্যাসমতো তাতেই বাধা দিয়েছে। ওঁদের আর একটা অভ্যাস হচ্ছে, ওঁরা আইন প্রণয়ন করবেন, কিছু নীতির কথা বলবেন, কিন্তু তা বাস্তবে কার্যকর করবেন না। আর আমাদের রাজ্য সরকারের, তথা বামফ্রন্টের দৃষ্টিভঙ্গি হচ্ছে—সিদ্ধান্ত গ্রহণ করব এবং তা আন্তরিকতার সঙ্গে কার্যকর করার চেষ্টা করব। তাই তো আমরা দেখছি ওঁরা হকারদের নিয়ে কনভেশনে যোগ দিলেন, সিদ্ধান্ত গ্রহণ করা হল, কিন্তু সেই সিদ্ধান্ত যখন কার্যকর করা হচ্ছে তখন বাধা দিচ্ছেন। রডন স্কোয়ার নিয়ে আমরা ওঁদের এই আচরণই লক্ষ্য করেছি। আমরা লক্ষ্য করেছি 'টাউন হল' সংস্কারের প্রস্তাবের ক্ষেত্রেও। শুধু বিরোধিতা করা, নাটক করা, চটকদারি খবর হবার চেষ্টা করাই ওঁদের কাজ। আসলে এই সব করে ওঁরা টি.ভি.-তে ছবি তুলতে চান, সত্যিই মানুষের প্রতি ওঁদের কোনও দরদ নেই। ওঁরা শুধু শুধুই রাজ্য সরকারকে তিরস্কার করছেন। ওঁদের মানুষের প্রতি দরদের নমুনা আমাদের জানা আছে, বেকারদের প্রতি দরদের নমুনা আমাদের জানা আছে—'সব বেকারের কাজ চাই' এই দাবি অনেক দিন ধরেই উঠছে। ওঁরা বার বার এই দাবির বিরোধিতা করেছেন। দিল্লির কংগ্রেসি সরকার একটার পর একটা পরিকল্পনা গ্রহণ করেছে, কিন্তু বেকারদের কর্ম-সংস্থানের কোনও ক্ষেত্র অমুক্ত করেননি। স্যার, ওঁদের মিথ্যাচার আজকে কোথায় গিয়ে পৌঁছেছে দেখুন—আমাদের একজন সমর্থক শ্যামবাজারে রোগাক্রান্ত হয়ে মারা গিয়েছেন। সেই ঘটনাকে ওঁরা আত্মহত্যা বলে প্রচার করলেন। এটা ঠিকই, একজনের যদি মৃত্যু হয়, যিনি মারা গেছেন তার প্রতি এবং তার পরিবার পরিজনের প্রতি আমরা সহানুভূতি জ্ঞাপন করছি। কিন্তু আপনারা এটা নিয়ে রাজনীতি করছেন। যিনি মারা গেছেন তাকে নিয়ে গিয়ে আপনারা শ্মশানে বসে থাকেন যদি কোনও তালিকা বের করা যায়। কিন্তু হকারদের কোনও তালিকা নেই। রাজ্য সরকার ইতিমধ্যেই যে ব্যবস্থা গ্রহণ করেছে তাতে ২১টি রাস্তা থেকে বে-আইনি দখলদার মুক্ত করতে। কিন্তু তাদের জীবিকার জন্য আরও বিভিন্ন রাস্তা রয়েছে। এই সরকার ইতিমধ্যেই তাদের পুনর্বাসন ব্যবস্থার চেষ্টা করছেন। আমার আবেদন, আপনারা এই ব্যাপারে সহযোগিতা করুন। আপনারা ভন্ডামী করবেন না। এই নিয়ে চটকদারি রাজনীতি করবেন না। কলকাতাকে তিলোত্তমা করার জন্য

যে চেষ্টা শুরু হয়েছে সেক্ষেত্রে ব্যাঘাত সৃষ্টি করবেন না এই আবেদন আমি আপনাদের কাছে রাখছি। পরিশেষে আমি এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের দলের সদস্য শ্রী সৌগত রায় এবং আরও ৫ জন সদস্যের আনীত মোশনের সমর্থনে আমি আমার বক্তব্য পেশ করছি। বিগত কয়েকদিন ধরে দেখা যাচ্ছে, হকার উচ্ছেদ নিয়ে সারা পশ্চিমবঙ্গে একটা লড়াই [illegible]ছে। আমরা আগেই বলেছিলাম, যে নাটকীয় ভাবে এই সরকারের মন্ত্রীদ্বয়, শ্রী সুভাষ চক্রবর্তী এবং শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য পুলিশের সাহায্যে হকার উচ্ছেদ করছেন, সেটা আমরা বরদাস্ত করি না। আমরা চেয়েছিলাম, হকার উচ্ছেদ করার সাথে সাথে সবার সঙ্গে আলোচনা করে যাতে হকাররা বসার জায়গা পায় তার সুব্যবস্থা করা। এই সরকার নিজেদের বলে সর্বহারার সরকার, গরিবের সরকার। অথচ এই সরকার সবাইকে বেকার করার চেষ্টা করছেন। তাই আমরা এর তীব্র বিরোধিতা করছি। এই সরকারের উচিত ছিল আমাদের সবার সঙ্গে কথা বলে হকারদের পুনর্বাসনের ব্যবস্থা করা। এমন অনেক হকার আছে যারা কলেজে পড়াশুনা করেন অথচ তারা চাকরি পাচ্ছেন না। তারা আমাদের সঙ্গে যোগাযোগ রাখেন। অথচ তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা করছেন না। এটা কি একটা প্রগতিশীল সরকারের কাজ ? এই সরকার যখন বিরোধী দলে ছিলেন তখন যারা রিফিউজি হয়ে এসেছিলেন তখন এরাই বলেছিলেন রিফিউজি হটানো যাবে না। আর আজকে এদের আমলেই রিফিউজি হটানোর চেষ্টা হচ্ছে। এটা আমাদের কাছে বিপদের কথা বলে মনে হচ্ছে। আপনারা যে কাজ করছেন তাতে কালো নজির থাকছে বলে মনে হচ্ছে। আমরা চেয়েছিলাম, হকার উচ্ছেদ করার সাথে সাথে যখন স্টল পাবেন তখন যেন প্রকৃত যারা হকার তারাই স্টল পাক। কিন্তু অরিজিনাল হকাররা আমাদের বলছে, আমরা স্টল পাচ্ছি না। যারা সি.পি.এম.-এর লোক, যারা দলীয় লোক তাদেরই দেওয়া হচ্ছে বলে প্রমাণিত। অনেকেই আমাদের কাছে এসে এই কথা বলেছেন, এই সি.পি.এম. তাদের নির্বাচনের কাজে লাগিয়েছেন, কিন্তু নির্বাচনের পর তাদের ছুঁড়ে ফেলে দিয়েছে। এখন তারা তাদের ক্যাডারদের দিচ্ছে। তাই বলছি, এইসব জিনিস বন্ধ হওয়া দরকার। আপনারা নিশ্চয়ই জানেন, এই সুভাষ বাবু এবং কান্তি বাবু রাতের অন্ধকারে বুলডোজার দিয়ে কিভাবে হকারদের তাড়িয়ে দিয়েছিলেন। এটা কি একটা প্রগতিশীল সরকারের দৃষ্টিভঙ্গি? এই জিনিস কোনও মানুষই ভাবতে পারে না। ওরা চেয়েছিলেন, ওরিজিন্যাল হকারদের তুলে দিয়ে যদি কিছু সি.পি.এম. ক্যাডারদের ঢোকানো যায় তাহলে তাদেরই লাভ। আজকে নিরীহ হকাররা বসতে পারছেন না। বিগত ২০ বছর ধরে বামফ্রন্টের রাজত্বে বেকারের জ্বালা বুঝতে পারছি। [illegible]নারা অনেকেই জানেন, অনেক মানুষের যোগ্যতা থাকা সত্ত্বেও তারা চাকরি পাচ্ছে না। আমি গতকাল মন্ত্রী শ্রীমতী ছায়া বেরাকে একটি কাগজ দিয়েছিলা[illegible]। [illegible]টি হকার ছেলে [illegible]রি পা[illegible] জন্য ইন্টারভিউ দিয়েছিল। কিন্তু তাকে [illegible]মপ্লয়মেন্ট এক্সচে[illegible] থে[illegible] নাকচ করে দেওয়া হল। কারণ যেহেতু ছেলেটি কংগ্রেসের সমর্থক সু[illegible]রাং এ[illegible]লি [illegible] উচিত, ভাবা উচিত। যাদের যা যোগ্যতা, তাদের

সেই কাজ দেওয়া উচিত। কেউ যদি লোন পেতে পারেন তাকে লোনের সাহায্য দিয়ে সে যাতে নিজের পায়ে দাঁড়ায় সেইভাবে চেষ্টা করা উচিত। যদি তাদের যোগ্যতা থেকে থাকে সেইভাবে তাদের চাকরি দেওয়া দরকার। যাদের যোগ্যতা আছে তাদের স্টল দেওয়ারও দরকার আছে। কংগ্রেস আমলে অনেক প্রকৃত হকাররা, তাদের স্টল দেওয়া হয়েছিল। আর সি.পি.এম. সরকার মনে করে, তাদের দলের লোক উচ্ছেদ হলে তবেই তাদের স্টলের ব্যবস্থা করে দেব। এই সরকার এমন অনেক জায়গায় স্টল করে দিচ্ছেন যেখানে লোক যাবেন না। বাইপাসের ধারে স্টল করে দিলে কেউ কি যাবে? সেখানে কে যাবে বাজার করতে, কে যাবে জিনিসপত্র কিনতে? এইভাবে শিয়ালদহ থেকে সারা রাজ্যে এই ঘটনা ঘটছে। আমার মনে হয়, এটা ভাল কাজ করছেন না এই সরকার।

[11-40 – 11-50 a.m.]

অনেকে হয়ত ভাবছেন কংগ্রেস চিৎকার করছে, কংগ্রেস বিধানসভায় বিষয়টা নিয়ে বাজার গরম করছে। আসলে কিন্তু তা নয়। সত্যিকারের যদি হকারদের স্টল বন্টন না করেন, আমরা কংগ্রেস দল তার বিরুদ্ধে লড়াই করব। আমরা গরিবের পক্ষে লড়াই করে আসছি, এবং ভবিষ্যতেও করব। গরিব হকারদের পক্ষে লড়াই করে যাব। আমরা গরীব মানুষের দিকে তাকাই। কংগ্রেস দল মানুষের জন্য লড়াই করছে এবং আমাদেরও তো হকার সংগঠন আছে, আমরা বলছি না যে শুধু আমাদের সমর্থক হকারদের জায়গা দেওয়া হোক। যারা প্রকৃত হকার তাদের প্রত্যেককে ব্যবসা করার সুযোগ দিতে হবে। কিন্তু বুদ্ধদেব বাবু, সুভাষ বাবু এবং কান্তি বাবু প্ল্যান মাফিক শিয়ালদহ ফ্লাই ওভারের নিচে স্টল দেবার ব্যবস্থা করছে, কাদের স্টল দেওয়া হচ্ছে, ক্যাডারদের দেওয়া হয়নি? আপনারা শুধু আপনাদের লোকদেরই সুযোগ দিচ্ছেন। কিন্তু আমরা চাই যারা প্রকৃত গরিব বেকার, যারা উচ্ছেদ হয়েছে, তারা স্টল পাক। তা যদি না হয় তাহলে আমরা এর বিরুদ্ধে জেহাদ ঘোষণা করব। সুভাষ বাবু নিজেদের দলের একনিষ্ঠ কমরেড সাজবার জন্য এই ভাবে মানুষের ক্ষতি করলেন, এর কি দরকার ছিল? অনেক মানুষ মারা গেলেন, তাদের কি সাহায্য করেছেন? ৫/১০ হাজার কি এক লাখ টাকা বড় কথা? তাদের জন্য কেন আপনারা এখনও কিছু করেননি? আজকে এখানে বড় বড় কথা বলছেন? সেই জন্য আমাদের আনা যে মোশন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্য মাননীয় সৌগত রায় এবং অন্যান্য বিরোধী নেতারা কলকাতার ফুটপাথের হকারদের নিয়ে একটা মোশন এনেছেন, আমি তার বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কতকগুলো তথ্য তুলে ধরব যে ১৯৪৭ সালে স্বাধীনতা পাবার পর আমরা সেদিন চিৎকার করে বলেছিলাম যে এই স্বাধীনতা যদি ভারতবর্ষ মেনে নেয়, তাহলে ভারতবর্ষের মানুষ, অসংখ্য কোটি কোটি মানুষ অনাহারে, অর্ধাহারে দিন যাপন করবে. চাকরি পাবে না, বেকারত্বের জালায় ভুগবে। যে

কোনও কারণে হোক হিন্দুস্থান, পাকিস্তান করে ভারতবর্ষে স্বাধীনতা আনা হল। সেদিন আমাদের হেমন্ত বসু, যিনি জননায়ক তিনি হকারদের বসিয়েছিলেন এবং তারপর তিনি বিধান রায়কে বলেছিলেন যে পূর্ব বাংলা থেকে আগত অনেক মানুষ, দেশ ভাগের পর তারা এপারে এসেছে, তাদের চাকরি নেই, তারা বেকার, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। সেদিন তা কিন্তু করতে পারেননি। একটা মাত্র ধর্মতলায় স্টল করেছিলেন। তারপর ২৬ বছর কংগ্রেস পশ্চিমবাংলায় রাজত্ব করেছে, বিধান রায় থেকে আরম্ভ করে প্রফুল্ল সেন, সিদ্ধার্থশঙ্কর রায় কেউ এই হকার সমস্যার সমাধান করেননি। তাদের আমরা বলেছিলাম যে প্রকৃত যারা হকার তাদের আইডেন্টিফাই করা হোক। তারা ফুটপাথে বসবে কি না, না অন্য কোথাও বসবে সেটা ব্যবস্থা করা হোক। কিন্তু ২৬ বছর ধরে তারা তা করতে পারেননি। সেদিন কিন্তু হকার ছিল মাত্র ৩৫/৪০ হাজার। কিন্তু আজকে স্বাধীনতার ৫০ বছর পরে শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে, সেখানে মানুষ ফুটপাথে ব্যবসা করে বাঁচবার চেষ্টা করে।

আমরা মনে করেছিলাম, কর্পোরেশনের মধ্যে দিয়ে প্রকৃত যারা হকার তাদের দেখা হবে। কারণ, ফুটপাথে হকারির নামে ব্যবসা বাণিজ্য হয়েছে, বড় বড় লোকরা ফুটপাথে লোক বসিয়েছে। সামনের দোকান ছেড়ে দিয়ে ফুটপাতে বসেছে-এ ঘটনাও আছে। রাস্তা অবরোধ করে, মানুষের যাতায়াতের ব্যাপারে বিঘ্ন ঘটিয়ে অনেক বড় লোক তাদের ব্যবসা হকারির নামে চালিয়ে গিয়েছে। বামফ্রন্ট কমিটি কি ভাবে প্রকৃত হকারদের পুনর্বাসন দেওয়া যায় সেটা দেখছেন। ঐ বিরোধী পক্ষ, যারা এখানে ২৬ বছর ধরে জগদ্দল পাথরের মতন বসেছিলেন তারা কিন্তু কোনও দিন হকারদের কথা চিন্তা করেননি। মাননীয় মন্ত্রী সুভাষ বাবুকে বলব, প্রকৃত হকার যারা, গরিব লোক যারা তাদের ব্যাপারটা দেখবেন। বড় বড় বিজনেসম্যান যারা, যারা গরিবদের উচ্ছেদ করে বসেছে তাদের দেখা আমাদের উদ্দেশ্য হচ্ছে প্রকৃত গরিব হকারদের দেখা বিরোধী দলের সদস্যরা যদি প্রকৃত হকারদের পুনর্বাসনের ব্যাপারে গঠনমূলক সাজেশন দিতেন তাহলে বুঝতাম কিন্তু তা তারা দিলেন না। বামফ্রন্ট গরিব মানুষদের পক্ষে, কাজেই গরিব হকারদের সুষ্ঠু পুনর্বাসনের ব্যাপারে তারা চিন্তা করছেন। পরিশেষে আমি বলব, হকারদের কমিটি ইত্যাদির সঙ্গে আলোচনা করে ক্যাবিনেটে এবং বামফ্রন্ট সিদ্ধান্ত নিয়ে প্রকৃত হকারদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। এই বলে এই প্রস্তাবের বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের তরফ থেকে আনা আজকের এই মোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আমার খুব ভাল লাগছে এটা দেখে যে কংগ্রেসের বন্ধুরা এই প্রস্তাব নিয়ে এসেছেন। ওরা কেন্দ্রে মন্ত্রী সভায় ছিলেন এবং পশ্চিমবঙ্গের মন্ত্রিসভাতেও ছিলেন এবং দীর্ঘদিন ধরেই ছিলেন। ১৯৭৫ সালে জরুরি অবস্থার সময় দিল্লিতে এবং বিভিন্ন রাজ্যে ওরা বুলডোজার দিয়ে হাজার হাজার বাড়ি ভেঙ্গেছেন, হাজার হাজার লোককে উচ্ছেদ করেছেন এবং এসবের নায়ক ছিলেন সঞ্জয় গান্ধী,

যিনি মন্ত্রীও ছিলেন না, লোকসভার সদস্যও ছিলেন না এবং এমন কি দিল্লির মেট্রোপলিটন কর্পোরেশনের মেম্বারও ছিলেন না। যারা সেদিন এইসব কাজ করেছিলেন তারাই আজকে গরিবদের বন্ধু সাজার চেষ্টা করছেন। আমি ওদের জিজ্ঞাসা করব, আপনাদের কাছে কি প্রকৃত হকারদের কোনও তালিকা আছে? আপনারা ইউনিয়ান করতে পারেন কিন্তু প্রকৃত হকারদের তালিকা আছে কি আপনাদের কাছে? আমরা জানি, অনেক বড় বড় দোকানদার, তারা বেকারত্বের সুযোগ নিয়ে কিছু হকারকে ফুটপাথে বসিয়ে দিয়েছিলেন। ফুটপাথ যাতে পথচারিদের চলাচলের জন্য উপযোগী থাকে সেটাও তো আমাদের দেখতে হবে। পশ্চিমবঙ্গ সরকার প্রকৃত হকারদের পুনর্বাসনের জন্য ইতিমধ্যেই তার সংকল্প ঘোষণা করেছেন। আপনারা বলুন তো, আজকে ভারতবর্ষে এত বেকার কেন, এত দারিদ্রসীমার নিচে মানুষ কেন? এ তো এখানে বিরোধী দলে যারা আছেন তাদেরই কাজের ফল। স্যার, এই প্রসঙ্গে বলতে চাই, শুধু কলকাতা নয়, মফস্বলেও রাস্তাগুলি দখল হয়ে যাচ্ছে, হকাররা রাস্তায় বসছে। বামফ্রন্ট সরকার ইতিমধ্যেই প্রকৃত হকারদের পুনর্বাসনের কথা ঘোষণা করেছেন। আমি বলব, শুধু কলকাতা নয়, মফস্বলের কথাটাও চিন্তা করতে হবে। রাস্তা পরিষ্কার পরিচ্ছন্ন করতে গেলে কোথাও কোথাও যদি কোনও অপ্রীতিকর ঘটনা ঘটে থাকে—আমি একটা জিনিস আজকাল লক্ষ্য করছি, কলকাতায় মাটির নিচে কোনও বাজার করার যদি পরিকল্পনা হয়, তখন আপনারা সবুজ চলে যাবে বলে আন্দোলন করেন, কখনও অন্য জায়গায় কোনও কমপ্লেক্স করার কথা বললে আপনারা তার বিরোধিতা করেন। আজকে কলকাতাকে আমরা ওয়াশিংটন বা লন্ডন করতে পারব না, এটা সকলেই জানেন। তবে আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে শহর জীবনকে, আমাদের নাগরিক জীবনের সুখ-স্বাচ্ছন্দ যতটুকু আনবার চেষ্টা করা যায় বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সেই উদ্যোগ নেওয়া হয়েছে। আমি এই প্রচেষ্টাকে স্বাগত জানাই। আমি এই সম্পর্কে বামফ্রন্ট সরকারের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই যে, প্রকৃত হকার, গরিব মানুষের স্বার্থ যাতে লঙ্ঘিত না হয় তার জন্য সজাগ থাকতে হবে, তৎপর হতে হবে। আজকে এমন একটা বিষয় নিয়ে আলোচনা করছি, যে আলোচনা মানবিকতার ক্ষেত্রে বিচার করতে হবে, নাগরিক জীবনে স্বাচ্ছন্দ আনার চেষ্টা করতে হবে। এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে অগ্রসর হতে হবে। এই যে হকার উচ্ছেদ হয়েছে, তাদের পুনর্বাসনের জন্য একটা তালিকা তৈরি হয়েছে। এই সম্পর্কে নুতন করে বলার কোনও প্রয়োজন দেখছি না। কাজেই এই মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কংগ্রেসের আনীত এই প্রস্তাবের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, বিরোধী দলের প্রস্তাবকরা হকার উচ্ছেদকে নীতিগত ভাবে সমর্থন করেছেন। তার সমর্থন করে আবার ধিক্কার জানাবেন এটা কি করে হয়। যখন সমর্থন করেছেন তখন ধিক্কার জানাবার কোনও প্রশ্ন আসে না। আর তারা পুনর্বাসনের যে কথা বলেছেন, এই ব্যাপারে আমাদের সরকার নিজেরাই পুনর্বাসনের

নীতি ঘোষণা করেছেন যে, প্রকৃত হকাররা যাতে পুনর্বাসন পেতে পারেন তার জন্য সরকার সচেষ্ট আছেন। সুতরাং এই প্রস্তাব আনার পিছনে ভন্ডামি ছাড়া আর কিছু নেই। এখানে বলা হয়েছে যে হকার উচ্ছেদ করার ফলে বেকার সৃষ্টি হয়েছে। বেকার সৃষ্টি কাদের জন্য হয়েছে? বিগত কংগ্রেস সরকারের যে আর্থিক নীতি, কেন্দ্রীয় সরকারের যে আর্থিক নীতি তার জন্য এই অবস্থার সৃষ্টি হয়েছে। পশ্চিমবঙ্গে শিল্পায়নের বিরুদ্ধে তাদের যে চক্রান্ত ছিল সেটা কি অস্বীকার করতে পারেন? আজকে ওরা বলছেন যে বামফ্রন্ট সরকার নাকি শিল্পায়নকে ধূলিসাৎ করেছে। এটা সম্পূর্ণ মিথ্যা কথা। কংগ্রেসের নীতির ফলে আজকে এই অবস্থা দাঁড়িয়েছে বেকারি দূরীকরণ এবং শিল্প স্থাপন করার জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করে চলেছেন। মানুষের প্রতি তাদের সহানুভূতি রয়েছে। তারা চেষ্টা করছেন যাতে প্রকৃত হকাররা পুনর্বাসনের সুযোগ পান। এই কথা বলে বিরোধী পক্ষ থেকে আনা এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় কর্তৃক আনীত যে প্রস্তাব, মানবিকতার খাতিরে আমি সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমরা দেখেছি যে সি.পি.এম. সব সময়ে সমস্ত জিনিস একটু দেরিতে বোঝে। ২০ বছর যাদের রাজনৈতিক ভাবে ব্যবহার করলেন, অর্থনৈতিক ভাবে ব্যবহার করলেন, যাদের নিয়ে মিছিল করে, শহিদ মিনারে মিটিং করে ক্ষমতায় এলেন, সেই রাজনৈতিক দল যে কায়দায়, যে পদ্ধতিতে হকার উচ্ছেদ করলেন, এটা কোন নূতন ঘটনা নয়। সভ্যতার ইতিহাসে বারবার এই নক্কারজনক জিনিস ঘটেছে এবং আজও এই জিনিস ঘটছে এবং এতে এই অসহিষ্ণু শাসক দলের যে চরিত্র সেটা ফুটে উঠেছে। আমরা দেখেছি, হিটলার তার বাহিনীকে দিয়ে রেড-শার্ট, ব্ল্যাক-শার্ট পরিয়ে যেভাবে জনসমর্থন দেখিয়েছেন, মুশলিনী যেভাবে জনসমর্থন দেখিয়েছেন এবং নিজেদের ইচ্ছাকে চরিতার্থ করেছেন, ঠিক সেইভাবে দক্ষিণ এবং উত্তর ২৪-পরগনা থেকে গুন্ডাবাহিনী নিয়ে এসে তাদের সি.এম.সি.-র কালো ব্যাজ পরিয়ে দিয়ে সুভাষ চক্রবর্তী কলকাতা থেকে হকার উচ্ছেদ করলেন। আর সি.এম.সি.-র সেই কালো ব্যাজ ছাপানো হয়েছিল কোথায়? গণশক্তি প্রেসে ছাপানো হয়েছিল সেই ব্যাজ। এখানে তথ্যমন্ত্রী বসে আছেন। আজকে তাঁর কি মনে পড়ে—যেদিন ম্যাকনামারা কলকাতায় আসবেন সেদিন সুভাষ চক্রবর্তী আওয়াজ তুলেছিলেন 'গো ব্যাক ম্যাকনামারা'। বুদ্ধদেব বাবু তখন কলকাতা বিশ্ববিদ্যালয়ে, ছাত্র সংগঠনের জেনারেল সেক্রেটারি তখন অশেষ মাইতি। সেই সময় বুদ্ধদেব বাবুরা বলেছিলেন—ম্যাকনামারা, ফিরে যান। তখনকার আমেরিকার সেকেন্ড গ্রেড সিটিজেন নিগ্রোদের ১ টাকা মানি-অর্ডার করে পাঠিয়েছিলেন। আজকে সাম্রাজ্যবাদ-বিরোধী সেই দলের পক্ষ থেকে মুহুর্মুহু হর্ষধ্বনি, চিৎকার, শঙ্খধ্বনি দিয়ে জন মেজরকে অভ্যর্থনা জানানো হল, ডেকে আনা হল! এতে লজ্জা করল না বুদ্ধদেব বাবু, সুভাষ বাবুর? যারা একদিন ওদের বিরোধিতা করেছেন, কি করে আজকে তাদের স্বাগত জানাচ্ছেন? প্রশ্নটা আজকে এখানে। আজকে সুভাষ বাবু যেভাবে হকার উচ্ছেদ করলেন সেটা দেখে বলতে হয়, বুদ্ধদেব বাবুর

পুলিশের উপর সুভাষ বাবুর আস্থা নেই, কলকাতা পৌরসভার মেয়রের উপর আস্থা নেই কথায় আছে—মায়ের চেয়ে মাসির দরদ বেশি হলে তাকে ডাইনি বলে। কলকাতা থেকে হকার তাড়াতে আপনাকে যদি উত্তর এবং দক্ষিণ ২৪-পরগনা থেকে সি.পি.এম.-এর গুন্ডাবাহিনী আনতে হয়, কলকাতার জন্য আপনার দরদ যদি বেশি দেখা যায় তাহলে সবাই আপনাকে ডাইনিই বলবে। আজকে কলকাতায় সি.আই.টি.ইউ.-র ভাইস প্রেসিডেন্ট মহম্মদ নিজামুদ্দিন রয়েছেন, কলকাতার এম.এল.এ. আমরা রয়েছি, কর্পোরেশনের কাউন্সিলাররা রয়েছেন, কিন্তু কাউকে ডাকা হল না। হকার উচ্ছেদের আগে সমস্ত বিরোধী দলকে কেন ডাকা হল না? ২৪ তারিখের রাতে হকার উচ্ছেদ অপারেশন হল, ঠিক তার পরদিন ২৫ তারিখে স্টেট হকারস ইউনিয়নের নেতা মহম্মদ নিজামুদ্দিন একটা স্টেটমেন্ট দিয়ে বললেন যে, কলকাতার বুকে লোডার চালিয়ে ঠেঙিয়ে ডান্ডা মেরে লুট করা হয়েছে হকারদের সব কিছু। এব্যাপারে তিনি পুলিশেরও দৃষ্টি আকর্ষণ করেছেন। আজকে ক্যাবিনেট মিটিংয়ে আলোচনা হয়েছে কি, যে, তিনি যেটা করেছেন সেটা ঠিক করেননি? কলকাতার উন্নতি আমরাও চাই, মুক্ত বায়ু সেবন আমরাও করতে চাই। কিন্তু গুন্ডা, যারা সি.এম.সি.-র ব্যাজ পড়ে রাতের অন্ধকারে হকারদের সব কিছু লুট করল তাদের কতজনকে গ্রেপ্তার করেছেন এটা বলতে হবে। আজকে টেবল করতে হবে যে, কত হকার উচ্ছেদ করেছেন এবং কলকাতায় হকারের সংখ্যা কত ছিল। মেলা চালু করেছেন, কিন্তু সেখানে ১,৮০০ জনের মধ্যে রয়েছেন মাত্র ৬০ জন। এক সময় হকারদের কাছ থেকে আপনারা টাকা তুলেছেন, তাদের দিয়ে মিছিল করিয়েছেন। কিন্তু আজকে আপনারা অর্থনৈতিক এবং রাজনৈতিক দিক থেকে প্রতিষ্ঠিত, যার জন্য হকারদের দিকে তাকাচ্ছেন না। তাদের পুনর্বাসিত করতে হবে। হকার পুনর্বাসন সম্পর্কে ফার্স্ট রিপোর্ট —Of the petition committee in 1985-87 presented in the Assembly.

[12-00 – 12-10 p.m.]

আমরা কি প্রশ্ন করব না, লক্ষ লক্ষ টাকা খরচ করে—মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পিটিশন কমিটির চেয়ারম্যান ছিলেন—তাঁর নেতৃত্বে ভারতবর্ষের প্রতিটি শহর ঘুরে ঘুরে লক্ষ লক্ষ টাকা খরচ করে তিনি যে রেকমেন্ডেশন করেছিলেন তার কি হল? এই রেকমেন্ডেশনে রয়েছে, শ্রী ডি.এন. ব্যানার্জি Special Offices & ex-officio Secretary of Urban Development Department stated that problem was mainly due to economic reasons and unemployment আজকে আপনারা ২০ বছরে কত মানুষের চাকুরির বন্দোবস্ত করেছেন? আমরা প্রায়ই শুনেছি, অসীম বাবু দাঁড়িয়ে বলেন, জ্যোতি বাবু দাঁড়িয়ে বলেন স্বনির্ভর প্রকল্পের কথা স্বনিযুক্তি প্রকল্পের কথা। আজকে কোথায় সেই স্বনিযুক্তি প্রকল্প স্বনির্ভর প্রকল্প। আজকে লাস্ট রিসট অফ দি পুয়োর পিপল হচ্ছে হকিং। আজকে সুপ্রিম কোর্ট রায় দিয়েছে হকিং করার রাইট আছে। আজকে আপনারা সেই তাদের রাইটের উপর আঘাত হানছেন। ওই সমস্ত হকারদের আপনারা পুনর্বাসনের কোনও ব্যবস্থা করতে পারেননি। সেই রেকমেন্ডেশনে আছে হকারদের যদি সরিয়ে দেওয়া হয় তাহলে ক্রাইম বাড়বে

ক্রিমিনাল বাড়বে। এই রিপোর্টে বলা আছে—It is therefore, necessary hawking should be regulated by giving licenes to them.

**(এই সময় লালবাতি জ্বলে ওঠে।)**

এই ৫১ পৃষ্ঠার যে রিপোর্ট সেই ব্যাপারে আপনারা কি বন্দোবস্ত করেছেন আজকে তার উত্তর দিতে হবে, আজকে সুভাষ বাবুকে বলতে হবে বুদ্ধদেব বাবুকে বলতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার নেতৃত্বে, আপনার চেয়ারম্যানশিপে পিটিশন কমিটির যে রিপোর্ট বার হয়েছিল তার কি হল তার উত্তর দিতে হবে। লক্ষ লক্ষ টাকা খরচ করে যে সমস্ত বন্দোবস্ত করা হয়েছিল সেটা কেন কার্যকর করা হল না তার ব্যাখ্যা কি, যুক্তি কি? আরও একটা বই রয়েছে, মিনিটস অফ the proceeding of the meeting of the Calcutta Municipal Corporation. সেখানে বলা হয়েছে হকার ক্যাননট be removed unless they Violate the CMC Rules. আজকে আপনাদের কাছে প্রশ্ন আপনারা নিজেদের মনোমতো ৪টি ইউনিয়নকে কেন ডাকছেন আরও যে ৩৭টি হকার ইউনিয়ন সংগ্রাম করছে তাদের কেন ডাকা হচ্ছে না? সুভাষ বাবু বলেন, আমি মরা মানুষ বাঁচানো ছাড়া আর সব কিছু করতে পারি। এই ইগো নিয়ে .....

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)**

**শ্রী তারক ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উপস্থিত আজকে সভার মাননীয় সদস্যগণ, মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং আমার কিছু কথা আপনার কাছে নিবেদন করছি। গত ২৪শে নভেম্বর তারিখে রাতের অন্ধকারে ফ্যাসিস্ট ক্যাডার রাজ কায়েম করে পশ্চিমবঙ্গের সমস্ত প্রশাসনিক রীতিনীতিকে বিসর্জন দিয়ে হকারদের সমস্ত স্টলগুলিকে ভেঙ্গে গুঁড়িয়ে দেওয়া হল। আজকে বিভিন্ন বক্তা বক্তব্য রাখলেন, একটু আগে তাপস রায় মহাশয় বক্তব্য রাখলেন। আপনারা রাতের অন্ধকারে ক্যাডার বাহিনীদের দিয়ে হাতে ব্যাজ লাগিয়ে হকারদের উপর আক্রমণ শুরু হল, হকারদের স্টলগুলি বুলডোজার দিয়ে গুঁড়িয়ে দেওয়া হল এবং সঙ্গে সঙ্গে লুটও হল। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী আছেন, আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানতে চাই গত ২৪শে নভেম্বর তারিখে রাতে অন্ধকারে হকারদের স্টলগুলি যখন গুঁড়িয়ে দেওয়া হয়, শ্যামবাজার থেকে শোভাবাজার পর্যন্ত স্টলগুলি থেকে যে সমস্ত জিনিস আত্মসাৎ করা হয়েছে সেই ব্যাপারে সরকার কি ব্যবস্থা করবেন? কলকাতাকে রক্ষা করতে গেলে কলকাতাকে সুন্দর করতে গেলে কলকাতাকে তিলোত্তমা করতে গেলে কলকাতাকে পরিষ্কার পরিচ্ছন্ন করা দরকার।

কিন্তু যে দল আজকে সরকারে আসীন, যারা ২০ বছর ধরে ক্ষমতায় রয়েছেন, সেই দলের নেতারাই এই সমস্ত হকারদের বিভিন্ন রাস্তায় বসিয়েছিলেন। তাদের নিয়ে ইউনিয়ন করেছিলে[illegible]দের থেকে চাঁদা সংগ্রহ করতেন। আজকে তাদেরই সরকার অতর্কিতে হানাদারের

মতো কাজ করেছে। এখন আমরা শুনছি, হকারদের পুনর্বাসনের জন্য নানা রকম ভাবছেন। পুনর্বাসন করে যদি হকারদের উচ্ছেদ করা যেত তাহলে এত রকম কান্ড, এই রকম পরিস্থিতি দেখা দিত না। বর্তমানে কতজন হকার উচ্ছেদ হয়েছে, তার সংখ্যা জানাবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। এবং এদের পুনর্বাসনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, মাননীয় মন্ত্রীকে এই বিষয়ে জানাবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। কারণ সকলের অজ্ঞাতসারে, রাত্রির অন্ধকারে এই কান্ড ঘটেছে। কলকাতায় বিধানসভার অধিকাংশ সদস্য কংগ্রেসের। সেই কংগ্রেসের সদস্যরা দূরের কথা, এমন কি কলকাতার মেয়র তিনি ঘটনা সম্পর্কে অবহিত ছিলেন না। ঘটনা ঘটাবার পরে কান্তি গাঙ্গুলির সঙ্গে বিতর্কও হয়েছে। মাননীয় মেয়র বলেন যে, আপনারা যা করেছেন, সে সম্পর্কে আমি কিছু জানি না। আমাকে অন্ধকারে রেখে এইসব করা হয়েছে। এটা কি একটা গণতান্ত্রিক সরকার? মাননীয় মেয়রকে সমস্ত ব্যাপারটা অন্ধকারে রেখে হকারদের উপরে তান্ডব নৃত্য চালানো হল। এই অমানবিক কান্ডের আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। আমি আবেদন জানাব, অবিলম্বে এই হকারদের জন্য কি ব্যবস্থা করবেন তা বলবেন। উত্তর কলকাতায় শোভাবাজার, বাগবাজার, হাতিবাগান মার্কেটগুলো ভগ্নদশায় রয়েছে। আমি দাবি জানাই, শোভাবাজার, বাগবাজার, হাতিবাগান মার্কেট, চিৎপুর বাজার এবং মানিকতলা বাজার এগুলোকে অধিগ্রহণ করে সংস্কার করার ব্যবস্থা করুন এবং ঐ সমস্ত হকারদের ওখানে পুনর্বাসনের ব্যবস্থা করুন। আমার বিশ্বাস, সরকার এই বিষয়ে চিন্তা করবেন। আমি বিশেষ করে বলতে চাই যে, বাগবাজার ক্যানালের পাশে, খালের দুপাশে চার পাঁচ হাজার মানুষ আজকে বহু বছর ধরে বসবাস করছেন। বামফ্রন্টের একটি শরিকদল এই খালের পাশে বসবাসকারি মানুষদের নিয়ে দীর্ঘদিন ধরে মিটিং করেছেন, মিছিল করেছেন। তাদের নিয়ে নির্বাচনের সময়ে কাজে লাগান। ইদানিং পুলিশ তাদের হুমকি দিচ্ছে, এখান থেকে তোমাদের উঠে যেতে হবে, তা নাহলে হকারদের যে অবস্থা হয়েছে তেমনি ভাবে বুলডোজার দিয়ে সব গুড়িয়ে দেব। মাননীয় পরিবহন মন্ত্রী এবং কলকাতার মেয়র খালপাড় পরিদর্শন করে এসেছেন। তারপরে কলকাতার পুলিশ খালপাড়ে যে সমস্ত মানুষ পরিবার পরিজন নিয়ে বসবাস করছেন, তাদের হুমকি দিচ্ছে—তোমরা উঠে যাও, নইলে তোমাদের হকারদের মতো দশা হবে। কি অদ্ভুত কান্ড চলছে সারা কলকাতা জুড়ে। বাগবাজার খালপাড় নরককুন্ডে পরিণত হয়েছে। ঐ এলাকা দিয়ে মানুষ যাতায়াত করতে পারে না। ওখানে বসবাসকারি মানুষদের পুনর্বাসনের জন্য সরকারের কোনও সুষ্ঠু নীতি নেই। সরকারের যখন যা ইচ্ছা তাঁরা তাই করছেন। মানুষের উপরে দমন পীড়ন চালিয়ে তাঁরা ভাবছেন সরকারে আসীন থাকবেন। এই জিনিস বেশি দিন চলতে পারে না।

[12-10 – 12-20 p.m.]

তাদের সুষ্ঠ পুনর্বাসনের দাবি আমরা জানাচ্ছি এবং কলকাতার হকারদের সুষ্ঠ পুনর্বাসনের জন্য সরকার কি কি ব্যবস্থা নিচ্ছে তা এই হাউসে আমাদের জানানো হোক, এই দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক সৌগত রায় মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি সর্বান্তকরণে তার বিরোধিতা করছি। যে বিষয়কে নামাঙ্কিত করে এই প্রস্তাব আনা হয়েছে, তার মতো একজন বুদ্ধিজীবী, শিক্ষিত অধ্যাপক, সাংস্কৃতিক ব্যক্তির পক্ষে এই শব্দটি ব্যবহার করা আমার কাছে বিস্ময়ের সৃষ্টি করেছে। আমরা একজন হকারকেও উচ্ছেদ করিনি। কলকাতার ফুটপাত যারা দখল করে স্থায়ী ব্যবসা করছিলেন, রাজ্য সরকার দীর্ঘদিন ধরে তাদের সম্পর্কে আলোচনা করছিলেন, কখনও তাদের প্রতিনিধিদের সঙ্গে, কখনও নানান সূত্রে এবং সেই আলাপ-আলোচনায় ঐক্যমতও হয়েছেন। কিন্তু নানান ঘটনা পরম্পরায় জাতীয় ক্ষেত্রে, বা আন্তর্জাতিক ক্ষেত্রে বড় বড় ঘটনা উপস্থিত হওয়ায় সেগুলো কার্যকর করা যায়নি। সেটা কার্যকর করার সিদ্ধান্ত সঠিক ভাবে হওয়ার পরে, রাজ্য সরকার তার প্রশাসন, পুলিশ এবং পৌর কর্তৃপক্ষ, সবাইকে নিয়ে এই কর্মসূচি রূপায়নের কাজে হস্তক্ষেপ করেন। এটা না করলে আগামী প্রজন্মের কাছে শুধু আমরা না, আপনাদেরও আসামীর কাঠগড়ায় দাঁড়াতে হত। কোনও উপায় ছিল না বলেই আমাদের এই কাজটা করতে হয়েছে। হকার শব্দটির অর্থ হচ্ছে ফেরিওয়ালা এবং এরা গৌতম বুদ্ধের সময়েও ছিল, বাবরের সময়েও ছিল, চৈতন্যের সময়েও ছিল এবং জব চার্নক যখন কলকাতা নগরীর পত্তন করেন তখনও ছিল। শুধু কলকাতা নগরী না, যে কোনও শহর, নগর বা উপনগরী গড়ে ওঠার সময় থেকেই এই হকাররা আছে এবং এই হকারী হচ্ছে অন্যতম পুরাতন পেশা। এই পেশায় সরকার কখনও হস্তক্ষেপ করেনি। এই পেশা একটি স্ব-নির্বাচিত পেশা এবং তাদের কাজের একটা ধরন আছে, প্রক্রিয়া আছে, ব্যবস্থাপনা আছে। সেখানে কারও হস্তক্ষেপ করার প্রয়োজন নেই। হকাররা কলকাতায় ছিল, কলকাতায় থাকবে। আমরা সকলেই জানি, এই হকার বা ফেরিওয়ালারা অন্য কোনও রোজগারের পথ না পেয়ে বেশির ভাগ ক্ষেত্রেই দেখা যাচ্ছে তারা হকারির পথ বা ফেরিওয়ালার পথ বেছে নিয়ে রোজগার করে। সিদ্ধার্থশঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি এই ব্যাপারে চেষ্টা করেছেন, কিন্তু তিনি নাকে ঘষা খেয়ে ফিরে এসেছেন। তারপরে অবশ্য মীমাংসার মাধ্যমে সমস্ত রকম চেষ্টা হয়েছে, অনেক ক্ষেত্রে ফল পাওয়া গেছে, কিন্তু সার্বিক সাফল্য বলতে যা বোঝায় সেটা সম্ভব হয়নি। রাজ্য সরকার সমস্ত পুরোনো অভিজ্ঞতা, এমন কি অ্যাসেম্বলির যে কমিটি আছে তারাও রেকমেন্ডেশন করেছে। সেইসব যাতে কার্যকর করা যায়, বাস্তবে রূপায়ণ করা যায় তার জন্য চেষ্টা করেছে। কিন্তু সেটা শুধু কিছু দখলদার উচ্ছেদকে কেন্দ্র করে ভাবলে ভুল হবে। কলকাতা পুর কর্তৃপক্ষ কলকাতাকে আরও সুন্দর করে তোলার জন্য, কলকাতার ভাবমূর্তিকে আরও উজ্জ্বল করে তোলার জন্য কতগুলি পরিকল্পনা নিয়েছে। পুলিশ বিভাগ এবং পৌর কর্তৃপক্ষ সবাই মিলে এই কাজ করছে এবং যানবাহনের গতি বাড়াবার চেষ্টা করা হচ্ছে। চারটে মেট্রোপলিটান সিটি দিল্লি, কলকাতা, বোম্বে, মাদ্রাজ। এই কলকাতাকে নিয়ে আমরা গর্ব করি। শুধু তাই নয়, আমরা পথ দেখাই বহু ব্যাপারে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** একটু শুনুন। লিস্টে বেরিয়েছিল এক ঘন্টা টাইম এবং ডিসকাশন

দেড় ঘন্টা। এখন দেখছি আরও সময় দরকার। আমি আপনাদের অনুমতি নিয়ে আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** একটা সামগ্রিক কর্মসূচি শহরের গতিকে বৃদ্ধি করে, জঞ্জাল মুক্ত করে কলকাতার উন্নতি রাজ্য সরকারের সাম্প্রতিক ঘোষিত নীতি। কলকাতাকে কেন্দ্র করে একটা বিরাট শিল্পায়নের সম্ভাবনা দেখা দিয়েছে। তাকে বাস্তব রূপ দিতে গেলে কলকাতা শুধু পশ্চিমবঙ্গের কেন্দ্র নয় সমগ্র পূর্বাঞ্চলের প্রাণকেন্দ্র কলকাতা। এর সঙ্গে কম বেশি উত্তরপূর্ব সীমান্ত, পার্শ্ববর্তী তিনটি রাজ্য—আসাম, বিহার, উড়িষ্যা, মধ্যপ্রদেশের একাংশ, উত্তর পূর্বাংশ সব মিলিয়ে একটা গুরুত্বপূর্ণ আর্থিক, সামাজিক, রাজনৈতিক সাংস্কৃতিক কর্মকান্ডের কেন্দ্র কলকাতা। স্বাভাবিক ভাবে কলকাতার উন্নয়নের সঙ্গে যুক্ত উত্তরপূর্ব ভারতের রাজ্য থেকে শুরু করে আমাদের রাজ্যের অর্থনৈতিক সমস্ত অগ্রগতি জড়িত। সেই কারণে একটা সামগ্রিক কর্মসূচির রূপায়ণ প্রয়োজন। সেই সাথে আমাদের উন্নতিশীল ভারতবর্ষ, তৃতীয় দুনিয়ার মানুষের রুজি-রোজগারের সমস্যা, চাকরির সমস্যা—আমরা স্বাধীনতার ৫০ বছর পালন করছি, আমরা সেই সময়ে যে চিত্র দেখেছি তাতে দায় এবং দায়িত্বভার কার উপর বর্তায় যিনি প্রস্তাবক, তিনি এবং তাঁর দলকে জিজ্ঞাসা করছি। আমাদের দুঃখ, জ্বালা, যন্ত্রণা অসহায়তা মূলত কেন্দ্রীয় সরকারের দীর্ঘ দিনের যে ব্যবস্থাগুলি তাই আমাদের সর্বনাশের শেষ সীমায় এনে দাঁড় করিয়ে দিয়েছে। আমাদের ভূমি সংস্কার নীতির মাধ্যমে গ্রামাঞ্চলে আমরা একটা চেহারা দিতে সক্ষম হয়েছি। বর্তমানে শহরে, শিল্পাঞ্চলে শুধু ভাত কাপড় দিলে আর কাজের লোক পাওয়া যায় না। শুধু ভাত কাপড়ের জন্য আজ আর কেউ অন্যের বাড়িতে কাজ করতে আসে না। কাজ করে দেওয়ার জন্য আজ দর কষাকষি করতে হয়। কারণ গ্রামে অর্থনীতিতে একটা বিরাট গুণগত পরিবর্তন হয়েছে। গ্রামে কর্মসংস্থানের একটা জোয়ার এসেছে। রাজ্য সরকার ঠিক একই ভাবে শহরাঞ্চলে কর্মতৎপরতা বৃদ্ধির উদ্দেশ্যে শিল্পগুলিকে আরও বাস্তব এবং কর্মমুখী করে তোলার উদ্দেশ্যে বিভিন্ন কর্মসূচি নিয়েছে। আমি সেই বৃহৎ ফিরিস্তিতে যাব না কিন্তু সেই বিনিয়োগকে সম্ভব করতে হলে আমার যে প্রাণকেন্দ্র কলকাতা তাকে সচল, জীবন্ত এবং প্রাণবন্ত করে তুলতে হবে সেই উদ্দেশ্যে আমরা, রাজ্য সরকার কলকাতা শহরকে, পরিচ্ছন্ন করার জন্য, কলকাতা শহরের গতিকে বৃদ্ধি করার জন্য আমরা সামান্য কিছু সিলেকটিভ অ্যাকশন নিয়েছি। গড়িয়াহাট, শ্যামবাজার, ব্রাবোর্ণ রোড, এই তিনটি জায়গায় আমরা সামান্য অ্যাকশন নিয়েছি। এই গতি বৃদ্ধির বিষয়কে, কলকাতা পরিচ্ছন্ন করার বিষয়টি নিয়ে আমাদের যে কর্মসূচি আছে সেই কর্মসূচি বাস্তবে রূপায়িত হলে আগামী দিনে এর গতি দিল্লির চেয়েও বেশি হবে। এটা হবে একটা ঐতিহাসিক ঘটনা। আমরা চাই যেখানে হাঁটার জায়গা—ফুটপাথ, সেখান দিয়ে লোকই হাঁটবে। অভ্যাস আচরিত ত্রুটি হয়ে গেছে বিভিন্ন ঘটনা পরম্পরায়।

[12-20 – 12-30 p.m.]

আর গাড়ি চলার যে পথ, সেই গাড়ি চলার পথে গাড়ি চলার ব্যবস্থা করতে হবে।

পথচারিদের পথ নির্দেশিকাগুলি বুঝতে হবে এবং মানতে হবে। গাড়ি যারা চালান—বিশেষ করে ড্রাইভার যারা, তাদের ট্রাফিকের নিয়ম কানুনগুলি পালন করতে হবে। এই কাজগুলির সঙ্গে কলকাতার একটা নিজস্ব সমস্যা আছে। সেই ঐতিহাসিক পরম্পরায় গাড়ি চালিত হয়। আমি আগেই বলেছি যে, পূর্ব ভারতের প্রাণকেন্দ্র, রাজ্যের অর্থনৈতিক কর্মকান্ডের যোগাযোগ, যাতায়াত সমস্ত কিছু হচ্ছে কলকাতাকে কেন্দ্র করে। স্বাভাবিক ভাবেই কলকাতায় যেভাবে ঐতিহাসিক প্রক্রিয়ার মধ্য দিয়ে পণ্য সরবরাহের ব্যাপারটা করতে হয়, তাতে বর্তমানে প্রায় ১৭ হাজারের বেশি বড় ট্রাক—যারা ১০-৩০ টন পর্যন্ত মাল বইতে পারে—কলকাতা শহরে ২৪ ঘন্টা ঢোকে এবং বেরোয়। এই যে বিশাল পরিমাণ বড় বড় ট্রাক, গাড়ি ঢোকে, এর প্রক্রিয়ায় ২৪ ঘন্টা ধরেই যানজট অবস্থার মধ্যে পড়ে। স্বাভাবিক ভাবেই কলকাতার গতি বৃদ্ধি এবং পরিচ্ছন্ন রক্ষা করাটা একটা বড় ব্যাপার। এই গাড়িগুলির বেশির ভাগ যেগুলি খুব গুরুত্বপূর্ণ এবং এর পরিবর্তন করা যায় না—যেমন, পোর্টে যাওয়া গাড়িগুলিকে বাদ দিয়ে বাকি গাড়িগুলিকে কলকাতা শহর থেকে দূরে প্রায় ১০-১৫ কিলোমিটার দূরে রাখার জন্য ট্রাক টার্মিনার গড়তে হবে এবং সেই উদ্যোগ রাজ্য সরকার নিয়েছে। যেমন—কোনা এক্সপ্রেস হাইওয়েতে ট্রাক টার্মিনার নির্মাণ শুরু করা হয়েছে। বম্বে রোডে ট্রাক টার্মিনার নির্মাণ শুরু করা হয়েছে। আমরা দক্ষিণেশ্বরে ট্রাক টার্মিনার নির্মাণ করতে যাচ্ছি। আমরা দিল্লি রোডের উপর ট্রাক টার্মিনার নির্মাণ করতে যাচ্ছি। এন এস ৭৪ রোডে ট্রাক টার্মিনার নির্মাণ করতে যাচ্ছি। আমরা বহির্বাণিজ্য বাড়াবার জন্য বঁনগা শহরে ট্রাক টার্মিনার নির্মাণ করতে যাচ্ছি। সেখানে কিছু না হোক সব মিলে ৩০ হাজারের মতো ট্রাক রাখা হবে। তার মধ্যে কলকাতাকে ঘিরে যে বাণিজ্যিক কর্মকান্ড—তার জন্য কমপক্ষে ১৫ হাজারের মতো ট্রাক লাগবে। তাকে ট্রান্সপোর্ট করার জন্য নতুন গাড়ির প্রয়োজন হবে। এই গাড়িগুলি ছোট গাড়ি হবে। এগুলি ১-৪ টনের মাল বইতে পারবে এবং সেইসব জায়গা থেকে মাল আদান প্রদান এর ক্ষেত্রে—বহু জায়গায় ছড়িয়ে যাবে। বড়বাজার পোস্তাকে ঘিরে যে যানজট, সেই যানজট অনেকটা শিথিল হয়ে যাবে। একটা নতুন গাড়ি আসা মানে ১৫ জন ছেলে মেয়েকে কাজে লাগাতে হবে। আমরা হিসাব করে দেখেছি যে, আগামী ৩ বছরের মধ্যে ট্রাক টার্মিনার নির্মাণ সম্পন্ন হওয়ার সঙ্গে সঙ্গে ১-৪ টন ওজন এর মাল বইতে পারে এইরকম ছোট ছোট গাড়িগুলি বিভিন্ন জায়গায় ছড়িয়ে যাবে। এর ফলে আর যানজট হবে না। শুনে একটু খুশি হবেন যে, ৯ লক্ষ বেকার গরিব যুবক, যুবতীদের কাজের ব্যবস্থা এই ৬০-৭০ হাজার গাড়িকে কেন্দ্র করে হবে। টাটাদের ছেলে বিড়লাদের ছেলে এই গাড়ি চালাতে আসবে না। সুতরাং একদিকে যেমন একটা বড় সমস্যার সমাধানের দৃষ্টান্ত দেখি, অন্যদিকে তেমনি কলকাতার ভাবমূর্তিকে উজ্জ্বল করার যে প্রয়াস—তা সম্পন্ন হবে। কিন্তু অন্য কোনও সরকার—আপনারা হলে কি করতেন? আমরা দুই হাজার দুশোজনকে ইতিমধ্যেই সাময়িক ভাবে জায়গা দিয়েছি। অস্থায়ী ব্যবস্থা মেলা করেই হয়। আমরা আগামী ১৫ তারিখের মধ্যে অন্তত যে ১০ হাজার দখলদারিকে উচ্ছেদ করেছি, তারা যাতে যথা সময়ে কলকাতার সন্নিকটে জায়গা পায়, আমরা সেই আয়োজন অস্থায়ীভাবে করব এবং স্থায়ী ব্যবস্থার জন্য রাজ্য সরকার সর্বাত্মক প্রচেষ্টা

নিয়েছেন। সেই স্থায়ী ব্যবস্থা আমরা করব। বামপন্থী সরকার তার কাজের মূল ধারার সঙ্গে সঙ্গতি রেখে গ্রামাঞ্চলে যেমন—ভূমি সংস্কারের মধ্য দিয়ে নতুন যুগান্তর সৃষ্টি করেছে, তেমনি শহরের শিল্পায়নের এবং তার বাস্তব সমাধানগুলিকে কার্যকর করে শহরাঞ্চলে রোজগারের ব্যবস্থা লক্ষ লক্ষ মানুষের সামনে উপস্থিত করতে পারব। আমরা দৃঢ় প্রতিজ্ঞ যে এই কর্মসূচিকে আমরা রূপায়িত করব এবং এই কাজ করতে গিয়ে আমরা বিভিন্ন সংস্থা, সংগঠনের প্রতিনিধিদের সঙ্গে পরামর্শ করেছি। আমি আনন্দিত হয়েছিলাম যে রাজ্য কংগ্রেসের সভাপতি, তিনি আমার সঙ্গে একসঙ্গে মিছিল করেছেন, সৌগত রায় এই প্রস্তাবকে গ্রহণ করেছেন, তিনি একসঙ্গে মিছিল করেছেন।

**(এই সময় মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায় কিছু বলতে থাকেন।)**

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ওঁনারা বাইরে একরকম কথা বলেন, আর এখানে এসে অন্যরকম কথা বলেন। কংগ্রেসের ১৭ জন কাউন্সিলার আমার সঙ্গে দেখা করেছিলেন।

(গোলমাল)

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি অনুরোধ করছি পশ্চিমবঙ্গের স্বার্থে দলমত নির্বিশেষে আপনারা এই বিষয়টি বিবেচনা করুন। কাজের সময় কাজ, ভোটের সময় ঝগড়া করুন। তাহলে সেই ঝগড়া নিশ্চয়ই যুক্তি সঙ্গত হবে। মানুষের সমস্যার সমাধানে সদর্থক, ইতিবাচক ভূমিকা গ্রহণ করুন। আমি মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায়ের আনা এই প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী তাপস রায় ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ১৭ জন কংগ্রেস কাউন্সিলার ওঁর কাছে গিয়েছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের উচিত ছিল, আমাদের দলের ঐ ১৭ জন কাউন্সিলারের নাম আমাদেরকে জানান। আমি আরেকটা কথা বলছি আপনাদের দলেরও বেশ কিছু সদস্য আমাদের কাছে এসে বলেছিলেন যে সুভাষ বাবু কাজটা ঠিক করেননি, আপনারা কিছু করুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, বিরোধী দলের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে একদিকে সেটা ভালই হয়েছে। কারণ আমাদের রাজ্যের মানুষের জানা দরকার—সরকারের নীতিটা কি, আর বিরোধী দল কি বলতে চাইছে। এ ব্যাপারে পরিষ্কার হওয়া ভাল। অনেক বিভ্রান্তি আছে এবং বিরোধী দলকে স্পষ্ট করে বলতে হবে বিরোধিতার জায়গা কোথায়? আমি সেই সব প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে কয়েকটি বক্তব্য এখানে রাখতে চাই। আমরা সকলেই জানি এবং বিরোধীরাও ভাষণ দিয়েছেন যে, কলকাতা মহানগরীর সমস্যা অনেক। আমার ব্যাখ্যা করার মতো দীর্ঘ সময় নেই, সুযোগ নেই। আমাদের হকার সমস্যা আছে, আমাদের উদ্বাস্তু সমস্যা আছে। আমাদের এই কলকাতা শহর প্রকৃতই ভারতবর্ষ।

এই কলকাতা শহরে সি.এম.সি. এলাকায় ৬০ লক্ষ মানুষ বাস করেন। বামপন্থীরা খুব সতর্ক এবং আমরা জানি এর মধ্যে ২৫ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করেন। তাই আমাদের আদর্শ এই ২৫ পারসেন্ট মানুষের স্বার্থ রক্ষা করা। তার মধ্যে ১৭ লক্ষ বস্তিবাসী মানুষ। আমরা বামপন্থী রাজনীতি করি। আমাদের যে মৌলিক বিশ্বাস, যে মৌলিক আস্থা সেই আস্থার উপর দাঁড়িয়ে আমরা, যে সমস্ত মানুষ দারিদ্র, অবহেলার মধ্যে বেপরোয়া ভাবে বাঁচতে চায় এই শহরে, আমরা তাদের মধ্যে খানিকটা শৃঙ্খলা বজায় রেখে ভারসাম্য বজায় রাখতে চাই।

[12-30 – 12-40 p.m.]

এটা খুব গুরুত্বপূর্ণ। আমরা চাই না যে কলকাতা দিল্লিব মতো হোক যা করা হয়েছিল কংগ্রেস আমলে। জরুরি অবস্থার সময় গরিবদের তাড়িয়ে দেওয়া হল গাজিয়াবাদে, আর বড়লোকরা থাকল দিল্লিতে। আমরা বামপন্থীরা তা চাই না, চাই একটা ভারসাম্য রাখা হোক। ভারসাম্য রাখতে হবে এই জন্য যে, কলকাতা পশ্চিমবাংলার রাজধানী, পূর্বাঞ্চলের কেন্দ্র। এই ভারসাম্য রক্ষার ব্যাপারে আমাদের মধ্যে কিছু মৌলিক প্রশ্ন এসেছে, মনে করি আপনারাও এক মত কিছু ব্যাপারে। তাহলে আর বিরোধিতা কোথায় আছে? আমরা বলছি না সব হকার উঠে যাক। আমরা বলছি ২১টি রাস্তায় হকার থাকবে না, সেইগুলো নন হকিং জোন। এটা যদি না করা হয়, তাহলে কলকাতা নড়তে পারছে না, এগুতে পারছে না—আমাদের ব্যবসা-বাণিজ্য, শিল্প, সব আটকে যাচ্ছে। আবার বে-আইনি রিক্সা, ঠেলার জন্য কলকাতা এগুতে পারছে না। আমরা ঠিক করেছি লাইসেন্স বিহীন রিক্সা, ঠেলা আমরা বন্ধ করব। এই বিংশ শতাব্দীর শেষেও কি দেখব মানুষ হাতে রিক্সা টানছে। শুধু রুটি-রুজির ব্যাপার নয়, মানুষকে অন্য বিকল্প পরিবহন আয়ত্ব করতে হবে। কলকাতা শহরকে যদি এগুতে হয়, তাহলে ২১টি রাস্তা হকারমুক্ত হতে হবে, হাতে টানা রিক্সা থেকে বিকল্প পরিবহনের মধ্যে আসতে হবে। কলকাতা শহরকে যদি এগুতে হয়, তাহলে শহরের মধ্যে দিয়ে ট্রাক চালানো বন্ধ করতে হবে, বাইরে দিয়ে নিয়ে যেতে হবে। এটাই হচ্ছে ভারসাম্য রক্ষা করা। আপনাদের আপত্তি আছে? মনে হয় নেই।

উত্তেজনা শুরু হয়েছিল, ২৪ তারিখের সেই ঘটনা আপনারা উল্লেখ করেছেন। আমি বলছি, ঘটনাটা না ঘটলেই ভাল হত—দুঃখজনক। কিন্তু আমাদের উপায় কি? আবার নির্দিষ্ট ভাবে বলছি, বুঝিয়ে-সুঝিয়ে করাই আমাদের নীতি। প্রতিদিন আমরা হকারদের বোঝাচ্ছি—রাস্তায় নেমে বোঝাচ্ছি, তাদের ইউনিয়নের সাথে কথা বলছি, বসছি। সংশ্লিষ্ট দপ্তর এবং সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী প্রতিদিন কথা বলছেন তাদের সঙ্গে। একটা নির্দিষ্ট দিন বলে দেওয়া হয়েছিল—আপনারা সরে যান। অনেকে সরে গেলেন, একটা অংশ সরে গেল, কিছু জোর করল—সরব না; তখন কি করব? কোনও বিকল্প ছিল না। এবং, এই ঘটনা কি কোনও সরকার ইচ্ছে করে করতে চায়? ভবিষ্যতেও করার আগে আমাদের ১০ বার ভাবতে হবে।

বুঝিয়ে-সুঝিয়ে করতে হবে, তারা স্বেচ্ছায় সরে যাবেন। আমাদের এখনও ধারণা, তারা স্বেচ্ছায় সরে যাবেন। মূল প্রশ্ন যেটা উঠেছে—পুনর্বাসন। এই পুনর্বাসনের কথা না ভেবে আমরা এটা করতে পারি। কারণ, যারা উচ্ছেদ হয়েছে, তাদের একটা বড় অংশের জীবন-জীবিকা নির্ভর করছে। যারা সত্যিকারের গরিব মানুষ, তাদের খাওয়া-দাওয়া বন্ধ হয়ে যাবে যদি তাদের পুনর্বাসনের ব্যবস্থা না করা হয়। আমাদের তাই পুনর্বাসনের জন্য সাধ্যমতো চেষ্টা করা উচিত।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মন্ত্রী যখন বলেন, তখন যদি বাধা দেন, তাহলে কি সংসদীয় আলোচনা চলতে পারে? অতীশ বাবু, আপনি আপনার সদস্যদের বলুন। আপনাদের দলের মেম্বার তো রিপ্লাই দেবেন, তিনি তো নোট করছেন। সংসদীয় রীতি তো এটাই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** তাই আমরা পুনর্বাসনের জন্য আমাদের উদ্যোগকে কেন্দ্রীভূত করেছি। লক্ষ্য করবেন, আমাদের এখন লক্ষ্য পুনর্বাসনের দিকে। এই জন্য আমাদের দপ্তর থেকে ইতিমধ্যেই নগর উন্নয়ন দপ্তরকে ৪ কোটি ৫০ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

আপত্তি করলেন স্থায়ী এবং অস্থায়ী কেন। স্থায়ী করতে খানিকটা সময় লাগে। আমার কাছে পূর্ণ তালিকা আছে, এটা পড়তে গেলে ১০ মিনিট সময় দিতে হবে। আমাদের লক্ষ্য হচ্ছে, ১৫-ই মার্চের মধ্যে তাদের একটা বড় অংশকে আমরা অস্থায়ী ভাবে পুনর্বাসন করব। সাড়ে ৪ কোটি টাকা পেয়েছি। হাডকোর সঙ্গে কথা হয়েছে, কোনও কোনও এলাকায় যুক্ত পরিকল্পনা করে বিকল্প বাজারের ব্যবস্থা করব। তাদের পূর্ণ তালিকাও আমরা ঠিক করেছি। পুনর্বাসনের নৈতিক দায় আমরা কখনও অস্বীকার করতে পারি না। মাননীয় সদস্য পঙ্কজ বাবু বলেছেন, এই সিদ্ধান্ত কোথায় হয়েছে? এই সিদ্ধান্ত সর্বোচ্চ স্তরে হয়েছে এবং যৌথ ভাবেও হয়েছে। আরেকটা কথা বিনয়ের সঙ্গে বলব, অনেকে প্রশ্ন করেছেন, আপনারা যখন পুলিশি হস্তক্ষেপ করলেন অর্থাৎ ২৪ তারিখ রাজনৈতিক ভাবে যা করলেন তা ঠিক করলেন? কিন্তু সরকার যেখানে বারণ করছেন, এখানে হকিং হবে না সেখানে যদি তাই করা হয় তাহলে আপনারাই বলুন আইনের শাসনে তাকে কি বলে? আবার দেখা গেল, সেখানে কংগ্রেস নেতা-নেতৃরা বিক্রি করছেন। এটা আইনের শাসন? দু-রকম হয় নাকি? সরকার বলছেন, এখানে হকিং করা বে-আইনি, আপনি আইন অমান্য করে বিক্রি করছেন—এটা ঠিক হয়নি। এটা বিচার করে দেখবেন যে, আইনের শাসন বলতে কি বোঝায়।

আমার সর্বশেষ কথা, এখানে অনেকে এমন কথা বলছেন যে, মনে হচ্ছে, আমরা যেন হঠাৎ ঘুম থেকে উঠে কাজ শুরু করেছি। কিন্তু তা নয়। এই বিধানসভায় দীর্ঘ সময় আলোচনা করে এটা করা হয়েছে। মাননীয় সদস্য শ্রী তাপস রায় জলের মতো কি সব বলে গেলেন। আমি ১৯৮৫-৮৭ সালের যে পিটিশন কমিটির রিপোর্ট, মাননীয় ডেপুটি স্পিকার

ছিলেন তার চেয়ারম্যান এবং কংগ্রেসেরও দুজন সদস্য ছিলেন। সেই কমিটির রেকমেন্ডেশনের দু-এক লাইন আমি পড়ে দিচ্ছি। রেকমেন্ডেশনে তিনটে কথা বলা হয়েছিল।

1) Declaration of hawking and non-hawking zones. Hawking in the non-hawking zones should be made cognizable and non-bailable with a minimum punishment of rigorous imprisonment for three months and a fine up to Rs. 1,000/- and hawking without any identity card or licence in the hawking zone should be made cognizable and bailable with a minimum punishment of simple imprisonment of one month and a fine up to Rs. 500/-.

2) Making unauthorised construction by encroaching upon public land cognizable and non-bailable offence with a minimum punishment of regorous imprisonment for three years and a fine of unlimited amount.

3) Seizure and confiscation of construction materials and other aids being used in unauthorised construction.

এই হচ্ছে রেকমেন্ডেশন। স্যার এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে শেষে আবেদন করব, আপনারা সরকারকে বোঝার চেষ্টা করুন। এদের পুনর্বাসনের জন্য আমরা সর্বশক্তি নিয়োগ করব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, হকার নিয়ে যে আলোচনা হয়েছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় যে জবাব দিয়েছেন আমি ধৈর্য সহকারে সব শুনেছি। মাননীয় সুভাষ চক্রবর্তী এবং বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়রা কলকাতার এক্সট্রিম প্রান্ত, জোর করে যোগ করা কলকাতা পৌরসভার এলাকার এম.এল.এ. এবং ওঁদের কলকাতার প্রতি দরদ যেন উথলে পড়ছে। আমি বলতে চাইছি, এই কলকাতা শহর সি.পি.এম. তথা বামফ্রন্টকে রিজেক্ট করেছে। এই শহরের ২৪ জন এম.এল.এ.-র মধ্যে ১৭ জন এম.এল.এ. কংগ্রেসের। ৪ জন এম.পি.-র মধ্যে চারজনই কংগ্রেসের। সুতরাং কলকাতার মানুষ আপনাদের প্রত্যাখ্যাণ করেছেন। আমার খুব সহজ বক্তব্য। ওঁরা বলেছেন, কলকাতাকে ওঁরা সুন্দর করতে চান। আমরাও কলকাতাকে সুন্দর করতে চাই। কলকাতার মানুষ আমাদের ভোট দিয়েছে। আমরা চাই, কলকাতার গরিব মানুষের অবস্থার উন্নতি হোক, বস্তির অবস্থার উন্নতি হোক। আমরা কলকাতাকে একটা স্বাস্থ্যবতী কল্লোলীনি তিলোত্তমা হিসাবে দেখতে চাই।

[12-40 – 12-50 p.m.]

আর সুভাষ বাবু আর বুদ্ধদেব বাবু কলকাতাকে দেখতে চান গায়ে সিফিলিসের আক্রমণ, সেই অবস্থায় মুখে পাউডার মাখা, ঠোটে লিপস্টিক মাখা বারাঙ্গনা যেন জন মেজরের জন্য অপেক্ষা করছে সেই হিসাবে। এখানেই আমাদের তফাৎ ওঁরা কলকাতার ফেসলিফট করতে

চান মুখে পাউডার মাখিয়ে। আমরা কলকাতার গরিব মানুষের জন্য লড়তে চাই। তাই কলকাতার গরিব মানুষের বিরুদ্ধে ওঁরা কলকাতা থেকে ঠেলা, রিক্সা, হকার, গোয়ালাদের বার করে দিতে চান, তার কারণ ওঁদের কাছে কলকাতার গরিব মানুষরা বোঝা, ওরা ভোট দেয় না ওঁদের। আমরা বলি এই এদের বাদ দিয়ে কলকাতা গড়া যাবে না। সুতরাং আমাদের মৌলিক দৃষ্টিভঙ্গির তফাৎ আছে। যদি আজকে জন মেজরের জন্য কলকাতাকে প্রস্তুত করতে ও.ই.সি.এফ.-এর ঋণের শর্ত পালন করতে কলকাতা থেকে হাজার হাজার হকারকে উচ্ছেদ করে দেওয়া হয়, তাহলে আগামীকাল বিল ক্লিনটন যাদের জন্য সি.পি.এম.-এর এই সরকারের জিবে জল গড়িয়ে পড়ে যাচ্ছে সেই বিদেশিদের আনতে সমস্ত বস্তিবাসীদের উচ্ছেদ করে দেবে। আমরা কি মেনে নেব? আমরা বলেছি কলকাতায় গরিব মানুষদের গায়ে হাত পড়লে আমাদের যতটা শক্তি আছে আমরা সর্বশক্তি দিয়ে এর প্রতিরোধ করছি, করব। স্যার, এবার আমি আপনাদের কাছে বলি যে ওঁরা বলছেন বিভ্রান্তিটা কোথায়, কি নিয়ে আমাদের হকার উচ্ছেদের ব্যাপারে আপত্তি? আমাদের বিভ্রান্তি অনেক জায়গায়। প্রথমত জোর করে রাতের অন্ধকারে পে-লোডার এবং বুলডোজার দিয়ে সি.পি.এম-এর ২৪ পরগনা কমিটির নেপাল দেবেদের হাতে যে কায়দায় সেলুলর টেলিফোন ধরিয়ে উচ্ছেদ হয়েছে আমরা টোটালি তার বিরুদ্ধে। হ্যাঁ, বুদ্ধদেব বাবু দুঃখ প্রকাশ করেছেন। বুদ্ধদেব বাবু বলেছেন সুভাষ বাবু সব সময় ওঁনার সাথে এক মত নন। আমাদের এতে আপত্তি নয়, আমাদের আপত্তি যে ওঁরা বার বার বলেছেন যে আমাদের এই সিদ্ধান্তের পিছনে সরকারের সমর্থন আছে। যদি সরকারের সমর্থন থাকে তাহলে অপারেশন সানসাইনের পরের দিন ফরোয়ার্ড ব্লকের অশোক ঘোষকে কেন বলতে হয় যে রাজ্যে জঙ্গলের রাজত্ব চলছে। কেন কলকাতা জেলা কমিটির সম্পাদক নরেন সেনকে বলতে হয় যে বাইরে থেকে ক্যাডার আনার আগে কলকাতার ডি.সি.-কে আলোচনা করা উচিত ছিল। কেন মেয়রকে বলতে হয় তাঁকে কিছু না জানিয়ে তাঁদের মেয়র-ইন-কাউন্সিল কান্তি গাঙ্গুলি—মথুরাপুর থেকে হেরে পালিয়ে আসা সেই মানুষটি—তিনি সমস্ত সিদ্ধান্ত নিয়েছেন। আমাদের কাছে অন্তত সি.পি.এম.-এর ২০ জন এম.এল.এ. এবং বহু তলার স্তরের ক্যাডাররা এসে বলেছেন আমরা এর প্রতিবাদ করতে পারছি না, গরিবদের উপর আক্রমণ হচ্ছে আপনারা প্রতিবাদ করুন। আমরা শুধু তাই আজকে প্রতিবাদ করে নিজেদের কাজই করিনি, আপনাদের কাজও করে দিয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলি সুভাষ বাবুকে আমি প্রতারণার দায়ে অভিযুক্ত করছি এই হাউসের কাঠগড়ায়। ২৪শে নভেম্বর উনি অপারেশন সানসাইন করলেন, গড়িয়াহাটে বাধা হল, উনি উচ্ছেদ করতে পারলেন না। ২৯শে নভেম্বর এই ভদ্রলোক নিজে ফোন করে মমতা ব্যানার্জির সঙ্গে আলোচনা করলেন, পঙ্কজ ব্যানার্জিও উপস্থিত ছিলেন। আলোচনা হল যে প্রথমে সার্ভে হবে হকারদের ৭ দিন ধরে। তার পর আইডেন্টিফিকেশন হবে যে কোন কোন জমিতে ওদের পুনর্বাসন দেওয়া হবে এবং তার পর হকারদের বলা হবে ছেড়ে যেতে। তারপর মমতা ব্যানার্জিকে এ কথা বলে ১লা তারিখে যে দিন মমতা ব্যানার্জি দিল্লি চলে গেল তার পরের দিন গড়িয়াহাটে অপারেশন করলেন। ইনি তো প্রতারক, প্রতারনা করেছেন পলিটিক্যালি এবং এটাই আপনাদের

কায়দা। ১৪ই ডিসেম্বর পর্যন্ত আপনারা এই উচ্ছেদ চালিয়েছেন। জানেন রবীন বাবুর ১৪ জন লোক আত্মহত্যা করেছে এবং তার মধ্য একটা লোক ছিল আরপুলি লেনের সে প্রথম করেছিল, তার নাম বুলু পোদ্দার, তার পর নরেনকৃষ্ণ দে আরপুলি লেনের আরেক জন গরিব হকার সে গায়ে আগুন লাগিয়ে আত্মহত্যা করেছে। এদের রক্তের দাগ সুভাষ বাবুর হাতে লেগে আছে। আমরা দাবি করছি এই ১৪টি হকার পরিবারকে ক্ষতিপূরণ দিতে হবে। আমরা আগেও বলেছি যে আপনারা ২০ বছর ধরে সরকারে আছেন, দিনের পর দিন কলকাতায় হকার বাড়ছে এবং যে হকার বসেছে তা সি.পি.এম. এবং পুলিশের মদতে। আমার এলাকার একজন পুলিশ অফিসার আমাকে বলেছে, "স্যার, সি.পি.এম. ছাড়া অন্য কোনও দলের হকার আমি বসতে দিতে পারব না"। এই কথা আমাকে বলেছে। আপনারা দিনের পর দিন হকারদের নিয়ে লাঠালাঠি করেছেন, ভোটে রিগিং করেছেন, তাদের কাছ থেকে চাঁদা তুলেছেন। তারপর জন মেজরকে খুশি করার জন্য, আর পশ্চিমবাংলার মহারাজের খুশির জন্য রাতারাতি ওদের উচ্ছেদ করে দিলেন। এই জিনিস আমরা টল্যারেট করব না। উনি আলোচনা করেছেন! কাদের সঙ্গে আলোচনা করেছেন? কলকাতা শহরের এম.এল.এ., এম.পি.-দের সঙ্গে আলোচনা করেননি, কলকাতা শহরের কাউন্সিলরদের সঙ্গে আলোচনা করেননি। হকারদের চারটে ইউনিয়নকে বেছে নিয়ে তাদের সঙ্গে আলোচনা করলেন। ৩৭-টা ইউনিয়ন নিয়ে যে 'কলকাতা হকার্স' সংগ্রাম কমিটি আছে তাদের সঙ্গে আলোচনা করেন নি। আমরা এখনও বলছি,—সুভাষবাবু যদি সলিউশন চান তাহলে হকার্স সংগ্রাম কমিটির সঙ্গে আলোচনা করতে হবে। ঐ মেলা-টেলা ফার্স—বিজন সেতুর কাছে বসিয়েছেন, ওখানে ১৪-টা লোকও যায় না। ১৪০০ হকারের স্টল করেছে! সব ফ্রড। আপনাদের পুলিশ দিনের পর দিন হকারদের জিনিস-পত্র লুঠ করেছে, আমাদের কাছে প্রমাণ আছে। হাজরা রোডে দোকান দিয়েছিল দেয়ালের গায়ে লাগানো, সেখানে ইলেক্ট্রনিক্স গুডস পুলিশ লুঠ করেছে, লুঠ করে রেফ্রিজারেটর নিয়ে গেছে। আপনাদের অপারেশন সানসাইন ইজ এ অপারেশন অফ লুঠ, ইজ ট্রাভিস্টি অফ জাস্টিস। আমি এর প্রতিবাদ করছি। আমার শেষ বক্তব্য, আপনি এখনও আলোচনার রাস্তায় আসুন। আপনারা চান না হকারদের পুনর্বাসন হোক। যদি চান তাহলে যতদিন না পুনর্বাসনের ব্যবস্থা হচ্ছে ততদিন ওদের ডালা নিয়ে বসতে দিন এবং এক একটা এলাকা ধরে পুনর্বাসনের ব্যবস্থা করুন। বুদ্ধদেব বাবু পিটিশন কমিটির রিপোর্টের উল্লেখ করলেন, ডেপুটি স্পিকার সেই কমিটির চেয়ারম্যান ছিলেন—পিটিশন কমিটির রিপোর্টের ৬নং-এ বলা হয়েছে,—

Hawker belonging to the weaker section of the society including the unemployed youths evicted from the pavement, footpath or from public land should be provided with an alternative accommodation to carry on their business by constructing small shops in the various popular part of the city and towns and to be given to them at the normal re:

এই হচ্ছে রিপোর্ট, এই রিপোর্ট মেনে বুদ্ধদেব বাবু একজনকেও পুনর্বাসন দেননি। হয়ত কিছু কিছু সি.পি.এম.-এর লোককে পুনর্বাসন দেবে। আপনাদের সাহস থাকলে অল পার্টি কমিটি করবেন। তাই যে অমানবিক নির্মম কায়দায় হকার উচ্ছেদ হয়েছে; যেভাবে মানুষগুলো মরেছে, আত্মহত্যা করেছে তার আমি প্রতিবাদ করছি। অবিলম্বে সমস্ত হকারদের পুনর্বাসনের দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now I put to vote.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি জানতে চাইছি, ওঁরা আমার প্রস্তাব গ্রহণ করবেন কি না? সেকথা না বললে আমাদের পক্ষে সভায় থাকা সম্ভব হচ্ছে না, আমরা কক্ষ ত্যাগ করছি।

**(At this stage the Congress Members walked out of the Chember)**

The motion of Shri Saugata Roy that—

যেহেতু, রাজ্য সরকার ও কলকাতা পৌরসভা পে-লোডার/বুলডোজার দিয়ে কলকাতার রাস্তা হকারমুক্ত করার একটা নীতি গ্রহণ করেছেন;

যেহেতু, হকার উচ্ছেদ করার সময় স্টলগুলি ধ্বংস করে হকারদের মালপত্র লুঠ করা হয়েছে;

যেহেতু, হকার সংগঠনগুলির সঙ্গে আপোস-আলোচনা চলাকালীন এই ঘটনা ঘটেছে;

যেহেতু, বর্তমান বেকার সমস্যার তীব্রতায় হাজার হাজার যুবক হকারিকে পেশা হিসাবে নিয়ে জীবনযাপনের বিকল্প রাস্তা খুঁজে নিচ্ছিলেন;

যেহেতু, সমস্ত হকারদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়নি;

যেহেতু, এর ফলে হাজার হাজার মানুষের উপার্জনের পথ বন্ধ হয়েছে; এবং

যেহেতু, এর ফলে অন্তত ১০ জন হকার আত্মঘাতী হয়েছেন;

সেহেতু, এই সভা ঐ কাজের জন্য রাজ্য সরকারকে তীব্র ধিক্কার জানাচ্ছে এবং সেই সঙ্গে মৃত হকারদের পরিবারবর্গকে উপযুক্ত ক্ষতিপূরণ ও উৎখাত হওয়া সমস্ত হকারদের সুষ্ঠু পুনর্বাসনের জন্য দ্রুত ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছে।

was then put and lost

**Motion Under Rule 185**

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয় আমি ১ নং মোশনটি মুভ করছি, যেহেতু মোশনটি লিখিতভাবে সভায় পেশ করা হয়েছে সেহেতু আমি আর তা পড়ছি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নেতাজী সুভাষচন্দ্রের জন্ম শতবর্ষ চলছে। নেতাজী সুভাষচন্দ্রের

সাম্রাজ্যতাবাদ বিরোধী, ঔপনিবেশিকতাবাদ বিরোধী লড়াই-এ উজ্জ্বল ভূমিকা ছিল। ভারতবর্ষের স্বাধীনতার ইতিহাসে তিনি মধ্যাহ্ন সূর্যের মতো দেদীপ্যমান হয়ে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নেতাজীর কিছু ঘটনা আমাদের কাছে কিংবদন্তী হয়ে দাঁড়িয়েছে। সেই কিংবদন্তীকে স্মরণ করে আমরা প্রতি বছর নেতাজীর প্রতি আমাদের যে শ্রদ্ধার নৈবিদ্য তা উপস্থাপন করি। কিন্তু নেতাজীর জীবন চর্চা, নেতাজীর রাষ্ট্র নীতি, নেতাজীর শিল্প নীতি, ভাষা সম্পর্কে নেতাজীর বক্তব্য, জনজাতি সম্পর্কে নেতাজীর যে বক্তব্য সেসব এবং ভবিষ্যত ভারতবর্ষ গড়ে তোলার জন্য নেতাজীর যে রাষ্ট্র ভাবনা তার তেমন ভাবে চর্চা হয় না। নেতাজী এখনও গোটা ভারতবর্ষের ব্যাপক অংশের মানুষের কাছে অপরিচিত থেকে গেছেন।

[12-50 – 1-00 p.m.]

সেইকারণে নেতাজীর জন্মশতবর্ষে নেতাজীর জীবনকে ভালভাবে চর্চার জন্য জাতীয় স্তরে 'নেতাজী ন্যাশনাল অ্যাকাডেমি' গঠনের জন্য এই প্রস্তাব উত্থাপন করেছি। নেতাজীর যে আদর্শ ছিল—আমরা জানি—তিনি সমাজবাদে বিশ্বাস করতেন। তিনি সমাজতান্ত্রিক ছিলেন, তিনি রাষ্ট্রীয় ব্যবস্থা চাইতেন। তাঁর মূল উদ্দেশ্য ছিল—থরোলি মডার্ন অ্যান্ড সায়েন্টিফিক স্টেট। নেতাজী চাইতেন সোস্যাল ওনারশিপ অ্যান্ড কন্ট্রোল ইন বোথ প্রডাকশন অ্যান্ড ডিস্ট্রিবিউশন। নেতাজী আমাদের দেশে শিল্পায়ন চাইতেন। তিনি জানতেন, স্বাধীন ভারতবর্ষে শিল্প ছাড়া উন্নতি হতে পারে না। তিনি কৃষি উৎপাদন বাড়ানোর কথাও বলেছিলেন। শিল্প সম্পর্কে তিনি একথা স্পষ্ট করে বলেছিলেন, স্বাধীন ভারতবর্ষে যে শিল্প গড়ে উঠবে অবশ্যই তাতে বিদেশি প্রযুক্তির সহায়তা লাগবে। কিন্তু কখনই তিনি বিদেশি লগ্নিকে সমর্থন করেন নি। নেতাজী বলেছিলেন, দেশে কুটির শিল্প, মাঝারি শিল্প গড়ে তুলতে হবে। ভাষার প্রশ্নে তিনি একথা বলেছিলেন স্পষ্টভাবে, ভারতবর্ষের মতন বহু ভাষাভাষি দেশে হিন্দি শ্যাল বি দি অফিসিয়াল ল্যাঙ্গুয়েজ ইন ইন্ডিয়া। স্বাধীন ভারতবর্ষে হিন্দিকে সরকারি ভাষা হিসাবে গ্রহণের কথা বলেছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সেই সমস্ত প্রশ্নগুলি জ্বলন্ত হয়ে জাতীয় জীবনকে বিপর্যস্থ করছে, ভারতবর্ষের সংহতি, ভারতবর্ষের অখন্ডতাকে বিপন্ন করছে। সেইসব সমস্যাগুলি নেতাজী ভাবতেন। তাই আজকে নেতাজীর রাষ্ট্রীয় আদর্শকে এই মুহূর্তে বেশি করে চর্চার প্রয়োজন আছে। সংখ্যালঘুদের ক্ষেত্রে নেতাজী স্পষ্ট করে বলেছিলেন, সংখ্যালঘু সমস্যা হচ্ছে অর্থনৈতিক সমস্যা। দেশের আর্থ সামাজিক সমস্যার উন্নয়নের ভিতর দিয়ে সংখ্যালঘু সমস্যার সমাধান হতে পারে। সেইজন্য নেতাজী সংখ্যালঘু সমস্যা সম্পর্কে আরও বিস্তৃত ভাবে বলেছিলেন যে কথা, ভারতবর্ষে আজও তা থেকে গেছে। সেই সমস্যার [illegible] করতে গেলে আর্থ সামাজিক পরিবর্তন ঘটানো দরকার, সেইজন্য তিনি আর্থ সামাজিক রূপকারও ।ছলেন। আমাদের অনেকের ধারণা এবং বলা হয়ে থাকে পন্ডিত জওহরলাল নেহেরু নাকি ভারতবর্ষে প্রথম পরিকল্পনার রচয়িতা। কিন্তু আসলে নেতাজী সুভাষচন্দ্র বসুই ভারতবর্ষে আর্থিক পরিকাঠামো কিভাবে গড়ে উঠবে সেই সম্পর্কে প্রথম চিন্তা করেছিলেন। স্বভাবতই নেতাজীর জীবন, তাঁর রাষ্ট্রীয় দর্শনকে ভাল ভাবে আমাদের চর্চা করতে হবে।

পার্টিকুলারলি, নেতাজী সম্পর্কে, তাঁর চেতনা এবং তাঁর কাহিনী যেভাবে দেশ-বিদেশে ছড়িয়ে আছে তারই উপর আমরা নির্ভরশীল হচ্ছি। শাসক শ্রেণী অর্থাৎ বিগত সরকার কখনই নেতাজীর প্রতি সুবিচার করেননি, তাঁর সম্যক বিচার করার চেষ্টা করেননি। পন্ডিত জওহরলাল নেহেরুর সময়ে যখন ভারতবর্ষের ইতিহাস লেখার কথা হয়েছিল, তখন তার নেতৃত্ব দেওয়া হয়েছিল রমেশচন্দ্র মজুমদারকে। তখন রমেশচন্দ্র মজুমদার বলেছিলেন, ভারতবর্ষের স্বাধীনতার আন্দোলনের যে ইতিহাস সেই ইতিহাসকে রূপায়িত করতে গেলে নেতাজী সুভাষ চন্দ্রের আজাদ হিন্দ বাহিনীর কথা থাকা দরকার'। সেদিন ক্ষমতাসীন সরকার বলেছিলেন, ঐ কথা লেখা যাবে না। এর প্রতিবাদে রমেশচন্দ্র মজুমদার পদত্যাগ করেছিলেন। ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে নেতাজী সুভাষচন্দ্রের বহু লড়াই, বহু সংগ্রামের রক্তোক্ত পিচ্ছিল ইতিহাস জড়িত আছে। দেশের ভিতরে এবং দেশের বাইরে তিনি যেভাবে সংগ্রাম করেছিলেন গোটা ভারতবর্ষ তথা এশিয়ার মানুষকে উদ্বেলিত করেছিলেন। তাই নেতাজী সুভাষচন্দ্রের পুনর্মূল্যায়ন করছি। যেকথা তদানীন্তন ব্রিটিশ প্রধানমন্ত্রী লর্ড এডলি হাউস অফ কমন্স-এ বলেছিলেন—চার্চিল তখন বিরোধী দলের নেতা, মিত্র শক্তি যুদ্ধে জিতেছে, তা সত্ত্বেও ভারতবর্ষকে স্বাধীনতা দেওয়া হচ্ছে কেন? তখন তিনি বলেছিলেন, বিকজ অফ নেতাজী। ভারতবর্ষে নেতাজী সামরিক বাহিনীর মধ্যে যে অগ্নি-স্ফুলিঙ্গ জাগিয়ে তুলেছিলেন, তা গোটা ভারতবর্ষের স্বাধীনতার জন্য ভারতবর্ষের মানুষের মধ্যে যে দেশপ্রেম জাগ্রত হয়েছিল তার ফলশ্রুতি হিসাবে ব্রিটিশরা বুঝেছিল যে এই দেশে আর থাকা যাবে না। ক্ষমতার হস্তান্তর ছাড়া কোনও উপায় নেই। কিছু ঐতিহাসিক ভুল সেই সময়ে হয়েছিল, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। বিভিন্ন রাজনৈতিক দল এমন কি কংগ্রেসও সেই সময়ে বলেছিল—এমন কি পন্ডিত জওহরলাল নেহেরুও বলেছিলেন, স্বাধীন ভারতবর্ষে যদি নেতাজী ফিরে আসেন তাহলে তাঁকে বন্দুক দিয়ে অভ্যর্থনা জানানো হবে। তাঁর আদর্শ সম্পর্কে অনেক ভুল ব্যাখ্যা আছে। কিন্তু নেতাজী চিরকাল যে কথা বলেছিলেন, সমান ভাবে জাতীয় সম্পদ বন্টনের ব্যবস্থার কথা বলেছিলেন। দেশের সম্পদ যাতে রাষ্ট্রীয় নিয়ন্ত্রণে থাকে তার ব্যবস্থা করার কথা বলেছিলেন। সেই ব্যাপারে তাঁর চারিত্রিক বৈশিষ্ট্য ছিল পরিষ্কার। সেইজন্য এই মোশনের ভেতর দিয়ে দাবি করা হয়েছে এবং আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি যে, 'নেতাজী ন্যাশনাল একাডেমি' গঠন করে নেতাজীর জীবন চর্চা নিয়ে অধ্যয়ন করার ব্যবস্থা করা হোক। ভারতবর্ষের লক্ষ লক্ষ মানুষের মনে যিনি উজ্জ্বল নক্ষত্রের মতো বিরাজ করছেন, সেই নেতাজীর আদর্শ ঘরে ঘরে পৌছে দেবার ব্যবস্থা করা হোক। এই কথা বলে এই প্রস্তাব যাতে সকলে গ্রহণ করেন, এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There are two amendments to the Motion. One is given by Shri Rabindra Nath Mandal and other is by Shri Saugata Roy.

**Shri Rabindra Nath Mandal :** Sir, I beg to move that—

"In line '1 of para '6' after the words "কেন্দ্রীয় সরকারের কাছে" the word 'কলকাতায়' be inserted."

**Mr. Dcputy Speaker :** Now, Shri Saugata Roy, you please move your amendment.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that—

"In para 6, line 2 before the words 'নেতাজী ন্যাশনাল অ্যাকাডেমি' the words 'ভারতের রাজধানী দিল্লিতে' be inserted.

**শ্রী আব্দুল মান্নান :** আমি কালকে একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম, সেটা কি হল? নেতাজীকে ত্যোজোর কুকুর বলা হয়েছিল। সে সম্বন্ধে কি হল?

**Mr. Deputy Speaker :** The amendment which you have given does not fit with the contents of the said motion. So it is rejected.

[1-00 – 1-10 p.m.]

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, আমার সাবমিশান হচ্ছে, আমি এ ব্যাপারে আপনার সঙ্গে পুরোপুরি একমত যে কোনও মোশনের উপর যদি এমন কোনও অ্যামেন্ডমেন্ট আনা হয় যাতে মোশনটাই নেগেটিভ হয়ে যায় অথবা কোনও ভাবে মসিলিপ্ত, কালিমালিপ্ত হয় তাহলে সেই অ্যামেন্ডমেন্ট নেওয়া যায় না। স্যার, যেটা এখানে বলা হয়েছে যে জাতীয় স্তরে নেতাজীর সঠিক মূল্যায়ন হয়নি—সেটা তো ঠিকই, সেটা তো বাস্তব সত্য, ঐতিহাসিক সত্য। তবে স্যার, সঙ্গে সঙ্গে এটাও ঐতিহাসিক সত্য যে নেতাজীকে তৎকালীন পিপলস ওয়ার, জনযুদ্ধ পত্রিকাতে তোজর কুকুর আখ্যা দিয়ে কার্টুন আঁকা হয়েছিল। এটাতে তো নেতাজীকে অপমান করা হয়েছিল। আমরা মূল্যায়ন করা হয় নি বলছি, সঙ্গে সঙ্গে নেতাজীকে যে অপমান করা হয়েছিল সেটা কি বলতে পারব না? স্যার, ভোটাভুটিতে এটা খারিজ হলে হবে কিন্তু এইভাবে কি চেয়ার থেকে আপনি এটা খারিজ করে দেবেন?

**মিঃ ডেপুটি স্পিকার :** ঠিক আছে, বসুন, আমি রুলিং দিয়ে দিয়েছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** স্যার, কংগ্রেস দলের মুখ্য সচেতক আব্দুল মান্নান সাহেব যেটা বললেন সে সম্পর্কে আপনি যে রুলিং দিয়েছেন সেটাই তো সকলের মেনে নেওয়া উচিত। তা না হলে তো পন্ডিত নেহেরুর কথা টানতে হয়। সেইভাবে হলে তো এটা মসিলিপ্ত হয়। সেইজন্য বলছি, এসব বলা ঠিক নয়।

**মিঃ ডেপুটি স্পিকার :** যে পারপাসে মোশন আনা হয়েছে এসব হলে তার উদ্দেশ্যটাই নষ্ট হবে। আই হ্যাভ রিজেক্টেড ইট।

(গোলমাল)

বসুন, বসুন। আই হ্যাভ গিভেন মাই রুলিং। এখন সৌগত রায় বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী জয়ন্তকুমার বিশ্বাস মহাশয় রুল ১৮৫-এ যে মোশন নিয়ে এসেছেন জাতীয় স্তরে নেতাজীর রাষ্ট্রচিন্তাকে সঠিকভাবে মূল্যায়ন করতে এবং তা রূপায়ণ করার জন্য একটা ন্যাশনাল অ্যাকাডেমি স্থাপনের, সেই প্রস্তাব আমি সম্পূর্ণরূপে সমর্থন করছি। এ বছর আমরা সারা দেশে নেতাজীর জন্মশতবার্ষিকী পালন করছি। নিশ্চয় বাংলার লোক হিসাবে, কলকাতার লোক হিসাবে আমি গর্বিত যে আমরা এই শহরেই নেতাজীকে পেয়েছিলাম এবং এই শহর থেকেই তার মহানিষ্ক্রমণ হয়েছিল। তা ছাড়া কংগ্রেসের মানুষ হিসাবে আমি গর্বিত যে নেতাজী তার রাজনৈতিক জীবনের বেশির ভাগই অংশই কংগ্রেসের সঙ্গে যুক্ত ছিলেন এবং কংগ্রেসের সমস্ত পদ তিনি অলঙ্কৃত করেছিলেন। দক্ষিণ কলকাতা জেলা কংগ্রেসের সভাপতি, বাংলার কংগ্রেসের সাধারণ সম্পাদক, ১৯৭২ সালে মাত্র ২৭ বছর বয়সে নেতাজী বাংলার কংগ্রেসের সভাপতি হয়েছিলেন, অল ইণ্ডিয়া কংগ্রেস কমিটির তিনি তারপর জেনারেল সেক্রেটারি হয়েছিলেন এবং ১৯৩৮ সালে মাত্র ৪১ বছর বয়সে নেতাজী সর্বভারতীয় কংগ্রেসের সভাপতি হয়েছিলেন। ১৯২১ সালে নেতাজী বিলেত থেকে আই. সি. এস ত্যাগ করে এলেন এবং ১৯৪১ সালে ওর মহা-নিষ্ক্রমণের ঘটনা ঘটল—এরমধ্যে এক বছর ছাড়া নেতাজী সব সময় কংগ্রেস নামক জাতীয় রাজনৈতিক প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত ছিলেন যার আমরা খুব ক্ষুদ্রাতিক্ষুদ্র সেনানি মাত্র। তবে ইতিহাসের এটা সবচেয়ে বড ট্রাজেডি যে নেতাজী এবং গান্ধীজী—যাকে আমরা জাতীর জনক বলি তারা একসঙ্গে কাজ করতে পারেননি। যে সময় নেতাজী ব্রিটিশের বিরুদ্ধে আপোষহীন সংগ্রামের কথা ঘোষনা করার কথা মনে করেছিলেন সেই সময় গান্ধীজী তা করেননি কিন্তু ঠিক তার ২/৩ বছর পরেই ১৯৪২ সালে গান্ধীজী 'ভারত ছাড়ো' আন্দোলনের ডাক দিয়েছিলেন যা নেতাজী তিন বছর আগেই বলেছিলেন। আজকে জয়ন্তবাবুর প্রস্তাবে আজাদ হিন্দ সরকারের সর্বাধিনায়ক হিসাবে নেতাজীর বিভিন্ন সময়ের বক্তৃতা এবং রাষ্ট্রচিন্তা—তার উপর জোর দেওয়া হয়েছে। কিন্তু আমি বলব, যারা নেতাজীকে প্রকৃত অনুধাবন করতে চান জানতে চান নেতাজীর চিন্তা কোনদিকে ছিল তাহলে তাদের বিশেষ করে ১৯৩৮ সালের হরিপুরা কংগ্রেসের সভাপতি হিসাবে তিনি যে বক্তৃতা দিয়েছিলেন সেই বক্তৃতাটা অনুধাবন করতে হবে। নেতাজীর কি রাষ্ট্র চিন্তা ছিল? ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ব্যাপারে কি দৃষ্টিভঙ্গি ছিল, স্বাধীন ভারতবর্ষকে তিনি কিভাবে দেখতে চেয়েছিলেন সেটা ঐ একটা ভাষণের মধ্যে নেতাজী সম্পূর্ণ ভাবে লিপিবদ্ধ করেছিলেন। প্রথমত ভারতের স্বাধীনতা সংগ্রামের ক্ষেত্রে তিনি বলেছিলেন যে, ইউরোপীয় যে ঘনায়মান বিশ্বযুদ্ধ এবং যে সঙ্কট নেমে এসেছে তার সুযোগ নিয়ে আমাদের ব্রিটিশরাজ শক্তির বিরুদ্ধে লড়াই করতে হবে এবং ব্রিটিশের যে ঔপনিবেশিকতা তার বিরুদ্ধে লড়াই করতে গেলে আমাদের এই পরিস্থিতির সুযোগ নিতে হবে। এটাই ছিল তার মূল কথা এবং ঐ একটা বক্তৃতায় তিনি দেশের সম্বন্ধে তার চিন্তা

ব্যক্ত করেছিলেন। তিনি বলেছিলেন যে, কৃষি এবং শিল্প—এই দুটো সরকারের হাতে রাখতে হবে। সমাজবাদী রাস্তার কথায় নেতাজী সেখানে বলেছিলেন যে জমি সরকারকে নিতে হবে। তিনি আরো বলেছিলেন যে, ভারী শিল্প স্থাপন করতে হবে, যেটা গান্ধীজীর মতের থেকে অনেকটা সরে ছিল। তার পাশাপাশি গ্রামীণ যে সমস্যাগুলি আছে যেমন ভূমি ও ভূমি সংস্কারের সমস্যা, সেগুলিও তিনি উল্লেখ করেছিলেন। আপনি আমার চেয়ে অনেক ভাল জানেন, আপনি অনেক বেশি নেতাজী অধ্যায়ন করেছেন। আপনি জানেন যে, নেতাজী সেখানে ভারতবর্ষের ভাষা নিয়ে এবং সংস্কৃতি নিয়ে বলেছিলেন যে ভারতবর্ষের একটা রাষ্ট্রভাষা থাকে তিনি বলেছিলেন যে, আমরা যদি হিন্দুস্থানীকে গ্রহণ করি তাহলে রোমান হরফে সেই হিন্দুস্থানী লেখার ব্যবস্থা করতে হবে। এটা একটা নেতাজীর নুতন অরিজিন্যাল চিন্তা ছিল। নেতাজীর যত বক্তৃতা আমি পড়েছি তার মধ্যে ১৯৩৮ সালে হরিপুরায় কংগ্রেসের সভাপতি হিসাবে নেতাজী যে বক্তৃতা দিয়েছিলেন তাতে ব্যাপক ভাবে তার পরিচিতি পাই। পরবর্তীকালে সেই দুঃসাহসিক মানুষ একা ভারতবর্ষ থেকে বের হন এবং ইউরোপ হয়ে জাপানে পৌছান এবং জাপান থেকে সিঙ্গাপুরে পৌছে আজাদহিন্দ সরকার গঠনের সিদ্ধান্ত ঘোষণা করেন। আজাদহীন্দ সরকার গঠন করার পরে আন্দামান এবং নিকোবর দ্বীপ তার নিজস্ব টেরিটোরী হয়। আপনি নিশ্চয়ই জানেন যে আজাদহিন্দ সরকার স্ট্যাম্প বের করেছিলেন এবং মুদ্রাও বের করেছিলেন এবং একটা সরকারের প্রক্লেমেশনের জন্য যা যা প্রয়োজন সেগুলি সব তিনি করেছিলেন। আমার যেটা মনে হয়েছে যে আজাদহীন্দ ফৌজ গঠনের স্ট্রাকচার তিনি এমন ভাবে করেছিলেন যাতে ভারতের যে সাম্প্রদায়িক ঐক্যের চিত্র সেটা বেরিয়ে এসেছিল। আমরা সকলে জানি যে নেতাজীর প্রধান জেনারেল ছিলেন সাহনওয়াজ খান, তিনি একজন মুসলমান ছিলেন এবং নেতাজীর যে সহযোগী ছিলেন হবিবুর রহমান, তিনিও একজন মুসলমান। তাদের পাশাপাশি সাইগল এবং ধীলনকেও তিনি নিয়েছিলেন। দক্ষিণ ভারতীয় মহিলা লক্ষ্মী স্বামীনাথনকে দিয়ে তিনি ঝান্সি বাহিনী তৈরী করেছিলেন। আজকে আমরা মহিলা সংগঠনের কথা বলছি। কিন্তু নেতাজী আজ থেকে ৫০ বছর আগে মহিলাদের সেনা বাহিনীতে নিয়ে আসার প্রয়োজনীয়তার কথা অনুভব করেছিলেন এবং তার সেই ফৌজ বীরত্বের সঙ্গে বার্মা সীমান্তে লড়াই করেছিল। আজকে সারা দেশের ক্ষেত্রে আমরা একটা অভাব সব সময়ে অনুভব করছি যেটা ইতিহাসে সব চেয়ে বড় ট্রাজেডি যে গান্ধীজী আর নেতাজী এক সঙ্গে কাজ করতে পারেননি। আর একটা বড় ট্রাজেডি হচ্ছে স্বাধীনতার আগের মুহূর্তে আমরা নেতাজীকে পাইনি। আমাদের মতো লোক যারা পূর্ব বাংলা থেকে ছিন্নমূল হয়ে এসেছে তাদের অনেকেরই এই বিশ্বাস ছিল যে, যদি নেতাজী থাকতেন তাহলে হয়ত ভারত ভাগ আটকাতে পারতেন। সাম্প্রদায়িক সমস্যার সমাধান—নেতাজীতো দেশবন্ধুর শিষ্য ছিলেন এবং দেশবন্ধু ১৯২৪ সালে বেঙ্গল ত্যাগ করেছিলেন হিন্দু-মুসলমান সম্পর্কের জন্য এবং নেতাজীও সেই রাস্তায় বলেছিলেন। কলকাতা পৌরসভার যখন তিনি মেয়র হয়েছিলেন তখন মুসলমান

সদস্য যারা বাইরে ছিলেন তাদের তিনি নিয়ে এসেছিলেন। তিনি থাকলে হয়ত হিন্দু-মুসলমান সম্পর্কটা ভাল রাখতে পারতেন। জিন্নার যে বিধ্বংসী দেশ ভাগ করা বিজাতি তত্ত্ব তাকে হয়ত তিনি হারাতে পারতেন। আর একটা বিরাট অভাব সেটা হচ্ছে জাতীয় জীবনে শৃঙ্খলার অভাব। আমরা সফট স্টেট হয়ে গেছি। অর্থাৎ নরম গণতন্ত্র হয়ে গেছি। নেতাজী থাকলে হয়ত আর একটু হার্ড স্টেট, আর শক্ত হত। তিনি বিভিন্ন সময়ে যে চিন্তা ব্যক্ত করেছেন বিশেষ করে ইণ্ডিয়ান স্ট্রাগল বইতে উনি ওর রাষ্ট্র চিন্তার কথা ভিয়েনা থেকে লিখেছেন ১৯৩৪ সালে। সেই সময়ে তিনি রাষ্ট্র চিন্তার কথা ব্যক্ত করেছেন। একথা আমি বলব না যে, ইণ্ডিয়ান স্ট্রাগল নেতাজীর মাত্র ৩৭ বছরে লেখা। সেটাতো চূড়ান্ত রাষ্ট্র চিন্তার ফসল। নেতাজী দুভার্গ্যবশত আমাদের মধ্যে ছিলেনই ৪৮ বছর। তারপরে আমরা আর তার খবর পাইনি।

[1-10 – 1-20 p.m.]

আমরা তার রাষ্ট্র চিন্তা সম্বন্ধে দেখতে পাচ্ছি, কমিউনিজম বা ফ্যাসিজম নয়, ভারতীয় জাতীয়তাবাদ এবং তার সঙ্গে ভারতীয় আধ্যাত্মিকতাবাদ এই দুই মিলিয়ে তাঁর রাষ্ট্র চিন্তা ছিল। নেতাজীর রাষ্ট্রচিন্তা চূড়ান্তভাবে পরিণত রূপ নেয়নি। অত ব্যস্ততার মধ্যে ইউরোপে বসে তিনি বই লিখেছিলেন, দেশে যতদিন থেকেছেন অধিকাংশ সময়ই তিনি জেলে কাটিয়েছেন; কখনও মান্দালয় জেলে, কখনও বকসা জেলে তাঁকে কাটাতে হয়েছে—তারমধ্যে সেটা কি করে তিনি করেন? সেজন্য বিভিন্ন জায়গায় নেতাজীর চিন্তাধারা সম্পর্কিত লেখা যা ছড়িয়ে রয়েছে সেসব একসঙ্গে গ্রথিত করতে পারলে সেটা আমাদের রাষ্ট্রকে একটা রাস্তা দেখাতে পারে, পথ দেখাতে পারে। আজকে জাতীয় জীবনকে এগিয়ে নিয়ে যেতে দরকার নেতাজীর সঠিক মূল্যায়ন। এটা আনন্দের কথা, নেতাজীর জন্মশতবার্ষিকীতে আজকে নেতাজীকে নিয়ে কোনও বিভ্রান্তি নেই, নেতাজীকে নিয়ে সবাই একমত হয়েছেন। এটা আজাদ হিন্দ ফৌজ যখন গঠিত হয়েছিল তখন হতে পারেনি। দুর্ভাগ্যবশত জওহরলাল নেহেরু তখন বলেছিলেন—সুভাষ আজাদ হিন্দ ফৌজ নিয়ে যদি ভারতে আসেন আমি নিজে তার বিরুদ্ধে লড়াই করব, যুদ্ধ করব। এটা সবচেয়ে বড় বিভ্রান্তি তাঁর। অথচ আজাদ হিন্দ ফৌজের মধ্যে সবচেয়ে বড় ব্রিগেড ছিলেন নেহেরু ব্রিগেড, গান্ধী ব্রিগেড। সে সময়ে নেতাজীকে মূল্যায়ন করতে জওহরলাল নেহেরু ভুল করেছিলেন, এটা আমাদের দুর্ভাগ্য। তবে জ্যোতিবাবুদের কমিউনিস্ট পার্টি যেভাবে একস্ট্রিমে গিয়ে তাঁর সমালোচনা করেছিলেন, কংগ্রেস সেই ভুল করেনি কখনও। ফ্যাসিজম বিরোধী নেতাজীর চেয়ে বেশি কে? কমিউনিস্টরা সেই সময় একটা ছবি এঁকেছিলেন—একটি গাধা, যার পীঠে একটি মোটা বামন বসে আছে যার মুখটা ঠিক নেতাজীর মতো। গাধাটার গলায় একটা শিকল বাঁধা। শিকলটি ধরে টেনে নিয়ে চলেছে লম্বামত একটি মানুষ যার মুখটা ঠিক তোজোর মতো। আর গাধাটা দাঁত বের করে হাঁসছে।

সেই সময় কমিউনিস্টরা নেতাজীকে গালাগাল করেছিলেন কুইসলিং বলে। এটা কমিউনিস্টদের আর একটা ভুল। আজকে সি. পি. এম. অনেক শুধরে এসেছেন, এখন জাতীয়তাবাদী কমিউনিস্ট হয়েছেন। অতীতে ওঁদের ঐ ভুলটা হয়েছিল রাশিয়ার যুদ্ধকে নিজেদের যুদ্ধ বলে মনে করায়। তারজন্য নেতাজী সম্পর্কে ওঁদের গুরুতর ভুল মূল্যায়ন হয়েছে। আজকে, আনন্দের বিষয়, তাঁর জন্মশতবার্ষিকীতে মুখ্যমন্ত্রী অকপটে তাঁদের সেদিনের সেই ভুল স্বীকার করেছেন। নেতাজী সম্পর্কে তারজন্য মূল্যায়নে সুবিধা হয়েছে, জাতীয় ঐক্যমর্তে পৌঁছাতে সাহায্য করছে। পার্লামেন্টে দীর্ঘদিন লড়াই করবার পর সংসদের সেন্ট্রাল হলে ১৯৭৭ সালে তাঁর ছবি টাঙ্গানো হয়েছিল। আজকে ১৯৯৭ সালে সংসদ হলে তাঁর বিরাট মূর্ত্তি স্থাপিত হয়েছে। এটা ভাল কথা। আজকে তাঁর জন্মশতবর্ষে তিনি জাতীয় বীরের সম্মান পেতে শুরু করেছেন, কিন্তু এখনও তাঁর সম্পূর্ণ মূল্যায়ন হয়নি। রাজ্য সরকার শরৎ বসুর উডবার্ণ পার্কের বাড়িতে নেতাজী ইনস্টিটিউট অফ এশিয়ান স্টাডিজ' বলে একটি প্রতিষ্ঠান তৈরি করেছেন। কিন্তু অত্যন্ত দুর্বল সংস্থা ওটা। ওখানে সি. পি. এম.-এর দুই-তিনজন প্রফেসর রয়েছেন, কিন্তু ঐ ইনস্টিটিউট নেতাজীর উপর অথবা এশিয়ান স্টাডিজের উপর তেমন কোনও কাজ করেছেন বলে জানা নেই। নেতাজী অ্যাকাডেমি এখনও পর্যন্ত গঠিত হয়নি। আজকে তাঁর সঠিক মূল্যায়নের জন্য ন্যাশনাল দৃষ্টিভঙ্গি নিয়ে জাতীয় স্তরে ন্যাশনাল অ্যাকাডেমি গঠন করা উচিত এবং তারজন্য সরকারের উদ্যোগ নেওয়া দরকার। এবং আমরা চাই, এটা দিল্লিতে প্রতিষ্ঠিত হোক, সঠিকভাবে তাঁকে মূল্য দেওয়া হোক। কারণ তাঁর স্থান চিরকাল আমাদের বুকের মধ্যে রয়েছে। আমরা যখন গান গাই 'তোমার আসন শূন্য আজি হে বীর পূর্ণ করো', সকলে কিন্তু নেতাজীর কথা ভেবেই এই গান গাই। কারণ এটা আমাদের অনুভূতি। আমরা মনে করি নেতাজী যদি আমাদের মধ্যে থাকতেন তাহলে যে সমস্যা রাজ্যকে, বঙ্গবাসীকে ভোগ করতে হচ্ছে তা হত না, জাতীয় স্তরে ভারতবর্ষ আরো এগিয়ে যেতে পারত। তাই আজকে জয়ন্তবাবু যে প্রস্তাব এনেছেন যে, 'কেন্দ্রীয় সরকারের কাছে নেতাজীর যথাযথ মূল্যায়নের জন্য জাতীয় স্তরে নেতাজী অ্যাকাডেমি গঠন করার দাবি জানাচ্ছি' এটা আমি সমর্থন করছি। এই হাউস থেকে আমি বলতে চাই আন্দামান এবং নিকোবর দ্বীপপুঞ্জর নাম অবিলম্বে নেতাজীর নামে শহিদ দ্বীপ এবং স্বরাজদ্বীপ রাখার প্রয়োজন আছে। আজকে নেতাজী সম্পর্কে বিভিন্ন লোকের যে মনোভাব ছিল সেটা দূর হয়ে গিয়েছে। আজকে আমরা সবাই একসাথে—জ্যোতিবাবুর মনোভাব পালটেছে—নেতাজীকে শ্রদ্ধা জানাতে পারি। আজকে আমরা এই বিধানসভা থেকে সর্ব্বদলীয় প্রস্তাব আমরা সকলে ঐক্যমত হয়ে দিল্লির কাছে প্রেরণ করতে পারব। আমরা চাই নেতাজীর নামে নেতাজী অ্যাকাডেমি হোক এবং তা করতে সক্ষম হবেন। জয়ন্তবাবুর এই প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বরেন বসু ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, জয়ন্তবাবুর উত্থাপিত যে প্রস্তাব সেই

প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে নেতাজী সম্পর্কে আলোচনা উঠলেই কংগ্রেসের নেতারা প্রথম থেকেই নেতাজীর প্রকৃত মূল্যায়নের নামে প্রকৃত কমিউনিস্টদের বিরুদ্ধে কুৎসা করতে শুরু করে। এই ভাবে তাঁরা নিজেদের লাইম লাইটে আনতে চান। এই ব্যাপারে কিছু বলতে গেলে আমাকে প্রথমেই বলতে হয় আমাদের দেশের স্বাধীনতা আন্দোলনের মধ্যে দিয়ে যে স্বাধীনতা তা অহিংস ধারায় আসেনি। এই ব্যাপারে তিনটি ধারা প্রবাহমান ছিল। এই তিনটি প্রবাহমান ধারার মধ্যে কটা শক্তিশালী প্রবক্তা হিসাবে নিশ্চিত ভাবে সুভাষচন্দ্র বোসকে বলা যায়। তিনি যখন ভারতবর্ষ থেকে গোপনে বাইরে গিয়ে আই. এন. এ গঠন করেছিলেন সেই ব্যাপারে জওহরলাল নেহেরু কি বলেছিলেন সেটা আমাদের সকলেরই মনে আছে। জাপান থেকে ভারতবর্ষকে স্বাধীন করবার জন্য সুভাষ চন্দ্র বোস যদি আসেন তার পরিপ্রেক্ষিতে তিনি একটা উক্তি করেছিলেন। উক্তিটি এইরকম If Subhas Bose invades India with Japanese help I am the first man to kick him out of India. এটা কোনও কমিউনিস্টের বক্তব্য নয়, জওহরলাল নেহেরুর বক্তব্য। আমার দ্বিতীয় কথা হচ্ছে আমাদের দেশের স্বাধীনতা আন্দোলনে কমিউনিস্টদের মত পথ সম্পর্কে বেশি কথা বলার হক ওই দলটার থাকে না এই কারণে, কংগ্রেসে থাকা কালীন সুভাষচন্দ্র বোসের একটা অবস্থান ছিল। তিনি কংগ্রেসের মধ্যে থাকলেও বামপন্থীদের অনুসৃত নীতির পুরধা হিসাবে তিনি কাজ করতেন এবং তাঁর নেতৃত্বে আন্দোলন সংগ্রাম হত। ইতিহাস মূল্যায়ন করে দেখা গেছে ১৯৩৬-৩৮ সালে তৎকালীন আমলে জওহরলাল নেহেরু এবং সুভাষচন্দ্র বোসকে কংগ্রেস সভাপতি করা হয়েছিল। এই কারণে যে বাংলার বামপন্থীদের নিয়ে পালে হাওয়া বাড়াবার জন্য। এটা ছিল গান্ধীজীর একটা পরিকল্পনা এবং সেই পরিকল্পনা কার্যকর হয়েছিল। হরিপুরা কংগ্রেসে স্বাধীনোত্তর ভারতবর্ষে অর্থনৈতিক এবং রাজনৈতিক যে পরিকল্পনা তার পরিণাম আমাদের জানা আছে সকলের। কার্যত সুভাষচন্দ্র বোসকে অভিমন্যুর মতো চারিদিক থেকে ঘিরে ফেলা হয়েছিল গান্ধীজীর নেতৃত্বে। একবার সুভাষচন্দ্র বোস সভাপতি হলেন সর্বসম্মতিক্রমে।

[1-20 – 1-30 p.m.]

পরবর্তীকালে পট্টবি সীতারামাইয়া মহাত্মা গান্ধীর সমর্থন নিয়ে প্রতিদ্বন্দ্বিতা করে সুভাষ বসুর কাছে পরাজিত হলেন। পরবর্তীকালে তাঁকে বাধ্য করা হল কংগ্রেস দল ছেড়ে চলে যেতে এবং ফরোয়ার্ড ব্লক গঠন করতে। আর আজকে বাংলার পবিত্র এই বিধানসভায় দাঁড়িয়ে যখন এই প্রস্তাব আমরা তুলছি, তখন বিস্ময় জাগে, এরাজ্যে স্বরাজ পার্টি এবং ফরোয়ার্ড ব্লক গঠন করা হয়েছিল বামপন্থী নীতি ও আদর্শকে প্রতিফলিত করবার জন্য। এখানে বামপন্থী আদর্শকে প্রতিফলিত করবার জন্য কংগ্রেসেরই একজন এই দুটো দলকে গঠন করেছেন। এই প্রসঙ্গে যেটা বলবার সেটা হচ্ছে যে, আমরা দেখেছি, সেই সময়ে বিতর্ক

থাকলেও ১৯২২ সালে কমিউনিস্ট আন্তর্জাতিক চিত্তরঞ্জন দাসের ছেলে চিররঞ্জন দাস এবং সুভাষচন্দ্রকে কমিউনিস্ট ইন্টারন্যাশনালে ইনভাইট করা হয়েছিল। লেনিন তখন বেঁচে ছিলেন। সুতরাং সুভাষ বসুর কথা উঠলে কমিউনিস্টদের বিরুদ্ধে চিরায়ত যে কৌশল করবার কায়দা, বিশ্লেষণ, করবার যে দৃষ্টিভঙ্গি, প্রকৃত অর্থে সেই দৃষ্টিভঙ্গি দ্বারা পরিচালিত হয়েছিল বলে কংগ্রেস পরবর্তীকালে আমাদের স্বাধীনতা সংগ্রামে যে যোগ্য ভূমিকা, তার মূল্যায়ন করতে ব্যর্থ হয়েছিল। আমরা পরিষ্কার ভাবে রজনীপাম দত্ত, মার্ক্সবাদী দার্শনিকের কথা সকলেই জানি। ২৪শে জানুয়ারি, ১৯৩৮ সালে সুভাষ বসুর সঙ্গে তাঁর কথোপকথন হয়েছিল। সেখানে বলা হয়েছিল, আমরা সাম্রাজ্যবাদের বিরুদ্ধে স্বাধীনতা অর্জনের জন্য রাজনৈতিক স্বাধীনতা অর্জন করতে চাই না। আমরা রাজনৈতিক স্বাধীনতার সঙ্গে সঙ্গে চাই সোশ্যাল জাস্টিস প্রতিষ্ঠিত হবে। ভারতবর্ষে জাতিধর্ম নির্বিশেষে পরিকল্পিত ভাবে দেশকে গড়ে তোলা হবে। তার আগেও আমরা দেখেছি লাহোরে বক্তৃতা ১৯২৯ সালে। সেখানে একই চিন্তা প্রতিফলিত হয়েছে আমরা দেখেছি। পরবর্তীকালে বামপন্থীদের সঙ্গে তাঁর যে মেলামেশা তা আমরা জানি। গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার হোম ডিপার্টমেন্টের ফাইলে ১৯২৪ সালে এবং ১৯৩২ সালে. ১৯২৪-১৯২৭ সাল পর্যন্ত তাঁকে গ্রেপ্তার করে জেলের মধ্যে রাখা হয়। ১৯৩২-১৯৩৭ এই সময়ে দেখেছি তৎকালীন ব্রিটিশ সরকার তাঁকে অন্তরীণ অবস্থায় রেখে দেয়। সেজন্য আমরা বলছি, সুভাষ বসুর সম্বন্ধে বামপন্থীদের ভাল সম্পর্ক ছিল। কোনও একটা প্রশ্ন নিয়ে আদর্শের ফারাক হয়েছে, কৌশল নিয়ে কিছু বিতর্ক থাকতে পারে, ভুল বোঝাবুঝি থাকতে পারে। কিন্তু তাঁর দেশপ্রেম সম্পর্কে তাঁকে খাটো করে দেখাবার কোনও অভিপ্রায় কমিউনিস্ট পার্টির ছিল না। কেউ যদি ভুল সংশোধন করতে পারে তা কমিউনিস্টরাই পারে, কংগ্রেস বা অন্য কেউ পারে না। তা যদি পারতেন তাহলে কংগ্রেসের নেতারা প্রায়শ্চিত্ত করে বলতেন যে, সুভাষের কংগ্রেস থেকে চলে যাওয়া ভুল হয়েছে। কংগ্রেসের সংকীর্ণ নীতির ফলে সুভাষচন্দ্র ফরোয়ার্ড ব্লক গঠন করেছিলেন। কংগ্রেসের নেতৃত্বের জন্যই তিনি শেষ পর্যন্ত কংগ্রেসে থাকতে পারেন নি। এই কথাটা তাঁদের স্মরণে রাখা উচিত। সর্বশেষে আমাদের জটিলতার মুহূর্তে, জাতীয় বিপদের সময়ে সুভাষচন্দ্রের কাজের সঠিক মূল্যায়নের জন্য জাতীয় একাডেমি প্রতিষ্ঠা করা উচিত। আপনি বলবার জন্য যে সময় দিলেন, তারজন্য ধন্যবাদ।

**শ্রী অসিত মিত্র ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য জয়ন্ত বাবু যে মোশন এনেছেন তাকে সমর্থন করে এবং নেতাজীর প্রতি শ্রদ্ধা জানিয়ে আমি কয়েকটি কথা এখানে রাখছি। আপনারা জানেন এবং আমরাও জানি নেতাজীর জন্ম শতবর্ষ ভারতবর্ষ এবং ভারতবর্ষের বাইরে, জয়ন্ত বাবুর কথায় এশিয়া—কিন্তু আমার ধারণা সারা পৃথিবী ব্যাপি নেতাজী জন্মশতবর্ষ উদ্‌যাপিত হচ্ছে। স্বামী বিবেকানন্দর ভাবী শিষ্য এবং শিক্ষক বেণীমাধব দাসের ছাত্র, পরবর্তীকালে দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের নেতৃত্ব সুভাষচন্দ্রের মধ্যে একটা চেতনাবোধ জন্মেছিল, সেগুলো কমিউনিস্টদের অজানা। আমরা সুভাষচন্দ্রের তরুণের স্বপ্ন পড়লে দেখতে পাই, তিনি

একটা জায়গায় ছাত্রদের বক্তৃতা করতে গিয়ে বলেছেন, আমার উপদেশ তোমরা এই বইগুলো পড়বে। তিনি যেসব বইয়ের কথা বলেছিলেন তার মধ্যে উল্লেখযোগ্য কয়েকটি বইয়ের নাম হল শ্রী শ্রী রামকৃষ্ণ কথামৃত, রবীন্দ্রনাথের গীতাঞ্জলি, গোরা, বঙ্কিচন্দ্রের বই বিশেষ করে রাজসিংহ এবং মেবারের পতন এই সমস্ত বইগুলি। জয়ন্তবাবু বক্তৃতা করলেন, তার কথাগুলো ভালো লাগলো, কিন্তু তার মতো প্রবীণ সদস্যের কাছ থেকে আমরা এটা আশা করিনি, তিনি তার বক্তৃতায় কোথাও নেতাজীকে জাতীয়তাবাদী বলে উল্লেখ করেননি। যদিও আমাদের উল্লেখ করার মধ্যে দিয়ে নেতাজী জাতীয়তাবাদী ছিলেন, কি ছিলেন না এটা প্রমাণ করার দরকার নেই। কিন্তু আমরা আশা করেছিলাম তার মতো একজন শ্রদ্ধেয় মানুষ এই কথাটা বলবেন। নেতাজীর সোশ্যালিজম বা চিন্তা-ভাবনা নিয়ে যদি আলোচনা করি তাহলে অনেক সময় লাগবে, সৌগত বাবু এই ব্যাপারে বলেছেন। ১৯২১ সালে আই. সি. এস পরীক্ষার সময় তার আগে রুশ বিপ্লব হয়ে গেছে—এই ব্যাপারে আমি বামপন্থী বন্ধুদের সঙ্গে তর্ক-বিতর্কে যেতে চাইনা সেই সময় কংগ্রেসে যোগদান করার জন্য নেতাজী সুভাষচন্দ্র বোস দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের কাছে চিঠি লিখেছিলেন। আমি এই ইতিহাস জেনেই বলছি, এই ব্যাপারে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির বন্ধুদের এই ব্যাপারে উত্তেজিত হওয়ার কোনও কারণ নেই।

[1-30 – 1-40 p.m.]

কি চিঠি লিখেছিলেন তিনি। তিনি লিখেছিলেন, কংগ্রেসে কয়টি কাজ পেতে চাই। আমার আই. সি. এস চাকরি করার ইচ্ছা নেই। আমি কয়টা কাজ চাই। কি কাজ চেয়েছিলেন নেতাজী? যে কাজ তিনি চেয়েছিলেন তার একটা হল কংগ্রেসের যদি কোনও ইংরাজি পত্রিকা বেরোয় তিনি তার সাব-এডিটর হতে চেয়েছিলেন। দিস ইজ নাম্বার ওয়ান। কংগ্রেসে যদি কোন অ্যানালিটিক্যাল সেল তৈরি হয় তো তিনি সেখানে কাজ করবেন। সেখানে রিসার্চ স্টুডেন্টদের নিয়ে তিনি কাজ করতে চেয়েছিলেন। আরেকটি কাজ তিনি চেয়েছিলেন। ন্যাশনাল ইউনিভারসিটি—ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াইতে অংশীদার, সেই ন্যাশনাল ইউনিভার্সিটিতে তিনি অধ্যাপনা করতে চেয়েছিলেন। এটা নেতাজী দেশবন্ধুকে লিখেছিলেন। এরপরও একজন সদস্য বললেন কংগ্রেস নেতাজীকে প্রোজেক্ট করতে চায়। আমি যেটা বলতে চাইছি নেতাজী কংগ্রেসকে একমাত্র সংগঠন বলে ভেবেছিলেন। গান্ধিজীর গণজাগরণ সম্পর্কে তাঁর কোনও দ্বিধা ছিল না। একটা জায়গায় এসে তাঁর মত এবং পথের পার্থক্য হয়েছিল। নেতাজী চেয়েছিলেন চূড়ান্ত সংগ্রাম ঘোষণা করতে, গান্ধিজি তাঁকে ওয়েট করতে বলেছিলেন। কিন্তু সেই চিন্তাধারাই চূড়ান্ত রূপ পেল "ভারত ছাড়ো" আন্দোলনে। ৪২ সালে ৮ই আগস্ট বোম্বাইতে ভারত ছাড়ো আন্দোলনের যে সিদ্ধান্ত গৃহীত হয় সেখানে গান্ধিজির চিন্তার সঙ্গে নেতাজীর চিন্তাধারা ওতপ্রোতভাবে জড়িত। এই হচ্ছে নেতাজীর চরম মূল্যায়ন। কংগ্রেস

সম্পর্কে তাঁর কি ধারণা ছিল? ১৯৩৯ সালে একটা পত্রিকা বেরিয়েছিল, সেখানে তিনি কি বলেছেন একটু পড়ে শোনাচ্ছি। উনি দেশবন্ধুকে লিখেছিলেন, "১৮৮৫ খ্রিষ্টাব্দে কংগ্রেসের জন্ম হয়। ২০ বৎসর নিয়মতান্ত্রিক আন্দোলনের পর আমাদের রাষ্ট্রীয় ইতিহাসের এক নতুন যুগ আরম্ভ হয়। সেটা স্বাবলম্বনের যুগ। স্বদেশী গ্রহণ ও বিদেশি বর্জনের যুগ। তারপর একদিকে বঙ্গভঙ্গ এবং অপরদিকে আমলাতন্ত্রের দমননীতি এমন এক বিষাক্ত আবহাওয়া সৃষ্টি করল যে দেশের তরুণ সম্প্রদায় উত্তেজনার বশবর্তী হয়ে আত্মসংযম হারিয়ে ইতিহাসের চিরপরিচিত পন্থা—সশস্ত্র বিদ্রোহ পন্থা অবলম্বন করল। ১০ বৎসর অতীত হতে না হতে আমরা পুনরায় আমাদের রাষ্ট্রীয় ইতিহাসের এক নূতন অধ্যায়ে প্রবেশ করলাম—অহিংস, অসহযোগ ও সত্যাগ্রহের অধ্যায়। নেতাজী সমাজবাদ চেয়েছিলেন। সমর গুহ'র নেতাজীর স্বপ্ন ও সাধনাতে তিনি বলেছেন ভারতবর্ষ অন্ধভাবে কোনও দেশকে অনুসরণ করতে পারে না। ভারতবর্ষ সমাজবাদ চায়। ভারতবর্ষে সোভিয়েত রাশিয়ার নীতি রূপায়ণ সম্ভব হতে পারে না। এই কথা নেতাজী সুভাষচন্দ্র বসুর। আমি এই মোশনকে সমর্থন করছি। আমি চাই ন্যাশনাল অ্যাকাডেমি তৈরি হোক। সারা ভারতবর্ষে বিভিন্ন শাখা প্রশাখা থাকবে। চিন্তা-ভাবনা, পুনর্মূল্যায়নের মধ্যে দিয়ে ছাত্রছাত্রীদের নেতাজী সম্পর্কে বুঝিয়ে দেওয়া হোক, শুধুমাত্র রাজনৈতিক ক্ষেত্রে নয়।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় চেয়ারম্যান, জয়ন্ত বিশ্বাস নেতাজীর জন্ম শতবার্ষিকীতে তাঁর মূল্যায়ন সম্পর্কে যে প্রস্তাব রেখেছেন ন্যাশনাল অ্যাকাডেমি স্থাপন করার আমি তাকে সমর্থন করছি। এবং যে ন্যাশনাল অ্যাকাডেমী স্থাপনের কথা বলেছেন, তাকে আমি সমর্থন জানাই। স্যার, আমার পূর্ববর্তী বক্তা মহাজাতি সদনের ভাষণের প্রথম স্ট্রাঞ্জার কথা বলেছেন। তৃতীয় স্ট্রাঞ্জায় নেতাজী যে কথা, সেগুলি তিনি সুকৌশলে এড়িয়ে গেছেন। সেখানে তিনি বলেছেন—'আজ ভারতের রাষ্ট্রীয় গগন মেঘাচ্ছন্ন হয়ে উঠেছে। আমরাও ইতিহাসের এমন এক চৌমাথায় গিয়ে পড়েছি, সেখান থেকে বিভিন্ন দিকে পথ বেরিয়ে গেছে। এখন আমাদের সম্মুখে সমস্যা এই যে নিয়মতান্ত্রিকতার পথ আমরা ১৯২০ খ্রিষ্টাব্দে বর্জন করেছিলাম। পুনরায় কি সেই পথে ফিরে যাব? এই প্রশ্ন তিনি তুলেছিলেন। গোটা কংগ্রেসিদের সাথে নেতাজীর এখানেই বিরোধ। নেতাজী কংগ্রেসে কতখানি ছিলেন, তা তার কর্মময় জীবন আলোচনা করলেই জানা যাবে। তিনি যখন বিলেত থেকে বাংলাদেশে এলেন, তখন কংগ্রেস শুরু করলেন। এর কারণ—আর কোন রাজনৈতিক দল ছিল না—কংগ্রেসই একমাত্র ছিল। স্বভাবতই দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের নির্দেশে তিনি কংগ্রেসে যোগদান করেছিলেন। কিন্তু এই কথা ভোলেন কি করে যে, মেয়র পদের সময় নেতাজী সুভাষকে হারাবার জন্য নরমপন্থী বিজয় বসুকে দাঁড় করিয়েছিলেন কংগ্রেস? তার পরবর্তীকালে পূর্ণ স্বরাজের দাবিতে উনি বারবার প্রস্তাব তুলতে চান। কিন্তু আপনারা তার বিরোধিতা করেছিলেন। উনি যখন সভাপতি হলেন তখন গান্ধীজী তাঁকে অপমান করেছিলেন। তিনি তখন পদত্যাগ করেছিলেন। ১৯৩৮-

৩৯ সালে দ্বিতীয় বিশ্বযুদ্ধের প্রেক্ষাপটে ভারতবর্ষ যখন অগ্নিগর্ভ ছিল, তখন চরমপন্থী গ্রহণের জন্য কংগ্রেস ওয়ার্কিং কমিটির কাছে আবেদন করে। কিন্তু তারা নিয়মতান্ত্রিক পথই আঁকড়ে থাকে এবং জয়প্রকাশ তার বিরোধিতা করেছিলেন। কিন্তু পরবর্তীকালে জয়প্রকাশ নারায়ণ ১৯৪০ সালে এই ব্যাপারের জন্য নেতাজীর কাছে ভুল স্বীকার করে চিঠি লেখেন এবং নেতাজী যে ঠিক ছিলেন সেটা পরবর্তী আগস্টের আন্দোলনই তার প্রমাণ। পরবর্তীকালের ইতিহাস জানেন যে, নেতাজীর কাজকর্মের যাতে সাফল্য না হয় তারজন্য আপনারা বারবার রাশ টেনে ধরেছেন। আজকে আপনারা বলছেন যে, তিনি তাঁর কর্মময় জীবনের ৪৮ বছর কংগ্রেসেই কাটিয়েছেন। আমি দৃঢ়তার সঙ্গে বলতে চাই যে, নেতাজীর সঙ্গে কংগ্রেসের প্রতিটি পদে পদে বিরোধ ছিল। তার ফলে তিনি কংগ্রেস থেকে বেরিয়ে এসে তিনি বামপন্থী দল গঠন করতে বাধ্য হয়েছিলেন। আজকে এই কথা বলছি—আপনারা ৪৫ বছর কেন্দ্রে আছেন—কিন্তু লোকসভাতে নেতাজীর মূর্তি বসাতে পারেননি কেন? এর জবাব আপনাদের দিতে হবে। কমিউনিস্টদের সাথে তাঁর সহযোগিতার পথ আপনাদের চেয়ে অনেক বেশি। তিনি ১৯৩৯ সালে এ আই টি ইউ সিতে সভাপতি হয়েছিলেন। মস্কোতে লেনিন একবার মিটিং ডেকেছিলেন। সেখানে তিনি নেতাজী সুভাষচন্দ্র বোস এবং দেশবন্ধু চিত্তরঞ্জন দাসও আমন্ত্রিত হয়েছিলেন। কিন্তু ব্রিটিশের বাধা পেরিয়ে তাঁরা মস্কোতে যেতে পারেননি। তাঁর সম্পর্কে মূল্যায়ন আমাদের সঠিক হয়নি। তদানীন্তন ১৯৬১-৬২ সালে পার্টির জেনারেল সেক্রেটারি সুবোধ মল্লিক স্কোয়ারে জনসভায় দাঁড়িয়ে বলেছিলেন যে, মূল্যায়ন সঠিক ছিল না। পরবর্তীকালে জ্যোতি বাবু, হীরেণ মুখার্জি, গৌতম চ্যাটার্জি ইত্যাদি তাঁরা বিভিন্ন ভাবে প্রমাণ করেছেন যে, মূল্যায়ন সঠিক ছিল না। তাই আজকে আমাদের ক্ষমা চাওয়ার চেয়ে কংগ্রেস বন্ধুদের বলব যে, আগে আপনাদের ক্ষমা চাওয়া উচিত। নেতাজীই প্রথমে সম্পদ বন্টনের কথা বলেছেন। তিনিই প্রথমে ভূমিসংস্কারের কথা বলেছেন। সাম্প্রদায়িক সম্প্রীতির কথা তিনিই প্রথম বলেছেন। তাই আমি আজকে মনে করি যে, তাঁর সম্পর্কে সঠিক মূল্যায়ন করে ন্যাশনাল অ্যাকাডেমী তৈরি করে ভবিষ্যৎ প্রজন্মের কাছে তুলে দেওয়া দরকার।

[1-40 – 1-50 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাস মহাশয় নেতাজী অ্যাকাডেমি করার বিষয়ে যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। এখানে একটা অ্যামেণ্ডমেন্ট আমাদের ছিল, সেটা চেয়ার থেকে ডিসঅ্যালাউ করেছেন। আগেই বলেছি সেটা গায়ের জোরে হয়েছে। তারপর, নেতাজীর প্রতি সম্মান জানাতে এই প্রস্তাব মেনে নেব। নেতাজীর জন্ম শতবর্ষ হচ্ছে। স্বাধীনতা আন্দোলনে নেতাজীর গৌরবজ্জ্বল ভূমিকা নিয়ে আমরা যে গর্ব করি, সেই নেতাজীর প্রতি কেউ শ্রদ্ধা জানাল কি জানাল না তাতে নেতাজীর কিছু যায় আসে না। আমরা আশা করেছিলাম নেতাজীর সম্বন্ধে আলোচনায়

মুখ্যমন্ত্রী জবাব দেবেন। কিন্তু তিনি এখন দিল্লিতে আছেন, কাজের জন্য গেছেন। কিন্তু বুদ্ধদেববাবু তো উত্তর দিতে পারতেন। আজকে সরকার পক্ষের কাছে নেতাজী এমন গুরুত্বপূর্ণ যে এই বিষয় নিয়ে আলোচনা করলেও সেখানে সি. পি. এমের কোনও মন্ত্রী উত্তর দিচ্ছেন না। ফরওয়ার্ড ব্লক থেকে দিয়েছেন। এটা সরকার পক্ষের মানসিকতা। আমি কুৎসার কথা বলছি না। ঐতিহাসিক সত্যকে স্বীকার না করলে আরেকটা ঐতিহাসিক ভুল হবে। আজকে অন্তত বুদ্ধদেববাবুর উত্তর দেওয়া উচিত ছিল। তিনি তা না দিয়ে চলে গেলেন। এটা দুর্ভাগ্যের, স্যার, ৭০ দশকে নেতাজী সম্বন্ধে ভুল মূল্যায়ন করেছিলেন বলে অকপটে স্বীকার করছেন। হতেই পারে, রাজনৈতিক ভুল হতেই পারে। গ্রেট ব্লাণ্ডার, নতুন করে দেখুন। ৭৫-৭৬ বছর পর ভুল স্বীকার করেছেন। কিন্তু ভুল স্বীকার করলেই হয় না। আপনারা তার প্রায়শ্চিত্য করেছেন কি? একটা দিনের জন্য আপনারা নেতাজীর জন্মজয়ন্তী পালন করেছেন? আমি গ্রামবাংলায় ঘুরি। কোনও সি. পি. এম. অঞ্চল কমিটিতে দেখিনি নেতাজীর জন্মজয়ন্তী পালন করতে। আপনারা যে উদ্দীপনা নিয়ে মে ডে পালন করেন, যে উৎসাহ উদ্দীপনা নিয়ে অক্টোবর বিপ্লব পালন করেন, নভেম্বর বিপ্লব পালন করেন, তার সিকি অংশ উৎসাহ নিয়ে নেতাজীর জন্মজয়ন্তী পালন করেন না। এটা আমাদের দুর্ভাগ্য। শুধু ভুল বললেই হয় না, ভুলের পর প্রায়শ্চিত্য করুন। আপনারা বলবেন ওরা শুধু কুৎসা রটাচ্ছেন। অ্যাকাডেমি হলে সবচেয়ে বেশি খুশি হব আমরা। কারণ তাতে নেতাজীর সঠিক মূল্যায়ন হবে। কেন সি. পি. এম. নেতাজীকে তোজোর কুকুর বলেছিলেন, কেন সি. পি. এম. নেতাজীকে বিশ্বাসঘাতক বলেছিলেন, কেন নেতাজী কংগ্রেসের সমালোচনা করেছিলেন এইসব মানুষ জানতে পারবে। মানুষ জানুক গান্ধীজি, নেহেরু, নেতাজী সম্বন্ধে কি বলেছিলেন। গান্ধীজি, নেহেরু কোনও দিনই নেতাজীকে দেশদ্রোহী, তোজোর কুকুর বলেননি, বিশ্বাসঘাতক বলেননি। সেটা আপনারা বলেছেন। এই সত্যগুলো তুলে ধরতে হবে। অস্বীকার করে লাভ নেই। আজকে অ্যাকাডেমি করলেই সবাই খুব সমর্থন করবেন। আজকে হোচিমিন সম্বন্ধে, কমরেড লেনিন সম্বন্ধে জানতে বলা হচ্ছে ছাত্রদের। কিন্তু আপনারা ২০ বছর সরকারে আসার পরেও পাঠ্য পুস্তকে নেতাজীর স্থান হয়নি, তার সম্বন্ধে কাটছাঁট করা হয়েছে। নেতাজী সম্পর্কে আপনারা কি বলেছেন সেটা উহ্য রেখেও, এত বড় ব্যক্তিত্ব, এত বড় আদর্শ যিনি, তাঁর সম্বন্ধে বলুন। শুধু একটা রেজিলিউশন আনলেই নেতাজীর প্রতি শ্রদ্ধা জানানো হল, এটা মনে করবেন না। যদি নেতাজীর প্রতি শ্রদ্ধা জানাতে পারতেন, তাহলে এই নেতাজী একাডেমির কথা বলা যেত। তাই বলি, ভণ্ডামিতেও আপনাদের শ্রেষ্ঠত্ব আছে। যেমন এটা একটা ভণ্ডামী। বলতে পারতেন, এই প্রস্তাবটা একসঙ্গে আনি। দেখাতে চাইছেন বামফ্রন্ট কত নেতাজী ভক্ত। আসলে, পাপীকে পাপের হাত থেকে বাঁচতে হলে এছাড়া পথ নেই। 'পশ্চিমবঙ্গ' একটা নেতাজী সংখ্যা বেরিয়েছে, সেখানেও নেতাজীকে সেন্সর করা হয়েছে, সব কিছু তুলে ধরা হয়নি। আজকে ওরা ভণ্ডামি করুক আর যাই করুক, নেতাজীর প্রতি ভাবাবেগ আছে মানুষের শ্রদ্ধা আছে।

নেতাজীর জন্মদিন এমন ভাবে হচ্ছে, যেমন সরস্বতী পুজো হয়, সেইরকম পাড়ায় পাড়ায় নেতাজী উৎসব করা হয়। নেতাজীর উৎসব ফরোয়ার্ড ব্লকের লোকেরা করে, কংগ্রেসের লোকেরা করে। আরও বেশি করে জানা যেতে পারে নেতাজী সম্বন্ধে, সেইজন্য একটা অ্যাকাডেমি হোক, সেটা আমরাও চাই। আজকে এই সভার মধ্যে দিয়ে বামফ্রন্টকে হুঁশিয়ারি দিতে চাই, নেতাজীকে অত খেলো করবেন না। বুদ্ধদেব বাবু, সি. পি. আই. (এম) এর মন্ত্রী নেতাজী সম্বন্ধে আলোচনা করতে পারতেন—তাহলে আপনিই বড় হতেন, নেতাজী নয় তা না করে ফরোয়ার্ড ব্লকের মন্ত্রীকে বলতে বলে নেতাজীকে ছোট করেছেন। এর প্রমাণ, সি. পি. আই. (এম.)-এর নেতাজীর প্রতি যে মূল্যায়ন আগে ছিল, তা থেকে এক চুলও সরে আসেনি, সেটাই আছে। নরেন বাবুর কিছুই করার ক্ষমতা নেই, তবুও বলছি অ্যাকাডেমি করার চেষ্টা নিশ্চয় করবেন। পশ্চিমবঙ্গ সরকারে যেটুকু ক্ষমতা আছে, তার মধ্যে দিয়েই পাঠ্য পুস্তকে নেতাজী সম্পর্কে আরও বিশদ ভাবে লিখবেন। আজকে নেতাজী সম্বন্ধে আরও বেশি জানা দরকার। কারণ, আজকে গোটা ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তি যেভাবে মাথা চাড়া দিয়ে উঠছে, সেখানে নেতাজীর মতো ব্যক্তিত্বের প্রয়োজন। তিনি ভারতবর্ষের সমস্ত সম্প্রদায়ের মানুষকে এককাট্টা করেছিলেন। আজকে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে গেলে নেতাজী একটা বিরাট অস্ত্র। সেই নেতাজীকে যদি আমাদের যুবসমাজ, আমাদের ছাত্রসমাজ জানতে না পারে, তাহলে সেই সাম্প্রদায়িক শক্তিকে মোকাবিলা করতে গিয়ে পদে পদে হোঁচট খেতে হবে। আজকে ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিয়ে উঠছে। সাম্প্রদায়িক সংহতি বজায় রাখতে গেলে নেতাজীকে বেশি করে জানা দরকার। সেইজন্য পাঠ্যপুস্তকে নেতাজী সম্বন্ধে বিশদ ভাবে লেখার কথা বলব। অসীম বাবু আছেন, তিনি বলুন, শুধু জল নিয়ে নয়, নেতাজীকে নিয়েও বলুন। জানি তা বলবেন না। কেননা, যে মানসিকতা নিয়ে আপনারা তৈরি, সেখানে বলা সম্ভব নয়। তাই আর বেশি না বলে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 – 2-00 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা এই হাউসে একটা প্রস্তাব নিয়ে আলোচনা করছি এবং এটা সর্বসম্মতিক্রমে গৃহীত হবার পথে। কিন্তু আলোচনায় বক্তব্য রাখতে গিয়ে পারস্পরিক আক্রমণাত্মক কথা একটু অস্বস্তিতে ফেলেছে হাউসের অবস্থাটাকে। একটা মহান প্রস্তাব যেটা এই হাউসে গৃহীত হতে চলেছে সেখানে কিছু অস্বস্তিকর পরিবেশ সৃষ্টি হয়েছে। এটা না হলে ভালো হত। আমরা এখানে যারা আছি, আমাদের দেশের সমস্ত মানুষ আমরা একথা উপলব্ধি করি যে, নেতাজী স্বাধীনতা সংগ্রামের একজন অনন্য ব্যক্তিত্ব এবং তাঁর কর্মধারা, তাঁর রাজনৈতিক দর্শন, স্বাধীনতা সংগ্রামের যে বোধ এগুলো নিয়ে আজ বিশ্লেষণ হওয়ার দরকার আছে। আজকে এগুলো আলোচনার দরকার

আছে, সঠিক মূল্যায়ন হওয়ার দরকার আছে। শুধু তাই নয়, এগুলো নব-প্রজন্মের কাছে পৌঁছে দেওয়ার দরকার আছে দেশের স্বার্থে। এটা আমরা সবাই উপলব্ধি করি। নেতাজী কেন কংগ্রেসে যোগ দিলেন? এই প্রশ্ন নিয়ে মাথাব্যাথার কোনও দরকার নেই। কারণ, কংগ্রেস তখন একটা প্লাটফর্ম হিসাবে ছিল। যাঁরা দেশকে স্বাধীন করতে চাইতেন, মাতৃভূমির শৃঙ্খল মোচন করতে চাইতেন তাঁরা তখন কংগ্রেসের মধ্যে ছিলেন। দেখা গেল সেখানে দক্ষিণ-পন্থী, বামপন্থী চিন্তাসম্পন্ন মানুষ জন সকলে কাজ করছেন। তবে, গান্ধীজীর অবদানকে খাটো করে দেখার কোনও দরকার নেই। ভারতবর্ষের হিমালয় থেকে কণ্যাকুমারীকা পর্যন্ত স্বাধীনতার চেতনাকে ছড়িয়ে দেওয়াতে গান্ধীজীর অবদান শ্রদ্ধার সঙ্গে স্মরণ করতে হয়। নেতাজীর সঙ্গে গান্ধীজীর মত পার্থক্য কোনও ব্যক্তির সংঘাত নয়। সীতারামাইয়ার পরাজয় সম্পর্কে যদি মনে করা হয় এটা ব্যক্তির লড়াই, তা নয়। লড়াইটা ছিল নীতির। ভারতের স্বাধীনতা কোন পথে আসবে, তার লড়াই। চরকা কেটে সত্যাগ্রহের মধ্যে দিয়ে আসবে? না কি, সংগ্রামের মধ্যে দিয়ে আসবে। নেতাজী দ্বিতীয় মতবাদটা পোষণ করতেন। এক্ষেত্রে গান্ধীজীর সঙ্গে তাঁর মত মেলেনি। কংগ্রেসের মধ্যে থেকে তিনি বামপন্থী চিন্তা-ধারার মানুষকে এক করতে চেষ্টা করেছিলেন। কিন্তু সেখানে যখন হল না তখন তিনি আলাদা দল ফরোয়ার্ড ব্লক গঠন করলেন। আমরা দেখলাম, নেতাজীর চিন্তা-ধারার মধ্যে বামপন্থা ছিল। ১৯২৯ সালে মেদিনীপুরের যুব সম্মেলনে তিনি বলছেন, সাম্যবাদের ভীত্তিতে ভারতবর্ষে সমাজতান্ত্রিক ব্যবস্থা গড়ে তুলতে হবে। ১৯৩০ সালে, পরের বছরেই, বিপ্লবী বারীণ ঘোষকে লেখা আছে, ভারতবর্ষে একটা শ্রেণীহীন সমাজ ব্যবস্থা গঠন করতে হবে। আবার পরের বছর, ১৯৩১ সালে, এ. আই. টি. ইউ. সি.-র সর্বভারতীয় সম্মেলনে তাঁর বক্তৃতায় দেখা যাচ্ছে তিনি একই কথা বলছেন, ভারত নয় বিশ্বের সমস্ত দেশের মুক্তির পথ হচ্ছে সমাজতন্ত্র। পরবর্তীকালে হরিপুরা কংগ্রেস সম্বন্ধে যা হয়েছিল সে সম্বন্ধে মাননীয় সৌগত বাবু বলেছেন। রজনীপাম দত্তের সঙ্গে যে কথাবার্তা হয়েছিল সেটা এখানে বলা হয়েছে। শেষে ১৯৪৪ সালে টোকিওতে ছাত্রদের কাছে যে বক্তব্য রেখেছিলেন পরিণত চিন্তা-ভাবনার মধ্যে দিয়ে তাতে তিনি বলছেন, স্বাধীনোত্তর ভারতবর্ষ সমাজতন্ত্রের পথে এগোতে হবে। তবে অন্য দেশের অনুকরণে নয়। ভারতবর্ষে সমাজতন্ত্র আসবে, ভারতবর্ষের পরিবেশ, এখানকার ভৌগলিক অবস্থা, ঐতিহ্য, সাংস্কৃতি এগুলো মেনে নিয়ে। আজকে পৃথিবীর বিভিন্ন দেশ এই সত্য স্বীকার করে। একটা দেশে সমাজতন্ত্র যে পথে এসেছে পৃথিবীর সব দেশে সমাজতন্ত্র সেই ভাবে আসবে না। সমাজতন্ত্রই হচ্ছে শ্রেষ্ঠ ব্যবস্থা, তা বিভিন্ন পথে হতে পারে। এই যে বিষয় যে রাজনৈতিক আদর্শ এগুলি কে আমাদের তুলে ধরতে হবে নব-প্রজন্মের মধ্যে। এর জন্য নিশ্চয়ই অ্যাকাডেমীর দরকার আছে, সেই জন্য আমি এটাকে সমর্থন করছি, এটা হলো একটা দিক। আর একটা দিক হল আমাদের দেশের বর্তমান পরিস্থিতিতে যে বিপদ, যে অশুভ শক্তির পদধ্বনি শুনছি, যে মৌল বাদের বিরোধের চক্রান্ত চলছে, কোনও কোনও ক্ষেত্রে হিন্দু মৌলবাদকে উস্কানি দিচ্ছে, আবার

কোনও কোনও ক্ষেত্রে মুসলমান মৌলবাদকে উস্কানি দিচ্ছে। এই ভয়ঙ্কর অবস্থার বিরুদ্ধে যদি আন্দোলন করতে হয় তাহলে আমাদের মনে করতে হয় আজাদ হিন্দ ফৌজের কথা। যেখানে হিন্দু ছিল, মুসলমান ছিল, শিখ ছিল, এটাই নেতাজী করতে পেরেছিলেন। এই ভারতবর্ষে স্বাধীনতা আন্দোলন যাঁরা করেছেন, যাঁরা ফাঁসির মঞ্চে এগিয়ে গিয়েছিলেন, সমস্ত দেশপ্রেমীরা কারারুদ্ধ হয়েছিলেন, তাঁদের স্বপ্নের ভারতবর্ষ এটা নয়। যে বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠেছে, যে হিন্দু-মুসলমানের হানাহানি দেখা যায়। আমরা একথা বিশ্বাস করি যে যদি নেতাজীর নেতৃত্বে ভারতবর্ষের স্বাধীনতা আসতো তাহলে হয়তো ভারতবর্ষ দ্বিখণ্ডিত হত না। সে দিন যদি বামপন্থীরা সঠিক ভাবে কাজ করতে পারত তাহলে আজকে এই অবস্থা হত না। আজকে আমাদের দেশে যে ভয়ঙ্কর পরিস্থিতি যেখানে রাজনীতিতে দুর্নীতি এসেছে এবং তার ফলেই আজকে মূল্যবোধ জ্ঞান সম্পন্ন মানুষ তারা রাজনীতি থেকে দূরে সরে আসতে চাইছেন। তাঁদের রাজনীতির প্রতি একটা অনীহা দেখা যাচ্ছে আজকে ডেমোক্রেসীই হচ্ছে আমাদের দেশের এক্সপেকটেড ফ্যাক্ট। এখানে দলীয় শাসন থাকবে, সেটা এক দলীয়, আবার বহু দলীয় হতে পারে। রাজনৈতিক মূল্যবোধ সম্পন্ন মানুষ যদি এর থেকে দূরে থাকতে চান, তাহলে ভবিষ্যত সমাজ কোথায় গিয়ে দাঁড়াবে। এ ব্যাপারে আমাদের চিন্তা-ভাবনা করা উচিত। এই মূল্যবোধ যাতে নব প্রজন্মের মধ্যে আসে। এই 'মূল্যবোধ' শব্দটা অল্প কিছু দিন হল শোনা যাচ্ছে। আগে যে জ্ঞানের কথাগুলি শোনা যেত বেশি তা হল সততা, দেশপ্রেম, যুক্তিবাদী মন, এগুলি ছিল জ্ঞানের কথা। যেমন এক জনের তেষ্টা পেলে আরেক জন এসে জল গড়িয়ে দেওয়ার মানসিকতা, দেশকে ভালবাসা এই সমস্ত গুনগুলি যদি ছাত্র-ছাত্রীদের মনে জাগ্রত করতে পারি তাহলে একটা সুন্দর সমাজ গড়ে তুলতে পারব। এবং এই কাজটা আমাদের কষ্ট হলেও করতে হবে। তার জন্য আমাদের যাঁরা মনীষী, যেমন নেতাজী, তাঁর যে রাজনৈতিক মতাদর্শ সেগুলি আরও বেশি করে বিশ্লেষিত হওয়ার দরকার, সেগুলি ছেলেমেয়েদের কাছে পৌঁছে দেওয়া দরকার।

[2-00 – 2-10 p.m.]

এখানে আব্দুল মান্নান সাহেব বলেছেন যে, আমরা কেন এটা করিনি? রাজ্য সরকারের উদ্যোগে নেতাজী জন্ম শতবার্ষিকী উৎসব পালন করা হচ্ছে। আমরা প্রস্তাব নিয়েছি যে, মাধ্যমিক স্তরের পাঠ্যসূচিতে নেতাজীর লেখা থেকে নির্বাচিত অংশ অন্তর্ভুক্ত করা যায় কিনা তা বিচার-বিবেচনা করা হবে। কারণ আমরা জানি মানবিক মূল্যবোধ সৃষ্টি করার ক্ষেত্রে পরিবারের মানুষদের যেমন একটা দায়িত্ব আছে, তেমন শিক্ষকদেরও দায়িত্ব আছে এবং সেই দায়িত্ব সুষ্ঠুভাবে পালন করার জন্য তাঁদের হাতে একটা অস্ত্র তুলে দেওয়া দরকার। সেই অস্ত্র হচ্ছে নেতাজীর লেখার নির্বাচিত অংশ। তা পাঠ্যপুস্তকে অন্তর্ভুক্ত করার কাজ আমরা করতে চলেছি। এমন কি প্রাথমিক স্তরের পাঠ্যপুস্তকেও নেতাজীর লেখা থেকে নির্বাচিত অংশ

অন্তর্ভুক্ত করার প্রয়াস চলছে। আমরা একটা একজিবিশন উদ্বোধন করতে চলেছি—আগামী ১১ তারিখ ৩-টে ৪৫ মিনিটে মহাজাতি সদনে তা উদ্বোধন করবেন প্রবীণ স্বাধীনতা সংগ্রামী, বিপ্লবী প্রশান্ত দাশগুপ্ত। আমরা লাইট অ্যাণ্ড সাউণ্ডেরও ব্যবস্থা করছি এবং তা শুধু আনন্দ দানের জন্য নয়, নেতাজীর রাজনৈতিক দর্শন, তাঁর জীবন, আজাদ হিন্দ বাহিনীর সংগ্রাম ইত্যাদি স্থায়ীভাবে, ধারাবাহিকভাবে মানুষের কাছে যাতে তুলে ধরা যায়, সে জন্যও এই প্রস্তাব এসেছে। নেতাজী ন্যাশনাল অ্যাকাডেমি গঠনের প্রস্তাবটি খুবই গুরুত্বপূর্ণ প্রস্তাব। এ বিষয়ে আমাদের দিল্লির সরকারের ওপর চাপ দিতে হবে যাতে জাতীয় অ্যাকাডেমি নেতাজীর নামে প্রতিষ্ঠিত হয়। সেখানে রিসার্চ ওয়ার্ক হবে যাতে সেখান থেকে নেতাজীর আদর্শ ভবিষ্যতে আমাদের যুব ও ছাত্র সম্প্রদায়ের কাছে তুলে ধরা যায়। প্রশ্ন উঠেছে, এটা কোথায় হবে, দিল্লিতে, না কলকাতায়? একটা প্রস্তাব এসেছে দিল্লিতে করা হোক। আমি বলব কলকাতায় করা হোক। কারণ হচ্ছে, কেন্দ্রীয় সরকারের উদ্যোগে যে নেতাজী বার্থ সেন্টিনারি সেলিব্রেশন কমিটি হয়েছে সেখানে আমাদের মুখ্যমন্ত্রী সদস্য, মাননীয় সাংসদ চিত্ত বসুও সদস্য। সেখানে মাননীয় সাংসদ চিত্ত বসু একটা প্রস্তাব দিয়েছেন যে, একটা নেতাজী ফাউণ্ডেশন গড়া হোক এবং সেই প্রস্তাবটা নিয়ে একটা সাব-কমিটি গঠিত হয়েছে। প্রস্তাবটি সাব-কমিটির বিবেচনাধীন আছে। সেই সাব-কমিটির মেম্বার সাংসদ চিত্ত বসুর সঙ্গে আমাদের কথা হয়েছে—নেতাজী ফাউণ্ডেশন গড়ার ক্ষেত্রে সাব-কমিটি বিশেষভাবে বিচার-বিবেচনা করছে এবং সেটা হলে দিল্লিতে হবে। এ ছাড়া এরকম নজির অনেক আছে—ব্যাঙ্গালোরে ন্যাশনাল অ্যাকাডেমি আছে, হায়দ্রাবাদে ন্যাশনাল অ্যাকাডেমি আছে। সুতরাং নেতাজীর নামে অ্যাকাডেমিটা কলকাতায় হতে কোনও অসুবিধা নেই। নেতাজী ফাউণ্ডেশন হলে তা দিল্লিতে হোক। সেটা একটা অ্যাপেক্স বডি হবে। আর নেতাজী অ্যাকাডেমি কলকাতায় হোক। আমি সেজন্য এখানে যে প্রস্তাব এসেছে যে প্রস্তাবকে সমর্থন করে, অ্যাকাডেমি করার পক্ষে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নেতাজী জন্ম শতবর্ষে মাননীয় বিধায়ক জয়ন্ত বিশ্বাস ও আরো কয়েকজন নেতাজীর নামে ন্যাশনাল অ্যাকাডেমি করার প্রস্তাব করেছেন, এটা খুবই গুরুত্বপূর্ণ। শুধু গুরুত্বপূর্ণই নয়, এটা আমরা না করলে একটা অন্যায় করতাম। কারণ নেতাজী সম্বন্ধে এখনো আমাদের মূল্যায়ন সম্পূর্ণ হয়নি। তা ছাড়া নেতাজীর প্রতি আমরা ঠিক ঠিকভাবে গত ৫০ বছর ধরে যথাযথ সম্মান দিইনি। কে দেয়নি, কতটুকু দেয়নি, কারা দেয়নি, সেটা বড় কথা নয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সভার অনুমতি নিয়ে এই প্রস্তাবের ওপর আলোচনার সময় আমি আরো ৩০ মিনিট বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারো আপত্তি নেই।

**(আলোচ্য প্রস্তাবের ওপর আলোচনার সময় ৩০ মিনিট বৃদ্ধি করা হয়।)**

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** তাঁর সম্বন্ধে এখন পর্যন্ত যথাযথ মূল্যায়ন হয়নি তাই নয়, তাঁকে যে জায়গায় আমাদের রাখা উচিত ছিল সে-জায়গায় এখন পর্যন্ত আমরা তাঁকে রাখতে পারিনি। দুর্ভাগ্যের হলেও ঘটনাটা সত্য। সেই কারণে আমি মনে করি এটা অত্যন্ত প্রাসঙ্গিক হচ্ছে, ঠিক কাজ হচ্ছে। নেতাজীকে আমরা বিভিন্নভাবে দেখি। কেউ বলে নেতাজীর অসাধারণ সামরিক প্রতিভা ছিল। এইটুকু বললে নেতাজী সম্পর্কে খন্ডিত পরিচয় হয়। হরিপুরা কংগ্রেসে প্রেসিডেন্সিয়াল অ্যাড্রেসে এবং কংগ্রেসের ম্যানিফেস্টোতে বলা হয়েছিল নেতাজী সমাজতান্ত্রিক চিন্তাধারার একজন প্রবক্তা ছিলেন। এইটুকু বললেও তাঁর পরিচয় খন্ডিত হয়। নেতাজী সাম্প্রদায়িক সম্প্রীতির প্রশ্নে একটা অসাধারণ নজির রেখেছেন—এইটুকু বললেও খন্ডিত পরিচয় হয়। আমার মনে হয়েছে—যেহেতু নেতাজীর সঙ্গে আমার ব্যক্তিগত জীবনে একটা ইমোশনাল অ্যাটাচমেন্ট রয়েছে, আমি নেতাজীর ডাকে রাজনীতিতে এসেছি, আমি সেই ভাবাবেগ প্রসূত হয়ে কথা বলছি না। নেতাজী সম্পর্কে ১০ বছর গবেষণা করে আমি এই ধারণায় পৌঁছেছি যে, নেতাজী সম্পর্কে ভারতবর্ষের ইতিহাসে রমেশচন্দ্র মজুমদার তাঁর যে পরিচয় দিয়েছেন, সেখানেও তাঁর সম্পর্কে পরিচয় দেননি। তিনি বলেছিলেন, ভারতের ইতিহাসে, স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে সুভাষচন্দ্র ছিলেন কমপ্লিট স্টেটসম্যান। তিনি অন্য কাউকে কমপ্লিট স্টেটসম্যান হিসাবে বিভূষিত করতে চাননি। নেতাজীর যে রাজনৈতিক মতাদর্শ, তাঁর যে চিন্তা ধারার বিবর্তন সেটাকে যদি ভাল ভাবে অনুসরণ করি তাহলে আমাকে এই কথাই বলতে হবে, ভারতবর্ষে স্বাধীনতা সংগ্রামে তাঁর ইতিহাসের যে দুটি ধারা প্রবহমান ছিল যার থেকে ১১১ বছর আগে জাতীয় মহাসভা অর্থাৎ ইন্ডিয়ান ন্যাশনাল কংগ্রেস প্রবর্তনের সময় থেকে ডব্লু.সি.ব্যানার্জি, হিউম, ওয়েভারবার্ন, দাদাভাই নৌরজি প্রতিষ্ঠিত জাতীয় মহাসভা—একটা ধারা প্রবর্তন করেছিলেন। সেই ধারা একটা সময়ে চড়ায় যখন ঠেকে গিয়েছিল, তাতে নতুন দিগন্ত উন্মোচন করেছিলেন মোহনদাস করমচাঁদ গান্ধী। তিনি শান্তিপূর্ণ পথে, শান্তিপূর্ণ প্রতিরোধের পথে, মিশ্র প্রতিরোধের পথে ব্রিটিশ সাম্রাজ্যবাদীকে সরানোর প্রশ্নে প্রথম ধারার সার্থক প্রতিভূ ছিলেন। দ্বিতীয় যে ধারা—ঊনবিংশ শতাব্দীর শেষ ভাগ থেকে ভারতীয় ইতিহাসে প্রবহমান ছিল—অবিভক্ত বাংলার যে ধারা সমৃদ্ধ করেছিলেন ধিংড়ে ভ্রাতৃদ্বয় এবং পিংলে ভ্রাতৃদ্বয়, অবিভক্ত পাঞ্জাবে ভগত সিং, চন্দ্রশেখর আজাদ, যে ধারা উত্তরপ্রদেশে সমৃদ্ধ করেছিলেন,—যোগেশচন্দ্র চট্টোপাধ্যায়, শচীন দাস, শচীন সান্যাল, যতীন দাস, হিন্দুস্তান রিপাবলিকান আর্মি, হিন্দুস্তান সোশ্যালিস্টিক রিপাবলিকান আর্মির নেতৃবৃন্দ, যে ধারা অবিভক্ত বাংলায় পুষ্ট করেছিলেন ক্ষুদিরাম, প্রফুল্ল চাকি, বিনয়, বাদল দীনেশ, মাস্টার দা-সূর্য সেন, মৃত্যুঞ্জয়ী শহিদ যতীন দাস, যতীন মুখার্জি নলিনী বাগচি, রাসবিহারি বসু প্রমুখ সেই ধারার সার্থকতম প্রবক্তা নেতাজী সুভাষচন্দ্র বসু, কোনও কোনও ঐতিহাসিক নেতাজী সুভাষচন্দ্র বসুকে সমতুল্য করেন ম্যাৎসিনির সঙ্গে, কেউ গ্যারিবল্ডির সঙ্গে, কেউ বা স্যানিয়েতের সঙ্গে, আবার কেউ বা কামাল আতার্তুকের সঙ্গে। আমি মনে করি—তাঁদের প্রতি যথেষ্ট সম্মান

দেওয়া সত্ত্বেও—নেতাজীর সঙ্গে তাঁদের তুলনা চলে না। নেতাজী-নেতাজীই। ভারতবর্ষের দুটি ধারার সার্থকতার প্রতীক—মোহনদাস করমচাঁদ গান্ধী এবং নেতাজী সুভাষচন্দ্র বসু। এটা ঠিকই গান্ধীজীর প্রতি তাঁর অসীম শ্রদ্ধা ছিল। তেমনি গান্ধীজীর সঙ্গে কঠোর বিতর্কে, নির্মম বিতর্কে তিনি অবতীর্ণ হয়েছিলেন। ১৯৩৭ সাল থেকে ১৯৩৯-৪০ সালের সমস্ত লেখাগুলি যদি অনুধাবন করি তাহলে বুঝতে পারব তিনি কঠোর বিতর্কে নিয়োজিত ছিলেন। পন্ডিত জওহরলাল নেহেরুকে তিনি তাঁর রাজনৈতিক দাদা হিসাবে এক সময়ে চিহ্নিত করেছিলেন। কিন্তু একটা সময়ে পন্ডিত জওহরলাল নেহেরু সম্পর্কে তিনি কঠোর সমালোচনা করতে ইতস্তত বোধ করেননি। ঠিক সেই রকম ভাবে আমরা দেখেছি, তাঁর সম্বন্ধে বিশেষ করে চিন্তাবিদ, মানবেন্দ্র রায়ের যে ধ্যান-ধারণা সেগুলি নিয়ে আজকে সঠিক ভাবে বিশেষ জানা যায়নি।

[2-10 – 2-20 p.m.]

বিশেষ করে চিন্তাবিদ মানবেন্দ্রনাথ রায় সম্বন্ধে তাঁর যে ধ্যান ধারণা এবং মানবেন্দ্রনাথ রায়ের তাঁর সম্বন্ধে যে ধ্যান ধারণা, সেইগুলো নিয়ে সঠিক ভাবে এখনও পর্যন্ত বিশেষ কিছু জানা যায়নি। আমরা জানি, বিশেষ করে জয়প্রকাশ নারায়ণের সঙ্গে তাঁর এক সময়ে মত পার্থক্য হয়েছিল। সেই জয়প্রকাশ নারায়ণই, বিশেষ করে ১৯৪০ সালে নেতাজীকে যে চিঠি লিখেছিলেন, সেই চিঠিখানি যখন পড়ছিলাম লিওনার্ড গর্ডন-এর বইতে—লাওসের বেঙ্গল টেররিস্টস অ্যান্ড দি মার্কসিস্ট (লেফট) নামক অমূল্য গ্রন্থে—সেখানে জয়প্রকাশ নারায়ণ বলছেন, আমি কি সাংঘাতিক ভুল করেছি। আমি কি করে তার প্রায়শ্চিত্ত করব। এমন একটা দল আপনাকে করতে হবে এবং সেই দলের নেতৃত্ব আপনাকে দিতে হবে, এই কথা জয়প্রকাশ নারায়ণকে সুভাষচন্দ্র বলেছিলেন। জয়প্রকাশ নারায়ণ বলছেন, আমাকে যে দায়িত্ব দিতে চাইছেন, আমি তার যোগ্য নই। আপনিই তার একমাত্র যোগ্য। বিশেষ করে যখন নেতাজী সুভাষচন্দ্র এবং গান্ধীজীর মধ্যে ভীষণ মত পার্থক্য ১৯৩৮-৩৯ সালে দেখা দিল, সেই সময়ে রবীন্দ্রনাথের ভূমিকা কি, রবীন্দ্রনাথ কোন দিকে ছিলেন, এটা আমরা সকলে জানি। এটা আমরা জানি, বিশেষ করে সেই সময় জাগ্রত যৌবনের অধিকারি হিসাবে, যৌবনের অগ্রদূত হিসাবে, যৌবনের দূত হিসাবে রবীন্দ্রনাথ তাঁকে চিহ্নিত করেছিলেন এবং সেইজন্য 'তাসের দেশ' বইটি তাঁর উদ্দেশ্যে নিবেদিত করেছিলেন এবং যে বিখ্যাত গান তিনি রচনা করেছিলেন জ্যোতির্ময় পুরুষ হিসাবে—'ভেঙ্গেছে দুয়ার এসেছে জ্যোতির্ময়, তোমারই হোক জয়'। সেই জ্যোতির্ময় পুরুষ সুভাষচন্দ্রকে বলেছিলেন, তোমারই হোক জয়। বিশেষ করে যে অন্ধকারময় পরিস্থিতি সেদিন গোটা রাজনৈতিক মঞ্চকে অন্ধাকারাচ্ছন্ন করেছিল, সেই সময়ে তিনি অভিভূত করেছিলেন—'ভেঙ্গেছে দুয়ার এসেছে জ্যোতির্ময়, তিমির বিদার উদার অভ্যুদয়, হে নেতাজী, তোমারই হোক জয়, হে সুভাষচন্দ্র, তোমারই হোক জয়'। যে কঠিন লড়াই তুমি আজকে করছ অন্যায় অবিচারের বিরুদ্ধে, সেই লড়াইয়ে, হে নির্ভয়, হে নির্ভিক

তোমারই হোক জয়। রবীন্দ্রনাথের এই মূল্যায়ন ছিল তাঁর সম্পর্কে। বিশেষ করে, আজকে আরও অনেক কথা তাঁর সম্বন্ধে আসে, সেই মূল্যায়ন আজকে হওয়ার দরকার আছে। বিশেষ করে, আজকে যখন সাম্প্রদায়িকতার হলাহলে গোটা দেশ আজকে কলুষযুক্ত হয়ে গেছে, যখন ভাষার প্রশ্নে, জাতির প্রশ্নে দেশ আজকে ভাগাভাগি হতে চলেছে, নেতাজীর বক্তব্য আজকে আমাদের পাথেয় করবে। সেইজন্য আজকে নেতাজীকে খণ্ডিত করে দেখার কোনও দরকার নেই। আজকে আমি এই কথা বলতে চাই, নেতাজী কোনও সময়ে ভুল করেছিলেন, কোনও সময়ে আমরা ঐতিহাসিক ভুল করেছিলাম, এইগুলো আলোচ্য বিষয় নয়। নেতাজী ফ্যাসিস্ট ছিলেন, কি নেতাজী সোশ্যালিস্ট ছিলেন, না নেতাজী মার্কসিস্ট ছিলেন, এটা নিয়ে আজকে পুঙ্খানুপুঙ্খ ভাবে বিচার হওয়া দরকার। বিশেষ করে, যে প্রশ্নটা আজকে বড় হয়ে দেখা দিয়েছে, আমি তো বিশ্বাস করি যে, নেতাজী ১৯৪০-৪১ সালে যে রণ-নীতি এবং যে রণকৌশল দিয়েছিলেন, সেই রণ-নীতি এবং রণকৌশল সম্পূর্ণ ভাবে মার্কসবাদী লেনিনবাদী সম্মত এবং সেই জিনিসটা আজকে অনেকে গ্রহণ করছেন। সেই জিনিসগুলো আমরা কয়েকজন বললেই হবে না, এটা নিয়ে আজকে পুঙ্খানুপুঙ্খ ভাবে আলোচনা হওয়া দরকার। নেতাজী দেশপ্রেমি ছিলেন, কিন্তু ভ্রান্ত ছিলেন কিনা, আজকে এই সমস্ত প্রশ্ন উঠছে। সেই সমস্ত প্রশ্ন নিরসনের জন্য সামগ্রিক ভাবে আজকে নেতাজীর চর্চা, নেতাজীর দর্শন সম্পর্কে অনুধাবন দরকার, নেতাজী সম্পর্কে আজকে গবেষণা দরকার, তাঁর সম্পর্কে সাধনার দরকার। সেই কারণে মাননীয় সদস্য জয়ন্তকুমার বিশ্বাস এবং অন্যান্য সদস্যরা আজকে যে প্রস্তাব এখানে এনেছেন, বিশেষ করে একটা ন্যাশনাল অ্যাকাডেমি করে তাঁর সম্পর্কে একটা সামগ্রিক চর্চা, অনন্য বলা যেতে পারে, তার পাশাপাশি অন্য নাম আনতে অন্তত আমি পছন্দ করি না, অনন্য ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে যে অনন্য পুরুষ, জ্যোতির্ময় পুরুষ সুভাষচন্দ্রকে নিয়ে গবেষণা যত বেশি হয়— দুঃখের বিষয়, গবেষণা খুবই কম হয়েছে। যত বই ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ইতিহাস সম্পর্কে পড়েছি, অন্তত বারোখানা ইতিহাস পড়বার চেষ্টা করেছি, বিশেষ করে ভারত সরকারের তরফ থেকে বা ভারত সরকারের তত্ত্বাবধানে যে সমস্ত একপেশে বিষয় সেখানে লেখা হয়েছে, তারজন্যই আজকে নেতাজী সম্পর্কে একটা সার্বিক গবেষণা হওয়া দরকার। এই অনন্য পুরুষ সম্পর্কে একটা গবেষণা হওয়া অত্যন্ত প্রয়োজন এবং এটা বাঞ্ছনীয়। সেদিক থেকে মূল্যবান কাজ জয়ন্তকুমার বিশ্বাস এবং অন্যান্য বিধায়করা করেছেন, তাঁদের আমি সাধুবাদ জানাই।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে নেতাজী ন্যাশনাল অ্যাকাডেমি সম্পর্কে যে প্রস্তাব মাননীয় বিধায়ক জয়ন্তকুমার বিশ্বাস মহাশয় এনেছেন, তাকে আমি সম্পূর্ণ ভাবে সমর্থন জানিয়ে নেতাজী সুভাষচন্দ্রের জীবনের একটা দিক, একটা বিশেষ অবদানের কথা, জাতীয় পরিকল্পনার ক্ষেত্রে, তার উপরেই আমার বক্তব্য সীমাবদ্ধ রাখছি। অন্যান্য বিষয় সময় পেলে বলব।

অন্যান্য বিষয় সময় পেলে বলব। একটা কথা বলা উচিত যে, জাতীয় পরিকল্পনা বলতে যদি এটাই সকলে মেনে নিই, বুঝি যে, যদি কোনও সামাজিক উদ্দেশ্য থাকে, কোনও রাজনৈতিক সংকল্প থাকে যে দারিদ্র দূরীকরণ কত শীঘ্র করা যায় এবং তারপর যদি এই ধারণা থাকে যে এটা সম্পূর্ণ বাজারের উপর ছেড়ে দেওয়া যায় না, একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গির, সামগ্রিক পরিকল্পনার প্রয়োজন আছে তাহলে তখন জাতীয় পরিকল্পনার বিষয়টি আসে। স্যার, আমার বক্তব্য রাখতে গিয়ে আমি দুটি সালের কথা উল্লেখ করব। ১৯৩৮ সালের হরিপুরা কংগ্রেস অধিবেশনে নেতাজী সুভাষচন্দ্রের ভাষণের উদ্ধৃতি দেওয়া হয়, সেটার কথা আমি বলব কিন্তু তার আগে আমি ১৯২৮ সালের কথাও বলব। ১৯২৮ সালের আগে আমাদের দেশে কারা জাতীয় পরিকল্পনা নিয়ে কি বলেছিলেন—অর্থনীতিবিদ, অন্যান্য বিশেষজ্ঞ, দেশনায়ক ইত্যাদিরা সেটা সংক্ষেপে একটু আলোচনা করা দরকার। অর্থনীতিবিদ যারা ছিলেন—দাদাভাই নৌরজী, রানাডে কিম্বা আর সি.দত্ত তারা অন্যান্য দিক থেকে খুব বিখ্যাত হলেও এবং সাম্রাজ্যবাদী শোষণের ব্যাপারে লেখার পরেও কিন্তু জাতীয় পরিকল্পনার কথা বলেননি। অধ্যাপক রাধাকমল মুখার্জি পরে বলেছিলেন—৩০শের দশকে। তারপর বিশেষজ্ঞদের মধ্যে ডঃ মেঘনাদ সাহা, তিনি ৩০শের দশকে মূলত নির্দিষ্ট ভাবে কতক [illegible] প্রযুক্তি বিষয়ে বক্তব্য রেখেছিলেন। আমি ডঃ বিশ্বেশ্বরাইয়ার নাম করব বিশেষত প্রযুক্তিবিদে [illegible] দিয়ে। কিন্তু সামগ্রিক ভাবে পরিকল্পনার কথা রাজনৈতিক সংকল্প নিয়ে আমাদের দেশে [illegible] সুভাষচন্দ্রই প্রথম বলেছিলেন ১৯২৮ সালে। ১৯২৮ সালের ২রা অক্টোবর ইন্ডিয়ান ইন্ডিপেন্ডেন্স লিগের পশ্চিমবঙ্গ শাখার পত্রিকায় নিজের লেখায় উনি প্রথম এর উল্লেখ করেন। তারপর ৩০শের দশকে এ নিয়ে অনেক চিন্তা ও মতের আদান-প্রদান হয়েছে। বামপন্থীদের সঙ্গেও মতের আদান-প্রদান হয়েছে। সেটার সুসংহত এবং পরিপূর্ণ রূপ ১৯৩৮ সালের ফেব্রুয়ারি মাসে হরিপুরা কংগ্রেসে সভাপতি হিসাবে ওর ভাষণে আমরা পাই। এর পরের ঘটনাবলি খুব দ্রুততার সঙ্গে ঘটতে থাকে এবং সেটা বিশেষ ভাবে লক্ষ্যণীয়। ১৯৩৮ সালে ওর ভাষণ থেকে মনে হয় নেতাজী সুভাষচন্দ্র বুঝতে পেরেছিলেন যে সময় ফুরিয়ে আসছে। ১৯৩৮ সালে আগস্ট মাসে কলকাতাতে ভারতীয় বিজ্ঞান সংবাদ সংস্থার যে অধিবেশন হয়—সায়েন্স নিউজ অ্যাশোসিয়েশন—সেখানে ডঃ মেঘনাদ সাহার সঙ্গে ওর কথোপকথন বিশেষ ভাবে লক্ষ্যণীয়। সেখানে প্রথম উনি স্বনির্ভরতার কথা বলেন। ১৯৩৮ সালের ২রা অক্টোবর যে ৭টি রাজ্যে তখন কংগ্রেস এসেছিল সেই সমস্ত রাজ্যের শিল্প মন্ত্রীদের নিয়ে উনি যে সভা ডেকেছিলেন কংগ্রেস সভাপতি হিসাবে সেখানে যে বক্তব্য তিনি রেখেছিলেন তখন ওর মাথায় পরিকল্পনা কমিশন, জাতীয় পরিকল্পনা কমিটির কথা এসে গিয়েছে। ১৬ই অক্টোবর ট্রেনে যেতে যেতে উনি পন্ডিত নেহেরুকে লিখছেন, জাতীয় পরিকল্পনা কমিটি হতে চলেছে এবং জওহরলালকে উনি অনুরোধ করছেন তিনি যেন তার সভাপতি হন। তারপর আপনারা জানেন যে ডিসেম্বর মাসে প্রথম এর সভা হয়, উনি সভাপতি ছিলেন। জাতীয় পরিকল্পনা

কমিটি প্রথম যা স্থাপিত হয় তার সভাপতি হন পন্ডিত নেহেরু এবং তার সম্পাদক হন হরিবিষ্ণু কামাথ। এর পরের ঘটনাবলী লক্ষ্যণীয়। জানুয়ারি মাসে ত্রিপুরী কংগ্রেসে এই পরিকল্পনার ক্ষেত্রে কিছু বলার পর কিন্তু সংঘাত শুরু হয়ে যায়। সৌগত বাবুর বক্তৃতা আমি শুনছিলাম, একটা কথা কিন্তু আমি না বলে পারছি না যে, আমরা মনে করছি ভারতবর্ষে জাতীয় পরিকল্পনার জনক যেখানে সুভাষচন্দ্র সেখানে আমার খারাপ লাগে, যিনি একথাটা সবচেয়ে ভাল জানতেন, যাকে চিঠি দিয়ে আমন্ত্রণ করা হয়েছিল সেই জওহরলাল নেহেরু কিন্তু তার ডিসকভারি অফ ইন্ডিয়া বা অন্য কোথাও এর উল্লেখ করলেন না। আমার খারাপ লাগে যখন দেখি ৭-ম যোজনার মুখবন্ধে ডঃ মনমোহন সিং লিখলেন ভারতবর্ষে জাতীয় পরিকল্পনার বীজ বপন করেছেন জওহরলাল নেহেরু এবং তাকে সেচ করেছেন ইন্দিরা গান্ধী। উনি কিন্তু ভুলে গেলেন নেতাজী সুভাষচন্দ্রের কথা। এই বিস্মরণ কিন্তু আমি মনে করি না আকস্মিক।

[2-20 – 2-30 p.m.]

এই বিস্মরণ আমরা মনে করি না যে আকস্মিক। নেতাজী কি বলেছিলেন ওর পরিকল্পনার মধ্যে? আমি এক সঙ্গে ১৯২৮, ১৯৩৮, ১৯৪৪ সালের টোকিওর লেকচার একত্রিত করে বলছি। প্রথমে ১৯২৮ এবং ১৯৩৮ সালে উনি বলেছিলেন যে, দারিদ্র, বেকারি এবং অস্বাস্থ্য তাড়াতাড়ি দূর করার কথা এবং সম-বন্টনের কথা। ১৯২৮ সালে এটা আসে যে এর জন্য পরিকল্পনা দরকার। মেঘনাদ সাহার সঙ্গে কথোপকথনে বেরিয়ে আসে স্বনির্ভরতার কথা। মেঘনাদ সাহা বলেছিলেন যে যখন শিল্প আসছে, শিল্প বিশ্বের বিষয়, সেখানে স্বনির্ভরতা কোথায় আসবে সেটা পরিষ্কার করে বলে দেন। আমাদের নিজেদের পায়ে দাঁড়িয়ে তারপরে আদান-প্রদান করতে হবে। শিল্পের ক্ষেত্রে এটা ভ্রান্ত। উনি বড় শিল্পের সঙ্গে ছোট শিল্পের সহ-অবস্থানের কথা বলেছিলেন। আর একটা কথা বলা হয়নি যেটা হরিপুরা কংগ্রেসে, বোধ হয় তৃতীয় পাতায় আছে, ওর বক্তব্যে যে, বিকেন্দ্রীকরণ করতে হবে এবং রাজ্যের হাতে ক্ষমতা দিতে হবে। দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় ঠিকই বলেছেন, ওর এই বক্তব্যের মধ্যে কিন্তু শ্রেণী চেতনা ছিল, শ্রেণী চেতনার দৃষ্টিভঙ্গি ছিল এবং যার জন্য হরিপুরা ভাষণের শেষে উনি বলেই ফেলেছেন— উনি ভেবেছিলেন যে এই আঘাতটা আসবে। একটা সমাজতান্ত্রিক বামপন্থী ইউনিট হোক, আঘাতটা এল এবং ত্রিপুরা কংগ্রেসের পরেই এল এবং ওঁকে কংগ্রেস ছাড়তে হল। ১৯৩৯ সালে গান্ধীজীর একটা বিখ্যাত চিঠি জওহরলালকে লেখা। সেখানে গান্ধীজী জওহরলাল নেহেরুকে বলছেন, এই জাতীয় পরিকল্পনা কমিটিটা কি, এটা নিয়ে এত কেন বলা হচ্ছে এটায় বোধ হয় কাজের কাজ কিছু হবেনা। তারপরে এইচ. বি. কামাথকে সরিয়ে দেওয়া হয়। তারপরের ইতিহাস আমরা জানি। দেশ এক রকম আপোশের মাধ্যমে স্বাধীন হল। একটা পরিকল্পনা কমিশন হল একাধিক মানুষ নিয়ে এবং প্রধান মন্ত্রী

তার সভাপতি হলেন। পরিকল্পনার নামে—নেতাজী সুভাষচন্দ্র শিল্পের ক্ষেত্রে মূল শিল্পগুলি যাতে সরকারি মালিকানায় থাকে সেকথা বলেছিলেন। শুধু তাই নয়, উনি বিদ্যুতের ক্ষেত্রের কথা বলেছিলেন, খনিজ ভিত্তিক শিল্পের ক্ষেত্রের কথা বলেছিলেন এবং মৌল হিসাবে বলতে অন্য কতকগুলি লিপিবদ্ধ করে বলেছিলেন যে এগুলি সরকারি মালিকানায় থাক। এটা ওরা গ্রহণ করলেন। কিন্তু যেটা বাদ দিলেন সেটা হচ্ছে সম-বন্টনের ব্যাপারটি এবং শ্রেণী ব্যাপারটা একেবারে বাদ দিলেন। তাই পশ্চিমবাংলা এবং কেরালা ছাড়া একশত ভাগের এক ভাগ জমিও ভূমি সংস্কার হয়নি। তাই, কিছু মানুষের হাতে শিল্পপুঁজি রেখে দেওয়া হল। নেতাজী সুভাষচন্দ্র যা চেয়েছিলেন তার ঠিক উল্টোটা এরা করলেন। এটাতো পরিকল্পনা হলনা, এটা ছদ্ম পরিকল্পনা। নেতাজী যা চেয়েছিলেন তার একেবারে উল্টোটা করলেন। আমরা, বামপন্থীরা কি বলেছি? আমরা বলেছি যে স্ব-নির্ভরতা দরকার। আমরা বলেছি যে কৃষির ক্ষেত্রে ভূমি সংস্কার দরকার। আমরা বলেছি যে শিল্পের মধ্যে বড় শিল্পের সঙ্গে ছোট শিল্পের সহকারী অবস্থান দরকার এবং আমরা একথাও বলেছি যে বিকেন্দ্রীকরণ করা দরকার। আমরা বিকল্প বলতে যেগুলি বলেছি, সেটা আজকে নয়, আজ থেকে ৬০ বছর আগে নেতাজী সুভাষচন্দ্র সেগুলি বলে গিয়েছিলেন। উনি আমাদের দেশের প্রথম পরিকল্পনার কথা বলার জন্য আমি ওঁনাকে জনক বলেছি। আমি মনে করি এর পুনর্মূল্যায়ন করা দরকার এবং জয়ন্ত বিশ্বাস যে কথা বলেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে মোশান আমরা উত্থাপন করেছিলাম, দৃষ্টিভঙ্গির বিভিন্নতা থাকা সত্ত্বেও সকলেই সমর্থন করেছেন, সেজন্য আমি সকলকেই ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অর্থমন্ত্রী এখানে উল্লেখযোগ্য বক্তব্য রেখেছেন। আমি তার সঙ্গে কয়েকটি কথা যোগ করতে চাই। আমাদের দেশের ইতিহাসের যে টার্নিং পয়েন্ট, সেই সব সম্পর্কে যে সব কথা বলা হয়, বিকৃত তথ্য, বিকৃত ইতিহাস সাধারণের মধ্যে প্রচার করা হয়। প্রথম কথা হচ্ছে, স্বরাজ হবে প্রথম ঘোষণা করেছিলেন ঋষি অরবিন্দ। তিনি পূর্ণ স্বরাজের দাবি জানিয়েছিলেন এবং নেতাজীর কণ্ঠে উচ্চকণ্ঠে প্রতিধ্বনিত হয়েছিল।

দ্বিতীয় কথা হচ্ছে, কুইট ইণ্ডিয়া মুভমেন্ট—এটা গান্ধীজীর নামে চলে। কুইট ইণ্ডিয়া মুভমেন্টের প্রথম আওয়াজ দিয়েছিলেন নেতাজী সুভাষচন্দ্র বসু। ১৯৩৯ সালে যখন বলা হল যে পৃথিবী যুদ্ধলিপ্তে বিবাদমান সেই পরিস্থিতিতে তিনি বলেছিলেন যে দেশের স্বাধীনতা সংগ্রাম এই সময়ে তীব্র করতে হবে। উনি প্রথম সেই বিখ্যাত কথাটি এনিমি difficulty is one opportunity তিনি বলেছিলেন যে ব্রিটিশকে আঘাত হানার এই হচ্ছে সঠিক সময়। ভারতবর্ষের জনগণের যে আন্দোলন সেটা দেখে গান্ধীজী বাধ্য হয়েছিলেন ইংরেজকে 'কুইট ইণ্ডিয়া' বলতে। কংগ্রেসের অসিত মিত্র মহাশয় বলছিলেন যে, এতে নেতাজীকে জাতীয়তাবাদী বলা হয়নি। উগ্র জাতীয়তাবাদে কন্ট্রাডিকশন থাকে, সেক্ষেত্রে সমাজতন্ত্রী বললে জাতীয়তাবাদীই

বলা হয়ে যায়। সৌগতবাবু বলেছেন যে, এতে সামগ্রিক বিচারের কথা বলা হয়নি। জাতীয় মঞ্চের কথা কিন্তু এতে বলা হয়েছে। কাজেই সেক্ষেত্রে অসম্পূর্ণতা নেই। ওঁদের অত্যন্ত শ্লাঘা যে, নেতাজী কংগ্রেসি ছিলেন। কিন্তু কংগ্রেস তো একটা মঞ্চ ছিল এবং সেখানে নেতাজী বামপন্থী ছিলেন। 'অনুশীলন' যুগান্তর থেকে আরম্ভ করে সমস্ত বিপ্লবী দলের সঙ্গে যুক্ত ছিলেন তিনি। গান্ধীজী তাঁকে কংগ্রেসি বলে মনে করতেন না। আর কংগ্রেস একটা রাজনৈতিক দল নয় বলে স্বাধীনতার পর তাকে ভেঙে দিতে বলেছিলেন গান্ধীজী। দেশ থেকে নিষ্ক্রমণের সময়ও নেতাজী কংগ্রেসের উপর নির্ভর করতে পারেননি। সেই সময় বিপ্লবী ত্রৈলক্য মহারাজ, রবি গাঙ্গুলি, অতীন রায়, এঁদের তিনি বলেছিলেন আমাকে এমন একজনকে দিতে হবে যিনি পেশোয়ারে আমার চিঠি পৌঁছে দেবেন। সেই চিঠি ত্রিদিব চৌধুরী পৌঁছে দিয়েছিলেন। এত অবিশ্বাস্য। আমরা নেতাজী সম্পর্কে পাণ্ডিত্য করি, কিন্তু সেসবই তাঁকে নিয়ে কংগ্রেস যে ধুম্রজাল রচনা করেছে তার মধ্যে থেকে। তারই জন্য আজকে নেতাজীর রাষ্ট্রভাবনাকে গভীরভাবে অনুসরণ করবার জন্য এই মুহূর্তে জাতীয় স্তরে একটি অ্যাকাডেমির প্রয়োজনীয়তা রয়েছে। এখানে এই প্রস্তাবকে সবাই সমর্থন করায় সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। এখানে দুটি অ্যামেণ্ডমেন্ট এসেছে। একটিতে সৌগতবাবু দিল্লিতে এবং আর একটিতে রবীন মণ্ডল মহাশয় সেটা কলকাতায় করতে বলেছেন। আর মান্নান যা বলছেন সেটা ধরবার মতো নয়। এই দুটি প্রশ্ন যা উঠেছে তারমধ্যে রবীনবাবুর বক্তব্যটি বিশেষভাবে যুক্তিযুক্ত। কলকাতায় যদি অ্যাকাডেমিটি গঠিত হয় তাহলে স্বাভাবিকভাবে এখানে নেতাজী চর্চার পীঠস্থান হবে। দিল্লিতে যারা বসে আছেন তাদের নেতাজী সম্পর্কে বৈরী মনোভাব আমরা চিরকাল দেখে এসেছি। সেজন্য এখানে নেতাজী চর্চার কেন্দ্র স্থাপিত হোক আমি চাইছি এবং তারই জন্য রবীন মণ্ডল মহাশয়ের অ্যামেণ্ডমেন্ট গ্রহণ করছি এই বলে সকলকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**Mr. Speaker :** There are two amendments to the Motion.

**Shri Jayanta Kumar Biswas :** I am accepting the amendment of Shri Rabindra Nath Mandal. But I do not accept the amendment of Shri Saugata Roy.

The Motion of Shri Rabindra Nath Mandal that

"In line '1' of para '6' after the words কেন্দ্রীয় সরকারের কাছে the word 'কলকাতা' be inserted."

was then put and agreed to.

The Motion of Shri Saugata Roy that "In para 6, line 2 before the

words' নেতাজীর ন্যাশনাল অ্যাকাডেমি the words' 'ভারতের রাজধানী দিল্লিতে' be inserted.

was then put and lost.

The motion of Shri Jayanta Kumar Biswas, as amended

যেহেতু, নেতাজী সুভাষচন্দ্র বসু একজন স্মরণীয় ও দেশবরেণ্য জননায়ক;

যেহেতু, সাম্রাজ্যবাদ-বিরোধী সংগ্রামে নেতাজীর অনন্যসাধারণ ভূমিকা ভারতবর্ষ তথা এশিয়ার পরাধীন জাতিগুলিকে প্রবলভাবে অনুপ্রাণিত করেছিল;

যেহেতু, আজাদ হিন্দ সরকার ও আজাদ হিন্দ ফৌজের সর্বাধিনায়ক হিসাবে নেতাজীর বিভিন্ন প্রশাসনিক নীতিগুলি আজও যথেষ্ট প্রাসঙ্গিক এবং নেতাজীর রাষ্ট্র-ভাবনা, সাময়িক-প্রতিভা, শিল্প, ভাষা, সংখ্যালঘু-জনজাতিগোষ্ঠীর সমস্যা প্রভৃতি বিষয়ে দৃষ্টিভঙ্গি বর্তমান ভারতবর্ষের সঙ্কটগ্রস্ত আর্থ-সামাজিক ও রাজনৈতিক প্রেক্ষাপটে দেশগঠনের ক্ষেত্রে নতুন পথের সন্ধান দিতে পারে;

যেহেতু, আজ পর্যন্ত জাতীয় স্তরে নেতাজীর সঠিক মূল্যায়নের চেষ্টা হয়নি; এবং

যেহেতু, ২৩শে জানুয়ারি, ১৯৯৭ থেকে নেতাজীর জন্মশতবর্ষ উদ্‌যাপন শুরু হয়েছে;

সেহেতু, এই সভা সর্বসম্মতিক্রমে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে 'কলকাতায় সর্বভারতীয় স্তরে 'নেতাজী ন্যাশনাল অ্যাকাডেমি' গঠনের দাবি জানাচ্ছে।

was then put and agreed to.

[2-30 – 2-40 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ধারা ১৮৫ অনুযায়ী ফারাক্কার জলের বন্টনের ব্যাপার নিয়ে যে মোশান আনা হয়েছে সেটা আমি মুভ করছি। দরকার হলে আমি পরে বক্তব্য রাখব। মোশনটি হল :

যেহেতু সম্প্রতি ফারাক্কা ব্যারেজের মাধ্যমে গঙ্গার জলবন্টনের বিষয়ে ভারত ও বাংলা দেশের মধ্যে চুক্তি স্বাক্ষরিত হয়েছে :

যেহেতু, এই চুক্তি কলকাতা বন্দরের স্বার্থের সঙ্গে যুক্ত এবং ৩০ বছরের এই চুক্তির ফলে কলকাতা বন্দর শুখা মরশুমে যাতে যথেষ্ট ও প্রয়োজনীয় পরিমাণে জল পায় তা সুনিশ্চিত করতে সুব্যবস্থা গ্রহণের প্রয়োজন : এবং

যেহেতু গঙ্গার সঙ্গে সংকোশ নদী যুক্ত করার জন্য গৃহীত পরিকল্পনা অবিলম্বে বাস্তবায়িত **করার প্রয়োজন ঃ**

সেহেতু, এই সভা বাংলা দেশের সঙ্গে সুসম্পর্ক বজায় রেখে কেন্দ্রীয় সরকারকে এই জলবন্টন চুক্তির মাধ্যমে রাজ্যের স্বার্থ যাতে ক্ষতিগ্রস্ত না হয় এবং কলকাতা বন্দরের নাব্যতা যাতে সারা বছর বজায় থাকে তার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** There are three amendments to the motion. I would request first Shri Rabindra Nath Mondal to move the amendments—

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমি অ্যামেন্ডমেন্ট মুভ করছি না।

**শ্রী অসিত মিত্র ঃ** আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৮৫ ধারা অনুযায়ী মাননীয় সদস্য অতীশচন্দ্র সিনহা মহাশয় সহ আমরা কয়েকজন যে মোশন নিয়ে এসেছি গঙ্গা জল বন্টনের বিষয়ে ভারত বাংলাদেশের মধ্যে চুক্তিকে কেন্দ্র করে আমি সেই মোশনকে সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যদি জল বন্টনের চুক্তি কেন্দ্রীয় সরকারের তত্ত্বাবধানে পরিচালিত হয়েছে তথাপি-ও আমরা এই পশ্চিমবঙ্গ বিধানসভায় এই মোশন এনেছি এই জন্য যে এই গঙ্গা জল বন্টনের ফলে কলকাতা বন্দর ক্ষতিগ্রস্ত হবে। তার মানে পশ্চিম ভারত এবং পূর্বভারতের অর্থনৈতিক বুনিয়াদ ধ্বংস হয়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে চুক্তি ওঁরা তৈরি করেছেন সেই চুক্তির আগে আমাদের ভাবতে হবে কেন ষাটের দশকে ফারাক্কা ব্যারেজ তৈরি হয়েছিল। ফারাক্কা ব্যারেজ তৈরি হয়েছিল যাতে বছরের শুখা মরশুমে, কলকাতায় আমাদের যে পোর্ট আছে, যেটাকে কলকাতার প্রাণ কেন্দ্র বলা হয় সেই ক্যালকাটা পোর্টে জলের ধারা অব্যাহত থাকে। সারা বছর যাতে নূন্যতম জল প্রবাহিত হতে পারে, যাতে ৪০ হাজার কিউসেক জল প্রবাহিত হতে পারে তার জন্য এই ফারাক্কা ব্যারেজ। বছরের শুখা মরশুমে ৪০ হাজার কিউসেক জল প্রবাহিত হয় তার জন্য সেই সময় কয়েক হাজার কোটি টাকা

**(এই সময় মাননীয় স্পিকার আসন গ্রহণ করেন)**

খরচ করে এই ফারাক্কা ব্রিজ তৈরি হয়ে ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কালা চুক্তির ফলে আমাদের কলকাতা বন্দরের ভবিষ্যত অন্ধকার হয়ে গেছে। এই জল বন্টনের ব্যাপার নিয়ে যে চুক্তি সম্পাদিত হয়েছে তার ফলে কলকাতা বন্দর ক্ষতিগ্রস্ত হবে। চুক্তির খসড়াতে আছে বাংলাদেশ যে পরিমাণ জল পাবে কলকাতা বন্দর সেই পরিমাণ জল পাবে।

তার চমকটা কোথায়? তার ভিত্তি কি ধরা হয়েছে, তার ভিত্তিটা কোথায়? গত ৪০ বছর ধরে কি পরিমাণ জল গঙ্গা দিয়ে প্রবাহিত হয়েছে সেটাকে ধরা হয়েছে। গত ৪০ বছর আগে গঙ্গায় যে জল প্রবাহিত হতো, আজকে উত্তরপ্রদেশ বিহারে গঙ্গা থেকে যে পরিমাণ জল টেনে নিচ্ছে তাতে জলের প্রবাহ অনেক কমে গেছে। আগের তুলনায় উত্তরপ্রদেশ বিহার কয়েক শো গুন জল বেশি টানছে। গত ৪০ বছর থেকে এখন পর্যন্ত যদি বৃষ্টিপাতের পরিমাণ মাপেন তাহলে দেখবেন পূর্ব ভারতে বৃষ্টিপাতের পরিমাণ কমে আসছে, গঙ্গার নাব্যতা কমে আসছে। গত ১০ বছরে হিসাব যদি ধরেন তাহলে দেখতে পাবেন বিহার এবং উত্তরপ্রদেশ প্রচুর পরিমাণে জল টেনে নিচ্ছে। ফলে পশ্চিমবাংলায় গঙ্গার প্রবাহ কমে আসছে। সংখ্যা তথ্য দিয়ে গত ৪০ বছরের হিসাব দিলে সেটা ভুল বোঝানো হবে। আপনারা যে সিদ্ধান্ত নিয়েছেন সেই সিদ্ধান্ত ঐতিহাসিক দিক থেকে পরিপূরকের দিক থেকে বৈজ্ঞানিক দিক থেকে ভুল সিদ্ধান্ত হয়েছে এই কথা আমি পরিষ্কার বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মার্চ, এপ্রিল এবং মে, এই তিন মাস জল কম আসে। এই মার্চ, এপ্রিল এবং যে মাসকে ১০ দিন করে ভাগ করা হয়েছে। মার্চের ১-১০ তারিখ আমরা পাব ৩০,৫০০ কিউসেক জল, তখন বাংলাদেশ পাবে ৩১,৫০০ কিউসেক। ১১-২০ তারিখ যখন আমরা পাব ৩০,৫০০ কিউসেক জল, তখন বাংলাদেশ পাবে ৩১,৫০০ কিউসেক। ২১-৩১ তারিখে আমরা পাব ৩৫,২৭১ কিউসেক জল, বাংলাদেশ তখন পাবে ৩১,৭২৯ কিউসেক। এপ্রিলের ১-১০ তারিখ যখন আমরা পাব ২০,৫০০ কিউসেক জল, বাংলাদেশ তখন পাবে ৩১,৫০০ কিউসেক। ১১-২০ তারিখে আমরা পাব ২৭,১৩০ কিউসেক জল, তখন বাংলাদেশ পাবে ২৫,৮৭০ কিউসেক। ২১-৩১ তারিখে যখন আমরা পাব ২০,৫০০ কিউসেক জল, তখন বাংলাদেশ পাবে ৩১,৫০০ কিউসেক। মে মাস, যেটা সবচেয়ে কঠিন সময়, এই সময়ে ১-১০ই মে, আমরা জল পাব ৩০,৮৪০ কিউসেক জল, তখন বাংলাদেশ পাবে ২৯,১১৬ কিউসেক। ১১-২০মে তারিখে আমরা পাব ২৮,৫০০ কিউসেক, আর বাংলাদেশ পাবে ৩১,৫০০ কিউসেক। ২১-৩১ তারিখে আমরা পাব ২২,৩৩১ কিউসেক জল, তখন বাংলাদেশ জল পাবে ৩৭,৬৬৯ কিউসেক। আমরা মোট জল যেখানে পাব ২৪ লক্ষ ৬১৬ হাজার কিউসেক জল, সেখানে বাংলাদেশ পাবে ২৭ লক্ষ ৫৮ হাজার ৫৮ কিউসেক। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর মাধ্যমে আমরা দেখতে পাচ্ছি কি ভাবে কলকাতা বন্দরকে শুকনো করে দেওয়া হচ্ছে। যখন ৪০ হাজার কিউসেক ন্যূনতম জল দরকার মার্চ, এপ্রিল বা মে মাসে, তখন কোনও এক কোয়ার্টারে কখনও কলকাতা ৪০ হাজার কিউসেক জল পাচ্ছে না। কলকাতা বন্দর শুকিয়ে যাবে। এই যে চুক্তি হয়েছে, এই চুক্তির আগে কলকাতা বন্দরের চেয়ারম্যানের সঙ্গে মুখ্যমন্ত্রী আলাপ আলোচনা করলেন না। চীফ ইঞ্জিনিয়ার, ওয়াটার ওয়েস এবং যাঁরা বন্দর সম্বন্ধে অভিজ্ঞ মানুষ আছেন, তাঁদের সঙ্গে আলোচনা করলেন না। আলোচনা করলে বুঝতে পারতেন যে কলকাতা বন্দরের টোটাল টাইডাল ইনফ্লাক্স কি আছে। বন্দর কর্তৃপক্ষ যে সম্বন্ধে কটা

স্টাডি করে দেখেছেন যে কলকাতা বন্দরে টাইডাল ইনফ্লাকস কি পরিমাণে যাতায়াত হচ্ছে বা হত। সেডিমেন্ট সম্বন্ধে একটা নোটে ওঁরা দেখিয়েছেন, যখন শুখা মরশুম, সেই সময়ে যে জল আসছে এবং বেরিয়ে যাচ্ছে, তখন সেডিমেন্ট কি পরিমাণে রেখে যাচ্ছে, পার্টিকেলস কি আসছে। যখন গঙ্গার নাব্যতা কমে যাচ্ছে—উত্তর প্রদেশ, বিহার জল টেনে নিচ্ছে, যখন বৃষ্টিপাত কম হচ্ছে, যখন পার্টিকেলস সলিড পার্টিকেলস যেটা আস্তে আস্তে সেডিমেন্টেড হচ্ছে যেটা জলের ভেতরে দ্রবীভূত হচ্ছে না, সেই নন-সলিউবল পার্টিকেলস, কোয়াগুলেশন ফ্যাক্টর যেগুলো জল বাহিত হয়ে এসে নানা রকম রাসায়নিক বিক্রিয়া ঘটায় তার ভিতরে, কলকাতা বন্দরের ক্ষেত্রে সেটা তাঁরা পরিমাপ করেছেন। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী দিল্লি গেলেন জল চুক্তিতে সই করার জন্য। এই এক্সপার্ট কমিটির রিপোর্ট গত দশ বছর ধরে যা অ্যাসেস করা হয়েছে, সেই ব্যাপারে তাঁদের সাথে একবার আলোচনাও করলেন না। রাজ্যের ইঞ্জিনিয়ার এবং সেচমন্ত্রীর সঙ্গে আলোচনা করলেন না। যখন চুক্তি হল তখন দেবব্রত বন্দ্যোপাধ্যায় তাঁর দপ্তরের ইঞ্জিনিয়ারদের নিয়ে কলকাতায় বসে আছেন। কলকাতা পোর্টের চেয়ারম্যান তখন কলকাতায় বসে আছেন। তাঁদের আলোচনায় পর্যন্ত ঢুকতে দেওয়া হল না। কোন ইঞ্জিনিয়ারিং তথ্য, কোন বৈজ্ঞানিক তথ্য, তাঁদের শিক্ষালব্ধ অফ উইথড্রয়াল অফ ওয়াটার যেটা তা এখানে ক্রমাগত কমে যাচ্ছে। তার পরিমাণ কি তা আমি বলছি। যদি এই চুক্তি না হত, যদি বাংলাদেশকে জল না দেওয়া হত, তাহলেও দু'হাজার এক সাল থেকে দু'হাজার পাঁচ সাল নাগাদ ২৫-৩০ হাজার কিউসেকের বেশি জল কলকাতা বন্দরে আসত না। তার কারণ জল আসাটাই কমে গেছে। উৎসমুখ থেকে জল নিতে নিতে এখানে শেষে এসে পৌঁছুচ্ছে।

[2-40 – 2-50 p.m.]

সেই গঙ্গোত্রী থেকে উৎপন্ন হয়ে জল বইতে বইতে এখানে আসছে, কিন্তু মাঝখানে যে উইথড্রয়াল সিস্টেম তৈরি হয়েছে, সংরক্ষণের ব্যবস্থা হয়েছে, সেই সম্পর্কে এই সরকার চুক্তি করবার আগে তারা সেই গবেষণাপত্রের কাগজ দেখলেন না। সঙ্কোশের কথা বলে তারা আজকে শাক দিয়ে মাছ ঢাকার চেষ্টা করছেন। আপনারা সঙ্কোশ প্রকল্প নিয়ে আলোচনা এখন কেন করছেন? আমাদের প্ল্যানিং কমিশনে সঙ্কোশ প্রকল্প বলে কোনও এজেন্ডা নেই। আজকে ৭,৭৯৩ কোটি টাকা সঙ্কোশ প্রকল্পে খরচ করা হবে বলে মাননীয় সেচমন্ত্রী বিধানসভায় বলে দিলেন। কিন্তু এই টাকা কোথা থেকে আসবে? প্ল্যানিং কমিশনে আলোচনা হল না, প্ল্যানিং কমিশন অনুমোদন দিল না, আর আপনারা বলে দিলেন ৭,৭৯৩ কোটি টাকার সঙ্কোশ প্রকল্পের মাধ্যমে ভুটানের সঙ্কোশ নদী থেকে জল তিস্তা ব্যারেজের মাধ্যমে এনে কলকাতা বন্দরের নাব্যতা বাড়াবেন। সঙ্কোশ প্রকল্প হলে গোটা উত্তরবাংলার পরিবেশ তছনছ হয়ে যাবে, বাড়ি ঘর থেকে মানুষ উৎখাত হয়ে যাবে, হাজার হাজার কোটি টাকা খরচ করে যে

বনসৃজন করা হয়েছে তা ধ্বংস হয়ে যাবে, চা-বাগান ধ্বংস হয়ে যাবে। আপনারা ১৪১ কিলোমিটার রাস্তা খনন করে নতুন করে যে জল নিয়ে আসার কথা বলছেন, তার সিকি ভাগের এক ভাগও জল আসবে না। আজকে আপনারা পাঁচ বছরের চুক্তির জায়গায়, তিরিশ বছরের একটা চুক্তি করে, কলকাতা বন্দরের স্বার্থকে বিক্রি করে, দিয়েছেন, পশ্চিমবাংলার স্বার্থ বিক্রি করে দিয়ে এসেছেন এই মুখ্যমন্ত্রী। তাই আজকে এই চুক্তির আমরা বিরোধিতা করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জল বন্টন চুক্তির যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, আমি সেই প্রস্তাবকে সমর্থন জানাতে গিয়ে বলতে চাই, গঙ্গার জল বন্টন চুক্তির ব্যাপারে বাংলাদেশ ও ভারতবর্ষের যে চুক্তি হয়েছে সেই চুক্তির ফলে কিছু মানুষের উচ্ছ্বাস আছে এবং কিছু মানুষের উদ্বেগও আছে। উচ্ছ্বাস এই জন্য, দীর্ঘদিনের এই সমস্যা নিরসনের ব্যাপারটা শুভ বুদ্ধি সম্পন্ন সকল মানুষের কাছেই কাম্য, কিন্তু উদ্বেগ যা, কেন্দ্র এবং রাজ্য সরকার উভয়েই বলছেন, যে এই জল বন্টন চুক্তির মধ্যে দিয়ে আমাদের রাজ্যের স্বার্থ বিশেষ করে কলকাতা বন্দরের জলের কোনও সমস্যা হবে না, প্রাপ্য জল তারা পাবে। এখানে কতগুলি প্রশ্ন এসে যাচ্ছে, বিষয়টা হচ্ছে ১৯৮৮ সালের চুক্তি, শেষ হয়ে যাবার পর ফারাক্কার যে জল বাংলাদেশ এবং ভারতবর্ষের মধ্যে ভাগ হবে, সেই জলের পরিমাণটা গত ১৯৮৮ সালের পর সেটা পাওয়া যায়নি। যে হিসাবটার ভিত্তিতে বাংলাদেশ চুক্তি অনুয়ায়ী ঐ ৩০ হাজার কিউসেক জল পাবে কিনা। সেটা নির্ধারিত হবে। এই হিসাবটার মধ্যে একটা গোলমাল রয়েছে। আগের চুক্তি থেকে ৫০০ কিউসেক বেশি জল পাবে বাংলাদেশ। কলকাতা বন্দরে সমস্যা হবে না, জলের সমস্যা হবে না। তাহলে তাই যদি হয়, আগের চুক্তির থেকে ৫শো কিউসেক জল পাবে বাংলাদেশ। তাতে সমস্যা হবে না। কিন্তু তাহলে সেই সময়ে, এর আগে কেন বাংলাদেশকে এতদিন তাদের প্রয়োজনীয় জল আমরা দিচ্ছিলাম না। তাদের বঞ্চিত করছিলাম। একটা প্রশ্ন এসেই যায়। একটা প্রশ্ন এসেই যায় যে কলকাতা বন্দরের যদি সমস্যা না থাকবে তাহলে ১৯৭৮ সাল থেকে এই পশ্চিমবাংলা বিধানসভা থেকে আমরা প্রায় প্রতি বছর কলকাতা বন্দরের সঙ্কট, জলের সমস্যা, ৪০ হাজার কিউসেক জলের দাবিতে কেন্দ্রীয় সরকারের কাছে সর্বদলীয় প্রতিনির্ধি দল, ১৯৭৮ সাল থেকে প্রায় প্রতি বছর দরবার করে এসেছি। যদি এই সমস্যা না থাকবে তাহলে আমরা এটা কেন করব? যদি সমস্যা না থাকে তাহলে চুক্তির সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারকে বলতে হল কেন যে বাড়তি ৩০০ কোটি টাকা ড্রেজিং এর জন্য তারা ব্যবস্থা করেছেন। বরাদ্দ করেছেন। যদি কলকাতা বন্দরে সমস্যা না থাকে তাহলে সঙ্কোশ নদীর খাল কেটে জল আনার প্রশ্ন আসছে কেন? সেখানেও কিন্তু সঙ্কোশ নদীর জল আনার ব্যাপারে কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন কিন্তু সেটা কার্যকর করার ব্যাপারে কোনও পদক্ষেপ এখনও নেওয়া হয়নি, যেটা সুদুর পরাহত এবং যেখানে স্বাভাবিক ভাবেই কলকাতা বন্দরের ভবিষ্যত সম্পর্কে এই সমস্ত

চিন্তাগুলো এসে যায়। আসলে সমস্ত ব্যাপারটা একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখা দরকার। আজকে গঙ্গার জল বন্টন নিয়ে শুধু ভারত-বাংলাদেশ এর বিবাদ নয়। আজকে ভারতবর্ষের অভ্যন্তরে বিভিন্ন রাজ্যে রাজ্যে নদীর জল বন্টন নিয়ে বিবাদ রয়েছে এবং এই ক্ষেত্রে এর একটা সুষ্ঠু মীমাংসার জন্য একটা সামগ্রিক জল সম্পদ নীতি অর্থাৎ ভারতবর্ষের টোটাল জল সম্পদ কত এবং সেখানে বিভিন্ন রাজ্যের প্রয়োজন কত, বাংলাদেশ বা সংশ্লিষ্ট দেশগুলোর, উভয় দেশের মধ্যে দিয়ে যে নদীগুলো বয়ে গেছে, টোটাল একটা স্টক টেকিং করে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে একটা জাতীয় জল সম্পদ নীতি গ্রহণ করার মধ্যে দিয়ে এবং বিভিন্ন রাজ্যগুলোর যা প্রয়োজন সেটা নির্ণয় করে একটা সুষম বন্টন নীতির ভিত্তিতে এই সমস্যার স্থায়ী সমাধানের প্রয়োজন ছিল। অতীতের কেন্দ্রের কংগ্রেস সরকার এই জাতীয় জল সম্পদ নীতি প্রণয়নের কোনও উদ্যোগ নেননি স্থায়ী সমাধানের জন্য। আজকে বর্তমান অ-কংগ্রেসি সরকারও নিচ্ছে না। তার ফলে শুধু আজকে বাংলাদেশের সঙ্গে ভারতবর্ষের গঙ্গার জল বন্টন নিয়ে সমস্যা দেখা দিচ্ছে তাই নয়, আজকে বিপাশা নদী তার জল বন্টন সমস্যা, হরিয়ানা, পাঞ্জাব, রাজস্থান, আজকে কাবেরি জল বন্টন নিয়ে তামিলনাড়ু, কর্ণাটক এই দেশগুলোর মধ্যে বিবাদ দেখা দিচ্ছে এবং স্বাভাবিক ভাবে ভজানী দেশগুলো—তাদের সেই দেশের শিল্পপতিরা, সেই দেশের পুঁজিপতিরা তারা আজকে শিল্পের এবং কৃষির প্রয়োজনে ইচ্ছামত উজানী দেশগুলো নদীর জল টেনে নিচ্ছে। আর ডাউনস্ট্রিমের, ভাঁটির দেশগুলো তারা তাদের প্রয়োজনীয় জল পাচ্ছে না। ফলে উভয় রাজ্যের মধ্যে বিভিন্ন পারস্পরিক রাজ্যগুলোর মধ্যে বিবাদ দেখা দিচ্ছে! এখানে কেন্দ্রীয় সরকারের একটা বলিষ্ঠ নীতির, সুষ্ঠু নীতির দরকার। জাতীয় সংহতির জন্য গোটা দেশের প্রয়োজন ভিত্তিক নীতি সেখানে নেওয়া দরকার। ফলে এই যে আজকে জল বন্টনের যে সমস্যা এই সমস্যার যথাযথ নিরাময় এবং আমি মনে করি বাংলাদেশের এই যে দাবি এটা বাংলাদেশ, ভারতের দাতা গ্রহীতার সম্পর্ক নয়। এখানে বাংলাদেশ এর দাবি ন্যায্য দাবি। ফলে শুধু কাগজে কলমে নয়—ওই ৩৫ হাজার কিউসেক জল—আমার বক্তব্য যে ফরাক্কায় প্রকৃত জল কত, তার হিসাব নির্ধারণ করে, আমরা বাংলাদেশকে যে প্রতিশ্রুতি দিয়েছি সেই প্রতিশ্রুতি অনুযায়ী যাতে জল পায় তার সুষ্ঠু ব্যবস্থা করা। আমার দ্বিতীয় দাবি যে উত্তরপ্রদেশ, বিহার, পশ্চিমবাংলায় গঙ্গার জল প্রবাহ, এই ব্যাপারে যে সমস্যা, রাজ্যগুলোর প্রয়োজন এবং তাদের কে কতটা জল নিচ্ছে সামগ্রিক নীতির ভিত্তিতে, এই নীতি নির্ধারিত হওয়া দরকার। আরেকটা কথা আমি বলছিলাম যে সামগ্রিক ভাবে গোটা ভারতবর্ষের জলসম্পদের হিসেব নির্ণয় করে, প্রয়োজনের ভিত্তিতে একটা সুষ্ঠু জাতীয় জলসম্পদ নীতি গ্রহণ করার মধ্যে দিয়ে জল বন্টনের যে বিবাদ তার একটা স্থায়ী সমাধান দরকার।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিধায়ক অতীশ সিনহা মহাশয় এবং আরও কয়েক জন বিধায়ক ভারত বাংলাদেশের জল বন্টন চুক্তির উপর তিনটি প্রশ্ন রেখেছেন এবং কয়েকটি কাজ তাঁরা করতে বলেছেন। একটা হচ্ছে যে, এই চুক্তির দ্বারা যেন কলকাতা বন্দরের স্বার্থ রক্ষিত হয় এবং কোনও ভাবেই যেন ক্ষতিগ্রস্ত না হয়। দ্বিতীয় হচ্ছে—হুগলি নদীর নাব্যতা যেন অক্ষুন্ন থাকে বা আরও যেন বাড়ানো হয়। তৃতীয় হচ্ছে সঙ্কোশের যে প্রোগ্রাম—সেটা যাতে কেন্দ্রীয় সরকার অতি দ্রুতভাবে রূপায়িত করেন। এরই উপর প্রস্তাবটি এনেছেন মাননীয় অতীশ সিনহা এবং আরও কয়েক জন বিধায়ক। আমি সেইজন্য এই ব্যাপারটা একটু বলব। জল বন্টন চুক্তির উপর একটা কথা বলবার চেষ্টা করেছেন যে, এতদিন ধরে সুখা মরশুমের সময় ৪০ হাজার কিউসেক জলই দেব আমরা বলে গেলাম। অথচ আজকে সেই ৪০ হাজার কিউসেক যখন পাচ্ছি না, তখন এই জলবন্টন চুক্তিকে আমরা কিভাবে অভিনন্দন জানাব—এই প্রশ্নটা আপনারা তুলেছেন। আজকে আমি এটুকু বলতে চাইছি যে, এটা ঠিকই যে, ৪০ হাজার কিউসেক, বিশেষ করে সুখা মরশুমের সময়ে করা যাচ্ছে না। কিন্তু সবদিক বিবেচনা করে আন্ডার দি সারকমস্ট্যান্সেস এটাই হচ্ছে বেস্ট পসিবল সলিউশন আমি কথাটা বলছি যে, বেস্ট পসিবল সলিউশন—বেস্ট পলিউশন হতে পারত—কিন্তু এর থেকে কিভাবে হতে পারে? আমার তো মনে হচ্ছে এটাই হচ্ছে বেস্ট পসিবল সলিউশন। কারণ আপনারা খুব ভালভাবে ভাবাবেগ দ্বারা পরিচালিত না হয়ে একেবারে বাস্তব ভাবে গত ২০ বছরে ইতিহাস বা ১৯৭৭ সালে কি চুক্তি ছিল—সেই চুক্তিতে কত জল পেয়েছি—১৯৭৭-৯৬ পর্যন্ত সুখা মরশুমে একদম জানুয়ারি থেকে ৩১শে মের মধ্যে লিনেস্ট অফ দি লিন অর্থাৎ মার্চ এপ্রিল যে পর্যন্ত গড়ে কি পেয়েছি, আর ১৯৯৬ সালের চুক্তিতে আমরা কি পাচ্ছি যদি দেখেন—তাহলে ব্যাপারটা বুঝবেন। এই তথ্যগুলি আরও বিস্তৃত ভাবে আলোচনা করবেন আমাদের সহকর্মী অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত। আমি কেবল ছোট্ট ভাবে এটা বলার চেষ্টা করছি। এটা খুবই উদ্বেগের বিষয় যে, ৪০ হাজার কিউসেক কোনও সময়ই দেওয়া যাচ্ছে না—মার্চ এপ্রিল মে মাসে। কিন্তু ১৯৭৭ এর চুক্তিতে মার্চ, এপ্রিল মে-তে প্রাপ্তি ছিল ২৬ হাজার, ২৫ হাজার ২৫ হাজার, ২৫ হাজার, ২১ হাজার, ২০ হাজার, ২০ হাজার। এই ছিল ১৯৭৭-৯৬ পর্যন্ত প্রাপ্তি। অ্যাকচুয়াল কি পেলাম সেটা যদি দেখেন তা হলে দেখবেন যে, কোনও সময়ে ৩০ হাজারের নামে ১৮ হাজার, ১৬ হাজার, ১৬ হাজার, ১৭ হাজার পাওয়া গেছে। ৪০ হাজারের নামে ৩০ হাজার, ১৮ হাজার, ১৬ হাজার, ১৬ হাজার ১৭ হাজার, ১৮ হাজার। আর বর্তমান চুক্তিতে আমরা কোন জায়গায় দাঁড়িয়েছি—এটা ভাল করে দেখুন। ৩০ হাজার যেখানে ছিল সেখানে ৩৯ হাজার ৪০০, যেখানে ছিল ১৮ হাজার, সেখানে ৩৩ হাজার, যেখানে ১৬ হাজার, সেখানে ২৮ হাজার, যেখানে ১৮ হাজার ছিল, সেখানে ২৫ হাজার,

যেখানে ৩০ হাজার ছিল, সেখানে ৩৫ হাজার এবং যেখানে ৩৩ ছিল সেখানে ৩৮ হাজার, যেখানে ৩৬ ছিল, সেখানে ৪০ হাজার হচ্ছে—এটাই হল লিনেস্ট অফ দি লিন। এটা চ্যালেঞ্জ করুন। যাদের কথা উল্লেখ করলেন, তাদের সাথে আমরা আলোচনা করেছি। আমাদের এ.এন.রায়ের সঙ্গেও আলোচনা হয়েছে। এই জায়গায় আপনারা চ্যালেঞ্জ করুন। এই ব্যাপারে আমাদের ইরিগেশন দপ্তর যে তথ্য সংগ্রহ করেছে, পরবর্তীকালে সেটা আরও বিস্তৃত ভাবে বলব।

আমি আবার স্বীকার করছি ৪০ হাজার কিউসেক পাইনি। কিন্তু পরে আমাদের লিভ দিয়েছে। আমি মনে করি, এই চুক্তি ঐতিহাসিক সম্ভাবনাময় চুক্তি। আমরা পুরো স্যাটিসফাই। আন্ডার দি সারকামট্যান্সেস বেস্ট পসিবল সলিউশন ট্রিটি হয়েছে। একে ঐতিহাসিক মানের চুক্তি বলে বলছি। তা সত্ত্বেও বাকি থেকে যাচ্ছে। কি করে পূরণ করব? বাংলাদেশ পূরণ করতে পারবে, একটা ব্যারেজ করে ডাউন স্ট্রিমে গিয়ে। আমাদের একমাত্র সেন্ট্রাল ওয়াটার কমিশন সঙ্কোশে যেটা করবার চেষ্টা করছেন, সেই সঙ্কোশ একমাত্র ইন্দো-ভূটান বর্ডারে ১৩ কিলোমিটারের উপর বিশেষ করে পাওয়ার জেনারেশন ড্যাম, মূলত পাওয়ার জেনারেশন ৪ হাজার মেগাওয়াটের মতো। একদম সামনে খুব সামান্য প্রায় ২ কিলোমিটারের মধ্যে ওই জায়গায় নেমে একটা কম্পোজিট লিফট ড্যাম যমদুয়ার থেকে কালিখোলা পর্যন্ত মোট ১৪১ কিলোমিটারের মধ্যে ১২ কিলোমিটার ভূটান এবং ১২৮-২৯ কিলোমিটার পর্যন্ত জলপাইগুড়ির উপর দিয়ে যাবে। আমি প্রশ্ন-উত্তরের সময় বলেছিলাম বেশ কিছু বনাঞ্চল, বাগানের মধ্যে দিয়ে যাবে।

**(ভয়েস ঃ- এটা কি ফিজিবল হবে?)**

হ্যাঁ, এটা ফিজিবল হবে। এর মধ্যে ম্যাকসিমাম খরচা খালের জন্য। এরজন্য খরচা ৭ হাজার ৭০০ কোটি টাকা। তার মধ্যে ১১০ কোটি টাকায় অনেকটা তৈরি হবে। অনেক কনস্ট্রেইনট আছে। ভারত সরকারের কনস্ট্রেইনট অনেক। অনেক প্রশ্ন উঠেছে। কারণ বড় বড় বনাঞ্চলের মধ্যে দিয়ে যাবে। এ ব্যাপারে অসীম বাবু আরও বিস্তারিত ভাবে বলবেন। তার মধ্যে সিরিয়াসলি সি.ডব্লু.সি. কাজে নেমে, পড়েছেন। যেসব জায়গায় কনস্ট্রেইনট আছে, সমস্যা আছে, সেগুলো আমরা দেখব। তারাও দেখবে যাতে অল্প ক্ষতির মধ্যে কাজটা হয়। তারজন্য তারা চিন্তা-ভাবনা করছেন। কিছু ক্ষতি হবে। ক্ষতির পরিমাণ যাতে মিনিমাইজ করা যায়, কস্ট বেনিফিট রেশিও যাতে ভাল জায়গায় আসে, সেটা তাঁরা তৈরি করছেন বলে আমরা আশা করি। এর ফলে আমরা প্রচুর জল ফরাক্কায় এনে দিতে পারব। যার ফলে যেটুকু ডেফিসিট, শর্টেজ হয়েছে সেটা পূরণ করতে পারব। সেজন্য আপনারা যে প্রস্তাব এনেছেন, আমরা বার বার বলেছি আউটরাইট বিরোধিতা না করে যে প্রস্তাব এনেছেন তার সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার দুর্ভাগ্য যে, দুবার এই ফরাক্কা-গঙ্গা জল বন্টনের ব্যাপারে বলতে হল। প্রথমবার ১৯৭৭ সালে যখন আমি লোকসভার সদস্য ছিলাম তখন একবার ভারত-বাংলাদেশ চুক্তি হয়, আরেকবার যখন বিধানসভার সদস্য আছি, ২০ বছর পর দ্বিতীয় চুক্তি হল। আগের বারও বলছিলাম এবারও বলছি যে এই দুটো চুক্তিই পশ্চিমবঙ্গ এবং কলকাতার স্বার্থ বিরোধী। আমার এটা খুব স্পষ্ট বক্তব্য যে আগের চুক্তিটা খারাপ ছিল এবং বর্তমান চুক্তিটা আরও খারাপ। এই ২টি চুক্তি যখন হল তখন রাজ্যে বামফ্রন্ট সরকার এবং দিল্লিতে তাদের বন্ধু সরকার। কিন্তু দুটো চুক্তির একটাও আমাদের পক্ষে লাভজনক হয়নি।

[3-00 – 3-10 p.m.]

আমি দ্বিতীয় যে কথা বলতে চাই—ফরাক্কা আমাদের পক্ষে বাঁচা-মরার সমস্যা। কলকাতা বন্দরকে বাঁচাবার জন্য ডাঃ রায়-এর পরিকল্পনায় পরবর্তীকালে কংগ্রেস সরকার এই ফরাক্কা ব্যারেজ তৈরি করেছে। এর উদ্দেশ্য ছিল কলকাতা বন্দরে যাতে যথেষ্ট জল আসে—সেটা পূর্ণ হল না। এই কথা আমি বাংলাদেশের যেসব নেতাদের সঙ্গে কথা বলেছি, তাদেরও বলেছি—জলটা বাংলাদেশের বাঁচা-মরার প্রশ্ন নয়, রাজনৈতিক সমস্যা—ভারত থেকে কত পানী পাবে। তাদের সমস্যা একসেস অফ ওয়াটার। জায়গাটা অর্দ্ধেক সময় জলে ডুবে থাকে। আমরা সেই জায়গায় রাজনৈতিক ভাবে স্যাক্রিফাইস করছি। তবে এটা বলা মানে এই নয় যে, আমরা বাংলাদেশের সঙ্গে সুসম্পর্ক চাই না। আমি শেখ মুজিবের সমর্থক ছিলাম, ময়দানে ইন্দিরা গান্ধী, শেখ মুজিবের সভা অর্গানাইজ করেছি। আজকে শেখ হাসিনা—শেখ মুজিবের মেয়ে, সেখানকার প্রধানমন্ত্রী, এতে আমরা গর্বিত। মৌল বাদীদের বিরুদ্ধে তাঁর লড়াইয়ের আমরা সমর্থক এবং তার যে বিরোধিতা করছে বি.জে.পি. তাদের নয়। এখানে 'জুলিয়াস সিজারের' একটা কথা বলি—ব্রুটাস বলছে, 'নট দ্যাট আই লাভ সিজার লেস বাট দ্যাট আই লাভ রোম মোর'। এক্ষেত্রে আমি বলি, নট দ্যাট আই লাভ বাংলাদেশ লেস বাট দ্যাট আই লাভ ক্যালকাটা মোর। এটা কলকাতার স্বার্থের বিরুদ্ধে হচ্ছে। আমি তথ্যে যাচ্ছি, এখানে অসীম বাবু আছেন।

আমার মনে হয় পশ্চিমবঙ্গ সরকারের এই চুক্তির ব্যাপারে জড়ানো উচিত হয়নি। দেবেগৌড়া—আমাদের প্রধানমন্ত্রী, একটা ট্রাপ করে আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে জড়িয়ে নিয়েছে। তার ফলে প্রতিবাদ করার জায়গাটা রাখেননি। একজন মুখ্যমন্ত্রী হয়ে বিদেশি একজন প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলেছেন, এটা হয়ত আত্মপ্রসাদ হতে পারে। কিন্তু ভুলে যাচ্ছেন কেন, তিনি কায়দা করে জায়গাটা ছেড়ে দিয়েছেন? কিন্তু, উই শুড নট হ্যাভ গট ইনভলভড ইন দিস অ্যাট অল। চুক্তিটা হয়েছে ৩০ বছরের, ১২-ই ডিসেম্বর যেটা সই হয়েছে—১২টি আর্টিকেলের চুক্তি। আগে ৮ বছর চুক্তি ছিল না। আমার প্রশ্ন এখানেই—চুক্তি যে

করতেই হবে, এর বাধ্যবাধকতা কি ছিল? আমার দ্বিতীয় প্রশ্ন, চুক্তি যদি করলেনই, তাহলে ৩০ বছরের চুক্তি কেন করলেন? তৃতীয় প্রশ্ন, যদি চুক্তি হল, তাহলে রিনিউ প্রপোজাল ৫ বছর পরপর কেন হল, ২ বছর পরপর কেন হল না? এভরি থিং গোজ এগেইন্সট দি ইন্টারেস্ট অফ ক্যালকাটা পোর্ট অ্যান্ড ইন্ডিয়া টু। আমার বন্ধু পঙ্কজ বাবু আমার চেয়ে অনেক ভাল ভাবে পুরো সারকেলটা বুঝিয়ে বলেছেন। আমি সারকেলটা বোঝাবার আগে বলি, যে চুক্তিটা অ্যাচিভ করবে, যেটা আমেরিকানরা চাইছে—কলকাতা-হলদিয়ার ইম্পরট্যান্ট কমিয়ে দিয়ে চিটাগাঙ-এর গুরুত্ব বাড়ান। চিটাগাঙ পোর্ট উইল বি মোর ইম্পরট্যান্ট পোর্ট ফর অ্যাকসেস টু দি ইস্টার্ন ইন্ডিয়া। আমি দায়িত্ব নিয়ে বলছি, এটাই আমেরিকানরা চায়। এটা তাদের ইন্টারেস্ট। রবীন র‍্যাফেল, ওয়াইজনার, এরা কলকাতা নিয়ে মাথা ঘামাচ্ছে না, চিটাগাঙ পোর্ট চায়। দিস ইজ নট ফর দি ইন্টারেস্ট অফ দি পিপল অফ ইন্ডিয়া, দিস ইজ ফর দি ইন্টারেস্ট অফ আদার পিপল অফ ইন্ডিয়া। দেশে শক্তিশালী সরকার থাকলে এরকম চুক্তি হত না।

পঙ্কজ বাবু খুব ভাল ভাবে বলেছেন—১ জানুয়ারি থেকে ৩১ মে লীন সিজন। তার মধ্যেও লীন পিরিয়ড ১ মার্চ থেকে ১০ মে। এখানে অসীম বাবু আছেন, তাঁকে অলটারনেটিভ হাইড্রোলিক সারকেলটা বলছি। ১০ দিন একরকম জল পাবে, তার পর ১০ দিন আর একরকম জল পাবে। কিন্তু বাংলাদেশ ইজ গ্যারান্টেড ফর ৩৫ থাউজ্যান্ড কিউসেক ওয়াটার। তারা ৩৫ হাজার কিউসেক জল পাবে, আর কলকাতার ক্ষেত্রে কমতে কমতে কত তে যাবে, কত পাবে, দেবব্রত বাবু বলবেন। আমি বলছি, ১০ দিন যদি কম জল আসে, তাহলে গঙ্গা নদীর মোহনায় যে পলি জমবে, পরে ১০ দিন বেশি জল দিলেও সেই পলিটা পুরোপুরি ফ্লাশড আউট হবে না।

দিস ইজ নট প্র্যাক্টিক্যাল। আমরা এর বদলে কিছু পাইনি। আজকে বলছেন, ড্রেজিং-এ ৩০০ কোটি টাকা দেবে। কলকাতার জন্য যে ক্যাপিটাল ড্রেজিং দরকার তা না করলে হবে না। ফারাক্কায় ড্রেজিং করে ২৬ ফুট জাহাজ যাতে কলকাতায় যেতে আসতে পারে তার জন্য লেখা হয়েছিল। কিন্তু এই চুক্তির পরে ১৮ ফুট কোস্টাল জাহাজও আসতে পারবে না। এই রকম জাইগান্টিক প্রোগ্রামগুলো দেশে কখনও সফল হয়নি। সাড়ে ৭ কোটি টাকার সঙ্কোশ প্রকল্প, ১১ কোটি টাকার খাল করবেন, জঙ্গল কেটে নদী নিয়ে এসে ড্যাম করবেন বলছেন। কিন্তু ইট উইল টেক ইয়ারস। আগে শ্রী কে.এল.রাও যখন বিশেষজ্ঞ হিসাবে ছিলেন তখন তিনি বলেছিলেন, গঙ্গা-কাবেরি লিঙ্ক করতে হবে তাহলে দক্ষিণে জলের সমস্যা থাকবে না। কিন্তু এই রকম জাইগান্টিক গ্রান্ডিওসগুলো এখানে ইমপ্লিমেন্ট হয়নি। যেটা হল তাতে বাংলাদেশ থেকে এক্সচেঞ্জ কিছু পেলেন না, বাংলাদেশকে জল দিয়ে দিলেন এতে তো কলকাতা পোর্ট সাফার করবে। কলকাতা পোর্টের মতো কুলপি বন্দর প্রোফিটাবল হবে না

এই রকম হিউজ ইনফ্রাস্ট্রাকচারে পোর্টের কোনও সাবস্টিটিউট হবে না। শেষে একটা কথা বলি স্যার, আমি টেলিগ্রাফে একটা আর্টিকেল লিখেছিলাম ১০ বছর আগে। লেখাটা ছিল বাংলাদেশের বিশেষজ্ঞ বি.এম.আব্বাস-এর লেখা গঙ্গা ওয়াটার ট্রিটির উপর একটা বই-এর সমালোচনা করে। তাতে আমি বলেছিলাম, আমরা এতবড় যুদ্ধে বাংলাদেশকে সহযোগিতা করেছিলাম কিন্তু সামান্য রাজনীতির জন্য বাংলাদেশের হাত থেকে কলকাতা বন্দরকে বাঁচাতে পারলাম না ১৯৭৭-এর চুক্তিতে। ১৯৭৭ ওয়াজ এ সাইন অফ ফেলিওর অ্যান্ড ১৯৯৭ ইজ এ সাইন অফ ডাবল ফেলিওর। এর পরে আবার কি করা হবে আমি জানি না। যদি কিছু করার থাকে তাহলে পশ্চিমবঙ্গবাসীর এই রাজ্যে সরকারকে নিয়ে কিছু করা উচিত।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাদেশের সঙ্গে ফারাক্কার গঙ্গা জল বন্টন চুক্তি এবং বিশেষ করে কলকাতা বন্দরের স্বার্থের উপর প্রস্তাব মাননীয় অতীশচন্দ্র সিনহা মহাশয় এখানে এনেছেন এবং অন্যান্যরাও তাঁর সঙ্গে আছেন। এই প্রস্তাবটা একটু খুঁটিয়ে পড়া প্রয়োজন। এই প্রস্তাবের ৪-টে বিষয় আছে। প্রথমত, এই প্রস্তাবে সাম্প্রতিক জল বন্টন চুক্তি, ১২ ডিসেম্বর যেটা স্বাক্ষরিত হয় তার বিরোধিতা করা হয়নি। দ্বিতীয়ত, বিরোধিতা না করে ওঁরা এই প্রস্তাবের মাধ্যমে বলছেন, কলকাতা বন্দরের নাব্যতা রক্ষা করার জন্য আরও কতগুলো পদক্ষেপ দ্রুততার সঙ্গে যেন নেওয়া হয় এবং সেজন্য তাঁরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন। তৃতীয়ত, এই পদক্ষেপগুলো নেওয়ার একটা অঙ্গ হিসাবে ওরা সঙ্কোশ প্রকল্পকে চেয়েছেন এবং দ্রুততার সঙ্গে বাস্তবায়িত যেন হয় তার জন্য উদ্যোগ গ্রহণ করতে বলেছেন। চতুর্থত, যেটা সামগ্রিক প্রস্তাবের মধ্যে আছে, বাংলাদেশের সঙ্গে সুসম্পর্ক রক্ষা করার প্রস্তাব ওঁরা এনেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ৪-টে বিষয়ের উপর আমি আমার বক্তব্য রাখছি। ওঁরা চুক্তির বিরোধিতা করেননি। আমার মনে হয়, না করে ঠিকই করেছেন। আমি প্রমাণ করছি এই চুক্তিটা আমাদের কলকাতা বন্দরের স্বার্থকে আরও সুরক্ষিত করেছে এবং সুসম্পর্কের আশাও রাখা হয়েছে। আমি বৈজ্ঞানিক ভাবে, যুক্তি তথ্য দিয়ে এটা প্রমাণ করব। আলোচনার সেই পরিবেশ আছে বলেই আমি মনে করি। বোধ হয় প্রসঙ্গটা মাননীয় বিধায়ক সৌগত রায় রেখেছিলেন, সেখান থেকেই শুরু করছি। তিনি আলোচনা করে এই কাজটা করা হয়েছিল কিনা সেই প্রসঙ্গ উত্থাপন করেছিলেন। আমরা একাধিকবার অভ্যন্তরে আলোচনা করি। কলকাতা পোর্ট ট্রাস্টের চিফ হাইড্রোলিক ইঞ্জিনিয়ারের সঙ্গে ৫।৬ বার আলোচনা করি এবং কস্তুত তাঁর তথ্যের ভিত্তিতেই আমরা এগিয়েছি।

[3-10 – 3-20 p.m.]

দিল্লির শুধু যে সেন্ট্রাল ওয়াটার কমিশন নয় তার সাথে ওয়াটার রিসোর্সের ওদের যে

প্রযুক্তিবিদরা আছে তাদের সাথে বসে এটা আলোচনা করে তৈরি করা হয়েছে। এই আলোচনার ব্যাপারে যে বক্তব্যগুলি এসেছে আই মে বি অন রেকর্ড, তিনটি বিকল্প পথ খোলা থাকা পর্যন্ত। একটি হল কোনও চুক্তি না করা। গঙ্গার মতো একটা বড় নদী যার সাথে দুটি রাষ্ট্রের স্বার্থ যুক্ত আছে। ১৯৮৮ সালের পর থেকে মাঝে মাঝেই বাড়ানো কমানো হয়েছে। বস্তুত কোনও কোনও রাজনৈতিক দল দলগত ভাবে এটা বলেছেন। যাঁরা মনে করছেন এটাকে রাখা বা না রাখা ততটা গুরুত্বপূর্ণ নয়—কিন্তু যাঁরা বাংলাদেশের সঙ্গে কোন ধরনের আলোচনা করেছেন তাঁরা জানেন এই ধরনের একটা বড় নদী যদি দুটি রাষ্ট্রের মধ্যে দিয়ে বয়ে যায় তখন কোনও না কোনও চুক্তি করতেই হয় সম্পর্ক বজায় রাখার জন্য। আপনারা আপনাদের প্রস্তাবে এই সম্পর্ক রাখার উপর বক্তব্য রেখেছেন। তাই বলছি যদি সম্পর্ক রাখতে চান তাহলে এই চুক্তিটা রেখে দেওয়া যেটা ১৯৭৭ সালে হয়েছিল। আরও একটা উন্নত চুক্তি আমাদের স্বার্থে যদি করা যায় ১৯৯৬ সালে ডিসেম্বর মাসে আমাদের স্বার্থে এই সুসম্পর্ক বজায় রাখার ক্ষেত্রে। পশ্চিমবঙ্গের স্বার্থ হচ্ছে কলকাতা বন্দরের নাব্যতা বজায় রাখার স্বার্থ। ৪০ হাজার কিউসেক কলকাতা বন্দরের জন্য লাগাতার ভাবে হলেও সেটা আমাদের স্বার্থে এবং কলকাতা বন্দরের জন্য আরও কতগুলি পদক্ষেপ আছে যেগুলি আপনারা দৃষ্টি আকর্ষণ করেছেন। এখানে বলা প্রয়োজন বছরের ১২ মাসের মধ্যে ৭ মাস অর্থাৎ ১লা জুন থেকে ৩১শে ডিসেম্বর এই সময় কলকাতা বন্দর ফারাক্কা থেকে লাগাতার ৪০ হাজার কিউসেক জল পায়, এতে অসুবিধা হয় না। আর ৪০ হাজার কিউসেকের বেশি জল আমরা নিতে পারি না। সংযোগকারি যে খালগুলির যে কাঠামো তাতে বেশি জল নিলে বন্যা হয়ে যাবে। সেই জলটা না নিয়ে দিয়ে দিতে বলছি। বাকি থাকছে ৫ মাস অর্থাৎ ১লা জানুয়ারি থেকে ৩১শে মে যেটা সাধারণ ভাবে সুখার সময়। ১০ দিন কে যদি একটা পর্যায় ধরা হয় তাহলে মাসে তিনটি পর্যায় আর ৫ মাসে ১৫টি পর্যায়। এই ৫ মাসের মধ্যে সঙ্গত কারণেই মার্চ, এপ্রিল এই দু মাস আর মে মাসের প্রায় ১০ দিন তাহলে এই ৭টি পর্যায় হচ্ছে সুখা মরশুমের সবচেয়ে বেশি সুখা সময়। এই ৪০ হাজার কিউসেক জল এই ৫ মাসে আমরা পেতে পারি। আর ওই দু মাস কি করে এটার মোকাবিলা করব। ১৯৭৭ সালে যে চুক্তি হয়েছিল, সেই চুক্তিতে কি বলা হয়েছিল। সেই চুক্তিতে জল বন্টনের ফর্মুলা বলা ছিল না। কোনও রেশিও বা অনুপাত ভিত্তিক ফর্মুলা বলা ছিল না। ১৯৭৭ সালের চুক্তিতে একটা সারণী ছিল সেটা আমার কাছে আছে। ১৯৭৭ সালের ওই চুক্তিতে ১৫ মাসে ১৫টা ১০ দিনের পর্যায় ছিল। তাতে একটিমাত্র ১০ দিনের পর্যায়ে ৪০ হাজার কিউসেক জল ছাড়ার কথা উল্লেখ করা হয়েছিল। একটা ছিল, বাকিগুলো ছিল না। শুধু তাই নয়—৩০ হাজার কিউসেকের নিচে জল পাওয়ার কথা ছিল, যেটার উল্লেখ দেবব্রত বন্দ্যোপাধ্যায় করেছেন। কোনও অনুপাত ছিল না, কেবল একটা তালিকা ছিল। ভারতবর্ষের জন্য ৪০ হাজার কিউসেকের কোনও গ্যারান্টি ছিল না, গ্যারান্টি ছিল শুধু বাংলাদেশের জন্য—একতরফা

গ্যারান্টি। ৮০ ভাগের নিচে জল কমে গেলেও ৮০ ভাগ গ্যারান্টি রক্ষিত হবে বাংলাদেশের জন্য। ভারতবর্ষের জন্য কোনও গ্যারান্টি ছিল না। যেহেতু ছিল না সেহেতু বাস্তবে কি হয়েছে, সে কথা মাননীয় দেবব্রত বন্দোপাধ্যায় বলেছেন। আমি ১৯৪৯ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত প্রত্যেকটা ১০ দিনের পর্যায় ধরে তথ্য জোগাড় করেছি কলকাতা পোর্ট ট্রাস্ট-এর এবং কেন্দ্রীয় জল সম্পদ মন্ত্রকের মাধ্যমে। তাতে দেখছি চুক্তিহীন অবস্থার মধ্যে বাস্তবে গড়ে একটাও ১০ দিন পর্যায় ৪০ হাজার কিউসেক জল আমরা পাইনি। বাস্তবে ৫ মাসের গড়ে একবারও আমরা ৪০ হাজার কিউসেক জল পাইনি। কোথায় ছিলেন তখন পঙ্কজ ব্যানার্জি মহাশয়? ১৯৭৭ সাল থেকে দীর্ঘকাল সময় একবারও, কোনও দিন আমরা ৪০ হাজার কিউসেক জল পাইনি।

দ্বিতীয় কথা হচ্ছে, কেন পাই নি? শুধু কি গ্যারান্টি ছিল না, তাই পাই নি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা আমি বলে রাখছি—আপনি আন্তর্জাতিক স্বার্থে প্রয়োজন মনে করলে রাখবেন, না এক্সপাঞ্জ করবেন সেটা আপনার ওপর নির্ভর করছে। যদিও কোনও অনুপাত ছিল না, কিন্তু ১৯৭৭ সালের যে সারণী আছে—তালিকার সংখ্যাগুলো যদি দেখা যায় তাহলে ১৯৭৭ সাল থেকে একটা অনুপাত বেরিয়ে আসে। অনুপাতটা খুবই সহজ—শতকরা ৬০ ভাগ জল বাংলাদেশ, আর শতকরা ৪০ ভাগ জল কলকাতা বন্দর পাবে—৬০:৪০। এটা তখন ছিল। ঐ তালিকা থেকে এটা বেরিয়ে আসছে। এই পরিস্থিতিতে ১৯৯৬ সালে আমরা চুক্তি করেছি এবং সেটাই এখন আমি এক এক করে বলছি।

এক। এই প্রথম ফর্মূলাব ভিত্তিতে, একটা অনুপাতের ভিত্তিতে জল বন্টনের কথা বলা হল। এই অনুপাতটা হল অর্দ্ধেক, অর্দ্ধেক—৫০:৫০। আগে ছিল কলকাতা বন্দর ৪০ এবং বাংলাদেশ ৬০। ওটা এখন ৫০:৫০ করা হল। আগের তালিকায় যদিও ৪০ এবং ৬০-এর উল্লেখ পাচ্ছি তথাপি আমরা বাস্তবে কি পেতাম!

দুই। যতক্ষণ ৭০ হাজার কিউসেক পর্যন্ত জল থাকবে ততক্ষণ কলকাতা বন্দর ও বাংলাদেশ ঠিক তার অর্দ্ধেক অর্দ্ধেক জল পাবে। ৭০ হাজার কিউসেকের ওপরে হলে—৭০ হাজার থেকে ৭৫ হাজার কিউসেক পর্যন্ত অবস্থায় বাংলাদেশ কিন্তু বেশি জল পাবে না। তারা ৩৫ হাজার কিউসেকই পাবে। বাংলাদেশ ৩৫ হাজার কিউসেকেই স্থির থাকবে। কিন্তু কলকাতা বন্দরের ক্ষেত্রে তা বেড়ে বেড়ে ৪০ হাজার কিউসেক হবে এবং ৪০ হাজার কিউসেকের পরে তো আমাদের আর নেবার কিছু নেই। আমরা ৪০ হাজার কিউসেক পাবার পরে বাকিটা বাংলাদেশ পাবে। সুতরাং শুধু ৫০:৫০-ই নয়, পরিমাপ আয়তনে এই তালিকা থেকে আমাদের ভাগে ৫০ ভাগের বেশি বেরিয়ে আসছে। তালিকা ধরে যোগ করলে পাটীগাণিতিক তথ্য বেরিয়ে আসবে—অসাবধানে যে ভুলটা পঙ্কজ বাবু করে ফেলেছেন।

তারপর একটা কথা কেউ বললেন না যে তার চেয়েও নিচে জল কমে গেলে কি হবে? গ্যারান্টি ক্লজের মধ্যে সেটাও বলা আছে। আর্টিকেল-২, সাবক্লজ-৩, এখানে বলা আছে ৫০ হাজার কিউসেকের নিচে কখনও যদি জল কমে যায় তাহলে তখন সঙ্গে সঙ্গে এমার্জেন্সি প্রভিশন দুই দেশকে এক সঙ্গে বসে করতে হবে। এটা কেউ উল্লেখ করেননি। এটা খুবই গুরুতর ব্যাপার। গ্যারান্টি ক্লজের সঙ্গে এটা যুক্ত করা আছে। আগে কলকাতা বন্দরের জন্য কোনও গ্যারান্টি ছিল না। এই প্রথম গ্যারান্টির প্রশ্নটি এসেছে।

তিন। এবারে আমি আসছি মার্চ, এপ্রিল এবং মে মাসের প্রথম ১০ দিনের প্রসঙ্গে।

[3-20 – 3-30 p.m.]

গ্যারান্টিটা কিভাবে আসছে? ৩৫ হাজার কিউসেকের গ্যারান্টি যেটা আগে কখনও ছিল না। যদি একটু গভীরতায় গিয়ে কেউ আলোচনা করেন তাহলে তিনি হয়তো বলবেন, এটা কি করে সম্ভব হয়—আমরাও বেশি পাব আর বাংলাদেশও বেশি পাবে—এটা কি করে সম্ভব। আমাদের ক্ষতি হলে তাদের লাভ, আর তাদের ক্ষতি হলে আমাদের লাভ। আপাতদৃষ্টিতে তাই মনে হবে, আলোচনার একটু গভীরে গেলে তাই মনে হবে। আমরা আলোচনার আরো গভীরতায় যাই। জিরো সাম গেমকে কি করে পজিটিভ সাম গেমে আনা যায় সেটা আমি বলছি এবং এই পরামর্শ কিন্তু চীফ হাইড্রোলিক ইঞ্জিনিয়ারের সঙ্গে কথা বলে করেছি, একবার যদি আমরা ৩৫ হাজার কিউসেক জল পাই, ওরা কম পাবেন, তারপর ওরা পাবেন, আমরা কম পাবো। তারপরে আমরা ৩৫ হাজার কিউসেক জল পাব, ওরা কম পাবেন। তার মানে কখনও ১০ দিনের ব্যবধানে ৩৫ হাজার কিউসেকের কম জল পাবেন না। যদি পলি জমেও, সেই পলি ভাসিয়ে নেবার জন্য এই হাইড্রোলিক উপদেশ আমরা গ্রহণ করে একটা অভিনব সিকুয়েন্স তৈরি করে ৩৫ হাজার কিউসেক একবার আমরা পাব, একবার ওরা পাবে। যদি একসঙ্গে পাই, অসুবিধা আছে। কিন্তু পারস্পরিকতায় পাই, জিরো সাম গেম না হয়ে পজিটিভ সাম গেম হয়ে এটা বেরিয়ে আসছে। এই গভীরতায় প্রবেশ করতে আমি মাননীয় বিধায়কদের অনুরোধ করছি। এরপরে একটা প্রশ্ন শ্রী দেবপ্রসাদ বাবু এবং শ্রী পঙ্কজ ব্যানার্জি মহাশয় রেখেছেন, আপনারা ৪০ বছরের গড় নিলেন কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪০ বছরের গড় শুধু ওখানে উল্লেখ করা আছে। কারণ, ১৯৮৮ সাল পর্যন্ত। পরে যেহেতু কোনও চুক্তি ছিল না, তাই আন্তর্জাতিক চুক্তির ক্ষেত্রে তথ্য রাখা যায় না বলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু ৪০ বছর নয়, তারপর ২০ বছর, তারপর ১০ বছরের তথ্য নিয়েছি। আমি আপনাদের কাছে সেই তথ্য দিয়ে দেব। আমি ৪০ বছরে পরে, গত ২০ বছর, গত ১০ বছরের তথ্য নিয়েছি। তাতে দেখা যাচ্ছে, গত ১০ বছরের গড় যদি নিই, তাহলে অন্তত ৫টা ৪০ হাজার কিউসেক জল এখানে পাওয়া যায়। আর যদি ৪০ বছরের গড় নেন, তাহলে ৫টা নয়, ৭টা ৪০ হাজার কিউসেক জল পাওয়া যায়। আগে যেখানে ১টা

উল্লেখ ছিল, বাস্তবে শূন্য হয়েছে। গত ৪০ বছরে ৭টা ৪০ হাজার কিউসেক জল পাওয়া যায়। গত ১০ বছরে পাওয়া যায় ৫টা ৪০ হাজার কিউসেক ১০ দিনের পর্যায়ে জল পাওয়া যায়। ১৯৭৭ সালে যেখানে ১টা ছিল, গত ৪০ বছরে যেখানে শূণ্যবার পেয়েছি, গত ২০ বছরে যেখানে শূণ্যবার পেয়েছি, সেখানে ৫টা পাওয়া যায়। শুধু তাই নয়, ৩৫ হাজার কিউসেকের গারান্টি পাওয়া যায় আরো ৩টি। আর ৩৫ হাজার থেকে ৪০ হাজার কিউসেকের মধ্যে আরো ৩টি। তাহলে ৫টি আর ৪টি মিলে হল ৯টি। ৩০ হাজারের উপর ৩টি আর ৩০ হাজার যেখানে যাচ্ছে। ৩৫ হাজার পাল্টা পাচ্ছে। এই তথ্যটা ছিল না বলে একটু অন্য কথা বলে ফেললেন। গত ১০ বছরের তথ্যে একই জিনিস হয়। মানীয় অধ্যক্ষ মহাশয়, একটি কথা বলা প্রয়োজন, বাস্তবে কি হল? কারণ চুক্তি সই হয়েছে ডিসেম্বর মাসে। ১লা জানুয়ারি থেকে চুক্তি লাঘু হয়েছে। কিন্তু বাস্তবে কি হল? ১ মাসে ৩টি ১০ দিনের পর্যায়ে জল পাওয়া গেছে। এই কাগজটা আমি রেখে দেব, আপনারা কেউ দেখতে পারেন। যেহেতু এটা কনফিডেনসিয়াল, সেহেতু কেউ এসে দেখে যেতে পারেন। আমি বক্তব্য রাখার প্রথমেই বলেছি, আগে যেখানে ২০ বছরে কখনও আমরা ৪০ হাজার কিউসেক জল পাইনি, প্রথম ১০ দিনে ৪০ হাজার কিউসেক জল পেলাম। দ্বিতীয় ১০ দিনে ৪০ হাজার কিউসেক জল পেলাম। তৃতীয় ১০ দিনে ৪০ হাজার কিউসেক জল পেলাম। আগে যেটা কেউ কখনও পায়নি। এই চুক্তির পরে গত ১ মাস ধরে টানা ৪০ হাজার কিউসেক জল পেলাম। আপনারা প্রমাণ চেয়েছিলেন, আমি প্রমান দিলাম। আমি তথ্যটা দিচ্ছি, যে কোনও সময়ে আপনারা এসে দেখে নিতে পারেন। গত ১ মাসে প্রত্যেকদিনের তথ্য। দুই, গত ১ মাসে প্রথম দিন থেকে যে গড় রিডিং হয়েছে তার ভিত্তিতে সই করা। যে ইঞ্জিনিয়ার এই তথ্যটা নিয়েছেন সেই তথ্যটা আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে দিলাম। ৪০ হাজার কিউসেক জল শুধু নয়, ৪০ হাজার থেকে ৪৪ হাজার কিউসেক জল এ পর্যন্ত এসেছে।

**Mr. Speaker :** আমি পড়ে দিচ্ছি Gauge Reading on the River Bhagirathi at Behrampore Gauge Station—During January '97—discharge on 25.1.97 is 44,000 cusecs. It has been signed by Executive Engineer, Behrampore Irrigation Division, Behrampore, Murshidabad.

(গোলমাল)

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অতীশ সিন্‌হা মহাশয় একটা বক্তব্য রেখেছিলেন অন্য একটা আলোচনায় যে বহরমপুরে উনি দেখতে পেয়েছেন জলের স্তর কিছুটা নেমে যাচ্ছে। আপনি যেহেতু বলেছেন, আমি দু'একটা কথা বলছি। গড় রিডিং ফারাক্কাতেও হয়েছে, আর আপনি বলার পর আমি গড় রিডিংয়ের ডাটাটা নিলাম সই করে। অতীশবাবু এটা বলেছেন, তিনি চোখে দেখেছেন, বহরমপুরে জলের স্তর নামছে। আমি

তথ্যগুলো নিয়েছি প্রতিদিনের গড় রিডিংটা নিয়ে। লক্ষ্য করুন, কত নেমেছে তার কিউসেক ইমপ্লিকেশন কি? আমরা চুক্তির পর জানুয়ারি মাসটা পেয়েছি। সেইজন্য আমি জানুয়ারি মাসের কথাই বলছি। ১।১।৯৭ তারিখে গড় রিডিং মিটার যে লেভেলে নেয়, আমি দশ দিন ছাড়া ছাড়া নিয়েছি। প্রত্যেক দিনেরই আছে, তাতে বস্তুত একটু বেড়ে যায়। ১৫.১৩ তে বাড়ে। তারপর আবার ১৪.৯১ তে কমে ১৪.৯৬ তে আবার বেড়েছে এরফলে এর গড়টা যদি আপনি নেন, এটা তো হল লেভেলটা। ডিসচার্জে কিউসেকে কি হচ্ছে বলুন? চল্লিশ হাজার লাগাতার পাওয়া গেছে, এটা যেহেতু বলেছেন, আমি আপনার কাছে দিয়ে দিচ্ছি, এরপর বলছি, একটা প্রতিপাদ্য বিষয় ছিল আমাদের সামনে যে, এর পরে এটা উন্নতি হল কি না? আমি প্রমাণ করলাম। এটার এই সময়ে আগে চল্লিশ হাজার কিউসেক পাওয়া যায়নি, এখন পাওয়া গেছে। আমি আমার প্রতিপাদ্য বিষয় প্রমাণ করে আপনার বক্তব্য খণ্ডন করব। এর পরে আপনি একটা জায়গায় বলেছেন, চুক্তিটা দীর্ঘমেয়াদী এবং স্বল্প মেয়াদীর উপরে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু ওঁরা একটু সন্দেহ প্রকাশ করেছেন, আমি শুনলাম যে, রাজ্য সরকারের অফিসারের আমি একই সঙ্গে বলে দিচ্ছি এবং আপনার মাধ্যমে বিধায়কদের দৃষ্টি আকর্ষণ করছি, রাজ্য সরকারের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, তাই ওঁরা সন্দেহ প্রকাশ করেছেন, যারজন্য যেটা সিপিটি'র তথ্য, সেন্ট্রাল ওয়াটার কমিশনের তথ্য, যেটা এই ট্রীটির অঙ্গ হিসাবে রাখতে হবে, তাদের তথ্যও আছে, আমি আপনাদের দিয়ে দেব, দায়িত্ব নিয়ে বলছি, এই সময়ে চল্লিশ হাজার কিউসেক জল পাওয়া গেছে। এটা আমি প্রমাণ করলাম যে, যেটা বলা হয়েছিল, তিনটে দশ দিনের পর্যায়ে তিনটে চল্লিশ হাজার কিউসেক হয়েছে। দ্বিতীয়ত হচ্ছে, কতটুকু কমেছে। লক্ষ্য করুন কতটুকু কমেছে, তাও আপনাকে বললাম। তার ভিত্তিতে দাঁড়িয়ে মনে হচ্ছে ফেব্রুয়ারি মাসে প্রথম দশদিনে হবে, পরের দশদিনেও হবে।

**মিঃ স্পিকার ঃ** আমাদের এই আলোচনাটা ২-৩০ মিনিটে শেষ হবার কথা। গুরুত্বপূর্ণ আলোচনা, সেজন্য আমি আরও আধঘন্টা সময় বাড়িয়ে দিলাম। আশাকরি, সকলের মত আছে।

(ভয়েস ঃ হ্যাঁ।)

**(এই সময়ে আধঘন্টা সময় বাড়ানো হয়)**

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রথমত এই চুক্তির পরে চল্লিশ হাজার কিউসেকের যে বক্তব্য রাখা হয়েছিল, আমি বললাম, ১৯৭৭ সালের চুক্তিতে তা ছিল না। বাস্তবে যেটা পাওয়া যায়নি এতদিন, গত এক মাসে তা পাওয়া গেল। এরপর প্রশ্ন হচ্ছে, আগামী মাসগুলো কি হবে? তাহলে ঠিক কি এই অনুপাতে কমছে? আমি সেই তথ্যটা অতীশ সিংহ মহাশয়কে দিয়েছিলাম। ঠিক কতটুকু কমেছে একমাসে। ১৮.১০ মিটার থেকে কমে আবার

বেড়ে ১৪.৯৬ মিটার হয়েছে। আমরা সতর্কতা নিয়েছি। এরমধ্যে যেহেতু বৃষ্টিপাত হয়েছে, সেই দিনগুলো বাদ দিয়ে, ০.৪ মিটার একমাসে যেটা কমেছে, ফেব্রুয়ারি মাসের প্রথম দশ দিনে চল্লিশ হাজার কিউসেকের কাছাকাছি আসবে। আমাদের এখানে যা উল্লেখ করা আছে চুক্তিতে, গোটা জানুয়ারি মাস, ফেব্রুয়ারি মাসের প্রথম দুটো দশ দিন চল্লিশ হাজার কিউসেক জল পাওয়া যাবে তা পাওয়া যাবে কি না? এখন মনে হচ্ছে, সেটা নির্ভুল কথা বলেছি। এরপর প্রশ্ন আসছে, বাকি সময়ের ক্ষেত্রে কি হবে? যেখানে পঁয়ত্রিশ হাজারের কিউসেক আমরা বলেছি—এখানে যা বললাম, একটা বেসিয়ান স্ট্যাটিসটিক্স তো আপনিও জানেন, আমিও জানি।

[3-30 – 3-40 p.m.]

যদি হাইপথেসিসের সবচেয়ে বড় প্রমাণ হয় তাহলে যেটুকু স্যাম্পেল পাওয়া যাচ্ছে সেখানে নির্ভুল একেবারে হাইপথেসিস এবং তাতে হাইপথেসিসটা স্ট্রংগার হয় এইটুকুই আমি বললাম। এরপর আসছি। দীর্ঘমেয়াদী এবং স্বল্পমেয়াদীর ব্যাপারে। আমাদের দিক থেকে যখন প্রথম বক্তব্য সর্বদলীয় সভায় রাখা হয় তখন বলা হয়েছিল আমরা দু বছরের চুক্তি করে পর্যালোচনা করব। বাংলাদেশের তরফ থেকে—স্যার, এ ক্ষেত্রে যেটুকু এক্সপাঞ্জ করার দরকার করে দেবেন—ওদের প্রয়োজনটা ওরা বললেন যে, যেহেতু ঐ কুষ্টিয়ার কাছে একটি প্রকল্পের জন্য ওরা দীর্ঘমেয়াদী ঋণ নিতে চাইছেন তারজন্য খুব প্রাথমিক হলেও একটু দীর্ঘমেয়াদী ওদের প্রয়োজন। আমরা তখন বলি যে দীর্ঘমেয়াদী যদি হয় তাহলে সেটা কিন্তু শর্ত-সাপেক্ষ হবে। কি রকম শর্ত-সাপেক্ষ হবে? ৫ বছর ছাড়া শুধু নয়, প্রথম পর্যালোচনা দু বছর পরে হবে, দু বছরের পরের পর্যালোচনার পর—মাঝে মাঝে দু বছরে বোঝা যায় না—৫বছর পরেও বা দু বছর তারপর প্রয়োজন হলে এর যে সংশোধন করা তারও প্রভিশন এই চুক্তিতে রাখা হয়েছে। তাই আমাদের স্বল্পমেয়াদী পর্যালোচনার প্রয়োজন এবং বাংলাদেশের ঋণ নেবার কারণে দীর্ঘমেয়াদীর প্রয়োজনের সেতুবন্ধন শুধু এই চুক্তিতে করা হয়েছে। একটা কথা বলা প্রয়োজন যে নাব্যতার জন্য শুধু ৪০ হাজার কিউসেকের কথা বলা হয়নি। আমরা যদি ১১টা এক্সপার্ট কমিটির রিপোট, বিশেষ করে হ্যানসেনের রিপোর্টটা দেখি, এই নাব্যতার জন্য ৪০ হাজার কিউসেকসের সঙ্গে সঙ্গে আরও ৪টি জিনিস আসছে। এর একটা হচ্ছে ড্রেজিং শুধু মেনটেনেন্স ড্রেজিং নয়, ক্যাপিট্যাল ড্রেজিং। দু নং হচ্ছে, রিভার রেগুলেশন। তিন নং হচ্ছে, আপার রাইপেরিয়ানে, উপরের দিকে যে রাজ্যগুলি আছে তারা যেন খামখেয়ালিভাবে জল নিয়ে না নেন। ৪ নং-এ যেটা, এটা ১৯৭৭ সালে ছিল, ফরাক্কাতে অতিরিক্ত জলসরবরাহ বৃদ্ধির ব্যবস্থা করতে হবে। আপনারা এর উপর দৃষ্টি আকর্ষণ করেছেন। স্যার, একটু মিলিয়ে নেওয়া যাক। প্রথমে ড্রেজিং-এর ব্যাপারে আসি। ফরাক্কার ট্রায়াল রান হয় ১৯৭৫ সালে, আমি ১৯৭৬ সাল থেকে বলছি। ১৯৭৬ থেকে ১৯৯৬ সাল—এই যে ২০ বছর সময়-

এর মধ্যে ১৬ বছর আপনারাই দিল্লিতে ছিলেন। আর কলকাতা বন্দর কিন্তু ঐ মিনিস্ট্রি অফ সারফেস ট্রান্সপোর্ট-এর আণ্ডারে যা আপনাদেরই ছিল কিন্তু এই ১৬ বছরে এই ড্রেজিং-এর জন্য আপনারা কি করেছেন? এখানে আমি কলকাতা পোর্ট ট্রাস্টের তথ্যটাই উল্লেখ করছি। সেখানে দেখা যাচ্ছে, প্রতি বছর ড্রেজিং-এর যা প্রয়োজন ছিল তার তিন ভাগের এক ভাগ ড্রেজিং ওরা কিন্তু করেননি। মেনটেনেন্স ড্রেজিং, ক্যাপিট্যাল ড্রেজিং তিন ভাগের এক ভাগ করেননি। টাকা এক বছরে ৫ হাজার কোটি টাকা বৈদেশিক মুদ্রা আহরণ করেছেন কাজেই টাকার অভাব ছিল না। যে প্রস্তাব ওরা এনেছেন তাতে কিন্তু দেখা যাচ্ছে যে সেটা ওরা করেননি। ড্রেজিংটা কিন্তু খুব গুরুত্বপূর্ণ। এর পর রিভার রেগুলেশন। এরজন্য ৭টা প্রকল্প ছিল এবং এই ৭টার মধ্যে একটা ছাড়া বাকিগুলি করেননি। ওরা কিন্তু ১৬ বছর দিল্লিতে ক্ষমতায় ছিলেন। তার পরের ব্যাপারটা হচ্ছে, উপর থেকে যাতে জল তুলে নেওয়া না হয়। এই প্রসঙ্গে বলা উচিত যে, রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি কতকগুলি রাজ্যকে নিয়ে একটি কমিটি করে বলেছিলেন, এটা আলোচনা করা হোক। বিভিন্ন রাজ্যকে নিয়ে যে কমিটি হয় সেই কমিটির মিটিং আপনারা জানেন কনভিন্স করেন কেন্দ্রীয় সরকারের কোনও না কোনও মন্ত্রক। সেখানে হয় প্রধানমন্ত্রীর মন্ত্রক না হয় জল সম্পদ মন্ত্রক-এর এটা করার কথা কিন্তু ওরা একবারও সেই মিটিং কনভিন্স করেননি। আর যে অতিরিক্ত জলের যোগাযোগের ব্যবস্থার কথা ছিল একটি ক্ষেত্রেও সেই অতিরিক্ত জলের যোগাযোগের ব্যবস্থা ওরা করেননি। ওরা যেটা করতে পারতেন তার একটাও করেননি। এই অবস্থায় দাঁড়িয়ে আমরা কি বক্তব্য রেখেছি? মাননীয় মুখ্যমন্ত্রী মাননীয় প্রধানমন্ত্রীর কাছে লেখা চিঠিতে এই ৪টি ক্ষেত্রে খুব পরিষ্কারভাবে বলেছিলেন এবং আলোচনায় বলেছিলেন যে এই জল-চুক্তিতে আমাদের কোনও ধরনের উপস্থিতি থাকা আমরা থাকতে পারব না যদি না আপনার কাছ থেকে লিখিত কোনও প্রতিশ্রুতি পাই। আমি শুধু উল্লেখ করছি এখানে কোন কোন প্রতিশ্রুতিগুলি বর্তমান প্রধানমন্ত্রী ১২ই ডিসেম্বর যেদিন চুক্তি স্বাক্ষরিত হয় দিয়েছেন। এটা আমি রেকর্ড করার জন্য বলছি। এর প্রথমটা হচ্ছে, ড্রেজিং অপারেশন-এর জন্য যে অতিরিক্ত অর্থ তার ব্যবস্থা ওরা করছেন এবং ৯ম পরিকল্পনায় বাকি ৬টি রিভার রেগুলেশনের কাজ শেষ করবেন। তারপরে লাষ্ট লাইনটা খুব গুরুত্বপূর্ণ। সেখানে আছে, দি clearance of any future irrigation project in Ganga basin would only be considered keeping the lean season flow requirement of Farakka in view. আগে কখনও কংগ্রেসের প্রধান মন্ত্রীর কাছ থেকে আমরা লিখিত প্রতিশ্রুতি পাইনি যে বিহার, উত্তর প্রদেশ এখান থেকে জল তুলে নেওয়া হবেনা। এই লিখিত প্রতিশ্রুতি প্রথম চেয়েছিলেন আমাদের মুখ্যমন্ত্রী এবং দিলেন বর্তমানে প্রধানমন্ত্রী যে উপরের রাজ্যগুলিকে জল তুলতে দেবেন না। ওরা একটু দেরি করে ফেলেছেন। ওরা এখন প্রস্তাব এনেছেন। আর সর্বশেষ যে সংকোশ প্রকল্প, সেটা ওরা চেয়েছেন। আমি এখানে শুধু প্রধানমন্ত্রীর চিঠিটা বলছি। উনি

বলেছেন, দি প্রোজেক্ট উড বি টেকেন আপ ফর ইমপ্লিমেন্টেশন ইন দি নাইনথ ফাইভ ইয়ার প্ল্যান। আমি এর পরে অন্য একটা কথা বলছি। যেহেতু এই বিষয়টা বর্তমানে আলোচনার ক্ষেত্রে, ফাইনালাইজেশনের ক্ষেত্রে রয়েছে, প্রধান মন্ত্রী নিজে বলেছেন যে এটা যেন আলোচনা হয়, এটা কেন্দ্রীয় বাজেটে যাবে, এটা বলা উচিত। এখানে যে রাষ্ট্রটি যুক্ত, যেখানে জলাধারটি বসবে সেটা যেহেতু সভরিন স্টেট, তাদের ক্ষেত্রে আমরা যেন এমন কিছু না বলি যাতে তাদের মনে হয় আমরা সিদ্ধান্ত নিয়ে নিয়েছি। যেহেতু আলোচনা চলছে, ভুটানের মাননীয় যিনি রাজা তার কাছে যেহেতু প্রস্তাবটি পাঠিয়ে আলোচনার মধ্যে আমরা বসে আছি, সেজন্য এর বেশি কিছু বলা উচিত নয়। এটুকু বলছি, যেটুকু আলোচনা হয়েছে ৯ম যোজনায়—আপনারা একবারও কোনও প্রকল্প চাননি। আপনারা একবারও কোনও প্রস্তাব আনেননি। আপনারা কোনও ড্রেজিং করেননি, একবারও অগমেন্টেশনের প্রস্তাব আনেননি। কাজেই আপনাদের বলার কোনও নৈতিক অধিকার নেই। এই প্রকল্পটি নেওয়ার সম্ভাবনা উজ্জ্বল। এই প্রকল্প সম্পর্কে পরিবেশ সংক্রান্ত বিষয় বলা হয়েছে, লাভের দিক, ক্ষতির দিকে কথা বলা হয়েছে। লাভের দিকের কথা আমাদের সেচ মন্ত্রী বলে দিয়েছেন। প্রায় ৭,৭৯৬ কোটি টাকার প্রকল্প হবে। প্রকল্পটিতে দুটি জলাধার আছে। যে জলাধার থেকে মূলত জল আসবে সেটা কিন্তু এত সময় লাগার কথা নয়, ১০ বছর লাগার কথা নয়। এই প্রকল্প থেকে যে শুধু ১০ হাজার কিউসেক জল আসবে তাই নয়, ৪ হাজার মেগাওয়াট তাপবিদ্যুৎ এই প্রকল্প থেকে পাওয়া যাবে। উত্তরবঙ্গ উত্তর ভারতের সমস্যা মেটাবে শুধু তাই নয়, জলপাইগুড়ি, কোচবিহারে অতিরিক্ত সেচের জল যাবে, এটাও উল্লেখ করা উচিত। এগুলি হচ্ছে বেনিফিটের দিক। আর যেটা কষ্টের দিক, পরিবেশ সংক্রান্ত দিক সেটাও উল্লেখ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে অনেকক্ষণ এই বিষয় নিয়ে আলোচনা হয় এবং তাতে দেখা যাচ্ছে যে এনভায়রনমেন্ট ইমপ্যাক্ট অ্যাসিস্ট্যান্স আসছে। যে খালটি যাবে, সেই খালটির কাছাকাছি যদি বনের আচ্ছাদন বাড়ানো যায়, আর খালের উপরে যাতায়াতের জায়গা রাখা যায় বনের পরিবেশের সঙ্গে মিলিয়ে এবং ঐ খাল থেকে বন্য প্রাণীদের জল খাবার ব্যবস্থা করা যায় তাহলে পরিবেশ সম্পর্কে যেগুলি ভাবা হচ্ছে সেই শঙ্কা কমে যাবে। আর বেনিফিট কস্ট অনেক উঁচুতে চলে যাবে। যে আলোচনা চলছে সেখানে দাঁড়িয়ে ৯ম যোজনায় যেহেতু প্রধান মন্ত্রী নিজে লিখে দিয়েছেন—অন্তর্ভুক্তির সম্ভাবনা উজ্জ্বল। ভুটানের রাজার সঙ্গে আলোচনা চলছে, তাই এটুকু বলছি। আপনারা আপনাদের বক্তব্য রেখেছেন। আপনারা বিরোধিতা করেননি। আর যে প্রস্তাবগুলি এনেছেন, এগুলিতে অনেক আগে আপনাদের কাজ করার সুযোগ ছিল। আপনারা ১৬ বছর ছিলেন। কিন্তু আপনারা কোনও কাজ করেননি। আপনারা কোনও প্রস্তাব আনেননি। আমরা অনেক আগে প্রস্তাব এনে কাজটা অনেক এগিয়ে নিয়ে গেছি। এখন আপনারা আমাদের বাসে উঠতে চাচ্ছেন। যেহেতু আপনারা জানেন যে সমস্ত দেশ মেনে নিয়েছে যে এই প্রকল্প ভাল, এর থেকে লাভ হবে, কাজেই আপনারা আমাদের পিছনে, আমাদের

পাশাপাশি আসতে চাচ্ছেন। আপনারা আমাদের বাসে উঠুন, তাতে আমাদের কোনও আপত্তি নেই। আপনারা কোনও বিরোধিতা করেননি। তাই, আমরা কোনও আপত্তি করছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় অতীশবাবু, আপনার বক্তব্যের আগে একটা টেকনিক্যাল বিষয়ে একটু ক্লিয়ার করে নিতে চাই। রবীন মণ্ডল ওনার একটা সংশোধনী মুভ করবেন না বলেছেন। কিন্তু প্রস্তাব যেভাবে দেওয়া হয়েছে তাতে ওটা স্লাইড ডিফেক্ট থেকে যাচ্ছে। কেন্দ্রীয় সরকারকে বলতে গেলেও রাজ্য সরকারের মাধ্যমে বলতে হবে, সরাসরি এটা হয়না। সেজন্য ঐ সংশোধনীটা আনতে হবে। সেজন্য রবীন মণ্ডলকে বলব সংশোধনীটা মুভ করতে।

[3-40 – 3-50 p.m.]

**শ্রী রবীন মণ্ডল ঃ** এটা একটা টেকনিক্যাল ব্যাপার। আমি যেটা বলতে চেয়েছিলাম যে, ইন লাইন ওয়ান, প্যারা ৪(৪১)-য়েতে বাংলা দেশের সঙ্গে সুসম্পর্ক বজায় রেখে—এইটা আমি বলতে চেয়েছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গঙ্গার জল বন্টন নিয়ে যে আলোচনা এতক্ষণ পর্যন্ত হল সেটা খুবই ইন্টারেস্টিং হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী যে ভাষণ দিয়েছেন তার পরিপ্রেক্ষিতে আমাদের মনে হয়েছে যে, কলকাতা বন্দরের সমস্ত সমস্যা প্রায় মিটে গেছে। স্যার, এই সরকারের একটা প্র্যাকটিস হচ্ছে, এঁরা একটা কাজ করেন, তারপর সেটা কি করে সামাল দেওয়া যাবে তা নিয়ে ১৫ বছর পর চিন্তা করেন। হকার উচ্ছেদ করলেন, কিন্তু তাদের পুনর্বাসন কবে হবে, বা আদৌ হবে কিনা সন্দেহ। এঁরা জল বন্টনে ৩০ বছরের চুক্তি করলেন বাংলাদেশের সঙ্গে কলকাতা বন্দরের কথা চিন্তা না করেই। এখন বলছেন যে, ৭৭০ কোটি টাকার সঙ্কোশ প্রকল্প করে কলকাতা বন্দরকে বাঁচাবেন। কিন্তু সেটা কতখানি বাস্তবসম্মত হবে তা আপনারাও জানেন, আমরাও জানি। কলকাতা বন্দরের নাব্যতা যদি বজায় থাকে তাহলে সেটা কলকাতা তথা পশ্চিমবঙ্গের অধিবাসীদের পক্ষে মঙ্গলকর সন্দেহ নেই। আপনারা জানেন, কলকাতা বন্দর একটি নদীবন্দর এবং একে কেন্দ্র করে কলকাতা এবং তার চারপাশের এলাকাগুলি সমৃদ্ধিশালী হয়ে উঠেছিল। কিন্তু আস্তে আস্তে কলকাতা বন্দরের নাব্যতা কমতে শুরু করায় এর সহায়ক বন্দর হিসাবে হলদিয়া বন্দর তৈরি করা হয়েছিল। আপনারা এখানে প্রত্যক্ষভাবে ১৯৭৭ সালের জলচুক্তির সমালোচনা করেছেন। কিন্তু আমি আপনাদের সবিনয়ে স্মরণ করিয়ে দিচ্ছি যে, ১৯৭৭ সালে চুক্তি যখন হয়েছিল তখন প্রধানমন্ত্রী ছিলেন মোরারজী দেশাই। মোরারজী দেশাই সেই সময় আপনাদের বন্ধু সরকারের প্রধানমন্ত্রী ছিলেন। অবশ্য ১৯৭৭ সালে যখন চুক্তি হয় তখন মুখ্যমন্ত্রী চূড়ান্তভাবে তার সমালোচনা করেছিলেন, কিন্তু সমালোচনা করেই তিনি ক্ষান্ত ছিলেন। ১৯৭৭ থেকে

১৯৯৭ সাল, এখনও তিনি বিধানসভায় বসে আছেন, বসে আছেন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর আসনে। আমি কি তাঁকে জিজ্ঞাসা করতে পারি, কলকাতা বন্দরকে বাঁচাবার জন্য তিনি আজকে কি পদক্ষেপ গ্রহণ করেছেন? আপনারা এখানে বলেছেন যে, বিগত কেন্দ্রীয় সরকার ড্রেজিং করাননি। আপনারা জানেন, একটি বন্দরের নাব্যতার সমস্যা ড্রেজিং করে সমাধান করা যায় না। শুধুমাত্র ড্রেজিং করে কোনও নদী বন্দরকে বাঁচিয়ে রাখা যায় না যদি সেখানে পর্যাপ্ত জল না আসে এবং পোর্ট ফ্ল্যাসিং-এর ব্যবস্থা না থাকে। এছাড়া ড্রেজিং একটা অত্যন্ত ব্যয়সাপেক্ষ ব্যাপার। আপনারা জানেন যে, ক্যাপিটাল ড্রেজিং করবার জন্য এখানে হল্যাণ্ড থেকে দুটি ড্রেজার কেনা হয়েছিল, কিন্তু দুটি ড্রেজারই কাজ করার সময় উল্টে গিয়েছিল এবং তাতে কয়েক জনের মৃত্যু হয়েছিল। সেই সময় তারা বলেছিলেন যে, এখানে ক্যাপিটাল ড্রেজিং করা সম্ভব নয়। তা সত্ত্বেও স্মরণ করিয়ে দিচ্ছি যে, মিনিমাম নেভিগেশন ডেপথস ইন মিটারস ওভার বার্থস ইন ক্যালকাটা পোর্ট যেখানে ১৯৭৭ সালে ছিল ৩.৬ মিটারস, ড্রেজিং করবার ফলে ১৯৮৮ সালে সেটা বেড়ে হল ৩.৮ মিটারস। অর্থাৎ নাব্যতা আমরা কমতে দিইনি। আপনারা জানেন, আজকাল যে সমস্ত জাহাজ আসে সেগুলো আগেকার তুলনায় অনেক বড় এবং তারজন্য কলকাতা বন্দরে জাহাজ আসার হার কমে গেছে। ১৯৫১ সালে কলকাতা বন্দরে বছরে হাজারটি জাহাজ আসত। আর ১৯৯৫-৯৬ সালে জাহাজ আসছে মাত্র ৮৩৫টি। হলদিয়া হওয়ার পর কিছু কিছু জাহাজ আসছে, কলকাতায় জাহাজ আসার সংখ্যা অত্যন্ত কমে গিয়েছে। আজকে কলকাতা বন্দরকে যদি বাঁচাতে সচেষ্ট না হন তাহলে শুধু কলকাতার ক্ষতি হবে তা নয়, গোটা পশ্চিমবাংলার ক্ষতি হবে। আপনারা আজকে পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য যে বাতাবরন তৈরি করবার চেষ্টা করছেন তা সম্পূর্ণ ব্যাহত হবে বলে আমি মনে করি। আজকে আমি বলতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী এখানে একটা সর্বদলীয় মিটিং ডেকে ছিলেন বাংলাদেশে জল বন্টন চুক্তি করতে যাওয়ার আগে। সেখানে আমাদের তিনি বলে গিয়েছিলেন ২ বছরের জন্য চুক্তি করে আসছি, তারপর সেখানে কি হল সেই ব্যাপারে বলার জন্য আবার আপনাদের সঙ্গে মিলিত হব। তিনি ফিরে এসে আমাদের কোনও কথা জানাননি। কি করে জানাবেন, ২ বছরের জায়গায় ৩০ বছরের চুক্তি করে এসেছেন, বাংলাদেশে বসে সব ঠিক করে ফেলেছেন। তারপর আর মিটিং ডাকলেন না। এটা চরম বিশ্বাসঘাতকতা বলে আমি মনে করি। যাই হোক উনি কি করে মেলালেন আমি জানি না। উনি বলছেন অমুক সময় এত তমুক সময় এত জল পাওয়া যাবে। ১০ বছর আগে ফারাক্কায় যা জল আসত সেই জলের পরিমাণ কমে গেছে এটা হ্যাঁ কি না বলুন। যদি বলেন হ্যাঁ তাহলে আপনারা বলছেন যে ফারাক্কার টোটাল জল কমে আসছে। আবার বলছেন বাংলাদেশকে বেশি জল দেবেন আবার কলকাতাকে বেশি জল দেবেন। এত সোনার পাথর বাটির মতো কথা হয়ে যাচ্ছে। বাজেটে যে ভাবে কারচুপি করেন, নানা ভাবে হিসাব দেখিয়ে দিলেন জিরো বাজেট সেই রকম এখানেও করছেন। আপনারা এমন চুক্তি করেছেন

যে জল বন্টনের ক্ষেত্রে বাংলাদেশ বেশি জল পাবে আবার কলকাতা বন্দর বেশি জল পাবে। এটা কি করে সম্ভব? আমরা তো কিছু অঙ্ক জানি, আমার এই ছোট মাথায় আপনার এই অঙ্কটা আমি বুঝতে পারছি না। আর একটা কারচুপি হয়েছে। মাননীয় স্পিকার স্যার, এখানে ৪০ বছরের হিসাবে যে জল পাওয়া যাবে তার ভিত্তিতে হিসাব করা হয়েছে এবং সেই অনুযায়ীই জল বন্টন হবে। এটা খুব মারাত্মক। যদিও এটা বাস্তবে রূপায়িত হবে না। ১৯৪১ সালে যে জল আসত এবং ১৯৮৮ সালে যে জল আসত তার গড় হিসাব ধরা হচ্ছে। ১৯৪৯ সালে যে জল আসত এবং ১৯৮৮ সালে যে জল আসত তার গড় নিয়ে এমন একটা গড় দাঁড়াচ্ছে সেই গড় অনুযায়ী এখন বাস্তবে সেই জল আসে না। এই কথা ঠিকই জল দেওয়ার ব্যাপারে একটা টেকনিক্যাল অসুবিধা এসে দাঁড়িয়ে ছিল। ১৯৮৮ সালে আগেকার চুক্তির মেয়াদ শেষ হয়ে গেছে, সেই কারণে বছরে বছরে একটা করে চুক্তি হত এবং সেই অনুযায়ী জল যেত। চুক্তিই যদি করতেই হয় তাহলে ৩-৪ বছর কি ভাবে কত পরিমাণ জল আসছে দেখে সেই তার উপর ভিত্তি করে জল বন্টনের ব্যবস্থা করা উচিত ছিল। অর্থাৎ ফারাক্কা ব্যারেজে কত জল আসছে সেটা দেখে তার উপর হিসাব করলে ভাল হত। ৪০ বছরের গড় হিসাব কি করে দিয়েছেন? এই ব্যাপারে আমার যেটা মনে হয়েছে সেটা বললাম। ফারাক্কা ব্যারেজ মেনলি হয়েছে কলকাতা ব্যারেজকে বাঁচানোর জন্য। সেই অবস্থান থেকে আপনারা সরে যাচ্ছেন। আপনারা বলছেন এই চুক্তির ব্যাপারে কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী আশ্বাস দিয়েছেন যে ভবিষ্যতে আর উত্তরপ্রদেশ এবং বিহার, যে রাজ্যের মধ্যে দিয়ে এই নদী আসছে, তারা ফারদার আর জল টেনে নেবে না। আপনাদের প্রধানমন্ত্রীর এই আশ্বাস কি টিকবে? বাংলাদেশের সঙ্গে সম্পর্ক বজায় থাক এটা আমরা চাই। বাংলাদেশে মৌলবাদীরা যাতে পাত্তা বেশি না পায় সেটাও আমরা চাই। শেখ মুজিবর রহমানের কন্যা প্রধানমন্ত্রী হয়েছেন, তাঁকে যদি কিছু দিতে হয় তাহলেও আমাদের কোনও আপত্তি নেই।

[3-50 – 3-56 p.m.]

কিন্তু তাদের দিতে গেলে আমাদের কিছু দিতে হবে। আপনারা যদি অন্য কাউকে কিছু দিতে চান, তাহলে আপনাদের নিজেদের থেকে কিছুটা ত্যাগ করতে হবে। আমরা কিছু ত্যাগ করব না, ভারতবর্ষ কিছু ত্যাগ করবে না, আমরা সব খালি হাতে দিয়ে দেব, এটা কখনও হয় না। আপনারা বলছেন যে সঙ্কোশ নদী থেকে দশ হাজার কিউসেক জল আনবেন। ৭,৭০০ কোটি টাকা ব্যয় করে এই জল আপনারা আনবেন বলছেন। এই টাকা ব্যয় করে আপনারা যদি রিভার লিফট বসিয়ে দেন, ডিপ টিউবওয়েল বসিয়ে দেন, তাহলে উত্তরপ্রদেশে দশ হাজার কিউসেক কেন, আরও বেশি জলের ব্যবস্থা হতে পারে। আপনারা ভবিষ্যতের বিষয়ে কেন বলছেন? আমি সঙ্কোশ সম্বন্ধে পরে আসছি। আপনারা কেন বলতে পারলেন না যে, ৭,৭০০ কোটি টাকা না খরচ করে—একটা টিউবওয়েল বসাতে গেলে তিন থেকে

চার হাজার টাকা লাগে—অনেক কম টাকা খরচ করে বিহার এবং উত্তরপ্রদেশে এটা করতে পারতেন? প্রধানমন্ত্রী আমাদের আশ্বাস দিয়েছেন যে, এর পরে আর বেশি জল নেওয়া হবে না। এটা চলতে পারে না। এই প্রধানমন্ত্রী কতদিন থাকবেন তার নিশ্চয়তা নেই। সুতরাং নে । আশ্বাস দিয়েছেন সেই বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। সঙ্কোশ নদী সম্বন্ধে আমরা চাই, ওখান থেকে হোক বা অন্য জায়গা থেকে হোক, বাংলাদেশকে যে জল দিচ্ছেন দিন। কিন্তু কলকাতা বন্দরকে তার পরিপূরক হিসাবে জলের ব্যবস্থা করুন। এখানে সেচমন্ত্রী বলেছেন, এমন কি আপনাদের অনেক বিধায়ক যাঁরা উত্তর বাংলার তাঁরাও বলেছেন। এই প্রকল্প রূপায়িত হবে কিনা তাতে তাঁরা সংশয় প্রকাশ করেছেন। তাঁরা আতঙ্কিত। কারণ এটি এমন এলাকার মধ্যে দিয়ে যাবে, অনেক বন ও বসতি এর মধ্যে পড়বে। ১৪০ কিলো মিটার খাল খনন করা অনেক বড় ব্যাপার। আজকে কুড়ি বছর হয়ে গেল তিস্তা প্রকল্প এখনও হয়নি। ৭,৭০০ কোটি টাকা ব্যয় করে সংকোশ নদী থেকে জল আনবেন বলছেন। ৩০ বছর পরে এটি যখন বাস্তবায়িত হবে তখন কত কোটি টাকা দাঁড়াবে জানিনা। সংকোশ নদী হোক, মহানন্দা হোক বা তিস্তা হোক, কলকাতা বন্দরের নাব্যতা যাতে বজায় থাকে, আমাদের সে সম্বন্ধে অ্যাসিওর করতে হবে। সেজন্যই আমরা এই রেজোলিউশন এনেছি। সেজন্যই আমরা এই প্রস্তাব এনেছি। যেহেতু এর মধ্যে আন্তর্জাতিক বিষয় নিহীত রয়েছে, সেজন্য এটি কড়া ভাষায় আনিনি। এটি যাতে সর্ব দলীয় করতে পারি, সেজন্য অনেক মোলায়েম করে এই রেজোলিউশন এনেছি। আশা করি, এটি সর্ব সম্মত ভাবে পাস হবে। আমাদের দলের দিক থেকে যে রিজার্ভেশন আছে, সে সম্বন্ধে আমাদের সদস্যরা বলেছেন। কলকাতা বন্দর বাঁচবে কিনা, এই ব্যাপারে আমাদের যথেষ্ট আশঙ্কা আছে। আপনারা বলছেন, দু'বছর পরে আমরা রিভিউ করব। দু'বছর পরে আমরা দেখব, কি অবস্থা দাঁড়ায়। তখন এই বিধানসভা থাকবে। আমরা বেঁচে থাকবো, আপনারাও থাকবেন। তখন যদি দেখা যায় কলকাতা বন্দরের উন্নতি হয়েছে, আমরা দু'হাত তুলে আপনাদের সমর্থন জানাব। আর যদি দেখি, কলকাতা বন্দরের অবনতি হয়েছে, তাহলে আপনাদের পদত্যাগ করতে হবে। আশাকরি, আমাদের এই রেজোলিউশন আপনারা মেনে নেবেন। আমরা ১৮৫ ধারায় এই যে রেজোলিউশন এনেছি, সেটি সর্বসম্মত ভাবে গৃহীত হবে বলে আশা করি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Rabin Mondal that in line 1, প্যারা ৪(৪১)য়েতে, 'বাংলা দেশের সঙ্গে সুসম্পর্ক বজায় রেখে' be inserted was then put and agreed to.

The Motion of Shri Atish Chandra Sinha as amended—

যেহেতু, সম্প্রতি ফারাক্কা ব্যারেজের মাধ্যমে গঙ্গার জলবন্টনের বিষয়ে ভারত ও বাংলাদেশের মধ্যে চুক্তি স্বাক্ষরিত হয়েছে;

যেহেতু, এই চুক্তি কলকাতা বন্দরের স্বার্থের সঙ্গে যুক্ত এবং ৩০ বছরের এই চুক্তির ফলে কলকাতা বন্দর শুখা মরশুমে যাতে যথেষ্ট ও প্রয়োজনীয় পরিমাণ জল পায় তা সুনিশ্চিত করতে সুব্যবস্থা গ্রহণের প্রয়োজন; এবং

যেহেতু, গঙ্গার সঙ্গে সঙ্কোশ নদী যুক্ত করার জন্য গৃহীত পরিকল্পনা অবিলম্বে বাস্তবায়িত করা প্রয়োজন;

সেহেতু, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে বাংলাদেশের সঙ্গে সুসম্পর্ক বজায় রেখে এই জলবন্টন চুক্তির মাধ্যমে রাজ্যের স্বার্থ যাতে ক্ষতিগ্রস্ত না হয় এবং কলকাতা বন্দরের নাব্যতা যাতে সারা বছর বজায় থাকে তার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছে।

was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 3.56 p.m. till 11 a.m. on 13th March, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 13th March, 1997 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 24 Ministers, 4 Ministers of State and 165 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker** : Hon'ble members, before taking up the business of the day I rise to perform a malancholy duty to refer the sad demise of Ex-Member of this Legislature and other renowned personalities in the Social and Political spheres who passed away recently.

**Deng Xiaoping**, the Chinese Patriarch, breathed his last on the 19th February, 1997 following respiratory Failure. He was 93.

Mr. Deng Xiaoping was born on the 22nd August, 1904 in the South-West Province of the Sichuan. He went to France in 1920 on a work study programme and became a member of Socialist Youth Legue of China in 1922 and of the Communist Party of China in 1924. In 1926 he went to Soviet Russia and got admitted in Jhong San University for higher study. Soon after he joined Jhong San Army School as the head of the political wing. From 1927 to 1929 he was the General Secretary of the Central Committee of Chinese Communist Party. He was one of the leaders of the anti-quo-tang revolt at Guang-Shi Province in 1929-30. He joined the 7th and 8th battalion of Red Army as a Political Commissoner. In 1933 he was purged briefly from the party for supporting Mao-Ze-Dong's unorthodox querrilla tactics. After his return to the main stream of the party he was appointed as the Chief Editor of the Red Star News, the mouth piece of the party. As the General Secretary of the Chinese Communist party he participated in the historic Long March led by Mao Ze Dong in 1934-35. He became a political commisoner of the 129th division of the Communist 8th Route Army. He fought the Japanese in 1937-45 and the Nationalists in the 1945-49 Civil War. In between 1949 and 1952 he held various key posts of the party after foundation of the people's Republic of China and in 1952 became Vice-Premier of the Country. In 1956 he became

a member of Politburo Standing Committee, the most powerful body of the Chinese Communist Party. He was again purged, twice, once in 1966 and then in 1976. In 1977 he was rehabilitated and once again appointed as Vice-Promier. After the death of Mao Ze dong in 1976 he was at the pinnacle of power in 1976. He had inharited a country paralysad by fear and poverty after a decade long cultural Revolution. He played a crucial role in the development of an economically dynamic and successful China. He put China on the road of market economy, encouraging the Worlds most populated country to set about making money. He was elected President of Military Commission of Party's Central Committee in 1981 and President of Central Military Commission of Peoples Republic of China in 1983 and 1988. He retired from active public life in 1990 due to his deteriorating health. He won respect all over the World for his sharp intallect and superior organisational Skill.

At the demise of Mr. Dong Xiaoping the World has lost the architect of modern China and a legandary Communist leader of International fame and importance.

**The President of Guyana, Chedi Jagon**, breathed his last on the 6th of March, 1997 after a heart attack at Walter Road Medical Centre in Washington. He was 78.

The late President was the son of Indian immigrants from Southern India. He was a United States trained dentist who devoted himself to the cause of the Guyanese people. He founded the people's Progressive Party in 1950 to intensify the struggle for independence to which the Guyanese of Indian origin also gave full support. Despite his win in the elections of 1953, 1957 and 1961 the British Colonial Rulers denied him power under pressure from the United States which opposed his Marxist beliefs. After a long struggle he led Guyana at independence from the Colonial Regime in 1966. In 1992 he was elected the President of Guyana as head of the People's Progressive Party, ending 28 years rule of the people's National Congress Party.

At the demise of Chedi Jagan, the world has lost in eminent international political leader and Guyana its greatest son.

**Shri Dejwada Gopal Reddy**, former Governor of Uttar Pradesh, breathed his last on the 9th of March, 1997 in Chennai. He was 90.

Shri Reddy was born in 1907 in Nelore district. He received his education from Viswa Bharati University at Santiniketan. After comple-

tion of his education Shri Reddy joined the Quit India Movement and actively participated in the freedom struggle of India. He suffered imprisonment several times. He was inducted in the Jawharlal Nehru led Union Ministry. He was also the Chief Minister of Andhra Pradesh prior to the formation of language based States. In later years, he was appointed the Governor of Uttar Pradesh. Apart from politics Shri Reddy made his presence felt in the field of literature also. He had translated a number of literary works of Rabindra Nath Tagore in Telegu.

At the demise of Shri Reddy the Nation has lost a veteran political leader, an able administrator and an eminent scholar.

**Shri Sitaram Gupta**, former member of West Bengal Legislative Assembly breathed his last on the 18th February, 1997 at S.S.K.M. Hospital, Calcutta following a brief illness. He was 76.

Shri Gupta was born on July 1, 1921 at Kankinara in 24 Parganas. He had his education at Kankinara. He was a member of Labour Party from 1937 to 1939. In 1942 he was imprisoned for his active participation in 'QUIT INDIA MOVEMENT'. In 1947 he disassociated himself from Congress. During Communal riot in 1950 he played a leading role in establishing peace and harmony in slum areas of Barrackpore. In 1951 he got membership of the Communist Party of India. He was also imprisoned after Independence in 1962, 1965 and during the emergency period. He was a labourer by occupation. He was the founder President of Bhatpara Municipal Workers Association former in 1950. He was associated with many political and Labour Organisations and was a member of the 24 Parganas District Committee of CPI(M), a member of the Central Council and the executive Committee of CITU, West Bengal. He was once the Vice President of Bengal Chatkal Majdoor Union and also the President of Bengal Kagaj Kal Majdoor Union. Though he had little formal education, he was well versed in English, Hindi, Urdu and Bengali.

He was elected a member of West Bengal Legislative Assembly first in 1957 as a CPI Candidate and then in 1969, 1977 and 1982 as a CPI(M) Candidate from Bhatpara Assembly Constituency, 24 Parganas.

At the demise of Shri Gupta the State has lost a veteran trade unionist and an eminent political leader.

**Shri Gyan Prakash Ghosh**, a versatile musician breathed his last on the 18th February, 1997 at his residence in South Calcutta following a cerebral attack. He was 86.

Shri Ghosh was born on February 18, 1911. He was a first class graduate in Pali language from Calcutta University. He was a good sportsman in his young age. He turned to music following an accident in a football match which demaged his eyesight. He was the doyen of Indian classical music and the founder Sourav Academy of Music. He composed both lyrics and music for a number of Bengali movies, notable among them are 'Jadubhatta', 'Andhare Alo', 'Asha', 'Basanta-Baher' and 'Rajlakshmi-Srikanta'. He had profound knowlege of different kinds of music and musical instruments. He received his training in music from Ustad Mehdi Hasan Khan, Sagir Khan and Girija Shankar Chakraborty. He learnt the nuances of playing tabla from Majid Khan, Feroze Khan and Naseet Khan. He joined All India Radio in 1955. He accompanied on tabla stalwarts like Allauddin Khan, Ali Akbar Khan and Ravi Sankar. His joint performance in music with V.G. Yog and V. Balshara are memorable. He had a galaxy of eminent disciples in the different fields of music. His 'Drums of India' won the worldwide fame. He was the recipient of Padma Bhusan. He was also awarded Desikottom from the Viswa Bharati University, the Sangeet Natak Academy award the Allauddin Khan Puraskar, Tansen, Bhuwalka and the ITC awards.

He travelled a number of countries in Europe and U.S.A. as a representative of the musicians of the country at the request of the Government of India.

At the demise of Shri Ghosh the State has lost an epitome of Bengali music and a genius of Indian classical music.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect of the deceaseds.

(At this stage honourable members stood in silence for two minutes)

Thank you ladies and gentlemen.

Joint Secretary will send the massage of condolence to the members of the bereaved family of the deceaseds.

## Adjournment

The House was then adjourned at 11-10 a.m till 11 a.m. on Friday, the 14th March, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 14th March, 1997 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 9 Ministers of State and 153 Members.

[11-00 — 11-10 a.m.]

**Fifteenth Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I beg to present the fifteenth Report of the Business Advisory Committee which at its meeting held on the 13th March, 1997 in my chamber considered the question of allocation of dates and time for the disposal of the legislative business and recommended as follows :—

| Date | Day | | | Business | Time |
|---|---|---|---|---|---|
| 14.3.1997, | Friday | : | (i) | The West Bengal Law Clerks Bill, 1996 (Introduction, Consideration and Passing) | 1 hour |
| | | | (ii) | The West Bengal Municipal (Amendment) Bill, 1997 (Introduction, Consideration and Passing) | 2 hours |
| | | | (iii) | The West Bengal Inland Fisheries (Amendment) Bill, 1996 (Introduction, Consideration and Passing) | 1 hour |
| 17.3.97, | Monday | : | | Presentation of Annual Financial Statement of the Government of West Bengal for the year 1997-98 | |
| 18.3.97, | Tuesday | : | (i) | The West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1996 (Introduction, Consideration and Passing) | 1 hour |
| | | | (ii) | The Bengal Public Demands Recovery (Amendment) Bill, 1997 | |

(Introduction, Consideration and Passing) 2 hours

19.3.97, Wednesday : General Discussion on Budget .. 4 hours

20.3.97, Thursday : General Discussion on Budget .. 4 hours

21.3.97, Friday : General Discussion on Budget .. 4 hours

22.3.97, Saturday : (i) General Discussion on Budget .. 4 hours

(ii) Motion for Vote on Account .. 1 hour

*N.B.* (i) The House will sit at 10.00 a.m. on Saturday, the 22nd March, 1997.

(ii) There will be no Mention Cases on Saturday, the 22nd March, 1997.

The Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs may now move the motion for acceptance.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 15th Report of the Business Advisory Committee, presented this day, be accepted by the House.

**Mr. Speaker :** I think, the motion is adopted.

(Voices : Yes)

The motion was then adopted.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে মাধ্যমিক অঙ্কের প্রশ্নপত্র ফাঁস হয়ে যাওয়ার জন্য লক্ষ লক্ষ ছাত্রছাত্রী প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। আরও দুঃখের বিষয় এই ব্যাপারে কিছুদিন আগে বিভিন্ন জায়গা থেকে পর্ষদকে ওয়াকিবহাল করা হয়েছিল যে অঙ্কের প্রশ্নপত্র জেরক্স করে করে বিক্রি হচ্ছে কোথাও ৫শো টাকায়, কোথাও ২শো টাকায়, কোথাও ১শো টাকায়। তা সত্ত্বেও অত্যন্ত দুঃখের বিষয় পর্ষদ বা সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি। পর্ষদ বা সরকারের পক্ষে এর থেকে অপদার্থতার পরিচয় আর কি হতে পারে আমি জানি না। ৯৫ সালে একবার অঙ্কের প্রশ্ন ফাঁস হয়েছিল। তখন পরীক্ষা বাতিল করা হয়েছিল। এখন যিনি পর্ষদের সভাপতি—চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় একজনকে

দিয়ে একটা কমিশন হয়েছিল। আজ পর্যন্ত সেই কমিশনের রিপোর্ট বেরোয়নি। সমস্ত শিক্ষা ব্যবস্থাকে ধামা চাপা দিয়ে রাখার চেষ্টা চলছে। শিক্ষা ব্যবস্থার মধ্যে একটা প্রচন্ড অরাজকতা সৃষ্টি হয়েছে। আজকে কোশ্চেন আনসার করার কি দরকার আছে যেখানে লক্ষ লক্ষ ছাত্রছাত্রীর ভবিষ্যৎ জীবন বিপন্ন। আজকে ৬ জন শিক্ষামন্ত্রী আছেন কিন্তু কোনও লাভ হয়নি।

আজকে এটা ভাবা উচিত ছিল যে, এই প্রশ্ন আজকে উঠবেই। এতক্ষণ পরে উচ্চ শিক্ষামন্ত্রী এলেন। তবে এটা উচ্চ শিক্ষামন্ত্রীর ব্যাপার নয়। যে মন্ত্রীগণ এর সঙ্গে জড়িত তাঁরা আজ এখানে নেই। তাই আপনার কাছে দাবি জানাচ্ছি যে, আজকে এই প্রশ্ন উত্তর বন্ধ করে, তাঁদের ডেকে পাঠান এবং এখানে আলোচনার সুযোগ দিন। এই রকম একটা অব্যবস্থা পশ্চিমবঙ্গের শিক্ষাজগত থেকে দুর করার জন্য সরকার সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা — আমরা জানতে চাই।

## Held over Starred Questions

## (to which oral Answers were given)

### লেপ্রোসী রোগমুক্ত মানুষদের পুনর্বাসন

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৮) **শ্রী নটবর বাগদী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) লেপ্রোসী রোগমুক্ত মানুষদের পুনর্বাসনের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(খ) লেপ্রোসী রোগীদের কলোনিগুলি (যেমন পুরুলিয়ার মণিপুর, বাঁকুড়ার গৌরীপুর ইত্যাদি বসবাসের যোগ্য করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) লেপ্রোসী রোগমুক্ত মানুষদের জন্য সরকার পরিচালিত কোনও পুনর্বাসন কেন্দ্র নেই। তবে ঐসব মানুষদের পুনর্বাসনের জন্য সরকার বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠনকে অনুদান দিয়ে থাকে। যেমন, পিয়ারডোবা লেপ্রোসী আফটার কেয়ার সোসাইটি এবং হিন্দু কুষ্ঠ নিবারণ সঙ্ঘ পরিচালিত ‘‘আশার আলোক (বাঁকুড়ায় অবস্থিত)

(খ) স্বাস্থ্য বিভাগ ব্যতীত অন্যান্য বিভাগের সহিত সংযোগ রক্ষা করে সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, স্বাস্থ্য দপ্তর বাদ দিয়ে অন্যান্য দপ্তরের সঙ্গে সমন্বয় ঘটানোর চিন্তা ভাবনা সরকার করছেন। এই কুষ্ঠ রোগীরা যারা রোগমুক্ত হয়েছে, তাদের পুনর্বাসনের বিষয়টি স্পর্শকাতর এবং তাদের চাকরির সমস্যা রয়েছে এবং চাকরিতে রিজার্ভেশনেরও ব্যবস্থা আছে। এদের ব্যাপারে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন সরকারি কমিটি ঘোষণা করার কোনও চিন্তা ভাবনা সরকার করছেন কিনা জানান।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** এই সম্পর্কে যেটুকু আলাপ আলোচনা হয়েছে, তাতে সর্বভারতীয় ক্ষেত্রে কুষ্ঠ রোগিরা যারা সেরে গেছে, তাদের পুনর্বাসনের বিষয় নিয়ে আলোচনা হয়েছে। প্রধানত দু-তিনটি দপ্তর এর সাথে জড়িত। তবে সমাজকল্যাণ দপ্তর বেশি জড়িত। তাছাড়াও জমি জায়গার ব্যাপার থাকার জন্য এখানে ভূমি এবং ভূমি সংস্করণ দপ্তরও জড়িত এবং অন্যান্য জায়গায় অরণ্য দপ্তর জড়িত আছে এবং ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরও জড়িত আছে। নিয়োগের ব্যাপারে স্বাস্থ্য দপ্তর, শ্রম দপ্তর ইত্যাদি জড়িত আছে। স্বাস্থ্য দপ্তরের সঙ্গে এদের সংযোগ করার চেষ্টা করছি। সেজন্য আমরা প্রাথমিক স্তরে সবাইকে ডেকে সভা করব। সভা করার পর, আমরা, অনেকগুলো ছোট ছোট যে প্রকল্প আছে, তাতে অনেক স্বেচ্ছাসেবী সংগঠন কাজ করছেন, কিছু সরকারি সংগঠন আছে, এদের সকলের সঙ্গে সমন্বয় করার চেষ্টা করছি। এছাড়া চাকরির ক্ষেত্রে আমরা কিছু নতুন পদক্ষেপ নিয়েছি। পশ্চিমবঙ্গের প্রাক্তন কুষ্ঠরোগীদের নিয়ে কর্মিবাহিনী গঠন করা হয়েছে। তারা বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে যেসব কুষ্ঠরোগী আছেন তাঁদের যে সমস্ত নার্সরা সেবা করছেন সেই সমস্ত নার্সদের এই প্রাক্তন কুষ্ঠ রোগীদের নিয়ে গঠিত কর্মিবাহিনী সহায়তা করবেন। এরজন্য প্রাক্তন কুষ্ঠরোগিদের ট্রেনিং দেওয়া হয়েছে এবং তাঁরা এখন কাজও করছেন।

**শ্রী নটবর বাগদী ঃ** আপনি বললেন যে বিভিন্ন স্বেচ্ছাসেবি সংগঠনগুলোকে রাজ্যসরকার টাকা-পয়সা দেন এবং সেই স্বেচ্ছাসেবি সংগঠনগুলো সেই টাকা-পয়সা পুরুলিয়া, বাঁকুড়ায় কুষ্ঠরোগিদের জন্য যেসব চিকিৎসা কেন্দ্রগুলো আছে সেখানে ব্যয় করে। কিন্তু দেখা গেছে সেই সংগঠনগুলো পুরুলিয়া, বাঁকুড়ার কুষ্ঠ চিকিৎসা কেন্দ্রের জন্য খুব অল্প টাকাই ব্যয় করে। এছাড়া কুষ্ঠরোগের জন্য যে জীবনদায়ী ওষুধগুলো আছে সেগুলোও সময়মতো পাওয়া যায় না। দক্ষিণ ভারতের একটা সংস্থা কুষ্ঠরোগিদের চিকিৎসার জন্য কাজকর্ম করছে, কিন্তু তাঁরা বেতন পাচ্ছেন না। এই সমস্ত স্বেচ্ছাসেবী সংগঠনগুলোকে টাকা-পয়সা না দিয়ে পঞ্চায়েতকে কুষ্ঠরোগীদের পুনর্বাসনের জন্য দায়িত্ব দেওয়ার ব্যাপারে আপনারা চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** কিছু স্বেচ্ছাসেবি সংগঠন আছে যারা কাজ করেন এবং তাঁরা সরাসরি ভারত সরকারের কাছ থেকে অনুদান পান। কিছু স্বেচ্ছাসেবি সংগঠন আছেন যারা এখনও কাজ করছেন এবং বিগত দিনেও কাজ করেছেন, তাঁরা বাইরে থেকে যে তহবিল আসে সেখান থেকে টাকা-পয়সা পান। আর কিছু স্বেচ্ছাসেবি সংগঠন আছে যাদের নাম বললাম, তাদের মধ্যে স্বাস্থ্য দপ্তর কিছুটা জড়িত, বিশেষ করে সমাজকল্যাণ দপ্তর জড়িত, তাদের মধ্যে দিয়েই তারা রাজ্যসরকারের সাহায্য নিয়ে কাজ করেন। যারা সাহায্য নেন তাঁদের কে বিভিন্ন ক্ষেত্রে, বিভিন্ন স্তরে হিসেব-নিকেশ দিতে হয়। এই হিসেব নিকেশ স্বাস্থ্যদপ্তরের করার কথা। অনেক সংগঠন কাজ করছেন, অনেক সংগঠন কাজ বন্ধ করেছেন। এদের সকলের সঙ্গে সমন্বয় করে তাদের সঙ্গে আমরা যোগসূত্র রাখার চেষ্টা করছি এবং তাদের সুবিধা-অসুবিধা গুলো জানার চেষ্টা করছি। আরেকটা নতুন ভাবে কর্মসূচি নেওয়া হয়েছে। কুষ্ঠ রোগিদের নির্মূল করার কর্মসূচির সাথে মিলিয়ে যাতে এই কর্মসূচি গ্রহণ করা হয় তারজন্য সব দপ্তরই সমন্বয় করার ব্যাপারে উদ্যোগ নেবে।

**শ্রী নির্মল দাস ঃ** অতিরিক্ত প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় আমরা লক্ষ্য করেছি, বিশেষ করে যারা লেপ্রোসি পেশেন্ট তারা শহরগুলোতে বেশি করে ভিড় করছে। আর্থিক অনটন এবং সমাজ থেকে বিচ্ছিন্ন হওয়াই এর প্রধান কারণ বলে আমার মনে হয়। লেপ্রোসি পেশেন্ট শুধু পুরুলিয়া, বাঁকুড়াতেই নয়। আরও অনেক জেলাতেও প্রচুর লেপ্রোসি পেশেন্ট আছে। বিভিন্ন ডিপার্টমেন্টের সাথে কো-অর্ডিনেট করে লেপ্রোসি পেশেন্টদের আইডেন্টিফাই করে তাদের পুনর্বাসনের জন্য মাস্টার প্ল্যান করার কোনও চিন্তা-ভাবনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** এই ধরনের চিন্তা-ভাবনা সবই রাজ্যসরকারের আছে। তবে মোটামুটি ভাবে বলতে পারি পশ্চিমবঙ্গ কুষ্ঠ রোগীর সংখ্যা ধীরে ধীরে কমছে। আরও কম হওয়ার দরকার আছে। আমাদের ভারতবর্ষে হয়েছে, মোটামুটি প্রতি ১০ হাজার জনসংখ্যায় একজন যদি কুষ্ঠরোগি পাওয়া যায় তাহলে করা হবে কুষ্ঠ রোগ নির্মূল হয়েছে। পশ্চিমবাংলায় এটা ১০ হাজারে ৩০ জন থেকে ৭ জনে এসে দাঁড়িয়েছে। কোথাও কোথাও ৩, ৪ জনেও নেমে দাঁড়িয়েছে। যাই হোক আমাদের অগ্রগতি হয়েছে। এ বিষয়ে আরও উন্নতি করতে জোর দেওয়া হয়েছে। প্রশ্নটা তুলে ভালোই করেছেন। বিশেষ করে এই সভার জনপ্রতিনিধিদেরও দায়িত্ব আছে কুষ্ঠরোগ নির্মূল করার ক্ষেত্রে। এই রোগ নির্মূল করার জন্য যে কাঠামো আছে সেটা কুষ্ঠ হাসপাতাল ছাড়াও, প্রত্যেকটা জেলাতে অনেকগুলো কুষ্ঠ নিয়ন্ত্রণ কেন্দ্র আছে এবং তাদের অধীনে অনেক ছোট ছোট কেন্দ্রও আছে। কিন্তু অনেক জায়গাতে ভুল ধারণার জন্য ঠিকমতো কাজ করতে দেওয়া হয় না। তবে কুষ্ঠরোগ যদি প্রথম অবস্থায় ধরা পড়ে তাহলে এটা মোটেই সংক্রামক নয়, স্পর্শ বা মেলামেশাতেও এই রোগ সংক্রামিত হয় না। এটা সকলের জানা দরকার।

আবার ভালো দিকও আছে। ইতিমধ্যে অনেক প্রকৃত কুষ্ঠরোগি যারা ছিলেন তাদের পুনর্বাসন হয়ে গেছে। পুনর্বাসনের প্রশ্ন তাদের ক্ষেত্রে আসছে যাদের শারীরিক বিকৃতি ঘটে গেছে। তবে এই রোগের ফলে প্রত্যক্ষভাবে বিকৃতি ঘটে না, কিন্তু শরীরের অসাড় অংশে অন্যান্য রোগের জন্য বিকৃত হয়ে যায়। কিন্তু আগে থেকে যদি ব্যবস্থা নেওয়া হয় তাহলে এটা রোধ করা যেতে পারে। এইরকম যাদের শারীরিক বিকৃতি দেখা দিয়েছে তাদের পুনর্বাসনের জন্য কতকগুলো ঘটনা সাফল্য-এর সঙ্গে পশ্চিমবঙ্গে ঘটেছে। তাঁরা শিক্ষকতায় আবার পুনর্নিয়োগ হয়েছে অভিভাবকরা বা পরিবারের পক্ষ থেকে তাদের আবার মেনে নেওয়া হয়েছে। কিন্তু তাদের সংখ্যাটা কম, এটা বাড়াতে হবে। পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তর এসব প্রতিরোধ করার জন্য নার্সিং এইড কর্মীবাহিনী তৈরি করেছে। কুষ্ঠরোগীদের কলোনিতে ছাত্রছাত্রীদের পড়ানোর জন্য তাদের শিক্ষক হিসাবে নিয়োগ করা হয়েছে। কিন্তু যে সমস্যা আছে তা হচ্ছে, কুষ্ঠরোগীদের কলোনিতে কিছু অসুখ বেশি হয়। তার দিকে দৃষ্টি দেওয়া দরকার। এটা যাতে করা যায় তারজন্য কতকগুলো সংস্থার কথা ভাবা হচ্ছে। যাই হোক এনিয়ে মনে হয় আরও বেশি সময় আলোচনা হওয়া উচিত ছিল।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আপনারা নিশ্চয় দেখেছেন, কলকাতা শহরকে নাকি আপনারা তিলোত্তমা নগরী করার চেষ্টা করছেন। কিন্তু কলকাতার কতকগুলো গুরুত্বপূর্ণ জাংশনে

যেমন, লোয়ার সার্কুলার রোড, ল্যান্সডাউন রোড এবং চৌরঙ্গীতে কিছু কুষ্ঠরোগীকে মাথায় ক্যাপ পরে ঘন্টা বাজিয়ে গাড়িতে গাড়িতে ভিক্ষা চেয়ে বেড়াতে দেখা যায়। এটা আমাদের কলকাতা শহরের লজ্জা। ওদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা বা কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী পার্থ দে :** মাননীয় সদস্য একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি, সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন। যেসব কুষ্ঠরোগীরা শারীরিক বিকৃতি সম্পন্ন তাদের এক জায়গা থেকে আরও জায়গায় যাবার ব্যাপারে অসুবিধা আছে। কিন্তু যারা এখানকার বাসিন্দা এবং রোগগ্রস্ত তাদের ব্যাপারে শহরের পৌর কর্পোরেশনের সাহায্য নিতে হবে। আর, বাইরে থেকে যারা আসছেন তাদের হিসাব কিছু কঠিন, তবে দেখব।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয়কে অতিরিক্ত প্রশ্ন করে জানতে চাইছি যে সমস্ত কুষ্ঠরোগীর রোগ মুক্তির পর তার পরিবারে ফেরার মতো সুযোগ বা পরিস্থিতি না থাকে তারা কল্যাণ আশ্রমে থাকেন, সেইরকম রোগীর সংখ্যা কত এবং জেলাওয়াড়ি তার কোনও পরিসংখ্যান আছে কি?

**শ্রী পার্থ দে :** তারা কোথায় কি ভাবে বাস করছেন তার একটা হিসাব আছে, মোটামুটি যেগুলিকে কলোনী বলা হয় তার হিসাব আছে। কিন্তু সংখ্যাটা এখনই বলতে পারব না। তবে আমাদের ব্যবস্থা করা দরকার সেটা আমি আগেই বলেছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল :** আপনি একটু আগে বললেন, আমরা গ্রামে-গঞ্জে দেখেছি যে অল্প বয়সী ছেলেরা সামান্যভাবে এই লেপ্রোসিতে আক্রান্ত হয়েছে এবং পরবর্তীকালে চিকিৎসা করে সেরে গেছে। এদের ক্ষেত্রে সরকারি সংস্থায় চাকরি দেওয়ার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী পার্থ দে :** আমি আগেই বলেছি কতগুলি ক্ষেত্রে আমরা এই রোগীদের জন্য সীমাবদ্ধ রেখেছি। যদিও এটা আমার বলার কথা নয় তবুও বলছি, তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখান এবং নিয়োগের সময় তাদের নাম আসে এবং সেখানে তাদের নির্বাচন করা হয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** পশ্চিমবঙ্গে মোট কত কুষ্ঠরোগী আছে, এদের একটা পূর্ণ তালিকা আপনার কাছে কি আছে এবং কতগুলি চিকিৎসাপ্রাপ্ত হয়েছে এবং সংখ্যাটা আমাদের জানাতে পারবেন?

**শ্রী পার্থ দে :** সংখ্যাটা এখনই দিতে পারব না। তবে সংখ্যা যদি আপনাকে আলাদা করে দিতে হয় তাহলে দিয়ে দেব কিন্তু এটা এখনই দিতে পারব না।

*114 (Not called)

*115 (Not called)

*117 (Not called)

### হাওড়া জেলার ডাক্তারবিহীন স্বাস্থ্যকেন্দ্র

***১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪০৫) **শ্রী জটু লাহিড়ী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, হাওড়া জেলায় বহু স্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তার নেই; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জটু লাহিড়ী ঃ** স্যার, মন্ত্রী মহাশয় বললেন, সব স্বাস্থ্য কেন্দ্রেই ডাক্তার আছে। কিন্তু আমরা লক্ষ্য করছি অনেক স্বাস্থ্য কেন্দ্রেই ডাক্তার নেই এবং অনেক জায়গায় নামে ডাক্তার থাকলেও নিয়মিত তাকে সেখানে পাওয়া যায়না। আমার শিবপুর বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত জগাছা এবং বেলগাছিয়া কিস্মৎ হেলথ সেন্টারে ৬টা করে বেড রয়েছে এবং বেডগুলো আজ দীর্ঘদিন ধরে বন্ধ রয়েছে, সেগুলোয় কোনও রুগী ভর্তি করা হয়না। অথচ ঐ হেলথ সেন্টারগুলিতে কুক, নার্স এবং অন্যান্য কর্মচারিরা আছেন, তাঁরা মাইনে পাচ্ছেন, কিন্তু হেলথ সেন্টার দুটির বেড বহুদিন ধরে অচল হয়ে পড়ে আছে, রুগী ভর্তি করা হয়না। ডাক্তারবাবুরা হেলথ সেন্টার দুটিতে নিয়মিত যাননা, মাঝে মাঝে যান। বেশিরভাগ সময়ই সেখানে গিয়ে তাঁদের পাওয়া যায়না। এই অবস্থায় আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নির্দিষ্ট প্রশ্ন হচ্ছে যে সমস্ত ডাক্তারদের যে সমস্ত স্থানে নিয়োগ করা হয়েছে সে সমস্ত স্থানে যদি তাঁরা নিয়মিত না যান এবং রুগীদের নিয়মিত চিকিৎসা না করেন তাহলে মন্ত্রী মহাশয় তাঁদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী পার্থ দে ঃ** স্যার, আমি এই প্রসঙ্গে পরিষ্কার করে বলছি যে, হাওড়া জেলায় মোট ৩৯টি স্বাস্থ্য কেন্দ্র আছে এবং তার মধ্যে ৫টিতে এখন কোনও ডাক্তার নেই। শীঘ্রই সেগুলোয় ডাক্তার যাচ্ছেন। আমরা হাওড়া জেলাকে চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ করার অনুমতি দিয়েছি। বালি, শঙ্করহাটি, আদ্রা, পূর্বপাট এবং পশ্চিম বাইনান স্বাস্থ্য কেন্দ্রে এখন কোনও ডাক্তার নেই। শীঘ্রই ডাক্তার যাবে। ডাক্তার না থাকার যে সমস্যার কথা মাননীয় সদস্য বললেন সেটা আমরা খানিকটা দেখার যেমন চেষ্টা করছি, তেমন জেলা স্বাস্থ্য কমিটিও খানিকটা দেখার চেষ্টা করছে। এসব সত্ত্বেও যদি এরকম জিনিস কারো চোখে পড়ে তাহলে তিনি সে বিষয়ে আমাদের দৃষ্টি আকর্ষণ করতে পারেন এবং তা নিয়ে আলোচনা করা যেতে পারে যে, কিভাবে সমস্যার সমাধান করা যায়।

**শ্রী জটু লাহিড়ী ঃ** স্যার, মাননীয় মন্ত্রী বললেন যে, আমাদের অভিযোগ থাকলে

আমরা তা জানাতে পারি। এর আগে আমি অভিযোগ জানিয়েছি, কিন্তু অত্যন্ত দুঃখের কথা যে দপ্তর থেকে আমাদের অভিযোগ পত্রের সৌজন্যবোধের স্বীকৃতি হিসাবে প্রাপ্তি স্বীকার পর্যন্ত করা হয়না, উত্তর দেওয়া তো দূর অস্ত। আমি একটু আগেই এখানে বললাম যে, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যেই দুটি হেলথ সেন্টারে একটা হচ্ছে জগাছা প্রাইমারি হেলথ সেন্টার, আর একটা হচ্ছে বেলগাছিয়া কিস্মৎ হেলথ সেন্টার — নিয়মিত ডাক্তারবাবুরা থাকেননা, মাঝে মাঝে আসেন। ফলে ঐ হেলথ সেন্টার দুটি সমাজবিরোধীদের আড্ডাখানায় পরিণত হয়েছে। কিস্মৎ হেলথ সেন্টারটি ১০ বিঘা জায়গার ওপর প্রতিষ্ঠিত; এখন তার মধ্যে গোলা হয়েছে, গরু ছাগলের খাটাল হয়েছে। সন্ধ্যের পরে ওখানে জুয়াখেলা চলে, মদ বিক্রি চলে। পরিবেশ সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে। বাড়িঘর নষ্ট হয়ে যাচ্ছে, দীর্ঘদিন ধরে বাড়িঘর মেরামত করা হয়নি।

[11-30 — 11-40 a.m.]

সেই কোয়ার্টারে ডাক্তাররা থাকতে চান না। ডাক্তারবাবুদের স্বাস্থ্যকেন্দ্রে থাকার জন্য যে পরিবেশ, তার রিপেয়ারিং এই সমস্ত ব্যাপারে এর আগেই হেলথ সেন্টারে অর্ডার হয়েছে। মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয় করেছিলেন। খানিকটা রং হয়েছে, কিন্তু কাজ হয়নি। ফলে ডাক্তারবাবুরা সেখানে থাকতে চান না। আমি জানতে চাইছি, ডাক্তারবাবুদের ডিউটি কতক্ষণ? আপনি যাদের অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন কনসার্ন হেলথ সেন্টারে — আমার প্রশ্ন — তাদের ডিউটি কতক্ষণ? পার্টিকুলারলি পার্ট-টাইম, না সর্বক্ষণের জন্য? যেহেতু তাদের কোয়ার্টার রয়েছে সেহেতু তাদের ডিউটি কতক্ষণ সেটা আপনি দয়া করে জানান?

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় সদস্য যে উদ্বেগ প্রকাশ করেছেন এবং যে প্রশ্ন করেছেন সেই উদ্বেগ নিশ্চয়ই আমি অনুভব করার চেষ্টা করছি। এটা যখন প্রশ্ন হিসাবে এসেছে তখন আমাদের একটু ভিতরে যাওয়ার চেষ্টা করা উচিত। কখনও একথা বলি না যে আমরা স্বাস্থ্যকেন্দ্র থেকে যেটুকু প্রত্যাশা করি, সেটা যদি না পাওয়া যায় তাহলে সেটাকে সমর্থন করতে হবে। আমরা কখনও বলিনি যে, আমরা সেইরকম মনোভাব নিয়েছি। আমাদের এখন পর্যন্ত যে ব্যবস্থা আছে, সেই ব্যবস্থাকে দেখার জন্য যেটুকু চেষ্টা করা দরকার, যতটুকু শক্তিশালী করা যায় সেই চেষ্টা আমরা করব। মাননীয় সদস্য বললেন, বিভিন্ন প্রশ্ন জানিয়ে চিঠি দেন। আমরা প্রধানতঃ সেইসব চিঠির উত্তর দেবার চেষ্টা করি। কিন্তু সবগুলি চিঠির উত্তর সব সময়ে দেওয়া যায় না। এমন কতকগুলি চিঠি আসে যেগুলির ব্যাপারে খোঁজ-খবর নিয়ে জানাতে একটু বেশি সময় লাগে। তবে চেষ্টা করি উত্তর দিতে। এখন যে প্রশ্নটা উঠেছে সেটা হল, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে সাধারণত একটু দূরে আছে — সেখানকার চিকিৎসকদের থাকার ব্যাপারে। একটা বিষয়ে আমরা একটা নিয়ম ঠিক করতে পেরেছি, একান্ত যদি মেরামত করতে হয়, জেলা স্বাস্থ্য কমিটির কাছে তহবিল আছে, মিনিমাম বেসিক সার্ভিস। সেই মিনিমাম বেসিক সার্ভিসে তারা সেই কাজটা করতে পারবেন নিজেদের সিদ্ধান্ত গ্রহণ করে। আর একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছে, জেলায় স্বাস্থ্য কমিটি যে অর্থ পায়, একটা স্তর পর্যন্ত নিজেরা সিদ্ধান্ত নিতে পারবেন, এতদূর আসতে হবে না। এতে কিছুটা তারা সুযোগ পাবেন। আরও অনেকগুলি বিষয় আছে বা অন্যান্য কতকগুলি পরিকাঠামো ব্যবস্থা ছাড়া

চিন্তা করার দরকার আছে। সেইজন্য স্বাস্থ্য কেন্দ্র বা হাসপাতালের জন্য যে সাধারণ উদ্বেগ এটা প্রশ্নোত্তরের মধ্যে সীমাবদ্ধ না রেখে আমরা যদি আর একটু ভিতরে গিয়ে ভাল করে আলোচনা করি তাহলে ভাল হয়। আমরা চেষ্টা করা সত্ত্বেও সব সময়ে যতটা আমাদের প্রত্যাশা সেই প্রত্যাশা অনুযায়ী করে উঠতে পারি না। নিশ্চয়ই এর কারণ আছে। সবাই অসৎ তা নয়। এগুলি আলাদাভাবে বিচার-বিবেচনা করার প্রয়োজন আছে এবং সেটা ভবিষ্যতে করা যাবে। আমরা যা অনুভব করছি, বিভিন্ন সময়ে যেমন যেমন সুযোগ পাব, এই সভার কাছে রাখব। বাজেটকে কেন্দ্র করে যখন আলোচনা হবে তখন জানাব। যেমন, ইতিমধ্যে আমরা একটা সমীক্ষা করেছি, সেই সমীক্ষার রিপোর্ট মার্চ মাসের মধ্যে পেয়ে যাব। সেখানে আমরা দেখাতে পারব, কি ব্যবস্থাপনা সরকার করে রেখেছেন। কার্যত তার কতটা ব্যবহার করতে পারছি, কতটা ব্যবহার করতে পারছি না, কি কি কারণে সেটা আমরা দেখাতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পশ্চিমবাংলার স্বাস্থ্য কেন্দ্রগুলির দুরাবস্থায় আমরা সবাই উদ্বিগ্ন। এই ব্যাপারে সরকার দলের এবং বেসরকারি দলের সদস্যরা এই উদ্বেগের কথা প্রায়শই বলে থাকেন। আমি জিজ্ঞাসা করছি আপনি [illegible] কথা বললেন। আমার যেটা স্পেসিফিক জিজ্ঞাস্য, পশ্চিমবাংলায় যে সরকারি স্বাস্থ্যকেন্দ্রগুলো [illegible] এবং সরকারি হাসপাতালগুলো আছে, এইগুলোতে চিকিৎসক এর পদ কতগুলো শূন্য [illegible] এই সম্পর্কে সরকারের কোনও রেডি ডাটা আছে কি না? থাকলে তার সংখ্যা কত এবং সেই শূন্য পদগুলি পূরণ করবার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন? তার সঙ্গে চিকিৎসার পরিবেশ স্বাস্থ্য কেন্দ্র এবং হাসপাতালগুলিতে খুব খারাপ হয়ে যাচ্ছে, এই সমস্যার সমাধানের জন্য রাজ্য সরকার কি পজিটিভ পদক্ষেপ নিয়েছেন, এই সম্পর্কে জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এটা সম্পর্কে আলাদা প্রশ্ন আছে। বিগত দিনে আমি এই সম্পর্কে বলেওছি। সব সময় কিছু পদ শূন্য থাকে, কারণ কিছু রিটায়ার করে চলে যায়। এইরকম নানা কারণ রয়েছে। ইতিমধ্যে পাবলিক সার্ভিস কমিশন, তারা বিজ্ঞাপন দিয়েছেন এবং তার পরিক্ষার তারিখও ঠিক হয়ে গেছে। ইতিমধ্যে দুটো ভাগে মোট ৪০০ জন ডাক্তার নিয়োগ করবার জন্য আমরা এই চুক্তি অনুমোদন করেছি এবং আদেশ ছেড়ে দিয়েছি এবং অনেকে নিয়োগও হয়ে গেছেন। পরিবেশ ইত্যাদি, এটা সামগ্রিক ব্যাপার, এই সম্পর্কে নানা ধরনের অবদান থাকবে, দপ্তরগুলোর অবদান থাকবে। তার বাইরে যারা আছেন, জন প্রতিনিধি যারা আছেন, সকলের একটা মিলিত প্রচেষ্টা দরকার। সেইজন্য দুটো কাজ শুরু হয়েছে, একটা হচ্ছে হাসপাতালগুলোকে প্রধানত তিনটে স্তরে ভাগ করা হয়েছে। একটা হচ্ছে শিক্ষা কেন্দ্র সংলগ্ন হাসপাতালগুলো, যেগুলো মেডিক্যাল কলেজ টার্সিয়ারি লেভেলে কাজ করে, আর একটা হচ্ছে মাঝারি স্তরের হাসপাতাল, অর্থাৎ গ্রামীণ হাসপাতাল, তার উপর রাষ্ট্রীয় হাসপাতাল। আর হচ্ছে মহকুমা হাসপাতাল, জেলা হাসপাতাল ইত্যাদি। এইগুলোর উন্নয়নের জন্য কয়েক বছর আগে প্রকল্প নেওয়া হয়েছে হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্টে, তার তলায় আছে ব্লক প্রাইমারি হেলথ সেন্টার, প্রাইমারি হেলথ সেন্টার, তার নিচে আর একটা আছে, এইগুলো চিকিৎসা কেন্দ্র নয়, সাব সেন্টার। এই মাঝারি স্তরের হাসপাতালগুলো সম্পর্কে আমরা ব্যবস্থা নিতে পেরেছি। আর হচ্ছে প্রাইমারি হেলথ সেন্টার, ব্লক প্রাথমিক

স্বাস্থ্যকেন্দ্র, এইগুলো যাতে বিকেন্দ্রীভূত হয়, ডাক্তাররা সংযোগ রাখেন, সেদিকে আমরা ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** আমি হাওড়া জেলার পাঁচলা থানার গাববেড়িয়া হাসপাতালের কথা বলছি। বামফ্রন্ট সরকারের আমলে এই হাসপাতাল হয়েছিল। আপনি জানেন ঐ হাসপাতালে ডাক্তার নেই, ঐ হাসপাতালটিতে বেড আছে, সব কিছু আছে। কিন্তু দীর্ঘদিন যাবৎ গাববেড়িয়া স্বাস্থ্য কেন্দ্রে কোনও ডাক্তার নেই। আপনি ঐ হাসপাতালে ডাক্তার দেবার ব্যবস্থা করবেন কি?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী পার্থ দে :** এটা সম্পর্কে আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** হাওড়া জেলা বা অন্যান্য জেলায় কোনও ডাক্তার ট্রান্সফার হয়ে যাবার পর সেখানে আর কোনও ডাক্তার আসেন না। কোনও ডাক্তার এক বছরের মধ্যে, আবার কোনও ডাক্তার ছয় বছর হয়ে যাবার পর ট্রান্সফার হচ্ছেন না। তারজন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, আমি স্পেসিফিক জানতে চাই, ডাক্তারদের বদলির ক্ষেত্রে একটা পলিশি অর্থাৎ নিয়মকানুন নির্ধারণ করবেন কি না?

**শ্রী পার্থ দে :** প্রশ্নটা মূল প্রশ্নের পরিপ্রেক্ষিতে প্রাসঙ্গিক নয়, তবু যেহেতু প্রশ্নটা গুরুত্বপূর্ণ তাই উত্তর দিচ্ছি। কিভাবে বদলি হওয়া উচিত তা নিয়ে বিগত দিনে যেহেতু আলাপ-আলোচনা হয়েছে তারজন্য সংক্ষেপে বলছি। অতীতের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, বর্তমানে যার নাম নিউ পি.এইচ.সি., এতে ডাক্তার যারা রয়েছেন তাদের সংখ্যা এবং যারা বদলি হয়ে আসতে চান ঐ পদের সংখ্যা যেহেতু অসম তারজন্য এক্ষেত্রে সমন্বয়টা অসুবিধাজনক। তবু এক্ষেত্রে আমরা চেষ্টা করছি। দূর এলাকা এবং কাছের এলাকা হিসাবে যদি ধরি তাহলে দূরের এলাকায় যেতে হবে কাছের এলাকায় যিনি আছেন তাকে। কিন্তু পাঠাবার আগে দেখতে হবে তার বয়স, অভিজ্ঞতা, কারণ দেখতে হবে যে তাকে সেখানে পাঠানো যাবে কি না। এছাড়া বিভিন্ন ধরণের পদ রয়েছে। কোনওটা শল্য চিকিৎসকের পদ, কোনওটা মেডিসিনের পদ, আবার কোনওটা ডেন্টালের পদ। কাজেই সব জায়গায় সবাইকে পাঠানো যাবে না। তবে এক্ষেত্রে একটা ন্যূনতম নিয়ম চালু রাখবার চেষ্টা করছি। তবে কাজটা কঠিন কাজ। এখন যে নিয়ম আছে তাতে যারা আবেদন করেন, তাদের সুযোগ দেবার জন্য দপ্তর চেষ্টা করে। তবে এক্ষেত্রে অভিজ্ঞতার ভিত্তিতে একটা নিয়ম চালু করার চেষ্টা করছি।

**শ্রী রামজনম মাঝি :** বাউড়িয়া - ময়লাপুকুর হাসপাতাল কোটি কোটি টাকা খরচ করে তৈরি করা হয়েছে। সেটা চালু হবে, কি হবে না জানাবেন কি?

**শ্রী পার্থ দে :** এ-সম্পর্কে নোটিশ চাই।

### চার্লি চ্যাপলিনের প্রতিমূর্তি নির্মাণ

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩) **শ্রী কমল মুখার্জি এবং শ্রী আব্দুল মান্নান :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চার্লি চ্যাপলিনের প্রতিমূর্তি নির্মাণের কাজটি কোন পর্যায়ে রয়েছে;

(খ) ঐ মূর্তি নির্মাণে কত টাকা ধার্য করা হয়েছে; এবং

(গ) উক্ত প্রতিমূর্তি কোথায় স্থাপন করা হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নির্মাণের কাজ এখনও শেষ হয়নি।

(খ) এক লাখ ত্রিশ হাজার টাকা।

(গ) স্থান নির্ণয় হয়নি।

**শ্রী কমল মুখার্জি ঃ** বিশ্ববরেণ্য কৌতুক অভিনেতা চার্লি চ্যাপলিনের মূর্তি নির্মাণের দায়িত্ব কাকে দেওয়া হয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই মূর্তি নির্মাণের দায়িত্ব ভাস্কর সুনীল পালকে দেওয়া হয়েছে। এই মূর্তি নির্মাণের জন্য ১ লক্ষ ৩০ হাজার টাকা ধরা আছে এবং এটা ব্রোঞ্জের মূর্তি হবে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হল এই যে চার্লি চ্যাপলিনের মূর্তি সরকার স্থাপন করবে, এই প্রতিশ্রুতি কবে দেওয়া হয়েছিল?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** অনেক দিন আগে **১৯৭১ সালে** ক্যাবিনেটে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল, সেখানে ঠিক হয়েছিল যে ৬ ফুটের একটা ব্রোঞ্জের মূর্তি চার্লি চ্যাপলিনের তৈরি হবে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করতে চাই, কবে নাগাদ এই প্রতিমূর্তি প্রতিষ্ঠিত করা হবে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই প্রতিমূর্তি অনেক আগে প্রতিষ্ঠিত হওয়া উচিত ছিল, এই ব্যাপারে আপনার সঙ্গে আমি একমত। তবে এই বিষয়টি নিয়ে একটা মামলা হয়েছিল। এই মামলার কাহিনী শুনলে আপনারা সব বুঝতে পারবেন। এই মূর্তি নির্মাণের জন্য ১ লক্ষ ৩০ হাজার টাকা ধরা হয়েছিল। পরবর্তীকালে এই স্কালভচারের ব্যায় বরাদ্দ বাড়াবার দাবি তুলেছিল। এটা নিয়ে তাঁর সঙ্গে বলা যায় একটা মামলা হয়।

**(এ ভয়েজ ঃ— মামলা কেন হয়)**

এটা দাম বাড়াতে চেয়েছিল, যে দাম তাঁকে দেওয়া হয়েছিল তাতে তিনি আপত্তি করেছিলেন। এটা নিয়ে একটা আরবিট্রেশন দেওয়া হয়। সেই সময় জাসটিস মিহির মুখার্জি, — তিনি একজন রিটেয়ার জাজ ছিলেন — তাঁকে মামলা করতে দেওয়া হয়। দায়িত্ব পাওয়ার পর জাসটিস মুখার্জি বেশি টাকা চার্জ করেন এবং বেশি চার্জ করবার ফলে তাঁকে সেই মামলার দায়িত্ব দেওয়া হয়নি। দ্যাট ওয়াজ ইন ১৯৮১। তারপর দীলিপ চৌধুরি নামে একজন

আরবিট্রেটরকে নিয়োগ করা হয়। পরবর্তীকালে এই ব্যাপারে তিনি আরবিট্রেশনে এগিয়ে আসেননি। শেষ পর্যন্ত এই অবস্থায় এখনও দাঁড়িয়ে আছে। আর সিলেকশন অফ প্লেস, এটা সম্পর্কে বিভিন্ন সময় বিভিন্ন ধরনের আপত্তি উঠেছে। প্রথমে ছিল যে চার্লি চ্যাপলিন স্কয়ার যেটা করা হয়েছে সেখানে এই মূর্তি স্থাপন করা হবে। পরবর্তীকালে আবার সিদ্ধান্ত হয় নন্দনের সামনে এটা স্থাপন করা হবে। তারপর ঠিক হয় যে মিনার্ভা থিয়াটার হলের সামনে এই মূর্তি স্থাপন করা হবে। পরে আবার ঠিক হয় মিনার্ভা থিয়াটার হলের সামনে নয়, চার্লি চ্যাপলিন স্কয়ারে যে এনক্রোচমেন্ট আছে তাকে সরিয়ে সেখানে আরও বিউটিফিকেশন করে এই মূর্তি বসানো হবে। ফলে বিষয়টা আনসার্টেন অবস্থায় আছে কোথায় মূর্তিটি বসানো হবে। তাহলে বিষয়টা আপনারা বুঝতে পারছেন কি ঘটনা ঘটেছে। আপনারা শুনলেন বিষয়টা অনেক পুরানো। কমলবাবুকে ধন্যবাদ যে তিনি এই বিষয়টা তুলেছেন, ইস্যুটাকে আবার তিনি জাগিয়ে তুলেছেন। বিষয়টা অনেক পুরানো, আমি মন্ত্রীত্ব পাওয়ার আগে এই ঘটনা ঘটেছে। এই বিষয়ে উনি আমার দৃষ্টি আকর্ষণ করেছেন এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করেছেন, সেই কারণে এই বিষয়টা দ্রুত নিষ্পত্তি করে মূর্তি স্থাপনের ব্যবস্থা করব।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়কে ধন্যবাদ। বিশেষ করে পূর্ত দপ্তরকে ধন্যবাদ যে, যাঁরা জাতীয় এবং আন্তর্জাতিক ক্ষেত্রে খ্যাতিমান তাঁদের প্রতিমূর্তি আমাদের রাজধানীতে বসিয়েছেন। আমার অতিরিক্ত প্রশ্ন হ'ল, এই বছরে চার্লি চ্যাপলিন, আপনি বললেন, আবার জেগে উঠল। ওঁরা জাগিয়ে দিলেন। নেতাজীর জন্ম শতবর্ষে বিভিন্ন জেলার কোনও কোনও জায়গায় তাঁর মূর্তি বসানোর উদ্যোগ নেওয়া হয়েছে। আলিপুর দুয়ার শহরের উদ্যোগ নেওয়া হয়েছে। এই ব্যাপারে আপনার কাছে আমি আবেদন জানিয়েছিলাম যে, রাজ্যের বিভিন্ন জায়গায় যেখানে নেতাজীর মূর্তি বসানো হয়নি, সেখানে তাঁর মূর্তি বসানোর ব্যাপারে পূর্ত দপ্তর কোনও উদ্যোগ নিতে পারেন কিনা? আমি সত্যজিত রায়ের প্রতিমূর্তি বসানোর ব্যাপারে, বিধানসভায় বসানোর ব্যাপারে একটি প্রস্তাব, লিখিত প্রস্তাব দিয়েছিলাম। সেই ব্যাপারে কোনও স্টেটমেন্ট এখনও আসেনি। সেটি কোন অবস্থায় আছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** নেতাজী সুভাষ চন্দ্রের জন্ম শতবর্ষে বহু প্রস্তাব এসেছিল। আমরা বলেছিলাম যে, শহরে অলরেডি আছে। সেজন্য শহরে নতুন করে মূর্তি বসানোর ব্যাপারে আমরা ইচ্ছুক নই। তবে যেখানে নেই, সেখানে মূর্তি বসানোর ব্যাপারে আমরা ভেবে দেখতে পারি যে মূর্তি স্থাপন করা যাবে কি যাবে না। আর সত্যজিত রায়ের ব্যাপারে আপনি যে কথা বললেন বিধানসভায় মূর্তি বসানোর ব্যাপারে, এটা আমার এক্তিয়ারের মধ্যে নয়। এটা স্পিকার মহোদয়ের এক্তিয়ারের মধ্যে পড়ে। এই ব্যাপারে তিনি বলতে পারবেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয় বললেন চার্লি চ্যাপলিনের চ্যাপটার ক্লোজড্ ছিল। অনেকদিন পরে সেটা খোলার চেষ্টা করছেন। ইন্দিরা গান্ধীর ব্যাপারে কুড়ি বছর যাবৎ বলছেন, মূর্তি তৈরি হয়েছে, এই জায়গা ঠিক করা হয়েছে, এই জায়গা ইন্সপেকশন হয়েছে, এই ডেভেলপমেন্ট হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, কবে নাগাদ মূর্তি বসানো হবে এবং কোথায় বসাবেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** বিষয়টি কুড়ি বছরের নয়। কারণ ইন্দিরা গান্ধী কুড়ি বছর মারা যাননি। যেদিন থেকে তাঁর মূর্তি স্থাপনের কথা বলা হয়েছে, এই সংক্রান্ত ব্যাপারে আমরা আমাদের বিরোধী পক্ষের সঙ্গে সব সময়ে যোগাযোগ রেখে যাচ্ছি। অতি সম্প্রতি, আমি বিরোধী পক্ষের নেতার কাছে অত্যন্ত কৃতজ্ঞ, তিনি নিজে উদ্যোগ নিয়ে আমাকে সঙ্গে করে বিষয়টি নিষ্পত্তি করার জন্য, বিশেষ করে স্থান নির্ণয় করার জন্য আমাকে সঙ্গে নিয়ে ঘুরেছেন। তিনি নিজে একটি স্থান নির্দিষ্ট করে দিয়েছেন। আমরা এখন প্রতিরক্ষা দপ্তরের কাছে তাঁদের অনুমতির জন্য চিঠি দিয়েছি। আগে কথা হয়েছিল, রেড রোড যেটি ইন্দিরা গান্ধীর নামে হয়েছে, সেখানে বসানো হবে। কিন্তু প্রতিরক্ষা দপ্তর সেখানে ব্লু জোন চিহ্নিত করে কিছু করতে দেবে না, এইরকম জায়গা চিহ্নিত করে কোনও মূর্তি বসানো হোক এটা তাঁরা চাইছেন না। এই কারণে আমরা সংশোধিত প্রস্তাব তাঁদের কাছে রাখতে বাধ্য হয়েছি। ওঁরা বলেছেন, আপনাদের চিঠি আমরা পেয়েছি। ওঁরা বলেছেন, আপনারা যেখানে বলছেন, সেখানে মাপজোপ করে সমস্ত বিষয়টি আমাদের জানান। আমরা যে ডিজাইন করব, পেডেস্টাল করব তার মাপজোপ করে, সার্ভে করে আমাদের প্রস্তাব প্রতিরক্ষা দপ্তরকে পাঠিয়েছি। তাঁরা এখনও নিশ্চুপ আছেন। আমরা ওঁদের কাছ থেকে উত্তর পেলে যে জায়গা নির্দিষ্ট করা হয়েছে খুবই সুন্দর জায়গা — সেখানে মূর্তিটি স্থাপন করব। আমি আগেই বলেছি যে, এটি অতি সুন্দর জায়গা। পার্কস্ট্রীটে আপনারা যেখানে দিয়ে এম.এল.এ. হোস্টেলে ঢুকছেন, কীড স্ট্রীটে, সেখানে একটি যে পার্ক আছে, ঠিক হয়েছে সেখানে স্ট্যাচু বসানো হবে। এটি খুব ভাল জায়গা। স্ট্যাচু তৈরি হয়ে আছে, আমরা স্ট্যাচু নিয়ে বসে আছি। ওঁদের অনুমতি পেলেই বসিয়ে দেব।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, ইন্দিরা গান্ধী মারা গিয়েছিলেন অক্টোবর, '৮৪তে। কুড়ি বছর হয়নি।

## লেভি আরোপের মাধ্যমে চাল সংগ্রহ

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৫) **শ্রী আবুআয়েশ মণ্ডল এবং শ্রী হিমাংশু দত্ত ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বছরে রাজ্যে চালকলগুলির উপর লেভি আরোপের মাধ্যমে চাল সংগ্রহের কোনও লক্ষ্যমাত্রা আছে কি না;

(খ) থাকলে, ঐ লক্ষ্যমাত্রার পরিমাণ কত; এবং

(গ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত এভাবে সংগৃহীত চালের পরিমাণ কত?

**শ্রী কলিমুদ্দিন সাম্‌স ঃ**

(ক) হ্যাঁ, রাজ্য সরকার চাল সংগ্রহের লক্ষ্য মাত্রা স্থির করেছেন। খরিফ বর্ষ অনুযায়ী অর্থাৎ ১লা অক্টোবর হইতে ৩০শে সেপ্টেম্বর।

(খ) রাজ্য সরকার কর্তৃক রাজ্যের চালকলগুলি থেকে লেভি চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা

মোট ৩,৫০,০০০ মেট্রিক টন।

(গ)· ৩১।১২।৯৬ তারিখ পর্যন্ত লেভি চাল সংগ্রহের পরিমাণ হল ৫৩,৭৬১ মেট্রিক টন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর উত্তরে বললেন যে, লেভি চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ৩,৫০,০০০ মেট্রিক টন এবং তারমধ্যে অক্টোবর ৩০ থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত লেভি চাল সংগৃহীত হয়েছে ৫৩,৭৬১ মেট্রিক টন। আমি জানতে চাইছি যে, এই সংগৃহীত চাল তিন মাসে যেটা সংগ্রহ হয় সেটা বড় চালকলগুলোর থেকে কত এবং ছোট চালকলগুলোর থেকে কত সংগ্রহ হয় এবং সাথে সাথে জেলা ভিত্তিক তার পরিমাণের তথ্য থাকলে সেটা যদি জানান ভালো হয়।

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আমাদের হাস্কিং মিলগুলোর থেকে যেভাবে লেভি পাওয়া উচিত সেইভাবে পাচ্ছি না। অনেকেই ঠিকমত লেভি দিচ্ছে না। আপনাকে এরজন্য আলাদা প্রশ্নের নোটিশ দিতে হবে। যেটুকু হাস্কিং মিলগুলোর থেকে লেভি পাচ্ছে তা শুধু বড় হাস্কিং মিলগুলোর থেকেই পাওয়া যাচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** রাইস মিলগুলোর কাছ থেকে যে লেভি পাচ্ছেন না ফলে আমি ক্যাটিগরিকালি জানতে চাইছি যে, চাল সংগ্রহের ক্ষেত্রে কিভাবে, কি হারে, লেভি সংগ্রহের ব্যবস্থা আপনারা নিচ্ছেন এবং কেন পাওয়া যাচ্ছে না সেটা জানাবেন কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** এর আগের বছরে লেভি চালের দাম একটু কম ছিল, সেইজন্য লেভি যেভাবে পাওয়া উচিত ছিল সেইভাবে পাওয়া যায়নি। এই লেভির দাম আমরা সেন্ট্রাল গভর্নমেন্টের অনুমতি নিয়ে বাড়িয়েছি এবং তাতে আমরা দেখছি আজ পর্যন্ত যেভাবে লেভি আমরা পাচ্ছি তা স্যাটিসফেক্টরি। লাস্ট ইয়ারে দাম একটু কমে গেছিল সেই কারণে ঠিকমতো লেভি পাইনি। এইবার আমরা দাম বাড়িয়ে দিয়েছি সুতরাং রেজাল্ট স্যাটিসফেক্টরি হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমার শেষ অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, আগের ছোট চাল কলগুলোর কাছ থেকে অনুজ্ঞা পত্র দেওয়ার ক্ষেত্রে যে মামলা চলছিল তাতে চাল সংগ্রহের ক্ষেত্রে বিপর্যস্ত হয়েছিল, বর্তমানে সেই অবস্থা দূরীভূত হয়েছে কিনা এবং বর্তমান আর্থিক বছরে এই ছোট চালকলগুলোর অনুজ্ঞা পত্র দেওয়ার কোনও লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে কি না জানাবেন কি?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** পশ্চিমবঙ্গে সবথেকে বিপদ হল যে, হাস্কিং মিলগুলো যেভাবে বাড়ছে সেই পরিমাণে প্রক্রিয়োরমেন্ট হচ্ছে না এবং মিলগুলো প্রায় বন্ধের মুখে চলে গেছে। এরফলে অসহায় অবস্থায় রয়েছে এবং শেষ পর্যন্ত হাইকোর্টে কেস চলছে, বহু চেষ্টা করা সত্ত্বেও এখনো পর্যন্ত কেসগুলোর নিষ্পত্তি হয়নি। তাহলেও আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি

এর জন্য কি করতে হবে। নিশ্চয় এই ব্যাপারে বাজেট প্লেস হওয়ার পরে, ১৭ তারিখের পরে, আমি বলব। আপনারাও জানতে পারবেন। হাসকিং মিল সম্বন্ধে আমরা একটা গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নিয়েছি সরকারের কি পলিসি হবে।

## Held over Starred Questions

## (to which written Answers were laid on the Table)

### অবিনাশ দত্ত মেটারনিটি হাসপাতালের আধুনিকীকরণ

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অবিনাশ দত্ত মেটারনিটি হাসপাতালটির আধুনিকীকরণের ও সুষ্ঠু পরিচালনার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) সুনির্দিষ্ট তারিখ বলা সম্ভব নয়।

### বিভিন্ন শ্রেণীর স্বাস্থ্যকর্মীর সংখ্যা

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬) **শ্রী ইউনুস সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সি.এইচ.ডব্লিউ., সি.এইচ.জি. স্বাস্থ্যকর্মীর সংখ্যা কত;

(খ) এই সকল কর্মিদের সাম্মানিক বা কোনও ভাতা দেওয়া হয় কি না; এবং

(গ) দেওয়া হলে, মাসিক দেয় টাকার পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান ৩৯,০৫৯ জন।

(খ) হ্যাঁ দেওয়া হয়।

(গ) ৫০ টাকা।

### কম্পিউটারাইজড ব্লাড ব্যাঙ্ক তথ্যকেন্দ্র

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭) **শ্রী জ্যোতি চৌধুরি এবং শ্রী আব্দুল মান্নান ঃ**

স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ককে কেন্দ্র করে একটি কম্পিউটারাইজড ব্লাড ব্যাঙ্ক তথ্যকেন্দ্র চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা রূপায়িত হবে বলে আশা করা যায়; এবং

(গ) কোন কোন হাসপাতালকে ঐ তথ্যকেন্দ্রের সাথে যুক্ত করা হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) সঠিক সময় এখনই বলা সম্ভব নয়।

(গ) আপাতত কলকাতার ইনস্টিটিউট অব ব্লাড ট্রান্সফ্যুসন মেডিসিন অ্যান্ড ইম্যুনোহেমালোজি (বা পূর্বতন কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ক) এবং নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতাল, শেঠসুখলাল করোনারি মেমোরিয়াল হাসপাতাল, ও আর.জি.কর হাসপাতালে অবস্থিত ব্লাড ব্যাঙ্কের মধ্যে এই যোগাযোগ ব্যবস্থা করার কথা আছে।

**কীটনাশকের মাধ্যমে ম্যালেরিয়া নিয়ন্ত্রণ**

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ ও ১৯৯৬-৯৭ আর্থিক বছর দুটিতে কত সংখ্যক ব্যক্তিকে কীটনাশক ছড়ানোর মাধ্যমে ম্যালেরিয়া নিয়ন্ত্রণের আওতায় আনা সম্ভব হয়েছে;

(খ) উক্ত সময়ে কত জন ব্যক্তি ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়েছেন; এবং

(গ) তন্মধ্যে কত জনের মৃত্যু হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ৩.৩৬ মিলিয়ন ব্যক্তিকে কীটনাশক ঔষধ ছড়ানোর মাধ্যমে ম্যালেরিয়া নিয়ন্ত্রণের আওতায় আনা হয়েছে। এবং ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ৬.৩ মিলিয়নের পক্ষে কীটনাশক ঔষধ ছড়ানোর কাজ চলিতেছে। নভেম্বর মাস পর্যন্ত ২.৪৯ মিলিয়ন ব্যক্তিকে ম্যালেরিয়া নিয়ন্ত্রণের আওতায় আনা হয়েছে।

(খ) ১৯৯৫-৯৬ সালে ৯১০১৪ জন এবং ১৯৯৬ সালের নভেম্বর মাস পর্যন্ত ৭০৯৪৭ জন আক্রান্ত হয়েছেন।

(গ) ১৯৯৫-৯৬ সালে ৮৭ জন এবং ১৯৯৬ সালের নভেম্বর মাস পর্যন্ত ৫৩ জনের মৃত্যু হয়েছে বলে জানানো হয়েছে।

**বন্ধ ব্লাড ব্যাঙ্ক খোলার পরিকল্পনা**

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দুর্গাপুর সাবডিভিশনাল হাসপাতালের ব্লাড ব্যাঙ্কটি বন্ধ আছে;

(খ) সত্যি হলে ঃ—

(১) কবে থেকে বন্ধ আছে, এবং

(২) উক্ত ব্লাড ব্যাঙ্কটি খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**সাবসিডিয়ারি হেলথ্ সেন্টারকে ব্লক হাসপাতালে রূপান্তর**

*১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৬) **শ্রী অজয় দে ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফুলিয়া সাবসিডিয়ারি হেলথ্ সেন্টারকে ব্লক হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সঠিকভাবে বলা সম্ভব নয়।

**পলিটেকনিক কলেজে ছাত্র ভর্তি**

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৯) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পরবর্তী শিক্ষা বছরে পলিটেকনিক কলেজগুলোতে ২০% ভর্তি মাধ্যমিকের নাম্বারের ভিত্তিতে হবে; এবং

(খ) সত্যি হলে, এই নিয়ম কি মহিলা ছাত্রীদের জন্যও আলাদাভাবে বিবেচিত হবে?

**কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার আগামি শিক্ষাবর্ষ থেকে পলিটেকনিকগুলির সর্বমোট আসন সংখ্যার ২০ শতাংশ আসন মাধ্যমিক বা মাধ্যমিক সমতুল্য পরীক্ষায় উত্তীর্ণ ছাত্র-ছাত্রীদের প্রাপ্তমানের ভিত্তিতে পূরণ করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

এরই ভিত্তিতে প্রতিটি পলিটেকনিকের আসন সংখ্যা অনুযায়ী একটি মেধা তালিকা প্রস্তুত করা হবে।

(খ) কেবলমাত্র তিনটি মহিলা পলিটেকনিকের ক্ষেত্রে শুধুমাত্র ছাত্রীদের জন্য উক্ত নিয়ম পৃথকভাবে বিবেচিত হবে। অন্যান্য পলিটেকনিকগুলিতে ছাত্রছাত্রীদের ক্ষেত্রে সাধারণভাবে উক্ত নিয়ম প্রযোজ্য হবে।

## মেদিনীপুরে মেডিক্যাল কলেজ স্থাপন

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১০) **শ্রী গুরুপদ দত্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর শহরে মেডিক্যাল কলেজ গড়ে তোলার জন্য সরকারের বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(খ) কবে নাগাদ উক্ত কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকল্পনা প্রস্তুতির স্তরে রয়েছে। এর পর অর্থ বরাদ্দের প্রশ্ন আসবে।

(খ) এখনই বলা যাচ্ছে না।

## মথুরাপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের সংখ্যা

*১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৩) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্তমানে মথুরাপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে মোট কত জন ডাক্তার আছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঁচজন ডাক্তার নিয়োজিত আছেন।

*Question No.132 Held over.

**ডাক্তার ও স্বাস্থ্যকর্মীহীন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪২). **শ্রী মোজাম্মেল হক্ (হরিহরপাড়া) ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার অন্তর্গত ঘোড়ামারা-মহিষমারা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে দীর্ঘ কয়েক বৎসর যাবত কোন ডাক্তার ও স্বাস্থ্যকর্মী নেই; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ শূন্য পদগুলি পূরণ হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শান্তিপুর বাইপাস রাস্তার নির্মাণ কাজ**

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭) **শ্রী অজয় দে ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

শান্তিপুর বাইপাস রাস্তাটির নির্মাণ·কার্য কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে শান্তিপুর বাইপাস রাস্তাটির উড়ালপুল (R.O.B.) অংশ ব্যতীত) কাজটি মার্চ, ১৯৯৮ এর মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

**রাজ্যে রাস্তার উন্নয়নে বিশ্বব্যাঙ্কের ঋণ**

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২১) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের ১৬টি রাস্তার উন্নয়নের জন্য সম্প্রতি বিশ্বব্যাঙ্ক ঋণ দিতে রাজি হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত ক্ষেত্রে কত টাকা লগ্নি হতে পারে; এবং

(গ) কোন কোন রাস্তা উক্ত পরিকল্পনার মধ্যে পড়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে সড়ক উন্নয়নের জন্য ঋণ দেওয়ার বিষয়টি বিশ্বব্যাঙ্কের বিবেচনাধীন রয়েছে

তবে রাস্তার সংখ্যা এখনও চূড়ান্ত হয়নি।

(খ) আনুমানিক ৯০০ (নয়শত) কোটি টাকা।

(গ) রাস্তার নাম এখনও চূড়ান্ত হয়নি।

**মেডিক্যাল কলেজ হাসপাতালে রূপান্তর**

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৬) **শ্রী জটু লাহিড়ী** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেনারেল হাসপাতালকে মেডিক্যাল কলেজ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্নই ওঠে না।

**বৈদ্যুতিক আলো প্রদানে খরচ**

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৪) **শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রতি বছর মেদিনীপুর জেলায় নরঘাটে মাতঙ্গিনী সেতুতে এবং নন্দকুমার হাইরোড ক্রসিং চত্বরে আলো দিতে সরকারের কত টাকা খরচ হয়; এবং

(খ) নন্দকুমার হাইরোড ক্রসিং থেকে নন্দকুমার বাজার পর্যন্ত আলো দেওয়ার কোনও পরিকল্পনা পূর্ত দপ্তরের আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতিবছর মেদিনীপুর জেলায় নরঘাটে মাতঙ্গিনী সেতুতে নন্দকুমার হাইরোড ক্রসিং চত্বরে আলো দিতে রাজ্যসরকারের ২,৯৫,০০০ টাকা খরচ হয়।

(খ) নন্দকুমার হাইরোড ক্রসিং থেকে নন্দকুমার বাজার পর্যন্ত আলো দেওয়ার কোনও পরিকল্পনা আপাতত পূর্তদপ্তরের হাতে নেই।

*Question 138 Held over.

### কেরোসিন তেল বরাদ্দে তারতম্য

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৪) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে রেশনে কেরোসিন তেল বরাদ্দের কোনও তারতম্য আছে কি না; এবং

(খ) থাকলে, কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) একথা সত্য যে গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে কেরোসিন তেল সরবরাহের বৈষম্য রয়েছে এবং সেটা বর্তমানে কেন্দ্রীয় সরকার কর্তৃক পশ্চিমবাংলার রেশনিং ব্যবস্থার মাধ্যমে বরাদ্দকৃত কেরোসিন তেলের পরিমাণ চাহিদার তুলনায় অনেক কম হওয়ার জন্য।

### রেশনে অনিয়মিতভাবে গম সরবরাহ

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৩) **শ্রী আকবর আলি খোন্দকার ও শ্রী সৌগত রায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমানে এস.আর. ও এম.আর. এলাকায় রেশন দোকানে নিয়মিত গম পাওয়া যাচ্ছে না;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) রেশনে ও খোলাবাজারে গম/আটার দাম কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা আংশিকভাবে সত্য যে, নভেম্বরের দ্বিতীয় পক্ষ ও ডিসেম্বরের প্রথম পক্ষে রেশন দোকানে নিয়মিত গম পাওয়া যায় নাই।

(খ) উক্ত সময়ে ভারতের খাদ্য নিগমের গমের মজুত কম ছিল। যেমন নভেম্বর, ডিসেম্বর ৯৬ এবং জানুয়ারি ৯৭ মাসে এই রাজ্যে রেশন এলাকায় গমের মোট মজুত ছিল ৪৫,১৪৪, ৩৯,৯৯৯ এবং ৭৫,৭০১ মেট্রিক টন। উক্ত সময়ে এই রাজ্যে বরাদ্দকৃত গমের পরিমাণ ছিল ৯০,০০০, ৯০,০০০ ও ১,০৫,০০০ মেট্রিক টন। বরাদ্দকৃত গম অপেক্ষা মজুত কম হওয়ায় অনিয়মিত সরবরাহ হয়ে থাকে।

(গ) উক্ত সময়ে রেশনে গমের সরকারি দর ৪.৫৫ টাকা। খোলা বাজারে গম কিলোপ্রতি

৭.০০ টাকা হইতে ৭.৫০ টাকা দরে বিক্রয় হইতেছে। খোলা বাজারে আটা সাধারণত ৮.০০ টাকা হইতে ৮.৫০ টাকায় বিক্রয় হইতেছে।

## রেশন বন্টন সুষ্ঠু ও নিয়মিতকরণ

*১৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৫) **শ্রী নির্মল দাস** : খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রেশন বন্টন সুষ্ঠু ও নিয়মিত করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(খ) আলিপুরদুয়ারে এফ.সি.আই.-এর গোডাউন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) কেন্দ্রীয় সবকার রাজ্যের জন্য খাদ্যশষ্যের বরাদ্দ নির্ধারণ করে এবং গণবন্টন ব্যবস্থার মাধ্যমে সেই খাদ্যশস্য ও লেভিচিনি রেশন দোকান মারফত রেশন গ্রহিতাদের কাছে রাজ্য সরকার পৌঁছে দিয়ে থাকেন। ভারতের খাদ্য নিগম এইসব বরাদ্দকৃত খাদ্যশস্য নির্দিষ্ট গুদাম থেকে রাজ্য সরকারকে সরবরাহ করে থাকে। বেশির ভাগ সময়েই ভারতের খাদ্যনিগম এই দায়িত্ব ঠিকমতো পালনে ব্যর্থ হয়। ফলে রাজ্যসরকারের প্রচেষ্টা সত্ত্বেও রেশন সামগ্রির সরবরাহ অনিশ্চিত হয়ে পড়ে। তখন রাজ্যসরকার ভারতের খাদ্যনিগমের উর্ধ্বতন কর্তৃপক্ষকে যথাবিধ ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করে। এছাড়া খাদ্য মজুতের ব্যাপারে রাজ্য সরকার ভারতের খাদ্য নিগমের উর্ধ্বতন কর্তৃপক্ষের সঙ্গে প্রতি সপ্তাহে আলোচনা করে।

(খ) না। গোডাউন করার কোনও পরিকল্পনা রাজ্যসরকারের নাই।

## Fictitious Ration Cards in Calcutta

*142. (Admitted Question No. *479) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

Is the Govt. aware that there are thousands of fictitious Ration Cards in the city of Calcutta ?

**Minister-in-charge of Food & Supplies Deptt :**

Yes, the State Govt. is quite aware of the matter.

Question 143 Held over.

## আটা ও গমের মূল্য বৃদ্ধি

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৯) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে আটা এবং গমের অস্বাভাবিক মূল্য বৃদ্ধির কারণ কি; এবং

(খ) রেশনে পর্যাপ্ত পরিমাণ আটা ও গমের সরবরাহ সুনিশ্চিত করতে এবং অস্বাভাবিক মূল্য বৃদ্ধি প্রতিরোধে সরকার কি কি পদক্ষেপ নিয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বিতরণের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক এ রাজ্যের জন্য বরাদ্দকৃত খাদ্যশস্য বিশেষ করে গমের মজুত কম থাকায় ভারতের খাদ্য নিগম মজুত করে। খাদ্যশস্য বিশেষ করে গমের মজুত কম থাকায় ভারতের খাদ্য নিগম রেশনে গম সরবরাহ করতে পারে নাই, জানুয়ারি মাসে ১২,০০০ মেট্রিক টন গম খাদ্য নিগমে মজুত ছিল। কল্যাণী, জে.জে.পি, মালদা, রায়গঞ্জ, বুনিয়াদপুর, জলপাইগুড়ি, শিলিগুড়ি, মুর্শিদাবাদ এবং উত্তর ২৪ পরগনা এফ.সি.আই. গোডাউনে গমের পরিমাণ আশঙ্কাজনকভাবে কম ছিল।

এ কারণে গণবন্টন ব্যবস্থায় গমের সরবরাহ কম থাকায় রাজ্যে আটা ও গমের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি হয়েছে।

(খ) রেশনে পর্যাপ্ত পরিমাণ আটা ও গম সরবরাহ সুনিশ্চিত করিবার জন্য রাজ্য সরকার এফ.সি.আই. কর্তৃপক্ষের সহিত সরবরাহের ব্যাপারে নিয়মিত তদারক করছেন। রাজ্য সরকারের অনুরোধে এফ.সি.আই. কর্তৃপক্ষ রেল কর্তৃপক্ষের সাথে কথা বলে জানুয়ারি মাসে ৯৩টি রেক অর্থাৎ ১,৮০,০০০ মেট্রিক টন গমের সংভুতক (Indent) করেছেন। এ পর্যন্ত জানুয়ারি মাসের ৯৩টির মধ্যে ৫১টি রেক এসেছে। অর্থাৎ ২৯।১।৯৭ পর্যন্ত ৭৭,০০০ মেট্রিক টন গম এসেছে।

## ব্রিজ নির্মাণে ক্রটি

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩২) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নির্মীয়মান জাতীয় গুরুত্বপূর্ণ সড়ক দুর্গাপুর এক্সপ্রেসওয়ের প্যাকেজ-৩-এর অন্তর্ভুক্ত একটি মাইনর ব্রিজের নির্মাণকার্যে গুরুতর ক্রটি ধরা পড়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্রীজ নির্মাণের দায়িত্বপ্রাপ্ত সংস্থার বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাইনর ব্রিজের নির্মাণ কার্যে মূল নক্সার সঙ্গে সামান্য অমিল ছিল। সংশোধনের ব্যবস্থা নেওয়া হয়েছে।

(খ) বিষয়টি পরীক্ষাধীন আছে তাই ব্রিজ নির্মাণের দায়িত্বপ্রাপ্ত সংস্থাকে এখনও পর্যন্ত কোনও টাকা দেওয়া হয়নি।

## রায়দীঘি গ্রামীণ হাসপাতালটি মেরামতের ব্যবস্থা

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭০১) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রায়দীঘি গ্রামীণ হাসপাতালটি মেরামতের ব্যবস্থা সরকার গ্রহণ করেছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

## তৃতীয় হুগলি ব্রিজ নির্মাণের প্রস্তাব

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৯) **শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তৃতীয় হুগলি ব্রিজের (দ্বিতীয় বালি ব্রিজ) প্রস্তাব কার্যকরী করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কাজটি কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তৃতীয় হুগলি ব্রিজের (দ্বিতীয় বিবেকানন্দ ব্রিজ) প্রস্তাব কার্যকরী করার পরিকল্পনা সরকারের আছে।

(খ) কেন্দ্রীয় সরকারের ভূতল পরিবহণ মন্ত্রক প্রস্তাবিত তৃতীয় হুগলি ব্রিজ (দ্বিতীয় বিবেকানন্দ ব্রিজ) "নির্মাণ-নিয়ন্ত্রণ-হস্তান্তর" (B.O.T.) প্রকল্প হিসাবে চিহ্নিত করিয়াছেন। বর্তমানে এই প্রকল্পটি রাজ্য সরকারের অর্থ দপ্তরের বিবেচনাধীন। সুতরাং এই প্রকল্পের নির্মাণ কাজ কবে নাগাদ শুরু হবে এই মুহূর্তে বলা সম্ভব নয়।

**হাসপাতালে পথ্যের জন্য খরচ**

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৯) **শ্রী তাপস ব্যানার্জি :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

১৯৭৬ ও ১৯৯৬ সালে রাজ্যের সরকারি হাসপাতালগুলিতে শয্যা পিছু পথ্যের জন্য সরকারের দেয় টাকার পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৭৬ সালে সাধারণ রোগীদের জন্য ছিল শয্যাপিছু ২.৫০ টাকা এবং টি.বি. রোগীদের জন্য শয্যাপিছু ৩.০০ টাকা হারে প্রতিপথ্যে।.

১৯৯৬ সালে সাধারণ রোগিদের জন্য ছিল শয্যাপিছু ৯ (নয়) টাকা এবং টি.বি., মানসিক ও কুষ্ঠ রোগীদের জন্য শয্যাপিছু ১০ (দশ) টাকা।

**উড়ালপুলের নামকরণ**

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৬) **শ্রী নিশিকান্ত মেহেতা :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার উড়াল পুলটি নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে নামকরণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ নামকরণ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এরূপ কোনও প্রস্তাব এই দপ্তরে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বেনফীড সংস্থায় লাভের পরিমাণ**

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৫) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেনফীড গত তিন বছরে কত টাকা লাভ করেছে;

(খ) কোন আর্থিক বছর পর্যন্ত বেনফীড-এর অডিট করা হয়েছে; এবং

(গ) কিভাবে বেনফীড-এর কমিটি গঠন করা হয়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও লাভ করতে পারে নাই।

(খ) ১৯৯১-৯২ আর্থিক বৎসর পর্যন্ত।

(গ) বেনফেড-এর পরিচালন পর্ষদ। পরিচালন কমিটি সমবায় আইন ১৯৮৩ ও সমবায় নিয়মাবলি ১৯৮৭ এবং সংস্থার নিজস্ব নিবন্ধীকৃত উপবিধি অনুসারে নির্বাচনের মাধ্যমে গঠিত হয়।

**কলকাতা থেকে পুরুলিয়া রাস্তাটি জাতীয় সড়কে রূপান্তর**

*১৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫২) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা থেকে পুরুলিয়া (ভায়া আরামবাগ) রাস্তাটি জাতীয় সড়কে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

**'নর্থ ইন্ডিয়া' কারখানা চালু করার পরিকল্পনা**

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৯১১) **শ্রী অশোক দেব ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

বজবজ কেন্দ্রের অন্তর্গত লুঙ্গি-পারবাংলা এলাকায় "নর্থ ইন্ডিয়া" কারখানাটি চালু করার ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নর্থ ইন্ডিয়া নামে কোনও কারখানার শ্রমবিরোধ আপাততঃ শ্রম দপ্তরে নাই। তবে নর্থ ইন্ডিয়া ওয়ারস্ লিঃ কারখানাটির মালিকপক্ষ ২৭.৩.৯৫ তারিখে এক নোটিশ জারি করিয়া কারখানাটি ১.৪.৯৫ তারিখ হইতে বন্ধ করিয়াছেন। বন্ধের কারণ হিসাবে কাজের অর্ডারের অভাবের কথা বলা হইয়াছে। এই বিরোধটি মীমাংসার জন্য শ্রম অধিকারের তত্ত্বাবধানে অনেকগুলি বৈঠক হইয়াছে, কিন্তু কোনও মীমাংসা হয় নাই। মালিকপক্ষ এই কারখানাটিকে পুনরায় চালু করিতে অনীহা প্রকাশ করিয়াছেন। সর্বশেষ ১৪.১০.৯৬ তারিখের বৈঠকে মালিকপক্ষ ইউনিয়নের সাথে দ্বিপাক্ষিক-স্তরে কথাবার্তা চালাবার কথা জানাইয়াছিলেন। বর্তমানে কোনও পক্ষই সরকারের সাথে যোগাযোগ করিতেছেন না।

## পুরুলিয়া জেলায় স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার ও স্বাস্থ্যকর্মীর শূন্যপদ

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৭) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পুরুলিয়া জেলায় স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার ও স্বাস্থ্যকর্মীর পদ শূন্য আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত শূন্য পদগুলি পূরণ করা হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কিছু স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার ও কোনও কোনও স্বাস্থ্যকর্মীর পদ শূন্য আছে।

(খ) যত শীঘ্র সম্ভব।

## সরকারি বন্টন ব্যবস্থা

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৩) **শ্রী সুকুমার দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকারি বন্টন ব্যবস্থার মাধ্যমে কি কি অত্যাবশ্যকীয় সামগ্রী বন্টন করা হয়; এবং

(খ) উক্ত বন্টন ব্যবস্থার মাধ্যমে রাজ্যের কত সংখ্যক মানুষ উপকৃত হল?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারি গণবন্টন ব্যবস্থার মাধ্যমে নিম্নলিখিত অত্যাবশ্যকীয় সরবরাহ করা হয়ে থাকে :—

(১) চাল (২) গম (৩) লেভি চিনি (৪) ভোজ্য তেল (৫) কেরোসিন তেল (৬) গুঁড়া মশলা (৭) লবন (আয়োডিন যুক্ত) (৮) বিস্কুট (৯) দেশলাই (১০) একসারসাইজ বুক (খাতা) (১২) কাপড় কাচার সাবান (ক) গুড়া (খ) কেক (বার) (১২) গায়ে মাখা সাবান (১৩) চা।

(খ) উক্ত বন্টন ব্যবস্থার মাধ্যমে রাজ্যে ৭,২৮,৯৯,৬৮১ জন লোক উপকৃত হল।

## গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তর

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৩) **শ্রী সুভাষচন্দ্র সরেন :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ব্লক প্রাথমিক স্বাস্থ্য-কেন্দ্রটিকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**আয়োডাইজড লবণ সরবরাহ**

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৪) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পণ্য সরবরাহ নিগমকে ১৯৯৬-এর ১লা জানুয়ারি থেকে ১৯৯৬-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত ব্যক্তিগত মালিকানাধীন ব্যবসায়ীদের তুলনায় অনেক কম পরিমাণ আয়োডাইজড লবণ সরবরাহ করা হয়েছে;

(খ) সত্যি হলে, (১) তুলনামূলক সরবরাহের পরিমাণ কত? এবং (২) কম সরবরাহের যথার্থ কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একথা সঠিক নয়। মহামান্য সুপ্রিম কোর্টের আদেশানুসারে গঠিত 'কমিটি' লবণ রেক্ বন্টনের যে বিধিবদ্ধ সূত্রাবলি প্রণয়ন করেছেন, তারই নিরীখে প্যানেলভুক্ত লবণ আমদানি-কারকদের উল্লিখিত সময়সীমায় যথাযথ লবণ রেক্ বন্টন করা হয়েছে। প্রকৃতপক্ষে উক্ত সময়ে 'পণ্য সরবরাহ নিগম' তুলনামূলকভাবে মাত্র একজন ব্যক্তিগত মালিকানার আমদানিকারক ছাড়া প্যানেল ভুক্ত সমস্ত ব্যক্তিগত আমদানিকারকদের চেয়ে বেশি লবণ রেক্ পেয়েছিল।

(খ) (১) উক্ত সময়সীমায় মোট ৪৫৭ জন প্যানেলভুক্ত লবণ আমদানিকারকদের মধ্যে কেবল একজন ছাড়া সমস্ত ব্যক্তিগত মালিকানার আমদানিকারকদের প্রাপ্ত লবণ রেকের পরিমাণ 'পণ্য সরবরাহ নিগমের' প্রাপ্ত লবণ রেকের তুলনায় অনেক কম। যেখানে পণ্য সরবরাহ নিগমকে ঐ সময়ে ৭(সাতটি) পূর্ণ রেক সরবরাহ করা হয়েছিল, সেখানে ব্যক্তিগত মালিকানার ব্যবসায়ীদের গড়পরতা মাত্র ২।৩ রেক লবণ সরবরাহ করা হয়েছিল। সমগ্র প্যানেলের মধ্যে অবশ্য একজন মাত্র ব্যক্তিগত মালিকানার আমদানিকারককে পণ্য সরবরাহ নিগমের তুলনায় বেশি লবণ রেক সরবরাহ করা হয়েছিল। উল্লিখিত সময়সীমায় উপরোক্ত ব্যক্তিগত মালিকানার ব্যবসায়ী মোট ১৪ (চৌদ্দ) টি লবণ রেক পেয়েছিলেন যা পণ্য সরবরাহ নিগমের প্রাপ্ত লবণ রেকের তুলনায় ৭টি বেশি।

(২) 'কমিটি' কৃত লবণ রেক বন্টনের মূল সূত্রটি হল, পূর্বেকার বৎসরগুলিতে প্যানেলভুক্ত আমদানিকারকদের আমদানিকৃত লবণ রেকের মোট পরিমাণ এবং

সেই সূত্রানুসারে সামগ্রিক প্যানেলে বিভিন্ন লবণ আমদানিকারকদের অবস্থান সারনী তৈরি করা হয়েছে। কাজেই, আপাতদৃষ্টিতে 'নিগমের' প্রাপ্ত রেকের পরিমাণ মাত্র একজন ব্যক্তিগত মালিকানার আমদানিকারকের প্রাপ্ত রেকের তুলনায় কম মনে হলেও, সামগ্রিক প্যানেলে নিগমের যে অবস্থানক্রম, তার নিরিখে নিগমের প্রাপ্ত লবণরেকের সংখ্যা মোটেই অসম নয়।

উল্লেখ করা যেতে পারে 'কমিটি' কৃত লবণ বন্টনের মূল সূত্রটি মহামান্য সুপ্রিম কোর্ট কর্তৃক অনুমোদিত।

**মালদহ হতে বালুরঘাট পর্যন্ত রাস্তাটি জাতীয় সড়কে রূপান্তর**

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৯) **শ্রী নর্মদা রায় :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ হতে বালুরঘাট হয়ে হিলি পর্যন্ত ও বুনিয়াদপুর হতে রায়গঞ্জ ভায়া কালিয়াগঞ্জ রাস্তাটি জাতীয় সড়কে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত কাজে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তার পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Appointment of Company Secretary**

*158. (Admitted Question No. *1197) **Shri Sanjib Kumar Das :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) the latest development in regard to appointment of the Company Secretary in the West Bengal Essential Commodities Supply Corporation Limited; and

(b) the amount of fine paid for non-compliance with the mandatory provisions of the Companies Act in this regard since 27-11-1987 ?

**Minister-in-charge of the Food & Supplies Deptt :**

(a) The matter of appointment of Company Secretary in the West

Bengal Essential Commodities Supplies Corporation Ltd. is subjudice at present.

(b) No fine has been imposed or paid so far.

### রাজ্যে নতুন পাকা রাস্তা নির্মাণ

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১০) **শ্রী বুদ্ধদেব ভকত ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সারা রাজ্যে কত কিঃ মিঃ নতুন পাকা রাস্তা তৈরি হয়েছে; এবং

(খ) উক্ত সময়ে মেদিনীপুর জেলায় কত কিঃ মিঃ নতুন পাকা রাস্তা তৈরি হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৫ কি. মি.।

(খ) ৩০ কি. মি.।

### ব্যারাকপুর মহকুমায় রেশনে গমের অপ্রতুলতা

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৭) **শ্রী নির্মল ঘোষ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ব্যারাকপুর মহকুমায় কয়েকমাস যাবত রেশনে গম পাওয়া যাচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য এবং সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা আংশিকভাবে সত্য।

(খ) উক্ত মহকুমার জন্য বরাদ্দকৃত গম ভারতের খাদ্য নিগম নির্দিষ্ট গুদাম হইতে রাজ্য সরকারকে সরবরাহ করে থাকে। বেশিরভাগ সময়েই ভারতের খাদ্য নিগম এই দায়িত্ব প্রায়ই ঠিকমত পালনে ব্যর্থ হয়। ফলে রাজ্য সরকারের প্রচেষ্টা সত্ত্বেও গম সরবরাহ অনিশ্চিত হয়ে পড়ে। তখন রাজ্য সরকার ভারতের খাদ্য নিগমের উর্ধ্বতন কর্তৃপক্ষকে বারংবার অনুরোধ করা হয় যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য এবং উপযুক্ত সংখ্যক খাদ্য রেক সরবরাহের জন্য যথাযথ গমের মজুত রাখার জন্য যাতে এই মহকুমার রেশনিং ব্যবস্থার মাধ্যমে গম সরবরাহ করা যায়। এছাড়া খাদ্য মজুতের ব্যাপারে রাজ্য সরকার ভারতের খাদ্য নিগমের উর্ধ্বতন কর্তৃপক্ষের সঙ্গে প্রতি সপ্তাহে আলোচনা করে।

### লেবার ইন্সপেক্টর

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৪) **শ্রী সুভাষ নস্কর ঃ** শ্রম বিভাগের ভার ... মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে প্রতিটি ব্লকে "লেবার ইন্সপেক্টর" পোস্টিং আছে কি না; এবং

(খ) থাকলে, মোট লেবার ইন্সপেক্টর (ব্লকে পোস্টিং)-দের সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) বর্তমানে বিভিন্ন ব্লকে পোস্টিং এগ্রিকালচারাল মিনিমাম ওয়েজ ইন্সপেক্টরদের সংখ্যা ২৫৩।

### Upgradation of the Kharagpur General Hospital

*162. (Admitted Question No. *1382) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the Government has received any proposal regarding the upgradation of the Kharagpur General Hospital to a Sub-Divisional Hospital;

(b) if received, whether the said proposal has been examined by the Government; and

(c) if so, the reaction of the Government in this regard?

**Minister-in-charge of Health and Family Welfare Deptt :**

(a) Yes.

(b) & (c) the proposal is under examination.

### মহিলাদের জন্য সংরক্ষণ

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৪) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্য সরকার কর্ম সংস্থানের ক্ষেত্রে মহিলাদের জন্য শতকরা ৩৩ শতাংশ সংরক্ষণের নীতি গ্রহণ করেছেন কি?

**কর্ম বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

না। এ ধরনের কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

**Number of Co-operative Societies**

*164. (Admitted Question No. *1398) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state—

(a) the total number of Co-operative Societies in the State;

(b) mode of appointment of Government nominated persons in these Societies; and

(c) number of Co-operative Societies running without any Government nominee ?

**Minister-in-charge of Co-operation Deptt :**

(a) 21,291 Nos, as on 31.3.95

(b) The State Govt. or any authority specifically the State Govt. has the right to nominate on the Board of a Cooperative Society, not more than 3 members of the Board or 1/3rd of the total nos. of elected members of the Board whichever is less in terms of Section 33 of the W.B. Co-operative societies Socys. Act, 1983.

(c) The figures are not readily available. Efforts are being made to collect the same.

**কর্মবিনিয়োগ কেন্দ্রের সংখ্যা**

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৯) **শ্রী আবু সুফিয়ান সরকার :** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে কর্মবিনিয়োগ কেন্দ্রের সংখ্যা কত?

**কর্ম বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

৭০টি।

**জুট মিল ও কটন মিল খোলার পরিকল্পনা**

*১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০০) **শ্রী রামজনম মাঝি :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সিজবেড়িয়ায় বানোরিয়া জুট মিল ও বাউড়িয়া কটন মিল দু'টি খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

গত ১৯.১২.৯৬ তারিখে বিভিন্ন কারণ দেখিয়ে কানোরিয়া জুট অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিমিটেড কর্তৃপক্ষ তাদের সিজবেড়িয়াস্থিত মিল-এ লক-আউট ঘোষণা করেন। শ্রম দপ্তরের প্রচেষ্টায় মিল কর্তৃপক্ষ ও ইউনিয়ন প্রতিনিধিদের সঙ্গে ২৫.২.৯৭, ৪.৩.৯৭, ৬.৩.৯৭, ১০.৩.৯৭ এবং ১১.৩.৯৭ তারিখে ত্রিপাক্ষিক আলোচনা হয়। এই আলোচনার ফলশ্রুতি হিসাবে ১১.৩.৯৭ তারিখে একটি ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয়। এই চুক্তি অনুযায়ী মালিকপক্ষ ১৩.৩.৯৭ তারিখের সকাল ৬টা থেকে লক-আউট প্রত্যাহার করবেন এবং সমস্ত শ্রমিকদের ২২.৩.৯৭ তারিখের মধ্যে পর্যায়ক্রমে কাজে যোগ দিতে দেবেন।

বাউড়িয়া কটন মিলস্ লিমিটেড কর্তৃপক্ষ ১৭.৩.৯৫ তারিখের নোটিশের ভিত্তিতে ১৮.৩.৯৫ তারিখ থেকে মিল-এ 'সাসপেনশন অব ওয়ার্ক' ঘোষণা করেন। শ্রম দপ্তর কারখানা খোলার জন্য ২৪.৩.৯৫ তারিখে যুক্ত বৈঠকের ব্যবস্থা করে। পরবর্তীকালে অনেকগুলি দ্বিপাক্ষিক ও ত্রিপাক্ষিক বৈঠকের ব্যবস্থা করা হয় কিন্তু এই প্রচেষ্টা ফলপ্রসূ হয়নি। ৩.৩.৯৭ তারিখেও একটি বৈঠক ডাকা হয়। কিন্তু মালিকপক্ষ উপস্থিত হয়নি।

বাউড়িয়া কটন মিলের বিষয়টি বি.আই.এফ.আর.-এর বিবেচনাধীন আছে। ৬.২.৯৭ তারিখের আদেশ বলে বি.আই.এফ.আর. ৬০ দিনের মধ্যে মিলটিকে দেউলিয়া ঘোষণা করার ব্যাপারে কোনও পক্ষের আপত্তি বা প্রস্তাব থাকলে জানাবার জন্য নোটিশ জারি করেছেন।

**ভীমপুর স্বাস্থ্যকেন্দ্রের বন্ধ আন্তঃবিভাগ**

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৩) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার ভীমপুর স্বাস্থ্যকেন্দ্রের আন্তঃবিভাগটি কিছুদিন যাবত বন্ধ রয়েছে; এবং

(খ) থাকলে, কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**সুন্দরবন এলাকায় জলপথে ভ্রাম্যমাণ অ্যাম্বুলেন্স**

*১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৭) **শ্রী গোপালকৃষ্ণ দে :** স্বাস্থ্য এবং পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবন এলাকার 'ব'দ্বীপে বসবাসকারি মানুষের স্বার্থে 'জলপথে ভ্রাম্যমাণ অ্যাম্বুলেন্স' চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) জলপথে ভ্রাম্যমান চিকিৎসাকেন্দ্রের ব্যবস্থা আছে।

(খ) ১৯৯৭-৯৮ সালের মধ্যে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received eight notices of Adjournment Motion of which the first five are on the subject of reported leakout of Mathematics Question Paper of Madhyamik Pariksha from Shri Deba Prasad Sarkar, Shri Tapas Roy, Shri Kamal Mukherjee, Shri Md. Sohrab, and Shri Pankaj Banerjee. The sixth one is from Shri Sultan Ahmed on the subject of allegedly illegal detention of Auto Rickshaws by Calcutta Traffic Police. The Seventh one is from Shri Rabin Mukherjee on the subject of murder of the Officer-in-charge of Bhadreswar Police Stn. and the eighth one is from Ashok Kumar Deb and Shri Nirmal Ghosh on the subject of reported hunger strike by some prisoners at Alipur Central Jail.

The subject matter of the Motions do not call from adjournment of business of the House. Members may raise the matters during the general discussion on budget which will commence on and from 19th instant.

Members may also Call attention of the concerned Minister through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Md. Sohrab :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

The leak-out of Mathematics question of Madhyamik Pariksha of this year has caused serious concern to lakhs of examinees, guardians and common people of the State. The West Bengal Board of Secondary Examination announced the postponement of the examination at midnight through the media which did not reach to the examinees residing at remote villages, as a result of which they went to the examination centres where they heard about the postponement of the examination. Chaos and confusion arose in many centres. It is also revealed in th[illegible] [illegible]ss that there had been leakage of [illegible] subjects such as Physical Science, Geography and Life Science. The execuse given by the Board Authority regarding the leakage is a concocted story which cannot be trusted. This is only to guard somebody who is behind the screen of leaking the question. In view of seriousness of the matter let this matter be investigated by the C.B.I. and arrangement be made for serious punishment of the wrong doers. The Education Minister (Primary and Secondary) and the President of West Bengal Board of Secondary Education should resign over this issue taking moral responsibility.

(গোলমাল)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল -

মাত্র ১২ ঘন্টার নোটিশে মধ্যশিক্ষা পর্যদ এই বছরের মাধ্যমিকের অঙ্ক পরীক্ষা ১১ই মার্চ থেকে ১৭ই মার্চ পিছিয়ে দিয়েছে এবং সময়মত সর্বত্র সে সংবাদ যথাযথ ভাবে না পৌঁছানোর ফলে এই রাজ্যের মাধ্যমিক পরীক্ষার্থীদের অশেষ হয়রানির শিকার হতে হয়েছে। প্রথমে পর্যদ কর্তৃপক্ষ 'অনিবার্য কারণ'-এ এই পরীক্ষা পিছানোর কথা বললেও পরবর্তী পর্যায়ে প্রশ্ন পত্র ফাঁসই পরীক্ষা পিছানোর কারণ বলে ঘোষণা করেন। এমতাবস্থায় রাজ্যের শিক্ষা জগতকে নৈরাজ্য ও দুর্নীতি মুক্ত করতে ব্যর্থ হওয়ার জন্য রাজ্য সরকারের শিক্ষা (বিদ্যালয়) বিভাগকে ধিক্কার জানানো হচ্ছে।

(At this stage, all the Congress (I) Members walked out of the Chamber)

[ 14th March, 1997 ]

## Calling Attention to Matters of Urgent Public Importance :

**Mr. Speaker :** Today, I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Non-approval of new water-scheme in Suri. | : | Shri Suniti Chattaraj |
| ii) | Alleged irregularities in distribution of Bonds for storage of potatoes. | : | Shri Gopal Krishna Dey & Shri Rabin Mukherjee |
| iii) | Reported leak out of Mathematics Question Paper of Madhyamik Pariksha. | : | Shri Subhas Goswami. Shri Nirmal Das. Shri Sanjib Kumar Das & Shri Saugata Roy. |
| iv) | Reported hunger-strike till death by some prisoners at Alipur Central Jail. | : | Shri Tapan Hore. |
| v) | Reported death of some persons from enteric disease in Bhagwanpur Block-II, Midnapore. | : | Shri Sailaja Kumar Das |

I have selected the notice of Shri Subhas Goswami, Shri Nirmal Das, Shri Sanjib Kumar Das and Shri Saugata Roy on the subject of reported leak-out of Mathematics Question Paper of Madhyamik Pariksha.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 18th March, 1997.

(At this stage, Shri Deba Prasad Sarkar (SUCI) walked out of the Chamber)

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে গুরুত্বপূর্ণ প্রশ্ন আজ এখানে তোলা হয়েছে যে প্রশ্নপত্র ফাঁস হয়েছে। এটা দুর্নীতির একটা চরম দৃষ্টান্ত। তাছাড়া ছাত্রছাত্রীদের এবং অভিভাবকদের উপর একটা চাপ সৃষ্টি হচ্ছে। সরকারপক্ষের আজকে এখানে তৈরি হয়ে আসা উচিত ছিল, বক্তব্য তৈরি করে আনা উচিত ছিল। আজকে বিরোধীপক্ষ এই প্রশ্ন নিশ্চয়ই তুলবেন এ কথাটা যদি সরকার পক্ষ না বোঝেন সেটা অপদার্থতার এক চরম নিদর্শন। তাঁদের বক্তব্য কী হবে? তদন্ত কতদূর হল, কারা এরজন্য দায়ী, সরকার কি করছেন

সে সম্বন্ধে যদি একটা বক্তব্য রাখেন তাহলে ছাত্রছাত্রীরা পশ্চিমবঙ্গের নাগরিকরা আশ্বস্ত হতে পারে। সরকার যদি কিছু না করেন, আইনের ফাঁক দিয়ে যদি চেপে দেওয়ার চেষ্টা করেন তাহলে ছাত্রছাত্রীদের মনে সংশয়ের সৃষ্টি হতে পারে। আরও নানারকম ঘটনা ঘটবে। সরকার পক্ষ থেকে একটা বক্তব্য রাখা হোক।

## LAYING OF REPORT

**Annual Reports of the West Bengal Financial Corporation for the years 1991-92, 1992-93, 1993-94 and 1994-95.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Reports of the West Bengal Financial Corporation for the years 1991-92, 1992-93, 1993-94 and 1994-95.

## Mention Cases

[12-10 — 12-20 p.m.](including adjournment)

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরেকটা কেলেঙ্কারি চলছে সারা পশ্চিমবঙ্গ জুড়ে। আলু চাষিরা আজ মাথায় হাত দিয়ে বসেছে। আমাদের কৃষি বিপণন মন্ত্রী তিনি বলেছেন যে এই সম্বন্ধে বিভিন্ন কমিটি করা হয়েছে এবং সেখানে পঞ্চায়েত স্তরে বিধায়কদের রাখার ব্যবস্থা হয়েছে। ফলে আজকে লোকেরা আমাদের কাছে ছুটে আসছে কী ব্যবস্থা করেছেন। কিন্তু আমরা বিধায়করা, আমরা জানি না আমাদের কমিটিতে রাখা হয়েছে কিনা। কোনও স্তরে আলোচনা হয়েছে।

বন্ড বিলি হয়ে যাচ্ছে। আমাদের কোনও সময়ে জানানো হয়নি। অথচ এই হাউসে বক্তব্য রেখেছেন বীরেনবাবু যে বিধায়কদের রাখা হয়েছে। কিভাবে রাখা হয়েছে আমি জানি না। কিন্তু এই আলু নিয়ে যে ঘটনা ঘটছে, এটা আজকে উচ্চ পর্যায়ে তদন্ত করা উচিত। আর সবচেয়ে দুর্নীতি হয়েছে জেলা পরিষদ লেভেলে। আমার কাছে এই ধরনের খবর আছে যে, জেলা পরিষদের চেয়ারম্যানের হাতে যে কোটা আছে সেই কোটা কৃষকদের জন্য যাচ্ছে না। ব্যবসায়ীদের জন্য সেগুলি বিলি করা হচ্ছে। এই ব্যাপারে তদন্ত করা হোক।

**শ্রী নির্মল সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে কংগ্রেসিরা এখানে থাকলে ভালো হত। আপনারা জানেন যে, ১৮৯৩ সালে স্বামী বিবেকানন্দ চিকাগো শহরে গিয়ে ভারতের সংস্কৃতি, ঐতিহ্য এবং ভারতের বিভিন্ন ধর্মের মধ্যে সহনশীলতা — এই সমস্ত সংস্কৃতি তুলে ধরেছেন এবং বিশ্বের সামনে ভারতবর্ষকে মহান দেশ হিসাবে প্রতিষ্ঠিত করেছিলেন। তিনি যেদিন এখানে পদার্পণ করেছিলেন, তার শতবর্ষ উদযাপন উপলক্ষ্যে মগরাহাটে একটা মিছিল হয়েছিল। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে, সেখানকার কংগ্রেসিরা সেই মিছিলের উপর হামলা করে এবং স্বামী বিবেকানন্দের মূর্তির উপর পদাঘাত করেছে। সবথেকে লজ্জার কথা হল — সেই কংগ্রেসের সম্বন্ধে পশ্চিমবঙ্গের কংগ্রেসিরা সেন্সর জারি করেনি। তাদেরকে বহিষ্কার বা শাস্তিমূলক ব্যবস্থাও করা হয়নি। আমি এই কথা বলতে চাই যে, যারা ভারতবর্ষের

ঐতিহ্য, সংস্কৃতিকে পদানত করল, এখানকার সংস্কৃতি পদানত করল, এখানকার সংস্কৃতি এবং ঐতিহ্যের মূল্য দিল না, সেই কংগ্রেস পার্টি আজকে তার ঐতিহ্য ভুলে গেল এবং মগরাহাটে যেভাবে কংগ্রেস পার্টি চালাচ্ছে আমরা গর্বিত এই কারণে যে, এই কংগ্রেসের বিরুদ্ধে লড়াই করে এখনও আমরা ওখানে টিকে আছি।

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র জাঙ্গীপাড়ার অন্তর্গত রাধানগর গ্রামপঞ্চায়েত এখানে একটা জুনিয়র বিদ্যালয় আছে। এই বিদ্যালয়টির নাম হচ্ছে সোমনগর রামকৃষ্ণ বিদ্যামন্দির। এই বিদ্যালয়ের কাছাকাছি অঞ্চলে তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ভুক্ত মানুষের বাস। এখানে কোনও উচ্চ বিদ্যালয় নেই। এর ফলে প্রায় ৮ কিলোমিটার দুরে ছাত্র ছাত্রীদের উচ্চশিক্ষার জন্য যেতে হয়। এর ফলে উচ্চশিক্ষা ব্যহত হচ্ছে। আমি আশা করব যে, এই বিদ্যালয়টিকে যাতে দশম শ্রেণীভুক্ত করা যায় তারজন্য উচ্চ শিক্ষামন্ত্রী দৃষ্টি দেবেন।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের উপর কেন্দ্র এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, প্রেজেন্ট ফুড পলিসির যে ডিস্ট্রিবিউশন সিস্টেম তাতে বলা হয়েছে যে, বি পি এল লিস্ট করতে হবে এবং বছরে ১৫ হাজার টাকার নিচে যাদের রোজগার, তাদের এতে যুক্ত করতে হবে এবং সেই অর্ডারে বলা আছে যে, বি পি এল ৩৫ পারসেন্টের বেশি হবে না। কিন্তু স্যার প্র্যাকটিকালি লিস্টটা করতে গিয়ে দেখা গেছে যে, অনুন্নত জেলাগুলিতে বি পি এলের টোটাল পারসেন্টেজ হচ্ছে ৬৫-৭০। সেখানে যদি ৩৫ পারসেন্ট অ্যাকসেপ্ট করা যায়, তাহলে বাকি লোকগুলি এখান থেকে বঞ্চিত হবে। সেইজন্য এই সিস্টেম বাদ দিয়ে, যে পুরানো সিস্টেম ছিল সেটা কন্টিনিউ করার ব্যাপারে যেন কেন্দ্র এবং রাজ্য সরকার চিন্তাভাবনা করেন।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** পশ্চিমবঙ্গের বহু গ্রামাঞ্চলের মতো আমার বিধানসভা কেন্দ্র পটাশপুরের বিদ্যুতের অবস্থা খারাপ। এখানে প্রতিদিন টানা ৬ ঘন্টা লোডশেডিং, তার উপর প্রায় ১০-১২ ঘন্টা বিদ্যুৎ থাকে না। কোন কোন সময় ২৪ ঘন্টা বিদ্যুৎ বিভ্রাট হয়ে যায়। বিদ্যুৎ যেটুকু থাকে, সেটাও লো ভোল্টেজ। স্যালো টিউবওয়েলের মোটর পুড়ে গেছে। ডিপ টিউবওয়েলগুলি অচল হয়ে গেছে। জনজীবন বিপর্যস্ত। হাজার হাজার একর জমির বোরো চাষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেখানে বিদ্যুৎ আছে ঠিকই কিন্তু সরকারের আমলা, অফিসারদের দায়িত্বজ্ঞানহীনতা হাজার হাজার মানুষের জীবনকে শোচনীয় অবস্থার মধ্যে ফেলে দিয়েছে। আমি অবিলম্বে এ ব্যাপারে মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ দাবি করছি এবং তাঁকে আমি অনুরোধ করছি প্রয়োজন হলে ঐ এলাকায় আসুন। এবং দেখে যান যে ঐ জেলায় ৩০ হাজার একর জমিতে বোরো চাষ ধ্বংসের মুখে পড়েছে।

...(At this stage the House was adjourned till 2.00 p.m.)...

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনাকে আমাকে বলার অনুমতি দেওয়ার জন্য ধন্যবাদ।

স্যার, আপনার অনুমতি নিয়ে সভাকে জানাচ্ছি, আজকে পুরো নদীয়া জেলাতে কংগ্রেসের ডাকে বন্ধ পালিত হচ্ছে। কিছুদিন আগে আমাদের মাননীয় বিধায়ক শ্রী শিবদাস মুখার্জির কেন্দ্র-এর ভারজাংলা পঞ্চায়েত প্রধানকে পুলিশ মিথ্যা অভিযোগের ভিত্তিতে গ্রেপ্তার করে এবং ঝুলিয়ে মারে। এইভাবে একজন নির্বাচিত জনপ্রতিনিধিকে পুলিশ মারে, তার উপর অত্যাচার করে। এবং স্বভাবতই জনগণ তার প্রতিবাদ করছেন। সেই জেলার এস.পি.-র বিরুদ্ধে অভিযোগ যে, তিনি সীমান্তবর্তী এবং সাম্প্রদায়িক ভাবে স্পর্শকাতর এই নদীয়া জেলাতে বি.জে.পি.-র সঙ্গে যোগাযোগ রাখছেন এবং এই অগণতান্ত্রিক কাজ করে যাচ্ছেন। সামনের বছরের পঞ্চায়েত নির্বাচনকে সামনে রেখে কংগ্রেস পঞ্চায়েত সদস্যদের ভয় দেখানো হচ্ছে। তাই এই অত্যাচারের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আজকে বন্ধ পালিত হচ্ছে। ঐ বন্ধ সর্বাত্মক ভাবে পালিত হচ্ছে। ট্রেন-বাস-রেল সমস্ত বন্ধ হয়ে গেছে। এমন অবস্থা যে নদীয়ার সি.পি.এম. এম.এল.এ.-রাও পালিয়ে চলে এসেছেন। স্যার, আমি অবিলম্বে ঐ এস.পি.-র বদলির দাবি জানাচ্ছি।

## LEGISLATION

### The West Bengal Law Clerks Bill, 1996

**Shri Nisith Adhikary :** Sir, I beg to introduce the West Bengal Law Clerks Bill, 1996.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the West Bengal Law Clerks Bill, 1996, be taken into consideration.

**মিঃ স্পিকার ঃ** সৌগতবাবু আপনি এখন কিছু বলবেন?

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the Bill be circulated for the prupose of eliciting public opinion by the 15th March, 1977.

স্যার, আমি শুধু বলতে চাই যে, মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে একটা স্বাগত পদক্ষেপ নিয়েছেন, ল-ক্লার্কস্‌দের একটা ব্যবস্থার মধ্যে আনার চেষ্টা করেছেন। এই নতুন কাউন্সিল তৈরি করে বার কাউন্সিলের মতো একটা প্যারালাল কাউন্সিল তৈরি করেছেন। নীতিগতভাবে আমাদের এতে কোনও আপত্তি নেই। কিন্তু এই নতুন ব্যবস্থায় আপাতত যে সুযোগ-সুবিধা ল্-ক্লার্কসদের আছে সেটা যথেষ্ট কিনা তার মতামত নেবার দরকার ছিল। এক বারেই এই বিল বিধানসভায় এনে, পাশ করালে আমার মনে হয় সঠিক হবেনা। ল'ক্লার্কসদের ওয়েলফেয়ারের জন্য, কল্যাণের জন্য তারা কত টাকা দেবেন, আপনারা কি সাহায্য করবেন এই নিয়ে ল'ক্লার্কদের কি বক্তব্য, ২৭ জন মেম্বারদের একটা কাউন্সিল সেখানে ল'ক্লার্কদের কি বক্তব্য সেটা জানা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের আগে আলোচনার সুযোগ দেন নি। এত গুরুত্বপূর্ণ বিল একেবারে পাস করবেন না, এটা সার্কুলেট করে পাস করা হোক।

**শ্রী নিশীথ অধিকারি ঃ** এই আইনটায় কি আছে তা মোটামুটি আপনারা জানেন।

আইনজীবীদের যে ল'ক্লার্ক আছে তাদের নথিভুক্ত করার যে নিয়ম সেটা অপ্রতুল ছিল। এখন যে নিয়ম করছি তাতে তাদের একটা গণতান্ত্রিক পদ্ধতিতে নিয়ে আসা হয়েছে। যারা ল'ক্লার্ক আছেন তাদের জন্য স্টেট কাউন্সিল করা হয়েছে, তারা তাদের নাম, নথিভুক্ত করবেন, তাদের আইন শৃঙ্খলা রক্ষা করার বন্দোবস্তও তারা করবেন। এতে কারোর আপত্তি থাকার কথা নয়। এ ব্যাপারে আলোচনা হয়নি একথাটা ঠিক নয়। আমরা ল'ক্লার্কদের সঙ্গে দফায় দফায় আলোচনা করেছি এবং বার কাউন্সিলের আমি একজন মেম্বার, এটা বার-কাউন্সিলেও আলোচিত হয়েছে। আপনারা দেখবেন এখানে প্রথমে বিল সংশোধন করতে হয়েছে দিস ইজ এন্‌অ্যাক্টেড ইন ফর্টি সেভেন ইয়ার্স, তার মানে প্রায় এক, দেড় বছর আগে থেকেই আলোচনা চলছে এবং এটা ল'ক্লার্কদের দীর্ঘদিনের দাবি। এই দাবি পূরণের জন্য আজকে এই বিল আমরা এনেছি। আমি মনে করি সৌগতবাবু এ ব্যাপারে আর আপত্তি করবেন না।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল ল'ক্লার্কস বিল ১৯৯৬ এনেছেন, যদিও এই বিধানসভায় অনেক দেরিতে এনেছেন তবে আমি তাঁকে সাধুবাদ জানাব, তিনি মন্ত্রী হওয়ার পর হাজার হাজার ল'ক্লার্করা দীর্ঘদিন ধরে আন্দোলন করে এসেছে, তিনি তাঁদের আন্দোলনের মূল্য এবং মর্যাদা দিয়েছেন এই বিলের মাধ্যমে। সুতরাং আমি তাঁকে এই জন্য ধন্যবাদ জানাচ্ছি। আমি বিল পুরোপুরি সমর্থন করে মাননীয় মন্ত্রীর কাছে আবেদন রাখব যে এই ল'ক্লার্কদের সংখ্যা পশ্চিমবঙ্গে প্রায় ৬০ হাজার। এদের প্রথম মুভমেন্ট শুরু হয়েছিল ১৯৭৮ সালে ৮ ডিসেম্বর, ওদের ফার্স্ট কনফারেন্স হয়েছিল ব্যারাকপুরে। সেখান থেকেই তারা বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে আন্দোলন শুরু করে। সেইজন্য বলছি দেরি হলেও আজকে এই বিলটা এসেছে। স্যার আপনি যখন প্র্যাকটিস করতেন হাইকোর্টে, অনারেবল মিঃ দেশাইয়ের সামনে, সত্য সিন্‌হার সামনেও এরা আন্দোলন করেছিল। এঁরা বহু বাধা অতিক্রম করে সংগ্রাম করে আজকে এরা ন্যূনতম স্বীকৃতি পাচ্ছে। আজকে আমরা সকলে এটা স্বীকার করে নিচ্ছি, এটা আজকের দিনে পশ্চিমবাংলার ৬০ হাজার ল'ক্লার্ক যারা বিভিন্ন আদালতে কাজ করেন তাদের পক্ষে এটা আনন্দের। ল'ইয়ার যারা প্র্যাকটিস করে এই ল'ক্লার্করা হচ্ছেন পার্ট অ্যান্ড পার্টসেল। যারা কোর্টে প্র্যাকটিস করেন তাদের এই ল'ক্লার্করা সাহায্য করেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমার আপনার কাছে এই বিলের কয়েকটা সেকশন সম্বন্ধে কিছু আবেদন আছে। সেকশন-৫, আপনি বার কাউন্সিলের মত একটা কাউন্সিল করছেন এবং সেখানে তিন বছর অন্তর অন্তর ইলেকশন হবে বলেছেন। এটা খুবই ভাল কথা। কিন্তু এর সাথে সাথে আপনি কাউন্সিলের ফান্ড তৈরির কথা বলেছেন, কিন্তু স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে কোনও ফান্ড দেবার কথা বলেননি। অথচ আমরা জানি বার কাউন্সিলের ফান্ড ক্রিয়েট করার জন্য স্টেট গভর্নমেন্ট একটা অংশ দিয়েছে এবং বার কাউন্সিল একটা অংশ দিয়েছে। এখন ল' ক্লার্কসদের ব্যাপারে ফান্ড করার জন্য স্টেট গভর্নমেন্টের উল্লেখ নেই আপনার এই বিলের মধ্যে। স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে কিছু ফান্ড দিয়ে যদি এটা শুরু করে দেওয়া যায় তাহলে আমার মনে হয় খুবই ভাল হয়। আপনি অবশ্য বলেছেন, পরে রুলস করবেন। নিশ্চয়ই রুলস করবেন। তথাপি আপনার কাছে আমার এই আবেদনটি রইল।

দ্বিতীয় কথা হচ্ছে, সাব-সেকশন ২-তে আপনি বলেছেন sub-section (2) The State Council may receive any grant, donation, gift or benefaction for all or any of the purposes mentioned in sub-section (1) and such grant donation, gift or benefaction shall be credited to the appropriate fund or funds constituted under sub-section (1) এখানে সবটাই তারা দিচ্ছে, সরকার কি দিচ্ছে? আমার মনে হয় সরকার কিছু দিলে ভাল হবে। সুতরাং আমার আবেদন আপনি এটা একটু সহানুভূতির সঙ্গে দেখবেন। প্রথমে আপনি একটা ফান্ড তৈরি করে দিলে ভাল হবে।

তারপর সাব-সেকশন-৩, ওখানে আপনি বলেছেন, The State Council may, for any of the purposes mentioned in sub-section (1), raise funds from among the law clerks on the roll by providing for compulsory payment by each law clerk on the roll of a sum of money, not exceeding thirty rupees, annually. আমার মনে হয় এখানে এই ৩০ টাকা, খাপছাড়া সংখ্যাটা না রেখে ২৫ টাকা বা ৫০ টাকা করলে ভাল হয়। সাধারণত এইসব ক্ষেত্রে হয় ২৫ টাকা করা হয়, না হয় ৫০ টাকা করা হয়, না হয় ১০০ টাকা করা হয়। আজ পর্যন্ত কোনও অ্যাক্টে ৩০ টাকার মতো অঙ্ক দেখিনি। আপনার কাছে আমার আবেদন ৫ টাকা কমিয়ে ওটা আপনি ২৫ টাকা করে দিন।

তারপর সাব-সেকশন-৮ Preparation and maintenance of roll - provided that no person shall be enrolled as a law clerk unless he has paid in respect of such enrolment an enrolment fee of two hundred rupees to the State Council এখানে আপনি প্রথমেই একেবারে ২০০ টাকা ধার্য করেছেন। এনরোলড করতে ২০০ টাকা লাগবে। আগে আমাদের অ্যাডভোকেট হিসাবে এনরোলড হতে ২৫০ টাকা লাগত। তারপর অনেক কিছু হয়েছে। আমরা ২৫০ টাকায় হয়েছি। আর আপনি ল'ক্লার্কসদের প্রথমেই ২০০ টাকা দিয়ে শুরু করছেন। আপনি হয়ত উত্তর দেবেন ফান্ড রেইস করার জন্য এই প্রোভিশন রাখতে হচ্ছে। কিন্তু আমার মনে হয় প্রথমেই ফিস'টা একেবারে ২০০ টাকা না করে নট একসিডিং রুপিস ২০০ করলে ভাল হবে। তা নাহলে অনেক গরিব লোকের প্রথম দিকে এসে এক্ষেত্রে একটু অসুবিধা হবে। সুতরাং আপনি নট এক্সিডিং রুপিস ২০০ করে দিন। ফান্ড রেইস করার ক্ষেত্রে এটা আমার একটা সাজেশন।

নেক্সট, পেমেন্ট ফর অ্যাডমিশন payment for admission fee to the State Government. The original licence of the law clerk granted according to the law by the competent licencing authority. এটা একেবারে ১০০ টাকা না করে ৫০ টাকা করুন। এটা তো স্টেট গভর্নমেন্ট দেবে। এটা বুঝলাম ২০০ টাকা করেছেন, একটা ফান্ড করবেন স্টেট গভর্নমেন্ট। কিন্তু এটার ক্ষেত্রে যদি একটু কমিয়ে দেন তাহলে ভাল হয়। এই যে ১০০ টাকা করে স্টেট গভর্নমেন্টকে দেবে সাধারণত এরা গরিব ঘরের ছেলে, পাশ করে কিছু করতে না পেরে এই ল-ক্লার্ক-এ আসে, বিশেষ করে গ্রামবাংলার ছেলেরা। কিন্তু আপনি যদি হাইকোর্টের সঙ্গে তুলনা করেন তাহলে ভুল হয়ে যাবে। মফস্বলের কোর্টগুলির অবস্থা খুবই খারাপ। এ ব্যাপারে আপনি ভাবুন। স্টেট গভর্নমেন্টের ক্ষেত্রে যদি

একটু কমাতে পারেন ভাল হয়। এ ব্যাপারে গভর্নমেন্ট থেকে একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে যদি ৫০ টাকা করেন তাহলে ভাল হয়। আর একটা ভাল জিনিস করেছেন, সাব-সেকশন ৩ অফ সেকশন ৯তে। এই সমস্ত ল্-ক্লার্কস নাউ ওয়ার্কিং They can be enrolled within one year from the appointed day. কিন্তু একটা জিনিস দেখুন, কমপিটেন্ট অথরিটি এটা কিন্তু ডেফিনেশনে বলা নেই হু ইজ কমপিটেন্ট অথরিটি টু গিভ লাইসেন্স — এটা কিন্তু কোথাও নেই। আমি লক্ষ্য করেছি, এখানে বলা হয়েছে, ইফ দেয়ার service is available for the whole of West Bengal. যদি মনে করেন, তাহলে আলিপুরে যে হয়েছে, সে নর্থবেঙ্গলে ক্লার্ক হিসাবে এনরোল্ড করতে পারবে। তাহলে ডিস্ট্রিক্ট কোর্টের কি হবে? সাব-ডিভিশনাল কোর্টের কি হবে, কে করবে? কমপিটেন্ট লাইসেনসিং অথরিটির কথা এখানে কি বলা আছে — হু is competent licensing authority ? যদি থাকে তাহলে ভাল। কিন্তু আমার মনে হয়, নেই। কমপিটেন্ট লাইসেন্সিং অথরিটির কথা অ্যাক্টের মধ্যে কোথাও কিছু বলা নেই। যদি থাকে ভাল, না থাকলে আপনি ক্লারিফাই করে দিন। আমি আপনাকে আর একটা কথা বলব, বিফোর মেকিং রুলস—এটা করবার সময়ে যদি ওদের সঙ্গে পরামর্শ করেন তাহলে ভাল হয়। এখানে আছে, পাওয়ার অফ মেকিং রুলস — (এ) গেল, (বি) গেল, (সি) গেল, (ডি) গেল — পাওয়ার মেকিং রুলসে্র ক্ষেত্রে ফ্রম দি দি সাজেশন ফ্রম দি কাউন্সিল যদি কিছু নেন তাহলে ভাল হয়। কারণ তাদেরও কিছু সাজেশন থাকতে পারে। সেই সাজেশন নিয়ে আপনি রুলস্ ফ্রেম করুন। তাহলে পরে আর আপনাকে অ্যামেন্ডমেন্ট করতে হবে না। আমার বহুদিনের অভিজ্ঞতা আছে। দেখেছি, আইনটা একটুখানি, কিন্তু অ্যামেন্ডমেন্ট করে বিরাট হয়ে গেছে। ল্যান্ড রিফর্মস এর মেইন অ্যাক্ট একটু খানি, আর অ্যামেন্ডমেন্ট করে দীর্ঘকায় হয়ে গেছে। সেগুলি যাতে না হয় দেখবেন। আমি আমার প্র্যাকটিকাল এক্সপেরিয়েন্স থেকে বলছি। ১৫তে বলছে, এভরি পারসন who was the licensing authority in the court, Tribunal or the other competent authority. এখানে কমপিটেন্ট অথরিটি কে? এই জায়গায় একটা ফাঁক থেকে গেছে। এটা আপনি ঠিক করে দেবেন। রাইটস টু অ্যাক্ট-১৭তে বলছে, ১৮তে বলছে, ওয়েস্ট বেঙ্গল — প্রভাইডেড দ্যাট he holds licence or certificate of registration as a clerk granted by the competent authority. সবই কমপিটেন্ট অথরিটি, বাট দি কমপিটেন্ট অথরিটির ডেফিনেশন এখানে আমরা পাইনি। এখনে বললে ভাল হতো। আর একটা আপত্তি আছে, ৩১-সুপারসেশন অফ স্টেট কাউন্সিল। এখানে আপনি বলেছেন, হোয়ার State Council is unable to perform its function for any person whats ever or mismanagement affairs — State Govt. may after making enquiry and hearing the Council. supersede the State Council and appoint Administrator.

[2-20 — 2-30 p.m.]

এটা আমার মনে হয় আর্টিকল ৩৫৬ of the constitution of India. ঠিক যেরকম রাজ্যের ক্ষেত্রে প্রয়োগ হয় প্র্যাকটিকালি তাই হয়ে গেল। হয়তো ধরুন ওখানে একটা পলিটিক্স হতে পারে, তাই ধরুন এমন স্টেট কাউন্সিল হল যেখানে অসুবিধা হচ্ছে সেখানে সেকশন ৩১ অ্যাপ্লাই করে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিল। তারা ইলেকশন করে এল অথচ

অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ হয়ে গেল সেটা আপনার পক্ষে আনডেমক্রেটিক হচ্ছে। সেখানে রুলস্ ফ্রেম করার সময় বলতে পারেন যে ফাংশন যদি না করে তাহলে ইলেকশন হবে। সেইজন্য সেকশন থার্টিওয়ানটা আমার কাছে ভালো লাগেনি। আমার মনে হয় এটা থাকলে ভাল হত। যদি বার কাউন্সিল সুপারসিড করে সেই পথে যায় আপনার কাছে জিজ্ঞাসা করছিলাম বার কাউন্সিল অ্যাডমিনিস্ট্রেটর বসাতে পারে কি না। আপনি বলছেন সেখানে বসাতে পারে। তাহলে মোটামুটি সবই ঠিক আছে। সেকশন থার্টিওয়ান যেটা করেছে অ্যাডমিনিস্ট্রেটরের যে যে প্রভিসন ছিল সেকশন থার্টিথ্রিতে নট উইথ স্ট্যান্ডিং anything contained in the Act the term of office of the first State Council appointed by the State Government shall be two years. ওটা ২ বছর না করে ১ বছর করে দিন। না হলে রেঞ্জটা একটু বড় হয়ে যাচ্ছে। আমার মনে হয় এটা ডেমক্রেটিক হবে। নট উইথ স্ট্যান্ডিং anything contained in the Act the term of office of the first State Council appointed by the state Government shall be two years. এটা এক বছর করলে ভালো হবে। ২ বছর করলে বড় হয়ে যাচ্ছে। তাছাড়া মোটামুটি এই 'ল' ক্লার্কস বিলটি ধন্যবাদযোগ্য। উইথ certain suggestion and modification. এই বিলটিকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন ওয়েস্ট বেঙ্গল 'ল' ক্লার্কস বিল, ১৯৯৬ এই বিলটিকে সমর্থন করে দু-একটি কথা বলছি। এর আগে মাননীয় সদস্য সত্যবাবুকে অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি তিনি এই বিলটিকে সমর্থন করেছেন এবং দু একটি কথা বলেছেন মন্ত্রী মহাশয়কে বিবেচনা করার জন্য। সত্যিই বিংশ শতাব্দিতে যেটা কল্পনা করা যায় না সেটা আজকে আইনসম্মত হচ্ছে। কারণ এইসব 'ল' ক্লার্কদের প্রতি উকিলবাবুদের ব্যবহার অত্যন্ত খারাপ। এদের চাকরির গ্যারান্টি পর্যন্ত ছিল না। যদি 'ল' ক্লার্করা উকিলবাবুদের পছন্দমতো কাজ না করতেন তাহলে তাদের বিতাড়িত করা হত। তাদের আজকে পেশাগত যে স্বীকৃতি দিলেন এটা অভিনন্দনযোগ্য। এই বিলে যেটা আছে পরবর্তীকালে রুলস্ যখন হবে তখন আরও খুঁটিনাটি সব বিচার করা হবে। আমার মনে হয় সত্যবাবু উনি যে সংখ্যাটি দিয়েছেন সাতাশ জন নির্বাচিত হবেন, সেটা বাড়ানোর দরকার আছে। এটা করা যায় কিনা মন্ত্রীমহাশয় নিশ্চয়ই সেটা দেখবেন। তবে মন্ত্রী মহাশয় একটা ঐতিহাসিক বিল এনেছেন। এর দ্বারা সরকার মানুষ যে যে পেশায় যুক্ত তাকে স্বীকৃতি দেবার প্রচেষ্টা নিয়েছেন। এই বিলকে পুনরায় সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে হাউসে মাননীয় আইনমন্ত্রী 'ওয়েস্ট বেঙ্গল ল'ক্লার্কস বিল, ১৯৯৬ বিল উত্থাপন করলেন। এর সমর্থনে একটু আগে আমাদের সত্যবাবু বলেছেন। দীর্ঘ ১৮ বছর ধরে লড়াই করবার পর আজকে সরকার পক্ষ এই বিলটা নিয়ে এসেছেন। কিন্তু আমি মনেকরি, যে সমস্ত পয়েন্ট দিয়ে দিয়ে ধারাগুলি সাজিয়েছেন এটা যদি আলাপ-আলোচনার মাধ্যমে করা হত তাহলে ভাল হত। আমরা বার কাউন্সিলের মেম্বার, স্বভাবতই এতে আমাদের কিছু কিছু সাজেশন থাকা প্রয়োজন ছিল বলে আমি মনে করি। বার কাউন্সিলের কায়দায় এই কাউন্সিল তৈরি করা হয়েছে বেঞ্চ ক্লার্কদের স্বার্থে। বিভিন্ন জায়গায় যেসব বেঞ্চ ক্লার্করা কাজ করছেন তাদের আজকে লাইসেন্স দেওয়া

হবে। স্বভাবতই আমরা মনে করব, এরপর যারা লাইসেন্স হোল্ডার হবেন নিশ্চয়ই তারা কাজ পাবেন। আর এই লাইসেন্স প্রদানের ব্যাপারটা যেন এলাকাভিত্তিক হয় এবং দীর্ঘদিন ধরে যারা কাজ করে আসছেন তারা যেন বাদ পড়ে না যান। ইতিমধ্যে অনেকেই আমার কাছে এসে বলেছেন — দেখবেন, আমরা যেন বাদ না পড়ি। কাজেই এই দিকটা অবশ্যই ভাবতে হবে। কাউন্সিল তৈরি হবার পর বার কাউন্সিল বেঞ্চের সঙ্গে এর সম্পর্ক যাতে সুমধুর হয় সেটা দেখতে হবে, কারণ একটা স্কুলে শিক্ষক, ছাত্র এবং কর্মচারিদের মধ্যে যদি সুসম্পর্ক না থাকে তাহলে সেই প্রতিষ্ঠান সুন্দরভাবে চলতে পারে না। এরজন্য উচিত, সকলের এগিয়ে আসা। এই যে সুন্দর সিস্টেম, এর সঙ্গে বার কাউন্সিলের সম্পর্ক যেন ভাল থাকে। আমি অনেক জায়গায় গিয়েছি, মন্ত্রী মহাশয়ও অনেক জায়গায় এর সপক্ষে বক্তব্য রেখেছেন। সেখানে সমর্থন করে বলেছিলাম যারা দীর্ঘদিন লুণ্ঠিত, বঞ্চিত তাদের স্বার্থে আইনটা হচ্ছে। এতে ওয়েলফেয়ার ফান্ডের কথা যা বলা হয়েছে সেটা যাতে হয় তার জন্য সরকারকে এগিয়ে আসতে হবে। গৃহ নির্মাণের মতো দাবিও তাদের রয়েছে, কিন্তু সবকিছু করা হয়তো সম্ভব হবে না। আজকে যতদিন যাচ্ছে ততই তাদের রোজগার কমছে। তা রজন্য সরকার পক্ষ যদি আমাদের সঙ্গে, কাউন্সিলের সঙ্গে কথা বলেন ভাল হয়।

[2-30 — 2-40 p.m.]

বিভিন্ন আইনজীবী আছেন, তাঁরা বিভিন্ন কোর্টে প্র্যাকটিস করে থাকেন। অনেক সময় তাঁদের নির্ভর করতে হয় ল ক্লার্কদের উপর। সুতরাং তাদের আচরণ এবং কাজকর্ম ভাল হওয়া উচিত। কোর্ট চত্তরে আদালত চত্তরে বাইরের ক্লায়েন্টদের সঙ্গে যাতে ঝগড়া না হয় বিদ্বেষ না তৈরি হয় সেটা সকলের দেখা দরকার। আমরা দীর্ঘ দিন লড়াই আন্দোলন করতে গিয়ে দেখেছি কখনও ক্লায়েন্ট কখনও পুলিশদের সঙ্গে ঝগড়া হয়। আমরা কাগজে লক্ষ্য করি বিভিন্ন আদালত আইনজীবীরা অনেক সময় ক্লায়েন্টদের হাতে পুলিশদের হাতে অপমানিত হন। আমাদের কাছে এই ব্যাপারে অভিযোগ আসে। সেটা কখনও আমরা সামাল দিতে পারি কখনও সামাল দিতে পারি না। সেইজন্য কখনও মন্ত্রীর কাছে যাই কখনও চিফ জাস্টিসের কাছে যাই। সেইজন্য এই পরিবেশকে আরও সুন্দর করে তোলা দরকার। এই ব্যাপারে শুধু স্টেট কাউন্সিল নয়, বার কাউন্সিল নয়, সরকারকেও এগিয়ে আসতে হবে। আর একটা ব্যাপার হল বনগাঁ বা মেখলিগঞ্জে যারা ক্লার্কের কাজ করেন তাদের পক্ষে কলকাতায় কোর্টে এসে কাজের সামাল দেওয়া সম্ভব নয়। কলকাতা বা হাইকোর্টের যে পরিবেশ পরিস্থিতি সেই পরিবেশ পরিস্থিতি অন্য জায়গায় মানুষ এসে কাজকর্ম চালাতে পারবেন না। সেইজন্য যে এলাকায় যাঁরা আছেন সেখানেই তাঁদের কাজের সুবিধা হবে। যে যার এলাকায় যদি কাজ পায় তাহলে ভাল কাজ করতে পারবে। আর একটা যেটা বলেছেন যে ৫ বছর যারা কাজ করছেন তাঁরা প্রত্যেকে সুযোগ পাবেন। আশাকরি সকলে সুযোগ পাবেন এবং সুযোগ পাওয়া দরকার। এই ব্যাপারে সরকারকে আরও ইনভলভড হতে হবে আরও এগিয়ে আসতে হবে। তাঁরা যাতে আরও সুযোগ পেতে পারে কাজ পেতে পারে সেটা সরকারকে দেখতে হবে। সরকার একটা বৃহৎ কাজ করছে, তার সঙ্গে সরকারকে আরও বড় মন নিয়ে আরও উদার মন নিয়ে তাদের পাশে দাঁড়াতে হবে। তবেই একটা মহৎ কাজ হবে। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় আইনমন্ত্রী যে দি ওয়েস্ট বেঙ্গল ল ক্লার্কস বিল, ১৯৯৬ উত্থাপিত করেছেন সেই বিলকে আমি পুরো সমর্থন জানিয়ে দু-একটা কথা বলতে চাই। মাননীয় সৌগতবাবু কিছুক্ষণ বললেন যে এই বিলটা আরও বিচার করা দরকার বিশ্লেষণ করা দরকার, সেইভাবে কথাবার্তা বলে বিলটা পাস করা দরকার। এই ব্যাপারে আমি মাননীয় সৌগতবাবুর সঙ্গে আমি একমত নই। তার কারণ হল দীর্ঘদিন ধরে বার কাউন্সিলের মধ্যে এই ল ক্লার্ক বিল যাতে আসতে পারে, সেটা যাতে বিধানসভায় পাস হতে পারে তার চেষ্টা চলছিল। বহু আন্দোলন বহু সংগ্রাম এই বিলের জন্য ইতিহাস হয়ে আছে। এই বিল আনার জন্য রাজ্য সরকারকে আমি অভিনন্দন জানাচ্ছি এবং অভিনন্দন জানাচ্ছি মাননীয় বিচারমন্ত্রী শ্রী নীশিথ অধিকারি মহাশয়কে তিনি আজকে এই বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন বলে। প্রায় ৬০ হাজার ল ক্লার্ক গোটা পশ্চিমবাংলায় ছড়িয়ে ছিটিয়ে আছে, তারা দুঃস্থ অর্থনৈতিক অবস্থার মধ্যে থেকে আলোয় আসতে পারবে এই বিলের মাধ্যমে। আজকে তাদের কাছে একটা ঐতিহাসিক দিন। তাঁদের দীর্ঘ দিনের লড়াই আন্দোলনের সুফল তাঁরা পাচ্ছে। কাজেই তাঁরা অবশ্যই এই বিলকে ধন্যবাদ জানাবে। অনেক মাননীয় সদস্য এখানে অনেক কথা বলেছেন, এখানে আমি একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বিচার করতে বলব। ইস্যু অফ licence and renewal cancellation or suspension of licence ক্ষেত্রে ১৫(১) সি ধারায় বলা আছে সার্টিফিকেট ফ্রম an advocate recommending issue of licence in favour of him. এখানে যেটা আছে তা হল লাইসেন্স রিনুয়ালের জন্য বা লাইসেন্স ইস্যু করার জন্য অ্যাডভোকেটের কাছে রেকমেনডেশন নিতে হবে। এই বিষয়টা দেখার জন্য অনুরোধ করছি। ব্রিটিশ আমলের যে দূষিত আবহাওয়া সেই দূষিত আবহাওয়া থেকে মুক্ত করতে রাজ্য সরকার উদ্যোগ গ্রহণ করেছেন, এই বিলের মাধ্যমে ৬০ হাজার ল ক্লার্ককে মুক্ত করার উদ্যোগ গ্রহণ করেছেন। এই যে অ্যাডভোকেটের রেকমেন্ডেশন রিনুয়ালের ক্ষেত্রে বা তাদের লাইসেন্স ইস্যুর ক্ষেত্রে লাগবে এই ব্যাপারটা বিবেচনার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। এই কথা বলে এই বিলকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে, ল ক্লার্কসদের দীর্ঘদিনের আন্দোলন এবং সংগ্রামকে অভিনন্দন জানিয়ে, আমাদের সকলের পক্ষ থেকে তাঁদের ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী নীশিথ অধিকারী ঃ** আমি এই সভায় যাঁরা আলোচনায় অংশগ্রহণ করেছিলেন, তাঁদের প্রত্যেককে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। কারণ আপনারা সবাই আমার মতই একটা ব্যাপার একমত যে, ৬০ হাজার ল'ক্লার্কস্ যারা মধ্যবিত্ত বা নিম্নমধ্যবিত্ত পরিবার থেকে এসেছেন, তাঁদের কাজের মর্যাদা আমরা দিতে পেরেছি বা পারব এই আইনের মাধ্যমে। আমরা জানি, পুরনো যে সিভিল রুলস্ অ্যান্ড অর্ডার্স তাতে ল'ক্লার্কস্, আইনজীবীদের কর্মচারী হিসাবে গণ্য করা হয়েছিল। সেখান থেকে তাদের আমরা একটা মর্যাদা দিয়ে উত্তোলিত করার চেষ্টা করছি। যেহেতু তাদের দায়িত্ব ছিল না, সেইহেতু দুর্নীতি বিভিন্ন জায়গায় প্রবল হয়ে উঠতো। আমরা তাদের শৃঙ্খলার জন্য, তাদের মধ্যে শৃঙ্খলাবোধ জাগিয়ে দেবার জন্য একটা গণতান্ত্রিক পদ্ধতিতে ল'ক্লার্কস্ কাউন্সিল, তাদের একটা নির্বাচিত সংস্থাকে তৈরি করছি এই আইনের মাধ্যমে। আপনারা বিবেচনা করে দেখবেন যে, এই আইনটি মূলত

একটি কল্যাণকর আইন, যেখানে দরিদ্র মধ্যবিত্তদের মধ্যে একটা ছোট ক্ষুদ্র অংশকে আমরা স্বীকৃতি দিয়েছি। আমি এখানে মাননীয় সদস্য, শ্রদ্ধেয় সত্য বাপুলি মহাশয় যে সংশোধনীগুলো দিয়েছেন, সে সম্পর্কে সামান্য আলোচনা করার প্রয়োজন আছে বলে মনে করি। উনি যেখানে সেকশন ৫(৩), যেখানে বলেছেন ৩০ টাকা বোধহয় চাপ হয়ে যাবে, ভারী হয়ে যাবে তাদের পক্ষে। সেখানে তাঁকে একটু বিবেচনা করার জন্য অনুরোধ করছি যে, আইনটি হচ্ছে, 'কাউন্সিল মে', কাউন্সিল করতে পারে। কি করতে পারে? ওঁরা পরে ইম্পোজ করতে পারে অ্যানুয়ালি, নট একসিডিং রুপিজ ৩০। সিভিল কাউন্সিল যদি মনে করে ৩০ টাকাটা খুব বেশি হয়ে যাচ্ছে, তাহলে এই ৩০ টাকার জায়গায় কম করতে পারে। কারণ এটা হচ্ছে নট একসিডিং রুপিজ ৩০। আমি মাননীয় সত্য বাপুলি মহাশয়কে আর একটি কথা জানাচ্ছি যে, এই যে দু'শ টাকা বলা হয়েছে কাউন্সিলে প্রথমে অ্যাডমিশনের ক্ষেত্রে। আমরা যখন ল'ইয়ার হিসাবে এনরোল্ড হয়েছিলাম, সেই সময়ে, '৬৫ সালে আমাদের সাতশো টাকা দিতে হয়েছিল। আজকে তুলনায় এই দু'শ টাকা মোটেই বেশি নয়। এটি একটু ভেবে দেখবেন। আবার দেখবেন, তারা একবারই টাকা দিচ্ছেন। কাউন্সিল একটা কর্পোরেট বডি। তাকে চালানোর জন্য যে ফান্ডের দরকার তা এই ফান্ড থেকেই আসবে। সেজন্য আমি খুব বিনীত ভাবে ওর সঙ্গে একমত হতে পারছি না যে, এই দু'শ টাকা খুব বেশি হবে। উনি আর একটি কথা বলেছেন, খুব গুরুত্বপূর্ণ কথা। একটা ফান্ডের কথা বলেছেন। এখন উকিলদের যে রকম একটা ফান্ড হয়েছে, সেই রকম একটা ফান্ড যদি থাকতো তাহলে ভাল হত। আমি ওঁর অবগতির জন্য বলছি, অ্যাডভোকেট'স অ্যাক্টে যেটা আছে, তাতে কিন্তু কোনও ফান্ড সরকার থেকে দেবার ব্যবস্থা নেই। তার নাম হচ্ছে, 'ওয়েস্ট বেঙ্গল অ্যাডভোকেটস' ওয়েলফেয়ার অ্যাক্ট' বলে একটা আলাদা আইন হয়েছে। সেই আইনে সরকার থেকে টাকা দেবার কথা বলা হয়েছে। বর্তমান যে আইন তা ঐরকম ল'ক্লার্কস্ ওয়েলফেয়ার অ্যাক্ট নয়, ল'ক্লার্কস্, অ্যাডভোকেটস' অ্যাক্টের সমতুল্য, যেখানে টাকা দিয়ে একটা ফান্ড করার কথা আসছে না। ওঁনারা যা বলেছেন অত্যন্ত সঙ্গতভাবেই বলেছেন যে কম্পিটেন্ট অথরিটি বলতে কাকে বোঝাবে তার কিন্তু কোনও উল্লেখ নেই। তার এক্সপ্ল্যানেশন করতে গিয়ে আমি বলছি সিভিল রুলস্ অ্যান্ড অর্ডার সম্পর্কে বলতে আপনার যা বলা হয়েছিল আমি সেই প্রসঙ্গেই আসছি, সেকশন '৮'টা দেখুন, সেখানে কম্পিটেন্ট অথরিটি কে হবে পরিষ্কার করে বলা আছে, ওটা পড়লেই আর কনফিউশন থাকবে না। তারপরে আপনারা যে মিসম্যানেজমেন্টের কথা বললেন এক্ষেত্রে সেটা প্রযোজ্য নয়, সুতরাং যে বিল আজকে এনেছি এটা সবাই বিবেচনা করবেন এই আবেদন রাখছি এবং সবাইকে আন্তরিক অভিনন্দন জানাই এই কারণে যে, আমরা সবাই একমত হয়ে একটি দরিদ্র এবং মধ্যবিত্ত শ্রেণীর একটি ক্ষুদ্র অংশকে মর্যাদা দিলাম, এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion that the Bill be circulated for the purpose of eliciting public opinion by the 31st March, 1997, was then put and lost.

The motion of Shri Nisith Adhikary that the West Bengal Law clerks Bill, 1996 be taken into consideration, was then put and agreed to.

## Clause 1

**Mr. Deputy Speaker :** There is an amendment to Clause 1 by Shri Rabindra Nath Mondal. Now, I call upon Shri Rabindra Nath Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in Clause 1 (i) for the figures "1996", the figures "1997" be substituted.

**Shri Nisith Adhikary :** I accept it.

The motion of Shri Rabindra Nath Mondal was then put and agreed to.

The question that Clause 1, as amended, do stand a part of the Bill, was then put and agreed to.

## Amendment to the Long Title of the Bill

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in the Long Title of the Bill, for the figures '1996' the figures '1997' be substituted. (amendment No.2)

**Shri Nisith Adhikary :** I accept it.

The motion of Shri Rabindra Nath Mondal (Amendment No.2) was then put and agreed to.

The question that Amendment to the Long title of the Bill, do stand a part of the Bill, was then put and agreed to.

## Amendment to the Enacting Formula

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in the enacting formula, for the word "forty-seventh", the word "Forty-eighth be substituted.

**Shri Nisith Adhikary :** I accept it.

The Amendment of Shri Rabindra Nath Mondal was then put and agreed to.

The question that amendment to the enacting formula do stand a part of the Bill was then put and agreed to.

**Shri Nisith Adhikari :** Sir, I beg to move that the West Bengal Law Clerks·Bill, 1996, as settled in the Assembly be passed.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটা অনুরোধ করেছিলাম, উনি বলেছেন অ্যাডভোকেট অ্যাক্টে নয়, এটার জন্য একটা আলাদা ওয়েলফেয়ার অ্যাক্ট যেমন আছে, যেটা আলাদাভাবে করা হয়েছে, আমি আপনাকে বলছি, সেই রকম এখানেও বিবেচনা করবেন কি না, সেটা বলবেন কি?

**শ্রী নিশীথ অধিকারি :** এটা তো এই আইনের সঙ্গে সম্পর্ক যুক্ত নয়। সেটা আলাদা আইন হতে পারে, আমরা নিশ্চয় সেটা নিয়ে ভাবনা-চিন্তা করব।

**Mr. Deputy Speaker :** The motion of Shri Nisith Adhikary that the West Bengal Law Clerks Bill, 1996, as settle in the Assembly, be passed was then put and agreed to.

**শ্রী তাপস রায় :** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফর্মেশন আছে। আজ ভোরবেলা থেকে আমার কেন্দ্রে রাজাবাজারের বিস্তীর্ণ অঞ্চলে পার্শি বাগান, পাটোয়া বাগান, সাহেব বাগান এবং ধর বাগানে বন্ধ পালিত হচ্ছে। বেশ কয়েক মাস ধরে ঐ অঞ্চল সমাজ বিরোধীদের স্বর্গরাজ্য হয়ে গেছে খুনিদের এবং ডাকাতদের সহাবস্থানে। এই ব্যাপারে বারবার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে পুলিশের হেড কোয়ার্টারের কর্তাদের। কিন্তু আজ পর্যন্ত কোনও সমস্যার সমাধান হয়নি। ৭ মাস আগে শেখ রাজা বলে একটি ছেলে বিয়ে করেছিল,—তাঁর স্ত্রী তিন মাসের অন্তঃস্বত্তা,—তাঁকে হত্যা করা হয়েছে। স্যার, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, খুনিদের শাস্তি হোক এবং সাধারণ মানুষ, সাধারণ ব্যবসায়িরা যেন সেখানে শান্তিতে থাকতে পারে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** স্যার, গতকাল কলকাতার মৌলানা আবুল কালাম আজাদ কলেজে ছাত্র ইউনিয়নের নির্বাচনে এস.এফ.আই. ও ছাত্র পরিষদের ভেতরে সংঘর্ষ হয়, সেখানে সংঘর্ষ ছাড়াতে গিয়েছিলেন মহিলা কাউন্সিলার সুনীতা সাহা। এই ঘটনাকে কেন্দ্র করে সুনীতা সাহার বাড়িতে বোমাবাজি করা হয়, তাদের বাড়িঘর লুঠপাট হয়ে গেছে, ফলে তাঁর বাড়ির অন্য সদস্যারা সহ তারা বাড়ি ছেড়ে অন্যত্র আশ্রয় নিয়েছে। একজন নির্বাচিতা সদস্যা, মহিলা প্রতিনিধি, তিনি সমাজবিরোধীদের অত্যাচারের তান্ডবে বাড়িতে ঢুকতে পারেননি, এই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এর বিচার চাই, এবং অবিলম্বে যাতে এলাকায় শান্তিশৃঙ্খলা ফিরিয়ে আনা যায় তার দাবি করছি।

**শ্রী পদ্মনিধি ধর :** স্যার, আজকে প্রতিদিন পত্রিকায় আছে রায়গঞ্জের এম.এল.এ দিলীপ দাস তিনি তাঁর দলের লোকের হাতে মার খেয়ে আজকে নাকি সোমেন মিত্রের কাছে পদত্যাগ পত্র পাঠিয়েছে। এই তো অবস্থা। আইন শৃঙ্খলা ভেঙে পড়েছে।

**(গন্ডগোল..........মাইক অফ)**

**The West Bengal Municipal (Amendment) Bill, 1997.**

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Municipal (Amendment) Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Municipal (Amendment) Bill, 1997 be taken into consideration.

**Mr. Deputy Speaker :** There is one circulation motion of Shri Saugata Roy. Shri Roy please move your motion.

**Shri Saugata Ray :** Sir, I beg to move that the West Bengal Municipal (Amendment) Bill, 1997 be circulated for the purpose of eliciting public opinion thereon by the 31st March, 1997.

[2-50 — 3-00 p.m.]

স্যার, আমি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিলের উপর বলছি। আমি অনেক অ্যামেন্ডমেন্ট দিয়েছি। সেগুলো নিয়ে আমি পরে বলব। তার আগে আমি মাননীয় মন্ত্রী অশোক ভট্টাচার্যের কাছে প্রশ্ন করতে চাই যে, আপনারা তো বিল নিয়ে এসেছেন আপনাদের সংখ্যাগরিষ্ঠতা আছে, আপনারা হাউসে পাস করিয়ে নেবেন। তারপর প্রেসিডেন্ট বা গভর্নরের কাছে অ্যাসেন্ট পাবে। কিন্তু নিশ্চয়তা কি আছে? আপনারা বিল পাশ করলেন আর আপনাদের কোনও মন্ত্রী মন্ত্রিসভার মন্ত্রী বলল এটা অবাস্তব, অ্যাবসার্ড, এটা রূপায়ণ করা যাবে না। আপনাদের বামফ্রন্ট সরকারের ক্রেডিবিলিটি কি আছে? আপনারা একটা বিল তখন পাস করেছিলেন। আমরা তখন হাউসে ছিলাম না। ল্যান্ড রিকুইজিশন অ্যান্ড ট্রান্সফার ১৯৯৩। তারপর সেটা প্রেসিডেন্টের কাছে যায়, প্রেসিডেন্টের অ্যাসেন্ট নিয়ে অ্যাক্ট হল। আপনাদের একজন মন্ত্রী প্রেস কনফারেন্স ডেকে বলে দিল একটাও বাড়ির ইঁট ভাঙতে পারবে না, এইগুলো অবাস্তব। এইগুলো মন্ত্রিসভায় আলোচনা হয়নি। কেউ আপনারা জানেন না। আপনারা এই বিল ক্যাবিনেটে পাস করিয়েছেন কিনা ক্যাবিনেট যৌথ দায়িত্ব নেবে কিনা—না, আপনারা বিধানসভাকে ঠকাবেন? রাষ্ট্রপতি অ্যাসেন্ট দেবেন আর তারপর একজন মন্ত্রী হিরো সেজে বলে দেবেন এগুলো অবাস্তব। আপনার দপ্তর আজ কাঠগোড়ায় দাঁড়িয়ে আছে। আপনি বলেছেন যে সল্টলেকে বেআইনি বাড়ি ভাঙতে পারবেন, নতুন আইনে ভি.আই.পি থেকে ৫শো মিটারের মধ্যে বাড়ি ভেঙে দেওয়া হবে। সুভাষবাবু চ্যালেঞ্জ জানিয়েছেন আপনি একটা ইঁট পর্যন্ত ভাঙতে পারবেন না।) What is the sanctity of the law. A law is passed in the Assembly and then it is challenged by a Minister who is holding the collective responsibility in the Cabinet. It is because he has got the support of the Chief Minister. চেহারা দেখিয়ে আমাদের কাছে কেন এই ফার্সিকাল বিলগুলো নিয়ে আসেন আপনারা? আজকে এগুলি সবই বিচিত্র ব্যাপার। এক একটা মন্ত্রী কি বলছেন তার মাথামুন্ডু নেই। একজন মন্ত্রী তিনি বললেন যে, হকার, রিক্সা, ঠেলা তুলে দেবেন। এদের থাকার দরকার নেই। জন মেজর আসছেন, কলকাতায় গরিব লোকেদের তাড়িয়ে দেওয়া হবে। তিনি বিবৃতি দিলেন। ট্রান্সপোর্ট মিনিস্টার এই কথা বলেছেন। অথচ প্রোমোটাররা বাড়ি করলে সেখানে রাজমিস্ত্রি কাজ পাবে, জোগাড়েরা কাজ পাবে। একদিকে তিনি কিছু মজুরদের বিরুদ্ধে বলছেন, অন্যদিকে যারা রাজমিস্ত্রির কাজ করে, জোগাড়ের

কাজ করে, তাদের পক্ষে বলছেন। উনি প্রোমোটারদের সমাজসেবী বলছেন। আর আপনারা প্রোমোটারদের সমাজবিরোধী বলছেন। আপনাদের এখানে কি ক্রেডিবিলিটি আছে? হোয়াট ডু ইউ হ্যাভ এনি স্ট্যান্ড? আপনি এখানে বিধানসভায় এসে বিল পাশ করবেন, তারপর বলবেন যে, মতামতে কিছু এসে যায় না। পরে পার্টিতে সুভাষবাবুর বক্তব্যে সমর্থন আছে, তখন বলবেন যে, সুভাষবাবু আমাদের ছাত্র নেতা। কি গ্যারান্টি আছে বিল পাশ করার? সুভাষবাবু কামান দাগবে, আর আপনি বলবেন যে ভুল হয়ে গেছে চেঞ্জ করতে চাই। কি ক্রেডিবিলিটি আছে। নো ল passed by you has sanctity. রাষ্ট্রপতির অ্যাসেন্ট পাওয়ার পর মন্ত্রী বিবৃতি দিয়ে বলেন। ইওর পার্টি or Government cannot take any action against Panchayet Legislation you have no right ultimate sanctity responsibility and honour of the House আপনার কাছে তাই আমার প্রথম প্রশ্ন যে, এই বিল কবে মন্ত্রিসভায় পাস হয়েছে। আমরা জানতে চাই যে, মন্ত্রিসভায় যখন বিল পাস হয়, তখন আপনাদের বলার সুযোগ থাকে না কেন? তখন মন্ত্রীরা বলেন না কেন? মন্ত্রীরা মন্ত্রিসভায় বলেন না, আর বাইরে বিবৃতি দেন। রবীন দেবকে ছেড়ে দিলাম। কারণ উনি মন্ত্রিসভার মেম্বার নন। স্যার, এই আইনটা এনেছেন, উনি নতুন মন্ত্রী। অল্পদিন হল মন্ত্রী হয়েছেন। ওঁর উদ্যোগ আছে। আমি অ্যাপ্রিসিয়েট করি। যদিও উনি ওভার শ্যাডো বাই সুভাষ চক্রবর্তী। হকার উচ্ছেদ হচ্ছে। অশোক বাবু শেডে বসে আছেন। তাঁর নাম কাগজে বেরোচ্ছে না। তিনি প্লেনে চেপে শিলিগুড়ি যাচ্ছেন। আপনি একজন আইনজীবী। আমি অরিজিনাল অ্যাক্ট নিয়ে এসেছি। আপনি অশোক বাবু ১৯৯৩ সালে একটা আইন নিয়ে এলেন। ৪৪২ টি ক্লজ আছে। ১১১ পাতার সেই আইনটা আপনি ১৯৯৩ সালে নিয়ে এলেন। তার মানে কি? হোয়েন ইউ make a Comprehensive Legislation আমি সমস্ত রকম অ্যাসপেক্ট কনসিডার করে একটা আইন নিয়ে এসেছি, যেটা করলে এটা সংশোধন করতে হবে না। সংশোধন করতে হলেও মাইনর। ছোটখাট অ্যামেন্ডমেন্ট নিয়ে আসতে হবে। It is becoming a joke. এর আগে ছিল বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৩২। আপনি বললেন যে, আইনের খোল নলচে পালটে দেবেন। তারপর ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৯৩ নিয়ে এলেন। এই আইনটা হচ্ছে ১১১ পাতার। আজকে যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন ইট ইজ বিকামিং এ জোক। আপনি অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন প্রায় ১২ পাতায়। কেন আপনাকে ৪ বছরের মধ্যে একটা আইন করতে হল? এই চেঞ্জেসের কোনও এক্সপ্লানেশন আপনি এখনও দিতে পারেননি। আই ওয়ান্ট অ্যান এক্সপ্লানেশন। আপনি পিসমিল লেজিসলেশন আনলেন। যখন আপনি কমপ্রিহেনসিভ লেজিশলেশন করলেন তখন তার ৩ বছরের মধ্যে হোয়াই ডু ইউ হ্যাভ কাম? দিজ is not the principle of legislation. Why should we accept this? এইভাবে আইন তৈরি হয় না। আপনাদের হঠাৎ হঠাৎ মাথায় বুদ্ধি হয়, তখন আপনারা ভাবতে শুরু করেন। তারপর এই প্রথম আপনারা অ্যান্টিডিফেকশন ল ইনট্রোডিউস করলেন। আপনি এখানে ডিটেলস দিয়েছেন যে, মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে প্রত্যেক পলিটিক্যাল পার্টির মেম্বারদের ডিক্লারেশন দিতে হবে। প্রত্যেক পলিটিক্যাল পার্টির লোকেরা একটা লিডার চুজ করবে। তারপর সেই লিডার যদি ইু রাইটিং করে কারোর বিরুদ্ধে কমপ্লেন করে, যে আমাদের হুইপ ভায়োলেট করছে, আমাদের পার্টি ছেড়ে দিয়েছে এবং স্যার, সেটা যদি এনফোর্সড by the District Secretary of the party. তখন ইন প্রিন্সিপল

কমপিটেন্ট অথরিটি আপনারাই ঠিক করবেন যে, এ ডিসকোয়ালিফাই হয়ে যাবে কি না?

[3-00 — 3-10 p.m.]

ইন প্রিন্সিপ্যাল আমাদের আপত্তি নেই। অ্যান্টি ডিফেকশন বিল টেন্থ শিডিউল কন্সটিটিউশনাল অ্যামেন্ডমেন্ট তো রাজীব গান্ধী নিয়ে এসেছিলেন দেশের রাজনীতিতে নতুন মাত্রা। আমার প্রশ্ন হচ্ছে এই যে আপনি যখন ১৯৯৩তে নিয়ে এলেন তখন কনস্টিটিউশনাল অ্যামেন্ডমেন্ট হ্যাড নট বিন ইন ফোর্স ফর এইট ইয়ার্স, তখন আপনার কেন অফার করল না যে একটা অ্যামেন্ডমেন্ট বিল মিউনিসিপ্যালিটির জন্য দরকার। আমরা এই বিধানসভায় পঞ্চায়েত অ্যাক্ট পাস করিয়েছি। পঞ্চায়েতে এখন অ্যান্টি ডিফেকশন বিল চালু হয়েছে। আমি সিলেক্ট কমিটিতে ছিলাম। ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত আইনে, আমরা সেখানে অ্যান্টি ডিফেকশন বিল ইনট্রোডিউস করেছি। হোয়াট ইজ দি মিনিং? কেন আপনি হঠাৎ করে ৪ বছরে, উইদাউট লজিক, আপনি হঠাৎ অ্যান্টি ডিফেকশন ল নিয়ে আসছেন? কেন আপনারা ১৯৯৩তে অকার করেননি? অ্যাজ এ মিনিস্টার আপনি এ ব্যাপারে সম্পূর্ণ অ্যানসার করুন। এবারে কয়েকটি রিপাগন্যান্ট ক্লজ আছে যাতে আমাদের স্ট্রং আপত্তি আছে। আমি আগে থেকে আপনাকে বলে দিচ্ছি অরিজিনাল অ্যাক্টে আমাদের আপত্তি ছিল, এবারেও আপত্তি আছে। আপনারা একটা ওয়ার্ড কমিটির প্রভিসন এনেছেন। এখানে আপনার স্ট্যান্ডার্ড যুক্তি হচ্ছে যে, 'আমি কি করব? কন্সটিটিউশনাল অ্যামেন্ডমেন্ট যেরকম আছে আমরা সেই অনুসারে করব তো।' ফাইন! কন্সটিটিউশনাল অ্যামেন্ডমেন্ট আছে, আপনি ওয়ার্ড কমিটির কন্সটিটিউশন বলবেন, তাতে আপত্তি নেই। কিন্তু আপনি এখনও কলকাতা কর্পোরেশনে ওয়ার্ড কমিটি চালু করতে পারছেন না। তার কারণ আমাদের কাউন্সিলাররা অপোজ করছে। আমরা বিরোধিতা করছি। হ্যাঁ, আমরা বিরোধিতা করব। আমরা এই কারণে বিরোধিতা করছি যে, আপনি কর্পোরেশনে ঝুনু আনসারি নামক এক নটোরিয়াস ক্রিমিনালকে সঙ্গে নিয়ে, আপনার এক ভোটের মেজরিটিতে আপনি সেখানে ছড়ি ঘোরাচ্ছেন এবং কান্তি, প্রশান্ত এরাও একটা ভোটের মেজরিটিতে সেখানে ছড়ি ঘোরাচ্ছেন। আপনার মেইন লোক ঝুনু আনসারির উপর আপনারা ডিপেন্ড করছেন। তারপর আপনি শুনুন, সেখানে আপনি বলছেন, মেয়র ৩ জন লোক ওয়ার্ড কমিটিতে নমিনেটেড করতে পারবে এবং কংগ্রেসের যেখানে কাউন্সিলার সেখানে ওয়ার্ড কমিটির কাউনসিলার নমিনেটেড করবে। আপনি মেয়রকে দিয়ে ঢুকিয়ে দেবেন আপনাদের পৌরসভায়। আমরা গতবারে অনেক পেয়েছি, এখনও বেশি পৌরসভা আপনাদের আছে। যেখানে কংগ্রেসের কাউন্সিলার থাকবে সেখানে আপনাদের চেয়ারম্যান গুলো কয়েকটা লোক ঢুকিয়ে দেবে এবং তার ফলে আপনারা উপরে চেয়ারম্যান আছেন আবার তলায়ও আপনারা ডিসটার্ব করবেন। আমরা এভাবে ওয়ার্ড কমিটি মানব না। আপনি মহল্লা কমিটি করুন। ওয়ার্ড কমিটি, লেট ইট নট বি এ নমিনেটেড কমিটি। যে কন্সটিটিউশন অরিজিনাল অ্যাক্টে আছে, আমি সেভাবে এই কমপোজিশন মানব না। আমি বলছি তাহলে আপনি মহল্লা থেকে ইলেকশন করুন। আপনি বলুন, এই দুটো রাস্তার প্রতিনিধি হবে। আমরা মেনে নিতে রাজি আছি। আপনার আইনটা কি আছে? আইনটা না পড়ে কথা বলছেন। আইনে আছে নমিনেটেড ওয়ার্ড কমিটি তৈরি হবে। কেন নমিনেটেড ওয়ার্ড কমিটি তৈরি হবে? আমরা সেজন্য এই ওয়ার্ড কমিটির বিরোধিতা করছি। আগে ছিল যে, ৩ লক্ষের বেশি যেখানে লোক আছে

সেখানে ওয়ার্ড কমিটি চালু করা হবে। এখন আপনারা সমস্ত মিউনিসিপ্যালিটিতে ওয়ার্ড কমিটি এক্সটেন্ড করছেন। কংগ্রেস সর্বতোভাবে এই কায়দায় ওয়ার্ড কমিটি করার বিরোধিতা করবে। আগেও বলেছি, এখনও বলছি আপনারা শুনে রাখুন হয় আপনারা মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান বা মেয়রের ওয়ার্ড কমিটিতে নমিনেটেড করা তুলে দিন, নাহলে তলার স্তরে ইলেকশন করুন। নাহলে আমরা ওয়ার্ড কমিটির কন্সটিটিউশন পুরোপুরি ভাবে বিরোধিতা করব। দ্বিতীয়ত আমার আরও কয়েকটি বেসিক অবজেকশন এখানে রয়েছে। যে, আপনারা আবার বলছেন এই নতুন আইনে মিউনিসিপ্যালিটিগুলো ট্যাক্স নিতে পারবে। অন হেভি ট্রাক্স আপনাদের গভর্নমেন্টের কোনও কো-অর্ডিনেশন নেই। ৩ বছর আগে অসীমবাবু বাজেটে কি তুলে দিলেন? তিনি অকট্রয় তুলে দিলেন, এন্ট্রি ট্যাক্স তুলে দিলেন। তার মানে কী? মগরা, উলুবেড়িয়ায় চেক পোস্টে সমস্ত লরি দাঁড়িয়ে থাকত, টোল ট্যাক্স দিতে সময় নষ্ট হত ইত্যাদি ইত্যাদি। গভর্নমেন্ট প্রায় অনেক কোটি টাকার রাজস্ব তুলে দিয়ে অকট্রয় ছেড়ে দিলেন। কেন, তার পারপাস কি ছিল? তার পারপাস ছিল, এই যে ট্রাকের উপর আপনি যখন টোল ট্যাক্স নিতে যাবেন অমনি আপনার ট্রান্সপোর্ট স্লো হয়ে যাবে এবং সেটা একটা করাপশন সেন্টার হয়ে যাবে। কিন্তু আগে কি নিয়ম ছিল? আগে নিয়ম ছিল অকট্রয়ের টাকাটা সি.এম.ডি.এ. এলাকায় মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনগুলো ভাগ করে পেত। তা সত্ত্বেও তারা ছেড়ে দিচ্ছেন। আপনারা নতুন করে হেভি ট্রাকের উপর কেন কর বসান? কনসেপ্টটা হচ্ছে, মডার্ন ট্যাক্স ইভেন সেলস ট্যাক্স ইজ এ রিগ্রেসিভ ট্যাক্স। আপনি একসাথে একটা ট্যাক্স করুন, ওয়ান পয়েন্ট ট্যাক্স। এবং সেটা স্টেট-সেন্টারের মধ্যে ভাগাভাগি হয়ে যাবে। আপনারা মিউনিসিপ্যালিটিগুলোকে আবার হেভি ভেহিক্যালসের উপর থেকে টোল ট্যাক্সের রাইট দিচ্ছেন। আমি টোল ট্যাক্স অন হেভি ভিইক্যালস, আপনাদের দিতে চাই না। আমি মনে করি, এগুলোতে সম্পূর্ণভাবে আমাদের বিরোধিতা করা উচিত। এগেইন, আপনারা বলছেন, ১ লক্ষ টাকার বেশি খরচ করতে হলে সরকারের পার্মিশন নিতে হবে। এর নাম সেল্ফ গভর্নমেন্ট? একে নাকি আপনারা বলছেন, লোক্যাল সেল্ফ গভর্নমেন্ট! আজকাল একটা ছোট গলির রাস্তা করতে গেলেও ১ লক্ষ টাকা খরচ হয়ে যায় এবং এর জন্য মিউনিসিপ্যালিটিগুলোকে আপনাদের কাছে অনুমতি নিতে হবে। যেখানে আপনাদের চেয়ারম্যানেরা আছেন তাঁরা টাকা স্যাংশন পাবেন আর বাকিরা পাবেন না? যদি করতেই হয় তাহলে এই মার্জিনটা ৫ লক্ষ টাকা করে দিন। ১ লক্ষ টাকা খরচ করতে হলে সরকারের পার্মিশন নিতে হবে — আমি এটার সম্পূর্ণ বিরোধী। আমি মনে করি, এই লিমিট বাড়িয়ে দেওয়া দরকার।

আপনারা সার্ভিসম্যানদের ক্ষেত্রে প্রপার্টি ট্যাক্সে ২৫ পারসেন্ট ছাড়ের কথা বলছেন। আমি এটা সাপোর্ট করি ইন প্রিন্সিপ্যাল। দেশের জন্য যারা জীবনের ঝুঁকি নিচ্ছেন তাদের জন্য ২৫ পারসেন্ট কেন ৫০ পারসেন্ট একজাম্পশনও আমরা সমর্থন করব।

আপনারা ডেভেলপমেন্ট প্ল্যানের কথা বলেছেন এবং যে নতুন ক্লজ করেছেন তাতে অ্যানুয়াল ডেভেলপমেন্ট প্ল্যান কিভাবে করা আছে সেটা বলা হয়েছে। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি নিয়ে বামফ্রন্টের এম.এল.এ.-দের মধ্যে প্রচন্ড ক্ষোভ আছে। এদিকে আবার ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কম্পোজিশনে মিউনিসিপ্যালিটিগুলোর ডেভেলপমেন্ট প্ল্যানের কথা বলা হয়েছে। আমি মনেকরি, এইভাবে করলে সেখানে ক্ষতিগ্রস্ত হবে।

আর যেটা আমি প্রথমেই বলেছি, ইউ হ্যাভ লষ্ট ইয়োর ক্রেডিবিলিটি আফটার ইয়োর মিনিস্টার হ্যাজ পাবলিকলি ক্রিটিসাইজড এ লেজিসলেশন পাসড বাই দিজ হাউস। উই স্যুড ব্রিং ইউ ইন্টু দি বার অফ দিজ অ্যাসেম্বলি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এখানে যে 'পশ্চিমবঙ্গ পুরো সংশোধনী বিল ১৯৯৭' উত্থাপন করেছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে দু-একটা কথা বলতে চাই। স্যার, আপনি জানেন, ১৯৯৩ সালে প্রথম 'পশ্চিমবঙ্গ পুরো আইন' পরিপূর্ণ ভাবে হয়েছিল। আগে যেটা ছিল সেটা হচ্ছে, 'বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৩২'। ১৯৯৩ সালের আইনে মিউনিসিপ্যালিটিগুলোকে ক্ষমতা দেওয়া হ'ল নাগরিকদের স্বার্থে উন্নয়নের জন্য। সারা ভারতবর্ষে কোনও রাজ্যের কোনও পুরোসভার এই ক্ষমতা নেই। মাননীয় সৌগতবাবুকে অনুরোধ করব যে, আপনারা জেনে রাখুন, ১৯৯৩ সালে যে আইন ছিল সেটা পশ্চিমবাংলার পুরসভাগুলোকে অনেক বেশি ক্ষমতা দিয়েছিল এবং এর ফলে উন্নয়নের কাজ অনেক তরান্বিত হয়েছে। তবে হ্যাঁ, অভিজ্ঞতায় দেখা যাচ্ছে, পশ্চিমবাংলার কংগ্রেস পরিচালিত যে বোর্ডগুলো আছে তাদের অধিকাংশ, সবটা তা বলব না। তারা আইন মেনে চলতে পারছে না, তারা দুর্নীতির সাথে যুক্ত হয়ে যাচ্ছে, নিজেদের মধ্যে অনৈক্য। অনেক জায়গায় দেড়-দুবছর হ'ল তারা নির্বাচিত হয়ে এসেছেন, কিন্তু পরিচালনা করতে গিয়ে ভেঙে গেছে। তবে আপনারা যে চোখে দেখছেন আমরা সেই চোখে দেখছি না। আজকে ১৯৯৩ সালের পুরো আইনটাকে আরও বেশি গণতান্ত্রিকরণের জন্য পুরো পরিচালনায় এই ব্যবস্থা এখানে রাখা হয়েছে।

পৌরসভা পরিচালনাকে আরও গণতান্ত্রিকরণের জন্য এই ব্যবস্থা বিলে রাখা হয়েছে। এই যে দলত্যাগ বিরোধী আইন এটা এখানে রাখা হয়েছে, এটার দরকার ছিল। এটা শুধু আপনাদের নয়, আমাদের নয়, সকলের স্বার্থেই। এই পশ্চিমবঙ্গে পৌর আইন সংশোধন করার যে প্রস্তাব সেটা এই বিলে সুন্দরভাবে রাখা হয়েছে। এটার দরকার আরও বেশি গণতন্ত্রিকরণের জন্য। ওয়ার্ড কমিটির কথা বললেন, আমাদের দল সহ, আপনাদের দল সহ এ কথা বলছি এদের সহযোগিতা করুন যাতে ওয়ার্ড কমিটি উন্নয়নের ক্ষেত্রে কার্যকর ভূমিকা নিতে পারে। এখানে বলা হয়েছে এই সমস্ত পৌরসভায় অত্যন্ত সুন্দর ব্যবস্থা রাখা হয়েছে এই বিলে। এতে পৌরসভাগুলির উন্নয়নের কাজ ত্বরান্বিত হবে, নাগরিকরা জানতে পারবে পৌরসভা কি, আইনটা কি, কত টাকা খরচ করা হয় ইত্যাদি। এতে আরও আর্থিক ক্ষমতা দেওয়া হয়েছে, ট্যাক্স আদায় করতে পারবে, ভারি যান-বাহন, ট্রাকের উপর টোল আদায় করতে পারবে। এটাতে ফিন্যান্স কমিশনের সুপারিশ আছে। শুধু তাই নয় মিউনিসিপ্যালিটিকে ক্ষমতা দেওয়া হয়েছে, যে আজকে কোনও জমি যদি ট্রান্সফার করতে হয় তাহলে চেয়ারম্যানের সার্টিফিকেট ছাড়া হয় না। এখানে বলা হয়েছে ডিস্ট্রিক্ট রেজিস্টার, সাব-রেজিস্টাররা করবেন, আইনে লিপিবদ্ধ করা আছে তারা চেয়ারম্যানকে সহযোগিতা করবেন তাঁদের সার্টিফিকেট ছাড়া, তাঁদের সহযোগিতা ছাড়া ওখানকার কোনও জমি হস্তান্তর করা যাবে না। আমাদের অভিজ্ঞতায় দেখেছি কোনও ব্যক্তি জমি বা বাড়ি বিক্রি করে দিলেন, তার ৫, ৬ বছরের

ট্যাক্স বাকি, এবারে যিনি নতুন কিনলেন তখন তার ঘাড়ে সেটা চাপে। এই যে ফাঁকগুলো ছিল সেটা সুন্দরভাবে এই বিলে রাখা হয়েছে। নাগরিকদের স্বার্থে এটা যাতে পরিপূর্ণভাবে কার্যকর করা যায় তার জন্য এই বিলে সুন্দরভাবে রাখা হয়েছে। এই যে পরিকল্পনার কথা বললেন এতে মিউনিসিপ্যালিটির কথা আছে কি না জানি না, তবে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির সঙ্গে সামঞ্জস্য রেখে মিউনিসিপ্যালিটি এলাকায় তার পরিকল্পনা এগিয়ে নিয়ে যাবার জন্য আর্থিক অনুদান পাওয়ার সমস্ত ব্যবস্থা এই বিলে রাখা হয়েছে। ড্রাফ্ট ডেভেলপমেন্ট প্ল্যান থাকবে সেটা ৫ বছরের জন্য করা হবে। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি যা করবেন তারা আলোচনা করেই করবেন। আর্বান ডেভেলপমেন্ট সাব-কমিটিতে এটাকে পেশ করা হবে। অ্যানুয়াল ডেভেলপমেন্ট প্ল্যান ৫ বছরের জন্য, তার একটা অংশকে এক বছরের জন্য নিয়ে অ্যানুয়াল ডেভেলপমেন্ট প্ল্যান করা হবে এবং এটা কোন সময়ে সাবমিট করতে হবে বিলে তাও বলা আছে এবং সেই ভাবে পৌরসভাকে সরকার টাকা দেবেন অনুদান হিসাবে। এই পরিকল্পনায় যে যে স্কীমগুলি থাকবে, মিউনিসিপ্যালিটি যখন কাজ করবে তখন তাদের ৬ মাস অন্তর রিপোর্ট পাঠাতে হবে। আমি ৩৪ বছর একটা মিউনিসিপ্যালিটির কাউন্সিলার আছি আমার অভিজ্ঞতায় দেখেছি অনেক সময় মিউনিসিপ্যালিটিগুলি তাদের স্কীমগুলি রূপায়িত করতে পারে না, তারা টাকা পায় দেরি করে এবং তার ফলেই মেটিরিয়ালের কস্ট অনেক বেড়ে যায়, আর যার ফলে স্কীমগুলি রূপায়িত হতে পারে না। এটা অভিজ্ঞতা দিয়ে দেখেছি বলেই বলছি এটা একটা অত্যন্ত ভালো ব্যবস্থা হয়েছে। শুধু টাকা দিতে হবে, তাই নয়, ৬ মাস অন্তর রিপোর্ট পাঠাতে হবে, কাজের অগ্রগতি কতটা হ'ল জানাতে হবে। এটার খুবই দরকার আছে। এই বিলের মধ্যে পরিবেশ দূষণ রোধেরও ব্যবস্থা রাখা হয়েছে। গাছ কাটা, পুকুর বোজান ইত্যাদি বিষয়ের কথা বলা হয়েছে। এসব বিষয়ে জনমত সৃষ্টির মধ্যে দিয়ে সুফল লাভ করা সম্ভব। তাই এই বিলের মধ্যে এই বিষয়টা খুবই সুন্দরভাবে রাখা হয়েছে। আমি মনেকরি এই বিলের ওপর বিশেষ আলোচনার প্রয়োজন নেই, বিরোধিতা করার তো কোনও প্রশ্নই ওঠে না। মাননীয় সৌগতবাবু ঠিক বিরোধিতা করেননি। এই বিলের ওপর বলার সুযোগ নিয়ে উনি কয়েকটি বিষয়ে এখানে বক্তব্য রেখেছেন, সেগুলি আজকে আমাদের আলোচনার বিষয় নয়। তবে উনি বিলের বিরোধিতা করেননি। আমি ওঁর বক্তব্যের প্রতিটি শব্দ মন দিয়ে শুনেছি, উনি আসলে বিরোধিতা করেননি। কারণ এতে বিরোধিতার কিছু নেই। এতে বিরোধিতা করলে উন্নয়নের গতিকেই অবহেলা করা হবে, নাগরিক স্বার্থ ক্ষুন্ন করার কাজকে সাহায্য করা হবে। আমি মনেকরি এই বিলটি অত্যন্ত সময়োপযোগী বিল। আমরা সবাই যদি আজকে একে একসঙ্গে গ্রহণ করি তাহলে নিশ্চয়ই নাগরিকদের স্বার্থ সংরক্ষিত হবে।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল (অ্যামেন্ডমেন্ট), বিল ১৯৯৭ যেটা আজকে এখানে পেশ করেছেন তার যথার্থতা সম্বন্ধে সন্দেহ থাকায়, আমি তার বিরোধিতা করছি, যদিও মাননীয় সদস্য শ্রীনারায়ণ মুখোপাধ্যায় মহাশয় একটু আগে বললেন,- এই বিলের বিরোধিতা করার মানে নাকি উন্নয়নের বিরোধিতা করা! উন্নয়নের সংজ্ঞা উনি কি জেনেছেন এবং এই বিল পড়ে উনি কি বুঝেছেন তা আমি

বুঝতে পারছিনা! উনি প্রবীণ মানুষ, আমি ওঁকে অনুরোধ করব, বিলের ছত্রগুলো ভালভাবে অনুধাবন করতে। তা করলেই উনি বুঝতে পারবেন যে, কেন আমি বিলের বিরোধিতা করছি। অশোকবাবু নিজেই দিশেহারা, উনি নিজেই জানেননা যে, কি করতে হবে। এলোপাতারিভাবে এদিকে কিছু জুড়ে, ওদিকে কিছু জুড়ে উনি বিলটি নিয়ে এসেছেন। ১৯৯৩ সালে যে বিল এনেছিলেন তাতে অনেক বড় বড় কথা বলেছিলেন। আজকে হঠাৎ করে সুর পাল্টে গেছে, মতটা পাল্টে গেছে। সেদিন বলেছিলেন, 'প্রোফেশনাল ট্যাক্স যারা দিতে বাধ্য তাদের ১০ টাকা করে ট্রেড লাইসেন্স ধার্য করতে হবে— নট মোর দ্যান টেন রুপিস। সি.এম.সি. অ্যাক্ট ১৯৯৩-তে বলছেন, every person engaged or intending to be engaged in any profession, trade or calling in a municipal area as specified in Schedule I, shall have to pay Rs.10 as trade application fee. '৯৪ সালে অ্যাপলিকেশন ফি যেটা ১০ টাকা করেছিলেন আজকে নাকি উন্নয়নের স্বার্থে সেটাকে বাড়িয়ে করছেন — ইন্সটেড অফ রুপিস টেন, ইট হ্যাজ টু বি রুপিস ফাইভ হানড্রেড। তিন বছরের মধ্যে ১০ টাকাকে বাড়িয়ে করছেন ৫০০ টাকা। 'amendment of section 118 for increasing the maximum amount of application fee for enlistment of profession, trade and calling from Rs.10 to Rs.500. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একজন ছোট ট্রেডার, ছোট ব্যবসায়ী, যে চা-এর দোকান চালিয়ে খায় — কি একটা ছোট ব্যবসা করে খায়, যাদের এত দিন ১০ টাকা করে ট্রেড লাইসেন্স দেওয়ার কথা ছিল তাদের আজকে ৫০০ টাকা করে দিতে হবে। মাননীয় মন্ত্রী হঠাৎ করে এটা উপলব্ধি করলেন যে, তাদের ৫০০ টাকা দিতে হবে। অর্থাৎ কলকাতায় ঠেলাওয়ালা যেমন থাকতে পারবেনা, তাদের ওঁরা তাড়িয়ে দিতে চান, কলকাতায় গোয়ালারা গরু নিয়ে ব্যবসা করতে যেমন পারবে না, তাদের ওঁরা তাড়িয়ে দিতে চান, কলকাতায় রিক্সা থাকতে পারবেনা, রিক্সাওয়ালাদের যেমন ওঁরা তাড়াতে চান, কলকাতায় হকাররা থাকতে পারবেনা, তাদের যেমন তাড়াতে চান তেমন এরপর আর কলকাতায় ছোটখাটো ব্যবসায়িরাও থাকতে পারবেনা, তাদেরও তাড়াতে চাইছেন। তাহলে কারা কলকাতায় থাকবে? শুধু টাটা, বিড়লা, কাজোরিয়া, মুন্দ্রারা থাকবে আর মন্ত্রী মহাশয়দের দলের লোকেরা থাকবে কলকাতায়। মন্ত্রী মহাশয় কলকাতার জন্য একটার পর একটা আইন আনছেন, কিন্তু একটা আইন'ও বাস্তব চিন্তা-ভাবনা প্রসূত নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি কলকাতায় থাকেন, আপনি জানেন, কিন্তু এখানে কি বলা হচ্ছে দেখুন! এখানে বলেছেন, প্রেমিসেস নট বি ইউসড বাই অ্যানিমালস, বার্ডস, প্রভৃতি। যদি রাখে তার জন্য ফাইন ধরা হয়েছে ৩ হাজার টাকা অর ইমপ্রিজিনমেন্ট ফর ৬ মান্থস। আপনার বাড়িতে কুকুর আছে? দিয়েছেন এত টাকা ক্ষতিপূরণ? এইরকম অলীক আইন এনে বলছেন, প্রেমিসেস নট টু বি ইউসড বাই অ্যানিমালস, বার্ডস প্রভৃতি উইদাউট লাইসেন্স এবং তারজন্য ফাইন করা হবে ৩ হাজার টাকা অথবা ৬ মাসের ইমপ্রিজিমেন্ট, ডেলি ২৫০ টাকা। এই সমস্ত আইন আপনি বসে বসে রচনা করুন অথচ যেটা করার দরকার সেটা করছেন না। আজকে গরম পড়েছে, গোটা কলকাতা ড্রাই, বিন্দুমাত্র জল পাওয়া যাচ্ছে না। কলকাতা পৌরসভা কার সেটা আজকে বিচার করতে হবে। মন্ত্রী মহাশয় কি চালাচ্ছেন? কলকাতার ফুটপাথ পরিষ্কার হচ্ছে অথচ মেয়র রাস্তায় নামছেন না। কলকাতার ফুটপাথের মালিক কে সুভাষ চক্রবর্তী? তিনি তো বেলগাছিয়া থেকে নির্বাচিত

আধা শহর, আধা গ্রাম। কলকাতার ফুটপাথের মালিক কি কান্তি গাঙ্গুলি? তিনি তো কলকাতার অ্যাডেড এরিয়া থেকে নির্বাচিত হয়েছেন, যিনি গঙ্গাধর ভট্টাচার্য (ও.সি) খুনের আসামি হিসাবে পরিচিত হয়েছিলেন। কলকাতার ফুটপাথ কি মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য মহাশয়ের? কলকাতা কর্পোরেশনের মেয়র কলকাতার ফুটপাথ পরিষ্কার করতে রাস্তায় নামছেন না। অশোক ভট্টাচার্য, শ্রী প্রশান্ত চট্টোপাধ্যায় বলছেন, কর্পোরেশন থেকে লোক দেব না। ওদিকে সুভাষবাবু, কান্তিবাবু বলছেন আমরাই পরিষ্কার করব। এইভাবে কলকাতাকে নিয়ে ছেলেখেলা চলছে। মন্ত্রী মহাশয় অবশ্য কিছু ভাল কাজ করার চেষ্টা করছেন, কিন্তু এইসব ভাল কাজ করার আগে নিজেদের ঘরের বিরোধ মিটিয়ে নিতে হবে। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় বললেন, মন্ত্রিসভায় যদি কোনও সিদ্ধান্ত নেওয়া হয় সেটা কিন্তু যৌথ সিদ্ধান্ত, যৌথ দায়িত্ব। অথচ ওদেরই এক মন্ত্রী বলছেন আমাদের সঙ্গে কথা বলে আইন করা হচ্ছে না, কোনও নীতি নির্ধারণ করা হচ্ছে না। কোথায় নির্ধারিত হয় — আলিমুদ্দিন স্ট্রীটে? তাহলে প্রেস রিলিজ করে বলে দিন, পশ্চিমবঙ্গের পবিত্র বিধানসভায় সরকারের যে নীতি নির্দ্ধারিত হয় যার ভিত্তিতে আমরা এখানে আলোচনা করতে পারি, ঠিক সেইরকম আপনাদের দলের হেড-কোয়ার্টার নিয়ে কি আলোচনা করতে পারি না? তাই বলছি, দলের আগে রাশ টেনে ধরুন। ওদের স্বেচ্ছাচারিতা, ওদের প্রতি বিপ্লবী চিন্তাধারার যে জন্ম হয়েছে সেটা আজ প্রকাশ্যে ছড়িয়ে পড়েছে। তাই রাইটার্স বিল্ডিংসে বসে রিপোর্টারদের ডেকে বলছেন, কোথায় ইঁট খুলবেন দেখতে চান। ইঁট খুললে আমি আর রবীন দেখে নেব। এই হচ্ছে সরকারের অবস্থা। অশোকবাবু একটার পর একটা আইন রচনা করছেন, বাস্তবের সঙ্গে যার কোনও সম্পর্ক নেই। ১ লক্ষ টাকার উন্নয়নের কাজ যদি ঝাড়গ্রাম মিউনিসিপ্যালিটি বা কোনও কর্পোরেশন করতে চায় তাহলে সরকারের কাছ থেকে অনুমোদন নিতে হবে। সেটা মন্ত্রী মহাশয়ের লাল ফিতের বাঁধনে আটকা পড়ে যাবে। ১ লক্ষ টাকায় নর্দমা তৈরি হয় না। তারজন্যও মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্যের কাছে ফাইল আসবে! তিনি তার দল দেখবেন, এরিয়া দেখবেন, শিলিগুড়ি মিউনিসিপ্যালিটি দেখবেন, সি.এম-ডি.এ দেখবেন, সি.আই.টি দেখবেন, কর্পোরেশন দেখবেন, এতগুলি মিউনিসিপ্যালিটি দেখবেন। আর ঐ দূরবর্তী মিউনিসিপ্যালিটির ১ লক্ষ টাকার পরিকল্পনার স্যাংশনের জন্য আপনার ঘরে ফাইল বন্দি হয়ে পড়ে থাকবে ৩ বছর। ৩ বছর পর স্যাংশন্ড যখন হবে তখন সেই পরিকল্পনা কাজে তার খরচ বেড়ে যাবে ২ লক্ষ টাকা। এটা তো নাদির শাহ'র রাজত্ব, তানাশাহির রাজত্ব চলছে দেখছি। উনি নতুন করে যে বিল নিয়ে আসছেন তার প্রত্যেকটি ছত্রে ভ্রান্তি, এমন ব্যবস্থা সৃষ্টি করেছেন সবই ইন-ডিসিসন হয়ে গেছে। আজকে ওদের যে সিদ্ধান্ত, কালকে সেটা পাল্টাচ্ছে। যে সিদ্ধান্ত কালকে গ্রহণ করছে সেটা ইমপ্লিমেনটেড হচ্ছে না। একরকম বলছে, কাজ করছেন অন্যরকমভাবে। মিউনিসিপ্যালিটিগুলির জন্য যা করবেন বলছেন তা সবই ভ্রান্তিবিলাস ছাড়া আর কিছু নয়। একবার বলছেন মিউনিসিপ্যালিটিগুলিকে দায়িত্ব দেব, অপরদিকে ক্ষমতা রাইটার্স বিল্ডিংসে আবদ্ধ রাখছেন। একবার বলছেন ডি-সেন্ট্রালাইজেশন করব। জেলায় জেলায় জেলা পরিষদ তৈরি করবে জেলা ডেভেলপমেন্ট কমিটি। অথচ ১ লক্ষ টাকার কাজ করতে গেলে মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্যের কাছে ফাইল পাঠাতে হবে। এখানকার অনুমতি নিয়ে তবেই রাস্তার কাজ করতে হবে। এটা হয় না। এটা সোনার পাথর বাটি হয়ে গেছে। এটা যে না জানেন তা নয়। এটা জেনেশুনেই করেছেন। এই যে

বিভ্রান্তি আজকে ওরা ক্ষমতাকে করায়ত্ব করার জন্য করছেন আসলে জয় করেও ওদের ভয় যায়নি। ওরা ওয়ার্কিং কমিটি করার নাম করে এক অদ্ভুত অবস্থা চাপিয়ে দিচ্ছে। কমিশনার এবং কাউন্সিলার যাঁরা আছেন সেই কাউন্সিলার যদি বিরোধী দলের হন এবং তিনি যদি কাজ করেন তাহলে বিরোধী দলের নাম হবে। তাই গুঁজে দাও দুটো লোককে যারা বাধা দেবে। মিউনিসিপ্যালিটির একদল ইলেকটেড কমিশনার নিয়ে ফর্ম, হয় কে নমিনেট করবেন ঐ লোকেদের? না চেয়ারম্যান, বুঝে দেখুন, একজন ইলেকটেড প্রতিনিধির উপর খবরদারি করবে মেয়রের দালাল, যে সব কিছু ভেস্তে দেবে। আজকে বেশিরভাগ মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন ওদের কব্জায় রয়েছে, কিন্তু তো এ জিনিস থাকবে না। সেইজন্য বন্ধু হয়ে ওদের উপদেশ দিই যে, খারাপ আইন পড়লে তার ফল কিন্তু মারাত্মক হবে। আগামী দিনে যদি আমরা সমস্ত মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনের দখল পাই তাহলে তো আমরা এই আইনই প্রয়োগ করব। তাই অনুরোধ করব এই আটকে দেবার গান না গেয়ে গড়বার গান করুন। কর্পোরেশন, মিউনিসিপ্যালিটির উন্নয়নকে স্তব্ধ করে দেবেন না। এই বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন এই মিউনিসিপ্যালিটি বিলের মধ্যে নিয়ে এসেছেন যারা ট্যাক্স দেয় সেই ট্যাক্স বাড়িয়ে ট্যাক্স উসুল করতে হবে। আপনি জানেন উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি যখন হয়েছিল তখন ৬টি গ্রামীণ এলাকা ছিল। যে গ্রামীণ এলাকার মধ্যে উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটিকে ঢুকিয়ে দিয়ে সেখানে বিভিন্ন এলাকায় ট্যাক্স ধরা হয়েছিল, যারা ছিটেবেড়ার ঘরে আছে তাদের যে ট্যাক্স দিতে হয়, আর যারা পাকা বাড়িতে আছে তাদেরও সেই ট্যাক্সই দিতে হয়। আপনি জানেন উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির যিনি চেয়ারম্যান তাকে যদি একলক্ষ টাকার বেশি কোনও উন্নয়নের জন্য খরচ করতে হয় তাহলে তাঁকে সরকারের কাছ থেকে অনুমতি নিতে হবে। আপনি জানেন উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান তিনি শুধু মাস্টার রোলে কাজ করিয়েছেন ২ লক্ষ টাকার উপর। আর কংগ্রেসের কাউন্সিলার যারা আছেন তাদের যদি কুড়ি হাজার টাকার মাস্টার রোলে কাজ হয় তাহলে তাদের বিরুদ্ধে ভিজিল্যান্স এসে যায়। সেইজন্য এই জনস্বার্থবিরোধী বিলের বিরোধিতা করছি। বেনিফিশিয়ারি কমিটি করা হবে গ্রামের সাধারণ মানুষদের নিয়ে, সেখানে দলবাজি করার জন্য মার্কসবাদি কাউন্সিলাররা পার্টি ক্যাডারদের বেনিফিশিয়ারি কমিটিতে শো করেছেন, এইভাবে বেনিফিশিয়ারি কমিটি করা হচ্ছে। সেইজন্য আমরা বেনিফিশিয়ারি কমিটিকে বয়কট করতে চাই। উলুবেড়িয়া একটি শিল্পাঞ্চল। সেই শিল্পাঞ্চলের মধ্যে যেখানে যেখানে কলকারখানা আছে সেখানে রাস্তার যে অবস্থা তাতে গাড়িঘোড়া চলাচল করতে পারে না, ফলে সেখানে ইন্ডাস্ট্রি ধুক ধুক করে চলছে। রাস্তা খারাপের কারণে সেখানে লরি মালিকরা গাড়ি ঢোকাতে চান না। আপনারা জানেন, পৌর কর্মচারী যারা রিটায়ার করেছেন তারা পেনশন পাচ্ছেন না, গ্র্যাচুইটি পাচ্ছেন না। এমন অনেক পৌর কর্মচারী আছেন যারা দুনিয়া থেকে চলে গেছেন, কিন্তু পেনশন পাননি। রাজ্য সরকার একটি আইন করে যারা ক্যাজুয়াল কর্মী তাদের আউট করে দিচ্ছেন। এইভাবে বহরমপুর, কোচবিহার এবং চন্দননগর মিউনিসিপ্যালিটিতে ক্যাজুয়াল কর্মীদের ছাঁটাই করা

হয়েছে। তারজন্য মন্ত্রী মহাশয় যে বিল পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি। আপনারা জানেন, এমন অনেক জায়গা রয়েছে যেখানে বিদ্যুৎ নেই, রাস্তা নেই, অথচ সেইসব জায়গাকে আজকে মিউনিসিপ্যালিটি করা হয়েছে। কোনওরকম ডেভেলপমেন্ট নেই সেখানে। আপনারা জানেন, উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে বোরো কমিটি যা তৈরি হয়েছে সেই বোরো কমিটিকে কোনও দায়িত্ব দেওয়া হয়নি কাজ করতে দেওয়া হবে না বলে। ১৯৯৩ থেকে ১৯৯৬ পর্যন্ত উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির মেজার বুক পৌরসভা থেকে উধাও হয়ে গেছে এবং তারফলে ঐ মেজার বুকের কোটি কোটি টাকার কোনও হদিশ আজ পর্যন্ত পাওয়া যায়নি। আজকে এইরকম অরাজকতা চলছে বলে আমরা এই বিলের বিরোধিতা করছি। পৌরসভাগুলিতে এমন সব কর্মচারী রয়েছেন যারা ১০-১৫ বছর ধরে কাজ করছেন অথচ আজ পর্যন্ত তাদের পার্মানেন্ট করা হয়নি, উল্টে তাদের উপর নানারকম অত্যাচার চালানো হচ্ছে। তার জন্য এই বিল সংশোধনের দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পৌর বিধায়ক মন্ত্রী মহাশয় সভায় 'ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৭' যা উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং আমি মনে করছি, বিলটা খুবই সময়োপযোগী। এটা নতুন কোনও বিল নয়, ১৯৯৩ সালে যে আইন পাস করা হয়েছে বিলটা তার অ্যামেন্ডমেন্ট মাত্র। এটা আনা হয়েছে আরও বেশি সরলীকরণ, বিশেষ করে পৌরজন যাতে নাগরিক পরিষেবা পেতে পারেন তারজন্য আমরা জানি যে, পৌরসভা এবং কর্পোরেশনে সবচেয়ে বেশি দরকার হচ্ছে ড্রেনেজ সিস্টেম, পানীয় জল, আলো, শিক্ষা, স্বাস্থ্য ইত্যাদি পরিষেবা। আজকের পরিবর্তিত পরিস্থিতিতে বিশেষ করে শহরে বাস করেন যেসব নাগরিক তাদের আর্থিক যোগ্যতা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। অবশ্য কিছু লোক নিশ্চয়ই আছেন যারা দারিদ্র সীমার নিচে বাস করেন। সেই জন্য নিশ্চিতভাবে আমাদের যেটা দেখা দরকার সেটা হচ্ছে পৌরবাসী এবং নগরবাসী যাতে পরিষেবা পেতে পারে সেই ব্যাপারে সরকারের উদ্যোগ নেওয়া উচিত এবং পৌরবাসীকে উন্নয়নের কাজে যুক্ত করা উচিত। তবে তাঁদেরও কিছু আর্থিক দায়িত্ব নেওয়ার দরকার আছে। আর্থিক দায়িত্বের কথা এখানে বলা হয়েছে, তাঁরা সেটা বহন করবে। রাজ্য সরকার খরচ ইত্যাদি করবে; সবটা যেন একটা মনিটারিং--এর মধ্যে দিয়ে জনগণের কাছে নিয়ে যাওয়া যায়। মনিটারিং-এর ব্যবস্থা এখানে করা হয়েছে। এর আগে মিউনিসিপ্যালিটি কর্পোরেশনে যেখানে অনেক বেশি মানুষ বাস করতো সেখানে এই ব্যবস্থা ছিল, এখন যেটা করা হচ্ছে আরও ছোট যে সমস্ত জায়গাগুলি আছে সেখানে আমাদের রাজ্য সরকার দৃষ্টি দিচ্ছে। আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, শহরে হাউস টু হাউস পানীয় জলের ব্যবস্থা থাকা উচিত। তারা তা থেকে বঞ্চিত হচ্ছে। আমি যেখানকার প্রতিনিধিত্ব করি, আলিপুরদুয়ার, অত্যন্ত প্রাচীন মিউনিসিপ্যালিটি, সেখানে আজ পর্যন্ত হাউস টু হাউস পানীয় জলের কানেকশন দেওয়া হয়নি। এখানে পি.এইচ.ই এবং পৌরসভা যুক্ত ভাবে স্টাডি করেছিল, তারা কিন্তু সুপারিশ করেছিল। আমি মাননীয় গৌতমবাবুকে অনুরোধ করেছিলাম সেখানে যেতে, উনি গিয়ে দেখে এসেছিলেন। শুধু আলিপুরদুয়ার নয় যে সমস্ত মিউনিসিপ্যালিটিতে হাউস টু হাউস পানীয় জলের কানেকশন নেই সেটা আপনার দেখা দরকার। তাদের জলকর দিতে হবে

বলেছেন। জলকর দিতে হবে ঠিকই, উন্নয়নের কাজকে সাহায্য করার জন্য জলকর দেওয়া উচিত। কিন্তু যারা জল কর দেবে তারা যাতে নিশ্চিতভাবে পানীয় জল পায় সেটা দেখা দরকার। আলিপুরদুয়ারে দেখি গ্যালনের পর গ্যালন জল নষ্ট হয়ে যাচ্ছে। কিন্তু সেই অপচয় বন্ধ করার কোনও ব্যবস্থা নেই, কোনও উদ্যোগ নেই। ইলেক্ট্রিসিটি ডিপার্টমেন্ট, ডব্লু.বি.এস.ই.বি, বহু জায়গায় আলো পৌঁছে দিতে পারেনি। মিউনিসিপ্যালিটিতে সদ্য যুক্ত হয়েছে যে সমস্ত এলাকা সেখানে অনেক জায়গায় বিদ্যুৎ সরবরাহ নেই। যে সমস্ত শহরের ভিতর দিয়ে রেল লাইন গিয়েছে তারা তার পরিষেবা থেকে বঞ্চিত। পরিসেবা পাওয়ার ক্ষেত্রে যে অসুবিধার সৃষ্টি হচ্ছে তার জন্য দায়ী শুধু মিউনিসিপ্যালিটি ডিপার্টমেন্ট কিংবা রাজ্য সরকার নয়, তার সঙ্গে অন্যান্য ডিপার্টমেন্টও যুক্ত। রেল ডিপার্টমেন্ট একটা বড় বাধা। এই সমস্ত ডিপার্টমেন্টের সঙ্গে একটা সমন্বয় দরকার। তারপর বহু মিউনিসিপ্যালিটি আছে যেগুলি নদীর তীরে অবস্থিত। সেই নদীগুলির এমব্যাঙ্কমেন্ট ভাল নেই। সেইগুলি জেলা পরিষদ কন্ট্রোল করে, জেলা পরিষদের আন্ডারে মিউনিসিপ্যালিটি কিন্তু মিউনিসিপ্যালিটির নিজস্ব কোনও উদ্যোগ নেই। বিগত দিনে যে বিধ্বংসী বন্যা হয়ে গেল তাতে উত্তরবঙ্গ সহ দক্ষিণবঙ্গের বিভিন্ন অঞ্চল একেবারে ওয়াস আউট হয়ে গেল। বিশেষ করে আলিপুরদুয়ারের বেশির ভাগ জায়গা বিরাট ক্ষয়ক্ষতি হয়ে গেল। পরবর্তীকালে রেসটোরেশনের যে কাজ, স্কুলবাড়ি নির্মাণ থেকে সমস্ত রকম কাজ মিউনিসিপ্যালিটি করতে পারেনি। এই ব্যাপারে বিশেষ উদ্যোগ নেওয়া দরকার। মন্ত্রীমহাশয় যথেষ্ট এনারজেটিক, ওনার উদ্যোগ আছে। আমি বলব মিউনিসিপ্যালিটির সাথে বিভিন্ন ডিপার্টমেন্টের একটা সমন্বয় দরকার। তাহলেই উন্নয়নের সুসম বিকাশ ঘটবে। আলিপুরদুয়ারে পানীয় জল এবং বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতি ঘটবে। আশাকরি যে উদ্যোগ নিতে এই বিল এনেছেন সেই ব্যাপারে আপনি সার্থক হবেন। এই বিল আনার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অভিনন্দন জানাচ্ছি। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি আমাকে বলার সুযোগ করে দিয়েছেন বলে। আমি আশা করব এই বিল আইনে কার্যকর হবে এবং এই আইন শহরবাসীদের কাজে লাগবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল (অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৭ যেটা মাননীয় মন্ত্রী মহাশয় এখানে প্রডিউস করলেন সেই বিল মোটেই সময়োপোযোগী নয় এবং বাস্তব সম্মত নয়। আজকের দিনের যে কারেন্ট ফিচার তা হল আইন করার পর সেটা আইনেই থেকে যায়, কোনও দিন ইমপ্লিমেন্ট হয় না। আজকে আমরা বিরোধীপক্ষে আছি বলে বিরোধিতা করছি এই কথা আপনারা বলতে পারেন। কিন্তু ঘটনা তা নয়। আমরা যেটা খারাপ দেখি যে দোষ দেখি সেটা আমরা তুলে ধরি। ভালকে ভাল বলি, খারাপকে খারাপ বলি। মাননীয় সৌগতবাবু যেটা বলে গিয়েছেন সেটা যদি গুরুত্ব দেওয়া না হয় তাহলে খারাপ হবে।

আজকে আপনাদের মন্ত্রী সুভাষ চক্রবর্তী, তিনি অত্যন্ত দাম্ভিক মন্ত্রী। তিনি বলেছেন যে, আইন আইনের পাতায় থাকে। আইন কোনওদিন ইম্পিমেন্টেড হয় না। এইসব আইন

হয়েছে। তারজন্য মন্ত্রী মহাশয় যে বিল পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি। আপনারা জানেন, এমন অনেক জায়গা রয়েছে যেখানে বিদ্যুৎ নেই, রাস্তা নেই, অথচ সেইসব জায়গাকে আজকে মিউনিসিপ্যালিটি করা হয়েছে। কোনওরকম ডেভেলপমেন্ট নেই সেখানে। আপনারা জানেন, উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে বোরো কমিটি যা তৈরি হয়েছে সেই বোরো কমিটিকে কোনও দায়িত্ব দেওয়া হয়নি কাজ করতে দেওয়া হবে না বলে। ১৯৯৩ থেকে ১৯৯৬ পর্যন্ত উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির মেজার বুক পৌরসভা থেকে উধাও হয়ে গেছে এবং তারফলে ঐ মেজার বুকের কোটি কোটি টাকার কোনও হদিশ আজ পর্যন্ত পাওয়া যায়নি। আজকে এইরকম অরাজকতা চলছে বলে আমরা এই বিলের বিরোধিতা করছি। পৌরসভাগুলিতে এমন সব কর্মচারী রয়েছেন যারা ১০-১৫ বছর ধরে কাজ করছেন অথচ আজ পর্যন্ত তাদের পার্মানেন্ট করা হয়নি, উল্টে তাদের উপর নানারকম অত্যাচার চালানো হচ্ছে। তার জন্য এই বিল সংশোধনের দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পৌর বিধায়ক মন্ত্রী মহাশয় সভায় 'ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৭' যা উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং আমি মনে করছি, বিলটা খুবই সময়োপযোগী। এটা নতুন কোনও বিল নয়, ১৯৯৩ সালে যে আইন পাস করা হয়েছে বিলটা তার অ্যামেন্ডমেন্ট মাত্র। এটা আনা হয়েছে আরও বেশি সরলীকরণ, বিশেষ করে পৌরজন যাতে নাগরিক পরিষেবা পেতে পারেন তারজন্য আমরা জানি যে, পৌরসভা এবং কর্পোরেশনে সবচেয়ে বেশি দরকার হচ্ছে ড্রেনেজ সিস্টেম, পানীয় জল, আলো, শিক্ষা, স্বাস্থ্য ইত্যাদি পরিষেবা। আজকের পরিবর্তিত পরিস্থিতিতে বিশেষ করে শহরে বাস করেন যেসব নাগরিক তাদের আর্থিক যোগ্যতা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। অবশ্য কিছু লোক নিশ্চয়ই আছেন যারা দারিদ্র সীমার নিচে বাস করেন। সেই জন্য নিশ্চিতভাবে আমাদের যেটা দেখা দরকার সেটা হচ্ছে পৌরবাসী এবং নগরবাসী যাতে পরিষেবা পেতে পারে সেই ব্যাপারে সরকারের উদ্যোগ নেওয়া উচিত এবং পৌরবাসীকে উন্নয়নের কাজে যুক্ত করা উচিত। তবে তাঁদেরও কিছু আর্থিক দায়িত্ব নেওয়ার দরকার আছে। আর্থিক দায়িত্বের কথা এখানে বলা হয়েছে, তাঁরা সেটা বহন করবে। রাজ্য সরকার খরচ ইত্যাদি করবে; সবটা যেন একটা মনিটারিং—এর মধ্যে দিয়ে জনগণের কাছে নিয়ে যাওয়া যায়। মনিটারিং-এর ব্যবস্থা এখানে করা হয়েছে। এর আগে মিউনিসিপ্যালিটি কর্পোরেশনে যেখানে অনেক বেশি মানুষ বাস করতো সেখানে এই ব্যবস্থা ছিল, এখন যেটা করা হচ্ছে আরও ছোট যে সমস্ত জায়গাগুলি আছে সেখানে আমাদের রাজ্য সরকার দৃষ্টি দিচ্ছে। আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, শহরে হাউস টু হাউস পানীয় জলের ব্যবস্থা থাকা উচিত। তারা তা থেকে বঞ্চিত হচ্ছে। আমি যেখানকার প্রতিনিধিত্ব করি, আলিপুরদুয়ার, অত্যন্ত প্রাচীন মিউনিসিপ্যালিটি, সেখানে আজ পর্যন্ত হাউস টু হাউস পানীয় জলের কানেকশন দেওয়া হয়নি। এখানে পি.এইচ.ই এবং পৌরসভা যুক্ত ভাবে স্টাডি করেছিল, তারা কিন্তু সুপারিশ করেছিল। আমি মাননীয় গৌতমবাবুকে অনুরোধ করেছিলাম সেখানে যেতে, উনি গিয়ে দেখে এসেছিলেন। শুধু আলিপুরদুয়ার নয় যে সমস্ত মিউনিসিপ্যালিটিতে হাউস টু হাউস পানীয় জলের কানেকশন নেই সেটা আপনার দেখা দরকার। তাদের জলকর দিতে হবে

বোঝা চাপিয়ে দেবেন? মানুষ কি তা দেবে? স্বভাবতই তা তারা দেবে না। ফলে হাইকোর্টে ঝুলে থাকবে। আপনি আইন করছেন অথচ তা ইমপ্লিমেন্টেড হচ্ছে না। আইনে আছে, যে কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটি চার বছর পরপর অ্যাসেসমেন্ট করবে না তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। আপনার এই আইনকে রূপায়িত করতে হবে। রিভিউ পিটিশনগুলো '৭১ সাল থেকে পড়ে আছে। আপনি কেন আইন করে বলছেন না যে, কোনও মানুষ যদি অ্যাগ্রিভড্ হন এবং পিটিশন করেন, তাহলে তা ছ'মাসের মধ্যে ডিসপোজ করতে হবে? অ্যাসেসমেন্টের রিভিউ পিটিশন মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন'এ দীর্ঘদিন ধরে পড়ে থাকছে। আপনাকে রিভিউ-এর ব্যাপারে চিন্তা ভাবনা করতে হবে এবং এই ব্যাপারে এম এল এ-দের যুক্ত করতে হবে। আরেকটা জিনিস আমরা লক্ষ্য করেছি সেটা হচ্ছে যে, অপজিশন লিডারদের কর্পোরেশনে বা মিউনিসিপ্যালিটিতে সব জায়গায় সমানভাবে স্বীকৃতি দেওয়া হয় না। যেখানে কংগ্রেস পরিচালিত মিউনিসিপ্যালিটি সেখানে আপনারা স্বীকৃতি দিচ্ছেন না। আমি আশা করব তাদেরকে আপনি স্বীকৃতি দেবেন। আরেকটা জিনিস বলতে বাধ্য হচ্ছি সেটা হচ্ছে যে, কাউন্সিলার বা কমিশনার যারা নির্বাচিত হন তারা প্রত্যেকেই বড় ঘরের ছেলে নয়, অত্যন্ত নিম্ন মধ্যবিত্ত ঘরের থেকে নির্বাচিত হয়ে আসেন। এম পি এবং এম.এল.এ-দের ভাড়া ক্রমশ বাড়ছে, তারা তাদের লোক নিয়ে এখান থেকে ওখানে যেতে পারেন অথচ কাউন্সিলার বা কমিশনাররা যারা হিরো টু জিরো কাজ করে যাচ্ছেন তারা পায় ন্যূনতম বেতন মাত্র ৩০০ টাকা করে। সুতরাং আমি আশা করব যে, তাদের রেমুনারেশনটা বাড়ানোর ব্যাপারে আপনি একটু চিন্তাভাবনা করবেন। তারপরে কর্পোরেশনে অপজিশন লিডারদের দেয় সুযোগ সুবিধা আছে সংবিধানমতো, তার থেকে তারা যেন বঞ্চিত না হয় সেই দিকটা আপনাকে দেখতে হবে। আপনার কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটি এলাকাগুলোর জলের সুবিধা পাওয়ার কথা। মাননীয় নির্মলবাবু ওনার এলাকায় হাউস টু হাউস জলের কানেকশন দেওয়ার জন্য আবেদন করলেন কিন্তু আমার আসানসোল মিউনিসিপ্যালিটি ১০৪ বছরের, এখন কর্পোরেশন হয়েছে, সেখানে হাউস টু হাউস জল যাওয়া তো দূরের কথা, এখনো অনেক অঞ্চলে পর্যাপ্ত পরিমাণে জলের ব্যবস্থা হয়নি। আজকের যে অবস্থা তাতে জানি যে আজকেও তারা জলের জন্য হাহাকার করছে। গতকাল সব জায়গায় জল সরবরাহ করা যায়নি। আপনি যদি এইচ ই সঙ্গে যোগাযোগ করে জলের ব্যবস্থা করতে পারেন তাহলে জলের জন্যে যে হাহাকার সেটা কমতে পারে। আপনি জলের সাপ্লাইয়ের ব্যবস্থা না করে ট্যাক্স ইম্পোজ করবেন না। আপনার কর্পোরেশনের তো ১০-১২টা করে গাড়ি আছে অথচ বিদ্যুতের তো কোনও ব্যবস্থা নেই। আপনার বিদ্যুৎ নেই, পানীয় জলের অভাব তারওপরে এত বেশি করে ট্যাক্স ইমপোজ করতে যাচ্ছেন কি করে? মানুষের যে ন্যূনতম প্রয়োজন পানীয় জল, শিক্ষা এবং স্বাস্থ্য, তার কোনও ব্যবস্থা নিতে পারছেন না। আপনার কর্পোরেশনের প্রচুর বিল্ডিং পড়ে আছে। কোনওটার জানলা নেই, কোনওটার দরজা নেই, আবার কোনও বাড়ি আবার ভেঙেই পড়ছে, সেগুলো সারালে পরে সেখানে শিক্ষার ব্যবস্থা করতে পারেন। সুতরাং এসব দিকে একটু নজর দিন। সুতরাং আইন করার আগে শিক্ষা, স্বাস্থ্য, পানীয় জল এবং বিদ্যুৎ লাইন দেওয়ার ক্ষেত্রে একটু ভেবে চিন্তা করুন। এসব না করে শুধু মাত্র আকাশ কুসুম আইন করহলে সেটা বইতেই থেকে যাবে কার্যকর আর হবে না। এইকথা বলে এই বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**श्री लगन देव सिंह :** माननीय डिप्टी स्पीकर सर, पहले वेस्ट बंगाल म्युनिसिपल एमेन्डमेन्ट बिल १९९७ मंत्री महोदय पेश किए है मै उसका समर्थन करता हूं। समर्थन करते हुए बिल मे जो कई प्रोभीजन रखा गया है उसपर कांग्रेस के साथियो का ध्यान दिलाना चाहुंगा। कांग्रेस बेन्च इस आलोचना मे जो कहे कि गलत काम होगा तो मै उनसे कहना चाहुंगा इस बिल मे गलत करने जैसी कोई चीज नही है। क्योकि १९९३ मे जब बिल पेश किया गया था उसी समय सब कुछ तय हो गया था। और उन्हे यह समझना चाहिए कि विशेष परिस्थिति मे इस एमेन्डमेन्ट की आवशयकता पडी हैं। इसीलिए हमारे सोगत बाबु निर्धारित १५ मिनट मे से ४ मिनट एमेन्डमेन्ट से बाहरी चीजो पर बात किए और ७ मिनट लोगो को गुमराह किए। उन्होने जो वार्ड कमिटि पर जो चर्चा किए है वह एक कन्सेसन हैं। वार्ड कमिटि बनाने का जो प्रावधान रखा गया हैं उसमे ३ लाख लोग जहां बास करेगे सभी जगहो, शहरी म्युनिसीपलीटी मे किया गया है। जबकि आपको याद होगा क्योकि कलकता कारपोरेशन के सम्बन्ध मे सौगत बाबु कुछ दलील पेश कर रहे थे। मै आपलोगो का ध्यान कलकता के उसपार हावड़ा नगरी की ओर दिलाना चाहूंगा जहां पर कानुन के तहतवार्ड कमिटिका प्रावधान है और वहां पर कार्य सुचारु रुप से चल रहा है। मगर आपने जो कहा कलकता कारपोरेशन मे किस तरह से

আমরা মানব না, আমরা মানতে পারিনা। কারণ এখানে দলবাজি হয়েছে, সি.পি.এম.-এর লোককে, বামফ্রন্টের লোককে ঢোকানোর চেষ্টা হয়েছে। মাননীয় সৌগতবাবু আপনারা তো বিরোধিতার হাওয়ার উপর ভেসে বেড়াচ্ছেন, তাই বিরোধিতা করছেন। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন সম্বন্ধে নিশ্চয় আপনারা জানেন, জড়িতও আছেন। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে ওয়ার্ড কমিটি হয়েছে, দি এক্সাসাইজ অফ দি পাওয়ার কনফেয়ার্ড অফ সাব-সেকশন (২) অফ সেকশন অফ দি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট ১৯৮০ যা হয়েছিল, তাতে কম্পোজিশন সম্বন্ধে যা বলা আছে, তাতে পরিষ্কার লেখা আছে, ধরুন ৫ হাজার জনসংখ্যা যেখানে থাকবে সেখানে ৪ জনের ওয়ার্ড কমিটি হবে, তারপর প্রত্যেক ১ হাজারে ১টা করে অ্যাডিশনাল মেম্বার হবে, এই ভাবে সর্বাধিক সদস্যসংখ্যা ১৪ জন হবে। যেখানে ৪ জনের সদস্য আছে, সেখানে ৩ জন কাউন্সিলার নমিনেটেড করবে, একজন কর্পোরেশনের মেয়র করবে। যে ওয়ার্ডে কংগ্রেসের লোক জিতবে, সেখানে তো কংগ্রেসের লোককেই দেবে, নিশ্চয় রবীন বাবুর লোককে দেবেন না। আপনি এটা জানেন ইচ্ছা করেই পাস কাটিয়ে গিয়েছেন। ওয়ার্ড কমিটির সম্বন্ধে আমরা যেটা চাইছি, ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার যেটা হয়েছে, পঞ্চায়েত অঞ্চল হয়েছে, শহরাঞ্চলে আমরা সেটা করতে চাচ্ছি। সেটা আপনাদের মনে লাগছে। মাননীয় মন্ত্রী যেটা বলতে চেয়েছেন, বামফ্রন্ট সরকার যেটা চাইছেন, বিভিন্ন ওয়ার্ড

কমিটির কাজটা আমরা সুষ্ঠুভাবে করব। হাওড়ায় দেখুন, বছরে ১ বার করে মিটিং করতে হবে, ওয়ার্ড কমিটির লোকদের ডেকে সারা বছরের প্লানিংটা রাখতে হবে! কাউন্সিলাররা নিজের ইচ্ছামতো বাড়ির সামনে কাজ করতে পারবে না তাকে ওয়ার্ড কমিটির মতামত নিয়ে কাজটা করতে হবে। এটাই হচ্ছে ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার, এটা বামফ্রন্ট সরকার করতে চাইছে। একটা জিনিস আপনি কায়দা করে পাস কাটিয়ে গিয়েছেন, পঙ্কজ বাবুও বলেননি, প্রত্যেক বারে আপনারা কুন্দলিয়ার কথা বলেন, বাজোরিয়ার কথা বলেন, এবারে আমরা যেটা করতে চাইছি, সমস্ত জায়গায়, সমস্ত এলাকায় ছোটখাটো মিউনিসিপ্যাল এলাকায় যেখানে বেআইনি বাড়ি হচ্ছে, জোর-জবরদস্তি করে প্রমোটাররা বাড়ি করছে, সেখানে ফাইন-এর ব্যবস্থা, শাস্তির ব্যবস্থা আগে ছিল না, আপনারা তো বোম্বেতে যান, বিভিন্ন জায়গায় যান, কিন্তু শাস্তি বা ফাইন এইসব জিনিস একসঙ্গে কোথাও হয়নি। আপনারা খোঁজ নেবেন, এটা আমরা চাইছি, একেবারে নিচের লেবেল পর্যন্ত যাতে মিউনিসিপ্যাল এলাকা পর্যন্ত করা যায়, সেটাই আমরা করতে চাইছি। এখন বিরোধী দল নেতা নেই, ডেপুটি লিডার অম্বিকাবাবুও নেই, উনি থাকলে ভাল হত। কয়েকদিন আগে হাওড়ার মিউনিসিপ্যাল কর্পোরেশন এলাকায় পি.এম. বস্তি আছে, সেখানে বেআইনি বাড়ি ভাঙার [**] উনি ওখানে উপস্থিত ছিলেন, ভাঙার ব্যাপারে সেদিন পুলিশকে বাধা দিয়েছে, কর্পোরেশনের লোককে বাধা দিয়েছে,—আগামিকাল যখন উনি আসবেন জেনে নেবেন — শুধু তাই নয়, কলকাতা কর্পোরেশন এলাকায় যখন বাড়ি ভাঙা হচ্ছিল তখন কংগ্রেসের কাউন্সিলাররা গিয়ে সমস্ত বেআইনি কাজকর্ম করেছে। আনঅথরাইজড কন্স্ট্রাকশনের ব্যাপারে বামফ্রন্ট সরকার শক্তভাবে হাল ধরতে চায় এবং সেইজন্য আমরা চাই নিচের তলা থেকে উপর তলা পর্যন্ত ফাইন-এর ব্যবস্থা করে এইগুলি করা হবে। আপনারা তো ভুলে গেছেন, আপনারা তো বললেন এখানে ১ লক্ষ টাকার কথা। আমাদের বন্ধু চিফ হুইপ একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন। এক লাখ টাকার ভাগটাকে যদি না বাড়ানো যায় তাহলে সঠিকভাবে পৌরসভার কোনও কাজ করা যাবে না। এই বিলের মাধ্যমে আরও সঠিকভাবে মিউনিসিপ্যাল এলাকায় আমরা কাজ করতে পারব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শুনুন যেকোনও মেম্বার এর বিরুদ্ধে বলতে গেলে তাঁকে নোটিশ দিতে হয়। আপনি তাঁর বিরুদ্ধে অ্যালিগেশন আনতে গেলে তাঁকে নোটিশ দিতে হয়। তাঁর অ্যাবসেন্সে কোনও কথা বলা যায় না। এটা আমাদের হাউসের নর্মস হওয়া উচিত। সুতরাং নোটিশ দিয়ে এটা বলবেন। সুতরাং অম্বিকা ব্যানার্জি নামটা বাদ যাবে।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী অশোক ভট্টাচার্য মহাশয় যে দি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিল ৯৭ পেশ করেছেন তাতে বেশ কিছু বাস্তব দিক উল্লেখিত হয়নি বলেই আমার মনে হয়। যার জন্য পরের বছর আবার অ্যামেন্ডমেন্ট প্রয়োজন আছে। বিশেষ করে ছোট এবং মাঝারি পৌরসভার

Note *Expunged as ordered by the Chair

উন্নয়নের যেটা প্রধান বাধা অর্থাৎ জমি-এর আগে আলোচনার সময়ে আমরা পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে বিভিন্ন ছোট এবং মাঝারি পৌরসভা এলাকায় সরকারি ভেস্টেড ল্যান্ড আছে কিন্তু সেই ল্যান্ডের মালিক যেহেতু ভূমিরাজস্ব দপ্তর সেহেতু তাদের কাছ থেকে জমি পাওয়ার ক্ষেত্রে অনেক অসুবিধা হয়। এই জমি হাতে না থাকার জন্য অনেক উন্নয়ন-মূলক কাজ ব্যাহত হয়। আমরা আশা করেছিলাম এই অ্যামেন্ডমেন্টের মাধ্যমে অন্তত পক্ষে মাননীয় পৌরমন্ত্রী এই ভেস্টেড ল্যান্ড পৌরসভার হাতে যাতে সরাসরি যায় তার ব্যবস্থা করবেন। কিন্তু এই বিলে তার কোনও উল্লেখ নেই। তার সঙ্গে সঙ্গে অ্যানুয়াল ডেভেলপমেন্ট প্ল্যানের কথা বলেছেন। সে ক্ষেত্রে বলতে বাধ্য হচ্ছি যে একটা ডেভেলপমেন্ট প্ল্যান তখন তৈরি হয় যখন তার পরিপূর্ণ ইনকাম সোর্সটা ঠিক থাকে। যেকোনও পৌরসভার নিজস্ব ইনকাম দুটো। একটা পৌরসভার নিজস্ব ইনকাম আরেকটা সরকারি খাতে পাওয়া টাকা। লক্ষ করে দেখেছি এবং অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে আপনারা যে নীতি গ্রহণ করেন বাস্তব ক্ষেত্রে তার কোনও মিল থাকে না। ডেভেলপমেন্ট প্ল্যান করার ক্ষেত্রে বিভিন্ন খাতে আপনারা টাকা দেওয়ার কথা বলেন এবং সাধারণত পৌরসভার জনসংখ্যার ভিত্তিতে টাকা দেওয়ার কথা। কিন্তু অনেক ক্ষেত্রেই আপনারা সেই নীতি লঙ্ঘন করে থাকেন। টেন্থ ফিনান্স কমিশনে টাকা ভাগ করার সময়ে নীতিগতভাবে ঠিক হয়, যে সমস্ত পৌরসভার জনসংখ্যা ২০ হাজারের নিচে তাদের জন্য কিছু বিশেষ অংশ দেওয়ার প্রয়োজন আছে। কিন্তু টাকা ভাগ করার সময় দেখা গেল কাটোয়া পৌরসভার জনসংখ্যা ৫৫ হাজার আর কালনা পৌরসভায় জনসংখ্যা ৫৩ হাজার, সেখানে আপনি টাকা বরাদ্দ করলেন কাটোয়াতে ৫৩ লক্ষ আর কালনাতে ৭৩ লক্ষ টাকা।

তাই অ্যানুয়াল ডেভেলপমেন্ট প্ল্যান তৈরি করার ক্ষেত্রে যদি বাস্তব দিকটা ঠিক না থাকে, তাহলে পৌরসভা যে ডেভেলপমেন্ট প্ল্যান তৈরি করবে, তা সারা বছরের ক্ষেত্রে বাস্তবায়িত হওয়া সম্ভব নয়। তার সঙ্গে সঙ্গে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে আনুপাতিক হারে প্রতিনিধিত্বর কথা যেটা বলেছেন, সেক্ষেত্রে আপনারা সকলেই জানেন যে, পৌরসভার সংখ্যা কম হওয়ায় আনুপাতিক প্রতিনিধিত্ব কম থাকে। পৌরসভার প্রতিনিধিরা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে যে বক্তব্য রাখেন, সেই বক্তব্য গুরুত্ব পায় না। পৌরসভা এবং রুর‍্যাল এলাকার উন্নয়নের মধ্যে বাস্তব ক্ষেত্রে যে পার্থক্য আছে, সেটা [illegible] যখন আমরা বিভিন্ন পৌরসভার পক্ষ থেকে তাদের দিকটা তুলে ধরার চেষ্টা করি, তখন সংখ্যাধিক্যের জোরে রুর‍্যাল এলাকার লোকেরা পৌরসভার সেই দাবিকে নস্যাৎ করে, তাদের মনোমত করে প্ল্যানিং সেল তৈরি করেছেন। তাই আসল উন্নয়ন বাস্তবায়িত হবে বলে আমি মনে করি না এবং আরবান এলাকার জন্য প্ল্যানিং সেলের বিষয়টির উপর অ্যামেন্ডমেন্ট থাকা প্রয়োজন ছিল। আপনারা যে বিলটা এনেছেন, তার একটা মারাত্মক দিক আছে। আপনি বলেছেন যে, যদি কোনও সময় দেখা যায়, যেকোনও পৌরসভায় নির্বাচিত পৌরসভার প্রতিনিধিরা একমত হয়ে তাদের নেতা যদি নির্বাচিত না করতে পারেন, তাহলে সেখানে রাজ্য সরকার নেতা নির্বাচিত করে দেবেন। এখানে স্বৈরাচারি মনোভাব প্রতিফলিত হয়েছে বলে আমি মনে করি। এটা অবিলম্বে বাতিল হওয়া উচিত বলে আমি মনে করি। আপনি পৌরসভায় ১ লক্ষ টাকা বেশি খরচের ক্ষেত্রে রাজ্য সরকারের অনুমতির কথা বলেছেন। দীর্ঘদিন ধরে আপনি পৌরমন্ত্রী

আছেন। আপনি জানেন যে, বর্তমানে আইন আছে যে, ১ লক্ষ টাকার বেশি কোনও উন্নয়নমূলক কাজের ক্ষেত্রে এম ইউ ডিতে ভেট করতে পাঠানো হয়। সেখানে দুই তিন বছর পড়ে থাকে। ১ লক্ষ টাকার বেশি কাজের উন্নয়নের জন্য আপনাদের দপ্তরকে যদি পাঠাতে হয়, তাহলে দুই তিন বছরের মধ্যে সেই উন্নয়নের পরিকল্পনা শেষ হবে না। আপনি নিজেই জানেন যে, কাটোয়া বিধানসভার ক্ষেত্রে এই ধরনের ঘটনা ঘটেছে। আপনার সরকারেরই একজন মন্ত্রী ২ বছর আগে করে আসা সত্ত্বেও এখনও পর্যন্ত সেই প্রকল্প রূপায়ণ শুরু করা যায়নি। সেই কারণে টাকার অঙ্কটা স্বল্পায়িত করলে স্বায়ত্ব শাসিত যে নির্বাচিত বোর্ড, তার উপর হস্তক্ষেপ করা হবে বলে মনে করি এবং আরও কয়েকটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি অনেক ক্ষেত্রে লোক নেওয়ার প্রয়োজন বলে মনে করেন এবং সেখানে এই কথা বাস্তব যে, একসেস লোক নিতে গেলে পৌর ফান্ড থেকে চলে যায়। কিন্তু আপনার দপ্তরের এমন অবস্থা যে, তিন চার জন রিটায়ার্ড লোকের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চেয়ে যথারীতি ইন্টারভিউ করার পরে এক বছর ধরেও সেই অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যায়নি। আপনি যে স্টাফ প্যাটার্নের কথা বলেছেন, গত দুই বছরেও আপনি সেই স্টাফ প্যাটার্ন এখনও পর্যন্ত দিতে পারেননি। এই অবস্থায় পৌর উন্নয়নের কাজ কর্মচারিদের জন্য স্তব্ধ হবে কিনা, অথবা নতুন লোক নিয়োগ করা উচিত কিনা, সেই ব্যাপারে আপনার মতামত জানালে বাধিত হব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লগন দেও সিং ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমার বক্তব্যের মধ্যে আপনি যে পয়েন্ট অফ অর্ডার দিয়েছিলেন, তাকে আমি অনার করেই বলছি যে, আপনার রুলিং আমি মেনে নিয়েছি। কিন্তু আমি লক্ষ্য করছি যে, আমার আগে শ্রী সৌগত রায় এবং পঙ্কজবাবু সুভাষ চক্রবর্তীকে কেন্দ্র করে "তিনি হাউসে উপস্থিত নেই" অনেকরকম কথা এখানে বলেছেন এবং আমার মনে হয় তাঁর নামও এখানে বাদ দেওয়া উচিত।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি কি কোনও স্পেসিফিক অভিযোগ এনেছেন?

**শ্রী লগন দেও সিং ঃ** হ্যাঁ আমি অভিযোগ এনেছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি ব্যাপারটা দেখব।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রীর সম্বন্ধে উল্লেখ না করে বিরোধী দল কি বক্তৃতা দেবে বিলের উপর, তা বুঝতে পারছি না। আমি আমার বক্তৃতায় এর আগে এই দপ্তর বিল পাস করার পর এই বিল সম্পর্কে আরেকজন মন্ত্রী খবরের কাগজে যে বিবৃতি দিয়েছিলেন আমি সেটা উল্লেখ করেছিলাম। আমি কোনওরকম অভিযোগ করিনি। আর লগন দেও সিং, অম্বিকা ব্যানার্জির সম্পর্কে অভিযোগ করেছেন বলেছেন কর্পোরেশনে ওরা কোনও কাজ করতে দেয় না।' কিন্তু আমি কোনও অভিযোগ করিনি। আপনি দয়া করে এ ব্যাপারটা দেখবেন না। কারণ তাহলে তো স্যার, আমরা বিরোধী দল কিছুই বলতে পারব না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি এ ব্যাপারটা খতিয়ে দেখব তারপর যা করার করব।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে সংশোধনী বিল সমর্থন এবং উত্তরণের জন্য এখানে উত্থাপন করা হয়েছে। যারা এই সংশোধনী বিলকে সমর্থন করেছেন তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী দলের সদস্যরা এর বিরোধিতা করেছেন এবং বিরোধিতা করতে গিয়ে সৌগতবাবু, পঙ্কজবাবু যা বলেছেন তার সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। একটা কথা বলছি, আমাদের দেশে কোনও আইন সম্পর্কে কখনও, কেউ বলতে পারবে না যে এই আইনের কোনও সংশোধন প্রয়োজন নেই, এর কোনও সংযোজন প্রয়োজন নেই। কোনও রাজ্যেরই, কোনও মন্ত্রিসভা একথা বলতে পারবে না। ৪৭ বছরের মধ্যে ৮১ বার সংবিধান সংশোধন হয়েছে। সুতরাং আজকে আমাদের পৌর আইনের এই সংশোধন বিভিন্ন সময় হয়েছে। কখনও এই সংশোধন অভিজ্ঞতার ভিত্তিতে হয়েছে, কখনও কোনও নতুন আইনের পরিপ্রেক্ষিতে এই সংশোধন হয়েছে, আবার কখনও পুরসভাগুলো যে প্রস্তাব বা সুপারিশ করেছে তার ভিত্তিতে এই সংশোধন হয়েছে। এখন এই আইন কেন সংশোধন করতে হল? প্রথমতঃ ৭৪তম সংবিধান সংশোধনের সময়, জেলা পরিকল্পনা কমিটির কথা বলা হয়েছে। প্রতি রাজ্যেই জেলা পরিকল্পনা কমিটি হওয়ার কথা। জানিনা অন্য রাজ্যে জেলা পরিকল্পনা কমিটি হয়েছে কিনা। কিন্তু আমাদের রাজ্যে জেলা পরিকল্পনা কমিটি হয়েছে। এবং তাতে স্বয়ংশাসিত পুরসভাগুলি কিভাবে কাজ করবে তা বলা হয়েছে। ১৯৯৩ সালে এই আইন যখন করেছিলাম তখন প্রকৃতপক্ষে জেলা পরিকল্পনা কমিটির আইন তৈরি হয়নি, জেলা পরিকল্পনা কমিটিগুলি তখন কার্যকর হয়নি। এটা কার্যকর হয়েছে গত কয়েক মাস আগে। স্বাভাবিকভাবে পশ্চিমবঙ্গ পৌর আইনের মধ্যে আরবান ডেভেলপমেন্ট সাব কমিটি যেভাবে তৈরি হল, আমরা সেটা সংশোধন করে জেলা পরিকল্পনা কমিটির সাথে সঙ্গতি রেখে সংশোধন করেছিলাম। দ্বিতীয়ত রাজ্যে যে অর্থ কমিশন আছে সেই অর্থ কমিশন সুপারিশ দিয়েছে। সব রাজ্যেই অর্থ কমিশন আছে। জানিনা অন্য রাজ্যের অর্থ কমিশন কোনও সুপারিশ করেছেন কিনা। তবে আমাদের রাজ্যে অর্থ কমিশন যে সুপারিশ করেছেন আমাদের রাজ্য সরকার সেই সুপারিশগুলো গ্রহণ করেছেন বলে স্বীকার করেছেন এবং তার ভিত্তিতে কিছু সংশোধনী আমরা আইনের মধ্যে করেছি। এবং এর ফলে পুরসভাগুলোতে অতিরিক্ত অর্থ আসবে। জঞ্জাল যেখানে স্তূপীকৃত হয় সেক্ষেত্রে কিছু অতিরিক্ত কর হতে পারে, জলের ক্ষেত্রে হতে পারে, আবার উন্নয়নের ক্ষেত্রেও অতিরিক্ত কর হতে পারে। সমস্ত রাজ্যই অর্থ কমিশনের সুপারিশ অনুসারে কাজ করছে। এখানে রাজ্য অর্থ কমিশন বলেছেন সার্টিফিকেট অফ এনলিস্টমেন্ট ট্রেড ট্যাক্স বাড়বে। এতে বলা হয়েছিল নট এক্সাইডিং রুপিজ ১০। আর এখন বলা হয়েছে নট এক্সিডিং রুপিজ ৫০০। একথা বলা হল। মাননীয় সদস্য তাপসবাবু কিছু বিষয়ে বললেন। আইনের মধ্যে এমন একটা ছিল যে, জুট মিলের মালিকরা, বড় কারখানার মালিক বা ব্যাঙ্ক ইত্যাদির ক্ষেত্রে ট্রেড ইউটিলাইজেশন সার্টিফিকেট নিতে গেলে ১০ টাকা দিতে হত। বড় দোকানকে ঐ ১০ টাকা দিতে হত। ছোট ব্যবসায়িরা নিশ্চয় ১০ টাকা দেবেন। তারা যদি ঐ সার্টিফিকেটের জন্য ১০ টাকা দেন তাহলে বড় প্রতিষ্ঠানের কত হতে পারে? আমরা ঐ সিলিং ৫০০ টাকা করলাম, কিন্তু বোর্ড অফ কাউন্সিলর সিদ্ধান্ত নেবেন কত হবে।

এর পরেও কিছু কিছু বিরোধিতা করা হয়েছে ওঁদের পক্ষ থেকে। পঞ্চায়েত আইনে যেমন দলত্যাগ বিরোধী আইন রয়েছে সেইরকম পৌরসভার ক্ষেত্রেও করা হয়েছে।

আপনারা গৃহ নির্মাণের বিরোধিতা করলেন। কিছু লোক আছেন যারা ঠিকভাবে গৃহ নির্মাণ না করে মানুষের জীবনের বিনিময়ে আসু মুনাফা করতে চান। তারা এমনভাবে বাড়ি নির্মাণ করেন যে তাড়াতাড়ি বাড়ি ভেঙে যেতে পারে। সোয়ারেজ, জলের লাইন, রাস্তা প্রভৃতিতে প্রতিবন্ধকতা সৃষ্টি হয়। তাই তাদের ধরার জন্য, তাদের বিরুদ্ধে কড়া ব্যবস্থা নেবার জন্য কলকাতা পুরো কর্পোরেশন একটা আইন তৈরি করেছে এবং তাতে দু-বছরের মধ্যে কলকাতা পুরোসভাতে আমরা ৩০০-র বেশি বাড়ি ভেঙেছি। যারা বে-আইনি বাড়ি নির্মাণ করেছেন এমন ৩০০ জনকে আমরা এই আইনের বলে গ্রেপ্তার করেছি, তাদের মধ্যে আপনাদের প্রদীপ কুন্দলিয়াকেও আমরা গ্রেপ্তার করেছি।

(ভয়েস ঃ আমাদের নয়, প্রদীপবাবু আপনাদের লোক।)

একইভাবে, এই আইনের বলে আমরা হাওড়ার ২৬টা বাড়ি ভেঙেছি। আমরা পশ্চিমবঙ্গ পৌর আইনের সংশোধন করে যাতে কলকাতার বাইরে হাওড়ার পৌরসভাগুলোর বেআইনি নির্মিত বাড়ির ক্ষেত্রে কঠোর ব্যবস্থা নেওয়া যায় তারজন্য এতে ব্যবস্থা করেছি। অভিযুক্ত ব্যক্তিদের ৫ বছরের জন্য জেল এবং ৫০ হাজার টাকা জরিমানার ব্যবস্থাও আমরা রেখেছি। মাননীয় সৌগতবাবু, পঙ্কজবাবুরা এর বিরোধিতা করে কাদের স্বার্থরক্ষা করতে চাইছেন?

আবার, আপনারা ওয়ার্ড কমিটির বিরোধিতা করলেন। এটা করে আপনারা কার বিরোধিতা করলেন? সংবিধানে বলা হয়েছে, তিন লক্ষের উপর হলে ওয়ার্ড কমিটি করা বাধ্যতামূলক, তিন লক্ষের নিচেও করা যেতে পারে। আমরা কি করলাম? উপরে তো হবেই, নিচেও বাধ্যতামূলক করলাম। আজকাল কাগজে দেখছি, কংগ্রেসের পক্ষ থেকে পঞ্চায়েতের হিসাব চাওয়া হচ্ছে। আইনে কি বলা আছে? বলা আছে, ওয়ার্ড কমিটি করা হবে এবং এই ওয়ার্ড কমিটি প্রতি বছর নাগরিকদের কাছে অ্যানুয়াল অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্ট এবং অ্যানুয়াল ফিনান্সিয়াল স্টেটমেন্ট অফ দি মিউনিসিপ্যালিটি অর দি কর্পোরেশন দেবেন। কেন আপত্তি করছেন? জনগণের কাছে ওয়ার্ড কমিটি হিসাব দেবেন, কি কাজ করেছেন, কত খরচ হয়েছে না হয়েছে। আপনারা বিরোধিতা করছেন, ভালো করছেন?

[4-20 — 4-30 p.m.]

আবার আপনারা নমিনেশনের ব্যাপারে বললেন। বলা আছে, কাউন্সিলর নমিনেট করবেন যেখানে ১৪ জন পর্যন্ত ওয়ার্ড কমিটির সদস্য আছেন। সেখানে ১১ জন করবেন কাউন্সিলর আর তিনজন করবেন কর্পোরেশনের মেয়র বা চেয়ারম্যান-এর ক্ষেত্রে। এটা হওয়া এবং কলকাতার ক্ষেত্রে আরও বেশি, ৫ জন পর্যন্ত হবে। কি বলা হয়েছে? আইনে বলা হয়েছে, বোর্ড অফ কাউন্সিলর করবেন কর্পোরেশন। এই যে ওয়ার্ড কমিটি, ভারতবর্ষের কোনও মেট্রোপলিটনে এই কমিটি করার বিধান আছে? বিষয়টাকে আপনাদের স্বাগত জানানো উচিত ছিল কিন্তু তা না করে আপনারা জনগণের অধিকারের বিরোধিতা করলেন। আপনারা এখানে

কতগুলি বিষয়ে বিরোধিতা করলেন, যেমন বললেন বেশি অধিকার চেয়েছেন। স্বায়ত্ত্বশাসন মূলক যে সংস্থা তার যে অধিকার সেটা আমরা দিয়েছি, আমরা পৌরসভাগুলিতে নির্বাচন করেছি এবং অনেক বেশি অধিকার দিয়েছি, কোনও পৌরসভাকে আমরা ভেঙে দিইনি এবং সমস্ত পৌরসভাগুলিকে আমরা সমান গুরুত্ব দিয়ে দেখি। এই জায়গায় দাঁড়িয়ে আপনারা স্বায়ত্ত্ব শাসনের কথা কি করে বললেন? আপনাদের মুখে এ কথা মানায় না। অফিসিয়াল অ্যামেন্ডমেন্টে দেওয়া আছে ৫ লক্ষ, এখানে পঞ্চায়েত আইনে যে এলাকাগুলি পঞ্চায়েতের মধ্যে ছিল সেই এলাকা যদি পৌরসভার মধ্যে অন্তর্ভুক্ত হয় তাহলে এখন থেকে পঞ্চায়েতে পাস করা যে বিল্ডিং প্ল্যান সেটাকে পৌরসভার আইন অনুযায়ী রিভ্যালিডেট করে নিতে হবে। এটা আমরা কেন করেছি, পঞ্চায়েত এই বিল্ডিং প্ল্যান অনুমোদন দিয়েছিল কারণ পঞ্চায়েতের যে টেকনিক্যাল সাপোর্ট বা টেকনিক্যাল কর্মী সেটা তাদের ছিল না, আর পৌর এলাকায় এটা যখন আসবে তখন পৌরসভার অনুমোদন নিতে হবে এবং বেআইনি নির্মাণ তারা বন্ধ করতে পারবে। আগে পঞ্চায়েতে ছিল বিল্ডিং প্ল্যান সাবমিট করার ৭ দিনের মধ্যে যদি অনুমোদন না দেয় তাহলে ধরে নেওয়া হয় এটা অনুমোদন হয়ে গেল, কিন্তু কলকাতা কর্পোরেশনে এটা নেই। ঐ নির্দিষ্ট সময়ের মধ্যে বিল্ডিং প্ল্যান যদি অনুমোদন না হয়ে থাকে তাহলে মেয়রের কাছে বা কমিশনারের কাছে আবেদন করতে হবে। আমরা আরও বেশি অধিকার দিয়েছি, আমরা বলেছিলাম প্রথমে প্রে করুন, ৬০ দিনের মধ্যে প্ল্যান অনুমোদন না দিলে সেটা অনুমোদন ধরে নেওয়া হবে, এটা ঠিক নয়। আপনারা তার বিরোধিতা করলেন। কোনও কৃষি জমিকে রূপান্তর না করে কখনও কোনও নির্মাণ কার্য করা যাবে না। আপনারা তারও বিরোধিতা করলেন। আমরা বলেছি কৃষি জমি কনভার্সান না করে কোনও নির্মাণ কার্য করা যাবে না। আগে ফিসারিজ আইনে ছিল ৫ কাঠার উপর কোনও পুকুর থাকলে সেটা বোজানো যাবে না। পৌরসভাগুলি তার জন্য একটা ডেভেলপমেন্ট প্ল্যান তৈরি করবে। তারা সিদ্ধান্ত নেবে যে সেটা বোজানো যাবে কি না, বাড়ি করা যাবে কি না। ৫ কাঠার উপরে আইনটা আছে, নিচেও করলাম, বৃহত্তর কলকাতার ক্ষেত্রে এটা রেখেছি। যেমন, গৃহ নির্মাণের ক্ষেত্রে আগে ছিল বিল্ডিং প্ল্যান পাস করানোর সময় তার হাইট কত হবে, রাস্তার প্রস্থ কত হবে ইত্যাদি। আমরা বলেছি দুটো অনুমোদন নিতে হবে, যে জায়গায় গৃহ নির্মাণ করা হবে সেই জায়গাটা মার্সি ল্যান্ড কি না, সেখানে জল নিকাশি ব্যবস্থা আছে কি না, সেটা সিংকিং জোন কি না বা অন্য কোনও সমস্যা আছে কি না ইত্যাদি দেখে তার পর বিল্ডিং প্ল্যানের অনুমোদন দেওয়া হবে। আমরা কি অন্যায় করেছিলাম? আপনারা এর বিরোধিতা করলেন। আমাদের অভিজ্ঞতার মধ্যে দিয়েই আমরা এই সংশোধনী বিলটি এখানে রাখছি। বিশেষ করে কতগুলো অন্য আইন এবং নিয়ম নীতির পরিপ্রেক্ষিতেই এই সংশোধনী বিল এনেছি। এই বিলের প্রতি আমি আপনাদের সকলের সমর্থন আশা করে আমার বক্তব্য শেষ করলাম।

The Motion of Shri Saugata Roy that the Bill be circulated for the purpose of eliciting public opinion by the 15th March, 1997 was then put and lost.

The Motion of Shri Asok Bhattacharya that the West Bengal Municipal (Amendment) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 8

The question that clauses 1 to 8 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 9

**Mr. Deputy Speaker** : There is one amendment to clause 9 of Shri Saugata Roy and Shri Rabindra Nath Mandal and they are in order.

I now request Shri Saugata Roy to move his amendment.

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the proviso to clause 9, be omitted.

**Shri Asok Bhattacharyya** : Sir, I do not accept it.

The Motion of Shri Saugata Roy (amendment no.2) was then put and lost.

Now I request Shri Rabindra Nath Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal** : Sir, I beg to move that in clause 9,

i) for the words 'one lakh', wherever they occur, the words 'Five lakhs' be substituted; and

ii) in line 3 for the words 'approval or', the words 'approval of' be substituted.

**Shri Asok Bhattacharyya** : Sir, I accept the amendment.

The Motion of Shri Rabindra Nath Mondal (amendment no.3) was then put and agreed to.

**Mr. Deputy Speaker** : There is another amendment of Shri Saugata Roy, (Amendment No.4). But it is infructuous.

The question that Clause 9, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 10

**Shri Saugata Roy** : Sir, I beg to move that Clause 10 (iii) be omitted.

**Shri Asok Bhattacharya :** Sir, I don't accept it.

The motion of Shri Saugata Roy was then put and lost.

The question that Clause 10 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 11

**Shri Saugata Roy :** Sir, I beg to move that Clause 11 (3) be omitted.

**Shri Asok Bhattacharya :** Sir, I don't accept it.

The motion of Shri Saugata Roy was then put and lost.

The question that Clause 11 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 12

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in Clause 12, in line four the word twenty five the word 'fifty' be substituted.

**Shri Asok Bhattachariya :** Sir, I don't accept it.

The motion of Shri Saugata Roy was then put and lost.

The question that Clause 12, do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 13 to 16

**Mr. Deputy Speaker :** There are no amendments to the Clauses 13 to 16. The question that Clauses 13 to 16 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 17

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in Clause 17, line 11 for the word 'fifty thousand', the word 'one lakh' be substituted.

**Shri Asok Bhattacharya :** Sir, I don't accept it.

The motion of Shri Saugata Roy was then put and agreed to.

The question that Clause 17 do stand part of the Bill was then put and agreed to.

## Clauses 18 to 23 and Preamble

The question that clauses 18 to 23 and Preamble do stand part of the Bill, were then put and agreed to.

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Municipal (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed.

The motion that the West Bengal Municipal (Amendment) Bill, 1997 as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## The West Bengal Inland Fisheries (Amendment) Bill, 1996

**Shri Kiranmay Nanda :** Sir, I beg to introduce the West Bengal Inland Fisheries (Amendment) Bill, 1996.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Kiranmay Nanda :** Sir, I beg to move that the West Bengal Inland Fisheries (Amendment) Bill, 1996 be taken into consideration.

[4-30 — 4-40 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বিলটি এনেছেন ওয়েস্ট বেঙ্গল ইনল্যান্ড ফিশারিজ অ্যামেন্ডমেন্ট বিল-৯৬ যেটি ৮৪ সালে এই বিল পাস করার পর ১৭এ ধারায় যেখানে তিনি শ্যাল বি কগনিজিবল অ্যান্ড বেলেবল এই শব্দটা প্রয়োগের মধ্য দিয়ে একটু আইনটাকে পোক্ত করার তিনি চেষ্টা করেছেন। যেভাবে কলকাতা এবং হাওড়ায় জলাজমি ভরাট হচ্ছে, পুকুর ভরাট হচ্ছে সেটা সত্যিই আতঙ্কের বিষয়। একটু আগে পৌরমন্ত্রী, তিনি অনেক আইনের কথা বললেন এবং এই বিষয়ে তিনি নানা ব্যবস্থা নিচ্ছেন একথাও বললেন। মৎস্যমন্ত্রী কি পরিস্থিতির পরিপ্রেক্ষিতে আজকে ৮৪ সালের আইন ৯৩ সালের সংশোধন আবার ৯৩ সালের পর তিনি বছরের মধ্যে আরও কয়েকটি শব্দ প্রয়োগের মধ্য দিয়ে আইনটাকে পোক্ত করতে বাধ্য হলেন কেন সেটা জানতে চাই। যদিও তাঁর উদ্যোগকে সাধুবাদ জানাচ্ছি, কিন্তু এই আইন শেষ পর্যন্ত কার্যকর হবে কি? মৎস্য দপ্তর একটা আইন করেছিলেন, আইনে বলা হয়েছিল পাঁচ কাঠার অধিক জলাজমি ভরাট করা যাবে না। কিন্তু গত ১৩ তারিখে আনন্দবাজার পত্রিকায় দেখলাম বামফ্রন্ট সরকার পরিচালিত মেয়র ইন কাউন্সিলের সদস্য বামাচরণ চক্রবর্তী অভিযোগ করেছেন বারংবার কলকাতা পৌরনিগমের অ্যাডেড এরিয়াতে সব পুকুর ভরাট হয়ে যাচ্ছে। সেই সংবাদ জনসমক্ষে পেশ করা হয়েছিল। এই ভরাটের ব্যাপারে আর একজন মেয়র ইন কাউন্সিল তিনিও মন্তব্য করেছেন। আর একজন মেয়র-ইন-কাউন্সিল যিনি কলকাতায় হকার উচ্ছেদ খ্যাতি অর্জন করেছেন তিনি পুকুর ভরাটের ক্ষেত্রেও খ্যাতি অর্জন করেছেন। এই

কান্তিবাবু জোর করে পুকুর ভরাট করবার চেষ্টা করছেন। সবচেয়ে লজ্জাকর ব্যাপার হচ্ছে, বোরো কমিটির চেয়ারম্যান গনেশ গুহঠাকুরতা আইনকে ফাঁকি দেবার জন্য একটি পুকুরকে আবর্জনা দিয়ে ভরাট করবার চেষ্টা করছেন। তার রেসিডেন্সের হাফ কিলোমিটারের মধ্যে একটি পুকুরকে ডোবা বলে সেটাকে ভরাট করে প্রমোটার-রাজ কায়েম করবার চেষ্টা করছেন। আষাঢ় মাসের ১লা তারিখে প্রতি বছর 'জলাজমি ভরাট বিরোধী দিবস' পালন করেন। পূর্ব কলকাতায় জলা জমি ভরাটের বিরুদ্ধে ডাক দিয়েছেন। এতে আমরা যারা মাছ-ভাত খেয়ে বাঁচতে চাই তাদের মনে আশা জেগেছিল হয়তো এর ফলে মাছের চাষ বৃদ্ধি পাবে এবং জলা জমি বাঁচবে। অবশ্য মৎস্য মন্ত্রী দাবি করে থাকেন যে, রাজ্য হিসাবে পশ্চিমবঙ্গ মাছ চাষ নাকি বীজ উৎপাদনে, পর পর পাঁচবার প্রথম স্থান অধিকার করেছে। আমি জিজ্ঞাসা করতে চাই, আপনি যে আইন আজকে পাস করাতে যাচ্ছেন সেটা যারা একজিকিউট করবেন, কলকাতা কর্পোরেশনে কমিশনার এবং মিউনিসিপ্যালিটিগুলিতে একজিকিউটিভ অফিসারগণ, যত ভাল শব্দই ব্যবহার করুন না কেন সেক্ষেত্রে আপনাদের কোনওরকম কন্ট্রোল থাকবে তো? তার কারণ হ'ল, এক আর.এস.পি. সদস্য এবং মেয়র-ইন-কাউন্সিল, তিনি চিৎকার করে বলেছেন — আমার বলতে লজ্জা হয়, এই মন্ত্রিসভার গুরুত্বপূর্ণ মন্ত্রী বলে যিনি পরিচিত সেই বুদ্ধদেববাবুর এলাকা যাদবপুরের ১০৪, ১০৫ এবং ১০৯ নং ওয়ার্ড বেপরোয়াভাবে পুকুর ভরাট চলছে। যদিও বুদ্ধদেববাবুকে আমি এই বিষয়ে দোষ দিতে চাই না, কারণ বুদ্ধদেববাবুর কাছে ভারতবর্ষের মাটিতে ধর্ম আফিমস্বরূপ হলেও বিদেশের মাটি ভুটানে তিনি বুদ্ধং স্মরণং গচ্ছামি হয়েছেন। তারজন্য তাঁর দেখবার সময় নেই যে, ওর এলাকায় পুকুর ভরাট হচ্ছে, কি হচ্ছে না। কলকাতার আর একটি অ্যাডেড এরিয়া ঠাকুরপুকুর ১২৫ নং ওয়ার্ডে ডায়মন্ডহারবার রোডের উপর একটি পেট্রোল পাম্প সংলগ্ন এক বিঘা পুকুর এবং জোকা মৌজায় মহাত্মা গান্ধী রোডের উপর এক বিঘা, দেড় বিঘা সব পুকুর বুজে গেছে। (লালবাতি) এমন কি, বেহালার ১৩০ নং ওয়ার্ডে নেতাজী সুভাষ রোডে ১৮ কাঠার একটি পুকুর ভরাট হয়েছে। ১৯৮৪ সালে মৎস্য চাষের জমির পরিমাণ ছিল ৩ লক্ষ ৮২ হাজার ২৭ হেক্টর যারমধ্যে মৎস্য চাষ হত ১ লক্ষ হেক্টরে।

[4-40 — 4-50 p.m.]

১৯৮৪ সাল থেকে অদ্যাবধি বেড়েছে মন্ত্রী মহাশয় নিশ্চয়ই করবেন। এই আইনের আগে মোট কত জমি পুকুর ভরাট হয়েছে মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই পবিত্র বিধানসভায় তার পরিসংখ্যান দিয়ে জানাবেন, যে কারণে এই বিলটাকে আনতে হচ্ছে। যদি তা না হয় তাহলে মন্ত্রী মহাশয় যে আইনটা প্রণয়ন করলেন সেই আইনটা বাস্তবায়িত হল না, হাউস টোটালটা জানতে পারলো না।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

মন্ত্রী মহাশয়ের দপ্তর সম্পর্কে অনেক দুর্নীতির কথা আছে। গত ১৩ তারিখে প্রতিদিন পত্রিকায় বেরিয়েছে, একটা কোম্পানি বিশেষ করে সুন্দরবন অ্যাকুয়াটিক প্রাইভেট কোম্পানি ২০ হেক্টর জমি হেনরি দ্বীপে লিজ নিয়েছে এস.এফ.ডি.সি-র কাছ থেকে। আবার খবর আছে ৫ লক্ষ টাকার বেনফিস সেয়ার কিনেছে এই কোম্পানির কাছ থেকে। শুনেছি মুখ্যমন্ত্রীর পুত্র

এখান যুক্ত আছেন, তাঁর বদান্যতায় এটা হয়েছে কিনা জানিনা। এছাড়া আলমপুর ফিশফার্ম, দীঘা ফিশারিজ প্রোজেক্ট সহ বহু সংস্থা নিয়ে দুর্নীতি আছে। এই সমস্ত ব্যাপার নিয়ে মানুষের মনে একটা সংশয় দেখা দিয়েছে। এই দপ্তর সম্পর্কে আরও অনেক অভিযোগ আছে। মাছ চাষে প্রথম এই রাজ্যের মাছের বাজারে মাছ কিনতে পারা যাবে না এত বেশি মাছের দাম। কেননা বাজারে মাছের দাম গগনচুম্বী। আজকে যে বিল এনেছেন সেটা কয়েকটি শব্দের মধ্যে দিয়ে নূতন করে প্রয়োগ করার চেষ্টা করছেন। তাকে আমি সমর্থন করছি। তবে আমি এই কথা বলতে চাই যে শুধু আইন তৈরি করলেই হবে না, সেই আইনকে বাস্তবে রূপ দিতে হবে। সেই আইন যদি লাল ফিতের বাঁধনে আটকা পড়ে থাকে তাহলে সেটা প্রহসনে পরিণত হবে।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। আমার আগের বক্তা স্বীকার করেছেন ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্যই মৎস্য উৎপাদনে প্রথম জায়গায় আছে। আজকে স্থায়ী জলাশয় রক্ষা করার জন্য মন্ত্রী মহাশয় যে যে পদক্ষেপ গ্রহণ করেছেন এটা দুর্ধস্য পদক্ষেপ বলে আমি মনে করি। তিনি খুব সাহসের সঙ্গে তাঁর দপ্তর পরিচালনা করছেন। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা বিরাট সম্মান অর্জন করেছে। এটা আমাদের কাছে গর্বের বিষয়। আমি এই কথা বলতে চাই পশ্চিমবাংলায় মাছের চাহিদা অনেক বেশি। আমরা জানি অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় মাছের চাহিদা অনেক বেশি, অন্যান্য রাজ্যে এত মাছের চাহিদা নেই। আজকে বাজারে মাছের দাম একটু বেশি এই কথা ঠিক। কিন্তু অন্যান্য দ্রব্যমূল্য বৃদ্ধির তুলনায় মাছের বেশি দাম বলা যায় না। আমি বলতে চাই, গ্রামবাংলায় যে সমস্ত জলাশয় আছে সেইগুলি নিয়ে আরও ভাল করে পরিকল্পনা গ্রহণ করলে উপকৃত হওয়া যায়। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে যদি বিশেষ উদ্যোগ নেন তাহলে ভাল হয়। আমরা লক্ষ্য করেছি বিভিন্ন জলাশয়ে নদীতে মাছ ছাড়া হচ্ছে। যেভাবে মাছের উৎপাদন হচ্ছে তাতে মাছের অভাব হতো না। কিন্তু চাহিদা যে পরিমাণে বেড়ে গেছে তাতে পাল্লা দিতে পারছে না। আমাদের সমুদ্র থেকে প্রচুর পরিমাণে মাছ ধরা হচ্ছে, নদী খাল বিল পুকুরে মাছ চাষ করা হচ্ছে। এখানে মাছ চাষ বৈজ্ঞানিক পদ্ধতিতে করা হচ্ছে। অনেক ফিশ হারবার করা হয়েছে যার মাধ্যমে মাছের উৎপাদন বৃদ্ধি পেয়েছে। মুর্শিদাবাদে আমরা লক্ষ্য করেছি এই রকম বহু জলাশয় আছে, নদী আছে যেগুলি মজে গিয়েছে, সেইগুলি বিলে পরিণত হয়েছে। মুর্শিদাবাদ জেলায় আমরা লক্ষ্য করেছি, বেশকিছু মজে যাওয়া বিল বা নদী ব্যক্তিগতভাবে উদ্যোগ নিয়ে কিছু খরচ করে কিছু লোক আইনের আশ্রয় নিয়ে ব্যক্তিগত মালিকানায় সেইগুলি ভোগ দখল করছে। এগুলো সরকারিভাবে অধিগ্রহণ করা হোক। সাগরদিঘী থানায় দাউস দিঘী বলে একটা বিল আছে, ভৈরব নদীর কিছুটা অংশ, বড়গ্রাম যা নিয়ে সাংঘাতিক লড়াই হয়েছিল এবং ডোমকল, পারকন্দহ, হরিহরপাড়া ইত্যাদি বিভিন্ন জায়গায় যে জলাশয়গুলো আছে, এগুলো সংস্কার করতে পারলে আরও উন্নত ধরনের মাছ চাষ করা যায়। আবার এর সাহায্যে চাষের ব্যবস্থাও করা যেতে পারে। অর্থাৎ একই সঙ্গে দুটো কাজ করা যেতে পারে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কেউ বোধহয় বিলটি পড়ে দেখেননি। এখানে একটিমাত্র লাইন

অ্যামেন্ড করা হয়েছে কগ্‌নিজিবল্‌, নন্‌-বেলঅ্যাবল্‌ বলা হয়েছে। এই অফেন্সগুলোকে ডিটেক্ট করার জন্য এতে বলা হয়েছে। সেদিকে কেউই গেলেন না।

**শ্রী শেখ দৌলত আলি :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে বিধানসভায় 'দি ওয়েস্ট বেঙ্গল ইনল্যান্ড ফিশারিজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭' যেটা এসেছে, আমি সেই বিলকে, অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করছি। আমি একে এইজন্য সমর্থন করছি যে, আমরা সব সময়ে সমালোচনা করছি, আজকে পুকুর ভরাট নিয়ে প্রমোটারদের লাভ হচ্ছে। আমি তো বলব, মাননীয় মৎস্যমন্ত্রী খুব সাহসী পদক্ষেপ নিয়েছেন। যেটাকে নিয়ে আমরা বিভিন্ন দপ্তরে চিন্তা করছি, যেটাকে নিয়ে পৌরমন্ত্রী চিন্তা করছেন। এই জায়গায় যেমন আমি প্রশংসা জানাই, ঠিক তেমনি ভাবে আমার সংশয়ের কথা বলতে চাই। এই আইনকে সুষ্ঠুভাবে প্রয়োগ করার যে মানসিকতা তা যেন মন্ত্রী মহাশয়ের থাকে। আমরা গ্রামবাংলার লোক। মাছ ভাত আমাদের প্রিয় খাদ্য। আমরা জানি যে, গ্রামের মাছকে সহজলভ্য করার জন্য, মাছ ধরার জন্য তাঁর আন্তরিকতার অভাব নেই। কিন্তু আমরা যারা পাঁচকাঠা জলায় মাছ চাষ করি, সেগুলো আমরা পাচ্ছি না। প্রমোটারদের জ্বালায় পুকুরগুলো সব ভরাট হয়ে যাচ্ছে। ভরাট করার বিরুদ্ধে, যারা এটা করছে তাদের শাস্তির জন্য নন-বেলঅ্যাবল সেকশন এতে যুক্ত হয়েছে। আমি মনে করছি, এটি একটি সাহসী পদক্ষেপ। সুষ্ঠুভাবে এর প্রয়োগ হবে বলে আশা রেখে, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মৎস্যমন্ত্রী আজকে 'দি ওয়েস্ট বেঙ্গল ইনল্যান্ড ফিশারিজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭' যে বিল এনেছেন তা মাননীয় বিরোধী পক্ষের বন্ধুগণ সমর্থন করেছেন। এটি ঠিক যে, মাননীয় মন্ত্রী মহোদয় বুঝেছেন যে, আইনকে যারা বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে তাদের জন্য কি কঠিনতম শাস্তি আমাদের এই আইনে রাখা যায়। আমরা সবাই এটি উপলব্ধি করি যে, প্রয়োগের ক্ষেত্রে অনেক সময় অসুবিধা হয়ে পড়ে। ডোবা, জলা যেটুকু যা আছে, এগুলো একেবারে নানা ফাঁক দিয়ে ভরাট করে দিচ্ছে। সুতরাং এটি খুব সঙ্গতভাবেই সময়োপযোগী। মাননীয় মন্ত্রী মহোদয় এখানে এই যে বিল এনেছেন তা আমি মাননীয় সদস্যদের সঙ্গে ঐক্যমত্য হয়ে তাকে সাধুবাদ জানাচ্ছি। আমি এটিকে সমর্থন করছি।

[4-50 — 5-09 p.m.]

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে যে সংশোধনী বিল বিধানসভায় উপস্থাপিত হয়েছে, মাননীয় বিরোধী পক্ষের সদস্য সহ সরকার পক্ষের সদস্য সহ সরকার পক্ষের সদস্যরা এই বিলকে সমর্থন করেছেন। আমি তাঁদের আন্তরিক ভাবে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় বিরোধী দলের সদস্য শ্রী গোপালকৃষ্ণ দে এই বিলের কথা বলতে গিয়ে কয়েকটি কথার অবতারণা করেছেন। এখানে ফিশারিজ বাজেটের দিন সেই ব্যাপারে আলোচনা করব। এখন প্রশ্ন উঠেছে যে কিসের পরিপ্রেক্ষিতে এবং কেন এই বিল দু দুবার সংশোধনী করতে হল? আমি এখন সেই প্রসঙ্গে বলছি যে, ১৯৮৪ সালে এই আইনটি বিধানসভায় পাস করা হয় তারপরে ১৯৯৩ সালে এর উপরে একটি সংশোধনী আনা হয়, আবার ১৯৯৬ সালে এই বিলটির উপরে সংশোধনী আনা হয়। ১৯৮৪ সালে যখন এই বিলটিকে

আইনে পরিণত করা হল তখন এই আইনের মধ্যে এই ধারা ছিল না যে, জলাশয় বন্ধ করলে সেটা আইনযোগ্য অপরাধ হবে। কিন্তু আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি এবং একথা অস্বীকার করার উপায় নেই যে, জলাশয়ের পরিমাণ ক্রমশ কমে যাচ্ছে। এটা শুধু শহরের ক্ষেত্রেই প্রযোজ্য নয়, গ্রামের ক্ষেত্রেও প্রযোজ্য আজকে যে উদ্দেশ্য নিয়ে এই বিলটি আনা হয়েছে তাতে জলাভূমি রক্ষা করা আজকে বিশেষ প্রয়োজন হয়ে পড়েছে। এই জলাভূমি আমাদের সম্পদ এবং প্রাণ এবং জলাভূমি আমাদের কত কাজে লাগে। এই বিলটি আনার উদ্দেশ্য এই কারণে যে, কলকাতা শহরের কর্পোরেশন এলাকা বা মিউনিসিপ্যালিটি এলাকার পুকুর ভরাট করাই নয়, পশ্চিমবঙ্গে ৪০ হাজার হেক্টর জলাভূমি আছে কাগজে কলমে, কিন্তু বাস্তবে ওই ৪০ হাজার হেক্টর জলাভূমির জল আজকে নষ্ট হয়ে গেছে। যেসব জলাভূমি শুকিয়ে যায় সেইসব জলাভূমিতে কৃষকরা পাট্টা দিয়ে থাকে, অনেক কাজে লাগাচ্ছে, এইভাবে জলাভূমিগুলো নষ্ট হচ্ছে। আজকে জলাভূমি শুধু মাছ চাষের জন্যই ব্যবহৃত হয় না, বন্যা নিয়ন্ত্রণ, সেচ এবং প্রাকৃতিক ভারসাম্য রক্ষার ক্ষেত্রেও জলাভূমি থাকার দরকার। আমাদের মাটির নিচের জলের স্তর ক্রমশ নেমে যাচ্ছে। মাটির উপরের তলায় যে পরিমাণ জল ধরে রাখার দরকার এবং বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গির দিক থেকে যে পরিমাণ জলাশয়ের প্রয়োজন সেই পরিমাণে জলাশয় নেই। সেই কারণে আজকে জলাশয়ের অস্তিত্ব রক্ষা করা বিশেষ প্রয়োজন হয়ে পড়েছে। আজকে জলাশয়ের অস্তিত্বের সঙ্গে আমাদের নিজেদের অস্তিত্ব জড়িত। সেই উদ্দেশ্য নিয়ে ১৯৯৩ সালে এই আইনটিকে সংশোধন করে মৎস্য চাষ আইন করা হল এবং সেটা বিধানসভাতে পাসও হয়েছিল। ১৯৯৩ সালে যে সংশোধনী বিল পাস হয়েছিল তাতে বলা হয়েছিল যে, জলাশয় যদি কেউ বোজায় তাহলে তার ২ লক্ষ জরিমানা হবে এবং ৬ মাস কারাদন্ড হতে পারে। দুটি শাস্তিই একসঙ্গে চালানো হতে পারে। কিন্তু আইন করলেই তো আর হয় না, আইনকে উপেক্ষা করে তাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে জলাশয় বন্ধ করার প্রবণতা দেখা যায়। বেশিরভাগ শহরাঞ্চলে এই পুকুর বোজানোর প্রবণতা দেখা যায় এবং আমি নিজে কয়েকটি জায়গায় ছুটে গিয়ে দায়িত্ব নিয়ে জলাশয় যাতে না বোজায় তার চেষ্টা করেছি। এসব কারণেই এই সংশোধনী বিল এবার আনতে বাধ্য হয়েছি এবং এবারে আরও এটাকে কঠোরভাবে প্রয়োগ করতে চাইছি। নন-কগনিজেবেল অফেন্স অর্থাৎ জামিন অযোগ্য অপরাধ, কোনওরকম বেল পাবে না কেউ যদি পুকুর বা জলাশয় ভরাট করেন। ৫ কাঠার উপরে যদি কোনও জলাশয় বা পুকুর বোজানো হয় তাহলে এই কাজ যিনি করবেন তাকে জমির অযোগ্য অপরাধী হিসাবে চিহ্নিত করা হবে। এই উদ্যোগ নিয়েই এই বিল আনা হয়েছে। কোনও দপ্তর এই বিল বিধানসভায় পেশ করেছেন সেটা বড় কথা নয়, বিলটি যখন আইনে রূপায়িত হবে তখন সেটা সবার জন্যেই হবে এবং সেই আইনের অর্ডার দেবে সরকার, এই বিলটিকে আইনে পর্যবসিত করা এবং কার্যকর করা শুধু সরকারেরই দায়িত্ব নয়, আমাদেরও কিছু দায়িত্ব এতে বর্তাচ্ছে। আজকে আমরা সবাই আইনের সঙ্গে জড়িত। আজকে জলাশয়গুলো যাতে বন্ধ না হয় তার দায়িত্ব কেবলমাত্র সরকারের নয়, সাধারণ মানুষকেও এই ব্যাপারে এগিয়ে আসতে হবে। এলাকার মানুষকে জলাশয় বোজানোর বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। আজকে জলাশয় মানুষের সুস্থ্য পরিবেশকে রক্ষার ক্ষেত্রে যথেষ্ট অবদান আছে। সুতরাং আমাদের এই ব্যাপারে সবাইকে এগিয়ে আসতে হবে, এই আইনকে রূপায়িত করতে সাহায্য করতে হবে। আপনারা প্রশ্ন তুলেছেন যে মৎস্য দপ্তরকে কত জমি এতে

দেওয়া হবে? এই প্রসঙ্গে জানাই যে, কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটিকে সুস্পষ্টভাবে দায়িত্ব দেওয়া হয়েছে যে, সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনের কমিশনার এবং একজিকিউটিভ অফিসার যারা আছেন তারাই এগুলো দেখাশোনা করবেন।

আমরা অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার ইস্যু করি, তাতে অর্ডারও দিয়েছি, দায়িত্বটা তাদের। আজকে কলকাতা কর্পোরেশন এলাকায় যদি কোনও জলাশয় বন্ধ হয়, সেই ব্যাপারে আইনটা যাতে বাস্তবায়িত হয় তারজন্য কর্পোরেশনকে দায়িত্ব নিতে হবে। তারজন্য মিউনিসিপ্যাল' দায়িত্ব নিতে হবে। সমস্যাটা গ্রামাঞ্চলে এত প্রকট নয়। আজকে শহরাঞ্চলে বিশেষ করে পৌর এলাকায় এই সমস্যাটা আছে। গ্রামের মানুষ অনেক বেশি সচেতন। শহরাঞ্চলে জলাশয়ের সুবিধাটা সবচেয়ে বেশি দরকার আছে, কিন্তু কিছু মানুষের লোভাতুর দৃষ্টিভঙ্গির জন্য আজকে জলাশয় বন্ধ হলে, যদি কোথাও অগ্নিকান্ড সৃষ্টি হয় তাহলে আমাদের প্রতীমবাবুর অসুবিধা হয়ে যাবে, দমকল জল পাবে না। তখন বহুদূর থেকে জল আনতে গিয়ে দেখা যাবে সেই এলাকাটি পুড়ে ছাই হয়ে গেছে। তাই সকলের স্বার্থে এই আইনটা যাতে বাস্তবায়িত করতে পারি তারজন্য সকলের সচেষ্ট হওয়া উচিত। আজকে এই আইনটা বলবৎ হওয়ার পর যারা এই কাজ করছেন তারা কিছুটা পিছিয়ে যাবেন। যারা করতে যাবেন, তারা প্রত্যেকেই নন-বেলেবেল সেকশনে থানার হাজতে, জেল এর হাজতে আটক হবেন। ফলে তারা এই কাজ করতে ভয় পাবেন। অন্যরাও সেই কাজ করতে যাওয়ার আগে চিন্তা করবেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kiranmoy Nanda that the West Bengal Inland Fisheries (Amendment) Bill, 1996, be taken into consideration was then put and agreed to.

**Clause - 1**

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clause I given by Shri Rabindra Nath Mondal. The amendment is in order. I now request Shri Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in Clause 1(1), for the figures "1996", the figures "1997" be substituted.

**Shri Kiranmoy Nanda :** Sir, I accept the amendment.

The motion of Shri Rabindra Nath Mondal (Amendment No.3) was then put and agreed to.

The question that Clause 1, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Mr. Deputy Speaker :** There is an amendment to Clause 2

given by Shri Saugata Roy. As Mr. Roy is not present in the House it is not moved.

The question that the Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Amendment to the Long Title of the Bill**

**Mr. Deputy Speaker :** There is an amendment to the Long Title of the Bill given by Shri Rabindra Nath Mondal which is in order. I now request Shri Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in the Long Title of the Bill for the Figures "1996", the Figures "1997" be substituted.

**Shri Kiranmoy Nanda :** Sir, I accept the amendment

The question that the amendment to the Long Title of the Bill do stand part of the Bill was then put and agreed to.

**Amendment to the Enacting Formula**

**Mr. Deputy Speaker :** There is an amendment to the Enacting Formula given by Shri Rabindra Nath Mandal which is in order. I now request Shri Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in the Enacting Formula, for the words "Forty seventh", the words "Forty eight" be substituted (Amendment No.2).

**Shri Kiranmoy Nanda :** Sir, I accept the amendment.

The question that the amendment to the Long Title of the Bill stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Kiranmoy Nanda :** Sir, I beg to move that the West Bengal Inland Fisheries (Amendment) Bill, 1996, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5-09 p.m. till 3 p.m. on Monday, the 17th March, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 17th March, 1997 at 3-00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 7 Ministers of State and 135 Members.

[3-00 — 3-10 p.m.]

**Presentation of Annual Financial Statement for 1997-98**

**Dr. Asim Kumar Dasgupta :**

Mr. Speaker, Sir,

With your permission, I rise to present the Budget Estimate for the financial year 1997-98.

1

1.1 Since the State's economy is not insulated from the national economic scenario, it is necessary, therefore, that while presenting the State's Budget Estimate a brief reference is made to the national economic situation. For the country as a whole, we are now confronted with a situation, when in the interest of the vast majority of common people, it has become extremely urgent that an alternative path is considered.

1.2 About six years back, in the year 1991, a New Economic Policy, primarily on the basis of conditionalities of external loans from the IMF and other institutions, was adopted at the national level. A time has now come to assess the results of this policy.

1.3 Over this period of last six years, there has been an unprecedented increase in external debt of the country. The burden of this external debt, which was Rs.1.63 lakh crores in 1990-91, has been made to increase by about 100 per cent and reach Rs.3.15 lakh crores at the end of December, 1996. A situation has been created where, in a particular year, the amount of external loan taken in the year has been surpassed by the amount of repayment of external loan due in that year. According to the latest data of the Government of India, the total amount of external loan, etc., taken in 1995-96 was Rs.11,023

[ 17th March, 1997 ]

crores, while the amount paid back was Rs.12,649 crores. In other words, our economy has been dangerously pushed towards an external debt-trap. It is generally in such a situation that the conditionalities of external loans are made sharper and an assault is made on the sovereignty of the country.

1.4 It is because of these loan conditionalities that, in each of the Union Budgets over the last six years, indiscriminate reductions have been made in customs duties so that imports could find easy access to the Indian domestic market. As a result, on the one hand, the trade gap between imports and exports has alarmingly increased from Rs.3,809 crores in 1991-92 to Rs.16,325 crores in 1995-96. On the other hand, because of the deliberate speed and extent of reduction in customs duties, the Indian domestic industries did not get any time for preparation, and found themselves in a situation of unequal competition against the multinationals and big concerns from abroad. As a result, there has been, in general, an adverse effect on several domestic industries. In fact, if the performance of the national economy in the period after the New Economic Policy is considered, it is found that the average rate of growth of production has fallen noticeably in all the major sectors of the national economy. In the industrial sector, according to the data published by the Government of India, while the average annual rate of growth of industrial production was 8.4 per cent in the period of six years (1985-86 to 1990-91) before announcement of the National Economic Policy, this average rate has fallen to 6.6 per cent in the period of six years (1991-92 to 1996-97) after the New Economic Policy, Similarly, in agriculture, the average annual rate of growth of foodgrains production in the country has also slipped from 3.6 per cent in the previous six-year period to 1.4 per cent in the later six-year period.

1.5 As a result of this fall in the rate of growth of production in major spheres of the economy, there has been a sharp increase in the rate of unemployment, as is clearly stated in the first chapter of Ninth Plan Approach Paper (1997) recently prepared by the Planning Commission of the Government of India. In the same chapter, it is once again stated that there has been a severe deficiency in the provisioning of infrastructure in the country, particularly relating to irrigation, power and roads, as also in the provisioning of basic minimum needs relating to drinking water, primary health, primary education and shelter. Side by side, prices, particularly in relation to essential commodities, have increased unabatedly. In particular, this price-rise and unemployment in the period after the New Economic Policy have adversely affected the vast majority of common people of the country.

1.6 At the same time, the States have also been adversely affected. There has been intrusion into the limited financial resources of the States. Decision-making powers of the States have also been encroached upon.

1.7 As a consequence of the conditionalities of IMF loan, and then of GATT, not only has there an indiscriminate entry of imports and foreign capital, lest the national-level public sector units put up a challenge, attacks have also been launched against these units in a planned manner. By amending our patent laws, further intrusion has been made in the independence of domestic research and its applications. Finally, entry of external institutions has been initiated into the financial sector, into the core of domestic saving and investment, which holds the key to the direction of future growth of our economy. It is in this way that assaults have been made on our sovereign power of decision-making in all the major spheres of the economy.

1.8 As a result of this liberalisation policy, not only the poor of our country have been adversely affected, but, according to the Human Development Report 1996, (page49) of the United Nations, the poor people of all the developing countries, following such policy, have also been similarly affected.

1.9 When such assaults are made and the vast majority of common people are adversely affected, it is then also noticed that, in order to obstruct the common people from organising a united struggle to alter the harmful policies, all the forces which tend to divide people in the name of religious fundamentalism, casteism and regional separatism appear in the scene and try to become stronger.

1.10 At the same time, assaults are also made in a planned manner, by using different forms of mass media, on the basic social values of our nation. A campaign, enticing private income and wealth accretion at any cost, even by flouting all social norms, and then using that resource on consumables, preferably imported consumables, is often methodically permited at different layers of our society. This tends to give rise to social laxity and permissiveness which lie at the back of unprecedented scams which have appeared one after another in recent years.

1.11 Confronted with this harmful policy and the resulting situation, it is now essential, in the interests of all democratic and patriotic people of the country, and particularly in the interests of the vast majority of working common people, to travel along a new path based on an alternative policy. This will be a path which will overcome the divisive

forces, protect our social values and uphold the interests of the comm
people.

[3-10 — 3-20 p.m.]

2

2.1 Honourable Members are aware that, over the last seve
years, we have been repeatedly presenting at the national level t
proposal for such an alternative policy. The starting point of this alt
native policy is a social direction and objective, upholding the intere
of common people of the country. This social direction and objecti
should not be governed by conditionalities of any external loan, but
based on our own sovereign power of decision-making and formulat
democratically.

2.2 Keeping in view the present economic situation of the count
and interests of the common people, such an appropriate social objecti
will be to increase employment generation as far as possible, throu
efficiently increasing the level of production in various sectors of t
economy. This objective of employment-generation through efficient pr
duction requires that there should be, first of all, a move towards eq
competition in all the relevant spheres domestically. At the same tim
in the spheres, such as those of infrastructure and social services, wi
externalities benefiting the society, there should be social action in so
appropriate form. This social action can be initiated by the Governme
But this need not always be the Central Government. This social ins
tution may be the State Government, the Panchayats or municipaliti
or even organised group effort of local people in coordination with t
overall planning objective and process.

2.3 It is because of this objective of employment generation throu
efficient production that the need for self-reliance arises. This conc
of efficient self-reliance, of course, does not mean withdrawal fro
foreign trade. It means that we should, first of all, try to assess h
much of the basic needs of the people can indeed be met efficie
by making use of the vast natural and human resources of the countr
and thereby generate employment domestically. According to the data
National Sample Survey, nearly 80 per cent of the needs of our peop
is related to foodgrains, clothing, medicine, leather goods, etc., most
which can be efficiently, and therefore relatively cheaply, supplied fro
domestic production itself. On the firm basis of this core of self-re
ance, if in specific areas, it is found that participation in foreign tra
is in accordance with the comparative advantage of our country, and

in the interests of common people, then participation will be made in those areas. This position is distinct from the approach of indiscriminate imports and exports implied in the New Economic Policy.

Self-reliance is significant for another reason also. In the interest of efficiency, there is always a need for moving from a less to a more competitive situation. If, therefore, the reality is that of multinational monopolistic interests dominating the present structure of international trade, then for a vast country like India, moving towards a core of efficient self-reliance and then participating in external trade (in the sequence which China following) would basically be moving towards a position of more bargaining power for the country, and therefore also moving from a less competitive towards a more competitive position in the matrix of international trade.

2.4 In the sphere of technology, the main emphasis should be on indigenous development and innovation, which can make more modern and improved use of abundant local resources and manpower, leading to more efficient production and employment generation. To this end, it is essential to uphold our independence in the field of research and applications. At the same time, it is important in specific areas, and in mutual interests, to acquire internationally the latest knowledge about technology and then try to apply that with care, suiting local conditions.

2.5 Similarly, before taking external loans and inviting foreign investment in an indiscriminate manner, it is necessary, first of all, to assess how much of the required investment can indeed be financed out of domestic savings. At present, in a year, external loan and direct foreign investment are adding up to an average of Rs. 16 thousand crores. On the other hand explicitly-reported domestic savings are amounting every year to about Rs.2.8 lakh crores. Over and above that, there is an accretion of black money to the tune of at least Rs.11 lakh crores every year in terms of only evasion of Central taxes. Even if a fraction of this amount of black money is unearthed and properly used, then necessary financial resources for investment can, in many cases, be obtained domestically. If, after ensuring self-reliance in terms of domestic resource mobilisation, in specific situations and in mutual interests, foreign investment is necessary, then steps would be taken in those areas. A time has also come when it is desirable, and also possible, to reduce our dependence on external loans in a phased manner.

2.6 In order to protect the common people against ravages of inflation, it is essential to have a subsidised system of public distribution

কথা বলা হচ্ছে, আমাদের জেলাতেও অর্থাৎ উত্তর দিনাজপুরে প্রত্যেকটি ডিপ টিউওবয়েল অকেজো হয়ে পড়ে আছে, কারণ হচ্ছে ইলেক্ট্রিসিটি বোর্ডের টাকা বকেয়া থাকার ফলে তারা ধান চাষীদের ইলেকট্রিক লাইন কেটে নিচ্ছে। এখন বোরো চাষের সিজন, কৃষকরা ধান লাগাচ্ছে এবং লাগানোর পরে জল নিতে গিয়ে তারা জল পাচ্ছে না। যেহেতু ইলেকট্রিসিটি বোর্ডের টাকা পরিশোধ হয়নি সেইকারণে তারা ইলেকট্রিক লাইন কেটে দিচ্ছে এবং এর ফলে কৃষকদের উৎপন্ন ফসল যে লাগাচ্ছে সেগুলো নষ্ট হয়ে যাচ্ছে। আমরা বারে বারে দপ্তরকে জানানো সত্ত্বেও তারা বলছে যে টাকা না দিলে তারা বিদ্যুৎ দিতে পারবে না। সেইকারণে আমার প্রশ্ন যে, কেন এই টাকা দেওয়া হচ্ছে না সেটা জানাবেন কি?

[11-50 — 12-00 Noon]

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** প্রশ্নটা এখানে দক্ষিণ দিনাজপুরের ব্যাপারে হচ্ছে। মাননীয় সদস্য উত্তর দিনাজপুরের ব্যাপারে প্রশ্ন করেছেন। তা সত্ত্বেও আমি এই কথা বলব, বিশেষ কোনও প্রকল্পের কথা যদি বলেন নাম করে উত্তর দিনাজপুরের ক্ষেত্রে টাকা বাকি আছে, তাহলে আমি বলতে পারি, তার জন্য আগে থেকে নোটিশ দেবেন, নিশ্চয় সেই ব্যাপারে আমি বলব। টাকা বাকি থাকার জন্য বিদ্যুৎ মন্ত্রী এবং আমার দপ্তরের পক্ষ থেকে আমি দুইজনে মনিটর করার চেষ্টা করি, বিদ্যুৎ সংযোগের ব্যাপারে। টাকা বাকি থাকার জন্য কোনও প্রকল্পে বিদ্যুৎ সংযোগ কেটে দেওয়া হয়েছে এই রকম কিছু আমার নোটিশে আসেনি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** প্রশ্নটা হচ্ছে, আর আই ডি এফ থেকে এই প্রকল্পগুলি হবে, দক্ষিণ দিনাজপুরের ক্ষেত্রে এটা মার্চ মাসের মধ্যে কমপ্লিট হবে কিনা, টু-ডে ইট ইজ এইটিন্থ মার্চ, আমার প্রশ্ন এই স্কীমটা মার্চ মাসের মধ্যে শেষ হবে কি না? এই মার্চে না শেষ হলে টাকাটা তুলে রাখার ব্যবস্থা করতে পারবেন কিনা, পরের বছরের খরচ করার ব্যাপারে?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** ৩১শে মার্চ-এর মধ্যে বিশ্বব্যাঙ্কের অসমাপ্ত কাজ এবং অন্যান্য যে অসমাপ্ত কাজ সেই কাজগুলি সম্পূর্ণ হওয়ার কথা। এই পরিকল্পনা আমাদের ছিল। সেই পরিকল্পনামাফিক ফিল্ডে যথেষ্ট উদ্যোগ নিয়ে কাজ চলছে, আমরা আশাকরি এটা সম্পূর্ণ হয়ে যাবে।

**শ্রী নর্মদাচন্দ্র রায় ঃ** আমাদের ওখানে টাঙন, পুর্নভবা ইত্যাদি নদীগুলির উপর যে সমস্ত আর এল আই প্রকল্পগুলি আছে, এর মধ্যে কিছু কিছু নদী জলপ্রবাহ হারিয়ে যাওয়ায় নদীর জলস্রোত বন্ধ হয়ে আছে, মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন ইতিমধ্যে যে সমস্ত নদীতে সেচ প্রকল্পগুলি আছে সেখানে নদীর জল প্রবাহ হারিয়ে যাওয়ায় বা জলস্রোত হারিয়ে যাওয়ায় সেচ প্রকল্পগুলি চালু করার ব্যাপারে, নদীর জল সেচ এর বিকল্প কি ব্যবস্থা করেছেন জানাবেন কি?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** নদীর জল প্রবাহ যদি স্থানান্তরিত হয়ে যায়, নদীতে যদি জল না থাকে, জল যদি না পাওয়া যায় তাহলে জলোত্তলন প্রকল্প যেগুলি আছে, সেখানে

থেকে শত চেষ্টা করলেও আমরা জল দিতে পারব না। সুতরাং নদীতে জল না থাকলে নদীর জলত্তোলন প্রকল্প চালানো যায় না। আর নতুন প্রকল্প কি হতে পারে নতুন প্রকল্প হতে পারে, আর এল আই সেখান থেকে সরিয়ে নিয়ে যেখানে জল পাওয়া যাবে নদীতে সেখানে নতুন করে স্থানান্তরিত করা। এই স্থানান্তরিত করার ব্যাপারে আমরা এই প্রকল্পগুলি যেখানে নদীতে জল নেই, জল পাওয়া যাচ্ছে না, নদীর জল প্রবাহ স্থানান্তরিত হয়ে গেছে, সেইগুলি আমরা খতিয়ে দেখছি। যাতে করে স্থানান্তর করা যায়। অন্য জায়গায় নিয়ে যাওয়া যায়। তাছাড়া আর কোনও পন্থা আমাদের জানা নেই। আর মাননীয় সদস্যরা যদি আমাদের আর কোনও পরামর্শ দিতে পারেন আমরা দেখতে পারি।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী জানালেন যে নদীর কোর্স চেঞ্জ হওয়ার ফলে অনেকগুলো স্কীম নষ্ট হচ্ছে। এর বিকল্প কি সাজেশন আছে মাননীয় সদস্যরা বলতে পারলে, তিনি এ বিষয়ে ভাবনা-চিন্তা করতে পারেন। আমার বিকল্প প্রস্তাব হচ্ছে যে আমাদের যে সমস্ত জেলায় নদীর ভাঙনের ফলে কোর্সের গতির জোর না থাকার জন্য রিভার লিফটের কাজ বন্ধ হচ্ছে, সেগুলো অন্তত যেখানে নদী স্রোত বর্তমান আছে সেখানে শিফট করে নিয়ে যাওয়া যায় কিনা? তা না হলে যে এত টাকার সম্পদ পড়ে আছে। এগুলোকে তো কিছু করা দরকার।

### আর এম সি

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৫) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) :** কৃষি (বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে আর এম সি-এর সংখ্যা কত ; এবং

(খ) বিভিন্ন আর এম সি-তে নিযুক্ত কর্মচারীর সংখ্যা কত?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :**

(ক) ৪৭টি।

(খ) মোট সংখ্যা ১২৩৭ জন।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি আর এম সি তে যে নিয়োগ হয়, আমার অভিজ্ঞতা হচ্ছে যে এই নিয়োগ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে হয় না। অস্থায়ী কর্মী হিসেবে নিয়োগ করা হয়। অস্থায়ী কর্মী নিয়োগের পদ্ধতিটা কি?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** ইদানিংকালে আর কোনও অস্থায়ী কর্মী নিয়োগ করা হয় না। অতীতে যারা বাজার তৈরির কাজে নিযুক্ত ছিলেন বা সাহায্য করেছিলেন তাদেরকে করা হয়েছিল। কিছুদিন হল আমরা আর কোনও অস্থায়ী কর্মী নিয়োগ করছি না।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানতে চাইছি যে

এলাকার উন্নয়নের জন্য বিভিন্ন স্কীম হয় আর এম সি-তে। সেই স্কীমগুলো আমরা দেখি কলকাতা থেকে টেন্ডার হয় এবং সিলেকশন হয়। জেলা পরিষদের মাধ্যমে ওই স্কীমগুলো রূপায়ণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আর এম সি-র নিজস্ব যে ২ লক্ষ টাকা পর্যন্ত যে কাজ সেটা আর এম সি টেন্ডার করা হয়। দু লক্ষ টাকার উপরে ৫ লক্ষ টাকা পর্যন্ত এখান থেকে টেন্ডার করা হয়। সেইভাবে এখানকার দেখা শুনা করার দায়িত্ব আর এম সি-র। জেলা পরিষদের মাধ্যমে কাজ করার কোনও পরিকল্পনা আমাদের নেই। আমার যে বিভাগ আছে—ইঞ্জিনিয়ারিং বিভাগ তাদের মাধ্যমে করার চেষ্টা আমরা করছি। তার কারণ হচ্ছে আমাদের বাজারে আসার যে লিংক রোড সেগুলোর যে প্রয়োজনীয়তা আছে সেটা আমরা যতটা বুঝব অন্যরা বুঝবে না। সেজন্য আমাদের মাধ্যমে এটা করার কথা হচ্ছে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, চেকপোস্ট হওয়ার ফলে চাষীদের ফসলের যে দাম পাওয়া উচিত, সেই দাম তারা পাচ্ছে না। যে সমস্ত ব্যবসায়ী তাদের কাছ থেকে ফসল কিনছেন, চেকপোস্ট টাকা দেওয়ার জন্য, তারা চাষীদের টাকা কম দিচ্ছেন। এতে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। চাষীদের স্বার্থে চেকপোস্ট তুলে দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** না, চেকপোস্ট তুলে দেওয়ার কোনও পরিকল্পনা নেই এবং আপনি যেটা বললেন যে, এটার জন্য চাষীরা ক্ষতিগ্রস্থ হচ্ছে—কিন্তু চাষীদের কাছ থেকে কোনও ট্যাক্স নেওয়া হচ্ছে না। এটা ব্যবসায়ী যারা, যারা বাইরে নিয়ে যায়, তখন করা হয়। এটা আইনের মাধ্যমে করা হয়। যতটা করার কথা ছিল, অর্থাৎ ২ পারসেন্ট করার কথা ছিল কিন্তু তা এখন নেওয়া হচ্ছে না। একমাত্র ১ পারসেন্ট নেওয়া হচ্ছে। এটা যদি না নেওয়া হয়, তাহলে এই টাকাটা চাষীদের কাছে যাবে না। আর যেটুকু টাকা নেওয়া হয় সেটা তার থেকে অনেক বেশি কাজ ওই এলাকার জন্য করা হয়। চাষীদের সুবিধার জন্য করা হয়। এখানে ২ পারসেন্ট পর্যন্ত নিতে পারি। পাঞ্জাবে ৫ পারসেন্ট নেওয়া হয়। এখানে আমরা ১ পারসেন্ট নিচ্ছি। আর অন্যান্য খাদ্যশস্য থেকে শতকরা ৫০ পয়সা নেওয়া হয়। কাজেই এটা তুলে দেওয়ার কোনও প্রশ্ন আসছে না।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন উত্তরের জন্য আমি আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, আর এম সি ডি জি এইচ সি-র মধ্যে আছে কি? এটা যদি না থাকে, যেহেতু ডি জি এইচ সি একটি অটোনোমাস বডি, তাই ভবিষ্যতে এই আর এম সি-কে নথিভুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই প্রশ্নের সঙ্গে এটার কোনও সম্পর্ক নেই। এই সম্পর্কে

জানতে হলে আপনি আমাকে আলাদাভাবে নোটিশ দেবেন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'ক' প্রশ্নের উত্তরে বলেছেন যে, আমাদের রাজ্যে আর এম সি হচ্ছে ৪৭টি। কোন জেলায় কটা আর এম সি আছে—তার পরিসংখ্যান আপনার কাছে আছে কি?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমার কাছে জেলা ওয়ারি হিসাব নেই, তবে আমি নামগুলি দিয়ে দিচ্ছি। নামগুলি হল আলিপুর সদর, বারাসত, বলরামপুর, বেলাকোবা, বেথুয়াডহরি, বোলপুর, বালুরঘাট, কুচবিহার সদর, কাশিমবাজার, চাঁপাডাঙ্গা, চন্দ্রকোণা দিনহাটা, ধুপগুড়ি, ধুলিয়ান, ইংলিশবাজার, ঝংকড়া, কালিয়াগঞ্জ, করিমপুর, কালনা, কাটোয়া, মেদিনীপুর সদর, মেখলিগঞ্জ, মাথাভাঙ্গা, শিলিগুড়ি, সামসি, শেওড়াফুলি, তমলুক, তুফানগঞ্জ, সীমলাপাল, উলুবেড়িয়া, পান্ডুয়া, হলদিবাড়ি, ইসলামপুর, আলিপুরদুয়ার।

**শ্রী রামচন্দ্র মন্ডল ঃ** কাঁথি মহকুমার এগরাতে সম্প্রতি রেগুলেটেড মার্কেট হয়েছে। রেগুলেটেড মার্কেটের সঙ্গে হাটগুলোকে নিযুক্ত করার কোনও প্রস্তাব আপনাদের আছে কি?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই যে, যে আইন আছে তাতে হাটগুলোকে আমাদের নিজেদের মধ্যে আনার আইন নেই। আমরা সমস্ত মহকুমাতে এটা করতে চাই। যদি মাননীয় সদস্যরা এব্যাপারে আমাকে একটা প্রস্তাব দেন এবং সাহায্য করেন তাহলে আমি নিশ্চয়ই এটা করবার চেষ্টা করব। প্রত্যেক মহকুমাতে একটা রেগুলেটেড মার্কেট হওয়া উচিত। আপনারা সাহায্য করলে আমরা এটা করতে রাজি আছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে বিভিন্ন আর এম সি-তে নিযুক্ত কর্মচারীর সংখ্যা অনেক। যেসব কর্মচারী ৮-১০ বছর ধরে আপনার দপ্তরে কাজ করছে তাদের স্থায়ী করবার কোনও পরিকল্পনা আপনার দপ্তরের আছে কি?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই যে আমাদের এখানে যারা আছে তাদের মধ্যে শতকরা ৫০ জনকে আমার আগে যিনি ছিলেন তিনি স্থায়ী করে দিয়েছেন। আরও শতকরা ৫০ জনকে স্থায়ী করার জন্য ভাবনা-চিন্তা আছে। তাদের শীঘ্রই স্থায়ী করার কথা চিন্তা করা হচ্ছে। স্থায়ী করতে গেলে তাদের কতকগুলো দিক বিচার-বিবেচনা করার দরকার।

## Advertisements in Newspaper

*55. (Admitted question No. *1412.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Information & Cultural Affairs Department be pleased to state—

(a) total amount of advertisement published in different newspapers during 1995-96, 1996-97 (up to 31.12.96) ; and

(b) advertisement amount paid to Urdu Daily 'Akhbar-E-Mashriq' during the said years ?

**Shri Buddhadeb Bhattacharjee :**

(a) Advertisement worth Rs. 4,84,01,208 were published in 1995-96 in different newspapers. During the year 1996-97 (upto 31.12.96) advertisements worth Rs. 2,50,40,658.60 have been published in different daily newspapers.

(b) Advertisement worth Rs. 36,346/- were published in Urdu Daily Akber-E-Mashriq during the year 1995-96 and advertisement worth Rs. 50,563/- have been published in Urdu daily Akber-E-Mashriq during the year 1996-97 (upto 31.12.96)

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে ১৯৯৫-৯৬ তে ১৯৯৬-৯৭ এ ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত অ্যাডভার্টাইজমেন্টের জন্য খরচা হয়েছে ২ কোটি ৫০ লক্ষ ৪০ হাজার টাকা। ৩১.১২.৯৬ পর্যন্ত আকরব-ই-মশরিক এর অ্যাডভার্টাইজমেন্টের হয়েছে ৫০ হাজার ৫৬৩ টাকা। আনন্দবাজার, গণশক্তি, বর্তমান এবং আবসার এই পত্রিকাগুলোর অ্যাডভার্টাইজমেন্টের জন্য ঐ পিরিয়ডের মধ্যে কত খরচা হয়েছে?

[12-10 — 12-20 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৯৫-৯৬ এর ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত আনন্দবাজারের জন্য খরচা হয়েছে ৭৭ লক্ষ ৩২ হাজার ৫৫২ টাকা, টেলিগ্রাফের জন্য খরচা হয়েছে ২৪ লক্ষ ৩৬ হাজার টাকা, গণশক্তির জন্য খরচা হয়েছে ৭০ লক্ষ ৬৭ হাজার ৯১২ টাকা। বর্তমান ২৮,৩৫,২০১ আবসার ৩,৮৭,৫৩৫ টাকা।

**শ্রী সুলতান আহমেদ ঃ** আনন্দবাজার, গণশক্তি এবং আবসারের সার্কুলেশন কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের কাছে সার্কুলেশনের একটা ফিগার থাকে, কিন্তু সবগুলো বিশ্বাসযোগ্য নয়। রিডারস কম্পোজিশন, ল্যাঙ্গুয়েজ অব দ্য পেপার, ইত্যাদি কতগুলো ক্রাইটেরিয়ার উপর দাঁড়িয়ে আমাদের বিজ্ঞাপন দিতে হয়।

**শ্রী সুলতান আহমেদ ঃ** আপনি নিশ্চয় জানেন, আবসার হচ্ছে ওয়ান অব দি লিডিং উর্দু ডেইলি ইন ক্যালকাটা এবং সেটা আপনার পার্টির মাউথপিস যেখানে তিন লক্ষ টাকা বিজ্ঞাপন পাচ্ছে, আর আকরব-ই-মসরিক পাচ্ছে মাত্র ৫০,৫৬৩ টাকা।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** গণশক্তি হচ্ছে আমাদের পার্টির অর্গান। আনন্দবাজার লার্জেস্ট সার্কুলেটেড বেঙ্গলি পেপার, সেই ভিত্তিতে দেওয়া হচ্ছে।

**শ্রী সুলতান আহমেদ ঃ** গণশক্তি এবং আনন্দবাজারের সার্কুলেশন কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সার্কুলেশনের যে ক্রাইটেরিয়া, সেটা আমাদের হাতে নেই, চাইলেই দিতে পারি। কিন্তু সেটা সবসময় বিশ্বাসযোগ্য নয় কিন্তু ওয়ান অব দি ক্রাইটেরিয়া।

**শ্রী বরেণ বসু ঃ** এই সময়ে টেলিগ্রাফ কত বিজ্ঞাপন পেয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ২৪,৩৬,৮৫৯ টাকা।

**শ্রী তাপস রায় ঃ** মন্ত্রী মহোদয় জানাবেন কি, গণশক্তিকে যখন ৭০,৬৭,৯১২ টাকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে, সেখানে বসুমতী সরকারি ওন কাগজ হওয়া সত্ত্বেও তাকে কেন মাত্র ১১,৭১,৩০০ টাকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কারণ বসুমতী এখন চলে শিলিগুড়ি থেকে এবং এর সার্কুলেশন ৬-৭ হাজারের মতো, এর চেয়ে বেশি বিজ্ঞাপন তারা ছাপাতেই পারবে না।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আমাদের রাজ্য থেকে প্রচারিত বাংলা, ইংরাজি, উর্দু পত্রিকা ছাড়া অন্য কোনও আঞ্চলিক ভাষায় প্রচারিত পত্রিকায় অ্যাডভার্টাইজমেন্ট করা হয় কিনা, এবং হয়ে থাকলে নির্দিষ্ট আর্থিক বছরে কোন কোন আঞ্চলিক ভাষায় বিজ্ঞাপন দেওয়া হয়েছে এবং কত টাকার?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের রাজ্যে বাংলা, ইংরাজি, উর্দু, হিন্দি দৈনিক কাগজ আছে এবং নেপালি ভাষায় 'সাগর মাতা' নামে একটি দৈনিক কাগজ আছে তাতেও বিজ্ঞাপন দেওয়া হয়। এছাড়া অন্য ভাষায় দৈনিক কাগজ নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** 'বর্তমান' কাগজ সরকারের বিপক্ষে লেখে বলেই কি এত কম টাকার (২৮,৩৫,২০১) বিজ্ঞাপন দেওয়া হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সেটা যদি শর্ত হয়, তাহলে তো দিতামই না। পক্ষে লেখে কি বিপক্ষে লেখে, সেটা ক্রাইটেরিয়া নয়। সেটা হলে তো ৭২ থেকে ৭৭ সাল আমাদের পার্টির পেপার কোনও বিজ্ঞাপন পেত না। সেটা আমরা করছি না। আবার বলছি, কাগজের সার্কুলেশন, পাঠকের চরিত্র, সেই পত্রিকার ভাষা, ইত্যাদি তিন চারটে ক্রাইটেরিয়া দেখেই বিজ্ঞাপন দিই।

## Starred Questions
## (to which oral Answers were given)

### বিভিন্ন সংবাদপত্রে বিজ্ঞাপন বাবদ ব্যয়

*১৬৯।(অনুমোদিত প্রশ্ন নং *২০২) **শ্রী কমল মুখার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে কলকাতা থেকে প্রচারিত বিভিন্ন দৈনিক সংবাদপত্রে কি পরিমাণ অর্থ বিজ্ঞাপন ব্যয়িত হয়েছিল ; এবং

(খ) বিজ্ঞাপন দেবার ক্ষেত্রে কোনও নীতি অনুসৃত হয় কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে কলকাতা থেকে প্রচারিত বিভিন্ন দৈনিক সংবাদপত্রে মোট ৪ কোটি ৭৬ লক্ষ এক হাজার দুই শত আট টাকার (৪,৭৬,০১,২০৮.০০) বিজ্ঞাপন প্রচারিত হয়েছিল। এসম্পর্কে একটি তালিকা পেশ করা হল।

MONEY VALUE OF ADVERTISEMENT RELEASED BY THE INFORMATION CULTURAL AFFAIRES DEPARTMENT, 1995-96.

| | | | |
|---|---|---|---|
| 1. | Statesman | — Rs. 99,79,865,00 | |
| 2. | Anandabazar | — Rs. 77,32,552.00 | 1,04,35,491/- |
| 3. | Telegraph | — Rs. 24,36,859.00 | |
| 4. | B. Standard | — Rs. 2,64,100.00 | |
| 5. | Aajkal | — Rs. 73,78,780.00 | |
| 6. | Bartaman | — Rs. 28,35,201.00 | |
| 7. | Ganashakti | — Rs. 70,67,912.00 | |
| 8. | Protidin | — Rs. 12,05,945.00 | |
| 9. | Basumati | — Rs. 11,71,300.00 | |
| 10. | Sanmarg | — Rs. 9,13,356.00 | |
| 11. | Uttar Banga Sanbad | — Rs. 4,62,038.00 | |
| 12. | Kalantar | — Rs. 13,50,566.00 | |
| 13. | Sonor Bangla | — Rs. 5,36,432.00 | |
| 14. | Daily Navi Prabhat | — Rs. 1,45,477.00 | |
| 15. | Aabshar | — Rs. 3,87,535.00 | |
| 16. | Azad Hind | — Rs. 3,51,024.00 | |
| 17. | Akbar-E-Moshriq | — Rs. 36,346.00 | |
| 18. | Rozana Hind | — Rs. 91,261.00 | |
| 19. | Viswamitra | — Rs. 6,61,848.00 | |
| 20. | Janasatta | — Rs. 2,12,681.00 | |
| 21. | Akkas | — Rs. 67,000.00 | |
| 22. | Sagarmatha | — Rs. 1,12,000.00 | |
| 23. | Janapath Samachar | — Rs. 1,75,840.00 | |

| | | | |
|---|---|---|---|
| 24. | Chapte Chapte | — Rs. | 41,308.00 |
| 25. | Amrita Bazar & Jugantar | — Rs. | 19,82,002.00 |
| | | | Rs. 4,76,01,208.00 |

(খ) বিজ্ঞাপন দেবার ক্ষেত্রে পত্রিকার প্রচার সংখ্যা, বিজ্ঞাপনের হার এবং পত্রিকাটি কোন ভাষায় প্রকাশিত হয় তা বিবেচনা করা হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে একটা লিস্ট দিয়েছেন। বিজ্ঞাপন দেওয়ার ব্যাপারে—পত্রিকার প্রচার সংখ্যা, কোন ভিত্তিতে প্রচারিত হচ্ছে, ইত্যাদি নানা বিষয় বিচার করা হয়, তিনি বলেছেন। কিন্তু ১৯৯৫-৯৬ সালের বিজ্ঞাপন দেওয়ার ক্ষেত্রে দেখা যাচ্ছে, কালান্তর পেয়েছে ১৩,৫০,৫৬৬ আবসার পেয়েছে ৩,৮৭,৫৩৫। অথচ এদের থেকে অনেক বেশি প্রচার সংখ্যা আকবর-ই-মশরিক পেয়েছে অনেক কম। কম শুধু নয়, আজকালের থেকেও কম পেয়েছে। অর্থাৎ এই লিস্ট থেকে দেখা যাচ্ছে, যে সংবাদ পত্রগুলো আপনাদের বিরুদ্ধে প্রচার করে সেগুলো এবং যে সংবাদপত্রগুলোর নাম মানুষ জানে না, আপনার এই লিস্ট থেকে জানতে হয়, তাদের আপনি বেশি বিজ্ঞাপন দিয়েছেন। কেন এই বৈষম্য করা হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যদি গত দু-বছরের তুলনা করেন তাহলে ব্যাপারটা পরিষ্কার হয়ে যাবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** দু-বছর নয়, আমি এক বছরের কথা বলছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৯৫-৯৬ সালের ব্যাপারে আমি এর আগে যা বলেছি তার বাইরে নতুন কিছু বলার নেই। তবে পরের বছরের লিস্ট যদি দেখেন তাহলে দেখবেন, বর্তমান পেয়েছে ৩৯ লক্ষ, গণশক্তি পেয়েছে ৩১ লক্ষ—প্রায় সমান সমান। আপনার এটা বলা উচিত ছিল।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আবসার, আকর-ই-মশরিক, আক্কাশ, কালান্তর, গণশক্তি যা বিজ্ঞাপন পেয়েছে সেই রেটে অন্যান্য কিছু ইংরাজি এবং উর্দু সংবাদপত্র বিজ্ঞাপন পায়নি কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা কেন বলছেন, একটা উর্দু পত্রিকাকে ৫৩ হাজার দিয়েছি। স্টেটসম্যান, টেলিগ্রাফ, আনন্দবাজার এই তিনটে পত্রিকা সবচেয়ে বেশি পেয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** গণশক্তি যেভাবে বিজ্ঞাপন পেয়েছে অন্য সংবাদপত্র সেভাবে পায়নি কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমার কাছে ১৯৯৬-৯৭ সালের ডিসেম্বর পর্যন্ত হিসাব আছে। দুটো লিস্ট যদি কম্পেয়ার করেন তাহলে সরকারের নীতিটা বুঝতে পারবেন। কোনও কাগজকে আমরা বিশেষ পৃষ্ঠপোষকতা করছি না।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের অনেকগুলো উত্তর শুনলাম। আপনি একটা নীতির কথা বললেন। আপনার দপ্তরে কি কোনও কমিটি অ্যাপয়েন্টমেন্ট করেছেন এবং ক্রাইটেরিয়ার যে কথা বললেন দ্যাট দি ক্রাইটেরিয়া ইজ নোন টু অল পেপার। ডাইরেক্টলি ইন্টারফেয়ার বা পলিটিক্যাল পার্টির ইন্টারফেয়ার কোনও ক্রাইটেরিয়া লে আউট করেছেন কি? কোনও কমিটি অ্যাপয়েন্টমেন্ট করেছেন কি যে, সেই ক্রাইটেরিয়া বলে ডিস্ট্রিবিউশন করবেন?

[12-20 — 12-30 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ডিস্ট্রিক্ট লেভেলে যে বিজ্ঞাপন দেওয়া হয় তার লিখিত গাইড লাইন এবং কমিটি আছে? সেটা আমাদের অন্যান্য জেলার এম এল এরা জানেন কলকাতা, দিল্লির ক্ষেত্রে এটা নেই, কেন্দ্রীয় সরকারের নেই, কারোর নেই। এই ২০, ২৫ টি কাগজের জন্য আর্থিক ভিত্তিতে যে বাজেট আমরা তৈরি করি, সরকারের সাহায্য এবং সহায়তা যেটা করা হয় আমার মনে হয় সেটা ঠিক আছে।

**শ্রী সাধন পান্ডে ঃ** সিদ্ধান্ত কে নেয়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি এবং আমার আধিকারীকরা নিই।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### রুগ্নশিল্পসংস্থা

*১৭০।(অনুমোদিত প্রশ্ন নং *১৯) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যের কোনও রুগ্ন শিল্পসংস্থাকে সরকার রিলিফ আন্ডারটেকিং হিসাবে ঘোষণা করেছে কি না ; এবং

(খ) করে থাকলে, এ ধরনের মোট সংস্থার সংখ্যা এবং তাদের নাম?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১-১-৯৬ থেকে ৩১-১২-৯৬ পর্যন্ত মোট ২৯টি শিল্প সংস্থা রিলিফ আন্ডারটেকিং হিসাবে ঘোষিত রহিয়াছে। তাহাদের নাম নিচে দেওয়া হইল।

১) নিউ সেন্ট্রাল জুট মিলস লিঃ

২) শ্রী গৌরীশঙ্কর জুট মিলস লিঃ

৩) রেরোল বার্ণ লিঃ

৪) গ্রামোফোন কোম্পানি অব (ইন্ডিয়া) লিঃ

৫) গ্রেট ইস্টার্ন হোটেল লিঃ

৬) ডঃ বোসেস ল্যাবরেটোরিস লিঃ

৭) ভারত জুট মিলস লিঃ

৮) অ্যাপোলো জিপার কোঃ (প্রা) লিঃ

৯) লিলি বিস্কুট অ্যান্ড লিলি বার্লি মিলস লিঃ

১০) ইন্দো আমেরিকান ইলেক্ট্রিক্যালস লিঃ

১১) খৈতান অ্যাগ্রো কমপ্লেক্স লিঃ

১২) সিল ইন্ডিয়া লিঃ

১৩) নিফা স্টিলস কোঃ লিঃ

১৪) টার্নাকি ইন্টারন্যাশনাল (প্রা) লিঃ

১৫) স্মল টুলস ম্যানুফ্যাকচারিং কোঃ লিঃ

১৬) গ্যানজেস ম্যানুফ্যাকচারিং কোঃ লিঃ

১৭) সোয়াইকা অয়েল মিলস

১৮) সোয়াইকা বনস্পতি প্রাঃ লিঃ

১৯) কাঞ্চন অয়েল মিলস লিঃ

২০) নর্থ ব্রুক জুট মিলস লিঃ

২১) গুলমোহর পেপার মিলস লিঃ

২২) টিটাগড় পেপার মিলস লিঃ

২৩) এসিয়াটিক অক্সিজেন লিঃ

২৪) রেমিংটন ব্যান্ড অব ইন্ডিয়া লিঃ

২৫) নিউ রেড ব্যাঙ্ক টি কোঃ (প্রাঃ) লিঃ

২৬) ইনক্যাব ইন্ডাস্ট্রিস

২৭) ক্যালকাটা সিল্ক ম্যানুফ্যাকচারিং কোঃ লিঃ

২৮) সেরাইকেল্লা গ্রাস ওয়ার্কর্স লিঃ

২৯) পি সি চন্দ্র অ্যান্ড কোঃ লিঃ

### রাজ্যের গণপ্রহারে মৃত্যু

*১৭১।(অনুমোদিত প্রশ্ন নং *৩৭১) **শ্রী অজয় দে ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৬ সালে গণপ্রহারে মৃত্যুর সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে উক্ত ঘটনাগুলিতে কতজনকে দোষী বলে সাব্যস্ত করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৮৯।

(খ) সমস্ত ঘটনার তদন্ত চলছে।

### আই সি ডি এস ও অঙ্গনওয়াড়ি কর্মী নিয়োগ

*১৭২।(অনুমোদিত প্রশ্ন নং *৯৫) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ ব্লকের আই সি ডি এস কর্মী ও অঙ্গনওয়াড়ি কর্মিদের জনসংখ্যার ভিত্তিতে নেওয়ার কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অঙ্গনওয়াড়ি কর্মিদের জনসংখ্যার ভিত্তিতে নেওয়া হয়ে থাকে। ১৯৮৬-৮৭ সালে নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ ব্লকে ১০১টি কেন্দ্র সমেত সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প চালু করার অনুমোদন দেন কেন্দ্রীয় সরকার। পরে ১৯৯৬ সালে ঐ প্রকল্পে আরও ১০টি বাড়তি অঙ্গনওয়াড়ি কেন্দ্র খোলার অনুমোদন দেওয়া হয়েছে। আই সি ডি এস কর্মিদের প্রকল্পের সংখ্যা এবং প্রয়োজন অনুসারে সরকারি নিয়োগ বিধিতে নেওয়া হয়ে থাকে।

(খ) কোনও প্রকল্পে নতুন অঙ্গনওয়াড়ি কেন্দ্র খোলার অনুমোদন দেন কেন্দ্রীয় সরকার।

কবে আবার কৃষ্ণগঞ্জ সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্পে বাড়তি **অঙ্গনওয়াড়ি** কেন্দ্র খোলা হবে তা এই মুহূর্তে বলা সম্ভব নয়।

**পুলিশ হেপাজতে মৃত্যু**

*১৭৩।(অনুমোদিত প্রশ্ন নং *৬৬৫) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত পাঁচ বছরে এই রাজ্যে পুলিশ হেফাজতে মৃত্যুর সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে কতগুলি ক্ষেত্রে তদন্ত হয়েছে ; এবং

(গ) তদন্তের ভিত্তিতে কত জন পুলিশের শাস্তি হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮৪ জন।

(খ) সবগুলি ক্ষেত্রেই তদন্ত করা হয়েছে।

(গ) (১) ১ জন ইন্সপেক্টর ও ১ জন সাব-ইন্সপেক্টরের বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে। বিষয়টি বিচারাধীন আছে।

(২) ১ জন কনস্টেবলকে চাকুরি থেকে বরখাস্ত করা হয়েছে।

(৩) অভিযুক্তকে যথেষ্ট নিরাপত্তা না দেবার জন্য ২ জন সাব-ইন্সপেক্টর ও ১ জন সহকারি সাব-ইন্সপেক্টরকে লঘু দন্ড (তিরস্কার) দেওয়া হয়েছে। ২ জন কনস্টেবলকে বিভাগীয় কার্যক্রমের পর শাস্তি দেওয়া হয়েছে।

(৪) ১৮ জন পুলিশ কর্মীকে সাময়িক ভাবে বরখাস্ত করা হয়েছে এবং তাদের বিরুদ্ধে বিভাগীয় কার্যক্রম শুরু করা হয়েছে।

(৫) ৪ জন পুলিশ কর্মীর বিরুদ্ধে শুধু বিভাগীয় কার্যক্রম শুরু করা হয়েছে।

(৬) ৩ জন পুলিশ কর্মীকে কারণ দর্শানোর নোটিশ দেওয়া হয়েছে।

**মুক্ত জেল**

*১৭৪।(অনুমোদিত প্রশ্ন নং *১২৬) **শ্রী ইউনুস সরকার ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কয়েদিদের জন্য মুক্ত জেল গড়ে তোলার ব্যবস্থা করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এ পর্যন্ত কোথায় কোথায় এই জেল স্থাপন করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৬ সালে ডিসেম্বর মাসে লালগোলা মুক্ত কারাগার গঠন করা হয় লালগোলা বিশেষ কারাকে পুনর্গঠনের মধ্য দিয়ে।

(খ) লালগোলা ছাড়া আর অন্য কোনও স্থানে ঐ ধরনের কারাগার তৈরির পরিকল্পনা এখনও নেওয়া হয়নি।

**রুগ্ন ও বন্ধ শিল্পের সংখ্যা**

*১৭৫।(অনুমোদিত প্রশ্ন নং *৯৯৫) **শ্রী সুকুমার দাস ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে রুগ্ন ও বন্ধ শিল্পের সংখ্যা কত ; এবং

(খ) সরকার উক্ত শিল্পগুলি পুনরায় চালু করার জন্য কোনও কার্যকর পদক্ষেপ নিয়েছে কি না?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শ্রম দপ্তরের হিসাব অনুযায়ী রাজ্যে মোট বন্ধ শিল্পের সংখ্যা ১০৯টি। বি আই এফ আর কর্তৃক নথিভুক্ত রুগ্ন শিল্পের সংখ্যা ১৪৭।

(খ) বি আই এফ আর কর্তৃক অনুমোদিত প্রকল্পগুলির মাধ্যমে রাজ্য সরকার শিল্পগুলিকে চালু করার চেষ্টা চালাচ্ছে। তাছাড়া কোনও কোনও ক্ষেত্রে নতুন শিল্পদ্যোগীদের দিয়েও শিল্পগুলিকে পুনরায় চালু করার চেষ্টা হচ্ছে।

**গভীর ও অগভীর নলকূপ স্থাপন**

*১৭৬।(অনুমোদিত প্রশ্ন নং *৫৪৬) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার নতুন করে আর কোনও গভীর নলকূপ এবং অগভীর নলকূপ স্থাপন করবেন না বলে সিদ্ধান্ত গ্রহণ করেছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, এর কারণ কি?

**জলসম্পদ ও অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## আই সি ডি এস প্রকল্প

*১৭৭।(অনুমোদিত প্রশ্ন নং *১২৬৪) **শ্রী অশোক দেব ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলায় আই সি ডি এস প্রকল্পের সংখ্যা কত ;

(খ) নোদাখালি থানা এলাকায় কোথায় কোথায় আই সি ডি এস প্রকল্প চালু আছে ; এবং

(গ) উক্ত সংখ্যা বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলার অনুমোদিত আই সি ডি এস প্রকল্পের সংখ্যা-২০টি, এর মধ্যে একটি শহরাঞ্চলে বেহালায়।

(খ) নোদাখালি থানা এলাকায় বজবজ-২নং ব্লকে সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প চালু আছে।

(গ) দক্ষিণ ২৪ পরগনা জেলার প্রতিটি ব্লকেই সুসংহত শিশু বিকাশ প্রকল্প চালু করার অনুমোদন কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই দিয়েছেন। অতএব ঐ সংখ্যা বাড়াবার পরিকল্পনা বর্তমানে নাই।

## অধিগৃহীত শিল্পসংস্থাগুলিকে লাভজনক করার প্রস্তাব

*১৭৮।(অনুমোদিত প্রশ্ন নং *৪১৬) **শ্রী তপন হোড় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারের অধিগৃহীত শিল্পসংস্থাগুলিকে লাভজনক করে তুলতে রাজ্য সরকার বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ। হলে উক্ত বিষয়ে কি কি ব্যবস্থা নেওয়ার পরিকল্পনা আছে ; এবং

(গ) বর্তমানে কোন কোন অধিগৃহীত সংস্থা লাভ ও লোকসান-এ চলছে?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) টেকনিক্যাল ও ম্যানেজমেন্ট বিশারদদের দিয়ে বোর্ডগুলি পুনর্গঠন করার ব্যবস্থা হয়েছে। তাছাড়া কিছু সংস্থাতে অভিজ্ঞ পেশাদারদের ম্যানেজার নিয়োগ করা হয়েছে এবং মনিটারিং ব্যবস্থা অনেকটা জোরদার করা হয়েছে।

(গ) শুধু শ্রী সরস্বতী প্রেস সংস্থাটি লাভে চলছে।

## Police Firing

*179. (Admitted Question No. *1386) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) on how many occasions the police opened fire in the State during the year 1996 ;

(b) the number of persons died and/or injured in the above firing; and

(c) the position with regard to (a) and (b) in 1995, 1994, 1993 and 1992?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) 101

(b) Died Injured

16, 92

(c)

| | No. of firing | Killed | Injured |
|---|---|---|---|
| 1992 | 183 | 96 | 180 |
| 1993 | 137 | 58 | 240 |
| 1994 | 127 | 59 | 139 |
| 1995 | 107 | 15 | 49 |

## গ্রামভিত্তিক শস্যবিমা আইন

*১৮০।(অনুমোদিত প্রশ্ন নং *৮৯০) **শ্রী রামপদ সামন্ত :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে কৃষকদের স্বার্থ রক্ষার জন্য "গ্রামভিত্তিক শস্যবিমা আইন" প্রণয়ন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ বিবেচনাধীন আছে, কিন্তু গ্রামভিত্তিক শস্যবিমা প্রকল্প প্রণয়ন করতে গেলে যে ব্যাপক কার্যক্রম শুরু করার প্রয়োজন দেখা দেবে তার জন্য আরও অনেক কর্মির প্রয়োজন হবে এবং সেবা বাবদ অতিরিক্ত বাৎসরিক পাঁচ কোটি টাকার প্রয়োজন। এই অতিরিক্ত টাকা কেন্দ্রীয় সরকারের থেকে চাওয়া হয়েছে।

## হিন্দুস্থান কেবলস্

*১৮১।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৩) **শ্রী মানিক উপাধ্যায় ঃ** শিল্প পুর্নগঠন বিভাগের ারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হিন্দুস্থান কেবলস্ লিমিটেডের উৎপাদন বাড়াবার জন্য সরকারের চিন্তা ভাবনা কিরূপ?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ভারত সরকারের টেলিকমিউনিকেশন দপ্তর এই কোম্পানির উৎপাদিত দ্রব্যের মূল ক্রেতা। ভারত সরকারের সংশ্লিষ্ট দপ্তরের চাহিদায় ক্রমাবনতি ঘটায় এবং কার্যকর মুলধনের অভাবে কোম্পানিটি অসুবিধার মধ্যে রয়েছে। রাজ্য সরকারের তরফ থেকে ভারত সরকারের সঙ্গে এই বিষয়ে নানা পর্যায়ে আলাপ আলোচনা চলছে, ফলে বর্তমান অবস্থার কিছু পরিবর্তন লক্ষ্য করা যাচ্ছে এবং উৎপাদন বৃদ্ধির সম্ভাবনাও দেখা দিয়েছে।

## কৃষি উন্নয়নে মাটি পরীক্ষা

*১৮২।(অনুমোদিত প্রশ্ন নং *৯৩৯) **শ্রী হারাধন বাউরি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত ন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাঁকুড়া কৃষিকার্যের উন্নতির জন্য মাটি পরীক্ষার ব্যবস্থা সরকার নিয়েছেন ; এবং

(খ) নিয়ে থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলার কৃষিকার্যের উন্নতির জন্য সরকার একটি মাটি পরীক্ষার কেন্দ্র স্থাপন করেছেন।

(খ) যোগ্য প্রযুক্তিবিদ ও প্রয়োজনীয় যন্ত্রপাতির অভাবে এই কেন্দ্রটিতে কাজ শুরু করা যায়নি। শীঘ্রই উক্ত কেন্দ্রে মাটি পরীক্ষার কাজ আরম্ভ করার জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**অপরাধমূলক কাজ বন্ধের ব্যবস্থা**

*১৮৩।(অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৭) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতার চুরি, ডাকাতি ও ধর্ষণ প্রভৃতি অপরাধমূলক কাজ বন্ধ করার জন্য সরকার কোনও বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**নেতাজী জন্মশতবর্ষ উদ্‌যাপন**

*১৮৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৩২৫) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) নেতাজী জন্মশতবর্ষ উদ্‌যাপনের ক্ষেত্রে রাজ্য সরকার কি কি কর্মসূচি গ্রহণ করেছেন ; এবং

(খ) উক্ত বিষয়ে মফস্বল শহর এবং ব্লক পর্যায়ে সরকারি উদ্যোগে কোনও কর্মসূচি নেওয়া হয়েছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নেতাজী জন্মশতবর্ষ উদ্‌যাপনের জন্য রাজ্য সরকার নিম্নলিখিত কর্মসূচি গ্রহণ করেছেন।

২৩শে জানুয়ারি ময়দানে নেতাজী মূর্তির পাদদেশে জন্মশতবর্ষ দিবস উপলক্ষ্যে আয়োজিত অনুষ্ঠানে জন্মলগ্নে অর্থাৎ ১২.১৫ মিনিটে মাল্যদান শঙ্খধ্বনি, সাইরেনবাদ্য, তোপধ্বনি, বর্ণাঢ্য কুচকাওয়াজ, মানববন্ধন করা হয়েছে।

এই অনুষ্ঠানে 'পশ্চিমবঙ্গ' পত্রিকার নেতাজী সংখ্যা এবং আই এন এ ও দেশাত্মবোধক গান সম্বলিত চিরকালের নেতাজী শীর্ষক ক্যাসেট প্রকাশ করা হয়েছে।

ঐদিন সন্ধ্যায় মহাজাতি সদনে রাজ্য সরকারের লোকরঞ্জন শাখা কর্তৃক দিল্লি চল নাকট মঞ্চস্থ হয়েছে।

জন্মশতবর্ষ উপলক্ষ্যে রাজ্য স্তরে বিদ্যালয় ও কলেজের ছাত্র-ছাত্রীদের নিয়ে স্বদেশি গানের প্রতিযোগিতা ও নেতাজী বিষয়ক প্রবন্ধ প্রতিযোগিতা হয়েছে।

নেতাজীর ও আই এন এ-র অবদান বিষয়ে বিদগ্ধ ব্যক্তিদের নিয়ে ৩১শে জানুয়ারি

থেকে ২রা ফেব্রুয়ারি পর্যন্ত কলকাতার শিশিরমঞ্চে জাতীয় আলোচনাসভার আয়োজন করা হয়েছে।

১১ই ফেব্রুয়ারি মহাজাতি সদনে আজাদ হিন্দ ফৌজের সেনানীদের সম্বর্দ্ধনা জানানো হবে। এই উপলক্ষ্যে সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজন করা হয়েছে।

নেতাজী বিষয়ক বিশেষ স্মারকগ্রন্থ এবং ওয়েস্ট বেঙ্গল নেতাজী সংখ্যা প্রকাশের কাজ চলছে।

মহাজাতি সদনের নেতাজীর উপর একটি স্থায়ী প্রদর্শশালা নির্মাণ করা হচ্ছে।

আই এন ও বাহিনীর ও নেতাজীর বীরগাথা নিয়ে একটি স্থায়ী লাইট-অ্যান্ড-সাউন্ড প্রদর্শনী নির্মাণের উদ্যোগ চলছে।

নন্দনে নেতাজীর উপর কাহিনীচিত্র এবং তথ্যচিত্রের প্রদর্শনীর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

নেতাজীর উপর একটি তথ্যচিত্র নির্মাণের কাজ শুরু হয়েছে।

(খ) জেলা ও মহকুমা পর্যায়েও অনুরূপ বিভিন্ন কর্মসূচি নেবার জন্য জেলা কর্তৃপক্ষকে অনুরোধ করা হয়।

বিভিন্ন সূত্রে যে খবর পাওয়া গেছে তাতে দেখা যাচ্ছে রাজ্যের সর্বত্র বিপুল উৎসাহ উদ্দীপনার সঙ্গে নেতাজী মূর্তি। প্রতিকৃতিতে মাল্যদান, শঙ্খধ্বনি, তোপধ্বনি, সাইরেন বাজানো, কুচকাওয়াজ ইত্যাদি অনুষ্ঠিত হয়েছে।

রাজ্য সরকারের তৈরি চিরকালের নেতাজী ক্যাসেট সর্বত্র বাজানো হয়েছে।

জেলা পর্যায়ে বিদ্যালয়, কলেজের ছেলেমেয়েদের মধ্যে স্বদেশি গানের প্রতিযোগিতা ও নেতাজী বিষয়ক প্রবন্ধ প্রতিযোগিতা হয়েছে।

সন্ধ্যায় বিভিন্ন স্থানে দেশাত্মবোধক সংগীত ও সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজন করা হয়েছে।

জন্মশতবর্ষে বিভিন্ন স্থানে সেমিনার ও জেলাসহ আই এন ও বীরদের সম্বর্দ্ধনা ইত্যাদি কর্মসূচিও নেবার প্রচেষ্টা চলছে।

জন্মশতবর্ষ অনুষ্ঠানের জন্য ১৭টি জেলাকে ১ লক্ষ টাকা করে বরাদ্দ দেওয়া হয়েছে।

**বাংলাদেশের চলচ্চিত্র**

*১৮৬।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৩) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাংলাদেশের বিভিন্ন চলচ্চিত্র এই রাজ্যে দেখানোর জন্য উভয় দেশের মধ্যে সরকারি স্তরে কোনও কথাবার্তা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, তার ফলাফল কি?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এখনও পর্যন্ত এ বিষয় সরকারি স্তরে কোনও কথাবার্তা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**কৃষিবিজ্ঞান কেন্দ্র**

*১৮৭।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৫) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় কৃষিবিজ্ঞান কেন্দ্র স্থাপনের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত কেন্দ্র স্থাপনের জন্য কোন্ স্থান নির্বাচন করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের কোনও প্রস্তাব নেই। কিন্তু বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় হুগলি জেলায় একটি কৃষি বিজ্ঞান কেন্দ্র স্থাপনের জন্য ভারত সরকারের কৃষি দপ্তরে প্রস্তাব পাঠিয়েছেন।

(খ) বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় পশ্চিমবঙ্গের কৃষি দপ্তরের কাছে চুঁচুড়া ধান্য গবেষণা কেন্দ্রে কৃষি বিজ্ঞান কেন্দ্র স্থাপনের জন্য জমি চেয়ে অনুরোধ করেছেন। এই প্রস্তাবে কৃষি দপ্তর সম্মত হয়েছে।

**ওয়াটার লেভেল সার্ভে**

*১৮৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৫২১) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** জলসম্পদ, অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় মৌজাওয়ারি ওয়াটার লেভেল সার্ভে হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত জেলায় স্যালো কিম্বা ডিপ-টিউওয়েল দ্বারা কৃষিতে ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**জলসম্পদ ও অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ব্লকওয়ারি সার্ভে হয়েছে।

(খ) সার্ভে রিপোর্ট অনুযায়ী উক্ত জেলায় ডিপ-টিউবওয়েল বা স্যালো টিউবওয়েল করার পরিকল্পনা নেওয়া সম্ভব নয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion.

The first one from Shri Ashok Deb on the subject of corruption in South 24 Parganas district School Board. The second one from Shri Pankaj Banerjee on the subject of non-availability of cereals in ration shops in Calcutta. The third one from Shri Kamal Mukherjee on the subject of spurt in Anti-social activities in Hooghly district.

The subject matter of the Motions do not call for adjourment of business of the House. The Members will have ample scope to raise the matters during the general discussion on budget which will commence on and from 19th instant.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member of the party however read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** The Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance of recent occurances namely, many cereals such as rice, wheat, sugar are not available in almost all the ration shops in the city of Calcutta and poor people who live in rationing areas are suffering due to acute shortage.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received eight notices of Calling Attention on the following subjects, namely :

i) Reported Boat capsize in the river Fulhar,
Malda resulting in death of many persons. : Shri Nirmal Das

| | | |
|---|---|---|
| ii) | Reported hunger-strike by some convicts at Alipore Central Jail | : Shri Sultan Ahmed |
| iii) | Irregularities in distribution of Potato Bonds to the potato growers. | : Shri Abdul Mannan<br>: Shri Saugta Roy, Shri Gopal Krishna Dey & Shri Rabin Mukherjee |
| iv) | Reported murder of the Officer-in-charge of Bhadreswar Police Station, Hooghly | : Shri Akbor Ali<br>: Khondakar |
| v) | Non-sanctioning of water Supply scheme for the Suri Municipality. | : Shri Suniti Chattaraj |
| vi) | Alleged order of non supply of diet to the patients at the Government Hospitals in the State. | : Shri Ajoy Dey |
| vii) | Reported death of three persons from firing by B.S.F. at Karimpur under Jalanghi Police Station, Murshidabad. | : Shri Sanjib Kr. Das |
| viii) | Closure of Bauria Cotton Mill and consequential situation arisen | : Shri Ramjaman<br>: Manjhi |

I have selected the notice of Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Gopal Krishna Dey & Shri Rabin Mukherjee on the subject of Irregularities in distribution of Potato Bonds to the Potato growers.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**শ্রী বারীন্দ্রকুমার মৈত্র :** ২৬ তারিখে স্টেটমেন্ট করা হবে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of School Education Department will make a statement on the subject of reported leakout of Mathematics question paper of Madhymik Pariksha.

(Attention called by Shri Subhas Goswami, Shri Nirmal Das, Shri Sanjib Kumar Das and Shri Saugata Roy on the 14th March, 1997)

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার মাননীয় সদস্য শ্রী সুভাষ গোস্বামী প্রমুখ সদস্যদের দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে বিধানসভার কার্য পরিচালন বিধির

১৯৮ ধারা অনুযায়ী আমি নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি।

বর্তমান বৎসরে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ পরিচালিত মাধ্যমিক পরীক্ষার প্রশ্ন পূর্ব থেকে প্রকাশিত হয়ে গেছে এই ধরনের কিছু কথা পরীক্ষা শুরুর স্বল্পকাল আগে হতেই প্রচারিত হতে থাকে। পর্ষদ কর্তৃপক্ষের কাছে তার কিছু কিছু নমুনাও জমা পড়ে। কর্তৃপক্ষ এগুলি মুল প্রশ্নপত্রের সাথে মিলিয়ে দেখে এর অসারতা বুঝতে পারেন। কিন্তু ১১ই মার্চ গণিত পরীক্ষা হওয়ার কথা ছিল তার আগের দিন পর্ষদ কর্তৃপক্ষের কাছে জমা পড়া নমুনা সন্ধ্যায় পরীক্ষা করে বুঝতে পারেন যে গণিত পরীক্ষার প্রশ্নপত্র যে কোনও ভাবে পূর্বেই প্রকাশিত হয়ে গেছে। সাথে সাথে পর্ষদ সিদ্ধান্ত গ্রহণ করে যে ঐ প্রশ্নের তার পরের দিন গণিত পরীক্ষা গ্রহণ তারা করবেন না। বিভিন্ন গণমাধ্যমের সাহায্যে এবং সাধারণ ও পুলিশ প্রশাসনের সহায়তায় মুহূর্তের মধ্যে পর্ষদের ঐ সিদ্ধান্ত রাজ্যের সর্বত্র তারা জানিয়ে দেন। এই ঘোষণাও একই সাথে করা হয় যে ঐ স্থগিত গণিতের পরীক্ষা ১৭ই মার্চ তারিখে গ্রহণ করা হবে। পর্ষদের পক্ষ থেকে ঐ একই সাথে পুলিশের কাছে ঘটনার তদন্ত ও প্রাসঙ্গিক ব্যবস্থা গ্রহণ করার জন্য এফ আই আর করা হয়। ১২ এবং ১৩ই মার্চ তারিখের ঐচ্ছিক বিষয়ের পরীক্ষা যথারীতি ভাবে গৃহীত হয়।

পুলিশ দক্ষতার সাথে এই ঘটনার অনুসন্ধানে নেমে পড়েন এবং পর্ষদের স্ট্রং রুমের রক্ষী রামপ্রসাদ সিং, জনৈক গৃহ শিক্ষক মদন দেবনাথ এবং একজন প্রাথমিক শিক্ষক নিশিকান্ত অধিকারীকে গ্রেপ্তার করেছেন। ঐ দুষ্কৃতীকারীরা প্রশ্ন ফাঁসের কাজের সাথে যুক্ত এই কথা পুলিশের কাছে তারা স্বীকার করেছে এবং পর্ষদের স্ট্রং রুম থেকে রক্ষী রামপ্রসাদ সিং প্রশ্ন চুরি করেছে একথা কবুল করেছে। তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে। এই সূত্র ধরে পুলিশ আরও তল্লাসির কাজ চালিয়ে যাচ্ছে। আটক দুষ্কৃতিকারীরা বর্তমানে পুলিশ হেপাজতে আছে।

অন্য দিকে পর্ষদ প্রায় ৫ (পাঁচ) লক্ষ পরীক্ষার্থীর জন্য গণিতের প্রশ্ন পাঁচটি ভাষায় ছেপে গোটা রাজ্যে ৮৩৬টি পরীক্ষা কেন্দ্রে প্রশ্নপত্র প্রেরণ করে ৭ দিনের মধ্যে ঐ স্থগিত পরীক্ষা সুষ্ঠুভাবে গ্রহণ করেছেন। পরীক্ষার্থীর স্বার্থে এই দৃষ্টিনন্দন ও প্রশংসনীয় কাজের জন্য পর্ষদ সঙ্গতভাবে কৃতিত্বের দাবি করতে পারেন। কিছু সংবাদপত্রের দুরভিসন্ধিমূলক ভূমিকা এবং তাদের আশ্রিত কিছু অর্বাচীন সাংবাদিকদের সকল প্রকার অপচেষ্টা ব্যর্থ করেই এই কাজ সম্পন্ন হয়েছে।

রাজ্য সরকারের পক্ষ থেকে ঐ প্রশ্ন ফাঁসের ঘটনার সাথে যুক্ত সকল দুষ্কৃতিকারীদের খুঁজে বের করার জন্য পুলিশকে কঠোরভাবে নির্দেশ দেওয়া হয়েছে। কোনও দুষ্কৃতিকারী যাতে রেহাই না পায় এবং তারা যাতে নিয়মানুগভাবে সর্বোচ্চ সাজা পায় রাজ্য সরকার তার জন্য সর্বপ্রকার চেষ্টা করবে। পর্ষদ পরিচালিত মাধ্যমিক পরীক্ষার শুরু থেকে শেষ পর্যন্ত সমগ্র ব্যবস্থা ও পদ্ধতি যথার্থভাবে খতিয়ে দেখতে এর মধ্যে কোথাও কোনও ত্রুটি থাকলে তা খুঁজে বের করতে গতকাল রাজ্য সরকার এক সদস্যযুক্ত বিচার বিভাগীয় কমিশন গঠন

করার সিদ্ধান্ত গ্রহণ করেছে। ভবিষ্যতে যাতে এই পরীক্ষা নিখুঁত ভাবে সম্পন্ন হতে পারে সেই উদ্দেশ্যে রাজ্য সরকার সুপারিশ করার জন্য ঐ কমিশনকে দায়িত্ব দেবে। মাধ্যমিক পরীক্ষার ফল যাতে নির্দিষ্ট সময়ের মধ্যে প্রকাশিত হয় তার জন্য যাবতীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

সকল শিক্ষা হিতৈষী মানুষের সহযোগিতা নিয়ে পর্ষদ তার ন্যস্ত দায়িত্ব যথাযথভাবে পালন করতে পারবেন এ বিশ্বাস আমার আছে।

(noise)

(Several Hon'ble Members rose to speak)

(noise and interruptions)

**Mr. Speaker :** বসুন বসুন। Take your seats. Hon'ble Members, Please take your seats. এইভাবে হাউস চলতে পারে না।

(At this stage several congress members rose to speak)

[12-30 — 12-40 p.m.]

**Mr. Speaker :** Please take your seat. I am on my legs. It is expected that the members will not cross the floor in spite of all provocations. This is an Assembly. Decorum and discipline should be maintained. What is going on?

(noise)

I will be forced to take steps. What is this ?

(noise)

Mr. Sinha, Leader of the Opposition. What is this? I will be compelled to take steps. I cannot remain helpless. The House has to carry on its business. When in the morning you spoke. They did not disturb you. Why are you disturbing now?

(noise)

What is this? I am not allowed to speak. Please take your seat. Have some patience.

(At this stage Tapas Roy and others rose to speak)

Mr. Sinha, your young members cannot have the patience to hear.

What is this? It is becoming impossible. There must be some decorum and discipline.

(Several Congress (I) members rose to speak at this stage)

Please take your seat. I am not going into the debate. There is no dialague. When the speaker is no his leg, absolute silence should be maintained. Now, I have received two notices. One is from Shri Saugata Roy and another from Shri Sanjib Das under Rule 158. Requesting me to ask the question on this statement made by the Minister. They are permitted to ask questions. Now Mr. Roy, you can ask question.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আসলে মন্ত্রীর বক্তৃতার সময় খুব হৈ চৈ হচ্ছিল ওর পুরা স্টেটমেন্ট আমি শুনতে পাইনি, তাই প্রিজুম্বেলি উনি যেটা বলেছেন এবং ফ্যাক্টস আর নোন তার ওপর আমি মাননীয় মন্ত্রীকে দু একটা প্রশ্ন করতে চাই। ১১ তারিখের প্রশ্ন ফাঁসের ঘটনায় বাংলার মানুষ খুবই উত্তেজিত। ৫ লক্ষ ছাত্র-ছাত্রীর ভবিষ্যত নিয়ে ছিনি-মিনি খেলা হচ্ছে এবং শেষ পর্যন্ত ওরা স্বীকার করেছেন পর্ষদ থেকেই চুরি হয়েছিল। আমার তাই মন্ত্রীর কাছে খুবই স্পেসিফিক প্রশ্ন আছে যে, প্রশ্ন ফাঁস হবার পরেও পর্ষদের যিনি সভাপতি, খুবই উচ্চস্তরের সম্মানিত লোক এবং সচিব সংবাদপত্রে বিবৃতি দিয়ে বলেছেন একটা আষাঢ়ে গল্প যে, একজন অপরিচিত লোক তার কাছে প্রশ্ন জমা দিয়ে গিয়েছিল। পরবর্তীকালে দেখা গেল তিনি অপরিচিত লোক নন, তিনি একজন শিক্ষক এবং তিনি একজন এ বি টি এ সদস্য, আগে পর্ষদের মেম্বার ছিলেন। তিনি জমা দিয়ে গেছেন। সুতরাং অন দি ফার্স্ট কাউন্ট পুরোপুরিভাবেই প্রতিষ্ঠিত হয়ে গেছে যে, পর্ষদের সচিব এবং সভাপতি অসত্য কথা বলেছিলেন। অন দি সেকেন্ড পুলিশ ইনভেস্টিগেশন করে যার নাম পেয়েছে, সে পর্ষদেরই কর্মী এবং তার মাধ্যমেই প্রশ্ন বের হয়েছিল। তাকে পরে পাওয়া গেছে সে পুলিশের সামনেই চুরি করেছিল এবং প্রশ্ন বাইরে পাঠিয়েছিল আর একজন পুলিশ কর্মির মাধ্যমে। এখন আমার মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন, এই প্রথম নয় যে, প্রশ্ন পত্র ফাঁস হল, গত কয়েক বছর ধরে রিপিটেডলি এই ঘটনা ঘটছে। এবং মন্ত্রী মহাশয় অবশেষে একটা বিচার বিভাগীয় তদন্ত কমিশনের কথা বলেছেন। কিন্তু এর সলিউশন কি হবে সেই কথা উনি বলেননি। আমি মন্ত্রী মহাশয়ের কাছে খুব স্পেসিফিক একটা প্রশ্ন করতে চাই যে মন্ত্রী মহাশয় যেহেতু এখন পর্যন্ত পর্ষদের সভাপতিকে না সরিয়ে এবং সচিবকে না সরিয়ে প্রত্যক্ষভাবে অন্যায় করেছেন। যেহেতু এটা প্রমাণ হয়ে গেল যে পর্ষদের লোকেরা প্রত্যক্ষভাবে এর সঙ্গে জড়িত, যেহেতু উনি জানেন সি পি এম-এর গণশক্তির সম্পাদক-এর মেয়ে এবার পরীক্ষা দিচ্ছে, তিনি আবার সি পি এম-এর শিক্ষা সেলের প্রধান, যেহেতু এটাও প্রমাণিত হয়ে গেছে, এর সঙ্গে সঙ্গে ভূগোলের প্রশ্নও বের হয়ে গেছে, এর সঙ্গে যেহেতু মন্ত্রী মহাশয় হঠাৎ করে কাজকে ঘোষণা করেছেন যে তিনি বিচার বিভাগীয় তদন্ত করছেন, মন্ত্রী মহাশয় জানাবেন কি, তার পর্ষদের তারই দপ্তরের চূড়ান্ত ব্যর্থতার জন্য কয়েক লক্ষ ছাত্রছাত্রীর ভবিষ্যত অনিশ্চিত করেছে, তার দায়িত্ব স্বীকার করে, তিনি পদত্যাগ করবেন এবং এই ব্যাপারে সি বি আই

কে দিয়ে তদন্ত করতে রাজি আছেন কি না!

[12-40 — 12-50 p.m.]

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় একটা বিবৃতি দিয়েছেন। অনেকগুলো তথ্য তিনি দিয়েছেন যার সঙ্গে স্বাভাবিকভাবে বাস্তবের সঙ্গে কোনও সম্পর্ক নেই। সেই ব্যাপারে আমাকে কিছু মন্তব্য করতে হচ্ছে। প্রথম কথা পর্ষদ সভাপতি একজন আগন্তুকের কাছ থেকে যে কাগজ পেয়েছেন ১০ই মার্চ, সেটা অঙ্কের প্রশ্ন ছিল। সেই আগন্তুকের কাছ থেকে কাগজটা পেয়ে স্ট্রং রুমে রাখা প্রশ্ন পত্রের সঙ্গে হুবহু মিল পান। এই কথা তারা আগেই বলেছেন। এই সত্যের কোনও বিকৃতি হয়নি। এই সত্যের উপর দাঁড়িয়ে পর্ষদ সভাপতি বিবৃতি দিয়েছেন। কোনও শিক্ষক নেতার কাছ থেকে কোনও কাগজ পর্ষদ সভাপতি পাননি। আগন্তুকের কাছ থেকে যে কাগজ পেয়েছেন সেটা মিলিয়ে দেখা গেছে যে প্রশ্ন পত্র প্রকাশ হয়েছে। অতএব সৌগতবাবু যা বিবৃতি দিলেন সেই বিবৃতির সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। দ্বিতীয়ত গণশক্তির সম্পাদক অনিল বিশ্বাসের মেয়ে পরীক্ষা দিচ্ছে এবং তার সম্পর্কে যে কথা বলা হয়েছে বাস্তবের সঙ্গে তার কোনও সম্পর্ক নেই। তিনি আমাদের দলের শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত প্রধান নয়। তৃতীয়ত পাঁচ লক্ষাধিক ছাত্র ছাত্রীর কথা চিন্তা করে পরীক্ষা সম্পর্কে আমাদের পর্ষদ সভাপতি এবং সচিব সহ তাদের সমস্ত শ্রমিক কর্মচারী তারা তাদের দায়িত্ব সম্পর্কে সচেতন এবং যখন দশ তারিখে বুঝতে পারলেন যে প্রশ্নের গোপনীয়তা বিলক্ষণ ক্ষুন্ন হয়েছে, তখন তারা সঙ্গে সঙ্গে ঘোষণা করেছেন যে অঙ্ক পরীক্ষা ১১ তারিখে স্থগিত রেখে, ১৭ তারিখে অঙ্ক পরীক্ষা গ্রহণ করা হবে। এবং সিদ্ধান্ত গ্রহণ করেই ১৭ই মার্চের মধ্যে পাঁচ লক্ষ প্রশ্নপত্র পাঁচটি ভাষায় মুদ্রিত করে এই কয়েকদিনের মধ্যে ৬০৮টি শিক্ষা কেন্দ্রের মধ্যে পৌঁছে দেবার মধ্যে দিয়ে পর্ষদ যে যোগ্যতার পরিচয় দিয়েছে, তার জন্য তারা অভিনন্দন যোগ্য। ভারতবর্ষের মধ্যে কোথাও একটা উদাহরণ দেখাতে পারবেন না যে ছয়দিনের মধ্যে পাঁচটি ভাষায় প্রশ্নপত্র ছাপিয়ে শিক্ষা ব্যবস্থার পবিত্রতা রক্ষা করতে পেরেছে। এর কোনও দ্বিতীয় দৃষ্টান্ত নেই। সৌগত রায়ের বিবৃতির ব্যাপারে আরও উল্লেখ করতে চাই ৫৪ সালের বিধানসভার প্রসিডিংস দয়া করে দেখুন সেখানে দেখবেন, একটা পত্রিকায় ইতিহাস পরীক্ষার প্রশ্ন কাগজে ছাপানো হয়েছিল। সেই ছাপা হওয়া সত্ত্বেও ১৯৫৪ সালের সেই পরীক্ষা সেই প্রশ্নেই হয়েছিল। দায়িত্বশীলতার পরিচয় দিতে পারেননি। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ, তারা এথিক্যাল ওয়েতে পরীক্ষা নিয়েছে, দায়িত্বশীলতার পরিচয় দিয়েছে। পশ্চিমবাংলায় বারে বারে ১৯৫২ সালে, ১৯৫৪ সালে, ১৯৭১ সালে দায়িত্বহীনতার পরিচয় দেওয়া হয়েছে। সেই দায়িত্বহীনতার মোহ কাটিয়ে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ এথিক্যাল ওয়েতে পরীক্ষা নিয়েছে, দায়িত্বশীলতার পরিচয় দিয়েছে, সেইজন্য তাদের আন্তরিকভাবে অভিনন্দন জানানো উচিত। এরজন্য পর্ষদ সভাপতি এবং সচিবের পদত্যাগ করবার কোনও প্রশ্ন ওঠে না। এই সভা থেকে তাদের অভিনন্দন জানানো উচিত।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে কয়েকটি প্রশ্ন রেখে তার জবাব চাইছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি

বললেন, যে কোনও শিক্ষক নেতার কাগজ দেখে নয়, আগন্তুক একটি প্রশ্ন দিয়েছিলেন এবং তারই ভিত্তিতে স্ট্রংরুম খুলে মেলানোর পর এই ডিসিশন নেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, এই আগুন্তকটি কে? এতবড় দায়িত্বশীল ব্যক্তি, যার প্রশংসায় আপনি পঞ্চমুখ তাকে সেই আগন্তুক একটি প্রশ্ন দিয়ে চলে গেলেন আর তাকে আটকে পর্যন্ত রাখা হয় না—এটা কি দায়িত্বশীলতার পরিচয়? যেহেতু পর্ষদ সভাপতি তার দায়িত্ব পালন করেননি সেইহেতু তার বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেবার কথা ভাবছেন কি? দ্বিতীয়ত আপনি জানেন, বাংলার সমস্ত কাগজে লেখা হয়েছে, পুলিশ দপ্তরও বলেছেন যে ভূগোল পরীক্ষার প্রশ্নপত্র আউট হয়েছিল। ভূগোল পরীক্ষা নতুন করে নেওয়ার ব্যাপারে সরকারের সিদ্ধান্ত কি সেটা জানাবেন কি? তৃতীয়ত আপনি সহ পর্ষদ সভাপতি পদত্যাগ করবেন কি?

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি যে কোনও একটি প্রশ্নের উত্তর দেবেন। যে কোনও একটি প্রশ্ন করা যাবে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের কাছে পরীক্ষা শুরু হওয়ার আগে থেকে বিভিন্ন কাগজ বিভিন্ন মত জমা দেয়। বিভিন্ন বিষয়ের উপর প্রশ্ন প্রকাশিত হয়েছে এই ধরনের কাগজ পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের কাছে বারে বারে জমা পড়েছে এবং পর্ষদ বিভিন্ন সময় এই জমা পড়া কাগজ তারা স্ট্রংরুম খুলে প্রশ্নের প্যাকেট থেকে প্রশ্ন বের করে মিলিয়ে দেখেছেন। শুধু অঙ্কের প্রশ্ন নয়, আগেও একাধিকাবার এই প্রশ্নের কাগজ তারা জমা দিয়েছেন সেইজন্য এই আগন্তুক একজন নয়, একাধিক আগন্তুক এইভাবে যে কাগজ জমা দিয়েছে তার প্রত্যেকটি ক্ষেত্রে পর্ষদ সেই কাগজের সাথে স্ট্রং রুমে রাখা প্রশ্নপত্র মিলিয়েছেন। এইবারই এই কাগজের সাথে আগন্তুক-এর পাঠানো কাগজের তারা মিল খুঁজে পেয়ে এই পরীক্ষা স্থগিত ঘোষণা করেন। এটাই হচ্ছে বাস্তব সত্য।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** স্যার, আমি কয়েকটি কথা বলতে চাই।

**মিঃ স্পিকার ঃ** স্টেটমেন্টের উপর যাদের প্রশ্ন করার কথা ছিল তারা তো প্রশ্ন করেছেন। স্টেটমেন্টের উপর তো আলোচনা হয় না। আপনি এডুকেশন বাজেটে বলবেন। এইভাবে হয় না।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** স্যার, আপনি ইচ্ছা করলেই হয়। আমি কয়েকটি কথা বলব। মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য আমরা শুনলাম। আমাদের দলের তরফ থেকে দু জন প্রশ্ন যা করেছেন তার উত্তর তিনি দিয়েছেন। স্যার, এটা খুবই দুর্ভাগ্যজনক ব্যাপার যে, এইরকম গুরুত্বপূর্ণ ঘটনা সত্ত্বেও মাননীয় মন্ত্রী পর্ষদকে নিজের দপ্তরকে এবং নিজেকে বাঁচানোর জন্য সাফাই গাইলেন। একজন এরকম দায়িত্বশীল দপ্তরের মন্ত্রীর কাছ থেকে এই ধরনের মন্তব্য আমরা আশা করিনি। পর্ষদ অঙ্ক এবং ভূগোল পরীক্ষার ব্যাপারে যে চূড়ান্ত অপদার্থতার পরিচয় দিয়েছে সেটা আকাঙ্খিত ব্যাপার নয়। আমরা কাগজে দেখেছি, মুর্শিদাবাদ, মেদিনীপুর এবং দক্ষিণ ২৪ পরগনা জেলা থেকে পরীক্ষার তিন দিন আগে.......

**Mr. Speaker :** Mr. Sinha, I cannot allow you. Please take your seat.

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** এই ফ্যাক্টস পর্ষদ জানানো হয়েছিল, কিন্তু পর্ষদ সেটা চেপে গিয়ে ভূগোল এবং অঙ্ক পরীক্ষা গ্রহণ করবার চেষ্টা করেছিল সমস্ত অভিযোগ ধামাচাপা দেবার জন্য। তারজন্য মাননীয় মন্ত্রী এই সাফাই আমরা গ্রহণ করতে পারছি না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সিনহা, এটা হয় না। বসুন আপনি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** উনি পদত্যাগ করবেন কিনা জানতে চাই এবং এ সম্পর্কে সি বি আই এনকোয়ারি চাই। (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**(এই সময় সমস্ত কংগ্রেস সদস্যগণ প্রতিবাদ জানাতে জানাতে সভাকক্ষ ত্যাগ করেন।)**

## LAYING OF REPORTS

### Presentation of the Thirteenth Report of the Subject Committee on Health and Family Welfare, 1996-97

**Dr. Gouripada Dutta :** Sir, I beg to present the Thirteenth Report of the Subject Committee on Health and Family Welfare, 1996-97.

## MENTION CASES

**Shri Shasanka Sekhar Biswas :** (Not present in the House.)

**Smt. Nanda Rani Dal :** (Not present in the House.)

**শ্রী নিরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে টিভি, সিনেমা এবং রেডিও এইসব মিডিয়া সিদ্ধান্ত গ্রহণ করেছে যে, তারা এই প্রজন্মকে শেষ করে দেবে। বর্তমানে সিনেমা এবং টিভিতে যেভাবে নগ্নতার প্রদর্শন চলছে তাতে ছেলেমেয়েদের সঙ্গে বসে সেসব দেখা বাবা-মায়েদের সম্ভব হচ্ছে না। আর এসব দেখে অল্প বয়সী ছেলেমেয়েদের মনে অপরাধ প্রবণতা দিন দিন বাড়ছে। কাজেই এসব কাটিয়ে ওঠা দরকার। তবে এটা ঠিক, ইচ্ছা করলেই মন্ত্রী মহাশয় সবটা আটকাতে পারবেন সেটা নয়। কিন্তু বাস্তব হল, এই টিভি এবং সিনেমার কল্যাণে আমাদের পরবর্তী জেনারেশন শেষ হয়ে যাচ্ছে। সেখানে ইয়াঙ্কি কালচার প্রডিউস করা হচ্ছে। এর বিরুদ্ধে রাজ্য সরকার অনেক ইতিবাচক কাজ করেছেন। রাজ্য সরকারের মাধ্যমে এর বিরুদ্ধে অনেক আন্দোলন সংগঠিত হয়েছে যাতে টিভি এবং সিনেমাতে সুস্থ্য সাংস্কৃতি প্রদর্শিত হয়। আমাদের পরবর্তী জেনারেশন যাতে সুস্থভাবে চলতে পারে, যাতে রাজ্যে সুস্থ্য সাংস্কৃতিক আবহাওয়া বিরাজ করে তারজন্য আমি এই অপসংস্কৃতির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। বিষয়টা হচ্ছে, শিক্ষামন্ত্রী এখান থেকে চলে গেলেন, যেভাবে একের পর এক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস করে পশ্চিমবঙ্গের শিক্ষা-ব্যবস্থাকে প্রহসনে পর্যবসিত করবার চেষ্টা করা হচ্ছে সেটা উদ্বেগজনক। অবশ্য এটা নতুন কোনও ব্যাপার নয়। আপনার স্মরণে আছে, ১৯৮৯ সালে অ্যাকাউন্টেন্সির প্রশ্নপত্র ফাঁস হবার পর সেই প্রশ্নপত্র আমি আপনার কাছে জমা দিয়েছিলাম। তারপর সেই পরীক্ষা বন্ধ হয়ে যায়। এই জিনিস ১৯৮৯ সালে শুরু হয়েছিল। প্রতি বছর কি মাধ্যমিক পরীক্ষার কি উচ্চ মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হচ্ছে। কতকগুলি টিউটোরিয়াল হোমকে কেন্দ্র করে উচ্চ মাধ্যমিক সংসদ এবং মাধ্যমিক শিক্ষা পর্ষদ, এদের মধ্যে একটা বিরাট চক্র, প্রশ্নপত্র ফাঁসের একটা ব্যবসা গড়ে উঠেছে। এদের মধ্যে লক্ষ লক্ষ টাকার লেনদেন হচ্ছে। ফলে শিক্ষা ব্যবস্থা একটা প্রহসনে পরিণত হয়েছে। ১৯৯৫ সালে এই মন্ত্রী সভা একটা সিদ্ধান্ত নিয়েছিল। ক্যাবিনেট ডিসিসন হয়েছিল যে প্রাথমকি শিক্ষা পর্ষদ, মাধ্যমিক শিক্ষা পর্ষদ এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ, এই পর্ষদ এবং সংসদে যে সচিব আছেন সেই সচিব পদে এখন থেকে একজন ডবলু বি সি এস অফিসার নিয়োগ করা হবে যাতে শিক্ষা ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে দক্ষতা বৃদ্ধি করা যায়। দক্ষতার অভাবে ক্রটি বিচ্যুতির কারণে প্রশ্নপত্র ফাঁস এবং পরীক্ষার ফলাফল প্রকাশে ক্রটি-বিচ্যুতির ঘটনা ঘটছে। সেই কারেণ সচিবের পদে ডবলু বি সি এস অফিসার নিয়োগ করা হবে। ১৯৯৫ সালে ২৭ শে সেপ্টেম্বর এই নির্দেশ গিয়েছিল। আজ ২ বছর হতে চলল এই সিদ্ধান্ত কার্যকর হল না। এই ব্যাপারে আশঙ্কা দেখা দিয়েছে যে গোটা শিক্ষা ব্যবস্থাটাকে একটা শাসক দল কুক্ষিগত করার জন্য এই সিদ্ধান্তকে কার্যকর করা হচ্ছে না। ফলে সমস্ত বিষয়টা ধামাচাপা দেবার জন্য উনি বললেন আগন্তুককে চিনি না। কিন্তু আজকাল পত্রিকায় বেরিয়েছে সন্তোষ দত্ত, যিনি মাধ্যমিক শিক্ষা পর্ষদের প্রাক্তন সদস্য, তিনি বলেছেন উজ্জ্বল বোসকে প্রশ্নপত্র দিয়ে এসেছি। এইরকম একটা দায়িত্বশীল পদে থেকে সমস্ত জিনিসটাকে ধামাচাপা দেওয়ার চেষ্টা করছেন। কোথায় তিনি সত্যকে উদ্‌ঘাটিত করার চেষ্টা করবেন সেখানে জিনিসটাকে ধামাচাপা দেওয়ার চেষ্টা করছেন। আমি শিক্ষামন্ত্রীর বিবৃতির চরম বিরোধিতা করছি এবং তার পদত্যাগ দাবি করছি। সত্যকে উদ্‌ঘাটিত করার নামে বিষয়টিকে ধামাচাপা দেওয়ার চেষ্টা করছেন। আমি বিবৃতির প্রতিবাদ জানাচ্ছি এবং তার পদত্যাগ দাবি করছি।

**শ্রী মন্মথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ই মার্চ সন্ধ্যা ৭টা নাগাদ গাইঘাটা থানার সীমান্ত এলাকার পুরন্দরপুরে এস এফ আই এর উত্তর ২৪ পরগনা জেলা কমিটির সদস্য এবং আঞ্চলিক কমিটির সভাপতি অনুপ মিশ্রকে দুস্কৃতকারীরা নৃশংসভাবে খুন করেছেন। বারাসাতের একটা মিটিং থেকে বাড়ি ফেরার পথে বঁটি দিয়ে কুপিয়ে কুপিয়ে হত্যা করা হয়। সীমান্ত চোরাচালানকারী সহ নানা ধরনের অসামাজিক কাজ করে এই সব সমাজবিরোধীরা সীমান্তরক্ষী বাহিনীর মদতে। মেয়েরাও এদের দ্বারা অপমানিত হয়ে থাকে। কোনও মানুষই এদের বিরুদ্ধে কথা বলতে সাহস পায় না। এদের বিরুদ্ধে প্রতিবাদ এবং প্রতিরোধ করতে

গিয়েই অনুপ মিশ্রকে খুন হতে হল। অবিলম্বে খুনিদের গ্রেপ্তার করে দৃষ্টান্ত মূলক শাস্তির দাবি করছি। এরা সকলেই কংগ্রেসের মদতপুষ্ট। গতকাল এই কংগ্রেসিরা গাইঘাটা পঞ্চায়েত সমিতিতে ডেপুটেশনের নাম করে হামলা করেছে। কয়েকজনকে আহত করেছে। এর প্রতিবাদে সেখানে বন্‌ধ পালিত হচ্ছে। এই ব্যাপারে প্রশাসনিক ব্যবস্থার দাবি জানাচ্ছি।

**Shrimati Santa Chettri :** Hon'ble Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Minister concerned. After twelve years of continued services some of the daily rated employees attached to three Youth Hostels within DGHC which were transferred from the Sports and Youth Services Department, Government of West Bengal to DGHC in November, 1991 have been regularised but strangely enough instead of regularising their services under DGHC four of these employees have been posted to Dinajpur, Durgapur, Malda etc. One of the employees is a married woman with children. I hope the department should immediately revise this order and place all these employees under DGHC, if necessary, by issuing special order sanctioning the creation of these posts since they were appointed by the Youth Services Department, Govt. of West Bengal before they were transferred to DGHC. Thank you.

**শ্রী বিনয় দত্ত ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর কাছে একটি আবেদন করতে চাই। আরামবাগ মহকুমায় খানাকুল ছাড়া হাওড়া জেলায় দু তিনটি ছাড়া আমতা, উদয়নারায়ণপুর, এইসব এলাকায় বোরোচাষ কালে ডিভিসি থেকে জল পাওয়া দরকার। উপরিউক্ত এলাকা এবং হরিণখোলা, এই পাঁচটি এলাকা বানভাসি এলাকা। এখানকার মানুষ শুধুমাত্র বোরো চাষের উপরে নির্ভর করে থাকে। সেজন্য বোরো চাষ না হলে সারা বছরের খাদ্য যে ধান, তার অভাব দেখা দেবে এবং এখানকার মানুষের অবস্থা খারাপের দিকে যাবে। সেজন্য আমি আপনার মাধ্যমে ডিভিসি-র কাছ থেকে ২০-২৫ দিন অন্তর অন্তর মুন্ডেশ্বরী নদীতে একটি করে ফ্লাশ দেবার জন্য আবেদন করছি এবং চাষীরা যাতে সেই জল পায় তার ব্যবস্থা করতে হবে।

**শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তর-এর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পোলবা, দাদপুর থানা এলাকায় বিদ্যুৎ পরিস্থিতির উন্নয়নের জন্য ১৯৯৪ সালে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৩৩/১১ কেভি সাব স্টেশন নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছিলেন। ঐ সাব-স্টেশনটি নির্মাণের কাজ প্রায় শেষ হয়ে এসেছে এবং আংশিক ভাবে এটি চালুও হয়েছে। কিন্তু সাব-স্টেশনটি পূর্ণভাবে চালু করতে গেলে ৬ এম ভি ট্রান্সফর্মার দরকার। সেটি যাতে দ্রুততার সাথে সরবরাহ করা যায় এবং সাব-স্টেশনটি পূর্ণাঙ্গ ভাবে চালু করা যায়, তারজন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটি যদি পূর্ণাঙ্গ ভাবে চালু না করা যায় তাহলে ঐ এলাকায় যে বোরোচাষ আরম্ভ হয়েছে, তাতে

মিনি টিউবওয়েল থেকে জল পাওয়া যাবে না এবং চাষের ব্যাপক ক্ষতি হবে। এই বিষয়টি যাতে গুরুত্ব পায় সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত শুক্রবার দিন সন্ধ্যায় বাগদায় বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের উপর দিয়ে ভয়াবহ ঝড় বয়ে গিয়েছে। এরফলে সেখানে এক দেড় হাজার ঘরবাড়ি একেবারে ধ্বংস হয়ে গেছে, লক্ষ লক্ষ টাকার সম্পত্তি ক্ষতি হয়েছে। বেড়বাড়ি এলাকায় গোলাম মন্ডল গোপী মন্ডল ঘর চাপা পড়ে মারা গেছে। অনেকে আহত হয়ে এখন হাসপাতালে আছে। তার মধ্যে রেবেয়া খাতুনের মাজা ভেঙে গেছে। সবিতা মন্ডল এবং তুলি মন্ডলের হাত ও পা ভেঙে গেছে। বিদ্যুতের লাইনগুলো ভেঙে গেছে। খাবার জলের অভাব দেখা দিয়েছে। ঝড়ের পরদিন ঐসব এলাকায় গিয়ে দেখলাম যে, সেখানে ঘরগুলো নেই সব ভেঙে গেছে। অন্য লোকে সেখানে গেলে বুঝতে পারবে না যে সেখানে ঘরবাড়ি ছিল কি না। বহু আমবাগান এবং কাঁঠাল বাগান ধ্বংস হয়ে গেছে! আমি আশা করব মাননীয় মন্ত্রী আর্থিক সাহায্য করে ওই এলাকার মানুষদের দুঃখ-দুর্দশা দূর করার চেষ্টা করবেন।

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬শে ফেব্রুয়ারি রাত ৮টার সময়ে মুর্শিদাবাদ জেলার বহরমপুর দৌলতপুর থানার একাংশে প্রচন্ড শিলাবৃষ্টি হওয়ার ফলে এক দেড় ফুট বরফ রাস্তায় জমা পড়ে যায়। এরফলে সমস্ত চাষীরা ক্ষতিগ্রস্ত হয় এবং সমস্ত ধানের ফসল নষ্ট হয়েছে। চাষীদের বোরো ধান সব নষ্ট হয়ে গেছে। এই কারণে মাননীয় মন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন যে, তাদের প্রতি সাহায্যের হাত বাড়িয়ে দিন যাতে করে আগামীদিনে তারা চাষাবাদি করতে পারে। এর ব্যবস্থা না নিলে চাষ করা কোনও মতেই সম্ভব নয়। ওখানে বেশিরভাগ চাষীই হচ্ছে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী। সেইকারণে আমি আপনার মাধ্যমে আবেদন করছি যাতে অনতিবিলম্বে তদন্ত সাপেক্ষে সাহায্য দান করা হয়। এছাড়া সাধারণ মানুষ যারা আম বাগান এবং কাঁঠাল বাগানের মালিক, তারাও এই বৃষ্টির ফলে ক্ষতিগ্রস্থ হয়েছে। সেইকারণে আমার আবেদন ওই সমস্ত কৃষকদের যাতে উপকার করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রীমতী সাধনা মল্লিক ঃ** নট কলড।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার দিনহাটা এবং কুচবিহার মাধাভাঙ্গায় সড়ক সংস্কারের ব্যাপারে দীর্ঘ লড়াইয়ের পরে অনেক সুফল পাওয়া গেছে। কিন্তু গত দু বছর আড়াই বছর ধরে পূর্ত দপ্তরের আধিকারিকদের এবং কন্ট্রাক্টরদের গাফিলতির জন্য কাজ এগোচ্ছে না। অহেতুক সময় নষ্ট করা হচ্ছে। পূর্তমন্ত্রী কয়েকদিন আগেই সেখানে গেছিলেন, গিয়ে দেখে এসেছেন। ওখানে যোগাযোগের জন্য যে রেলের সেতু আছে, সেই সেতুর অবস্থা অত্যন্ত ভয়াবহ, যেকোনও মুহূর্তে ভেঙ্গে পড়তে

পারে। ওই সেতুটি একমাত্র কুচবিহারের সঙ্গে উত্তরপূর্ব ভারতের যোগাযোগের একমাত্র সংযোগ। সুতরাং অবিলম্বে ওই সেতুটির সংস্কারের ব্যবস্থা করা হোক। এছাড়া তোর্ষা নদীর উপরে যে দ্বিতীয় সড়ক নির্মাণের কাজ শুরু হয়েছে সেটাও যাতে সময়মতো সম্পন্ন হয় সেই আবেদন আমি রাখছি। সুতরাং সড়ক নির্মাণের সাথে সাথে রেলওয়ে সেতুটির যাতে সংস্কার হয় সেই আবেদন আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী পরেশনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাগরদিঘি এলাকায় বিদ্যুতের অবস্থা শোচনীয়। ওখানে থ্রি এম ভি ট্রান্সফর্মার ছিল, সেটা তুলে নিয়ে গিয়ে সেখানে ফাইভ এম ভির একটি খারাপ ট্রান্সফর্মার বসানো হয়েছে। এরফলে সেখানে বিদ্যুতের অবস্থা দিনের পর দিন খারাপ হয়ে যাচ্ছে। এখানে অন্তত পক্ষে ২৪ ঘণ্টার মধ্যে ২৫-৩০ বার লাইন চলে যাচ্ছে এই রকম লোডশেডিং এর আওতার মধ্যে পড়েছে। আমরা এই ব্যাপারে বার বার বলেছি, দপ্তরের দৃষ্টি আকর্ষণও করেছি। এখন পর্যন্ত এই সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। আমার কন্সটিটিউয়েন্সি এলাকায় এই ব্যাপারে প্রচন্ড ক্ষোভের সৃষ্টি হয়েছে। আমরা ডবলিউ বি এস সি বি-র একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের দৃষ্টি আকর্ষণ করেছি তারই নির্দেশে এই সমস্ত কাজ হচ্ছে বলে আমার মনে হচ্ছে। অবিলম্বে যাতে ওখানে থ্রী এম ভি-এ ট্রান্সফর্মারটি মেরামতি হয় এবং বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি করা যায় তার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করেছি।

**শ্রী তাপস চট্টোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, গত ২৪ তারিখে সন্ধ্যাবেলায় ব্যাপক ঘূর্ণীঝড় ও শিলাবৃষ্টির ফলে মেমারির ২টি ব্লকের অসংখ্য টালির ঘর ও অ্যাসবেস্টারের ঘরের ব্যাপক ক্ষতি হয়েছে, অসংখ্য মানুষ আশ্রয়হীন হয়ে পড়েছে। এই ব্যাপারে পঞ্চায়েত সমিতি থেকে ব্যবস্থা নিলেও সেই ব্যবস্থা যথেষ্ট নয়। এছাড়া অনেক প্রাইমারি স্কুল আছে যেগুলি টালির এবং অ্যাসবেস্টারের ছাউনির সেই ছাউনিগুলি স্কুল থেকে একশো দেড়শো ফুট দূরে গিয়ে পড়েছে। এই স্কুল বাড়িগুলি যাতে দ্রুত রিপেয়ার করা যায় এবং ছাত্ররা ক্লাস করতে পারে তার ব্যবস্থা করার জন্য ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধন রাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাতে চাই, আমাদের জলপাইগুড়ি ে লার কোনও হাসপাতালে এ আর ভি ইঞ্জেকশন নেই। ফলে কুকুরে কামড়ানোর রোগীরা হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে। যাদের আর্থিক সঙ্গতি আছে তারা কয়েক শত টাকা খরচ করে ইঞ্জেকশন নিচ্ছেন, কিন্তু সাধারণ মানুষ চা বাগানের শ্রমিকরা তারা হাসপাতাল থেকে এই ইঞ্জেকশনের সুযোগটা পাচ্ছে না। অবিলম্বে জলপাইগুড়ি হাসপাতালে যেন এ আর ভি পাঠানো হয় তার জন্য আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহঃ হান্নান :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ১০ বছর হল রামপুরহাট মহকুমা বাস স্ট্যান্ড সরকার অধিগ্রহণ করেছেন। কিন্তু দুঃখের বিষয়, এখন পর্যন্ত ঐ জমির মালিকরা তাদের প্রাপ্য টাকা পায়নি, তারা বারে বারে একবার জেলা পরিষদে যাচ্ছেন, কখন তারা পরিবহন দপ্তরে যাচ্ছেন, আমি

আপনার মাধ্যমে সরকারের কাছে দৃষ্টি আকর্ষণ করতে চাই, অবিলম্বে যাতে ঐ জমির মালিকরা তাদের প্রাপ্য টাকা পায় এবং ঐ বাস স্ট্যান্ডটি যেটির অর্ধেক কাজ হয়েছে, সেটাও যাতে বর্ষার আগে সমাপ্ত হয়ে যায় তার জন্য আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর নিকট দাবি করছি।

**শ্রী ভক্ত মাঝি :** মাননীয় স্পিকার মহাশয়, আমি কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় যে রেগুলেটেড মার্কেটটি আছে, সেখানে মার্কেট কমিটি আছে, সেই কমিটি ওখানে ফার্মারস রেস্ট হাউস করার জন্য তারা স্টেট মার্কেট বোর্ডে পাঠান, কিন্তু সমস্ত টেন্ডার হওয়ার পরেও আজ পর্যন্ত সেটা অনুমোদন না পাওয়ায় রেস্ট হাউসের কাজ করা সম্ভব হচ্ছে না। তাই বলরামপুর রেগুলেটেড মার্কেটে যাতে রেস্ট হাউস নির্মাণ করা যায় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা সবাই জানি বামফ্রন্ট সরকার গরিব দরদী সরকার। আমাদের পুরুলিয়া জেলা লালমাটি হলেও পুরুলিয়া জেলায় অনেক সম্পদ আছে। কাশীপুর থানার অন্তর্গত পাহাড়পুর গ্রামে সিলেনাইট, কোরানডাম, প্রচুর পরিমাণে রয়েছে জিওলজিস্টদের ধারণা ৮-৯ বৎসর ধরে সিলেনাইট, কোরানডাম নিয়ে ওয়েস্ট বেঙ্গল মাইনস অ্যান্ড মিনারেলস ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ তারা কাজ করছে। কিন্তু দুঃখের বিষয়, সেখানে ৯০ জন শ্রমিক কাজ করে আসছে, তারা নিয়মিত বেতন পায় না। এইগুলি দেখার জন্য ওখানে কোনও বিভাগীয় কর্মচারীকে দায়িত্ব দেওয়া আছে, সেই রকম কোনও নির্দিষ্ট কর্মচারীকে পাওয়া যাচ্ছে না। এবং নিয়মমতো সিস্টেমাইজ করে সেখানকার সিলিমেনাইট এবং কোরানডাম এক্সপ্লোরেশন করে যাতে কাজটা করা যায় সেই চিন্তাভাবনা আদৌ সেই দপ্তর করছে কি করছে না সেই বিষয়ে কোনও রিপোর্ট পাওয়া যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে সিস্টেম অনুসারে আইন অনুসারে যাতে শ্রমিকদের স্বার্থ রক্ষিত হয় সাথে সাথে আমাদের পুরুলিয়া জেলার পাহাড়পুরের মাইনিং এর কাজটা যাতে দ্রুততার সাথে হয় সে দিকে দৃষ্টি রাখবেন।

**শ্রী ইউনুস সরকার :** আমি স্যার, আপনার অনুমতি নিয়ে সাবজেক্টটা একটু চেঞ্জ করছি। গত ১৬ তারিখে ঠিক বেলা দুটোর সময়ে আমার কেন্দ্র জলঙ্গির কুমারপুর গ্রামের কাহারপাড়ায় বি এস এফ ঢুকে নৃশংসভাবে গুলি চালিয়ে ৬ জনকে গুলিবিদ্ধ করেছে। ইতিমধ্যে ৫ জন মারা যায় আর একজনের অবস্থা খুব খারাপ। আমি সন্ধ্যেবেলা সেখানে পৌঁছই এবং এলাকার মানুষের ক্ষোভ যে সেখানে বি এস এফ গুলি চালিয়েছে সেখান থেকে বর্ডার ২০ কিলোমিটার দূরে। ধনেরামপুর, রানীনগর, গোধনপাড়া, শ্বেতপাড়া এই সমস্ত জায়গায় পশুদের জন্য হাট রয়েছে। জনগণের প্রশ্ন হচ্ছে এইভাবে যদি বাধা দেওয়া হয় তাহলে সেখানে কেউ পশু নিয়ে যেতে পারবে না। তাছাড়া ওখানে কাহারপাড়ায় যে ক্যাম্প

আছে তার বেআইনি চুক্তি শেষ হয়েছে গত ১৩ তারিখে। যার ফলে নতুন করে সেই চুক্তি করার জন্য বি এস এফ ওখানে ঢুকেছে। কালাম শেখের বাড়িতে ঢুকে তারা চারটে গরু নিয়ে যায়। বাধা দিতে গেলে তখন তারা নির্বিচারে গুলি চালায়। আমার দাবি অবিলম্বে এই বিষয়টা দেখে একটা ব্যবস্থা নেওয়া হোক যাতে বি এস এফ গ্রামের মধ্যে ঢুকে এই রকম অত্যাচার না করতে পারে। এইভাবে যাতে মানুষের জানকে বলি দিতে না হয়। এই ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আমাদের রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের কলকাতা মহানগরীতে বেশ কিছু দিন ধরে ওই কংগ্রেসের পক্ষ থেকে বিভিন্ন এলাকায় বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা চলছে। গত ১৩ তারিখে মৌলানা আজাদ কলেজে নির্বাচন ছিল। সেই নির্বাচনকে ঘিরে দুজন কাউন্সিলর একজন প্রাক্তন ও আরেকজন বর্তমান কাউন্সিলর এবং বর্তমান কাউন্সিলরের ছেলে সশস্ত্র অবস্থায় সেখানে হামলা চালায়। চারজন ফেডারেশনের প্রার্থীর নাম প্রত্যাহার করতে বাধ্য করায়। তা সত্ত্বেও ছাত্র ফেডারেশন এখানে জয়লাভ করেছে। এর পাশাপাশি আমরা দেখছি যে ৩৮ নং ওয়ার্ডের একজন বিধায়ক, যিনি প্রতিদিন এখানে হৈচৈ করেন। আমরা তার আচরণ লক্ষ্য করছি। সেই এলাকায় বাড়ি বাড়ি গিয়ে হামলা চালানো হচ্ছে। আমাদের বিধানসভার একজন কর্মী মোহন রবিদাস তার বাবা ভীম রবিদাস বাদুড়বাগান রোড়ে থাকে গত ১৪ই মার্চ সেখানে গিয়েও হামলা চালিয়েছে কংগ্রেস, তাদের উপর আক্রমণ করেছে। গত ১৬ তারিখে তিলজলাতে কংগ্রেস হিন্দু মুসলমান দু দলে ভাগ হয়ে সেখানে গন্ডগোলের সৃষ্টি করে এবং সেখানে পরিস্থিতির উদ্ভব হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই এদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া দরকার। স্যার, গতকাল দূরদর্শনে সরাসরি বাজেট অধিবেশন দেখানো হয়েছিল। দুঃখের বিষয় হচ্ছে তখন দুজন বিধায়ক যারা এই সমস্ত কাজ করে বেড়াচ্ছে নিজেদের আসন ছেড়ে এসে অন্য আসনে বসেন নিজেদের দূরদর্শনে দেখাবার জন্য। এইরকম ভাবে তারা দূরদর্শনকে ব্যবহার করেছে। দূরদর্শন গোটা রাজ্যবাসীকে জানিয়েছে তারাই নাকি বিধানসভার একমাত্র প্রতিনিধি। অন্যদের দেখানো হয়নি। আমি আপনার মাধ্যমে তদন্তের দাবি করছি।

**শ্রীমতী নন্দরানি দল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেশপুর সহ ঘাটাল থানার ব্যাপক অঞ্চলে দীর্ঘ কয়েকমাস ধরে লোডশেডিং চলছে। এর ফলে টেলি যোগাযোগ ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। আজকে কৃষকরা গভীর ও অগভীর নলকূপ থেকে জল তুলতে পারছে না। হাস্কিং মিলগুলি বন্ধ হয়ে গেছে। সর্বোপরি সেখানের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলির ফ্রিজে ওষুধ রাখা যাচ্ছে না। তাই আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যেন অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করা হয় তা নাহলে ক্ষোভ দেখা দিতে পারে।

## ZERO HOUR

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। অবশ্য এই বিষয়টি গতকাল উঠেছিল। আজকে মাধ্যমিক পরীক্ষার যেভাবে প্রশ্ন ফাঁস বা বিভিন্ন ব্যাপারে নিয়ে আলোড়িত অবস্থার সৃষ্টি হয়েছে, সেখানে আমার একটা সাজেশন হচ্ছে যে, মধ্যশিক্ষা পর্ষদকে পুরোপুরি ঢেলে সাজানোর দরকার আছে। দ্বিতীয় হচ্ছে কলকাতার বুকে বহু নামিদামী স্কুল, কোচিং সেন্টার আছে যারা এই ধরনের প্রলোভন দেখাচ্ছে এবং কোটি কোটি টাকার ব্যবসা করছে। এই ব্যাপারে রাজ্য সরকারের ব্যবস্থা করা দরকার বা খুঁজে দেখা দরকার। যদিও জুডিশিয়াল এনকোয়ারি গুলি হচ্ছে। এই ধরনের কোচিং সেন্টার এবং বহু নামি স্কুল এর এই ধরনের যোগসাজস আছে কিনা, এটাও বের করা দরকার। কারণ আজকে গোটা পশ্চিমবঙ্গে বিভ্রান্তিকর অবস্থার সৃষ্টি হয়েছে। যেভাবে আজকে বিষয়টি দেখা দরকার, সেক্ষেত্রে কংগ্রেস আজকে বিষয়টিকে অন্য জায়গায় ঘুরিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছে। কিন্তু মূল বিষয়টা হচ্ছে যে, আজকে পরীক্ষা ব্যবস্থার মধ্যে আত্মবিশ্বাস ফিরিয়ে নিয়ে আসার দরকার এবং এই ব্যাপারে রাজ্য সরকারের উপযুক্ত ব্যবস্থা নেওয়ার দরকার আছে, যাতে আগামীদিনে এটা সম্পূর্ণভাবে বন্ধ হয়ে যেতে পারে।

[1-20 — 2-00 p.m. (including adjournment)]

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমাদের রাজ্যে এবং অন্যত্র আই টি ডি পি এরিয়া, যে সমস্ত এলাকায় দরিদ্র ট্রাইব্যাল বন্ধুরা থাকেন, সেখানে তাদেরকে সাবসিডাইজ রেটে অর্ধমূল্যে খাদ্যশস্য দেওয়া হবে। প্রধানমন্ত্রী গত ১৫ই আগস্ট ঘোষণা করার পরে সমস্ত দারিদ্রসীমার নিচে মানুষই এই সুযোগ পাবে। কিন্তু ঘটনাটা হল যে, উত্তরবঙ্গ তো বটেই দক্ষিণবঙ্গেও এই আই টি ডি পি এরিয়ায় তারা গত দেড় মাস ধরে সাবসিডাইজ রেটে রেশন পাচ্ছে না। আবার প্রধানমন্ত্রী ঘোষিত অর্ধমূল্যে খাদ্যশস্য পাচ্ছে না। আমি এটার অবসান চাই। আমি বলতে চাইছি যে, আমার বিধানসভা এলাকা মথুরা চা বাগানে ১৮০০ উপজাতি শ্রমিক কাজ করে। গত ২২ সপ্তাহ ধরে রেশন বন্ধ। আইনশৃঙ্খলা অবনতির জায়গায় চলে গেছে এবং মালিক ৫৬ লক্ষ টাকা প্রভিডেন্ট ফান্ডের টাকা মেরে দিচ্ছে। ৩০ লক্ষ টাকা গ্র্যাচুইটি মেরে দিয়েছে। এমন কি যে সমস্ত এল আই সি বাবদ টাকা নিয়েছে ৬ লক্ষ, প্রায় ৯০ লক্ষ টাকা মেরে দিয়েছে। সেখানে ইতিমধ্যে হাসপাতালে শ্রমিক মারা গেছে, সাধারণ স্টারভেশনের জন্য। মথুরা চা বাগান এমন অবস্থায় আছে, যে সেখানে ২২ সপ্তাহ ধরে রেশন দেওয়া হচ্ছে না। এই ব্যাপারে আমাদের রাজ্যের শ্রমমন্ত্রীর কাছে চিঠি দিয়েছি, কিন্তু সেই চিঠির উত্তর পেলাম না। আমি ডি এম কে বলেছি। তিনি বলেছেন এটা বলা দরকার। আমি পরিষদীয় মন্ত্রীকে এই ব্যাপারটা গুরুত্ব দিয়ে দেখার জন্য অনুরোধ করছি। উত্তরবঙ্গের মথুরা চা-বাগানে ২২ সপ্তাহ ধরে রেশন দেওয়া হচ্ছে না। উত্তরবঙ্গের আই টি ডি পি এরিয়ায় গত দেড় মাস ধরে কোনও সাবসিডাইস রেটে রেশন দেওয়া হচ্ছে না। দারিদ্রসীমার নিচের মানুষদের সাবসিডাইস রেটে রেশন দেওয়ার কথা ঘোষণা করা সত্ত্বেও সেই রেটে রেশন দেওয়া হচ্ছে না। এখানে একটা অদ্ভুত পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এখানে অনেক দরিদ্র মানুষ বাস করেন। এখানে

ফরেস্ট ভিলেজার সদরে কোনও কাজকর্ম নেই। মথুরা চা বাগানের কর্মিরা ২ মাস ধরে বেতন পাচ্ছেন না। আমি অনুরোধ করছি মাননীয় পরিষদীয় মন্ত্রী এবিষয়ে কিছু বলুন। অবিলম্বে সেখানে সাবসিডাইস রেটে রেশন, বেতন এবং ত্রাণসামগ্রী পাঠানোর জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া শহর ও গ্রামে বিদ্যুতের ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এখানে প্রায় ১০-১২ ঘণ্টা বিদ্যুৎ থাকছে না। ছাত্র-ছাত্রীদের পরীক্ষার জন্য পড়াশুনোর ব্যাঘাত ঘটছে। শুধু তাই নয়, বিদ্যুতের অভাবে উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে এমার্জেন্সি রোগীদের অপারেশন হচ্ছে না। এছাড়া আরেকটা বিষয় জানতে পারলাম যে, উলুবেড়িয়া ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টারের কর্মচারিদের এক অংশ এবং অফিসাররা ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টারের সঙ্গে আতাত করে এই এলাকার কনজিউমারদের বিদ্যুৎ না দিয়ে টাকা পয়সার বিনিময় অন্য জায়গায় বিদ্যুৎ দিচ্ছে। এব্যাপারে আমি ডিভিশনাল ইঞ্জিনিয়ারের কাছে অভিযোগ করেছি। বিদ্যুতের অবস্থার উন্নতি ঘটিয়ে এখানকার কনজিউমারদের বিদ্যুৎ দেওয়ার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি। এবং এব্যাপারে তদন্তের ব্যবস্থা যাতে করা হয় তার জন্যও আমি অনুরোধ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যমন্ত্রী সভার একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৬৭-৬৯ সালে যুক্তফ্রন্ট সরকার উত্তরবঙ্গের উন্নয়নের জন্য একটা কর্মসূচি নিয়েছিলেন। কিন্তু বর্তমানে বামফ্রন্ট সরকারের রাজত্ব ১৯ বছর অতিক্রান্ত হল। কিন্তু এখনও পর্যন্ত উত্তরবঙ্গের জন্য কোনও কর্মসূচি নেওয়া হয়নি। অন্য জেলায় যখন শিক্ষা, সেচ, কৃষি ইত্যাদি ব্যাপারে অগ্রগতি দেখা যাচ্ছে, তখন তার সঙ্গে উত্তরবঙ্গের জেলাগুলোর শিক্ষা, সেচ, কৃষি সু-সামঞ্জস্য দেখছি না। আমি উত্তরবঙ্গের জেলাগুলোর জন্য শিক্ষা, সেচ, কৃষি, স্বাস্থ্য ইত্যাদি ব্যাপারে সার্বিক উন্নয়নের স্বার্থে মাস্টার প্ল্যানের দাবি জানাচ্ছি

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

(After Adjournment)

[2-00 — 2-10 p.m.]

## LEGISLATION

### The West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1996

**Dr. Surya Kanta Mishra :** Sir, I beg to introduce the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1996.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Surya Kanta Mishra :** Sir, I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1996 be taken into consideration.

**শ্রী তাপস চ্যাটার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, পশ্চিমবঙ্গ সরকারের ভূমি এবং ভূমিসংস্কার বিভাগের মাননীয় মন্ত্রীর আনা দি ওয়েস্ট বেঙ্গল অ্যাকুইজিশন অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৬-এর সমর্থনে আমি আমার বক্তব্য উপস্থাপন করছি। আমরা সকলেই অবগত যে, ১৯৫৩ সালে আমাদের দেশে জমিদারি অধিগ্রহণ আইন প্রণীত হয়, কিন্তু তা কার্যকর হয় ১৯৫৬ সালে। এই তিন বছর সময়ের ব্যবধানে আমাদের রাজ্যে এবং আমাদের দেশের বড় জমির মালিকরা বহু জমি হস্তান্তর করে। এই বেআইনি হস্তান্তর যাতে তদন্ত করে দেখা যায় এবং বিশেষ ভাবে পরীক্ষা করে রেভিনিউ অফিসাররা রেকর্ড সংশোধন করতে পারে, সাব সেকশন ২/এ এবং সেকসন ৪৪, সেখানে আছে। কিন্তু সুয়ো-মটো কেসের মাধ্যমে রেকর্ড সংশোধনের সময়সীমা ১৯৯৭ সালের তেসরা নভেম্বর শেষ হয়ে যাচ্ছে। তাই বর্তমানে এই রেকর্ড সংশোধনের কাজটা আরও বেশি সময় ধরে করার প্রয়োজন আছে। ভূমি সংস্কারের স্বার্থে আরও ১০ বছর সময়সীমা বৃদ্ধি করার জন্য এই বিলের সমর্থনে বলছি। কারণ হিসাবে বলা হয়, পুরুলিয়া জেলা এবং অধুনা উত্তর দিনাজপুরের ইসলামপুর সাব ডিভিসনে এই কাজের অগ্রগতি অনেক ক্ষেত্রেই পিছিয়ে আছে কারণ, এই অংশটুকু অনেক করে পশ্চিমবঙ্গের সঙ্গে যুক্ত হয়েছে, তাই রেকর্ড সংশোধনের কাজও এই অংশে অনেক পরে শুরু করা হয়েছে। এই বিল আনার মধ্যে দিয়ে মাননীয় মন্ত্রীর পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের কাজে রাজনৈতিক স্বদিচ্ছা দৃঢ়ভাবে প্রকাশ করেছেন। এটা বলার অপেক্ষা রাখে না যে, পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষে ভূমি সংস্কারের ক্ষেত্রে শীর্ষস্থানে অবস্থান করছে। পশ্চিমবঙ্গসহ কয়েকটা রাজ্য ব্যাতিত সারা ভারতবর্ষে এই কাজে কংগ্রেস সরকারের রাজনৈতিক স্বদিচ্ছার অভাবে ঘটেনি। আমরা জানি যে, প্রখ্যাত সংখ্যা তত্ত্ববিদ প্রশান্ত মহলানবিশ উদ্বৃত্ত জমির যে হিসাব দিয়েছিলেন তাতে সারা ভারতবর্ষে ৬ কোটি ৩০ হাজার জমি উদ্বৃত্ত আছে, যদি পরিবার পিছু ৭৫ বিঘা জমি রাখতে দেওয়া হয়। কিন্তু বাস্তব অবস্থায় সারা ভারতবর্ষে সরকারি দখলে এখনও পর্যন্ত ৬০ লক্ষ ২১ হাজার একর জমি এসেছে। আর বলা হচ্ছে, ৪৪ লক্ষ ৫৯ হাজার একর ভারতবর্ষের মোট যে কৃষি জমি তার মধ্যে ৩.৫ পারসেন্ট হচ্ছে পশ্চিমবাংলায়। অথচ সারা ভারতবর্ষের মধ্যে যে জমি বিলি হয়েছে তার মধ্যে পশ্চিমবাংলায় ২০ পারসেন্ট জমি বিলি বন্টন করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালের সর্বশেষ তথ্য অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকারের হাতে প্রায় ১২ লক্ষ ৪৭ হাজার একর কৃষি জমি ন্যস্ত হয়েছে এবং তার মধ্যে ১০ লক্ষ ৫ হাজার একর জমি বিলি হয়েছে। এর ফলে ২৩ লক্ষ ৫৪ হাজার দরিদ্র কৃষক উপকৃত হবে। এদের মধ্যে আবার ৫৬ পারসেন্টই হচ্ছে তফসিলি জাতির মানুষ। কংগ্রেস বা বিরোধী সদস্যরা প্রায় বলে থাকেন, পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার নাকি ঠিকভাবে এগোচ্ছে না। কিন্তু আমরা দেখছি, ১৯৮৯ সালের ২০শে ডিসেম্বর তৎকালীন কেন্দ্রীয় মন্ত্রী পশ্চিমবঙ্গের প্রশংসা করেছেন। কেন্দ্রের কৃষিমন্ত্রী শ্রী ভজনলাল এবং জনার্দন পূজারি রাজস্ব মন্ত্রকের সভায় ভূমি সংস্কারের কাজ পর্যাপ্ত কিছু না হওয়ায় এবং আইন করা

সত্ত্বেও ভাগচাষী এবং অধীন প্রজাদের ব্যাপারে তারা হতাশা প্রকাশ করেছেন এবং এক্ষেত্রে পশ্চিমবাংলার সাফল্যের নজির তুলে ধরে ছিলেন। সামগ্রিক ভাবে কংগ্রেস আমলে—পশ্চিমবাংলায় যুক্তফ্রন্ট আসার আগে, ১৯৬৭ সালের মধ্যে কোনও জমি বিলি হয়নি। ১৯৬৭ সালের পর এবং ১৯৬১ সালে যুক্তফ্রন্টের সময়ে প্রায় ৬ লক্ষ একর জমি বণ্টন করা হয়। এই ভূমি সংস্কার-এর কাজকে দ্রুত ত্বরান্বিত করতে এই বিলে আরও ১০ বছর সময়কে বাড়ানো হোক। তাই যে প্রস্তাব এই বিলে রাখা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** (নট কল্ড)।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্র মহাশয় যে ওয়েস্ট বেঙ্গল এস্টেট অ্যাকুইজিশন অ্যামেন্ডমেন্ট বিল ৯৬ এনেছেন আমি তার সমর্থনে কয়েকটা কথা বলছি। এখানে স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজন প্যারাগ্রাফে অনেক কথা বলা হয়েছে। আমরা প্রকৃত পক্ষে ভূমি সংস্কারের ক্ষেত্রে অনেক এগিয়ে গেছি। কিন্তু পশ্চিমবঙ্গে সম্পূর্ণভাবে ভূমি সংস্কার যে হয়ে গেছে এটা বলা যাবে না। সেই জন্য যে সমস্ত রেভিনিউ অফিসার ৪০ বছর আগে আইন করে গেছেন, জমির বেনামি দখল করার ক্ষেত্রে সেগুলো দেখা দরকার। এই রকম ভূমি আধিকারীকের সংখ্যা কম নয়। এখানেও অনেক জায়গায় বেনামে জমি রাখার চেষ্টা হচ্ছে। আমি এই প্রসঙ্গে বলি যদিও দিনাজপুর ও পুরুলিয়ার কথা বলা হয়েছে যে সেখানে এই সমস্যা আছে। দিনাজপুরের কথা বেশি করে বলা হয়েছে কারণ সেখানে তিস্তা প্রকল্পের কথা রয়েছে। সেখানে কিছু জমি অধিগ্রহণ করতে হয়েছে। মাননীয় মন্ত্রী এ বিষয়ে জানেন। এই মুহূর্তে আমার যতটুকু জানা আছে তিস্তা প্রকল্প রূপায়ণে অন্যতম বাধা হচ্ছে ভূমি অধিগ্রহণ এবং এটা যদি দ্রুত না হয় তাহলে আমাদের এই প্রকল্পের সুফল চাষীদের কাছে পৌঁছাবে না, ব্যাহত হবে। আমরা আগেই বলেছি যে কেন্দ্রীয় সরকারের যে অনুদান দেওয়ার কথা, সেটা সময় মতো দেয় না। তারপর পরিবেশ মন্ত্রকের বাধা ছিল, সেটা দূর করা হয়েছে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে ওই এলাকায় কিছু চা বাগান আছে, সেখানে নন-এগ্রিকালচারাল ল্যান্ড তার বাইরেও বহু জমি চা বাগানের মালিকরা দখল করে রেখেছে। পরবর্তীকালে এ ব্যাপারে বহু সংগ্রাম হয়েছে এবং সংযুক্ত কৃষক সংঘ-এর নেতৃত্বে বহু সংগ্রাম ১৯৭৭ সালের আগে হয়েছে এবং এই আন্দোলনের ফলেই তারা কিছু উদ্ধার করেছে। আমি নাম করে বলছি শ্রীনাথপুর চা বাগানের মালিক জোর করে দীর্ঘদিন তারা দখল করে রেখেছিল। তারা শ্রমিকদের দিয়ে সেখানে ফসল ফলাতো। সেখানে সরকারি আমলা এবং কর্মচারিদের সাথে মালিকদের যোগাসাজস আছে এবং তার ফলেই লক্ষ লক্ষ চাষী তারা সেখানে পাট্টা পাচ্ছে না, তাদের অধিকার পাচ্ছে না। তবে কিছু কিছু চাষী তাদের পাট্টা পেয়েছে এবং সেটা যাতে তারা পায় এবং এখনও রেভিনিউ অফিসারের যে ক্ষমতা সেটা থার্ড নভেম্বর ১৯৯৭ তারিখে শেষ হয়ে যাবে, সেটাকে আরও দিতে হবে। আমরা আবার ফিরে আসব একথা মনে রেখেই করতে হবে। আমরা

যতই বলি যে আমাদের খাদ্য সমস্যা আছে, বেকার সমস্যা আছে, কিন্তু এখনও আমাদের প্রধান সমস্যাই হচ্ছে ভূমি সমস্যা। কারণ ভূমি সমস্যা যদি না মেটানো যায় তাহলে খাদ্য সমস্যা থেকেই যাবে এবং ভূমি সংস্কার হলেই কাজের সৃষ্টি হবে। বামফ্রন্ট সরকার আসার পর এটার বেশি গুরুত্ব দিয়েছে। এর আগে যিনি মন্ত্রী ছিলেন বিনয়বাবু তিনি এটাকে বাস্তবায়িত করার জন্য যথেষ্ট এগিয়েছিলেন। আমি মাননীয় মন্ত্রীকে এটা বিবেচনা করে বাকিটা করার জন্য অনুরোধ করব। পুরুলিয়া এবং ইসলামপুর সাব-ডিভিসন এবং উত্তর দিনাজপুর জেলা এবং আরও কিছু কিছু জেলা সেখানে এটার এসেস করা দরকার। আমি ভূমি দপ্তরকে অনুরোধ করব এ ব্যাপারটা স্টাডি করার জন্য। আরও একটা এলাকা আছে সেটা হল ডুয়ার্স মার্কেট ফান্ড, সেখানে লিজের ব্যাপারে আছে, সেখানে লিজের নাম করে বহু জমি সেখানকার জমিদাররা দখল করে রেখেছে, সেখানে তাদের লিজের সময় পেরিয়ে গেছে কিন্তু সেখানে সেটেলমেন্টের ব্যবস্থা করা হচ্ছে না। সেখানকার ভূমির অধিকারী যারা, তাদের অধিকার না থাকার দরুন তারা লোন পাচ্ছে না এবং বাড়ি তৈরি করতে পারছে না। এর আগেও মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছিলাম এটা একটু বিবেচনা করে দেখবেন, এর জন্য রাজ্য সরকার লক্ষ লক্ষ টাকা রাজস্ব সংগ্রহ থেকে বঞ্চিত হচ্ছে আর রাজস্ব থেকে বঞ্চিত হওয়া মানেই হল ডেভেলপমেন্ট না হওয়া, সেখানে উন্নয়ন না হওয়া। পুরুলিয়ার মতো কৃষি নির্ভর জেলার চাষীদের জন্য, গরিব মানুষের জন্য, যারা জমি লুকিয়ে রেখেছে তাদের কাছ থেকে জমি উদ্ধার করতে হবে। তারা নানা নামে এটা করে থাকে, এই নিয়ে দুর্নিবার কৃষক আন্দোলন হয়েছে। এখানে বর্গা অপারেশন ইত্যাদি হয়েছে এবং ভূমি সমস্যার অনেক অংশেই সমাধান আমরা করতে পেরেছি। কিন্তু এখনও অনেক মানুষ নানা নামে, নানা অছিলায় জমি দখল করে রেখে দিয়েছে—কোথাও ট্রাস্টির নামে, কোথায়ও ধর্মীয় প্রতিষ্ঠানের নামে জমি অধিগ্রহণ করে আছে। খুবই গোলমেলে ব্যাপারে। সুতরাং যারা এই কাজের সঙ্গে যুক্ত আছেন তাদের মনিটারিং এর দরকার আছে। রেভিনিউ অফিসারের ওপর সব কিছু ছেড়ে দেওয়া যায় না। যেভাবে তাদের কাজ করা উচিত সেভাবে তারা তা করেন না। তবে ওরা বলেন ওদের সঙ্গে সহযোগিতা করা হয় না। আগে ব্লক লেভেলে জমি সংক্রান্ত কমিটি ছিল, আজকে পঞ্চায়েতেও সেই ব্যাপার আছে। কিন্তু আমার মনে হয় এটাকে আরও এফেকটিভ করার জন্য, নজরদারি করার জন্য, সুফল আরও বেশি করে মানুষের কাছে পৌঁছে দেওয়ার জন্য, ভূমি সমস্যার সমাধানের জন্য—আমরা গোটা ভারতবর্ষের কাছে যে নজির সৃষ্টি করেছি সেটাকে চূড়ান্ত জায়গায় নিয়ে যাবার জন্য এখনও আরও অনেক কাজ বাকি আছে। সেজন্য এখনও আমাদের আরও অনেক দূর এগুতে হবে। এই অ্যামেন্ডমেন্টের মধ্যে দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় সেই উদ্যোগেই নিচ্ছেন। আমি আশা করি সেটা সফল হবে। রেভিনিউ অফিসারদের অধিকার প্রতিষ্ঠার মধ্যে দিয়ে বেনামি জমি উদ্ধার নিশ্চিত করা যাবে। এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, পুরুলিয়া এবং দিনাজপুরের বাইরেও যেখানে যেখানে ভূমি সমস্যা আছে সেখানে সেখানে তিনি দৃষ্টি দিন। তিস্তা প্রকল্পের ক্ষেত্রে জমি যাতে কোনও সমস্যা না হয় তার জন্য আমি বিশেষভাবে তাকে অনুরোধ জানাচ্ছি এবং বিলটিকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ

**শ্রী সৌগত রায় :** (অনুপস্থিত)

[2-20 — 2-20 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের একজন মাননীয় সদস্য এই বিল কেন আনা হয়েছে সে সম্বন্ধে আনা হয়েছে যে সম্বন্ধে যে বক্তব্য রাখলেন তারপর আমার মনে হয় না যে, আমার আর খুব বেশি কিছু বলার থাকতে পারে। স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনে বলা আছে কি কারণ বিলটি আনা হয়েছে। খুবই ছোট ব্যাপার। আগেও কয়েকবার এই কাজ করতে হয়েছে। ঠিক আগের বারে পাঁচ বছর বাড়ানো হয়েছিল—৩৫ বছরকে ৪০ বছর করা হয়েছিল। ১৯৫৭ সালে ৩রা নভেম্বর থেকে হিসাব করলে ১৯৯৭ সালের ৩রা নভেম্বর ৪০ বছর অতিক্রান্ত হয়ে যাচ্ছে, তারপর আর আমাদের রেভিনিউ অফিসার রেকর্ড সংশোধন করতে পারবে না যদি না মেয়াদ বাড়ানো হয়। আর তা না করতে পারলে যারা জমি লুকিয়ে চুরিয়ে রেখেছে সিলিং-এর বাইরে নানা উপায়ে, তাদের জমি উদ্ধার করার কাজ ব্যাহত হবে। এটা হচ্ছে প্রথম কারণ, এর জন্য এই বিলটা আনা হয়েছে। আর দ্বিতীয় কারণ, পুরুলিয়া এবং ইসলামপুর মহকুমার ক্ষেত্রে আমাদের সেটেলমেন্টের কাজ, জমি জরিপের কাজ পরে আক্রান্ত হয়েছিল, সেখানে অনেকগুলো কেস পেন্ডিং আছে, সেগুলোর আমাদের নিষ্পত্তি করতে হবে, সে জন্যও মেয়াদ বাড়ানো দরকার। আর তৃতীয় যে কারণটা বিলে উল্লেখ করেছি সেটা হচ্ছে, আদালত থেকে মাঝে মাঝে বলা হয় নতুন করে প্রোসিডিংস করবার জন্য এবং তা করতে হলে আইন প্রয়োজন তারজন্য মেয়াদ বাড়ানো দরকার। এই তিনটি উদ্দেশ্য নিয়ে এই সংশোধনী এখানে আনা হয়েছে। এর কেউ প্রতিবাদ করেননি এবং প্রতিবাদ করতে পারবেন না বলেই বোধ হয় বিরোধী পক্ষ এখন এখানে উপস্থিত নেই। ওরা তো পরীক্ষা অনেক করেছেন। ওদের সময়ে কোনও রকম পাশ করেছিলেন। এখন ফেল করছেন। সেইজন্য পরীক্ষার সময়ে উপস্থিত নেই। তাই আমার মনে হয় না বেশি সময় নেওয়ার প্রয়োজন আছে। এই কথা বলে এই বিলের সমর্থনে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Surjya Kanta Mishra that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1996, be taken into consideration was then put and agreed to.

## Clause 1

**Mr. Deputy Speaker :** There is one amendment to clause 1 given by Shri Rabindra Nath Mandal. It is in order. I now request Shri Rabindra Nath Mandal to move his amendment.

**Shri Rabindra Nath Mandal :** Sir, I beg to move that in clause 1 for the figures 1996, the figures 1997 be substituted

**Dr. Surjya Kanta Mishra :** I accept it.

The motion of Shri Rabindra Nath Mandal was then put and agreed to.

The question that clause 1, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

The question that clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Amendment to the Long Title of the Bill**

**Shri Rabindra Nath Mandal :** Sir, I beg to move that in the long title of the Bill for the figures 1996, the figures 1997 be substituted.

**Dr. Surjya Kanta Mishra :** I accept it.

The motion of Shri Rabindra Nath Mandal was then put and agreed to.

The motion that the Amendment to the Long Title of the Bill do stand a part of the Bill was then put and agreed to.

**Amendment to the Enacting Formula**

**Shri Rabindra Nath Mandal :** Sir, I beg to move that in the Enacting Formula for the word forty seventh, the word Forth-eighth be substituted.

**Dr. Surjya Kanta Mishra :** I accept it.

The motion of Shri Rabindra Nath Mandal was then put and agreed to.

The motion that the Amendment to the Enacting Formula of th Bill do stant part of the Bill was then put and agreed to.

**PREAMBLE**

The question that Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1996, as settled in the

Assembly be passed.

The motion was then put and agreed to.

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসকে একটা ইনফরমেশন দিচ্ছি। আজকে কিছুক্ষণ আগে বারাসত ডি আই অফিসে ছাত্র পরিষদের পক্ষ থেকে ব্যাপক হামলা করা হয় এবং ঐ অফিসের যারা কর্মী তাদের মারধোর করা হয় এবং অফিসের কাগজ পত্র এবং আসবাব পত্র নষ্ট করে দেওয়া হয়। আর একটা বিষয় জানাচ্ছি, সেখানকার ঐ অফিসের কর্মিরা, যাদের আক্রমণ করা হয়েছিল, তারা আক্রান্ত হওয়া সত্ত্বেও যারা আক্রমণকারী, তাদের ছয় জনকে ধরে ফেলে এবং তাদের পুলিশের হাতে তারা তুলে দেয়। বাকিরা পালিয়ে গেছে। আমি আপনার মাধ্যমে এই কংগ্রেসের ছাত্র পরিষদ এবং যুব কংগ্রেস, তাদের এই যে জনবিরোধী ভূমিকা সেটা সম্পর্কে আপনার মাধ্যমে হাউসকে জানালাম।

## The Bengal Public Demands Recovery (Amendment) Bill 1997

**Mr. Deputy Speaker :** The Hon'ble Minister-in-charge may please introduce the Bill.

**Dr. Surjya Kanta Mishra :** Mr. Deputy Speaker, Sir, I beg to introduce The Bengal Public Demands Recovery (Amendment) Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

**Mr. Deputy Speaker :** Hon'ble Minister-in-charge may now move the motion for consideration of the Bill.

**Dr. Surjya Kanta Mishra :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that The Bengal Public Demands Recovery (Amendment) Bill, 1997 be taken into consideration.

**Shri Saugata Roy :** (was not present in the House)

[2-30 — 2-40 p.m.]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে মাননীয় সূর্যকান্ত মিশ্র মহাশয় এই যে পাবলিক ডিমান্ড রিকভারি বিল, ৯৭ যা পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা এই বিল সম্পর্কে বলতে চাই। এই বিলটা ১৯১৩ সালে অ্যাক্ট হিসাবে প্রকাশ হয়েছিল। এটা বিগত প্রায় ৮৪ বছর পূর্বের বহু পুরানো দিনের বিল। সেই জন্য এই অ্যাক্টকে কিছু সংশোধন করা দরকার। সেই হিসাবে বিভিন্ন জায়গায় কিছু সংশোধন এবং সংযোজন করা হয়েছে এবং ১৯১৩ সালের পববর্তী সময়ে অনেক সংশোধন করা হয়েছে কাজের সুবিধার জন্য। এবং কাজের সুবিধার জন্য অনেক সরলীকরণ করা হয়েছে। অন্যান্য আর্থিক সংগঠনের সঙ্গে সঙ্গতি রেখে সুদের হারকে কিছুটা

পরিবর্তন ঘটানো হয়েছে। দারিদ্র পীড়িত মানুষের জন্য কিছু কিছু সুবিধার কথা এখানে বলা হয়েছে। কতকগুলো সালের পরিবর্তন করা হয়েছে, যেমন ১৯১৩ সালের পরিবর্তে ১৯৮৭ সাল করা হয়েছে এবং ভৌগোলিক অবস্থান অনুযায়ী কিছু কিছু স্থানের পরিবর্তন করা হচ্ছে। কিছু কিছু পুরানো হিসাব রাজস্ব বৃদ্ধির জন্য সুদের হারের ক্ষেত্রে কিছু সঙ্গতি রাখা হয়েছে। কিছু কিছু অপ্রয়োজনীয় জিনিস বাদ দেওয়া হয়েছে। তাছাড়া সময়োপযোগী কিছু নতুন সংযোজন করা হয়েছে, যেমন এক নং পয়েন্ট হচ্ছে বিলের নামকরণ করা হয়েছে দি বেঙ্গল পাবলিক ডিমান্ড রিকভারি বিল, ৯৭ এটা ১৯১৩-র পরিবর্তে গ্রহণ করা হয়েছে। এটা এই সময় সমীচিন হয়েছে।

এখানে দু নং পয়েন্টে আছে যে, একজন সার্টিফিকেট অফিসার নিয়োগ সংক্রান্ত ব্যাপার। এই অফিসার নিয়োগ করতে গেলে তৎকালীন সময়ে ছিল যে কালেকটার তাদের নিয়োগ করবেন এবং সেখানে কমিশনারের অনুমোদন নিতে হবে। এই জটিলতা দূর করার বিষয়ে নজর দেওয়া হয়েছে এবং বিলে তার প্রভিসন রাখা হয়েছে। সেখানে অ্যাপয়েনটিং অথরিটির ক্ষেত্রে শুধুমাত্র ডি এম-কে না রেখে জেলা অফিসের এ ডি এম র‍্যাঙ্কের কোনও অফিসার ছাড়াও ডিস্ট্রিক্ট ল্যান্ড রিফরমস অফিসারকেও দায়িত্ব দেওয়া হয়েছে। এইভাবে সেখানে সরলীকরণের দিকে লক্ষ্য রাখা হয়েছে এবং তার সংস্থান এই বিলে রাখা হয়েছে। কেসগুলি যাতে দ্রুত করা যায় তারজন্য নিয়োগের পদ্ধতির সরলীকরণ করা হয়েছে। তারপর ভৌগোলিক অবস্থান অনুযায়ী কিছু কিছু ডিস্ট্রিক্টের নামের পরিবর্তন করা হয়েছে। যেমন ২৪ পরগনার পরিবর্তে ডিস্ট্রিক্ট অব সাউথ ২৪ পরগনা করতে চাওয়া হয়েছে। এটা খুবই সমীচিন কাজ হয়েছে। এছাড়া বেঙ্গল ফিনান্সিয়াল ইনস্টিটিউশন বলতে ডবলু. বি. অ্যাক্টের এইট অব ৯২-এর ক্লজ (এফ) অব সেকসান টু, দি ওয়েস্ট বেঙ্গল এমপ্লয়মেন্ট স্কীম লোনস (রিকভারি) অ্যাক্ট, ৯২-সম পর্যায়ভুক্ত। একই নিয়মের মধ্যে পড়ে। বেকার ছেলেদের লোন দেওয়ার ব্যাপার আছে। সেখানে সেইসব টাকা পয়সা যাতে ঠিকমতো আদায় করা যায় তারজন্য এই বিলে প্রভিসন রাখা হয়েছে। কো-অপারেটিভ অ্যাক্ট ১৯৪০-এর পরিবর্তে ১৯৮৮ হচ্ছে। কোর্ট ফিস অ্যাক্ট ১৮৭০ পরিবর্তে ১৯৭০ হচ্ছে। এর পর যেটা আছে সেটা হল, রাজস্ব আদায়ের স্বার্থে সুদের হারের পরিবর্তন করা হয়েছে। আগে সুদের হারের ব্যাপারে কোনও লিমিট ছিল না। এখন দু রকম সুদের হারের কথা বলা হয়েছে এই বিলের মধ্যে। গরিব মানুষদের কথা ভেবে সুদের হার ১০,০০০ টাকা পর্যন্ত ৬ পারসেন্ট করা হয়েছে, সেটা ছিল ৬.২৫ পারসেন্ট। আর অপেক্ষাকৃত সম্পন্ন মানুষ যারা, ১০ হাজার টাকার উপরে নেবেন তাদের ক্ষেত্রে ১৪ পারসেন্ট করা হয়েছে। এটা খুবই যুক্তি সঙ্গত হয়েছে বলে আমি মনে করি। এটা বাণিজ্যিক আর্থিক সংস্থাগুলির থেকে অনেক কম। তারপর ৫নং পয়েন্ট হচ্ছে, কিছু সেকশনকে বাদ দিতে চাওয়া হয়েছে কারণ এগুলি এই সময় আর চলে না। ২০ অব দি প্রিন্সিপল অ্যাক্ট-এর তিন ও চার নং সাব সেকশনকে বাদ দিতে চাওয়া হয়েছে। কারণ এই সময়কালে এই অ্যাক্টের আর কোনও প্রয়োজন নেই। প্রিন্সিপল অ্যাক্টের সংশোধন করতে চাওয়া হয়েছে কারণ সেই পুরানো মান্ধাতা আমলের ব্যবস্থায় কোনও কেস হলে ৬ মাস অন্তর ৫০ টাকা করে জমা দিতে পারত। এটা ঠিক নয়। কারণ, কোনও ব্যক্তি যদি ১০ হাজার টাকা লোন

নেয় এবং এইভাবে শোধ করতে থাকে তাহলে তার জীবদ্দশায় তা আর শোধ হবে না। কাজেই তার পরিবর্তন করে বিলে যেটা করা হয়েছে যে ৫০-এর জায়গায় এক হাজার টাকা এটা খুবই যুক্তিযুক্ত। তারপর ৭নং পয়েন্ট হয়েছে, ৪৫-এর সঙ্গে ৪৫(এ)কে যুক্ত করতে চাওয়া হয়েছে। বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠান যেমন বিভিন্ন ব্যাঙ্ক, কো-অপারেটিভ প্রভৃতি সংস্থা পাবলিককে যে টাকা দেয় সেই টাকা যদি তারা ঠিক সময় আদায় করতে না পারে তাহলে সেখানে সরকারের উপর দায়িত্ব দেওয়া হয়। সরকার থেকে সেই টাকা আদায় করতে গেলে সরকারের বিভিন্নভাবে কিছু খরচ হয়। সেইজন্য এই বিলে ১০ পারসেন্ট অ্যাডমিনিস্ট্রেটিভ চার্জ হিসাবে ঐ সব আর্থিক প্রতিষ্ঠানের কাছ থেকে আদায় করার জন্য এই বিলে প্রভিশন রাখা হয়েছে এবং সেইজন্যই বিলে ৪৫(এ) ক্লজকে সংযোজন করা হয়েছে। এটাও সমীচিন বলে আমি মনে করি। ৮নং পয়েন্ট হচ্ছে, ৫১ অ্যাক্টের সংশোধনীতে বলা হয়েছে যে, ঋণী সার্টিফিকেট হোল্ডারদের বিরুদ্ধে ডিগ্রি জারি হলে ৫০ পারসেন্ট টাকা জমা না দিলে অ্যাপিল করা যাবে না। কারণ, সার্টিফিকেট হোল্ডার যারা কেস করে তারা অনেক সময় টাকা পয়সা না দিয়েই সরকারের বিরুদ্ধে আপিল করে। সেইজন্যই সেখানে বলা হয়েছে ৫০ পারসেন্ট টাকা শোধ না দেওয়া পর্যন্ত আপিল করা যাবে না। এটাও আমি সমর্থন করছি। তারপরের পয়েন্ট হচ্ছে, কয়েকটি ক্ষেত্রে পরিবর্তন করা হয়েছে। ১৯৭৫-এর অ্যাক্টের পরিবর্তে ১৯৪৮-এর টাকে আনা হয়েছে। ১৯৭৫ সালে একটা বিল আনা হয়েছিল। তখন কংগ্রেসি রাজত্ব গুরুপদ খান মন্ত্রী। তার সঙ্গে ভুপাল পান্ডার যে বিতর্ক হয়েছিল তার থেকে জানা যায় যে, সরকারের ভুলের জন্য ৭৫তম যে সংশোধনী আনা হয় সেটা ঠিক নয়, ৪৮ সালের আইনই যথেষ্ট। টাকা-পয়সা আদায়ের কথা যা বলা হয়েছে সেটা ঠিক নয়, ১৯৪৮ সালের আইনই এখানে যথেষ্ট বলে মনে হয়েছে। এছাড়া বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠানে থেকে দারিদ্র এবং আর্থিক ক্ষেত্রে দুর্বল মানুষকে দেওয়া ঋণ শোধ না দেবার ব্যাপারটা ২০নং অ্যামেন্ডমেন্টের সঙ্গে যুক্ত করা হয়েছে। পরিশেষে আমরা দেখতে পাচ্ছি, ১৯১৩ সালের পুরানো যে অ্যাক্ট সেটাকে এই সংশোধনীর দ্বারা যুগোপযোগী করা হয়েছে, সহজ সরল করা হয়েছে এবং তারফলে সরকার তার অনাদায়ী টাকা আদায় করতে পারবেন। বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠান থেকে দারিদ্র সীমার নিচের মানুষদের যাতে সাহায্য দেওয়া যায় তার প্রতিও এখানে দৃষ্টি রাখা হয়েছে। তাদের সচল করবার জন্য এই বিলের প্রয়োজন ছিল, তারজন্য এই বিলকে পুনরায় সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** (অনুপস্থিত।)

[2-40 — 2-50 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈরানি :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই হাউসে মাননীয় মন্ত্রী দি বেঙ্গল পাবলিক ডিমান্ড রিকভারি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ যা সভায় নিয়ে এসেছেন তাকে সমর্থন করে আমি দুই-চারটি কথা বলতে চাই। পরিবর্তিত সময়ের সঙ্গে তাল রেখে এবং সময়ে সবকিছু পরিবর্তন হয় একথা মাথায় রেখে অ্যামেন্ডমেন্টের মাধ্যমে আগেকার যে বিল তাকে সময়োপযোগী করে তুলবার যে প্রচেষ্টা মাননীয় মন্ত্রী নিয়েছেন সেই প্রচেষ্টাকে

আমি সাধুবাদ জানাই। এই বিলের মাধ্যমে যে কথাগুলো বলা হয়েছে তার সবটা বিশ্লেষণ প্রয়োজন বলে আমি মনে করি না, তবে কিছু কিছু ব্যাপার সম্পর্কে মন্ত্রী মহাশয়কে চিন্তা করবার জন্য অনুরোধ করি। তার একটা হচ্ছে ইন্টারেস্টের ব্যাপারটা। এখানে বলা হয়েছে যে, ১০ হাজার টাকার বেশি যারা লোন নেবেন তাদের ক্ষেত্রে সুদের হার হবে ১৪ পারসেন্ট। কিন্তু আমরা কি দেখছি। আমাদের সরকার আর্বান এমপ্লয়মেন্ট স্কীম বলে একটা স্কীম চালু করেছেন এবং সেখানে একটি বেকার ছেলেকে ১ লক্ষ টাকা পর্যন্ত লোন দেবার প্রতিশ্রুতি দিয়েছেন। সেক্ষেত্রে সুদের হার যদি এই রকম ধার্য করা হয় তাহলে সেটা তার কাছে বোঝা হয়ে দাঁড়াবে। সেজন্য সুদের হারটা কমানো যায় কিনা সেটা বিবেচনা করে দেখবেন। তারপর এই বিলের অ্যামেন্ডমেন্ট অব সেকশন ৫১তে বলা হয়েছে যে, কোনও লোনী যদি লোন নেয় এবং সে যদি লোনের ৫০ পারসেন্ট ফেরত না দেয় তাহলে সে আপিলে যেতে পারবে না। এক্ষেত্রেও অর্থের পারসেন্টটা কমানো যায় কিনা সেটা বিবেচনা করবার জন্য অনুরোধ জানাচ্ছি। তবে একটি জিনিস দেখে আমি আনন্দিত হচ্ছি। অ্যামেন্ডমেন্ট অব সেকশন-১(২০)তে যে পভার্টি অ্যালিভিয়েশন প্রোগ্রামকে ইনক্লুড করা হয়েছে, এটা একটা খুব উপযুক্ত পদক্ষেপ নেওয়া হয়েছে। বাস্তব অভিজ্ঞতা দিয়ে আমরা দেখতে পাচ্ছি গভর্নমেন্ট স্পনসর যে সমস্ত প্রোগ্রাম, দারিদ্র দূরীকরণের যেসমস্ত প্রোগ্রাম নেওয়া হয়েছে এবং যে সমস্ত প্রকল্পের মাধ্যমে লোন দেওয়া হয় সেই ক্ষেত্রে দেখা যায় লোন শোধের পরিমাণ কম। বিশেষ করে আমরা যে সমস্ত এলাকায় বসবাস করি সেখানে দেখেছি এই লোন আদায়ের পরিমাণ ৪ থেকে ১০ শতাংশ। রিজার্ভ ব্যাঙ্কের গাইড লাইন আছে যেখানে লোন আদায় ৬০ পারসেন্ট হবে সেখানে রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া ফিনান্স করবে। আর যেখানে ৪০ পারসেন্টের নিচে লোন আদায় হবে সেখানে রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া ফিনান্স করবে না। ফলে গ্রামে যে সমস্ত ব্যাঙ্কগুলি আছে সেইগুলি খারাপ অবস্থার মধ্যে দিয়ে চলছে। আমাদের সরকার দারিদ্র সীমার নিচে যারা বাস করে তাদের সমস্যার সমাধানের চেষ্টা করছেন এই ব্যাঙ্কগুলির মাধ্যমে। এই ব্যাঙ্কগুলির অবস্থা খারাপের দিকে চলে যাওয়ার জন্য এই স্কীমগুলি ইমপ্লিমেন্ট করতে পারা যাচ্ছে না। এই কথা বলে আবার এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী বেঙ্গল পাবলিক ডিমান্ডস রিকভারি (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৭ যেটা উত্থাপন করেছেন আমি এই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করছি এবং দু-চারটি কথা এই প্রসঙ্গে বলছি। বিষয়টা হচ্ছে প্রায় ১০০ বছরের কাছাকাছি হতে চলল সেই সময়কার একটা অ্যাক্ট আজকের প্রয়োজনের সঙ্গে তাল মিলিয়ে অবশ্যই চলতে পারবে না। ১৯১৩ সালের পর থেকে নানা ধরনের পরিবর্তনের ঘটনা ঘটেছে, আইনের পরিবর্তন ঘটে গিয়েছে। ১৯১৩ সালের যে অ্যাক্ট, ১৯৯৭ সালের অ্যাক্টের মধ্যে সেইগুলি নিয়ে এসে বিষয়টা রাজ্য সরকার বিবেচনা করছে। সেই হিসাবে এই বিল উত্থাপন করা হয়েছে এবং সেটা ঠিকই কাজ হয়েছে। যে সমস্ত বিষয় আমার পূর্ববর্তী

বক্তা উল্লেখ করে গিয়েছেন সেই বিষয়ে আমি যাচ্ছি না। ঘটনা হচ্ছে গ্রামাঞ্চলে বিভিন্ন জায়গায় কো-অপারেটিভ সোসাইটি করা আছে লোন দেবার ব্যাপারে। সেই লোন রিকভারির প্রশ্নে বহু পুরানো প্রথা আজকের দিনে অচল হয়ে গিয়েছে। এই বিল আনার মধ্যে দিয়ে সেটা প্রমাণ হয়ে গিয়েছে। লোন নিলে সেটা রিপে করতে হবে নিজের স্বার্থে অন্যান্য মানুষের স্বার্থে এবং সমাজের স্বার্থে। কিন্তু সেই রিপে করার ব্যাপারে একটা গাফিলতি আমরা বিভিন্ন জায়গায় লক্ষ্য করেছি। লোন রিপে হচ্ছে না ডিফলটার হয়ে যাচ্ছে। ফলে আবার লোন দেওয়ার ক্ষেত্রে অসুবিধা তৈরি হচ্ছে। সেই দিকে তাকিয়ে আমাদের বিষয়টা চিন্তা করতে হবে। এই বামফ্রন্ট সরকার ২০ বছর ধরে গ্রামাঞ্চলের মানুষের ক্রয় ক্ষমতা বাড়াবার জন্য, গ্রামের মানুষকে সাবলম্বী করে তোলবার জন্য নানা স্কীম তৈরি করেছে এবং নানা ধরনের স্কীম তৈরি করে ব্যাঙ্কের মাধ্যমে দেওয়ার চেষ্টা করছে। কিন্তু স্কীমের জন্য যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকা খরচ হচ্ছে না। সেটা অন্য জায়গায় খরচ হয়ে যাচ্ছে। এমন একটা ভাব দেখা যাচ্ছে যে, এই টাকাটা যে ফেরত দিতে হবে এবং ফেরত দিলে আবার টাকা পাওয়া যাবে, এই ধরনের সচেতনতার অভাব রয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে এই বিষয়টিকে সচেতন করে তোলা দরকার। আমি মন্ত্রী মহাশয়কে বলব, এই লোনকে রিপে করার ব্যাপারে মানুষকে সচেতন করে তোলার জন্য পঞ্চায়েত, জেলা পরিষদ এবং আরও যে সমস্ত ইন্সটিটিউশন আছে তাদের সচেতন হয়ে এগোতে হবে। লোন রিপের ব্যাপারে বামফ্রন্টের যে উদ্দেশ্যে তাকে সার্থক করতে গেলে, গ্রামাঞ্চলে কর্মসংস্থান সৃষ্টি করতে গেলে এই লোককে পূর্ণ সদ্ব্যবহার করার জন্য আমাদের আরও বিচার বিবেচনা করতে হবে। এই কটি কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী হারাধন বাউরি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এই সভায় যে বিলটি উত্থাপন করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। বিলটির মূল অ্যাক্ট ১৯১৩ সালে রচিত হয়েছে এবং এটি ৮৪ বছরের পুরানো। অতএব এই পরিবর্তিত পরিস্থিতির মধ্যে দিয়ে সময়ের বিবর্তনের ফলে এই বিলটিতে কিছু সংশোধন কিছু সংযোজন কিছু জায়গায় বাতিল করার প্রয়োজন এসে গেছে। সেজন্যই মন্ত্রী মহাশয় বিবেচনা প্রসূত ভাবেই এই অ্যামেন্ডমেন্ট এনেছেন। মান্ধাতার আমলের এই বিলটি ১৯১৩ সালের ব্রিটিশ আমলের বলে এর পরিবর্তন করতে চাওয়া হয়েছে। পরিবর্তন করার পর এই বিলটি দি বেঙ্গল পাবলিক ডিমান্ডস রিকভারি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ এই নামকরণের কথা বলা হয়েছে। খুব সঙ্গত ভাবেই আমি এটিকে সমর্থন করছি। সার্টিফিকেট ইস্যু করার ক্ষেত্রে একজন অফিসার নিয়োগ করার ক্ষেত্রে যে জটিলতা ছিল, তার সরলীকরণের মধ্যে দিয়ে বিলটিতে কিছু সংশোধনী আনা হয়েছে যা এই বিলে উপস্থাপন করা হয়েছে। এছাড়া ঋণ আদায়ের সাথে সাথে পূর্বে যে টাকার পরিমাণের উপরে সুদের হার নির্দিষ্ট ছিল না, সেইক্ষেত্রে সমস্ত পরিমাণ টাকার উপরে একই সুদের হার বর্তেছিল। কিন্তু তাতে দেখা যায় যে গরিব বা সাধারণ মানুষের সঙ্গে বৃহৎ পুঁজিপতি তারা

যে ঋণ নিচ্ছে তাকে একই হারে সুদ দিতে হচ্ছে। এই অবস্থার কথা মাথায় রেখে দশ হাজার টাকা পর্যন্ত যারা ঋণ নিয়েছেন লোনী তাদের ক্ষেত্রে সুদের হার কমিয়ে ৬ পারসেন্ট করার কথা চিন্তা করেছেন। পুঁজিপতি মানুষ, যারা বৃহৎ লোন নিয়ে বসে আছে, তাদের ক্ষেত্রে ১৪ পারসেন্ট সুদের ব্যবস্থার কথা চিন্তা ভাবনা করেছেন। আমরা দেখতে পাচ্ছি, আদায়ের ক্ষেত্রে সামাজিক একটা ন্যায় বিচারের প্রশ্ন উপস্থাপিত হয়েছে। ঋণ আদায় করতে গেলে সরকারের একটা খরচ আছে। এই খরচ সরকারের পরিকল্পনা বহির্ভুত বাজেটকে বাড়িয়ে দিচ্ছে। আমাদের মন্ত্রী সেটা উপলব্ধি করেই কাজটা করেছেন। সেখানে ব্যাঙ্ক বা অন্যান্য প্রতিষ্ঠান যে ঋণ দিচ্ছে সেটা সরকারি দায়িত্ববোধ দিচ্ছে। এবং সেই ঋণ আদায়ও করতে হবে। সরকারকে সেই ঋণ আদায় করতে গিয়ে তার প্রশাসনিক খরচ আছে। এই খরচের জন্য ১০ পারসেন্ট অ্যাডমিনিস্ট্রেটিভ চার্জ হিসাবে কেটে নেওয়া হচ্ছে। এটা যুক্তিসঙ্গত হিসাবেই মনে করি এর প্রয়োজনীয়তা আছে। এছাড়া আমরা কি দেখতে পাচ্ছি ওই সমস্ত ব্যাঙ্ক বা আর্থিক প্রতিষ্ঠানগুলো ছোট ছোট ঋণ গ্রহীতাদের উপরে বেশি করে চাপ দিচ্ছেন, তাদের তালিকা প্রস্তুতের উপরে বেশি তৎপরতা দেখা যায়, অথচ যারা বৃহৎ লোন নিয়ে বসে আছেন তাদের তালিকা প্রকাশে অনীহা দেখা যাচ্ছে। এরমধ্যে থেকেই রাজ্য সরকারকে এগোতে হচ্ছে। এই লোন আদায়ের মাধ্যমে সাধারণ মানুষের যাতে উপকার হয় সেইদিকটা দেখতে হবে। এর মাধ্যমে যাতে আর্থিক বিকাশ নষ্ট না হয়ে যায় তারজন্য মাননীয় মন্ত্রীকে নজর রাখতে হবে। সেখানে কম লোন নেওয়া লোকেদের উপরে যাতে অহেতুক বৃহদাকারে চাপ সৃষ্টি করা না হয় সেইদিকে দৃষ্টি দিতে হবে। সেখানে লোন ঠিকমতো পরিশোধ না হলে অন্যান্য মানুষের সেই সুযোগ থেকে বঞ্চিত হবে। সেইকারণে লোন দেওয়ার ব্যাপারে আরও সরলীকরণের মাধ্যমে আইনটাকে শক্ত করতে হবে। যে সমস্ত পুঁজিবাদী আছে, যারা বৃহদাকারে লোন নিয়ে বসে আছে, তাদের কাছ থেকে কিভাবে টাকা আদায় করা যায় সেই দিকটা দেখতে হবে, এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটা আমি কেন এনেছি সেটা মাননীয় সদস্যরাই বলেছেন, আমি এই প্রসঙ্গে দু একটি কথা আপনাদের কাছে উপ[illegible] করছি। এটা ১৯১৩ সালের আইন, এখানে অনেকগুলোই ওই সময়কার মূল আইন [illegible], যেগুলোর এখনও পরিবর্তন করা হচ্ছে। ওই আইনগুলো বাতিল করে এখন নতুন আইন করা হয়েছে। উদাহরণ স্বরূপ আমি বলছি এখানে যেমন কোড অব ক্রিমিন্যাল প্রসিডিওর ১৯৭৩ হয়েছে, এটা আগে কোড অব ক্রিমিন্যাল প্রসিডিওর, ১৮৯৮ ছিল, এখন সেটা আর নেই, পরিবর্তন হয়েছে। স্বাভাবিকভাবেই এরও পরিবর্তন হওয়ার দরকার বলেই পরিবর্তন করা হচ্ছে। এছাড়া আরও অনেকগুলো বিলের পরিবর্তন করার দরকার। কো-অপারেটিভ সোসাইটি অ্যাক্ট ১৯৪০ ছিল, সেটা পরিবর্তন হয়ে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটি অ্যাক্ট ১৯৮৩ হয়েছে। এগুলোর সংশোধনের প্রয়োজন আছে বলেই করা হয়েছে। তৃতীয় এবার আমি আমাদের পদ্ধতিতে আসছি—সার্টিফিকেট কেসগুলো সরলীকরণ করার দরকার, এবং এরজন্য ত্রৈমাসিক পর্যালোচনা করার দরকার। এই ব্যাপারে জেলাগুলোক বলেছি এবং তাদের কাছ থেকে জানতে চেয়েছি যে কত কেস পড়ে আছে, কত কেস আদায় হয়েছে,

সেগুলো কত বছরে ফয়সালা করতে পারা যাবে এবং বকেয়া কত পড়ে থাকবে, কিভাবে তার দ্রুত নিষ্পত্তি করা যাবে সেই ব্যাপারে দেখতে বলা হয়েছে। তারজন্য এটাকে দ্রুততার সঙ্গে করতে বলা হয়েছে। কিছু জেলাতে কম্পিউটার মনিটারিং করা হয়েছে। কিন্তু দ্রুততার সঙ্গে করতে হলে পদ্ধতিটাকে আরও সরলীকরণ করার দরকার। আমি উদাহরণ স্বরূপ বলছি যেমন আগে সার্টিফিকেট অফিসারকে নিয়োগ করতে হলে কালেকটরকে কমিশনারের অ্যাপ্রুভ্যাল নিতে হত, এখন আর তার প্রয়োজন হবে না, এখন সমস্ত বিষয়টাকে আরও সরলীকরণ করার চেষ্টা হচ্ছে। আর এছাড়া চতুর্থ কারণ হচ্ছে, এখানে যেটা আছে এখানে উল্লিখিত হয়েছে, এখানে সার্টিফিকেট কেস হয় সুদের হার অর্থাৎ রেট অব ইন্টারেস্ট যেটা সেটা অন্যান্য সুদের হারের সঙ্গে সমতা রক্ষা করা দরকার, সেটা আমরা করবার চেষ্টা করেছি, যদিও এটা এখানে উল্লেখ করা হয়েছে। ১০ হাজার টাকার কম তাদের বেলায় আমরা ৬ শতাংশ সুদের হার রেখেছি। আগে অর্থাৎ ৬.২৫ শতাংশ ছিল, সেটাকে আমরা কমিয়ে ৬ শতাংশ করেছি। অন্যদিকে ১৪ শতাংশ, এটা সমতা রক্ষার জন্য আমরা করেছি। এছাড়া আর একটি কারণ হচ্ছে, আমাদের কাছে সংবাদ আছে, যেগুলি আমাদের দারিদ্র দূরীকরণের কর্মসূচির অন্তর্ভুক্ত এবং দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য হয়েছে, যেখানে আমাদের সরকার, সরকারি কর্পোরেশন ব্যাঙ্ক ও অর্থলগ্নিকারী সংস্থা তারা ঋণ ইত্যাদি দিয়ে থাকেন, সেইগুলি নিয়ে আমাদের এখানে যে স্টেট লেবেল ব্যাঙ্কার্স কমিটি আছে তারা পরামর্শ দিয়েছিলেন, প্রস্তাব দিয়েছিলেন, সেটাকে অন্তর্ভুক্ত করার জন্য এটা সংশোধন হয়েছে। এছাড়া আমাদের একটা এক্সপার্ট হয়েছিল তারা একটা সুপারিশ করেছিলেন তারপরে ৯৪ সালে বোড অব রেভিনিউ একটা কমিটি করেছিলেন, তৎকালীন ল্যাণ্ড রেভিনিউ কমিশনার কে চেয়ারম্যান করে এবং আরও ৫ জন অফিসার ছিলেন, তারা এটা আলোচনা করে ৫টা মিটিং করে ৯৪ সালে তারা একটা প্রস্তাব জমা দিয়েছিলেন, কি কি সংশোধনী দরকার। তারপরে সেটার উপর ভিত্তি করে আলোচনা করে এই সংশোধনী এনেছি, এখানে সেইসব বিষয়ে বলা হয়েছে। আমি সেইসব বিষয়ের মধ্যে যাচ্ছি না, কি কি কারণে এটা করা হল। কয়েকটি দৃষ্টান্ত আমি এখানে দিচ্ছি, আর যেটা এখানে সঠিকভাবে উল্লেখ হয়েছে, এটা ঠিকইযে আমাদের যারা গরিব মানুষ তাদের কাছে বেশি ঋণ বাকি পড়ে থাকে না। বকেয়া ঋণ গরিবদের কাছে খুব কমই পড়ে থাকে। গতকালকে অর্থমন্ত্রী বাজেট ভাষণের সময় বলেছেন, কত হাজার কোটি টাকা বড়দের কাছে বাকি পড়ে আছে। অনেকে এইসব সম্বন্ধে বলতে চান না কাদের কাছে কত বাকি আছে। এই যে কাদের কাছে কত বাকি আছে, সেই তালিকা যদি চাওয়া হয়, আমাদের স্থানীয় পঞ্চায়েত থেকে, সব সময় সেই তালিকা দেওয়া হয় না। আমি এটা বিশেষ করে বলব, ছোটদের কাছে এইসব বিশেষ কিছু বাকি নেই, তাদেরকে আমরা বুঝি। ঋণ আদায় করতে পারি। তাদের প্রতি আমাদের আস্থা আছে। এটা সাধারণ অভিজ্ঞতা। তাসত্ত্বেও যদি অন্য ভাবে, বোঝানো না যায়, তার জন্য কিছু ব্যবস্থা এখানে আমাদের আছে। এটা আমরা এখানে করবার চেষ্টা করেছি। আর একটা জিনিস আমরা করবার চেষ্টা করেছি, সেটা হচ্ছে, যদি এটা আদায় করতে হয়, তাহলে সরকারের যে খরচ হবে, সেটা সরকারকে যদি আদায় করতে হয় তার জন্য সার্টিফিকেট হোল্ডারদের যদি

সার্টিফিকেট কেস হয় তাহলে ১০ শতাংশ হারে তার থেকে আদায় করতে হবে। আমরা এটা এখানে রাখতে চাইছি। এটা প্রশাসনিক খরচ বহন করার জন্য, নাহলে সরকারকে এই খরচ বহন করতে হবে। যারা অর্থলগ্নিকারী সংস্থা তাদেরও দায়িত্ব আছে, সরকার তো আদায়কারীর কাজ করতে পারে না। সেইজন্য সরকার কয়েকটি ক্ষেত্রে যেখানে প্রয়োজন সেখানে সার্টিফিকেট কেস করতে পারে। আমরা পুরোটাই সার্টিফিকেট কেস এর উপর নির্ভর করি না। সেটা আমরা যদি করি, সেটার প্রশাসনিক খরচ, যারা সার্টিফিকেট কেস হোল্ডার তাদেরও খানিকটা দায়িত্ব বহন করতে হবে। বাকিটা রুটিন নেচার অব অ্যামেন্ডমেন্ট। সেটার ভিতরে আমি যাচ্ছি না। এই বিলের বিরোধিতায় কেউ যায়নি, তাই এটাকে আপনারা সমর্থন করবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-03 p.m.]

The motion of Dr. Surya Kanta Mishra that the Bengal Public Demand Recovery (Amendment) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-3

There are no amendments to Clauses 1 to 3.

The question that clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 4

There is amendment (No.2) to Clause 4 of Shri Saugata Roy. Shri Saugata Roy is not present. So the amendment is not moved.

The question that Clause 4 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 5-9

There are no amendments to Clauses 5-9.

The question that clauses 5-9 do stand part of the Bill was then put and agreed to.

### Enacting Formula

**Mr. Deputy Speaker** : There is amendment (No. 1) to Enacting Formula of Shri Rabindra Nath Mandal. I request Shri Rabindra Nath Mandal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in the enacting formula, for the word "Forty Seventh", the word "Forty-eight" be substituted.

**Dr. Surya Kanta Mishra :** I accept the amendment.

The question that enacting formula as amended was then put and agreed to.

## Preamble

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Surya Kanta Mishra :** Sir, I beg to move that the Bengal Public Demands Recovery (Amendment) Bill 1997 as settied in the Assembly be passed.

The motion of Dr. Surya Kanta Mishra that the Bengal Public Demands Recovery (Amendment) Bill, 1997 as settled in the Assembly by passed was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 3.03 p.m. till 11.00 a.m. on Wednesday, the 19th March, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 19th March, 1997 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 8 Ministers of State, and 168 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Swadhin Guha, a prominent leader of the Communist Party of India who breathed his last yesterday at Medical College and Hospital, Calcutta after protracted illness. He was 67.

He stepped in politics while studying at Jagannath College, Dacca in erstwhile East Pakistan. At the early stage of his political career he was an eminent leader of the students' front of Revolutionary Socialist Party. He represented the delegation to the South East Asia Conference held in Calcutta permanently and after a brief stint he established himself as one of the prominent leaders of R.S.P. He joined the Communist Party of India in 1949. Later he joined in the Railway service and became one of the front line leaders in the Rail Workers' movement. Afterwards he joined in the Joy Engineering Company and efficiently gave leadership to the Trade Union movement. He retired from service voluntarily and became a whole time worker in the party.

He held many responsible posts in the Party. He was a member of the West Bengal State Council C. P. I. till his death. He was a member of its National Council from 1989 to 1995 and had also been a member of the State Council of the Party for a long period. In 70's decade he was entrusted to lead the C. P. I. legislators in the Assembly. In 1971 during freedom movement in Bangladesh he was the Secretary of the 'Mukti Yudhya Sahayak Samiti'. He was a sincere devotee to Marxism-Leninism. He struggled all through his political life for the cause of Left Unity and Left movements.

As a person Shri Guha was very amiable in nature, a good orator and a writer too.

His death has caused an irreparably loss to the Left United movement in the country.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(At this stage, the Hon'ble Members rose in their seats for two minutes as a mark of respect to the deceased.)

Thank you ladies and gentlemen.

Joint secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

* 83—Not Called

**শ্রী অজয় দে :** [* * * * * * * * * *]

**মিঃ স্পিকার :** না, না, এটা বাদ যাবে। এটা রেকর্ড হবে না।

## Starred Questions
## (to which oral answers were given)

### Water for Boro Cultivation

*89. (Admitted question No. *459) **Shri Mihir Goswami & Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Irrigation & Waterways Department be pleased to state—

the steps taken by the Government to meet the needs of water for Boro cultivation in the current cropping season ?

**Shri Debabrata Bandyopadhyay :**

The State of West Bengal experienced an unusually dry spell during the period from the 1st week of September '96 to mid-January, 1997. As a result, the demand for irrigation water for saving the Kharif crops increased manifold and the stored water in reservoirs of various major irrigation projects got almost depleted.

Consequently, for the Kangsabati and Mayurakshi Reservoir Projects, no supply of water could be made for rabi irrigation and it is also not possible to supply any water from these reservoirs for boro cultivation in the current cropping season.

Note : * Not recorded as ordered by the Chair.

In the case of D.V.C. command area, some water was available in the reservoirs at the end of the Kharif season. But after supplying water to an area of about 1 lakh ha. in the rabi season, no further water is available in the reservoirs for taking up any programme of supply of water for boro cultivation within the command of the D.V.C. system during the current cropping season.

However, in view of the acute scarcity of available water in the D.V.C. Command during this season, about 14,00 acre ft. of water has been got released from the Tenughat Reservoir of the D.V.C. system of reservoirs in Feb. '97. The said 1,4000 acre ft. of water, which has presently been kept stored in the Panchet Reservoir, is proposed to be utilised for meeting any unforeseen exigency, like shortage of drinking water etc. in case of any sustained eventual drought. Govt. of West Bengal will be required to pay the Govt. of Bihar at the rate of Rs. 800/- per acre ft. of water of such purchase of water from the Tenughat Reservoir.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী যে জবাব দিয়েছেন সেটা আমি খুব মনোযোগ দিয়ে পড়েছি। ঐ জবাবে এটা দাঁড়াচ্ছে যে এবারে বোরো চাষের জন্য কংসাবতী, ডি.ভি.সি. এবং ময়ূরাক্ষী থেকে কোনও জল পাওয়া যাবে না। হিসাব মতো ২ লক্ষ হেক্টর জমিতে বোরো চাষ হবে না। তার মানে ৬ লক্ষ মেট্রিক টন ফসল কম হবে এবং ৪ কোটি শ্রমদিবস এর ফলে লোকসান হবে। আমরা দেখেছি এই কমান্ড এরিয়ায় চাষীরা বীজতলা করে ফেলেছে। তারা ট্র্যান্সপ্ল্যানটেশন করেছে। প্রতি বছর বোরো চাষ রোয়ার আগে সরকার পক্ষ থেকে কো-অর্ডিনেশন-এর মিটিং হয়। সেই মিটিং-এর পর স্টেট লেভেলে জানানো হয় যে রিজার্ভার থেকে জল পাওয়া যাবে কি যাবে না। সেই মতো চাষীরা ট্র্যান্সপ্ল্যানটেশন করে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, ১৯৯৬ সালে বোরো চাষ শুরু হওয়ার আগে এই ধরনের কো-অর্ডিনেশন মিটিং আপনার দপ্তর এবং এগ্রিকালচার ও অন্যান্য দপ্তরের মধ্যে হয়েছিল কিনা? যদি এই ধরনের মিটিং না হয়, তাহলে কেন হয়নি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় বিধায়ক যেটা বলেছেন তার প্রথম দিকটা সম্বন্ধে সহমত যে ২ লক্ষ হেক্টর জমিতে বোরো চাষ ক্ষতিগ্রস্ত হবে। কিন্তু ২ লক্ষ—এই ফিগারটা বেশি বলে মনে হচ্ছে। তবে বর্ধমান জেলায় এ ব্যাপারে মিটিং করে ঠিকমতো ভাবে সার্কুলেট করা হয়েছে এবং সেই ভাবে তারা প্রচার করেছিলেন।

[11-10 — 11-20 a.m.]

২ লক্ষের জায়গায় এটা দাঁড়াবে ১ লক্ষ ২৫ হাজার হেক্টরের মতো—বর্ধমানকে বাদ দিলে। আপনারা লক্ষ্য করবেন, সেপ্টেম্বরের ৬ তারিখ থেকেই মনসুন শেষ হয়ে যায়। এবং

বিশষ করে কংসাবতী, ময়ূরাক্ষীর রিজার্ভার লেভেল যথাক্রমে ৪৩৪ থেকে ৪০৪ এবং ৩৯০ থেকে ৩৬৩-তে নেমে যায়। বলা যেতে পারে কমপ্লিটলি একজস্টেড। এর ফলে পুরোপুরি জল দেওয়া সম্ভব হয় না। ডি. ভি. সি. থেকে খরিফের পরও ১ লক্ষ হেক্টর জমিতে দেবার মতো জল থাকে, রবি চাষেও দিয়েছে। তারপর জল ছিল না বলে বর্ধমানে রবিতে দিতে পারেনি। মাননীয় সদস্য শ্রী সৌগত রায়ের প্রশ্নের উত্তরে বলি, কো-অর্ডিনেশন কমিটির মিটিং আমরা ডিসেম্বর মাসের শেষে, জানুয়ারিতে করি। এই মিটিং-এ ছিলেন জেলার ম্যাজিস্ট্রেট, সভাধিপতি, আমাদের ডিপার্টমেন্টের অফিসার, এগ্রিকালচার ডিপার্টমেন্টের অফিসার। আমি দায়িত্ব সহকারে বলছি, উই লেফট নো স্টোন আনটার্নড—আমরা জানুয়ারি মাসের গোড়ার দিকে যেটা বলেছি, সেটা পড়ে দেখাতে পারে। ইনফরমেশন অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার ডিপার্টমেন্টকে একটা চিঠি ডাইরেক্টরেট পাঠায়। এরপর জেলা-সভাধিপতি, ম্যাজিস্ট্রেটরা একত্রিত ভাবে যা বলেছে, তার কপিগুলোও আপনাদের কাছে দেখাতে চাই। দামোদর ক্যানেলের পক্ষে দেবাশিস সেন এবং নিখিলানন্দ সর জানুয়ারি মাসে যেটা বলেছেন, সেটা প্রয়োজনীয় মনে করলে পড়ে দিতে পারি। আমি যখন কলিং অ্যাটেনশনের উত্তর বলছিলাম, আপনারা তার সত্যতায় সন্দেহ প্রকাশ করেছিলেন। সেইজন্য আমাদের সংশ্লিষ্ট চিফ ইঞ্জিনিয়ার, টি. ভি.-তে রেডিওতে প্রচারের জন্য যে চিঠি দিয়েছিলেন, সেইটি পড়ছি। এটা পাঠিয়েছিলেন ৫ ডিসেম্বর—

From : Shri A. K. Sarkar, Chief Engineer

To : The Director of Information, I & CA Departemnt,
Govt. of West Bengal.

Sub : Immediate circulation regarding non-availability of Rabi and Boro Irrigation Water from Kangsabati & Mayurakshami.

Sir,

In view of the depleted condition of he reservoir position in Kangsabati and Massanjore Reservoir dams it would not be possible to supply irrigation water during the ensuing rabi and boro cultivating season in 97-98.

Under the circumstances a circular in Bengali had been framed and is required to be circulated for wide publicity of the matter to general public at large. I would request you to kindly make necessary arrangement for wide publicity of the circular at TV, All India Radio and leading newspapers.

সুতরাং, আমরা আমাদের দিক থেকে যেগুলো করণীয়, সেইগুলো করার চেষ্টা করেছি। ডি. ভি. সি. সম্বন্ধে প্রশ্ন করলে, সেটা বলব। আমরা চেষ্টা করেছিলাম তেনুঘাট থেকে জল আনবার। আপনারা সকলেই জানেন, বিহার সরকারের সঙ্গে কথা বলেছিলাম ড্যাম তৈরির ব্যাপারে। সেখানকার চিফ মিনিস্টার লালুপ্রসাদ যাদবের সঙ্গে কথা বলেছি। আমরা বলেছি,

যেটা খরচ হয়েছে, তার একটা অংশীদার হতে চাই আমরা।

আমাদের Chief Minister যে ভাবে চিঠি দেন তাতে তিনি হ্যাঁ বা না কিছুই বলেননি কিন্তু পরে ক্যাটাগরিক্যালি রিজেক্ট করে দেন। আবার বলেন, আমরা যে দামে বিক্রি করি সেই দামে যদি কিনতে চান তাহলে কিনতে পারেন। সেই দামটা খুবই এক্সপেন্সিভ, কস্টলি হয়ে যায়। সেটা গিয়ে দাঁড়াচ্ছে ৮০০ টাকা পার একর ফিট। দ্যাট ইজ ১ একর ফিট জমি চাষ করতে হলে যে খরচটা পড়ছে তা অনেক বেশি হয়ে যাচ্ছে। কিন্তু আমরা সেটা অত্যন্ত উচ্চমূল্য দিয়ে কিনলাম এবং স্টোর করে রেখে দিয়েছি। আমরা এটা ড্রিংকিং ওয়াটার পারপাসে কিছু খরচ করতে চাই। বিশেষ করে খানাকুল প্রভৃতি জায়গায় যে কঠিন অবস্থা দাঁড়ায় সেখানে করার চেষ্টা করছি।

**শ্রী সৌগত রায় ঃ** কোঅর্ডিনেশনের মিটিং কবে করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** জানুয়ারি মাসে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর শুনে দুঃখিত, কারণ উনি বললেন, জানুয়ারি মাসে কোঅর্ডিনেশনের মিটিং করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় অবগত আছেন, বোরো ট্রান্সপ্ল্যান্টেশনের কাজ ডিসেম্বরের মধ্যে শেষ হয়ে যায়। যে সময় ট্রান্সপ্যান্টেশন চলছে তখন আপনারা কোঅর্ডিনেশনের মিটিং করেননি। আমরা দেখেছি এবং কাগজেও বেরিয়েছে, এর আগের সব বছর শ্রী বিনয় চৌধুরি কোঅর্ডিনেশনের মিটিং করতেন এবং তা হত অক্টোবরের লাস্ট উইক বা নভেম্বরের ফার্স্ট উইকে। এবার সময়মতো কোঅর্ডিনেশনের মিটিং হয়নি, ডিসেম্বর মাস পার হয়ে গেল, ট্রান্সপ্যানটেশনের সময় এবং জানুয়ারি মাসে মিটিং করলেন। আমি বিভিন্ন জায়গায় গিয়ে দেখেছি এবং চাষীদের জিজ্ঞাসা করেছি যে, তোমরা কি শুনেছ বোরো চাষে কমান্ড এরিয়ায় জল দেবে না? ওরা বলেছে, হ্যাঁ বলেছে—জল দেবে না। আপনারা সময়মতো কোঅর্ডিনেশনের মিটিং করেননি, ফলে চাষীরা ট্রান্সপ্ল্যান্ট করেছে। দেখবেন, এই মাসে চাষের পরে বোরো চাষে জল নিয়ে কি রকম অ্যাজিটেশন হয়। তারপর আপনারা বিহারের মুখ্যমন্ত্রীর কাছে ১৭-ই ডিসেম্বর চিঠি লিখলেন। তিনি জ্যোতিবাবুর কথাকে রিজেক্ট করে দিলেন। চিঠিটা আমি পড়ে দিচ্ছি, Under the circumstances, the question of sharing of capital cost of Tenughat Reservoir by West Bengal does not arise at this stage. However, we will be glad to assist your State by releasing additional water from Tenughat Reservoir for use as was done last year on payment basis. মানে কড়ায়-গন্ডায় পয়সা নিয়ে উনি জল দেবেন এবং কোনও সেয়ারিং নয়। তার মানে পশ্চিমবাংলার অধিকার দিলেন না। আপনারা ঠিক সময় মতো কোঅর্ডিনেশনের মিটিং না করার জন্য, চাষীরা ঠিক সময় মতো খবর না পাওয়ার জন্য বোরো ট্রান্সপ্ল্যান্টেশন করল। আপনারা বললেন, কিছু চাষী রবি ক্রপে চলে গেছে। কিন্তু ২ লক্ষের মধ্যে '৪৫ লক্ষ হুইট হয়েছে বাকি জায়গায় চাষ হয়নি, পটেটোর অ্যাক্রেজ বেড়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, এ বছর তো ৬ লক্ষ টন উৎপাদন কম হল, আগামী বছরে যাতে এই অবস্থা না হয় তার জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় বিধায়ককে বলি, আমাদের কোঅর্ডিনেশন-এর মিটিং দেরিতে হলেও আসল যে জায়গায় প্রচার করে থাকে সেখানে আমরা ডিস্ট্রিক্ট লেভেলে এগ্রিকালচার অফিসার, আমাদের দপ্তর, জেলা শাসক, জেলা সভাধিপতি—তাদের সঙ্গে মিটিং হয়েছে। কিছু প্রচার—২/৩-টে সম্বন্ধে এখানে পড়ে দিয়েছি। ডিসেম্বর মাসের গোড়ার দিকে প্রচার করে দিয়েছিলাম। তার পর যদি লোকাল এজেন্সি না করে তাহলে অন্য কথা। সি. এ. ডিপার্টমেন্টকে বলে দিয়েছি। ইনফর্মেশন অ্যান্ড কালচার ডিপার্টমেন্টকে বলে দিয়েছি। এটা আমাদের উপর সবটা নির্ভর করে না। প্রাকৃতিক উৎবৃত্ত জল কি ভাবে আসছে সেটা একটা ব্যাপার। পাশাপাশি যদি আমাদের সঙ্গে আলোচনায় বসেন তাহলে দেখবেন সেই সময় রিজার্ভারের পজিশনটা কি অবস্থায় ছিল।

[11-20 — 11-30 a.m.]

ইন ফ্লো ওয়াটার কি এসেছে সেটা দু-তিন বছরেরটা মেলালে কেন পারিনি সেটা বোঝা যাবে। এবারে যদি জলটা ঠিকমতো হয় এবং ইন-ফ্লো আসতে থাকে তাহলে খরিফ শস্য এবং রবিশস্যকে প্রোটেকশন দিয়ে বোরোকে জলটা দিতে পারব। যদি রবি এবং খরিফ শস্যকে প্রোটেক্ট করতে পারি, তাহলে বোরোকে দেওয়ার জন্য বলব। কিন্তু আমরা আগে থেকে চাষীদের বলতে চাই না তার কারণ পরে যদি আমরা দিতে না পারি।

**শ্রী সৌগত রায় ঃ** এটা হতে পারে যে বৃষ্টি হল না। আপনাদের ক্যাচমেন্ট এরিয়ায় জল ছিল না, রিজারভারে যেটুকু ছিল সেটা আপনারা খরিফ শস্যকে বাঁচাবার জন্য খরচ করেছেন এ ব্যাপারে কোনও ডিসপিউট নেই। কিন্তু আপনাদের যদি কন্টিনজেন্সি প্ল্যান থাকত তাহলে ২০ পারসেন্ট বোরো ক্রপকে বাঁচানো যেত। এটা শুধু আপনাদের দপ্তর বলেই নয় মাইনর ইরিগেশন, এগ্রিকালচার সকলেরই ব্যাপার। আপনারা ইন কেস প্রস্তাব দিয়ে ছিলেন ২৪ কোটি টাকা দিতেন। এটা গত বছর আপনারা করেননি, এ বছর কি করবেন? যদি জল না হয় তাহলে আপনারা রিজারভারে জলটা পাবেন কি করে, কিন্তু চাষীদের বাঁচাবার জন্য কন্টিনজেন্সি প্ল্যান করা দরকার, করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** দুটো প্ল্যান করেছি এবং আরও সুষ্ঠুভাবে এটা করার ইচ্ছা আছে। যেটা সর্টফল হয় সেটা মাইনর ইরিগেশন দপ্তরের। এগ্রিকালচার দপ্তর এবং ওয়াটার ইনভেস্টিগেশন দপ্তরের মন্ত্রী তারা সকলে মিলে একটা কন্টিনজেন্সি প্ল্যান করেছেন, এটা দয়া করে যদি তাকে জিজ্ঞাসা করেন তাহলে তিনি বলতে পারেন। বিহার সরকার তেনুঘাটের যেটা রিজেক্ট করেছেন সেটা আমরা আবার চাপাচাপি করে যদি করতে পারি তাহলে বর্ধমান এবং হুগলি জেলাকে আমরা বাঁচাতে পারব।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রীর উত্তর শুনলাম, আমি ডি. ভি. সি.-র সম্বন্ধে কয়েকটি প্রশ্ন করতে চাইছি। আমরা জানি কেন্দ্রীয় জল পরিষদ এবং বন্যা নিয়ন্ত্রণ পরিষদ থেকে সেপ্টেম্বর মাসে জলাধারগুলি খালি করে দেওয়া হয় এবং যদি পরবর্তীকালে জল আসে সেটা ধরে রাখা হয়। ১৫ সেপ্টেম্বর যখন খালি করে দেওয়া হল যখন আবহাওয়া দপ্তরের কোনও খবর ছিল না যে বৃষ্টি হবে কি না। জল ছেড়ে দেওয়া হল সেই জন্যই

কি এই সংকটের সৃষ্টি হল। ডি. ভি. সি.-র বেহিসাবি জল ছেড়ে দেওয়ার ব্যাপারে আপনাদের ডিপার্টমেন্ট থেকে বা রাজ্য সরকারের পক্ষ থেকে এই পর্ষদের কাছে কোনও আবেদন জানানো হয়েছিল কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ডি. ভি. সি.-র ম্যানুয়ালে রাখা হয়েছে, আরও দুটি রিজার্ভার রয়েছে সেখানে আবহাওয়াবিদরা বলতে পারলেন না যে আর সৃষ্টি হবে কি না, তাদের সাথে আমরা বরাবর যোগাযোগ রেখেছিলাম এবং সবাই ভেবেছিল যে এই সময়ে কিছু ইনফ্লো হবে, সেটা কোনও জায়গায় হয়নি। ডি. ভি. সি. কমান্ড এরিয়াতে যাতে হতে পারে তার জন্য ম্যানুয়াল করার জন্য আমরা তৎপর আছি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আগের প্রশ্নের উত্তরে বললেন যে জানুয়ারি মাসে কো-অর্ডিনেশন কমিটির মিটিং বসেছিল এবং আপনারা জানিয়েছিলেন। কিন্তু এটা কি সত্য যে পঞ্চায়েতগুলি এবং জেলা পরিষদ থেকে ফেব্রুয়ারি মাসের মধ্যে কোনও নোটিশ বা হ্যান্ডবিল দেওয়া হয়নি।

চাষীরা যারা ফসল বুনেছিলেন, বীজ ধান বুনেছিলেন এবং রুয়ে ফেলেছিলেন, পরবর্তীকালে জল না পাবার জন্য ২ লক্ষ হেক্টর জমি চাষ করতে পারলেন না রাজ্য সরকারের গাফিলতির জন্য, ব্যর্থতার জন্য। এইসব চাষীদের ক্ষতিপূরণের জন্য কোনও চিন্তা-ভাবনা করেছেন কি না? তেনুঘাট জল দিতে পারেনি, কংসাবতী জল দিতে পারেনি, ডি. ভি. সি. জল দিতে পারেনি। কিন্তু চাষীরা এই যে ২ লক্ষ হেক্টর জমি চাষ করতে পারলেন না—সরকারি দপ্তর থেকে বলছে—যারা ফসল বুনে ছিলেন তারা তুলতে পারলেন না তাদের কি হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি মাননীয় সদস্য শ্রী সৌগত রায়ের প্রশ্নের উত্তরে বিস্তারিতভাবে বলেছি। ফেব্রুয়ারি মাসের অনেক আগেই বলেছি।

**শ্রী আবদুল মান্নান :** জমির ফসল যে শুকিয়ে যাচ্ছে সেই ফসলকে বাঁচাবার জন্য কি করবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এটা বাস্তব। কিন্তু ফ্রম আওয়ার পার্ট ওয়েল অ্যাহেড, ফেব্রুয়ারি মাসের আগেই জেলা-পরিষদগুলিকে, পঞ্চায়েতগুলিকে বলেছিলাম they did not supply. It is not my fault please ask them.

**শ্রী আবদুল মান্নান :** এটা জয়েন্ট রেসপন্সিবিলিটির ব্যাপার আছে। ইনফরমেশন ডিপার্টমেন্ট আছে, এগ্রিকালচার ডিপার্টমেন্ট আছে, জয়েন্ট ফল্ট হয়েছে। এটা আপনার ফল্ট্ নয়, আপনাদের ফল্ট্।

**Shri Debabrata Bandyopadhyay :** It would not be fair on my part to make comment regarding any Department.

**শ্রী আনন্দগোপাল দাস :** আপনি বললেন, ২ লক্ষ হেক্টরের বেশি জমি বোরো চাষ করা যায়নি। আমি জানতে চাইছি, জল দেওয়া সম্ভব হয়নি-এর কারণ বিভিন্ন আছে। এর

একটা অন্যতম কারণ হিসাবে আমার মনে হয়, জলাধারগুলি আস্তে-আস্তে বুজে যাচ্ছে। আমরা জানি, সেই জলাধারগুলি সংস্কার করার জন্য বিগত কেন্দ্রীয় সরকারের কাছে আমরা টাকা চেয়েছিলাম। সেই টাকা ওরা দিয়েছেন কিনা, নাকি বগলদাবা করে সব নিয়ে গেছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এর পরে একটা প্রশ্ন আছে ফরওয়ার্ড ব্লকের মাননীয় সদস্য শ্রী শিবপ্রসাদ মালিকের। প্রশ্নটি হচ্ছে, কংসাবতী পরিকল্পনা সম্বন্ধে। সেখানে কি করে অগমেন্ট করা যায়, আমাদের কোনও পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছি কিনা এর পরের প্রশ্ন আছে। আর দু তিন মিনিট পরেই জানতে পারবেন। বিশেষ করে এই অবস্থার মধ্যে কেন্দ্রীয় সরকারের কাছে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে কি প্রস্তাব দিয়েছি।

## Starred Questions
## (to which oral Answers were given)

### তিস্তা ব্যারেজ প্রকল্প

*১৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, তিস্তা ব্যারেজ প্রকল্পের কাজ সম্পন্ন করতে জমি পেতে কিছু অসুবিধা দেখা দিয়েছে ;

(খ) সত্যি হলে, অসুবিধাগুলি কি ধরনের ; এবং

(গ) অসুবিধাগুলি দূর করতে কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে/হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জমি অধিগ্রহণের ক্ষেত্রে যে বিভিন্ন অসুবিধাগুলি দেখা দিয়েছে সেইগুলি নিম্নরূপ ঃ

(১) ১৯৯৪ সালের ৩১শে মার্চের পরে কিছু বিশেষ বিশেষ ক্ষেত্র ছাড়া ১৯৪৮ সালের পশ্চিমবঙ্গ জমি অধিগ্রহণ আইন (W.B.L.A. Act-II of 1948) প্রায় অপ্রযোজ্য হয়ে পড়েছে। ১৯৯৭ সালের ৩১শে মার্চের পরে ঐ আইনটির সার্বিক অবলুপ্তি হতে যাচ্ছে। বর্তমানে জমি অধিগ্রহণের কাজ শতাব্দী প্রাচীন ১৮৯৪ সালের জমি অধিগ্রহণ আইন (L. A. Act-I of 1894) দ্বারা নিয়ন্ত্রিত হওয়ার ফলে উন্নয়নমূলক প্রকল্পের কাজে বেশ দেরি হচ্ছে।

(২) ল্যান্ড অ্যাকুইজিশন অফিসার (L.A.O.) কর্তৃক জমির ক্ষতিপূরণ বাবদ নির্ধারিত টাকা সেচ বিভাগ জেলার জমি অধিগ্রহণ দপ্তরে জমা দেওয়া সত্ত্বেও জমির দখল পাওয়া যাচ্ছে না।

(৩) কোনও কোনও ক্ষেত্রে জমির ক্ষতিপূরণ বাবদ দেওয়া টাকা অধিগৃহীত জমির মালিকদের হাতে পৌঁছানোর পরেও কাজে বাধার সৃষ্টি হচ্ছে।

(৪) জমি অধিগ্রহণের ফলে ক্ষতিগ্রস্ত পরিবারবর্গের প্রতিনিধিদের কর্মসংস্থানের দাবিতে সৃষ্টি হওয়া অসুবিধা।

(৫) সেচ দপ্তরকে 'Vested Land' হস্তান্তর করার পরে সেখানে পাট্টাদাররা জমির মালিকানা দাবি করছে—ফলে পুনরায় নতুন করে জমি অধিগ্রহণের প্রস্তাব দাখিল করে জমি পেতে অনেক দেরি হয়ে যাচ্ছে।

(৬) প্রস্তাবিত খালের লাইনে কোনও কবরস্থান বা শ্মশানঘাট পড়লে, উপযুক্ত সম্ভাব্য ব্যবস্থা নেওয়া সত্ত্বেও এলাকায় বসবাসকারী জনসাধারণের বাধায় জমি অধিগ্রহণ করা যাচ্ছে না।

(গ) (১) সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষ ও জমি অধিগ্রহণ অফিসার (L. A. C.)-এর সাথে বারবার সাক্ষাৎ ও যোগাযোগের মাধ্যমে অসুবিধাগুলি দূরীকরণের প্রচেষ্টা চালানো হচ্ছে।

(২) সেচ বিভাগের জন্য W. B. L. A.-এর সাবজেক্ট কমিটি প্রকল্পের জন্য গঠিত Local Level Co-ordination Committee (L.L.C.C.) এবং State Level Co-ordination Committee (S.L.C.C.) প্রভৃতি কমিটির দৃষ্টি, জমি অধিগ্রহণ সংক্রান্ত সমস্যাগুলির প্রতি আকর্ষণ করা হচ্ছে।

(৩) কাজের নির্ধারিত এলাকায় পঞ্চায়েত প্রধান, সহ-পঞ্চায়েত প্রধানদেব সঙ্গে আলোচনা করে জনসংযোগের মাধ্যমে অসুবিধাগুলি দূরীকরণের প্রচেষ্টা চালানো হচ্ছে।

(৪) প্রকল্পের কাজ ত্বরান্বিত করার স্বার্থে প্রশাসনিক স্তরে আইনানুগ পদ্ধতিতে কিছু ব্যবস্থা নেওয়ার কথা ভাবা হচ্ছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট দিলেন, উত্তর দিলেন, তাতে বুঝতে পারলাম যে তিস্তা প্রকল্প রূপায়ণ করতে গিয়ে জমি একটা বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। অতীতে তিস্তা প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পাচ্ছেন না বলে অনেক কথা বলেছেন। কিন্তু এখন দেখা যাচ্ছে এই প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে টাকা দিলেও আর এগোন যাচ্ছে না জমির জন্য। আপনি বললেন যে সমস্ত ফর্মালিটিজ করেছেন। আপনি কি হাউসকে অ্যাসিয়োর করতে পারবেন, এখন যদি টাকা পাওয়া যায় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাহলে এই তিস্তা প্রকল্প কত দিনের মধ্যে রূপায়ণ করতে পারবেন এবং কত একর জমি আটকে আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি দ্ব্যর্থহীন ভাষায় এই হাউসের সমস্ত সদস্যদের কাছে

জানাতে চাই যে জমির বাধা যদি না থাকে তাহলে আমার পক্ষে এই প্রকল্প রূপায়ণে কোনও বাধা থাকবে না। ইনফ্রাস্ট্রাকচারাল যে কাজ তার ৩/৪ অংশ কাজ শেষ করে ফেলেছি। কেন্দ্রীয় সরকার যদি আগে থেকে টাকা দিত তাহলে এতদিন আরও এগোতে পারতাম। কিন্তু এখন টাকা পাওয়া সত্ত্বেও পড়ে আছে। ভূমি ও ভূমি রাজস্ব দপ্তর থেকে ক্লিয়ারেন্স পাওয়া যায়নি। এই ব্যাপারে বলছি, আমরা এবারে মালদহে বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে যে পদ্ধতি নিয়েছি, ২৫ কিলোমিটার জমি অধিগ্রহণ করার জন্য আমাদের ডিপার্টমেন্টের অফিসার, ভূমি রাজস্ব দপ্তরের অফিসার এবং সভাধিপতি, ডি. এম., পঞ্চায়েত, সবাই মিলে ২৫ কিলোমিটার জমি নেবার চেষ্টা করছি। ইতিমধ্যে আমরা একটা উচ্চ পর্যায়ের মিটিং মন্ত্রী মহাশয়, সূর্যকান্ত মিশ্র, ল্যান্ড রিফর্মস কমিশনার রথীন দে এবং আমাদের অফিসারদের নিয়ে একটা মিটিং সামনের এপ্রিল মাসে ডেকেছি। যদি জমির সমস্যা মিটে যায় তাহলে আমরা নবম পরিকল্পনার শেষেই তিস্তা প্রকল্পের প্রথম পর্যায়ের সমস্ত কাজ শেষ করতে পারব।

**শ্রী আবদুল মান্নান ঃ** আপনি যে উত্তরটা দিলেন, তাতে সবই যদির উপর ভিত্তি করে। আমি স্পেসিফিক্যালি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, আমরা এতদিন শুনতাম যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা না পাবার জন্য তিস্তা প্রকল্পের কাজ এগোচ্ছে না, এখন শুনছি জমি না পাওয়া গেলে তিস্তা প্রকল্পের কাজ এগোচ্ছে না। টাকা তো আমরা অনেক জায়গা থেকেই পাই, যেমন ওয়ার্ল্ড ব্যাঙ্ক, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এবং অন্যান্য লোন পেতে পারি। কিন্তু জমির বিষয়টা তো রাজ্য সরকারের বিষয়, কেন্দ্রীয় সরকার সেটা মেটাতে পারে না। সুতরাং রাজ্য সরকারের এই ব্যাপারে পঞ্চায়েত, ল্যান্ড রেভিনিউ এবং আপনার দপ্তরের মধ্যে কোঅর্ডিনেশন নেই কেন? কুড়ি বছর ক্ষমতায় থেকেও এই অভাবটা আপনারা মেটাতে পারলেন না। এই প্রকল্প বাস্তবায়িত করার ক্ষেত্রে যে পরিমাণ জমি না পাওয়াটা অন্তরায় হয়ে আছে তার পরিমাণ কত এবং তারজন্য কত অংশের কাজ বন্ধ হয়ে আছে? স্পেসিফিক্যালি মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, জমির পরিমাণ কত এবং কত অংশের কাজ বাকি আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ছ'হাজার উনপঞ্চাশ হেক্টর।

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি স্পেসিফিক্যালি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, কত জমি দিয়েছেন এবং কত জমি দিতে বাকি আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ৬৩৫টি এল. এ. কেসের জন্য ৬,০৪৯ হেক্টর জমি অধিগ্রহণ করার কাজ এখনও বাকি আছে। এই অধিগ্রহণ করার কাজটি করতে পারলে প্রকল্পের কাজটি তরান্বিত হবে। মান্নান সাহেব এখানে অর্দ্ধসত্য কথা বলেছেন, আমার মনে হয়, বিশেষ করে এই অগস্ট হাউসের সামনে সত্য কথাটিই বলা উচিত। এখনও পর্যন্ত এই প্রকল্পে খরচ হয়েছে ৬৩৫ কোটি টাকার মতো। এর মধ্যে ৫২২ কোটি টাকা খরচ করা হয়েছে আমাদের রাজ্য সরকারের সেচ দপ্তরের টাকা থেকে। কেন্দ্রীয় সরকার গত কয়েক বছরে এখন পর্যন্ত টাকা দিয়েছেন ১১৪-১১৫ কোটি টাকার মতো। এই টাকাটা আগে যদি

আমরা পেতাম তাহলে কিন্তু ইনফ্রাস্ট্রাকচারাল ওয়ার্কস অনেকটা আগেই হয়ে যেত। তারপর জমির মীমাংসা করতে পারলে—বনের মধ্যে দিয়ে যে খালগুলি যাচ্ছে—এই কাজটা আরও তরান্বিত হত। সুতরাং আগেকার কেন্দ্রীয় সরকার টাকা না দেবার ফলে এই কাজটা যে ব্যহত হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তবে তার সঙ্গে আমি একটি বিষয়ে একমত সেটা হচ্ছে জমির ব্যাপারটা, তার দায়িত্বটা সম্পূর্ণ আমাদের সরকারের। এই কাজটা তরান্বিত করার জন্য আমরা বিশেষ বিশেষ মেজার্স নিয়েছি। দু'তিন মাস পরে যদি এই প্রশ্নটা করেন তাহলে আমি আরও কিছু বলতে পারব বলে আশা করি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, এই প্রকল্পটিকে ন্যাশনাল প্রোজেক্ট হিসাবে ঘোষণা করার দাবি আমরা করেছি। কারণ এই প্রকল্পের উপর গোটা উত্তরবঙ্গের বিস্তীর্ণ এলাকা নির্ভরশীল এখানে আপনারা সরকারে আছেন ২০ বছর হয়ে গিয়েছে। এর আগে আমাদের সরকারের তরফ থেকেও চেষ্টা করা হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, জমির সমস্যা মিটলে এই প্রকল্প বাস্তবায়িত হতে আর কতদিন সময় লাগবে এই ব্যাপারে তিনি হাউসকে অ্যাসিওর করবেন কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** চার বছর।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি চার বছরে জমির সমস্যার সমাধান করে এই প্রকল্প বাস্তবে রূপায়িত করতে পারবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি বলেছি, জমি অধিগ্রহণের ব্যবস্থা হয়ে গেলে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, আমাদের দেশের অন্যতম বৃহৎ সেচ প্রকল্প হল এই তিস্তা প্রকল্প। এর যে সমস্ত হার্ডলগুলো ছিল তা অনেকটাই দূরীভূত হয়েছে। আমরা জানি, এই প্রকল্পের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটি হাই পাওয়ার কমিটি হয়েছিল এবং চীফ সেক্রেটারির নেতৃত্বে একটি হাই পাওয়ার কমিটি হয়েছিল। এই দুটি কমিটি নিয়মিত বসে যাতে বাকি হার্ডলগুলি দূর করা যায় এবং তিস্তা সেচ প্রকল্পের সুযোগ সুবিধা উত্তরবঙ্গের মানুষ পায় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয় বিশেষভাবে দৃষ্টি দেবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা মাঝে মাঝেই সেই কমিটিতে বসি। এপ্রিল মাসে আবার সেই কমিটির মিটিং বসছে এবং চূড়ান্ত মীমাংসার দিকে আমরা যাবার চেষ্টা করছি। I am also exasperated in this matter. আমরা অন্য কাজ প্রায় শেষ করে ফেলেছি। কি পরিমাণের কাজ সেখানে শেষ হয়েছে তা শুনলে অবাক হয়ে যাবেন। ইনফ্রাস্ট্রাকচারাল ওয়ার্কস—কত শত কিলোমিটার ক্যানাল কাটা হয়েছে, কত শত কিলোমিটার ডিস্ট্রিবিউটারি খাল কাটা হয়েছে, অন্তত বারটা বড় বড় স্ট্রাকচারের কাজ শেষ হয়েছে রেকর্ড টাইমের মধ্যে, অ্যাকুইড্যাক্ট শেষ হয়েছে—তা সত্ত্বেও আজকে তিন লক্ষ বিয়াল্লিশ হাজারের জায়গায় এক লক্ষ হেক্টরে সেচের সম্ভাবনা করতে পেরেছি। It is no credit for myself.

[11-40 — 11-50 a.m.]

কিন্তু ৫০ হাজার এবারে করব। আমি একজন রেসপন্সিবল মিনিস্টার হিসাবে বলছি,

As a responsible Minister, if I fail to do that within four years. But measures should be adopted in such a way, the Land Department should come in such a way, so that we shall get the land আইনের বাধা যদি বড় হয়ে দাঁড়ায়, মুশকিল হবে। আইনের বাধার জন্য ১৮ থেকে ২০ মাস লেগে যাচ্ছে এক একটি জমি উদ্ধার করতে। হাউ ক্যান আই ডু?

**শ্রী শৈলজাকুমার দাস** ঃ আপনি বারবার বলবার চেষ্টা করছেন যে, কেন্দ্রীয় সরকারের অনিয়মিত অর্থ যোগানের কারণে দেরি হচ্ছে। কিন্তু ওখানে গ্রেভিয়ারের সমস্যার কারণে খাল কাটতে বিশেষভাবে যে সমস্যা দেখা দিচ্ছে সেই সমস্যা দূর করতে আপনি কি উদ্যোগ নিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ ৬৩৩ কোটি টাকার মধ্যে ৫২২ কোটি টাকা খরচ করেছে রাজ্য সরকার। ইট ইজ নো ক্রেডিট অন দি পার্ট অফ দি সেন্ট্রাল গভর্নমেন্ট। যেখানে কেন্দ্রীয় সরকার ভাকরা এবং তুঙ্গভদ্রা প্রোজেক্টে ৬০ ভাগ দিয়েছেন, সেখানে এই ক্ষেত্রে মাত্র খরচের ২০ ভাগ দিয়েছেন। কাজেই ইট ইজ আনফেয়ার অন দি পার্ট অফ দি মেম্বার টু রেইজ সাচ কোয়েশ্চেন। তা সত্ত্বেও আমি বলছি, যদি ঐ দপ্তর এগিয়ে আসে তাহলে বিশ্বাস করি কাজটা হবে।

**শ্রী হাফিজ আলম সৈরানি** ঃ ইসলামপুর মহকুমার গুঞ্জরিয়া নামক স্থানে তিস্তার চিহ্নিত খালপথে একটি কবরস্থান রয়েছে। ওখানকার সংখ্যালঘু মানুষরা ঐ কবরস্থান দিয়ে যাতে খাল কাটা না হয় তারজন্য বাধা সৃষ্টি করছেন। তারা দাবি করেছেন—ক্যানেলের পথ পরিবর্তন করা হোক। এখন ঐ ব্যাপারটা কি অবস্থায় রয়েছে অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ এটা ঠিক, ঐ গ্রেভিয়ারের সমস্যা খাল কাটার কাজে বাধা সৃষ্টি করছে। তবে এটা এত সেন্সেটিভ কোয়েশ্চেন যে, সমস্ত উত্তর দেওয়া সম্ভব নয়। তবে এই বাধাটা অনভিপ্রেত এবং আমরা অনেক দিন থেকে সেটা সহ্য করে আসছি। আমরা সেই জায়গায় এবারে 'অ্যাকশন নিতে চলেছি এটা আপনাকে জানাতে পারি।

**শ্রী সুনীতি চট্টরাজ** ঃ মাননীয় মন্ত্রী দুটি প্রবলেমের কথা বলছিলেন, একটি ল্যান্ড অ্যাক্যুইজিশন, অপরটি মানি। ল্যান্ড অ্যাক্যুইজিশন—এটা আপনাদের স্টেট সাবজেক্ট। আমি মানি—এক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে ১১৩ কোটি টাকা পেয়েছেন। বর্তমানে রাজ্যে পপুলার চীফ মিনিস্টার এবং কেন্দ্রেও রয়েছে আপনাদের বন্ধু সরকার। আমার প্রশ্ন, এই ফিনান্সিয়াল ইয়ারে তিস্তা প্রকল্পের জন্য কত কোটি টাকা মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রের বন্ধু সরকারের কাছ থেকে আদায় করতে পেরেছেন সেটা কাইন্ডলি জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ আমার বাজেট পেশ করবার আগে মিঃ স্পিকারের অনুমতি না পেলে এ-সম্পর্কে আমার পক্ষে উত্তর দেওয়া সম্ভব নয়।

**মিঃ স্পিকার** ঃ বাজেট তো গত ১৭ তারিখে পেশ হয়েই গেছে। কাজেই আপনি বলতে পারেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ৪০ কোটি টাকা এই বছর কেন্দ্রীয় সরকার দিচ্ছেন। ...**(বিরোধী বেঞ্চ থেকে ধ্বনি ঃ এই আপনাদের বন্ধু সরকার!)**... আপনারা ১৫ বছরে দিয়েছেন ১০০ কোটি, আর ওরা ১ বছরে দিয়েছেন ৪০ কোটি।

**শ্রী রবীন দেব ঃ** তিস্তা প্রকল্পের জন্য এই হাউস থেকে সর্ব্বদলীয় প্রতিনিধি হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছে অনেকবার গিয়েছি। আমি কয়েকবার মন্ত্রী মহাশয়ের সাথে গিয়েছি, সেটা মান্নান সাহেবও জানেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে ৫২২ কোটি টাকা রাজ্য সরকার খরচ করেছে, ১১৩ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে, এই ১১৩ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে আনতে কত বার দিল্লিতে গত ১৭ বছরে ধর্ণা দিতে হয়েছিল আর এই ৪০ কোটি টাকা আনতে কেন্দ্রীয় সরকারের কাছে কত বার যেতে হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কংগ্রেস দল যখন কেন্দ্রে আসীন ছিলেন তখন ওই টাকা আনতে ৬ বার যেতে হয়েছিল আর এই ৪০ কোটি টাকা আনতে দেবগৌড়া সরকারের ক'ছে এখন পর্যন্ত একবারও যাওয়ার প্রয়োজন হয়নি।

**শ্রী মহম্মদ সোহোরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি একটা প্রশ্ন করতে চাই। মন্ত্রী মহাশয় বললেন যে, জমি অধিগ্রহণের সমস্যা দেখা দিয়েছে। এটা মেনলি রিলেটেড টু গ্রেভিয়ার। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যেহেতু এটা একটা মানবিক প্রশ্ন একটা সেন্টিমেন্টাল প্রশ্ন, সেই কারণে এই গ্রেভিয়ারকে রক্ষা করার জন্য ক্যানেল ডাইভার্ট করার কোনও পরিকল্পনা করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** জমি অধিগ্রহণের ক্ষেত্রে শুধু গ্রেভিয়ারের প্রশ্ন বড় প্রশ্ন নয়। এই ক্ষেত্রে যত এল. এ. কেস রয়েছে তার মধ্যে গ্রেভিয়ারের অংশ খুব সামান্য। এই অ্যালাইনমেন্ট চেঞ্জ করার জন্য বহুবার চেষ্টা করেছি। এক্সপার্টদের অভিমত নিয়েছি। কিন্তু কিছু করা যায়নি। আমার রিকোয়েস্ট যারা এই কাজে বাধা দিচ্ছেন তারা এই বাধাটা তুলে নিন। তাহলে উত্তর দিনাজপুরের অনেক নিচের অংশে জল নিয়ে যেতে পারব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয় জনগণের কাছে দায়বদ্ধ। মন্ত্রী মহাশয় সেই নৈতিক দায়িত্ব স্বীকার করে নিয়ে যেহেতু পদত্যাগের কথা ঘোষণা করেননি সেই কারণে ওনার কাছে কোনও প্রশ্ন তুলছি না।

*১৯৪ (হেল্ড ওভার)

*১৯৫

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই প্রশ্নটা অনেক গুরুত্বপূর্ণ ছিল। যেহেতু কান্তিবাবু মধ্যশিক্ষা পর্ষদের প্রশ্নপত্র ফাঁসের দায়িত্ব ঘাড়ে নিয়ে পদত্যাগ করতে রাজি হচ্ছেন না, এর বিরুদ্ধে আমি কোনও প্রশ্ন ওনাকে করব না। আমরা ওনাকে বয়কট করছি। ওরিজিনাল প্রশ্ন করব না, সাপ্লিমেন্টারিও করব না। উনি বসুন হাউসে, আমরা কোনও প্রশ্ন করব না।

**ভাগিরথী নদীর মুখে স্লুইস নির্মাণ**

*১৯৬। (অন-াদিত প্রশ্ন নং *২৬৪) **শ্রী রবীন্দ্র ঘোষ :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শ্যামপুর ১নং ব্লকে নিম্ন দামোদরের ভাগিরথী নদীর মুখে ১টি স্লুইস নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কত দিনের মধ্যে কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত কাজে মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী দেব্রবত বন্দ্যোপাধ্যায় :**

(ক). হ্যাঁ, আছে।

(খ) এখনই বলা যাচ্ছে না।

(গ) এখনও ঠিক হয়নি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই কাজটি কত দিনের মধ্যে সম্পন্ন হবে এবং এই পরিকল্পনাটির ফাইনাল কবে করবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই কাজটির আনুমানিক ব্যয় ধার্য হয়েছে তিন কোটি আটাত্তর লক্ষ টাকা। এর মধ্যে স্লুইসটি হচ্ছে নব্বুই লক্ষ টাকা। এই প্রকল্পনাটি আমাদের টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটিতে গিয়েছে। সেখান থেকে এটি পাস হবার পর, যেহেতু এটি এক কোটি টাকার সেজন্য, কেন্দ্রীয় যোজনা কমিশনের কাছে যেতে হবে। সেখান থেকে পাস হয়ে গেলে আমরা কাজটি শুরু করে দেব এবং দু'বছরের মধ্যেই কাজটি শেষ করে দেব।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** ১৯৯৮ সালের মধ্যে কাজটি সম্পন্ন হবে তো?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সমস্ত স্তর থেকে অনুমোদন পাওয়ার পর দু'বছরের মধ্যে শেষ করা যাবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন, পরিকল্পনা একটা আছে, তবে করে হবে তা এখনও ঠিক হয়নি। এর মধ্যে কি কেবলমাত্র স্লুইস নির্মাণ হবে, না অরিজিন্যাল দামোদর—একটা আর্টিফিসিয়াল দামোদর কাটা হয়েছে গড় চুমুক থেকে—অরিজিনাল দামোদরের জন্য পাঁচটি গ্রাম পঞ্চায়েত বিপন্ন, সেজন্য এই যে পরিকল্পনা হচ্ছে, এর মধ্যে অরিজিনাল দামোদর কাটার পরিকল্পনা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি নোটিশ দেবেন, আমি পরে আপনাকে উত্তর দিয়ে দেব।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আপনি জানেন যে, দামোদরের নাব্যতা, আমরা দেখেছি এবং আপনিও নিশ্চয়ই লক্ষ্য রেখেছেন, ভীষণ ভাবে কমে যাচ্ছে। এরজন্য দামোদরের উপর দিয়ে যেসব শহর আছে, সেগুলো পানীয় জলের জন্য এর উপরে নির্ভর করে। শহরগুলো অ্যাফেকটেড হচ্ছে। সেজন্য দামোদর সংস্কার করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রশ্ন এর সঙ্গে রিলেটেড নয়।

**শ্রী অজয় দে ঃ** আমি সভার শুরুতে যখন প্রথম প্রশ্ন এসেছিল তখন বলেছিলাম, আবার বলছি যে, আজকে আমরা কোনও প্রশ্ন করছি না। কারণ, পশ্চিমবাংলার পাঁচ লক্ষ ছেলে-মেয়েদের নিয়ে মন্ত্রী মহাশয় ছিনিমিনি করছেন। আজকে আপনি যে অবস্থা সৃষ্টি করেছেন, তাতে পশ্চিমবাংলার মানুষ আপনাকে ঐ আসনে দেখতে চায় না। আমি আপনার পদত্যাগ দাবি করছি। আমরা মনে করছি যে, আপনার ঐ আসনে থাকার অধিকার নেই।

## পট ও পটুয়া শিল্পীদের উন্নয়ন পরিকল্পনা

*১৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯) **শ্রী রামপদ সামন্ত ঃ** তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তফসিলি শ্রেণীর "পট পটুয়া শিল্পী"-দের অর্থনৈতিক ও সাংস্কৃতিক উন্নতি সাধনের জন্য বিশেষ কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কি কি এবং কত দিনে ঐ পরিকল্পনাগুলি বাস্তবায়িত হতে পারে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) হ্যাঁ। আছে।

পট ও পটুয়া শিল্পীদের অর্থনৈতিক উন্নয়নের জন্য একটি ৫৫,০০০ (পঞ্চান্ন হাজার) টাকার মাটির দ্রব্য (প্রতিমা ও পুতুল) তৈরি প্রকল্প তৈয়ারি করা হইয়াছে এবং তাহা জাতীয় তফসিলী জাতি আদিবাসি বিত্ত ও উন্নয়ন নিগমের কাছে পাঠানো হইতেছে প্রকল্পটি মঞ্জুর করার জন্য। মঞ্জুর হইলে ১৯৯৭ সালের মার্চ হইতে প্রকল্পটিকে রূপদানের জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হইবে।

(খ) স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যান (এস. সি. পি.) ও ট্রাইবাল সাব প্ল্যানের (টি এস পি) অধীনে বিভিন্ন জেলায় মাটির দ্রব্য তৈয়ারি প্রকল্প ৮৮৫০ টাকা হইতে ১৪,০০০ টাকার প্রকল্প ব্যয়ের মধ্যে রূপায়িত হইতেছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, পট এবং পটুয়া শিল্পীরা নানা কারণে আজকে অর্থনৈতিকভাবে জর্জরিত, এসব শিল্পীদের সংরক্ষণের মধ্যে আনার কোনও ব্যবস্থা করা হয়েছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** সংরক্ষণের ব্যবস্থা বলতে রিজার্ভেশন আইন যেটা বলছেন সেটা কেবলমাত্র চাকুরি সংরক্ষণের ক্ষেত্রে প্রযোজ্য, এক্ষেত্রে সেটা নয়।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, পট এবং পটুয়া শিল্পীরা বংশানুক্রমিক নানারকম তথ্য সম্বলিত পট তৈরি করেন অঞ্চল ভিত্তিক অর্থাৎ ব্লক বা মহকুমা বা জেলাভিত্তিক বংশানুক্রমিক যে সমস্ত পটুয়া আছেন তাদেরকে পৃথক সংরক্ষণের কোনও ব্যবস্থা আপনার দপ্তরে আছে কিনা, অথবা কোনও নির্মাণ ভবনে সেগুলোকে তারা যদি প্রিজার্ভ করে রাখতে চান তার কোনও সুযোগ-সুবিধা আপনার দপ্তর দেবে কি না জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** এইরকম কোন সংরক্ষণের ব্যবস্থা আমাদের দপ্তরে আপাতত নেই।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, এই যে পট এবং পটুয়া শিল্পীদের আর্থিক সাহায্যদানের কথা হচ্ছে, তাতে তো তাদেরকে গভর্নমেন্টের কাছে নথিভুক্ত করতে হবে এবং গভর্নমেন্টকেও একটা রেজিস্টার মেনটেন করতে হবে, আমার প্রশ্ন এই গভর্নমেন্ট রেজিস্টার কারা মেনটেন করবেন এবং কাদের কাছে ওই বিশেষ গোষ্ঠি অ্যাপ্লাই করবে জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** পট শিল্পীদের জন্য আলাদা কোনও ব্যবস্থা নেই। তারা তফশিলী জাতি এবং উপজাতি হিসাবে তফশিলী জাতির অন্তর্ভুক্ত। শুধু তাই নয় পশ্চিমবঙ্গে ৫৯টি জাতি তফশিলী জাতির অন্তর্ভুক্ত। প্রতি বছর ১ লক্ষ জন করে উপকৃত হন পশ্চিমবঙ্গে। তারমধ্যে কতজন পটশিল্পী বা অন্য কোন জীবিকা করবেন সেটা আলাদা করে বলা নেই। জেলায় জেলায় যে তফশিলী জাতি এবং উপজাতিদের জন্য অফিস আছে সেখানে বংশানুক্রমিকভাবে তাদের নামধাম ইত্যাদি নথিভুক্ত করা হয় এবং তাদের জন্য বিভিন্ন স্কিমও নেওয়া হয়েছে, তার মধ্যে অনেক পটশিল্পীও পড়েছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** তাহলে এসব শিল্পীদের জন্য আলাদা কোনও ব্যবস্থা নেই?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** এস. সি. এবং এস. টির মধ্যে ১ লক্ষ জন প্রতি বছর উপকৃত হন তারমধ্যে কে একজন কি জীবিকা করেন বা কি সম্প্রদায় বলে আলাদা করে ধরা হয় না।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, এই পট বা পটুয়াদের জেলাওয়ারি সংখ্যাটা যদি দিতে পারেন ভাল হয়। সাথে সাথে এটাও জানতে চাইছি যে সমস্ত গ্রামে কাস্ট পট পটুয়ারা আছে তাদের উন্নয়নকল্পে আপনার দপ্তরের কোন কর্মসূচি আছে কি না জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** এই প্রশ্নের উত্তরটা আমি আগেই দিয়েছি, তার মধ্যেই অন্তর্ভুক্ত হয়ে যায়। এই পটুয়ারা, শিল্পীরা তারা কি কাস্ট-এর ৫৯টি কমিউনিটি আছে তার মধ্যেও

হতে পারে। একটা হচ্ছে জাতি শিল্পী, আর একটা হচ্ছে জীবিকা। শিডিউল কাস্টের মধ্যে বিলং করে এইরকম পটুয়ারা যারা কাজ করছেন তাদের আলাদা কোনও সার্ভে, আমাদের কাছে নেই। তবে পটুয়া শিল্পী হিসাবে যারা জীবনজীবিকা নির্বাহ্ করেন এবং সেই ব্যক্তি যদি তফশিলী সম্প্রদায়ের অন্তর্ভুক্ত হন, তার ব্যবস্থা আমরা করি কিন্তু পটুয়া শিল্পী হিসাবে কাজ করছেন অথচ অন্য সম্প্রদায়ের তাহলে আমার দপ্তর সেটা করতে পারবে না।

## Heldover Starred Questions
## (to which writtten Answers were laid on the Table)

### নদীয়ায় প্রাথমিক স্কুলে মিড-ডে-মিল

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৫) **শ্রী অজয় দে :** স্কুলশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার প্রাথমিক বিদ্যালয়গুলিতে মিড-ডে-মিল চালু হয়েছে কি ;

(খ) না হলে, তার কারণ কি ; এবং

(গ) চালু হওয়ার ক্ষেত্রে কোনও নির্দিষ্ট সময়সীমা ছিল কি না?

**স্কুলশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

### কংসাবতী পরিকল্পনা

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৯) **শ্রী শিবপ্রসাদ মালিক :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

কংসাবতী পরিকল্পনা বাস্তবায়িত করার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

কংসাবতী জলাধার প্রকল্পটির বাস্তবায়িতকরণ প্রায় শেষ হয়ে এসেছে।

## Starred Questions
## (to which writtten Answers were laid on the Table)

### Issue of Title Deeds to Refugee Family

*193. (Admitted question No. *438) **Shri Pankaj Banerjee :** Will

the Minister-in-charge of the Refugee, Relief and Rehabilation Department be pleased to state—

whether the Colony Committees are authorised to issue Title Deeds to different refugee families settled in different refugee Colonies in this State ?

**The Minister-in-Charge of the Refugee Relief and Rehabilitation Department :**

No.

**Number of English Medium School**

*195. (Admitted question No. *448) **Shri Saugata Roy and Shri Akbar Ali Khandokar :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) number of English Medium Schools applied for getting no-objection certificate from State Government for getting affiliation for CBSE/ICSE Boards ; up to 31st December, 1996 ;

(b) no. of such schools given no-objection certificate ; and

(c) what are the criteria to have no-objection certificate from State Government ?

**The Minister-in-Charge of the School Education Department :**

The questions do not indicate the period with effect from which the information has been sought for and so cannot be replied to.

The criteria are as below :

1. Suitable Accommodation either owned by the School or rented with clear receipt in the name of the School ;
2. Suitable qualifications for the head of the School—at least a trained graduate teacher for a school seeking recognition of primary classes only and an Honours Graduate (regular)/Masters' Degree holder with B.T./B.Ed. and a minimum of 5 years of teaching experience in a recognised school or in the school seeking recognition for a Secondary School ;
3. The school must be run by a Registered Trust or Society ;

4. Enrolment should not be less than 200 for a school seeking recognition for primary classes only and the enrolment should exceed 300 (for classes upto Class VIII) for school seeking recognition as secondary school ;

5. The pay scale of the teachers must be commensurate with the scales prescribed by the State Government for aided schools ;

6. There should be accepted Service Rules for teachers and non-teaching staff ;

7. The school must have at least Rs. 8,000/- in reserve fund in fixed deposit in a nationalised Bank or in Post Office ;

8. The School must have suitable arrangement for regular audit of school funds ;

9. Mother tongue of at least 50% of the students should be other than Bengali and if there is no adequate facility of schooling of the children of people whose mother tongue is not Bengali ;

10. At least 50 Per Cent of the teachers must be trained ;

11. There must be adequate arrangements for Library and Laboratory.

### ৬০ বছরের উর্ধ্বে কর্মরত শিক্ষক

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০) শ্রী অজয় দে ঃ স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে ৬০ বছরের উর্ধ্ব বয়স্ক কর্মরত শিক্ষকগণ বেতন পাচ্ছেন না ;

(খ) সত্যি হলে, উক্ত শিক্ষকদের সংখ্যা কত ; এবং

(গ) সরকার এ-বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১.১.৮৬ তারিখ থেকে চালু নূতন বেতনক্রমে যে সকল শিক্ষক আছেন, তারা ৬০ বছর বয়স পূর্ণ হলে অবসর গ্রহণ করছেন বা করবেন। ১.১.৮৬ তারিখের

পূর্বে চালু বেতনক্রমে যারা আছেন, তাদের ৬৫ বছর বয়স পর্যন্ত কতগুলি শর্ত সাপেক্ষে শিক্ষকতা করার সুযোগ আছে। বৈধ চাকুরিতে নিযুক্ত কোনও শিক্ষক বেতন পাচ্ছেন না, এরকম কোনও খবর শিক্ষা বিভাগের জানা নেই।

(খ) এবং (গ) প্রশ্ন উঠে না।

**অধ্যক্ষের শূন্যপদ**

*১৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭০) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের কলেজগুলিতে ৩১. ১২. ৯৬ পর্যন্ত কত জন অধ্যক্ষ এবং অধ্যাপকের পদ শূন্য আছে ,

(খ) উল্লিখিত শূন্যপদগুলি পূরণ করার জন্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন ; এবং

(গ) কত দিনের মধ্যে উক্ত শূন্য পদগুলি পূরণ করা হবে?

**উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের বেসরকারী কলেজগুলিতে ৩১.১২.৯৬ পর্যন্ত ১০২ জন অধ্যক্ষ এবং ৬৮৬ জন অধ্যাপকের পদ শূন্য আছে। রাজ্যের সরকারী কলেজগুলিতে ৩১.১২.৯৬ পর্যন্ত ৯টি অধ্যক্ষ পদ ও ২৯৭টি অধ্যাপক পদ শূন্য আছে ;

(খ) এবং (গ) বেসরকারী কলেজগুলিতে অধ্যক্ষের শূন্য পদ পূরণের জন্য সংবাদ পত্রে গত নভেম্বর মাসে বিজ্ঞাপন দেওয়া হয়েছে। আগামী এপ্রিল মাসে সাক্ষাৎকার নেওয়া হবে। অধ্যাপকদের ক্ষেত্রে পঞ্চাশ শতাংশ অনুমোদন চলে গেছে। বাকি অনুমোদন শীঘ্রই পাঠানো হবে।

সরকারী কলেজের ক্ষেত্রে শূন্য পদগুলি পূরণের জন্য রাজ্য পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে প্রচেষ্টা চলছে। অধিকাংশ ক্ষেত্রে ইন্টারভিউ হয়ে গেছে, তবে ১০০ পয়েন্ট রোস্টার অনুযায়ী সংরক্ষিত পদগুলির অধিকাংশ ক্ষেত্রে শূন্যপদ পূরণ করা যাচ্ছে না। প্রফেসর পদের সাধারণ আসনেও কোনও কোনও ক্ষেত্রে উপযুক্ত প্রার্থী পাওয়া যাচ্ছে না।

**মুর্শিদাবাদ জেলায় জুনিয়র হাইস্কুল**

*২০০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪০) **শ্রী মোজাম্মেল হক্ ঃ** স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় সরকার অনুমোদিত ও অননুমোদিত জুনিয়র হাইস্কুলের সংখ্যা কত ; এবং

(খ) বর্তমান বছরে অননুমোদিত ক'টি স্কুলকে অনুমোদন দেওয়ার পরিকল্পনা আছে?

**স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনুমোদিত জুনিয়ার হাইস্কুলের সংখ্যা—১৫৩। শিক্ষা বিভাগ অননুমোদিত জুনিয়ার হাইস্কুলের তালিকা রাখে না।

(খ) প্রশ্ন ওঠে না।

### জবর-দখল কলোনিগুলি উন্নয়ন

*২০১। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৯) **শ্রী কমল মুখার্জি ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে জবর-দখল কলোনিগুলির উন্নয়নের জন্য পরিবার-পিছু টাকা খরচের কোনও পরিমাণ নির্দিষ্ট আছে কি ;

(খ) থাকলে,

(১) কোন সাল থেকে এবং কি পরিমাণ অর্থ নির্দিষ্ট আছে ; এবং

(২) উক্ত পরিমাণ বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না ;

(খ) (১) প্রশ্ন ওঠে না ;

(২) প্রশ্ন ওঠে না।

### তিস্তা প্রকল্প রূপায়ণ

*২০২। (অনুমোদিত প্রশ্ন নং *৪১২) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিস্তা প্রকল্প রূপায়ণে রাজ্য সরকার কি কি বাধার সম্মুখীন হচ্ছে ; এবং

(খ) উক্ত প্রকল্পে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) তিস্তা প্রকল্প রূপায়ণে খাল খননের ক্ষেত্রে জমি অধিগ্রহণ-এর বিষয়টি বিপুল প্রতিবন্ধকতার সৃষ্টি করছে।

(২) উত্তর দিনাজপুর জেলার ইসলামপুর সাব-ডিভিসনের অনথিভুক্ত ব্যক্তি মালিকানাধীন ইতস্তত বিক্ষিপ্ত কবরস্থানের উপর দিয়ে খাল খননের কাজে স্থানীয় জনপ্রতিনিধি ও এলাকায় বসবাসকারী জনসাধারণের বাধাদানের জন্য সম্ভব হচ্ছে না।

(৩) তিস্তা প্রকল্পের বিভিন্ন স্থানে যেখানে সেচ খাল রেল-লাইনের তলা দিয়ে যাবে, সে সব জায়গায় সেচ দপ্তর রেলসেতু তৈরির জন্য রেলদপ্তরকে প্রয়োজনীয় টাকা দেওয়া সত্ত্বেও 'রেলওয়ে' কর্তৃপক্ষ কাজ সম্পন্ন না করায় প্রকল্প রূপায়ণে অস্বাভাবিক বিলম্ব হচ্ছে।

(খ) প্রকল্পের শুরু থেকে ৩১. ১২. ১৯৯৬ পর্যন্ত প্রকল্পটির জন্য প্রায় ৬৩৫.৫২ কোটি টাকা খরচ হয়েছে।

## বোরো চাষের জমিতে সেচ

*২০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬১) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৬.সালে রাজ্য সরকার বৃহৎ সেচের মাধ্যমে কত পরিমাণ বোরো চাষের জমিতে সেচ দিয়েছেন ; এবং

(খ) উক্ত বৎসর কি হারে এবং কত টাকা জলকর হিসাবে আয় করা গেছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬ সালে বৃহৎ সেচ প্রকল্পগুলির মাধ্যমে পশ্চিমবঙ্গে মোট ৪,০৫,০০০ (চার লক্ষ পাঁচ হাজার) একর জমিতে বোরো চাষের জন্য সেচের জল সরবরাহ করা হয়।

(খ) জলকরের হার ছিল এইরকম ঃ

খরিফ সেচের জন্য—একর প্রতি ১৫.০০ (পনেরো) টাকা।

রবি সেচের জন্য—একর প্রতি ২০.০০ (কুড়ি) টাকা।

বোরো চাষের জন্য—একর প্রতি ৫০.০০ (পঞ্চাশ) টাকা।

উক্ত বৎসরে রাজ্যের বৃহৎ সেচ প্রকল্পগুলির মাধ্যমে মোট ৯৪,৫০,০০০ (চুরানব্বই লক্ষ পঞ্চাশ হাজার) টাকা জলকর হিসাবে আয় করা গেছে।

## দামোদর অ্যাকশন প্ল্যান

*২০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৫) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দামোদর অ্যাকশন প্ল্যান সরকার কর্তৃক গৃহীত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। দামোদর অ্যাকশন প্ল্যান নামে কোনও প্রকল্প সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## জুনিয়ার হাইস্কুল-বিহীন গ্রামপঞ্চায়েত

*২০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৪) **শ্রী মোজাম্মেল হক ঃ** বিদ্যালয়, শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে জুনিয়র হাইস্কুল-বিহীন গ্রামপঞ্চায়েতের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত গ্রামপঞ্চায়েত এলাকায় জুনিয়র হাইস্কুল স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**বিদ্যালয়, শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই তথ্য শিক্ষা বিভাগে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## মাধ্যমিক বিদ্যালয়গুলিতে অতিরিক্ত শিক্ষক ও শিক্ষাকর্মী নিয়োগ

*২০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৭) **শ্রী গুরুপদ দত্ত ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বছরে মাধ্যমিক বিদ্যালয়গুলিতে অতিরিক্ত শিক্ষক-শিক্ষিকা ও অশিক্ষক কর্মচারী নিয়োগের প্রস্তাব আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে উক্ত নিয়োগ কিভাবে হবে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ সম্পর্কে প্রচলিত নিয়োগ বিধি অনুসারে ়িয়োগ হচ্ছে এবং হবে।

**বজবজ কলেজে আসনসংখ্যা বৃদ্ধি ও অনার্স কোর্স চালু**

*২০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৬) **শ্রী অশোক দেব ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বজবজ কলেজের আসনসংখ্যা বৃদ্ধি ও সব বিষয়ে অনার্স কোর্স চালু করার ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কি ধরনের?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরকম কোনও পরিকল্পনা এই মুহূর্তে সরকারের নেই ;

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলায় সেচ প্রকল্প**

*২০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২০) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কতগুলি সেচ প্রকল্প আছে ; এবং

(খ) নতুন কোনও সেচ প্রকল্প গ্রহণ করার পরিকল্পনা আছে কি না, থাকলে, কি কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলায় মোট ৩৩ (তেত্রিশ)-টি সেচ প্রকল্প আছে।

(খ) নতুন পাঁচটি সেচ প্রকল্প গ্রহণ করার পরিকল্পনা আছে। নতুন প্রকল্পগুলির নাম নিচে দেওয়া হল ঃ

১) কারু সেচ প্রকল্প।

২) ডামবেরা সেচ প্রকল্প।

৩) শোভা সেচ প্রকল্প।

৪) শেফাই সেচ প্রকল্প।

৫) রাজবাঁধ সেচ প্রকল্প।

**নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে অধ্যাপক পদ**

*২০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০০২) **শ্রী সুকুমার দাশ ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা বিশ্ববিদ্যালয়ে নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে কোনও "অধ্যাপক পদ" সৃষ্টি করা হয়েছে কি না ; এবং

(খ) হলে, ওই সৃষ্ট পদে কোনও অধ্যাপক নিযুক্ত হয়েছে কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না,

(খ) প্রশ্ন ওঠে না।

**দলকার জলাটি সংস্কার**

*২১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫০) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

গোঘাট থানার অধীন "দলকার জলাটি" সংস্কারের বিষয় বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

'দলকার জলা'-টি সংস্কারের জন্য কোনও নিকাশি পরিকল্পনা আদৌ প্রস্তুত করা যায় কি না—এই লক্ষ্যে প্রয়োজনীয় জরিপের কাজ ১৯৯৬ সালের বর্ষা পর্যন্ত প্রায় ৫০ শতাংশ শেষ করা হয়েছে।

**বাগজোলা খাল সংস্কার**

*২১১। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৮) **শ্রী নির্মল ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পানিহাটি, কামারহাটি এবং খড়দহ এলাকার বর্ষার জল সরাবার জন্য খড়দহ খাল, নোয়াই খাল, বাগজোলা খাল ইত্যাদি সংস্কারের কোনও পরিকল্পনা সরকার নিয়েছে কি না ; এবং

(খ) নিয়ে থাকলে, কবে নাগাদ এই কাজ শুরু হবে এবং কত টাকা এর জন্য খরচ হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাগজোলা খাল সংস্কারের পরিকল্পনাটির কাজ চলছে। খড়দহ খাল এবং নোয়াই খালের সংস্কারের প্রস্তাবগুলি বর্তমানে সরকারের বিবেচনাধীন অবস্থায় আছে।

(খ) বাগজোলা খালের সংস্কারের কাজ শুরু হয়েছে বিগত ১৯৯৫ সালের এপ্রিল

মাস থেকে। এই কাজের আনুমানিক ব্যয় ১৬৩ লক্ষ টাকা। এখনও পর্যন্ত এই কাজে প্রায় ৫৯ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

খড়দহ খাল ও নোয়াই খাল সংস্কারের প্রস্তাবগুলি 'ন্যাবার্ড' (NABARD)-এর আর্থিক সহায়তায় করার প্রচেষ্টা চলছে।

## Hindi Medium School in Midnapore

*213. (Admitted question No. *1385) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) the number of schools in Midnapore district imparting education through Hindi medium—

(i) Primary,
(ii) Jr. High,
(iii) High, and
(iv) Higher Secondary ;

(b) the total number of students passing out form the Primary Schools mentioned in (a) (i) every year on an average; and

(c) the total number of seats available in all the Hindi Medium Schools in the district for admission of students mentioned in (b) in the next higher class ?

**Minister-in-charge of the School Education Department :**

1) 21
2) 1
3) 2
4) 3

(b) 800

(c) 1400

## সুবর্ণরেখা নদীর ভাঙ্গন-রোধ

*২১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০২) **শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর এবং নয়াগ্রাম ব্লক এলাকার সুবর্ণরেখা নদীর ভাঙ্গন-রোধে সেচ বিভাগের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকল্পনা রচনার জন্য জরিপের কাজ চলবে/চলছে।

(খ) আগামী বর্ষার পরে এই বছরের পরবর্তী কাজের মরশুমে কাজ হাতে নেওয়া যাবে বলে আশা করা যায়।

**পাইকর মাদ্রাসাটি উচ্চ মাদ্রাসায় উন্নীতকরণ**

*২১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৭) **ডাঃ মোতাহার হোসেন ঃ** মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

বীরভূম জেলার পাইকর মাদ্রাসাটি উচ্চ মাদ্রাসায় উন্নীত করার কোনও পরিকল্পনা আছে কি না?

**মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আপাতত নেই।

**তুলাই নদীর উপর স্লুইস গেট নির্মাণ**

*২১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯১) **শ্রী নর্মদা রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

দক্ষিণ দিনাজপুর জেলার কুশমন্ডি ব্লকে তুলাই নদীর উপরে স্লুইস গেট-ফুট ব্রিজ নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে জরিপের কাজ শেষ হয়েছে। মাটির নমুনা পরীক্ষার জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হচ্ছে। আগামী বছরে কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়।

**কলেজগুলি থেকে উচ্চমাধ্যমিক তুলে দেওয়ার প্রস্তাব**

*২১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১) **শ্রী আব্দুল মান্নান ঃ** উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ডিগ্রি কলেজগুলি থেকে উচ্চমাধ্যমিক কোর্স তুলে দেওয়ার প্রস্তাব রয়েছে ;

(খ) সত্যি হলে, কবে থেকে উক্ত প্রস্তাব কার্যকর হবে ; এবং

(গ) এর ফলে বিকল্প কি কি ব্যবস্থা নেওয়া হবে?

**উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরকম কোনও প্রস্তাব এই মুহূর্তে সরকারের বিবেচনাধীন নেই ;

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**ফুড ফর এডুকেশন কর্মসূচী**

*২১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এ-রাজ্যের সমস্ত প্রাথমিক বিদ্যালয়ের শিশুদের জন্য 'ফুড ফর এডুকেশন' কর্মসূচী গৃহীত হয়েছে ;

(খ) সত্যি হলে, কর্মসূচীটি কিরূপ ; এবং

(গ) কবে থেকে কর্মসূচীটি রূপায়িত হবে বলে আশা করা যায়?

**স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**ভাগিরথী নদীর ক্ষয়-প্রতিরোধ ব্যবস্থা**

*২১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪২) **শ্রী কমল মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ভাগিরথী নদীর ক্ষয়-প্রতিরোধের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ হলে, এই ব্যাপারে কেন্দ্রীয় সাহায্য পাওয়া যাবে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনও জানা যায়নি।

**ক্ষীরাই ও চন্ডিয়া নদী সংস্কার**

*২২০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭০) **শ্রী রামপদ সামন্ত ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পিংলার অন্তর্গত পাঁচথুবি খাল, পাঁচচাঁদা খাল, ক্ষীরাই ও চন্ডিয়া নদী সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত সংস্কারের কাজ কত দিনে সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পিংলা থানার অন্তর্গত চন্ডিয়া নদীর এবং ঐ নদীর সঙ্গে যুক্ত পাঁচথুবি ও পাঁচচাঁদা খালগুলির সংস্কার করার কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

তবে ক্ষীরাই নদী সংস্কার করার বিষয়টি ক্ষীরাই-বকসী নিষ্কাশন প্রকল্পের সাথে যুক্ত।

(খ) ক্ষীরাই-বকসী নিষ্কাশন প্রকল্পের কাজ বাৎসরিক যোজনা বরাদ্দ অনুযায়ী পর্যায়ক্রমে চলছে।

**মুর্শিদাবাদ ও নদীয়া জেলার নদী সংস্কার**

*২২২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৯) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার নদী ভাঙ্গন-রোধ, বন্যা নিয়ন্ত্রণ এবং কৃষিসেচের স্বার্থে ভৈরব নদী, ছোট ভৈরব, জলঙ্গী নদী সংস্কার করার জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি ; এবং

(খ) গ্রহণ করলে, উক্ত প্রকল্পে কত টাকা খরচ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ এবং নদীয়া জেলায় ভৈরব নদী, ছোট ভৈরব এবং জলঙ্গী নদীর উপর নদী ভাঙ্গন রোধ, বন্যা নিয়ন্ত্রণ ইত্যাদি লক্ষ্যে বিভিন্ন কাজ করা হয়েছে এবং আগামী বছরে করার পরিকল্পনা আছে।

কিন্তু নদী সংস্কার করা বলতে সঠিকভাবে যা বোঝায় সেরকম কোনও পরিকল্পনা উক্ত নদীগুলির উপর সরকার গ্রহণ করেননি।

(খ) প্রযোজ্য নয়।

## সিদ্ধেশ্বরী নুন বিল প্রকল্প

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩০) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম, মুর্শিদাবাদ (কান্দি মহকুমা) এবং বর্ধমানের (একাংশ) ভয়ঙ্কর বন্যারোধের জন্য সিদ্ধেশ্বরী নুন বিল জলাধার প্রকল্পটি রাজ্য সরকার অত্যন্ত গুরুত্ব দিয়ে বিবেচনা করছেন ;

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(গ) উক্ত জেলাগুলিতে সেচ-সম্প্রসারণের জন্য প্রস্তাবিত "ময়ূরাক্ষী আধুনিকীকরণ প্রকল্পটি" বর্তমানে কি অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, তবে প্রসঙ্গত উল্লেখ্য যে ঐ প্রকল্পটি মূলত একটি সেচ প্রকল্প এবং প্রকল্পটির অন্তর্ভুক্ত নদী বাঁধ এবং মূল জলাধারাটির অবস্থান বিহারে প্রস্তাবিত।

(খ) এই প্রকল্পের জলবিজ্ঞান (হাইড্রোলজি) সম্পর্কিত অংশটি কেন্দ্রীয় জল আয়োগ (সেন্ট্রাল ওয়াটার কমিশন)-এর নিকট ১৯৯৬ সালের মার্চ মাসে পাঠানো হয়েছে। জলবিজ্ঞান বিষয়টি স্থিরীকৃত হলে বিস্তারিত মূল প্রকল্পটি রচনার কাজ শুরু করা যাবে।

(গ) 'ময়ূরাক্ষী আধুনিকীকরণ প্রকল্প'-টির জন্য অনুসন্ধান ও তথ্য সংগ্রহের কাজ চলেছে।

## পুরুলিয়া জেলায় প্রাথমিক শিক্ষকের শূন্যপদ

*২২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৬) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক পদ খালি আছে ; এবং

(খ) উক্ত পদগুলি পূরণে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬১১টি প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষকের পদ বর্তমানে শূন্য আছে।

(খ) বিধি অনুযায়ী কর্মবিনিয়োগ কেন্দ্র হতে প্রার্থীদের নাম চাওয়া হয়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received six notices of Adjournment Motion.

The first one is from Shri Pankaj Banerjee on the subject of closure of all the Industrial Units at Tollygunj/Dhakuria/Jadavpur area of Calcutta. The second one is from Shri Ashok Kumar Deb on the subject of proposal for recognition of Chani Community as Schduled Castes/Scheduled Tribes. The third one From Shri Kamal Mukherjee on the subject of irregularities in distribution of Potato Bonds in Hooghly District. The fourth one from Shri Shyamadas Banerjee on the subject of electrification of all villages in Hirapur Assembly Constituency. The fifth one from Shri Ajoy Dey on the subject of recruitment of Primary School Teachers and the last one from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of leak out of question papers of the Madhyamik Pariksha.

A Calling Attention Notice on the subject of Shri Kamal Mukherjee was admitted on 18. 3. 97 and statement will be made on 26. 03, 97. M. I. C. School Education already made a statement in reply to a Calling Attention Notice on 18. 03. 97 on the subject of Shri Sobhan Deb Chattopadhyay.

The subject matter of the Motions do not call for adjournment of business of the House. The Members will have ample scope to raise the matter during the general discussion on budget which will commence on and from 19th instant.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** Sir, This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely—

Seven out of Eight Industries units of Tollygunge-Dhakuria-Jadavpore are closed down causing thousands of workmen losing their jobs.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received seven notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Closure of India Machinery, Howrah and consequential situation arisen | : | Shri Jatu Lahiri |
| ii) Reported fasting until death by some life-term convicts at Alipore Central Jail | : | Shri Saugata Roy |
| iii) Alleged detention of Upa- Pradhan of Gazna Gram Panchayat under the Police custody at Hanshkhali Police Station, Nadia. | : | Shir Shashanka Sekhar Biswas |
| iv) Reported murder of the Officer-in-Charge of Bhadreswar Police Station and spurt in anti-social activities in the district of Hooghly | : | Shir Rabin Mukherjee |
| v) Non-approval of Water Supply Scheme of Suri Municipality, Bir-bhum | : | Shir Suniti Chattaraj |
| vi) Alleged irregular supply of ration-commodities through M. R. Shops in the State | : | Shir Subhas Goswami |
| vii) Reported outbread of Enteric disease at Bhagawanpur Block-II and Contai Block II in Midnapore district. | : | Shir Sailaja Kumar Das |

I have selected the notice of Shri Suniti Chattaraj on the subject of Non-approval of water supply scheme of Suri Municipality, Birbhum.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 27th March, 1997.

## POINT OF ORDER

**শ্রী সৌগত রায় :** স্যার, একটা ক্ল্যারিফিকেশন দেবার জন্য—অন এ পয়েন্ট অফ পারসোনাল ক্ল্যারিফিকেশন উঠেছে যদিও সঠিকভাবে করলে প্রিভিলেজ দেওয়া উচিত ছিল। আপনি জানেন স্যার গতকাল মাধ্যমিক-এর প্রশ্নপত্র ফাঁস নিয়ে মাননীয় শিক্ষামন্ত্রী একটা বিবৃতি দিয়েছিলেন এবং তার উপর আমি প্রশ্ন করেছিলাম। মাধ্যমিক প্রশ্নপত্র ফাঁস নিয়ে

সরকারের বিরুদ্ধে, পর্ষদের বিরুদ্ধে আমাদের সমালোচনা আছে। আমরা শিক্ষামন্ত্রীর পদত্যাগ দাবি করেছি। সেই দাবি থেকে সরে আসার কোনও প্রশ্ন ওঠে না কিন্তু দু-একটা সংবাদপত্রে আমি যা বলিনি এই রকম কথা বেরিয়েছে। একটা কাগজের হেড়লাইন, "অনিলের মেয়ের জন্য প্রশ্ন ফাঁস" সৌগত, মঙ্গলবার, এই দিন বিধানসভার প্রবীণ কংগ্রেস বিধায়ক—সৌগত রায় একটি মারাত্মক অভিযোগ এনেছেন। মঙ্গলবার তিনি সভার মধ্যে বলেছেন সি. পি. এম মুখপত্র—গণশক্তি সম্পাদকের মেয়ে এবার মাধ্যমিক পরীক্ষা দিচ্ছে তিনি শিক্ষা সেলের প্রধান। তার মেয়ের সুবিধার জন্য অঙ্কের ভুগোলের প্রশ্ন ফাঁস হয়েছে। সৌগত রায়ের বিস্ফোরক মন্তব্য ইত্যাদি। স্যার, আমি আজকে গিয়ে রেকর্ড চেক করেছিলাম। আমি যে কথা বলেছি তা হচ্ছে যে আমার একটা প্রশ্ন ফরমিউলেট করতে, একটা সেনটেন্স আমি বলেছিলাম, "যেহেতু উনি জানেন সি. পি. এমের গণশক্তি সম্পাদকের মেয়ে এবার পরীক্ষা দিচ্ছে—তিনি আবার সি. পি. এম এর শিক্ষা সেলের প্রধান। এই সংক্রান্ত একটা সেনটেন্স উল্লেখ করেছি। কার জন্য পরীক্ষার প্রশ্ন ফাঁস হয়েছে এইরকম কোনও কথা আমি কোনওভাবেই বলিনি। এবং যে মেয়েকে নিয়ে এই বিষয় সে নিজে আমাকে ফোন করেছিল। আমাদের সরকারের বিরুদ্ধে রাজনৈতিক লড়াই আছে তার জন্য একটা স্কুল ফাইনাল পরীক্ষার্থী একটা মেয়েকে মনে ব্যথা দেওয়া, তাকে কষ্ট দেওয়া আমাদের উদ্দেশ্য নয়। আমার মনে হয় আমরা যে রাজনীতি করি তার বাইরে পরিবারকে রাখা উচিত। যে কথা আমি বলিনি অনেক সময়ে সে কথা বেরিয়ে যায়, তার ফলে লোকেদের মনোবেদনা, মনপীড়ার কারণ হয়। আমি আবার বলছি, আমি অনিলবাবুর নাম করেও বলিনি। আমি জানি না কান্তিবাবু হয়ত উত্তেজনার বসে নামটা করে ফেলেছেন। অনিলবাবুর মেয়ে পরীক্ষা দিচ্ছে, এটা একটা ইনসিডেন্ট হয়ত এর সঙ্গে প্রশ্ন ফাঁসের কোনও সম্পর্ক আছে। আমার স্টেটমেন্টটা চেক করলাম কোথাও এই কথা বলা নেই। আমি চাই রেকর্ড শুড বি সেড স্ট্রেট। আমি মনে করি এই বিধানসভায় আমরা যেটা বলি না, সেটা বলানো উচিত নয়। আক্রমণের জায়গা যথেষ্ট আছে। মন্ত্রীকে সমালোচনার জায়গা আছে কিন্তু তার সঙ্গে এমন লোকদের জড়িত করা উচিত নয় সেই অ্যালিগেশন এর সাথে যে অ্যালিগেশন আমি করিনি। অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ আপনি আমাকে ক্ল্যারিফিকেশনের সুযোগ দিয়েছেন। অন্তত সভায় একটা রেকর্ড থাকুক। আমি যেটা মনে করছি, যে আমরা যখন বিধানসভায় বক্তৃতা দিই তার রেকর্ড, রিপোর্টিং যাতে সংবাদপত্রে যথাযথ হয়। আমি চাই না সংবাদপত্রে কেউ কোনও ভুল করলে প্রিভিলেজ দিতে তাতে তার স্বাধীনতায় হস্তক্ষেপ করা হয়। আমরা চাই প্রপারলি, রিপোর্টিং হোক।

[12-10 — 12-20 p.m.]

## POINT OF ORDER

**শ্রী রবীন দেব ঃ** স্যার, আমি একটা গৌরবজ্জনক ইনফরমেশন রাখছি। আমাদের রাজ্যের বোলপুর থেকে নির্বাচিত সাংসদ শ্রী সোমনাথ চট্টোপাধ্যায়কে আজকে সকাল সাড়ে নটার সময় বর্ষশ্রেষ্ঠ সাংসদ হিসাবে সংবর্ধিত করা হয়েছে। এটা আমাদের রাজ্যের গৌরবের ব্যাপার। ইতিপূর্বে ৩ জনকে সংবর্ধিত করা হয়েছে। তার মধ্যে একজন হলেন ভারতের বর্তমান স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী ইন্দ্রজিৎ গুপ্ত। এ বারে সোমনাথ চট্টোপাধ্যায়কে সংবর্ধিত করা হয়েছে।

আমি হাউসকে এই গৌরবজ্জনক ইনফরমেশন জানাচ্ছি এবং তাকে আমরা এই হাউস থেকে অভিনন্দন জানাই।

**Mr. Speaker :** On behalf of the House I also congratulate Mr. Somnath Chatterjee for getting this award.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি এবং এ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ৬৮ বছরের প্রবীণ কৃষক ও ক্ষেতমজুর আন্দোলনের নেতা, ঐতিহাসিক তেভাগা আন্দোলনের যোদ্ধা, এস. ইউ. সি. দলের পশ্চিমবঙ্গ রাজ্য কমিটির সদস্য আমির আলি হালদার, গত ১১ই জানুয়ারি সি. পি. এম. নিয়োজিত ঘাতকদের আক্রমণে খুন হয়েছেন। ১১ই জানুয়ারির পর দীর্ঘ ২ মাস অতিক্রান্ত হতে চলল, কিন্তু এফ. আই. আর. হলেও এখনও পর্যন্ত আসামী ধরা পড়েনি। তারা সন্ত্রাস ও ব্যক্তি হত্যার ষড়যন্ত্র চালিয়ে যাচ্ছে। আজকে এস. ইউ. সি.-কে রাজনৈতিক ভাবে মোকাবিলা করতে সক্ষম না হয়ে তারা এভাবে ব্যক্তি হত্যা সন্ত্রাস চালাচ্ছে। আমি এই ঘটনার পরিপ্রেক্ষিতে আরেকটা উদ্বেগজনক ঘটনার কথা উল্লেখ করতে চাই। গত ১৭ই মার্চ রাত দেড়টার সময় জয়নগরে আমার বাড়িতে, বাড়ির গ্রিল ভেঙে সমাজবিরোধীরা ঢোকবার চেষ্টা করে। সেই গ্রিল ভাঙার শব্দ পেয়ে বাড়ির লোকজন চিৎকার করতে থাকে এবং আশেপাশের লোকজন উঠে যায়। তখন সেই সমাজবিরোধীরা পালিয়ে যায়। তারা সশস্ত্র ভাবে এসেছিল এবং তাদের হাতে ভোজালি ইত্যাদি ছিল। এই ঘটনা থানায় জানানো হয়। থানা থেকে অফিসাররা এসেছিলেন। কিন্তু ঘটনার পর দেড় দিন অর্থাৎ ৩৬ ঘন্টা অতিক্রান্ত হল, কিন্তু এখনও পর্যন্ত কোনও অপরাধী ধরা পড়েনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমার বাড়িতে চুরি বা ডাকাতি হওয়ার মতো কোনও আকর্ষণীয় সম্পদ নেই, এটা সকলেই জানেন। সমাজবিরোধীদের আক্রমণ, ব্যক্তি খুন ও ষড়যন্ত্র কি উদ্দেশ্যে হচ্ছে, সে ব্যাপারে পূর্ণাঙ্গ তদন্তের জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে এর প্রকৃত উদ্দেশ্য উদ্‌ঘাটিত করে এর প্রতিকার ও প্রতিবিধানের ব্যবস্থা করা হোক।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Yesterday when Mr. Saugata Roy was making his statement, I heard it. He never mentioned the name of Anil Biswas. He mentioned the editor of Ganasakit—by post, not by name. He referred the editor's daughter was appearing for the examination. So many more people appeared for the examination. Over the years, my children also appeared for the examination. At one time, we also appeared for the examination. Many of our relatives and parents were holding very important position in life. we had been appearing for the examination over the years, but it had never been asked for the question. But it is unfortunate that now everything has become devalued. Quality of journalism, quality of Parliamentary ethics—everything has become devalued. It is the bounden duty of the journalists to protect the parliamentary

system, not to denigrate it. I have time and again repeatedly told at meetings with the journalists, in seminars and programmes. We held many programmes on this. The journalist have definitely the right to communicate to the people in a truthful for as to what expressed. It is for this purpose we have been opening parliament to the people through Television. Ours is the first state in India, even before the Lok Sabha to open to the TV when TV. Rajeshwar Rao was the Governor here. I believe that the people have the right to know as to what is going on here because we are their representatives. That is democracy. But if something modified or put in a different way or something is put in a Member's mouth or something is imputed then the Members also put to harm. A wrong image is created. The Newspapers should be very much cautious in doing that. They do not have the right to do that. They have the right to report correctly on what happens. They do not have the right to impute things. The Members also have the responsibility when they address the House—they should address in a manner where meaning can be correctly understood. That is to be understood very clearly. I have been something a long of victimisation of newspaper. I did it in my own way. Soverignty is the most important thing in life. One has to be sober, one has to be dignified. This challenge is coming. It is coming in politician's life. We have to face the situation. We have to face it with dignity because we are peoples representative. If there is no dignity in politician's life then we should do some other business. We should not come here because then we are not fit for this life. I would again appeal to the journalists. They have the right to come here. We are very liberal in issueing passes. We do not restrict their movement. But they should have a self-restraint on themselves. They should not exceed the boundaries. They should report correctly as to what happens. There is no impediment on their reporting. Nobody wants to impose any impediment on their reporting. They should keep themselves in that way. Thats all.

Now, Mr. Pankaj Banerjee, what is your point of information.

[12-20 — 12-30 p.m.]

## POINT OF INFORMATION

**শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি যেটা আপনার মাধ্যমে এই সভার কাছে, মাননীয় সদস্যদের জানাতে চাই, সেটা হচ্ছে যে, আজকে পশ্চিমবঙ্গের প্রায় ৫০ হাজার শিক্ষক কলকাতার রাজপথ ধরে সরকারের বিরুদ্ধে তাদের দাবি সনদ নিয়ে হাজির হয়েছে।

রানী রাসমণি রোড দিয়ে যখন তারা আমাদের এই পবিত্র বিধানসভার দিকে যাত্রা করেছিলেন, তখন পুলিশ তাদের গতিপথ রোধ করে দিয়েছেন। তারা এই রানী রাসমণি রোডের উপর এই তপ্ত গ্রীষ্মের দুপুরে, তপ্ত পিচের উপর বসে আছে। তারা সরকারের কাছে তাদের উপর যে অবিচার হয়েছে সেটা জানাতে চান। আজকে জানেন যে ৫২ হাজার প্রাথমিক শিক্ষক রিটায়ার্ড করেছেন। দীর্ঘদিন শিক্ষকতা করে, ছাত্র ছাত্রীদের পড়াশোনা করানোর মাধ্যমে, ভবিষ্যত জাতি গঠন করার মাধ্যমে আজকে রিটায়ার্ড করার ১০-১২ বছর পরেও তাদের পেনশন দেওয়া হচ্ছে না। কয়েক হাজার শিক্ষক রিটায়ার্ড করার পরে পেনশন না পেয়ে মারা গেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, একজন শিক্ষক কলকাতার রাজপথে ভিক্ষা করছেন এবং তার স্ত্রী ও সন্তানদের খাওয়ানোর জন্য তারা সরকারের কাছে দাবি সনদ নিয়ে হাজির হয়েছেন।

(এইসময় মাইক অফ হয়ে যায়।)

## REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I beg to present the 16th Report of the Business Advisory Committee which met in my Chamber on the 14th and 18th March, 1997, and recommended the following revised programme of business for the 20th and 22nd March, 1997, and programme of business for the 26th and 27th March, 1997.

| | | |
|---|---|---|
| 20.3.1997, Thursday : | (i) General Discussion on Budget .. | 4 hours |
| | (ii) Presentation of Supplementary Estimates for the year 1996-97 | |
| 22.3.97, Saturday : | (i) General Discussion on Budget .. | 4 hours |
| | (ii) Motion for Vote on Account .. | 1 hour |
| | (iii) Motion for Demands for Grants of all Department .. | 1 hour |
| 26.3.97, Wednesday : | Discussion and Voting of Demands for Supplementary Grants for the year 1996-97 | 4 hours |
| 27.3.97, Thursday : | (i) The West Bengal Finance Bill, 1997 (Introduction, Consideration and Passing) | 4 hours |
| | (ii) The West Bengal Appropriation Bill, 1997 (Introduction, Consideration and Passing) | 2 hours |
| | (iii) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1997 (Introduction, Consideration and Passing) | 1 hour |

*N. B.* (i) The House will sit at 10.00 a.m. on Saturday, the 22nd March, 1997;

(ii) There will be no Mention Cases on Saturday, the 22nd March, and Thursday, the 27th March, 1997 ; and

(iii) Programme of Business for the 21st March, 1997 will remain unchanged.

(iv) There will be a Lunch on Saturday, the 22nd March, 1997.

I would now request the Minister-in-Charge of Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 16th Report of the Business Advisory Committee, as presented to the House, be agreed to by the House.

The motion was then put and agreed to.

## MENTION CASES

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি আগেও বহুবার বলেছি, আজও বলছি। ব্যারাকপুর মহকুমা বি. টি. রোডেরই মধ্যে। একটি অত্যন্ত ব্যস্ত ও গুরুত্বপূর্ণ রাস্তা এই বি. টি. রোড। আবার বালি ব্রীজ বন্ধ হয়ে যাওয়ার ফলে সমস্ত গাড়ি কল্যাণী এক্সপ্রেস রোড দিয়ে যেতে হচ্ছে। ফলে, বি. টি. রোড অত্যন্ত বেশী ব্যস্ত হয়ে পড়েছে। আপনি জানেন, এই রাস্তাটি আগেও ভগ্নদশায় ছিল, আজও আছে। সেখানে ডিভাইডার বসিয়ে রাস্তা আরও ছোট করে দেওয়া হয়েছে, সেখানে লাইটও নেই। ফলে প্রতিদিন অ্যাক্সিডেন্ট হচ্ছে। অবিলম্বে বি. টি. রোডের সংস্কার করা, ডিভাইডার তুলে দিয়ে ট্রাফিক মার্কিং করা এবং আলোকিত করা ; সাথে সাথে বি. টি. রোড-বারাসাত রোড ট্রাফিক ব্যবস্থার উন্নতি করার বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্যার, আপনার মাধ্যমে পুর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার মন্তেশ্বর-দেনুর সড়ক ১৯৮৮/৮৯ সালে রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়। ঐ এলাকা দুর্গম এলাকা কিন্তু এখনও পর্যন্ত ঐ রাস্তা নির্মাণের ক্ষেত্রে কোনও অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে না। সংস্কারের ক্ষেত্রে ঐ রাস্তাটা চরম অবহেলা এবং বঞ্চনার শিকারে পর্যবসিত হয়েছে। ফলে ঐ এলাকার মানুষের অসন্তোষ বাড়ছে। বিভাগীয় ইঞ্জিনিয়ারের সঙ্গে কথা বলেছি এবং বলছি কিন্তু কোনও অগ্রগতি ঘটছে না। এখানে পূর্ত মন্ত্রী মহাশয় উপস্থিত রয়েছেন, একাধিকবার তার দৃষ্টি আকর্ষণ করেছি যাতে জরুরী ভিত্তিতে রাস্তাটা নির্মাণের কাজ করা হয়। আবার বলছি, যাতে এই আর্থিক বছরের মধ্যে উল্লেখযোগ্য কাজ সম্পূর্ণ হয় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি।

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে কৃষি-বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সারা পশ্চিমবাংলার ব্যাপক এলাকায় আলু চাষীদের যে ভয়াবহ অবস্থা তাতে মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি দেন না বা কর্ণপাত করেন না। আমার জেলা মালদায় আলুর বন্ড নিয়ে চাষীদের মধ্যে প্রচন্ড অরাজকতা সৃষ্টি হয়েছে। আজকে বামফ্রন্টের যারা ক্ষমতায় আছেন তারা নিজের নিজের এলাকায় আলুর বন্ড নিয়ে দলবাজি

করছেন। এটা খুব নক্কারজনক ঘটনা। আমরা চাই, চাষী—সে যে কোনও দলের হোক তাদের সবাইকে সমানভাবে বন্ড বন্টন করতে হবে। এমনও দেখা গেছে যে, অনেক জায়গায় আলু উৎপাদন হয় না কিন্তু সেখানেও পঞ্চায়েত সমিতির মাধ্যমে আলুর বন্ড ডিস্ট্রিবিউশন করা হয়েছে। সেখানে কোটা হিসাব ভাগ করে নিজেদের লোকেদের মধ্যে দিয়ে দেওয়া হয়েছে। ফলে দু-টাকার বন্ড ৩০ টাকায় বিক্রি হচ্ছে। পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান, প্রধান প্রভৃতি লোকেরা এর সঙ্গে যুক্ত রয়েছেন। আমার বিধানসভা এলাকার চাতর গ্রামসভাতে সমবায় সমিতিকে আলুর বন্ড ভাগ করে দেওয়া হয়েছে। তারা নিজেদের মধ্যে ভাগ করে বিক্রি করে দিচ্ছে। আমার বিধানসভা এলাকায় আলুর দাম ১ টাকা ৪০ পয়সা কিলো। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে আলু চাষীরা সুইসাইড করতে বাধ্য হচ্ছে। এই রকম একজন চাষী মালদা জেলা হাসপাতালে ভর্তি আছে, তিনি বিষ খেয়ে আত্মহত্যা করতে গিয়েছিলেন। আজকে এই অবস্থার জন্য তদন্ত করতে হবে। সর্বত্র বন্ড যাতে ঠিকমতো বিলি বন্টন হয় তার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তদপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যে গত ১৯৯৬ সালের মার্চ মাস থেকে বালি ব্রিজের সংস্কারের কাজ শুরু হয়েছে এবং উত্তরাংশের কাজ দ্রুতগতিতে শুরু হয়েছিল। এটা প্রশ্ন-উত্তরের এবং দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের সময় বিধানসভায় বারবার আলোচিত হয়েছে এবং মাননীয় মন্ত্রী এ বিষয়ে উত্তর দিয়েছেন, যে ১৯৯৭ সালে মে মাসের মধ্যে এক অংশের কাজ শেষ হবে এবং পরবর্তী দক্ষিণ অংশের কাজ শুরু হবে দ্রুতগতিতে। যে কাজ চলছিল সেটা আমাদের কাছে অজ্ঞাত কারণে দু-সপ্তাহ ধরে বালি ব্রীজের কাজ বন্ধ হয়ে রয়েছে। অর্থাৎ নির্দিষ্ট সময়ে এই কাজ শেষ হবার কোনও রকম সম্ভাবনা দেখা যাচ্ছে না। এর পাশাপাশি আমাদের জি. টি. রোড-এর উপর ফ্লাই ওভার স্যাংশন হয়ে গেছে। এক দিকে ফ্লাই ওভার এবং অন্য দিকে বালি ব্রিজ এই মধ্যবর্তী অঞ্চলে শালকিয়ার কাছে জি. টি. রোডে যানবাহন সমস্যা দেখা যাবে। মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি যদি আমাদের অবগতির জন্য জানান তাহলে ভাল হয়। আমি বলতে চাই যে অবিলম্বে বালি ব্রিজের উত্তরাংশের কাজ শেষ করতে হবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গই ভারতবর্ষের মধ্যে এক মাত্র রাজ্য যেখানে প্রাইমারি শিক্ষকরা স্কুলে যান, ডেলি ক্লাস করান কিন্তু তারা মাহিনা পান না। এই পশ্চিমবাংলায় ৫২ হাজার শিক্ষক এই রকম দুরবস্থার মধ্যে আছেন। শিক্ষকরা বাধ্য হয়ে হাইকোর্টে আবেদন করেন এবং খুব সম্প্রতি হাইকোর্ট যাতে এই ৬০ বছরের উর্দ্ধে শিক্ষকদের বকেয়া টাকা অবিলম্বে দেওয়া হয় তার জন্য রাজ্য সরকারকে নির্দেশ দিয়েছেন। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করব এটাকে চ্যালেঞ্জ হিসাবে না নিয়ে মানবিকতার কারণে শিক্ষার স্বার্থে, শিক্ষার পরিবেশের স্বার্থে, ছাত্র-ছাত্রীদের, বাংলার মানুষের স্বার্থে এই হাইকোর্টের রায় অনুযায়ী এই শিক্ষকদের সমস্ত টাকা দেওয়ার ব্যবস্থা করবেন এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকায় দুটি রাস্তার অবিলম্বে সংস্কার হওয়ার দরকার। উত্তর ২৪ পরগনার হাসনাবাদ থেকে হেমনগর এবং দক্ষিণ ২৪ পরগনা ও উত্তর ২৪ পরগনার মধ্যে বাবুঘাট থেকে ধামাখালি এবং সোনাখালি। এই রাস্তা দুটি পি. ডব্লু. ডি. রোডস মাঝ মধ্যে সংস্কার করে। এই রাস্তাটি দিয়ে মন্ত্রী মহাশয়রা যাতায়াত করেন, মাননীয় কান্তি গাঙ্গুলি এবং গনেশ মন্ডল মহাশয়রা যাতায়াত করেন, তারা নিশ্চয়ই এটা জানেন। সেখানে মাঝে মাঝে কাজ হয় কিন্তু সম্পূর্ণভাবে রিপেয়ারের কাজ হওয়া দরকার। বামফ্রন্ট আসার পর হিঙ্গলগঞ্জ থেকে হেমনগর এই রাস্তাটি তৈরি হয়েছিল, সেটা নষ্ট হয়ে যাচ্ছে। আমি আবেদন করছি অবিলম্বে এই রাস্তা দুটির সংস্কার করা দরকার। হাজার হাজার মানুষ সুন্দরবন থেকে বসিরহাট যাতায়াত করেন। যদি অবিলম্বে সংস্কার না হয় তাহলে দুর্ঘটনায় পতিত হতে হবে। রাস্তাগুলির উপর যে ব্রিজগুলি আছে সেগুলিও সংস্কার হয়নি। যদিও ব্রিজগুলি তৈরি করার জন্য ইজারা দেওয়া হয়েছে, তবুও সম্পূর্ণ মেরামত হয়নি। এই রাস্তাগুলি সংস্কারের জন্য অবিলম্বে পূর্ত দপ্তর যেন যথাযথ ব্যবস্থা নেন তারজন্য অনুরোধ করছি এবং হাসনাবাদ থেকে হেমনগর রাস্তাটি যে সংস্কার হচ্ছে না সেই ব্যাপারে নজর দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ কবছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি জানেন, আসানসোল মিউনিসিপ্যালিটি ১০৪ বছরের বিরাট শহর। পশ্চিমবঙ্গ সরকার যে যে জায়গা থেকে মাক্সিমাম রেভেনিউ আদায় করে আসানসোল তার অন্যতম। এই আসানকোলের ই. সি. এলের কাছ থেকে সেস বাবদ ৭০০ কোটি টাকা, মোটর ভিহিকিল-স বাবদ ১০০ কোটি টাকা বছরে আদায় করে। এ ছাড়া সেলস ট্যাক্স, ইনকাম ট্যাক্সের কথা ছেড়ে দিচ্ছি। কিন্তু এই আসানসোল শহরে পানীয় জলের ভীষণ হাহাকার চলছে। এখন জলের যে অবস্থা তাতে আগামী গ্রীষ্মকালে হাহাকার উঠে যাবে। কিন্তু এই সরকার এই বিষয়ে কর্ণপাত করছেন না। এখন জলের যে অবস্থা তাতে সারা দিনে আধ ঘন্টা পানীয় জল দেওয়া হচ্ছে, বিশেষ করে রেলপাড় অঞ্চলে যেখানে অনুন্নত সম্প্রদায়ের বাস, যেখানে সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ বসবাস করেন। যেমন, ও. কে. রোড, আজাদবাড়ি, হাজিনগর, বাবুয়াতালাও, হিলভিউ পার্ক, কল্যাণনগর, চাঁদমারি প্রভৃতি অঞ্চল। আপনি শুনলে আশ্চর্য হবেন, গত ২ মাস আগে কংগ্রেসের পক্ষ থেকে পানীয় জলের জন্য মিউনিসিপ্যালিটিতে গিয়েছিলাম—আমি সেখানে ছিলাম—মেয়র তখন আমাদের বিরুদ্ধে কেস করে দিলেন। অবস্থা দেখুন, জল চাইতে গেলে একজন বিধায়ক হলেও তার বিরুদ্ধে কেস করে দেওয়া হচ্ছে। সাধারণ মানুষরা জল চাইতে গেলে তাদের বিরুদ্ধেও কেস করে দেওয়া হচ্ছে, পুলিশ লেলিয়ে দেওয়া হচ্ছে। সেখানে পানীয় জলের হাহাকার ভীষণভাবে দেখা দিয়েছে। তাই আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, উনি রাইটার্স বিল্ডিং-এ মিটিং না করে আমার কথা শুনে আসানসোলে গিয়ে দেখে আসুন। দামোদর নদীর পরিবর্তন হচ্ছে, সেই অবস্থাটা দেখে জল কি করে পাওয়া যাবে তারজন্য যুদ্ধকালীন তৎপরতার সাথে উপযুক্ত ব্যবস্থা নিন। তা না হলে আগামী দিনে অবস্থা আরও ভয়ঙ্কর হবে।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুগান্তর পত্রিকার কর্মীদের দাবির সমর্থনে আমি কয়েকটি কথা বলতে চাই। যুগান্তর পত্রিকা ১৮ ফেব্রুয়ারি ১৯৯৬ সাল থেকে একটা ফ্যাক্সের মাধ্যমে সাসপেন্ডেড অর্ডার করে দিয়ে বন্ধ করে দেওয়া হয়েছে। ১৫৩ দিন ধরে সাংবাদিক, কর্মীদের উদ্যোগে এই পত্রিকাটি বের হয় এবং ২১শে জুলাই তার সর্বশেষ সংস্করণ প্রকাশিত হয়েছিল। ১৯৮৬ সাল থেকে মালিক কর্তৃক কোনওরকম ব্যালান্স-শিট প্রকাশ করা হয়নি। মালিকের বিভিন্ন জায়গা, এলাহাবাদ, কলকাতার বাগবাজার, নোনাপুকুর ট্রামডিপো প্রভৃতি এই সমস্ত জায়গা—মিলিয়ে প্রায় ১০০ কোটি টাকার মতোন সম্পত্তি রয়েছে। ১৯৮৬ সাল থেকে পি. এফের টাকা কাটা হয়নি এবং মালিকও ৫ কোটি টাকা দিচ্ছেন না। ১৯৮৭ সাল থেকে ৫৫০ জন লোক যারা রিটেয়ার করেছেন বা চাকরি থেকে স্বেচ্ছায় চলে গেছেন সেই সমস্ত লোকেদের গ্রাচুইটি দেওয়া হয়নি। এইরকম ৭৫০ জন কর্মচারী দুঃখ-দুর্দশার মধ্যে রয়েছে। এই বিষয়ের প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করলাম এবং এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার ১১৮ নং ফলতা বিধানসভার একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঐ কেন্দ্রে কালিঘাট ফলতা যে রেলওয়ে লাইন ছিল সেটা ১৯৫৬ সালে উঠে গেছে। ৫৬ সালের পর থেকে ঐ লাইন পতিত হয়ে পড়ে থাকায় ঐ জায়গায় হাজার হাজার গরিব মানুষ যারা গৃহহীন, তারা ঐ জায়গায় বসবাস করছে। মার্টিন রেলওয়ে কোম্পানি, ইস্টার্ন রেলওয়ে এবং পশ্চিমবঙ্গ সরকারের ভূমি রাজস্ব দপ্তরের উপর এই জমির দায়িত্ব ছিল এবং গত ছয় বছর যাবৎ ওখানে যারা বাসস্থান তৈরি করেছে, তারা ইস্টার্ন রেলওয়েকে ট্যাক্স দিয়েছে। কিন্তু আমরা জানি এই ৪০ বছর যাবৎ যারা ওখানে বাস করছে, তাদের পাট্টা দেওয়া হবে। এবং সরকারের যাতে আয় বাড়ে তার একটা বন্দোবস্ত হবে। কিন্তু ৪০ বছর পর দেখলাম তাদের উচ্ছেদের নোটিশ দেওয়া হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাব, ঐ হাজার হাজার মানুষকে বাস্তুচ্যুত না করে সরকারের যাতে আয় হয় সেই ব্যবস্থা করুন এবং তাদের পাট্টা দিয়ে তাদের কাছ থেকে খাজনা আদায় করে রাজস্ব যাতে আয় হয় সেই ব্যবস্থা করুন এবং তাদের পাট্টা দিয়ে তাদের কাছ থেকে খাজনা আদায় করে রাজস্ব ভরে সেই ব্যবস্থা করুন। তাদের বসবাসের স্থায়িত্ব দিতে হবে এবং তাদের বসবাসের একটা ব্যবস্থা করতে হবে। তাই আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি, তিনি এই বিষয়ে যাতে বিশেষ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের বাঁকুড়া জেলার দক্ষিণ দিকে যে থানাগুলো আছে, সেই এলাকাগুলোর বিষয়ে জানাচ্ছি। সেখানে ইতিমধ্যে পানীয় জলের অভাব দেখা দিয়েছে, সাধারণ মানুষের এবং গবাদি পশুর ব্যবহারের জন্য জলের সমস্যা দেখা দিয়েছে। গত খরিপ মরশুমের শেষ থেকে এখনও পর্যন্ত কোনও বৃষ্টি সেই সব এলাকায় হয়নি। আমার প্রস্তাব কংসাবতী জলাধার থেকে মার্চের শেষ দিকে যদি পাঁচ দিন জল দেওয়া হয় তাহলে ওখানকার কূয়ো এবং টিউবওয়েলের জলের লেভেল

যা নেবে গেছে, তা খানিকটা উঠবে। সেই জন্য এই বিষয়টা সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীতলকুমার সরদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প ও বাণিজ্য মন্ত্রীর একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ, দয়া করে একটু শুনুন। ওখানে একটা লেনদেনের ব্যাপার আছে। মৌড়িগ্রাম রেলওয়ে স্টেশনের পাশে একটা জমি ৪৬.২ একর জমি যার বর্তমান সরকারি মূল্য ১৪ কোটি টাকা, সেই জমিটা মাত্র ৭২ লক্ষ টাকায় ফিজারিও কনজারভা অ্যালেনা কোম্পানিকে হস্তান্তর করা হচ্ছে। শুধু তাই নয় এই অ্যালেনা কোম্পানিটা দাউদ ইব্রাহিমের। এরা মহারাষ্ট্র এবং গুজরাটে ফুড প্রসেসিং কোম্পানি করতে গিয়েছিল। কিন্তু ঐ সব স্টেট তাদের জমি লিজ দেয়নি। আমার মনে হয় এখানে শুধু রাজ্য স্তরে নয়, জেলা স্তরেও একটা লেনদেন হচ্ছে। ৭২ লক্ষ টাকায় জমিটা দেওয়া হচ্ছে, বর্তমানে যার বাজার মূল্য ১৪ কোটি টাকা। মন্ত্রী মহাশয় এই বিষয়ে যদি জবাব দেন আমি খুব খুশি হব।

**শ্রী আনন্দগোপাল বিশ্বাস :** (নট প্রেজেন্ট)

**শ্রী শক্তি রানা :** (নট প্রেজেন্ট)

**শ্রী সুভাষ সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নয়াগ্রাম বিধানসভা কেন্দ্রের মধ্যে গোপীবল্লভপুর ব্লকে বিদ্যুতের একটি সাব-স্টেশন তৈরির জন্য বালি ফিলিং-এর কাজ ১৯৮৫ সালে হয়েছিল কিন্তু তারপর থেকে আজ পর্যন্ত সেটা কার্যকরি হয়নি। এর ফলে ওখানকার মানুষের মধ্যে তীব্র ক্ষোভের সঞ্চার হয়েছে। ঐ জায়গাটি খুবই দামী—প্রতি ডেসিমেল জমির দাম হচ্ছে প্রায় ৬০/৭০ হাজার টাকা। ঐ রকম একটা দামী জমি মানুষ দান করা সত্ত্বেও কাজটি হয়নি। মাননীয় মন্ত্রীর এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এই সাব স্টেশনটির কাজটি শেষ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, উলুবেড়িয়াতে একটি মহকুমা হাসপাতাল আছে। এই হাসপাতালটির এক পাসে সাউথ ইস্টার্ন রেলওয়ের রেল স্টেশন এবং জাতীয় সড়ক। প্রতিদিন এই হাসপাতালে ৮/১০টি করে অ্যাকসিডেন্ট কেস আসে। কিন্তু সেখানে সেইভাবে কোনও ব্লাড ব্যাঙ্ক নেই। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, একটি ব্লাড ব্যাঙ্ক যা চালু হয়েছিল তাতে ২০. ১২. ৯৫ থেকে ৩১. ১২. ৯৬ পর্যন্ত ৩৩৬ বোতল রক্ত জমা পড়ে এবং কাল পর্যন্ত জমা পড়েছে ৪৫০ বোতল রক্ত। গরিব মানুষ অ্যাক্সিডেন্ট কেস নিয়ে যারা আসেন তাদের ক্ষেত্রে দেখা যায় যে বাইরে থেকে রক্ত আনতে আনতেই রোগী মারা যায়। কাজেই এই ব্লাড ব্যাঙ্কটি যাতে নিয়মিতভাবে চালু করা যায় তারজন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, তা ছাড়া আমি বারে বারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানিয়েছি যে সেখানে কুকুরে কামড়ানোর, সাপে কামড়ানোর ঔষুধ, ইঞ্জেকশন পাওয়া যাচ্ছে না তার ব্যবস্থা করুন কিন্তু তার ব্যবস্থা হচ্ছে না। বাইরে থেকে

৪/৫ শো টাকা খরচ করে গরিব লোকরা এই ইঞ্জেকশন কিনতে পারে না। গরম পড়েছে, কুকুরে কামড়ানো, সাপে কামড়ানো রোগীর সংখ্যা বাড়ছে, কাজেই অবিলম্বে এর ব্যবস্থা করা প্রয়োজন। তারপর স্যার, ওখানে বেরিয়াম এক্স-রে করার যে মেশিনটি আছে তাতে মাসে একটি করে এক্স-রে হয়। আমি বারবার দৃষ্টি আকর্ষণ করে বলেছি যে ঐ উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে শুধু ওখানকার মানুষরাই নন, পাশের মেদিনীপুর, পুরুলিয়া থেকেও মানুষরা আসেন, কাজেই বেরিয়াম এক্স-রে মেশিনটি ঠিক ভাবে চালু করা হোক, কিন্তু তা হয়নি। গরিব লোক যারা পেটের অসুখে ভুগে মারা যাচ্ছে তাদের বেরিয়াম এক্স-রে করার জন্য এটি অত্যন্ত জরুরী। অবিলম্বে যাতে এই বেরিয়াম এক্স-রে মেশিনটি ওখানে ঠিকমতোন চালু হয় তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর ওখানে এক্স-রে করার যে মেশিনটি আছে তাতে দু/একটি প্লেট তুলে ষড়যন্ত্র করে খারাপ করে রাখা হয় যাতে রোগীরা বাইরে থেকে করাতে বাধ্য হয়। এ দিকের প্রতিও দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ২০ বছর হয়ে গেল বামফ্রন্ট সরকার চলছে, আমি বারবার অনুরোধ করা সত্ত্বেও ঐ হাসপাতালটির সম্বন্ধে তদন্ত হচ্ছে না, কোনও মন্ত্রীও হাসপাতালটি পরিদর্শন করতে যাচ্ছেন না। স্বাস্থ্য দপ্তরের কাছে আমার আবেদন, অবিলম্বে তদন্ত করে উলুবেড়িয়া মহকুমা হাসপাতাল সম্পর্কে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**श्री रामजनम मांझी** :- आदरणीय स्पीकर महोदय, मै आपके माध्यम से दमकल मिनिस्टर का ध्यान आकर्षित करना चाहता हूं। सर जैसा कि आप जानते है उवेड़िया शिल्पांचल है पर वहां पर कोई फायर ब्रिगेड नही हैं। आगलगी होने के कारण काफ जान-माल की क्षति हो रही है। और आप जानते है कि कुछ दिन पहले आग लगने के कारण काफी नुक्सान हुआ है। हांस्पीटल मे आग लगने के कारण और फायर ब्रिगेड नही होने के कारण लाखो रुपये का उपकरण जलकर नष्ट हो गया। इस लिए मे दमकल मंत्री से अनुरोध करता हूं कि उलजेड़िया इलाका मे फायर ब्रिगेड की व्यवस्था किया जाए। लोगो मे दहशत रहता है और आग लगने पर वह काफी हताश हो जाता है। उलवेड़िया शिल्पांचल है, जहां इलाके मे कितना कारखाना है। आग लगने पर बजबज इत्यादि जगहों से फायर ब्रिगेड मगाना पड़ता है। इसलिए मै मंत्री महोदय का ध्यान आकृष्ट करना चाहता हूं उलवेड़िया क्षेत्र मे फायर ब्रिगेड की व्यवस्था किया जाए।

[12-50 — 1-00 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি রাজ্যের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার মেদিনীপুর জেলার খেজুরি থানায় আজ পর্যন্ত কোনও কলেজ স্থাপিত হয়নি। অঞ্চলটি তফসিলি অধ্যুষিত। ওখানকার জনসংখ্যার ৮০ ভাগ তফসিলি। ওখানে কলেজ স্থাপনের উদ্দেশ্যে সাড়ে এগারো একর জমি নেওয়া হয়েছে এবং সেটা ভরাট করা হয়েছে। টাকা সংগ্রহের কাজও চলছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, তিনি যেন এ-সম্পর্কে বিবেচনা করে ওখানে একটি কলেজ স্থাপনের ব্যবস্থা করেন।

**শ্রী গুরুপদ দত্ত :** মাননীয় মহাশয়, কৃষি-বিপণন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি বলতে চাই, আমার বিধানসভা কেন্দ্র চন্দ্রকোণা, বাঁকুড়া, হুগলি এবং হাওড়া জেলা সংলগ্ন। আমার এলাকার প্রধান কৃষিজ ফসল আলু। আলু একটা লাভজনক ফসল। এবছর সেখানে রেকর্ড পরিমাণ আলুর উৎপাদন হয়েছে। কাঠায় যেখানে দুই কুইন্টাল হবার কথা, সেখানে কাঠা প্রতি উৎপাদন হয়েছে তিন কুইন্টাল। এই রেকর্ড পরিমাণ আলু উৎপাদনের ফলে সেখানকার পুরানো ১৮টি কোল্ড স্টোরেজে আলু রাখার স্থান সংকুলান হচ্ছে না। আমাদের পার্শ্ববর্তী রাজ্যগুলি হ'ল বিহার, ওড়িষ্যা এবং মধ্যপ্রদেশ। ঐ কয়েকটি রাজ্যতে গত ১৫ দিনের মধ্যে এখান থেকে কোনও আলুর চালান যায়নি। স্বাভাবিকভাবে রেকর্ড পরিমাণ আলুর উৎপাদন হ'লে তার দাম এখানে নেমে যাচ্ছে। আমি যেদিন ওখান থেকে আসি সেদিন দেখে এসেছি, কুইন্টাল প্রতি আলুর দর ২০০ টাকা থেকে ১৬০ টাকায় নেমে গেছে। আমার আবেদন, আলু রাখার জন্য আরও বেশি হিমঘর স্থাপন করা হোক এবং চাষীদের ভরতুকি দিয়ে সরকার থেকে আলু কেনার ব্যবস্থা করা হোক।

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রী তথা রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি আমরা শুনেছি যে, ঢাকা-আগরতলা, কলকাতা-ঢাকা রুটে বাস চলাচলের ব্যবস্থা হচ্ছে এবং কলকাতা থেকে যশোহর রেল চলাচলের ব্যবস্থা হচ্ছে। এসব প্রচেষ্টাকে স্বাগত জানিয়ে বলব, অতীতে রেল চলাচলের ক্ষেত্রে উত্তরবঙ্গ থেকে বাংলাদেশ হয়ে দক্ষিণবঙ্গ আসার মেইন রুট হিসাবে যেটা ব্যবহৃত হ'ত সেটা কিন্তু উপেক্ষিত হয়ে যাচ্ছে। রুটটা হচ্ছে, বার্ণপুর (পশ্চিমবঙ্গ)—দর্শনা — হার্ডিঞ্জ ব্রিজ — ঈশ্বরদি — আবদুলপুর — সান্তাহার — হিলি (পশ্চিমবঙ্গ তথা ভারতের সীমান্ত। হিলি স্টেশন সংলগ্ন চেকপোস্ট এমন কাছাকাছি যে, আর কোনও জায়গায় ট্রাঞ্জিটের সুবিধা নেই।)—পার্বতীপুর — সোদপুর — চিলাহাটি (বাংলাদেশ) — হলদিবাড়ি (ভারত) — জলপাইগুড়ি — শিলিগুড়ি। এই যে রুট, এই রুট দিয়ে এক সময় দার্জিলিং মেল, আসাম মেল চলাচল করত। আজকে কলকাতা-যশোহর রেলপথের কথা বলা হচ্ছে, কিন্তু তার সঙ্গে এই মেইন রুটটি কোনও আলোচনা হচ্ছে না। আমি স্যার আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি এই রুটটা বিশেষ ভাবে বিবেচনা করুন যাতে উত্তরবাংলার সাথে পশ্চিমবাংলার যোগাযোগের ক্ষেত্র সম্প্রসারিত হয়। আমি আপনার মাধ্যমে এই দাবি রাখতে চাই।

**শ্রী সেখ দৌলত আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। আমাদের ডায়মন্ডহারবার মহকুমা শহরে দীর্ঘ বছর ধরে বেশির ভাগ সেচ দপ্তরের জায়গা গুলি জবর দখল করে তৈরি হয়েছে লেনিন নগর, তৈরি হয়েছে ইন্দিরা নগর, তৈরি হয়েছে রবীন্দ্র নগর, তৈরি হয়েছে সুকান্ত নগর, তৈরি হয়েছে শরৎ নগর। কোনও কোনও নগর ২০/২৫ বছর তৈরি হয়েছে আবার কোনও কোনও নগর আরও পুরানো, ২৫-৩০ বছর আগে তৈরি হয়েছে। এই নগরগুলিতে বেশির ভাগ উদ্বাস্তুরা বাস করেন। আমাদের পপুলার বামফ্রন্ট সরকার উদ্বাস্তুদের জন্য দারুণ ভাবে লড়াই করছে। আমরাও উদ্বাস্তুদের জন্য লড়াই করতে চাই। ডায়মন্ডহারবার মহকুমা শহরে যে সমস্ত নগরপল্লীর কথা উল্লেখ করলাম সেখানে উদ্বাস্তুরা যাতে পাট্টা পায়, তারা

যাতে আমাদের দেশবাসী হিসাবে জীবন-জীবীকার সন্ধান এবং সন্ধানী হতে পারে তার জন্য সেচ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের মন্ত্রীমন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বিধায়করা বিভিন্ন সমস্যা নিয়ে বিভিন্ন মন্ত্রীকে চিঠিপত্র দিই। মুখ্যমন্ত্রী ছাড়া আর কোনও মন্ত্রীর থেকে সেই চিঠির উত্তর পাই না। ৬৮ একর জমি নিয়ে আলিপুরদুয়ারে একটা ভেষজ উদ্যান হবে বলে শিলান্যাস করা হয়েছিল। মন্ত্রী মহাশয় বলেছেন যে আমাদের এখানে ভেষজ শিল্পের বিকাশ দরকার। ১২ বছর আগে এই ভেষজ উদ্যানের শিলান্যাস হয়েছিল, তৎকালীন মন্ত্রী ননী ভট্টাচার্য মহাশয় শিলান্যাস করেছিলেন। তার কিছুটা ডেভেলপ করেছে কিছু কাজকর্ম হয়েছে। ১২ বছর হয়ে গেল সেই ভেষজ উদ্যান আজও শেষ হল না। আমি যেটা বারে বারে বলে থাকি তা হল মন্ত্রী মহাশয়রা যে শিলান্যাস করেছেন বিশেষ করে গত ২০ বছরে, সেই প্রকল্পের কাজগুলি আগে শেষ করুন। আগেকার শিলান্যাসের কথা ছেড়েই দিচ্ছি, সেইগুলিতো একেবারে গোল্লায় গেছে। বর্তমানে যে শিলান্যাসগুলি করা হয়েছে অগ্রাধিকারের ভিত্তিতে সেইগুলির কাজ শেষ করুন। খুব যেখানে জরুরি সেখানে শিলান্যাস করে সেই প্রকল্প রূপায়ণের উপর গুরুত্ব দেওয়া দরকার। মন্ত্রী মহাশয়রা যে সমস্ত শিলান্যাস আগে করেছেন সেই প্রকল্পের কাজ আগে রূপায়ণ করা দরকার। বাজেট পেশ হয়েছে, বিভিন্ন দপ্তরে আলোচনা করে সেই সমস্ত প্রকল্পের জন্য টাকা বরাদ্দ করে প্রকল্পগুলি রূপায়ণ করবেন, এই অ্যাশিয়োরেন্সটা আমরা চাইছি। কুচবিহারে হোমিওপ্যাথি কলেজ হবে বলে শিলান্যাস করা হল। কিন্তু আজও সেটা বাস্তবায়িত হয়নি। কুচবিহারে হোমিওপ্যাথি কলেজ এবং আলিপুরদুয়ারে ভেষজ উদ্যান যাতে তাড়াতাড়ি হয় তার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বিভিন্ন সমস্যা নিয়ে মন্ত্রী মহাশয়ের কাছে চিঠি লিখি তার উত্তর যাতে আমরা পাই সেই ব্যাপারে আপনার হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী আকবর আলি খন্দকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলায় এখন বিশাল ঘটনা ঘটতে চলেছে। এখানে কৃষি বিপণন মন্ত্রী উপস্থিত নেই, থাকলে ভাল হত। হুগলি জেলা হচ্ছে একটা নামকরা জেলা। এই জেলায় আলুর যা প্রোডাকশন হয়েছে তাতে এশিয়ার মধ্যে সর্বপ্রথম জেলা হিসাবে চিহ্নিত করা যায়।

(এই সময় মাননীয় সদস্য কিছু আলু হাতে নিয়ে সভাকে দেখাতে থাকেন) এই আলু হিমঘরে রাখার জন্য চাষীরা বন্ড পাচ্ছে না।

[1-00 — 1-10 p.m.]

স্যার, আজকে আলুর বন্ড নেই। কলকাতার কালোবাজারিরা ঢুকে পড়েছে। আজকে চাষীরা কোথায় আলু রাখবে? স্যার, দেখুন, আজকে আলু পাওয়া যাচ্ছে না। পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ আর কৃষক সমিতি এবং আপনাদের সি. পি. এম.-এর নেতারা সব আলুর বন্ড নিয়ে নিয়েছে। এক প্যাকেট আলুর বন্ড ৩০ টাকায় বিক্রি হচ্ছে। কোনও আলুর বন্ড পাওয়া যাচ্ছে না। আমি তাই কৃষি বিপণন মন্ত্রী—শিক্ষামন্ত্রী যেমন ভাবে প্রশ্নপত্র ফাঁসের

নায়ক তেমনি ভাবে আলু কেলেঙ্কারির নায়ক বীরেন মৈত্র মহাশয়ের পদত্যাগ দাবি করছি।

**ডাঃ মাখনলাল বাঙাল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে কুটিরশিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় সবং এলাকা একটি শিল্প প্রধান স্থান। সবং থানা এবং তার চারধারে প্রায় সমগ্র এলাকায় আড়াই লক্ষের বেশি মানুষের কাছে মাদুর শিল্প হচ্ছে অন্যতম প্রধান জীবিকা নির্বাহের উপায়। তারা এর ন্যায্য মূল্য পায় না। সরকারী ব্যবস্থাপনার মাধ্যমে এবং সরকারী সাহায্য যাতে মাদুর কাঠি এবং মাদুর কেনা-বেচার ক্ষেত্রে প্রসারিত হয় এবং চাষাবাদের সাথে সাথে মাদুর শিল্পের ক্ষেত্রেও যাতে সরকারী ঋণ ও ভরতুকি দেওয়া হয় তার ব্যবস্থা গ্রহণের জন্য আমি অনুরোধ জানাচ্ছি। প্রচলিত ও উন্নতমানের মাদুর বিক্রয়কল্পে দেশ বিদেশে বিক্রির জন্য বিক্রয় কেন্দ্র স্থাপন এবং বৈচিত্র্যপূর্ণ মাদুর বিদেশে রপ্তানির সুযোগ করে দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পেলব কবি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে কোলিয়ারি এলাকা, বিশেষ করে জামুরিয়া থানা এলাকায় মাফিয়াদের উপদ্রব দিনের পর দিন বেড়ে চলেছে। এর মধ্যে গত ১২ তারিখ সন্ধ্যা ৭টায় একটি ঘটনা ঘটে গেছে। সি. আই. টি. ইউ.-এর সেক্রেটারি, বলিরাম পান্ডেকে দুষ্কৃতকারিরা গুলি করেছে। এখন তিনি কালনা হাসপাতালে আশঙ্কাজনক অবস্থায় ভর্তি আছেন। পুলিশ এখনও পর্যন্ত কাউকে গ্রেপ্তার করেনি। এই রকম ঘটনা ওখানে প্রায়ই ঘটছে। পুলিশের একাংশ প্রত্যক্ষ ভাবে এই সমস্ত ঘটনার সাথে যুক্ত বলে মনে হয়। যার ফলে এই জাতীয় ঘটনা দিনের পর দিন বাড়ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যথোপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী খারা সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং মাদ্রাসা শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় ৮নং গোড়াইল গ্রাম পঞ্চায়েতে 'ভাদ্রইল জুনিয়র মাদ্রাসা'-টি অনেকদিন থেকে সরকারের মাধ্যমে স্থাপিত হয় এবং ১৯৮৯ সাল থেকে সেটিকে মাধ্যমিক স্তরে উন্নীত করা হয়। ১৯৯৮ সাল থেকে সেটিকে মাধ্যমিক স্তরে উন্নীত করা হয়। ১৯৯১ সাল থেকে সেখানকার ছাত্রছাত্রীরা তপন থেকে ৪০ কি.মি. দূরে কুমারগঞ্জে আরব বাদকানাই হাই মাদ্রাসাতে নিয়মিত ভাবে মাধ্যমিক পরীক্ষা দিয়ে আসছে। সেখানে আদিবাসী এবং তফসিল সম্প্রদায়ের বসতি থাকলেও মুসলিম সম্প্রদায়ের মানুষও উল্লেখযোগ্য ভাবে আছে। তাদের পড়াশুনার দিকে লক্ষ্য রেখে, উক্ত জুনিয়র মাদ্রাসা স্কুলটিকে হাই মাদ্রাসায় উন্নীত করার জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রমেশ রায় ঃ** (অনুপস্থিত ছিলেন)।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গোয়ালপোখড় থানা এবং চাকুলিয়া থানার কান কি. টি. ও পি. পুলিশের দুর্নীতি এবং ঘুস নেওয়ার ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তার হস্তক্ষেপ

প্রার্থনা করছি। এমন অবস্থা দাঁড়িয়েছে যে, সাধারণ মানুষ রেশন কার্ড হারিয়ে গেলে তার জি. ডি. এন্ট্রি করতে গেলে বা কারুর বাড়ি আগুনে পুড়ে গেলে খবর দিতে গেলে পুলিশ এন্ট্রি করছে না। জি. ডি. এন্ট্রি বা যে কোনও এন্ট্রি করতে গেলে ঘুস ছাড়া করে না। তারপরে ন্যাশনাল হাইওয়েতে যেভাবে চুরি, ডাকাতি, দিনের পর দিন বাড়ছে এবং নারী হত্যা এবং নারী ধর্ষণ বাড়ছে সেই ব্যাপারে পুলিশের তৎপরতা সেরকম দেখা যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীকে অনুরোধ করছি যাতে অবিলম্বে এইসব অরাজকতা বন্ধ করা হয়। তা না হলে সেখানকার মানুষেরা বাধ্য হয়ে পুলিশের বিরুদ্ধে আন্দোলনে নেমে পড়তে বাধ্য হবে। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আবার মন্ত্রীর কাছে এই বিষয়ে দৃষ্টি আকর্ষণের আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, গত ২০ বছরে এই রাজ্যে কোনও জেলা পরিষদের হিসাব অডিট হয়নি। পশ্চিমবঙ্গে ৩৪৬টি পঞ্চায়েত সমিতি আছে, তার মধ্যে ৯টি পঞ্চায়েত সমিতি ১৯৮৬ সাল পর্যন্ত অডিট রিপোর্ট প্লেস করেছে। সারা পশ্চিমবঙ্গে অডিট রিপোর্ট না দেওয়ার জন্যে পঞ্চায়েতে যে বছরে ১ কোটির থেকে ৭ কোটি টাকা খরচের কোনও হিসাব নেই। এই কারণে পঞ্চায়েত সমিতির সামনে কংগ্রেস দলের পক্ষ থেকে এর হিসাব দেওয়ার দাবি জানানো হচ্ছে এবং ধর্না চলছে। প্রয়োজন হলে যুব কংগ্রেস থেকে বাংলা বনধের ডাক দেবে। একদিকে শিক্ষাক্ষেত্রে প্রচন্ড কেলেঙ্কারি হচ্ছে অন্যদিকে পঞ্চায়েতে কোটি কোটি টাকার তছরূপ হচ্ছে। কিন্তু হিসাব অডিট হচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে, বিধানসভাতে এই জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির একটা সার্টেন স্টেজ পর্যন্ত অডিট রিপোর্ট দাখিল করা হোক, না হলে কংগ্রেসিরা লাগাতার আন্দোলন করবে, এবং শেষ পর্যন্ত বাংলা বনধ পর্যন্ত ডাকতে বাধ্য হব।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র পুরুলিয়ার ছড়রা কেন্দ্রের দুটি গ্রাম একটি হচ্ছে খন্নারি, যেখানে তফসিলি জাতির বসবাস আর অন্য একটি কাস্টের লোকের বসবাস নেই এবং অপরটি ল্যাদাবেড়া কেন্দ্র, যেখানে আদিবাসী লোকেদের বসবাস, সেখানে অন্য কোনও কাস্টের লোক নেই। ওই দুটি গ্রামের চারপাশে এফ. সি. আইয়ের গো-ডাউন, ইলেভেন্থ ব্যাটেলিয়ান পুলিশ ক্যাম্প আছে, ছড়রা স্টেশন এব ছড়রা গ্রাম, সেখানে ইলেক্ট্রিফিকেশন হয়ে গেছে। কিন্তু ওই দুটি গ্রাম ওগুলোর মধ্যে থেকেও ইলেক্ট্রিফিকেশন হচ্ছে না। আজকে দীর্ঘ ২০ বছর ধরে বিভিন্ন প্রকল্পের আওতায় এই জেলাকে আনা সত্ত্বেও আমলাতন্ত্রীদের প্রতিবন্ধকতার ফলে ওই দুটি গ্রামে বৈদ্যুতিকরণ করা যাচ্ছে না। সেই কারণে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে আমার দাবি যাতে ওই দুটি গ্রামে বৈদ্যুতিকরণের ব্যবস্থা করা হয় এবং বিষয়টিকে গুরুত্ব সহকারে দেখে আমাদের সমালোচনার মুখে যাতে আর পড়তে না হয় তার ব্যবস্থা করেন।

**শ্রী অবিনাশ মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বামফ্রন্ট সরকারের আমলে কর্মরত শিক্ষকরা যদি কর্মরত অবস্থায় মারা যান তাহলে তার বিধবা পত্নী কিংবা তার ছেলে বা অবিবাহিত কন্যা চাকুরির সুযোগ পাওয়ার কথা।

[1-10 — 1-20 p.m.]

এক্ষেত্রে আদিবাসী যে শিক্ষকরা শিক্ষকতা করছেন, কর্মরত অবস্থায় মারা গেলে পর তার বিধবা পত্নীর শিক্ষাগত যোগ্যতা অষ্টম শ্রেণী হলেও, ছেলে-মেয়েদের শিক্ষাগত যোগ্যতা অষ্টম শ্রেণী হলেও তারা সকলে প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষকতার সুযোগ পেয়ে আসছিলেন। কিন্তু বর্তমানে যে নিয়ম নিয়োগ নীতি প্রবর্তিত হয়েছে, সেই নিয়োগ নীতিতে তাদের যে অর্জিত অধিকার, সেই অধিকার খর্ব করা হয়েছে। এখানে বলা হয়েছে যে অষ্টম শ্রেণী উত্তীর্ণ হলে পরে এই আদিবাসী ছেলেমেয়েরা বা বিধবা পত্নীরা তারা চাকরি পেতে পারবেন না। তাদের ট্রেনিং প্রাপ্ত হতে হবে। প্রশ্ন আসে, ট্রেনিং পেতে হলে, অষ্টম শ্রেণীর মানে শিক্ষা থাকলে তারা প্রশিক্ষণের সুযোগ কোনও রকমভাবে পেতে পারবেন না। ফলে যেটা দাঁড়াচ্ছে, তারা এই চাকরির সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আমি বলতে চাই, যে অর্জিত অধিকারটা ছিল অষ্টম শ্রেণীর মান পর্যন্ত শিক্ষার যোগ্যতা থাকলে তারা শিক্ষকতা করতে পারবেন, সেই প্রাথমিক শিক্ষকতার সুযোগটা দেওয়া হোক। এই বিষয়টি আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করলাম।

**Mr. Speaker :** Today I have received fourteen Zero Hours. I am going to allow only 1, 2, 3, 4, 5, 6 and 7.

**শ্রী মাণিক উপাধ্যায় ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বারংবার এই হাউসে বিভিন্ন সদস্যরা যে অভিযোগটা করেন, প্রতিটি জায়গায় দুরাবস্থা চলছে, দিনের পর দিন প্রতিটি মৌজাকে বুকলেটের মাধ্যমে বা প্রোজেক্টের মাধ্যমে কোটি কোটি টাকা খরচ করে দেখানো হচ্ছে বিদ্যুৎ কমপ্লিট হয়েছে। কিন্তু আজ পর্যন্ত মেজরিটি পোরশনের মৌজায় একটা বাল্বও পর্যন্ত লাগানো হয়নি। সেই টাকা কোথায় যাচ্ছে? আজ তাই আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে একটা আবেদন রাখতে চাইছি, যদি অতি সত্ত্বর গ্রামীণ বৈদ্যুতিকরণ না করা হয় তাহলে গ্রামাঞ্চলের মানুষ তথা আসানসোলের মানুষ সমস্ত আসানসোলকে কোলাপসড করে দিতে বাধ্য হবে। তাই আপনার কাছে কর জোড়ে নিবেদন, মহিষমুন্ডা শালানপুর ব্লকে দীর্ঘদিন যাবৎ সেখানে যে ট্রান্সফরমার এবং পোল দেওয়া আছে, সেখানে কানেকশন দেওয়া হয়নি। সাতনা মৌজাও এই অবস্থায় পড়ে আছে। বারাবনি ব্লকে নপাড়া, পানিফোলা, করড়াবাদ, ভাগুড়া, ভসকাজুড়ি, নাজিয়ারা, বিভিন্ন এলাকা একই অবস্থার মধ্যে পড়ে আছে। এই বিষয়গুলি দেখার জন্য বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আজকে একটি জরুরি ঘটনার প্রতি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। টাগুড়া অঞ্চলে তিনটি বাস রুট চালু ছিল এস-২৫, এল-১৬ এবং ৩৮ ; কিন্তু এই তিনটি বাস পলিউশন কন্ট্রোল বোর্ডের নির্দেশ অনুসারে বন্ধ হয়েছে। এই অঞ্চলে তিনটি রুটের সব কয়টি বাস বন্ধ হয়ে গিয়েছে। আমার প্রশ্ন, কিছু বাস কমিয়ে দেওয়া ভাল, কিন্তু তিনটি রুটের সমস্ত মানুষেরা যারা শিয়ালদহ এবং বি. বি. ডি. বাগ অঞ্চলে যাতায়াত করে তাদের অসুবিধা হচ্ছে। বিশেষ করে অফিসযাত্রী এবং স্কুলের স্টুডেন্টদের। এই অবস্থার পরিপ্রেক্ষিতে সি. এস. টি. সি.-র এম. ডি. এবং চেয়ারম্যানের সাথে একাধিকবার দেখা করেছি। কিন্তু আমাদের আলোচনা কোনও ফলপ্রসূ কিছু হয়নি।

আজকে সকাল বেলায় দক্ষিণ বেলেঘোটা অঞ্চলে বাসযাত্রী সমিতি পামার বাজার অঞ্চলে রাস্তা অবরোধ করে, ফলে ব্যাপক যানজটের সৃষ্টি হয়েছে। এবং এলাকার মানুষ ক্ষোভে ফেটে পড়েছেন। দীর্ঘক্ষণ ধরে আলোচনা করেও কোনও লাভ হয়নি। তাদের আমি শুধু এইটুকু প্রতিশ্রুতি দিয়ে এসেছি যে পরিবহন মন্ত্রীর সাথে আলোচনা করে যাতে সমস্যার সমাধান করা যায়। এরপর তারা অবরোধ তুলে নেয়। অত্যন্ত জরুরি ভিত্তিতে যাতে এই সমস্যার সমাধান করা হয় তার জন্য আমি পরিবহন মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** প্রবোধবাবু এটা একটু দেখুন। এ নিউ প্রবেলম ইজ কামিং। সুপ্রিম কোর্ট, হাইকোর্টের নির্দেশ অনুযায়ী পরিবেশ ব্যাপারটার একটা গুরুত্ব আছে। পরিবেশ দূষণ হচ্ছে ঠিকই। স্বাভাবিকভাবে সুপ্রিম কোর্ট হাইকোর্ট নির্দেশ চাইলে দিচ্ছে। কিন্তু এর ফলে দেখা যাচ্ছে অনেক জায়গায় প্রাইভেট বাসগুলো উঠে যাচ্ছে। এখন কথা হচ্ছে ওই বাসগুলোকে ঠিকমতো সারিয়ে নিয়ন্ত্রণের মধ্যে না আনতে পারলে দূষণ হবেই। স্টেট ট্রান্সপোর্ট এর বাসগুলো উঠে যাচ্ছে। রুট থেকে গভর্নমেন্ট বাসগুলো তুলে নেওয়া হচ্ছে কিন্তু বিকল্প কোনও ব্যবস্থা তো করবে? বিকল্প কোনও ব্যবস্থা না করলে পিপলকে তো ভুগতে হবে। ট্রান্সপোর্ট মিনিস্টারকে বলুন একটা স্টেটমেন্ট দিতে হাউসের মধ্যে হোয়াট স্টেপস গভর্নমেন্ট ইজ টেকিং। এটা যদি শর্ট টার্ম পিরিয়ড হয় তো আলাদা কথা কিন্তু যদি লং টার্ম, দু-চার মাসের ব্যাপার থাকে তাহলে টেম্পোরারি কোনও স্টপ গ্যাপ অ্যারেঞ্জমেন্ট, হওয়া দরকার। এটা সুভাষবাবুকে বলুন। কারণ পিপল হ্যাভ টু নো।

**শ্রী তাপস ব্যানার্জি :** স্যার, ধন্যবাদ। স্যার, আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাজেট ভাষণে আমাদের মন্ত্রী বললেন আগামী বছরের মধ্যে ৮০ শতাংশ গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হবে। কিন্তু সবচেয়ে দুঃখের বিষয় আসানসোলের মতো বড় শহরে এখনও অনেক জায়গায় রেলপাড় বিভিন্ন অঞ্চলে কোনও বৈদ্যুতিকরণ এর কোনও ব্যবস্থা হয়নি। লো-ভোল্টেজের কথা ধরছি না কিন্তু আসানসোলের বিভিন্ন জায়গায় দীর্ঘদিন কোনও বিদ্যুৎ পৌছায়নি এই হচ্ছে আসানসোল শহরের আসল চিত্র। আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি ওই সমস্ত অঞ্চলে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার জন্য।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যে সমস্ত চাকরি প্রার্থীর নামের তালিকা করা আছে তার ভিতর ২৮ হাজার কর্মপ্রার্থী—তারা চিরদিনের মতো বঞ্চিত হতে চলেছে। ৮০ সালে তারা নাম তালিকাভুক্ত করেছেন ৯০ সাল পর্যন্ত একবারও তাদের নাম কোথাও পাঠানো হয়নি। ইতিমধ্যে তাদের বয়স ৩৫ বছর অতিক্রম করে গেছে। এই ২৮ হাজার কর্মপ্রার্থী তরুণ-তরুণী, যুবক-যুবতীর তারা আজকে রাজ্য সরকারের অপদার্থতার জন্য যথাসময়ে নাম রেজিস্ট্রি করা সত্ত্বেও আজ ১৭/১৮ বছর ধরে কোথাও তাদের নাম পাঠানো হল না। তারা একটা ইন্টারভিউও পেল না। একটা ইন্টারভিউ পেলে তারা অন্তত একটা সান্ত্বনা থাকত যে তারা একটা চেষ্টা অন্তত করেছে। মাননীয় সরকারের কাছে আমার আবেদন যে এদের জন্য একটা বিশেষ ব্যবস্থা নিন যাতে করে তাদের নাম পাঠিয়ে তাদের চাকরির ব্যবস্থা করা হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ব্যক্তিগত ব্যাপারে আপনার

মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আমি বিধানসভা থেকে চলে যাবার পর ৬-৪৫ মিনিটের সময়ে আমার ছোটো ভাইয়ের স্ত্রী, সে একটা রিকশা করে আসছিল। তারাতলার কাছে যেখানে বিকানীর ভুজিয়াওয়ালার দোকানটা আছে।

[1-20 — 1-30 p.m.]

আসার সময় খুব জ্যাম হয়েছিল। অনেক গাড়ি দাঁড়িয়ে ছিল। রিকসা ভ্যানটাও দাঁড়িয়ে ছিল। বহু লোকও দাঁড়িয়ে ছিল। হঠাৎ পিছন থেকে একটা লোক এসে তার গলার হার ছিনিয়ে নেয়। সে চিৎকার করে বলে। তখন রিকসা ওয়ালাটা দৌড়তে আরম্ভ করে। পিছনে সাদা ড্রেসে একটা পুলিশও ছিল। তারপরে সে ফিরে গিয়ে আমার এক আত্মীয় ডেপুটি ম্যাজিস্ট্রেটের কাছে গিয়ে বলেন। তিনি আবার বেহালা থানায় গিয়ে বলেন। থানার দারোগা বলেন—হার ছিনতাই হয়েছে, পাবেন কি করে? পাওয়া যাবে কি? শুধু কেস কাছারি করবেন? তখন আমার আত্মীয় ডেপুটি ম্যাজিস্ট্রেট বলেন—কেসটা নিন। আমি রাত্রিবেলা ফিরে যাওয়ার পর ১১-টা পর্যন্ত এ. এস. পি., এস. পি.-কে ধরার চেষ্টা করেছিলম এবং শেষকালে ও. সি.-কে পেলাম। ও.সি. বললেন যে, এটা ওদের রেকর্ড হয়েছে। তবে যে অফিসার গেছে সে এখনও ফেরেনি। ৬-৪৫ মিনিটের ঘটনা, কিন্তু এখনও কিছু বলতে পারছে না। রাত্রি ১১-টার সময় অ্যাডিশনাল এস. পি. (ইন্ডাস্ট্রিয়ালকে) জানাই যে, আমার ভায়ের স্ত্রীর গলার হার চুরি গেছে। এত জোরে টেনেছে যে, গলায় গর্ত হয়েছে। আমি বললাম যে, খবর নিন, হারটা উদ্ধার হয় কিনা দেখুন। আমি আপনার মাধ্যমে বুদ্ধদেববাবুর দৃষ্টি আকর্ষণ করছি যে, যে হার ছিনতাই হল, সেটাকে পুলিশ কোনও সহানুভূতির সঙ্গে না দেখে প্রথম থেকেই ধরে নিচ্ছে যে, ওটাকে পাওয়া যাবে কি? এই যদি পুলিশের ধারণা হয়, তাহলে আপনার মাধ্যমে পুলিশের বিরুদ্ধে অভিযোগ করছি যে, আমার ভায়ের স্ত্রী বলে নয়, সকলের ব্যাপারেই পুলিশ যাতে একটু গতিশীল হয় এবং উদ্ধারকার্য করেন তাহলে ভাল হয় এবং আমি এতে ব্যক্তিগতভাবে খুশি হব।

শ্রী **শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমাদের রাজ্য বাজেটে কালো টাকার উপর উদ্বেগ প্রকাশ করে অর্থমন্ত্রী তার ভাষণ রেখেছেন। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী প্রস্তাব রেখেছেন কালো টাকার উদ্ধারের ব্যাপারে। কিন্তু আমরা এটুকুতে বিস্মিত হয়ে গেছি যে, মুখ্যমন্ত্রী যে দলের মানুষ, সেই দলের বিভিন্ন পদের মানুষ, বিভিন্ন ফোরামের মানুষ, তারা এই কালো টাকা উদ্ধার এর যে পদ্ধতি, সেই পদ্ধতি নিয়ে মুখ্যমন্ত্রীর দেওয়া প্রস্তাবের বিরোধিতা করছেন। আমি আপনার কাছে বলতে চাই এবং হাউসের কাছে জানাতে চাই যে, মুখ্যমন্ত্রী কালো টাকা উদ্ধারের কথা বলছেন এবং এই নিয়ে সারা দেশ জুড়ে যে হই-চই চলছে, তা আর কিছু নয়, গত ২০ বছর ধরে মুখ্যমন্ত্রী এবং তার পরিবারের লোকেরা যে কালো টাকা জমা করেছেন এবং তার দলের লোকেরা যে কালো টাকা জমা করেছেন, সেই কালো টাকা উদ্ধার করবার জন্য সরাসরিভাবে তার দলের লোকেরা পার্লামেন্টে বিরোধিতা করছেন এবং মুখ্যমন্ত্রী কালো টাকা উদ্ধারের জন্য প্রস্তাব দিচ্ছেন। এটা ২০ বছরের জমা কালো টাকা উদ্ধার করা ছাড়া আর কিছু নয়। আমি এই কথাই বলতে চাই।

**শ্রী সৌগত** রায় **ঃ** স্যার, আমি যে ব্যাপারটা বলতে চাই, আপনি সেই ব্যাপারটা

জানেন তার কারণ হচ্ছে যে, আপনি জুডিসিয়াল মিনিস্টার ছিলেন। গত ৮ দিন ধরে আলিপুর সেন্ট্রাল জেলে—যেটা আমার কেন্দ্রের মধ্যে পড়ে, সেখানে ২০ জন লাইফ টার্ম কনভিক্ট অনশন করছেন। তারা অনশন করছে, তার কারণ সরকার সম্প্রতি সিদ্ধান্ত নিয়ে ৫২ জন লাইফ টার্ম কনভিক্ট যাদের ১৪ বছর হয়ে গেছে, তাদের ছেড়ে দিয়েছে। কিন্তু এই ২০ জনকে ছাড়া হয়নি। এই রকম অনেক জেলে আছে, যাদের ছাড়েনি। এই নিয়ে যখন আমি জেল মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম, তখন উনি বললেন যে, ওনার কিছু করার নেই। এটা জুডিসিয়াল মিনিস্টারের ব্যাপার। আমি তখন জুডিসিয়াল মিনিস্টারের সাথে কথা বলেছিলাম যে, এই রকম একটা সমস্যা হচ্ছে। তখন উনি বললেন যে, আমি প্রত্যেকটা পুলিশ রিপোর্ট এবং ডি. এমের রিপোর্টের ভিত্তিতে প্রত্যেকের খোঁজ নিয়েছি এবং স্টাডি করেছি।

তারপর আমি ছাড়ার অর্ডার দিয়েছি। যাদের ছাড়তে পারিনি তাদের সবার বিরুদ্ধে পুলিশ রিপোর্ট ছিল। যাদের ছেড়েছি তাদের ফেবারেবল রিপোর্ট দিয়েছে, সেজন্য তাদের ছেড়েছি। আমি তখন বিচারমন্ত্রীর কথা মেনে নিলাম। আমি কনভিক্টদের বললাম তোমরা অনশন তুলে নাও। কারণ যাদের সম্পর্কে ভাল রিপোর্ট আছে শুধু তাদেরকে ছেড়ে দেওয়া হয়েছে। আর যাদের বিরুদ্ধে খারাপ রিপোর্ট আছে তাদের ছাড়া হবে না।

যাদেরকে ছেড়ে দেওয়া হয়েছে তাদের একজনের নাম বীরেন্দ্রনাথ রায়চৌধুরি। তার সম্বন্ধে পুলিশ বলেছে, premature release is strongly objected. He killed a tenaged boy only issue of the parents—before the eyes of the mother. সে একটি ছেলেকে তার মায়ের সামনে খুন করেছে। আরেক জন যাকে ছেড়ে দেওয়া হয়েছে তার নাম বরুণ বিশ্বাস। তার সম্বন্ধে বেলঘরিয়া থানা রিপোর্ট দিয়েছে, The convict Barun Biswas was a criminal of the area. He was a terror in the locality. He used to live on crime In case of return to his locality he may indulge in commiting crime and he may instigate to communal crime. The Local people are against his premature release. তার মানে মন্ত্রী একটা অবজেকটিভ বিচারের নামে, পার্টির প্রেসারে, যাদের বিরুদ্ধে পুলিশ রিপোর্ট দিয়েছে তাদেরকে ছেড়ে দিয়েছেন। আর বাকিদের ছেড়ে দিচ্ছেন না। আমার কাছে দিল্লির রিপোর্ট আছে। সেখানে অ্যাডভাইসরি বোর্ড আছে। যাদের ১৪ বছর কারাদন্ডের মেয়াদ শেষ হয়েছে তাদেরকে ছেড়ে দেওয়া যাবে কিনা সে ব্যাপারে এই অ্যাডভাইসরি বোর্ড সিদ্ধান্ত নেয়। মন্ত্রী এ ব্যাপারে কোনও সিদ্ধান্ত নেন না। কর্ণাটকেও এই অ্যাডভাইসরি বোর্ড আছে। আমরা চাই যাদের ১৪ বছর হয়ে গেছে—তারা ভাল হয়েছে, না খারাপ হয়েছে সেটি পুলিশ বিচার করবে, জুডিশিয়াল ডিপার্টমেন্ট বিচার করবে। কিন্তু এদের বিচার যাতে নিরপেক্ষ হয় তারজন্য একটা নর্মস থাকা দরকার। আমি আপনার মাধ্যমে দাবি করছি এদের বিচারের জন্য অ্যাডভাইসরি বোর্ড করা হোক। ক্রিমিনাল রেকর্ড দেখে, পুলিশ রিপোর্ট দেখে মন্ত্রী যাদেরকে ছেড়ে দিয়েছেন তাতে যদি খারাপ না হয়, তাহলে বাকিদের ছেড়ে দিলেও কোনও খারাপ হবে না। সি. পি. এম. সমর্থিত ৩-৪ জন গুন্ডাকে ছেড়ে দেওয়া হয়েছে। তাদের একজনের নাম আওরঙ্গজেব। আমি এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩ তারিখে মাধ্যমিক পরীক্ষা থাকা সত্ত্বেও একটা ভন্ডামি করার জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বাংলা বনধ ডেকেছেন। আপনারা কেন্দ্রীয় বাজেটকে সমর্থন করেছেন, অথচ বিমা বেসরকারিকরণের বিরুদ্ধে আপনারা পশ্চিমবঙ্গে বনধ ডেকেছেন। যেন ভারতবর্ষে আর কোনও রাজ্যে বিমা বেসরকারিকরণ হচ্ছে না। সামনে ছাত্রছাত্রীদের পরীক্ষা অথচ আপনারা বাংলা বনধ ডাকলেন। এর কোনও একটা লিমিট নেই। কিন্তু আমরা কংগ্রেসিরা ৪ তারিখে বনধ ডাকতে পারতাম। কিন্তু আমরা ৫ লক্ষ ছাত্র-ছাত্রীর ভবিষ্যতের কথা চিন্তা ভাবনা করে বনধ ডাকছি না। কিন্তু আপনারা তাদের অন্ধকারে ঠেলে দিয়েছেন। এখন মাধ্যমিকের ভূগোল পরীক্ষা হবে কি হবে না জানি না। কলকাতার পুলিশ কমিশনার বলেছেন ভূগোলের প্রশ্নও লিকেজ হয়েছে। সেখানে তারা কোর্টে যাবেন কি যাবেন না তার ঠিক নেই। ছাত্র-ছাত্রীরা অনিশ্চয়তার মধ্যে রয়েছে। তারজন্য বাংলার ৬-৭ কোটি মানুষ শিক্ষামন্ত্রীর পদত্যাগ দাবি করছেন। তারা বনধ ডেকে ছাত্র-ছাত্রীদের অসুবিধার মধ্যে ফেলতে চাইছেন। অথচ পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আলুর বন্ড, পঞ্চায়েতের অডিট ইত্যাদি ব্যাপারে অনীহা দেখাচ্ছেন। এসব ব্যাপারে সরকার কোনও অ্যাকশন না নিয়ে বাংলা বনধ ডেকেছেন। এই ভাবে তারা অস্থির অবস্থার সৃষ্টি করছেন।

আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন করছি, অবিলম্বে মন্ত্রীকে পদত্যাগ করতে বলুন এবং চার তারিখে আমাদের যাতে বাংলা বনধ না করতে হয়, তার ব্যবস্থা করুন। চার তারিখেও একটা পরীক্ষা আছে, আমরা ছাত্র-ছাত্রীদের অসহায় অবস্থার মধ্যে ফেলতে চাই না, তারা পরীক্ষা দিতে পারবে না, এটা আমরা চাই না। বলছেন বিমা বেসরকারিকরণের বিরুদ্ধে তিন তারিখে বনধ করছেন। এটা তো ভন্ডামি। যদি ঐ কারণে বনধ করেন, তাহলে কেন্দ্রের বাজেটের সমর্থন করছেন কেন? চলুন কেন্দ্রীয় সরকারের বাজেটের বিরুদ্ধে, তাদের আর্থিক নীতির বিরুদ্ধে ভোট দেবেন, কাট মোশনের সমর্থন করবেন। যাতে তিন তারিখে বাংলা বনধ না করেন, তার জন্য আবেদন করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার আড়াইটার সময় মিলিত হব।

(At this Stage the House was adjourned till 2-30 p.m.)

(After recess)

[2-30 — 2-40 p.m.]

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এবারে যে ১০ কোটি টাকার ঘাটতি বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং মূল বক্তব্যে আসার আগে আমার কতকগুলো সাজেশন ট্যাক্সের ব্যাপারে আছে, তা বলে নিই, পরে হয়ত সময় পাওয়া যাবে না। সেলস্‌ট্যাক্স অন শিল্প ফেব্রিক বর্তমানে ১২ পারসেন্ট আছে। মাননীয় মন্ত্রী মহাশয় হয়ত জানেন, কয়েক মাস আগে কটেজ অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ কমিশন-এর সার্টিফিকেট প্রাপ্ত যে সমস্ত সংস্থাগুলো আছে তারা এই সিল্ক ব্যবসাকারী বা বিক্রয়কারীদের উপর থেকে

সেল ট্যাক্স প্রত্যাহার করে নিয়েছেন। কিন্তু সাধারণভাবে অন্যান্য ব্যবসায়ী যারা সিল্কের শাড়ি বা অন্যান্য পরার জিনিস-এর ব্যবসা করে তার উপর থেকে সেল ট্যাক্স প্রত্যাহার করে নেননি। যদিও অন্যান্য স্টেটে সিল্কের উপর কোনও ট্যাক্স নেই। ফলে পশ্চিমবাংলার রেশম শিল্প মার খাচ্ছে। সেই জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, সাধারণ ব্যবসাদারদের ক্ষেত্রে রেশম-এর উপর যে ১২ পারসেন্ট ট্যাক্স আছে তা যেন প্রত্যাহার করে নেন। দ্বিতীয়ত যেটা উনি এবারে বাজেটে বলেছেন ভ্যালু অ্যাডেড ট্যাক্স বা ভ্যাট সম্বন্ধে। এটা তিনি কয়েকটা জিনিসের উপর প্রয়োগ করবেন বলে বলেছেন। কিন্তু আমাদের কাছে বিষয়টা পরিষ্কার নয়। এর ফলে যে সমস্ত জিনিসের উপর উনি ভ্যাট করবেন—টেলিভিশন, পাট জাত দ্রব্য, ড্রাই সেল, ডিটার্জেন্ট। সেই জিনিসগুলোর দাম বেড়ে যাবে। এই জিনিসগুলি বিক্রি বা তৈরি করার যে ব্যবস্থা পশ্চিমবাংলায় আছে এবং বিশেষ করে পাট-এর ব্যাপারে বলব, পাট পশ্চিমবাংলার একটা অন্যতম শিল্প সামগ্রী এবং প্রায় ৪০ লক্ষ পাটচাষী এর সঙ্গে যুক্ত আছেন সেই ব্যবস্থা গুরুতরভাবে ক্ষতিগ্রস্ত হবে। সুতরাং এটা আমাদের দেখতে হবে যে, "ভ্যাট" করার ফলে ওদের সুবিধা হবে না অসুবিধা হবে। যদি মন্ত্রী মহাশয় বলেন, এর ফলে এই শিল্পগুলো সুযোগ-সুবিধা পাবে তাহলে বিষয়টা আমাদের পরিষ্কার করে বলতে হবে, এটা আমাদের কাছে পরিষ্কার নয়। মাননীয় মন্ত্রী মহাশয় যখন উত্তর দেবেন তখন নিশ্চয় এ বিষয়ে বলবেন, যে সমস্ত জিনিসের উপর উনি ট্যাক্স ধার্য করছেন তাদের অবস্থা ভবিষ্যতে কি দাঁড়াবে। স্যার, এবারে মাননীয় মন্ত্রী মহাশয়ের ট্যাক্স বসানোর ধরন দেখে আমরা আশ্চর্য হলাম। আমরা জানি রাজ্যের আরও রাজস্ব আদায়ের দরকার ছিল এবং রাজস্ব আদায়ের ও খরচের মধ্যে যে গ্যাপ সেটা মেটানোর সুযোগও ছিল। এই রেভিনিউ ডেফিসিট বন্ধ করার জন্য সিগারেট, মদ, এয়ারকন্ডিশনার প্রভৃতির উপর কর ধার্য করা যেত। কিন্তু সেই দিকে আপনাদের চিন্তা নেই। আবার উনি বাজেট ভাষণের এক জায়গায় বলেছেন, লাক্সারি দ্রব্যের উপর ট্যাক্স বসানো উচিৎ।

আমরা দেখেছি যে লাক্সারি আইটেমের উপর ট্যাক্স বসানো হয়নি, তাই আমরা লাক্সারি জিনিসের উপর ট্যাক্স বসানোর দাবি করব। আমি আরেকটি কথা বলব যে আমাদের পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের পক্ষ থেকে স্বাধীনতা সংগ্রামীদের পেনশন দেওয়া উচিত। আমরা কংগ্রেস আমলে স্বাধীনতা সংগ্রামীদের পেনশনের ব্যবস্থা করেছিলাম কিন্তু তারপর এই সরকার থেকে গত ২০ বছরে স্বাধীনতা সংগ্রামীদের জন্য এই রাজ্যে কোনও পেনশন দেওয়া হয়নি। এবং আশ্চর্যের ব্যাপার গণতান্ত্রিক আন্দোলনে অর্থাৎ কংগ্রেস আমলে বিভিন্ন তরফ থেকে যে আন্দোলন হয়েছিল, খাদ্য আন্দোলন যারা করেছিল, যারা জেলে গিয়েছিল, সাজাপ্রাপ্ত হয়েছিল, তাদের পেনশন দেওয়ার ব্যবস্থা করেছেন। কিন্তু যারা স্বাধীনতার জন্য এই পশ্চিমবাংলা থেকে কারাবরণ করেছিলেন যারা সর্বস্ব দান করেছেন, আত্মত্যাগ করেছিলেন, তাদের জন্য ভাবনা চিন্তা করছেন না। অন্যান্য রাজ্যে কিন্তু এই ব্যবস্থা থাকা সত্ত্বেও আপনারা এখানে কিছু করেননি। আমি দাবি করব পশ্চিমবাংলায় এই ধরনের স্বাধীনতা সংগ্রামী যারা আছেন তাদের রাজ্য সরকারের পক্ষ থেকে ৫০০ টাকা করে দেওয়ার জন্য। কেন্দ্রীয় সরকার তাদের যা দিচ্ছেন দিন এবং আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকেও তাদের দেওয়া হোক। এরপর নন্ কটন ইয়ানে ১২ পারসেন্ট সারচার্জ থেকে কমিয়ে ৫ পারসেন্ট সারচার্জ করেছেন এবং এটা

আপনারা পাওয়ারলুম এবং হোসিয়ারি ইন্ডাস্ট্রিকে সাহায্য করার জন্যই করেছেন। আমি জানি না আপনার দপ্তর ঠিকমতো খবর দিচ্ছেন কি না, আর্টিফিসিয়াল ফাইবারের উপর বর্তমানে ১২ পারসেন্ট সারচার্জ নেই, আপনি নিশ্চয়ই জানেন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই নন কটন ইয়ার্নের উপর সেলস ট্যাক্স এক থেকে দু পারসেন্ট ভ্যারি করে। এর ফলে আমাদের পশ্চিমবাংলায় পাওয়ারলুম এবং হোসিয়ারি ইন্ডাস্ট্রি বন্ধ হয়ে যাচ্ছে এবং অন্যান্য রাজ্যে সেগুলি ট্রান্সফার করে দেওয়া হচ্ছে। তবে এই পাওয়ারলুম এবং হোসিয়ারি শিল্পকে যদি নন কটন ইয়ার্নের উপর বেসড করে সেগুলিকে বাড়াতে চান এবং তার সঙ্গে বহু শ্রমিক যারা কাজ করে এবং তার সাথে আরও বেশি শ্রমিককে কাজে লাগাতে চান তাহলে এই ৫ পারসেন্ট প্লাস সারচার্জ যেটা বলছেন সেটা কমিয়ে দেবেন এবং আমি মনে করি যা করেছেন এটা ঠিক নয়। সেটাকে কমিয়ে এক থেকে দু পারসেন্টের মধ্যে রাখা উচিত বলে আমি মনে করি। আমি এটা আপনাকে ভেবে দেখতে বলব। আমি আশা করব আপনি এই সাজেশন গ্রহণ করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি কিছু ছাড় এবং নতুন কিছু ট্যাক্স ধার্য করে প্রায় ৪২ কোটি টাকা আদায় করতে উনি চাইছেন এবং সারচার্জ ১১ পারসেন্ট থেকে বাড়িয়ে ১১.৫ পারসেন্ট করেছেন এবং যে সমস্ত দ্রব্যের উপর সাধারণত ১০ পারসেন্ট সেল ট্যাক্স আছে সেটার উপর ০.৫ পারসেন্ট বাড়ছে এবং তার ফলে আমার মনে হয় বহু জিনিসের দাম বাড়বে। এখানে শুধু বলছেন মাত্র ০.৫ পারসেন্ট বাড়ছে এবং এতে জিনিসের দাম বাড়বে না এবং প্রাইস ইন্ডেক্স খুব একটা বাড়বে না। আমি মনে করি ০.৫ পারসেন্ট যথেষ্টই বাড়ার কারণ হতে পারে। আমি আবার মন্ত্রী মহাশয়কে বলব এই ব্ল্যাঙ্কয়েট ১০ পারসেন্ট সেলস ট্যাক্স যে সব জিনিসের উপর ধার্য হবে যেগুলির উপর ০.৫ পারসেন্ট না বাড়িয়ে লাক্সারি আইটেমের উপর ধার্য করুন। অনেক জিনিস আছে, যেমন ভি. সি. আর., ভি. সি. পি., এয়ার কন্ডিশন, মদ, সিগারেট ইত্যাদির উপর ট্যাক্স বসিয়ে আপনি আদায় করতে পারনে। ৬০ কোটি টাকা আপনি আদায় করবেন বলেছেন। তাহলে যে সব জিনিসের উপর ১০ পারসেন্ট সেলস ট্যাক্স আছে সে সব জিনিসের উপর যদি .৫ পারসেন্ট সেল ট্যাক্স বাড়িয়ে দেন তাহলে বহু জিনিসের দাম বাড়বে।

[2-40 — 2-50 p.m.]

এবং তারফলে সামগ্রিকভাবে জিনিসপত্রের দাম বাড়বে। একেই তো কেন্দ্রীয় সরকারের বাজেটের ফলে জিনিসপত্রের দাম বেড়েছে, তারপর আপনার বাজেটের ফলে জিনিসপত্রের দাম বাড়বার সুযোগ হবে। সেটা যাতে না বাড়ে সেটা করাই বাঞ্ছনীয়। এবার আমি সংক্ষেপে কয়েকটি কথা বলছি। এবার আমি যে পয়েন্টে বলতে চাচ্ছি সেটা হচ্ছে,—মাননীয় মন্ত্রী মহাশয় মন দিয়ে শুনবেন—অনেক শরিকদলও এই ব্যাপারে ক্ষোভ বা বিক্ষোভ প্রকাশ করেছেন—সেটা হচ্ছে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৭৩তম সংবিধান সংশোধন করার ফলে এটা এমনভাবে গঠিত হয়েছে যাতে করে বিভিন্ন জেলায় এম. এল. এ.-রা, এম. পি.-রা এবং সেই জেলার মন্ত্রীরা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে তাদের বক্তব্য রাখবার সুযোগ পাচ্ছেন না। অথচ আপনারাই বলছেন, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি একটা ডিস্ট্রিক্টের কি ডেভেলপমেন্ট হবে তার সমস্ত কিছুই সেখানে ধার্য হবে অর্থাৎ সিদ্ধান্ত নেওয়া হবে। এখানে আইনের ফাঁকে কয়েকটি জেলায় যে সমস্ত নমিনেশন দিয়েছে সেই নমিনেশনগুলি

এতই দলীয়ভাবে দিয়েছেন—আমি বলতে বাধ্য হচ্ছি—এগুলি নিশ্চয়ই পরিবর্তন করার দাবি রাখব। মালদা জেলায় আমাদের ৮ জন এম. এল. এ. আছেন, আপনি ১ জন এম. এল. এ.-কেও নমিনেশন দেননি। আপনার দলের ৩ জন আছেন, তার থেকে ২ জন এম. এল. এ.-কে নমিনেশন দিয়েছেন। আমার মুর্শিদাবাদ জেলায় ১ জন কংগ্রেসের এম. এল. এ.-কে দিয়েছেন। কিন্তু কংগ্রেসের যদি কাউকে দিতে চান তাহলে কাকে দেবেন সেটা আমাদের দলের সঙ্গে জিজ্ঞাসা করে দেবেন। কিন্তু তা করেননি। আপনারা—নিজেদের মনমতো যিনি—তাকেই দিয়ে দিয়েছেন। এইভাবে বিভিন্ন জেলায় আপনারা দলীয়ভাবে এই ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি গঠন করেছেন। যার ফলে সব দলেরই এম. এল. এ., এম. পি. এবং মন্ত্রী যারা আছেন তারা তাদের নিজের এলাকার কি উন্নয়নমূলক কাজ হবে তা বলার সুযোগ পাচ্ছেন না। এই ব্যাপারে কাগজে দেখেছি, বিভিন্ন শরিকদলের যারা ক্যাবিনেটের সদস্য আছেন অর্থাৎ মন্ত্রীরা আছেন তারা বিক্ষোভ প্রকাশ করেছেন। এই ব্যাপারে—আমি শুনেছি এবং কাগজেও প্রকাশিত হয়েছে, আপনি একটা নোট দিয়েছেন যে কি করা যায়। আমি জানি না, সেই নোটে কি আছে। যেহেতু বাজেট সম্বন্ধে আজকে আলোচনা হচ্ছে তাই এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। জেলার উন্নয়নে সেই জেলার এম. এল. এ.-রা তাদের বক্তব্য রাখতে পারবেন না, সেই জেলার এম. পি.-রা তাদের বক্তব্য রাখতে পারবেন না, সেই জেলার মন্ত্রীরা তাদের বক্তব্য রাখতে পারবেন না—এটা ঠিক নয়। সেখানে কারা থাকবে? কয়েকটি নির্দিষ্ট পঞ্চায়েত সমিতির মেম্বার, কয়েকটি জেলা পরিষদের মেম্বার—তাও আবার সবাই নয়, কোটা করে দিয়েছেন ৭৩তম সংবিধান সংশোধন করে। আমি মনে করি, আবার যদি অ্যামেন্ডমেন্ট অফ দি কনস্টিটিউশন করতে হয়—৮১ বার হয়ে গেছে—যদি ৮২ বার অ্যামেন্ডমেন্ট অফ দি কনস্টিটিউশন করতে হয়, করুন এবং এ ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারকে বলুন। ৭৩তম সংবিধান সংশোধন করে যাতে জেলার সমস্ত এম. এল. এ.-রা, জেলার এম. পি.-রা এবং জেলার মন্ত্রীরা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে থাকতে পারেন তার ব্যবস্থা গ্রহণ করুন। তা যদি না করেন তাহলে ডি. পি. সি. সি. (ডিস্ট্রিক্ট প্ল্যানিং কো-অর্ডিনেশন কমিটি) বলে যে জিনিসটা ছিল সেটাকে রিভাইভ করুন। সেটাকে রিভাইভ করে যাতে জেলার সকলে মিলে—সমস্ত দলের এম. এল. এ.-রা, এম. পি.-রা এবং মন্ত্রীরা যারা আছেন তারা যাতে ডি. পি. সি. সি.-তে পার্টিসিপেট করতে পারেন তার ব্যবস্থা করুন। ডি. পি. সি. সি.-র যে সিদ্ধান্ত হবে সেটা যাতে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে আসতে পারে তার ব্যবস্থা করুন। অর্থাৎ ডি. পি. সি. সি.-র সিদ্ধান্তকে মানতে বাধ্য করান ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিকে। এটা যদি করেন তবেই সত্যিকারের গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ হবে। আপনারা তো বিকেন্দ্রীকরণ করছেন, কিন্তু কোন পর্যায়ে? নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন, একটা জেলায় কোনও কাজ করতে গেলে সবই সেই জেলার সভাধিপতির কাছে যেতে হবে।

সব ব্যাপারে জেলার সভাধিপতির কাছে যেতে হবে। একটা ডিউবওয়েলের সাইট কোথায় হবে, একটা মিনি টিউবওয়েলের সাইট কোথায় হবে, একটা জুনিয়ার হাইস্কুল হবে বা তার আপ গ্রেডেশন হবে, কোনও মৌজাতে ইলেক্ট্রিফিকেশন হবে, সব কিছুই সভাধিপতি ঠিক করে দেবেন। এর নাম কি বিকেন্দ্রীকরণ? এই ভাবে চললে আপনাদের বিকেন্দ্রীকরণের পরিকল্পনা কোনও দিন বাস্তবায়িত হবে না, জেলার সভাধিপতির হাতে যদি সমস্ত ক্ষমতা

কেন্দ্রীভূত করেন, আপনারা যে উদ্দেশ্য নিয়ে এই কথা বলছেন তা বাস্তবে রূপায়িত হবে না। কারণ সভাধিপতি একজন দলীয় ব্যক্তি। সুতরাং অন্য দলের লোক যদি তার কাছে যান, স্বাভাবিকভাবেই সভাধিপতি তাকে ভাল চোখে দেখবেন না। এই যে অবস্থা চলছে এটার পরিবর্তন দরকার। আমি আশা করি এই ব্যাপারে একটা কোনও নির্দিষ্ট পদক্ষেপ আপনি গ্রহণ করবেন, যাতে আমাদের দলের অভিযোগের সুরাহা করা যায়। আর একটা বিষয়—আপনারা চতুর্থ বেতন কমিশন নিয়োগ করেছেন, সরকারী কর্মচারী, আধাসরকারী কর্মচারী, শিক্ষক প্রভৃতিদের বেতন পরিবর্তন কিভাবে হবে সেইজন্য। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন—আপনারা বেতন কমিশনের রিপোর্ট বের করার সময়টিকে পিছিয়ে দিচ্ছেন। আপনারা বলছেন নভেম্বর অথবা ডিসেম্বরের শেষের দিকে চতুর্থ বেতন কমিশন তার নথিপত্র পেশ করবেন। আপনারা জানেন ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকারের পঞ্চম বেতন কমিশনের রিপোর্ট প্রকাশিত হয়েছে। এই নিয়ে সারা ভারতবর্ষে অনেক সমালোচনাও হয়েছে, আবার কেউ কেউ ভালও বলেছেন। কিন্তু আমি রাজ্য সরকারের কাছে জানতে চাই, চতুর্থ বেতন কমিশনের রিপোর্ট বার করতে কেন দেরি করছেন? আপনারা দশ পারসেন্ট ইন্টারিম রিলিফ দেবেন বলেছেন। জিনিসপত্রের দাম যে হারে বাড়ছে সেই তুলনায় এটা অতি সামান্য। আপনারা ভাবছেন যে দশ পারসেন্ট ইন্টারিম রিলিফ দিয়ে আপনারা অনেক কিছু এই সব কর্মচারিদের জন্য করেছেন। কিন্তু আপনারা তাদের বঞ্চিত করছেন। এখনও তাদের তেইশ পারসেন্ট ডি. এ. বাকি রেখেছেন। শিক্ষকরা তো তৃতীয় বেতন কমিশনের এরিয়ারের টাকা এখনও পর্যন্ত পাননি। আজকে পনের হাজার প্রাথমিক শিক্ষক তারা এসপ্ল্যানেড ইস্টে আন্দোলন করছেন এই বকেয়া আদায়ের জন্য। আপনারা জানেন যে হাইকোর্ট একটা অর্ডার দিয়েছে যে তৃতীয় বেতন কমিশনের সমস্ত এরিয়ারের টাকা তাদের দিয়ে দিতে হবে। আপনাদের লজ্জা হওয়া উচিত যে, শিক্ষকদের আজকে এসপ্লানেড ইস্টে এই এরিয়ার পাবার জন্য ধর্না দিতে হচ্ছে, যাতে হাইকোর্টের অর্ডারটা কার্যকরি হয়। তারা মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিতে চায় কিন্তু মুখ্যমন্ত্রী ডেপুটেশন নিতে চান না। আপনাদের যদি শিক্ষকদের ডেপুটেশন নিতে কুণ্ঠা থাকে তাহলে আমরা কি করে বলব যে আপনাদের শিক্ষকদের প্রতি দরদ আছে? সুতরাং ওদের যা এরিয়ার প্রাপ্য তা যত তাড়াতাড়ি পারেন দিয়ে দেবার ব্যবস্থা করুন। তারজন্য কিন্তু আপনাদের এই বাজেটে কোনও সংস্থান নেই। শিক্ষকদের প্রাপ্য বকেয়া টাকা যাতে তাড়াতাড়ি তারা পান সেই ব্যবস্থা করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী রাজ্য বাজেটের উপর বক্তৃতা করতে গিয়ে প্রায় পঁচিশ মিনিট খরচ করেছেন ভারতের যে দৈন্যতা, ভারতবর্ষের অর্থনীতিতে যে অস্থিরতা, অসুবিধা তাকে ঢাক পিটিয়ে সকলের মধ্যে প্রচার করতে চেষ্টা করেছেন।

[2-50 — 3-00 p.m.]

কি দেখা যাচ্ছে? এটা সত্য আপনাদের সঙ্গে আমি একমত যে, যেভাবে ঋণের পরিমাণ কেন্দ্রীয় সরকারের বাড়ছে তা সত্যিই চিন্তার ব্যাপার। ৩.১৫ লক্ষ কোটি টাকা ভারতবর্ষের যে ঋণ সেটা খুব আনন্দের বিষয় নয়। আমাদের দেখতে হবে যাতে ঋণের ফাঁদে ভারতবর্ষ জড়িয়ে না পড়ে। কিন্তু তার সাথে সাথে ভারতবর্ষের অর্থ ভান্ডারে ফরেন

এক্সচেঞ্জ ২ হাজার ২১৯ কোটি ডলার আছে, ৮৯ হাজার কোটি টাকা আছে সেটাও যদি এর সঙ্গে উল্লেখ করতেন তাহলে সেটা খানিকটা সামঞ্জস্য রক্ষা করতে পারত। খারাপ দিকটার কথা বললেন কিন্তু ভারতবর্ষের রাজনীতি, অর্থনীতিতে ভাল দিক যেটা আছে সেটার উল্লেখ করলেন না। এই প্রসঙ্গে আমি আপনাকে জিজ্ঞাসা করি, রাজ্য সরকারের, পশ্চিমবঙ্গ সরকারের কত কোটি টাকা ঋণ আছে সেটা আপনি আপনার বাজেট ভাষণে উল্লেখ করলেন না কেন? কেন মাননীয় সদস্যদের সেই তথ্য আপনি জানালেন না যে রাজ্য সরকারের কত কোটি টাকা ঋণ আছে? আমি বলছি—৩০ হাজার কোটি টাকা। এটা কিন্তু কম নয়। আপনারা ২০ বছর ধরে ক্ষমতায় আছেন, এখন রাজ্য সরকারের ঋণ হচ্ছে ৩০ হাজার কোটি টাকা। আর প্রতি বছর ৩।। হাজার কোটি টাকার মতোন আপনার সুদ ও আসলে রিপেমেন্ট করতে হচ্ছে। হবে কি করে?

(গোলমাল)

এই বাজেটে আছে, আপনাদের রাজস্ব আদায় হচ্ছে ১০ হাজার ২৫৮ কোটি টাকা, আর রাজস্ব খরচ হচ্ছে ১২ হাজার ৩২ কোটি টাকা। সাধারণ হিসাবে আপনারা বাড়িতে কি করেন? আপনার গিন্নি কি করেন? আপনার যা ইনকাম তার থেকে আপনি কম খরচ করার চেষ্টা করেন। যদি বেশি খরচ হয় তাহলে কারুর কাছে ধার নিতে হয়, হাত পাততে হয়। ভারতবর্ষ এবং পশ্চিমবঙ্গের সেই একই অবস্থা। রাজস্ব আপনাদের যা আদায় হচ্ছে তার থেকে খরচ ১ হাজার ৭৪৪ কোটি টাকা বেশি। কোথা থেকে আসবে এই টাকা? কেন্দ্রীয় সরকারের না হয় নোট ছাপাবার ক্ষমতা আছে কিন্তু রাজ্য সরকারকে তো সেই ক্ষমতা দেওয়া হয়নি। ভগবান করুন, সেই ক্ষমতা যেন না দেওয়া হয়। দেওয়া হ'লে কি হবে জানি না। এই যে ১ হাজার ৭৭৪ কোটি টাকা আপনাদের শর্টফল, রেভিনিউ ডেফিসিট—এটা আসবে কি করে? এর জন্য হাত পাততে হবে, ঋণ নিতে হবে। এই ঋণ নিতে নিতে ঋণের পরিমাণ আজকে ৩০ হাজার কোটি টাকায় গিয়ে পৌঁছেছে। আর এই ঋণের টাকা শোধ করতে প্রতি বছর আপনাদের সুদে এবং আসলে ৩।। হাজার কোটি টাকা করে দিতে হচ্ছে। সুতরাং আজকে যে নিন্দা এবং অভিযোগ মাননীয় অর্থমন্ত্রী কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে করেছেন ঠিক সেই একই নিন্দা এবং অভিযোগ রাজ্য সরকারের ক্ষেত্রেও প্রযোজ্য। উপায় কি? উপায় হচ্ছে—হয় রাজস্ব আদায় বাড়াও নতুবা খরচ কমাও, এ ছাড়া পথ আছে বলে মনে করি না। কিন্তু কেউ কি তা পারছেন? না, কেন্দ্রীয় সরকারও পারছেন না, রাজ্য সরকারও পারছেন না। তারপর আপনি খুব জ্ঞানগর্ভ ভাষণ দিয়ে বলেছেন যে, কেন্দ্রীয় সরকারের অধীনে যে সমস্ত সংস্থা আছে সেগুলির পরিচালন ব্যবস্থা ভাল করতে হবে। ভাল কথা কিন্তু আপনারা কি করছেন? পশ্চিমবঙ্গ সরকারের অধীনে যে সমস্ত সরকারী সংস্থা আছে তার ক'টাকে আপনারা লাভজনক করতে পেরেছেন তার জবাব মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দেবেন কি? ২০ বছর ধরে আপনারা ক্ষমতায় আছেন, দেখছি, সেগুলিতে ক্ষতির পরিমাণ বেড়েই চলেছে। কথায় আছে, 'আপনি আচরি ধর্ম অপরে শেখাও'। কেন্দ্রীয় সরকারকে জ্ঞান দিচ্ছেন কিন্তু আপনাদের নিজেদের স্যাকসবি ফার্ম, আপনাদের নিজেদের ডি. পি. এল., এস. ই. বি.-র লোকসানের পরিমাণ কমাতে পারছেন না। বিকল্প অর্থনীতির কথা উনি বলেন। জিরো ডেফিসিট বাজেটের প্রবক্তা অর্থমন্ত্রীর কাছ থেকে এখন আর সেটা শুনি না।

উনি কয়েক বছর ধরে বিকল্প অর্থনীতির জ্ঞানগর্ভ ভাষণ আমাদের শুনিয়েছেন। এই বিকল্প অর্থনীতির মূল স্তম্ভ কি কি? স্তম্ভগুলি হ'ল—ভূমি সংস্কার, স্বনির্ভরতা অর্থাৎ নিজের পায়ে দাঁড়ান এবং কালো টাকা উদ্ধার। ভাল কথা। কেউ এক্ষেত্রে দ্বিমত পোষন করে না। কিন্তু এই কালো টাকা উদ্ধার এমনিতে হবে না। এবারে চিদাম্বরম কালো টাকা উদ্ধার করবার স্কীম তৈরি করেছেন, কিন্তু তাতে কত কালো টাকা উদ্ধার হবে জানি না, কারণ এর আগে প্রণববাবু, তারপর ডঃ মনমোহন সিং এবং তারও আগে একবার এই কালো টাকা উদ্ধারের স্কীম করা হয়েছিল, কিন্তু সেসব স্কীম সাকসেসফুল হয়নি। জানি না, এবারের '৩০ পারসেন্ট টাকা দিলে কালো টাকা সাদা হয়ে যাবে' বলে যা বলা হয়েছে সেটা কতখানি কার্যকরী হবে। তবে আশা করব যে, সেটা হবে। কিন্তু প্রশ্ন, কালো টাকা হচ্ছে কেন? এর মূলে না গিয়ে যদি 'প্রতি বছর ১ লক্ষ কোটি কালো টাকার উৎপাদন হচ্ছে' এই কথা বলি তাহলে সমস্যার সমাধান হবে না। বাজেটে ট্যাক্স কমানো হয়েছে এবং তারজন্য কেন্দ্রীয় সরকার আশা করছেন যে, ট্যাক্স কমানোর ফলে অনেকে অনেস্ট হবেন, ঠিকমতো ট্যাক্স জমা দেবেন এবং কালো টাকার দিকে তারা ঝুকবেন না। কিন্তু জানবেন, জমি হস্তান্তরে প্রচুর কালো টাকা জেনারেট হয়। কারণ রাজ্যে বর্তমানে জমি হস্তান্তর করতে রেজিস্ট্রেশন ফি, স্ট্যাম্প ডিউটির হার অতি উচ্চ পর্যায়ে চলে গেছে। আপনি এক্ষেত্রে নতুন যে আইন করেছেন তাতে কোনও জমি রেজিস্ট্রি করতে গেলে মানুষকে ৫ পারসেন্ট ট্যাক্স দিতে হবে, রেজিস্ট্রেশনে উচ্চ হারে স্ট্যাম্প ডিউটি দিতে হবে এবং জমির ভ্যাল্যুয়েশন করাতে হবে। এই ভ্যাল্যুয়েশন করবার জন্য এখানে লোকও নিয়োগ করেছেন। যারা জমির ভ্যাল্যুয়েশন করছেন তারা কি পরিমাণ কালো টাকা পাচ্ছেন সে সম্পর্কে আপনাদের কোনও ধ্যান-ধারণা নেই। যে জমির দাম ২০,০০০ টাকা কাঠা, ঘুস দিয়ে তার ভ্যাল্যুয়েসন ৫,০০০ টাকায় নামিয়ে আনা হচ্ছে। এবং কালো টাকা এজন্যই হচ্ছে। আজকে আপনারা মানুষের চরিত্র নষ্ট করে ফেলেছেন, কারণ অপরাধের জন্য সবাইকে শাস্তি দেওয়া হচ্ছে না। মাধ্যমিকের প্রশ্নপত্র ফাঁস হয়ে যাবার পর আজকে কোনও লোককে শাস্তি দিতে পারছেন না। মধ্যশিক্ষা পর্ষদের সভাপতি, সেক্রেটারি এবং মাননীয় মন্ত্রী আজকে বুক বাজিয়ে বলছেন—আমরা আছি, থাকব ; কেন যাব? এত বড় ঘটনা ঘটল, অপরাধীরা হাতেনাতে ধরা পড়ল, অথচ যারা দায়িত্বে রয়েছেন তারা বলছেন—থাকব। এই যদি হয় তাহলে কালো টাকা কি করে বন্ধ করবেন? শাস্তির ব্যবস্থা যদি না হয়, যে কালো টাকা করছে তাকে ধরা যদি না যায় তাহলে কি করে হবে? কালো টাকার মালিক কিছু ধরা পড়ছে ঠিকই, কিন্তু আরও বহু লোক কালো টাকা করেছে। পশ্চিমবঙ্গে এত জমি হস্তান্তর হয়েছে—এই সেদিন সুভাষবাবুও বলছিলেন—তাতে কত কালো টাকার কারবার হয়েছে জানেন? নিশ্চয়ই জানেন, কিন্তু চুপ করে বসে রয়েছেন। সল্ট লেক এবং ভি. আই. পি. রোডের দু-পাশে, পাঁচ বছর আগে যেখানে ধুধু করত, সেখানে প্রাসাদোপম সব অট্টালিকা, মর্ডান সব হাউস হয়ে গেছে। কালো টাকার প্রেরণায় এসব করতে পেরেছে তারা। প্রমোটাররা কি করে এসব করল? জমিগুলো কি করে পেল প্রমোটাররা? আপনার নিজের হাতের পাশে, পায়ের তলায় কালো টাকা তৈরি হচ্ছে কলকাতা শহরের মধ্যে, অথচ ধরতে পারছেন না। অথচ জ্ঞান দিচ্ছেন কেন্দ্রীয় সরকারকে যে, কালো টাকা তারা ধরছেন না কেন? নিজে করুন, আমাদের সমস্ত রকম সাহায্য আপনি পাবেন, সহযোগিতা আপনি পাবেন। অন্য কথা বলতে গেলে অনেক সময় লেগে যাবে। সেচ, বিদ্যুৎ, পানীয় জল,

রাস্তাঘাট প্রাথমিক স্বাস্থ্য এই সব ব্যাপারে আপনি বলেছেন সর্বভারতীয় গড়ে আপনি সব থেকে উঁচুতে। খুব প্রসংশার যোগ্য। কিন্তু আপনাকে মনে রাখতে হবে গড়টা কি করে হয়। ভারতবর্ষের মধ্যে উড়িষ্যার মতো একটা পশ্চাতপদ রাজ্যকে নিয়ে হয়, বিহারের মতো একটা পশ্চাতপদ রাজ্যকে নিয়ে হয়, মণিপুর, মিজোরাম এই সমস্ত রাজ্যের ইন্ডেক্স নিয়ে গড় তৈরি হয়। ইউ. পি.-র মতো সব চেয়ে বেশি জনসংখ্যার রাজ্যকে নিয়ে গড় হয়। সর্বভারতীয় ক্ষেত্রে পশ্চিমবাংলা বরাবর উঁচুতে ছিল। এই ভাবে গড় না দেখে আপনাকে কম্পেয়ার করতে হবে মহারাষ্ট্রের সঙ্গে, আপনাকে কম্পেয়ার করতে হবে কর্ণাটকের সঙ্গে আপনাকে কমপেয়ার করতে হবে পাঞ্জাবের সঙ্গে হরিয়ানার সঙ্গে অন্ধ্রপ্রদেশের সঙ্গে। সর্বভারতীয় গড় দেখিয়ে আপনি বুক ফুলিয়ে যদি বলেন সর্বভারতীয় গড়ে আমরা সব থেকে উঁচুতে সেটা আনন্দের বিষয় হল না। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় তো দেখছি ছত্রেছত্রে বাহবা কুড়িয়েছেন। পশ্চিমবাংলার রাস্তা ঘাট প্রাথমিক শিক্ষা স্বাস্থ্য এই সমস্ত ব্যাপারে ডাক্তার রায়ের আমলে সারা ভারতবর্ষের মধ্যে প্রথম সারিতে ছিল। এখন পশ্চিমবাংলা অনেক পেছিয়ে গেছে। শিক্ষার ক্ষেত্রেই বলুন আর অন্যান্য ক্ষেত্রেই বলুন পেছিয়ে গেছে। স্বাস্থ্যের ক্ষেত্রে তো বলা উচিত নয়। সময় পেলে বলব সমস্ত বিষয়। আজ থেকে ৩০ বছর আগে পশ্চিমবাংলা যা ছিল তার থেকে অনেক পেছিয়ে গেছে। সেচের ব্যাপারে আপনাদের বলি কি হচ্ছে। ১৯৮০ সালে পশ্চিমবাংলায় যে বৃহৎ সেচ প্রকল্প ছিল তাতে যে জমি সেচ পেয়েছিল তার পরিমাণ হল ১০ লক্ষ ১৮ হাজার হেক্টর, অর্থাৎ প্রায় ২৫.৪৫ লক্ষ একর। ১৯৯৪-৯৫ সালে অর্থাৎ ১৪-১৫ বছর পরে সেচ হল ১০ লক্ষ ৪৯ হাজার হেক্টর, অর্থাৎ ২৬.২৩ লক্ষ একর। অর্থাৎ ১৫ বছরে বৃহৎ সেচের আওতায় এসেছে মাত্র .৭৮ লক্ষ একর। এবারে আপনারা বলেছেন যে বোরোতে সেচের জল দিতে পারব না। বলছেন কোনও জলাধারে জল নেই। আমরা কংগ্রেসের তরফ থেকে কৃষি মন্ত্রীর কাছে গিয়েছিলাম মাস দুই আগে। আমরা মন্ত্রী মহাশয়কে বলেছিলাম যে আপনি কেন বললেন না আগে থেকে যে বোরো চাষে জল দেওয়া যাবে না। কৃষিমন্ত্রী বললেন যে আমি সব জেলা পরিষদকে জানিয়ে দিয়েছি। ব্যাস, সমস্ত দায়িত্ব খালাস। জেলা পরিষদ কিন্তু চাষীদের জানায়নি যে তোমাদের এবারে জল দিতে পারব না তোমরা এত বোরো চাষ করোও না। এই অবস্থার জন্য আজকে ২ লক্ষ একর জমির বোরো চাষ নষ্ট হবে। যারা এই বোরো ধান চাষ করেছে, তারা তাদের সর্বস্ব খুইয়ে ঘটি বাটি বিক্রি করে এই চাষ করেছে। আপনারা তো জানেন এই চাযে বেশি খরচ হয়। ফলে ২ লক্ষ একরের মতো এরিয়ায় বোরো চাষ সম্পূর্ণভাবে নষ্ট হয়ে যাবে। আপনারা এক দিকে বলছেন সেচ বাড়াবেন, সেচ বাড়িয়ে অন্তত পক্ষে ৫০ পারসেন্টে নিয়ে যাবেন এবং এটাকে বাড়াতে বাড়াতে ৬০-৭০ পারসেন্টে নিয়ে যাবেন। কি করে নিয়ে যাবেন ১৫ বছরে যদি এই ডেভেলপমেন্ট হয়? এখানে আনপ্ল্যান্ড ওয়েতে মাটির তলার জল বার করা হচ্ছে। অনেক জেলাতে আজকে জলের জন্য মিনি ডিপটিউবওয়েল করছে লোকেরা। নিজেরা খরচা করে মিনি ডিপটিউবওয়েলে চাষ করে সংসার প্রতিপালন করতে চায়। কিন্তু সেই মিনি ডিপটিউবওয়েলের ইলেক্ট্রিক কারেন্ট সংযোগের জন্য হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে। বলা হচ্ছে জেলা পরিষদের সভাধিপতির পারমিশন ছাড়া কানেকশন দেওয়া হবে না। আবার জেলা পরিষদে যদি আপনাদের লোক থাকে আর কোনও কংগ্রেসের লোক গিয়ে যদি বিদ্যুতের কানেকশন চাইতে যায় তার মিনি ডিপটিউওয়েলের জন্য তাহলে কোনও দিনই সে কানেকশন পাবে না। এই তো হচ্ছে পশ্চিমবাংলায়।

কি করে আজকে বাজেট সাকসেসফুল হবে? পশ্চিমবঙ্গের উন্নয়ন কি করে হবে? স্বাস্থ্য সম্বন্ধে জানেন, কি হচ্ছে? আজকে কয়েক মাসে বা এর আগের অধিবেশনে আপনাদের দলের সদস্যরা যে মেনশন করেছেন, সেগুলো খুলে দেখলে আপনি বুঝতে পারবেন, স্বাস্থ্য দপ্তরের কি অবস্থা। স্বাস্থ্য দপ্তরের পরিকল্পনা বাজেট আপনি বাড়িয়েছেন। আপনাকে আমি ধন্যবাদ জানাই, এতদিন পরে বুঝেছেন। এই একটা দপ্তর যে দপ্তর মাটির সঙ্গে মিশে যাবার যোগাড় হয়েছে। আজকে সাধারণ মানুষ চিকিৎসার সুবিধা পায় না। আমাদের আমলে যেখানে ১২৩টি ওষুধ ফ্রি দেওয়া হোত, আপনাদের আমলে তা ২৩-এ এসে ঠেকেছে। আমাদের সময়ে প্রাইস ইন্ডেক্স যখন ছিল ১৮০, তখন রোগীদের মাথা পিছু আড়াই টাকা করে খাবারের জন্য বরাদ্দ ছিল। আর আজকে প্রাইস ইন্ডেক্স যখন আট গুণ বেড়েছে কুড়ি বছরে, সেখানে হাসপাতালে একজন রোগীর খাদ্যের জন্য বরাদ্দ মাত্র ৯ টাকা। এটি আট গুণ বেশি হওয়া উচিত ছিল। সেখানে মাত্র ৯ টাকা করে দিয়েছেন। সেখানে তাও আবার এমন কারচুপি হচ্ছে, সেখানে রান্নাবান্নার কাজে যারা সাহায্য করে, তারা রোগীদের পথ্যগুলোকে নিয়ে গিয়ে বাজারে বিক্রি করে দিচ্ছে। আপনারা তাও কি আটকাতে পেরেছেন? পারছেন না। এখন আবার এখানে দশ হাজার কোটি টাকার বাজেট পেশ করেছেন। স্বাস্থ্য দপ্তরে কি হচ্ছে, না সেখানে রোগীর পথ্য থেকে কেড়ে নিচ্ছে। আমি আর বেশি সময় নিতে চাই না। আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বরেন বসু ঃ** মাননীয় স্পিকার স্যার, গত পরশু দিন মাননীয় অর্থমন্ত্রী এই বছরের জন্য যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথমে কয়েকটি তথ্য সংক্ষিপ্ত ভাবে পরিবেশনের জন্য দু-এক মিনিট সময় আমি নেব। প্রথম কথা হচ্ছে যে, আমাদের বিরোধী দলের নেতা শ্রদ্ধেয় অতীশ সিন্‌হা মহাশয় যা বলছিলেন, তার একেবারে শেষের কথা দিয়ে যদি উত্তরটা দেওয়া যায়, হাসপাতালে কিছুই হচ্ছে না, তাহলে বলতে হয়, এখনও পর্যন্ত এই রাজ্যে অন্ততপক্ষে একশ জনের ৮৫ জন সরকারী হাসপাতালে চিকিৎসার সুযোগ পান। শতকরা ১৫ জন যান নার্সিং হোমে। সুতরাং হাসপাতালে কিছু হচ্ছে না, সব ধ্বংস হয়ে গেছে, লাটে উঠে গেছে, এটা ভাবার কারণ নেই। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ এমন একটা রাজ্য যেখানে বিগেস্ট পসিবল, ওয়াইডেস্ট পসিবল হেলথের নেট ওয়ার্ক আছে। এখানে প্রিভেন্টিভ এবং কিওরেটিভ দুটো সাইড দেখা হয়। আমার পরের কথা হচ্ছে, আপনি বড় সেচ প্রকল্প সম্পর্কে বললেন। কিন্তু ক্ষুদ্র সেচ প্রকল্প এবং সামগ্রিক ভাবে আমাদের রাজ্যে কৃষিতে সেচের যে ব্যবস্থা গত কুড়ি বছরে আমরা উন্নতি করেছি, সে সম্পর্কে তথ্য কিন্তু তিনি সম্পূর্ণভাবে দিলেন না। যার ফলে সঠিক তথ্য এখানে পরিবেশিত হল না। ট্যাক্স ইভেশনের কথা উত্থাপন করে তিনি বললেন ভি. আই. পি. রোডের হাউসিংয়ের কথা। ভি. আই. পি. রোডের হাউসিংয়ের কথা তিনি চিহ্নিত করলেন। কিন্তু ঐ রকম ধরনের নেতাদের আয়নাতে নিজেদের মুখ দেখা উচিত ছিল। গত ৫-৭-১০ বছর যারা দিল্লিতে বসে ছিলেন, আমাদের উল্টো দিকে যারা বসে আছেন, বিরোধী দলের নেতারাই জবাবদিহি করবেন যে, কেন আমাদের দেশে প্রতি বছর এক লক্ষ কোটি টাকা করে কালো টাকা তৈরি হচ্ছে। এটা কি ভি. আই. পি. রোডের হাউসিংয়ের উপরে নির্ভর করে? যারা সেদিন ক্ষমতায় থেকে সবকিছু চেপে রেখেছিলেন, যারা লুকিয়ে রেখেছিলেন, যারা নিজেদের প্রভাব প্রতিপত্তিকে

ব্যবহার করে আত্মগোপন করার চেষ্টা করেছিলেন, আজকে কল্পনাথ রাইকে দিয়ে শুরু হয়েছে। শেষ পর্যন্ত কোথায় গিয়ে দাঁড়াবেন, আমি জানি না।

[3-10 — 3-20 p.m.]

আমার ধারণা এতে শুধু প্রাক্তন মন্ত্রীরাই যুক্ত নয়, প্রাক্তন প্রধানমন্ত্রী পর্যন্ত ট্যাক্স ফাঁকি এবং দুর্নীতির অভিযোগ ওই মিছিলের লাইনে সামিল হবেন। হাজার হাজার কংগ্রেসি নেতারা দুর্নীতির অভিযোগে গ্রেপ্তার পর্যন্ত হচ্ছেন। তাদের হয়ে আপনারা সালিশি চাইছেন আর এখানে সভাতে বামফ্রন্ট সরকার কালো টাকার উৎস কোথার থেকে পেল তারজন্য চিৎকার করছেন? তারপরে এই বাজেটের সমালোচনা করে ঋণের কথা উত্থাপন করে বলা হয়েছে যে, এই ঋণ কোথা থেকে শোধ করবে? আমি সেই প্রসঙ্গেই জানাই যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার বাজেটে ঋণ পরিশোধের জন্য খুব কম টাকাই ব্যয় করেছেন, এই মুহূর্তে দিল্লির বাজেটের দিকে তাকান—সেখানে যে বাজেট উপস্থাপিত হয়েছে তাতে দেখানো হয়েছে যে, কেন্দ্রীয় বাজেটে ১০০ টাকার ২৩ টাকা শুধু ঋণ পরিশোধের জন্য ব্যয় করা হয়েছে। কাজেই আপনারা মুখে এক কথা বলবেন আর মনে মনমোহন সিংয়ের গান গাইবেন তা হয় না। আপনারা দরজা, জানলা খুলে রাখবেন আর কালবৈশাখির ঝড় আসবে, ওই দরজা জানালা দিয়ে ধুলো ঢুকবে না, ঘর পরিষ্কার থাকবে সেটা তো আর হয় না। আজকে ঘরের দরজা, জানলা খুলে রাখার মতো যেভাবে উদারনীতি গ্রহণ করেছেন তাতে আমার মনে হয় দেশের শিল্পের সর্বনাশ হবে। আজকে যেভাবে উদারনীতির ফলে বিদেশি সংস্থাগুলো এদেশে ঢুকে পড়েছে তাতে অদূর ভবিষ্যতে মেক্সিকো, আর্জেন্টিনা এবং ব্রাজিলের মতো অবস্থায় প্রবেশ করবে তাতে কোনও সন্দেহ নেই। শিল্পের ক্ষেত্রে সেই অবস্থার যে পুনরাবৃত্তি ঘটবে না তার কোনও গ্যারান্টি নেই। এই যে অপরাধ এতদিন ধরে সংগঠিত করলেন আর বামপন্থী সরকারকে এই কথা বলছেন যে কেন এত ঋণ নেওয়া হল—এ চোরের মায়ের গলা বেশির মতো মনে হয় না? আজকে দেশের দরজা কেন খুলে দিলেন? আপনারা তো ভারতবর্ষের শিল্পের ক্ষেত্রে স্বনির্ভরতা চেয়েছিলেন। অত্যাধুনিক প্রযুক্তি আনার মানে তো এই নয় যে বিদেশ থেকে আলু ভাজার মেশিন আনা? অত্যাধুনিক প্রযুক্তি আনার মানে তো এই নয় যে জিনসের প্যান্ট আমদানি করতে হবে? অত্যাধুনিক প্রযুক্তি আমাদের দরকার ছিল তাতে কোনও সন্দেহ নেই, সেই অত্যাধুনিক প্রযুক্তি দরকার ছিল আমাদের দেশের শিল্প কাঠামোকে আরও শক্তিশালী করার জন্য, তার মূল ভিত্তিকে আরও শক্তিশালী করার জন্য এবং তারজন্য টাকার দরকার ছিল। সেই কারণে বিদেশিদের কাছ থেকে টাকা চাইতে গিয়ে আজকে যেভাবে তাদের কাছে নতি স্বীকার করেছেন তাতে দেশটাকে সর্বনাশের পথে নিয়ে গেছেন। আজকে কংগ্রেসি নেতৃত্ব তো কেন্দ্রে ৪-৫ মাস হল চলে গেছে, কিন্তু আপনাদের নেতৃত্ব সময়েও তো এসব ঘটনা ঘটেছে। আপনাদের নেতৃত্বের সময়ের থেকে রাষ্ট্রয়ত্ত শিল্পগুলোর চরম অবস্থা, যার ফলে এন. টি. মিলগুলো আজকে ধুঁকছে। এতে কোনও বিনিয়োগ হচ্ছে না। আমার ডান পাশে যিনি বসে আছেন তাকে এইজন্য বারে বারে দিল্লি ছুটতে হচ্ছে, এই ব্যাপারে তো কংগ্রেসিদেরও তো নেতৃত্ব দিতে হবে, কেন এর চাহিদা পূরণ হবে না? আজকে দেশের পাওয়ারলুমগুলোর কেন এই অবস্থা? আজকে তাঁতশিল্পের চেহারা এইরকম হল কেন? আজকে রাষ্ট্রয়ত্ত শিল্পগুলো বিদেশিদের কাছে দরজা খুলে দেওয়ার জন্যে মার খাচ্ছে।

আপনারা বিদেশি মাল্টি ন্যাশনাল কর্পোরেশনের কাছে দরজা খুলে দিয়ে একটার পর একটা শিল্পকে ধ্বংসের মুখে ফেলে দিচ্ছেন। যেখানে দেশের শিল্পকে স্বনির্ভর করার উদ্যোগ নেওয়া উচিত ছিল, সেখানে বিদেশি সংস্থাকে ঢুকিয়ে দিলেন। আর এখানে বসে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কথা বলছেন, চিৎকার করছেন। সুতরাং ঋণের কথা বলে শাক দিয়ে মাছ ঢাকার যে চেষ্টা করছেন তারজন্য দেশের মানুষ আজকে আপনাদের বিতাড়িত করেছেন। দিল্লির থেকেও আপনারা বিতাড়িত হয়েছেন এবং অদূর ভবিষ্যতে সরকারে আসারও আর কোনও সম্ভাবনা নেই। দিল্লিতে আসবার আর সুযোগ হবে না। আজকে দেশ স্বাধীন হবার পরে দেশের বড় রাষ্ট্রয়ত্ত শিল্প যেগুলো গর্বের সঙ্গে দাঁড়িয়েছিল সেই শিল্পগুলোকে আপনারা ধ্বংসের মুখে ফেলে দিলেন। এইভাবে দেশের শিল্পকে গুড়িয়ে দিয়ে বিদেশি শিল্পকে ঠাঁই করে দিয়েছেন। আজকে রাষ্ট্রয়ত্ত শিল্পগুলোতে যদি ঠিকমতো বিনিয়োগ হত এবং অত্যাধুনিক প্রযুক্তি কাজে লাগিয়ে যদি উন্নত করা যেত তাহলে দেশের অর্থনৈতিক দিকটার অনেক উন্নতি হত। চিত্তরঞ্জন লোকোমটিভ কারখানার যদি ঠিকমতো বিনিয়োগ হতে পারত তাহলে অনেকটা উন্নত হত। তারপরে বিদেশি কেবল কোম্পানিকে আমন্ত্রণ না জানিয়ে যদি এদেশের টেলিফোনের কেবল কোম্পানিকে ওদের থেকে টাকা ঋণ হিসাবে নিয়ে এই দেশের এই কেবল কোম্পানিগুলোকে দেওয়া যেত তাহলে আমাদের দেশের শিল্প অনেক বেশি উন্নীত হত। আজকে এইভাবে যদি দেশের রাষ্ট্রয়ত্ত শিল্পগুলোতে যদি বিনিয়োগ করতে পারতেন তাহলে দেশের শিল্পগুলো তার মেরুদন্ডের উপর দাঁড়িয়ে নিজের পায়ে দাঁড়াবার চেষ্টা করতে পারত।

এই অসম প্রতিযোগিতার যে অবস্থা তার মধ্যে দাঁড়িয়েও আমরা কিছুটা রোখার চেষ্টা করতে পারতাম, আপনারা কিন্তু তা করেননি। করেননি বলে প্রশ্নের কৈফিয়ৎ আপনারা দিতে পারছেন না, আর পারছেন না বলেই আজকে অপ্রাসঙ্গিক বিষয়ের মধ্যে ঢুকে পড়ে আপনারা বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আমরা বলতে চাই এটা উচিৎ হচ্ছে না। আমার দ্বিতীয় কথা হচ্ছে, দেশের চেহারাটা সকলের জানা। আজকে চিদাম্বরমকে গালমন্দ করে কোনও লাভ নেই, উনি ঠিকই যুক্ত ফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী, কিন্তু ওনার মনটা পড়ে আছে আপনাদের সঙ্গে। সেই নীতি নিয়েই চলছেন ফলে নূতন প্রসঙ্গ এখানে উপস্থিত করে কোনও লাভ নেই। কিন্তু আমরা এই কথা বলতে চাই, রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রকে যে রকম ভাবে আপনারা দুর্বল করেছিলেন, শেয়ার বিক্রির ব্যবস্থা করেছিলেন, খোলা দরজার নীতি নিলেন, আর আজকে এখানে ২/১০ হাজার কোটি টাকার দুর্নীতির কথা আপনারা তুলছেন, কিন্তু হাজার হাজার কোটি টাকার দুর্নীতির দায়ে প্রাক্তন প্রধানমন্ত্রীর থেকে শুরু করে আমি আবারও বলছি কল্পনাথ রাই দিয়ে শুরু হয়েছিল, শেষ পর্যন্ত লাইন শেষ হবে কোন পর্যন্ত গিয়ে, কেউ জানে না। কারণ অন্তত পক্ষে দেড় ডজন প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী তারা দাঁড়িয়ে আছেন, দিন গুণছেন এবং প্রতিদিন কি ভাবে কোর্টকে বাইপাস করা যায় তার চেষ্টা করছেন। ঘুস দেওয়া অপরাধ থেকে শুরু করে এমন কোনও জঘন্য অপরাধ নেই যে অপরাধগুলি আপনারা সংগঠিত করেননি এবং এইটা করার মধ্যে দিয়ে হাজার হাজার কোটি টাকা লুঠপাট আপনারা করেছেন। ফলে জনগণের সম্পত্তি যারা লাভ করেছিলেন সেই লুঠেরাদের মুখে দেশপ্রেমের কথা শুনতে দেশের মানুষ নিশ্চিতভাবে খুব খুশি অন্তত নন এবং শুনতে চান না। আর চান না বলেই নির্বাচনে তারা

বারবার প্রত্যাখাত হচ্ছেন। আমার পরের কথা হচ্ছে, ঋণের কথা আপনারা বলেছেন, কত বেশি টাকা আপনারা দেশি বিদেশি ঋণ হিসাবে সংগ্রহ করেছেন, তার হিসাব দেবেন কি? প্রতিদিন প্রতি মুহূর্তে আপনারা হিসাব দিতে পারবেন না। আজকে যে হিসাব দেবেন, আগামীকাল তা মিলবে না। তার কারণ হচ্ছে, দিনের পর দিন আপনাদের আমলে শুরু হয়েছিল টাকাকে বিদেশি মুদ্রার সঙ্গে কনভার্ট করা এবং সেই কনভারসেশন এর প্রক্রিয়া আপনারা শুরু করেছেন। আল্টিমেটলি ফুল কনভারসেশন এর দিকে আপনারা যাচ্ছেন। ফলে প্রতিদিন প্রতি মুহূর্তে টাকার দাম কমবে এবং টাকার দাম কমবার সঙ্গে সঙ্গে প্রতিদিন ঋণের মাত্রা বাড়বে। আর তারই পরিণতিতে ঋণ করছেন প্রচুর। আমি ১ লক্ষ কোটি টাকা ঋণ করলাম আর ব্যাঙ্কে আমি দেখালাম ৫০ হাজার কোটি টাকা জমা রেখেছি, এই নিয়ে আর যাই হোক না কেন বেশি কৃতিত্ব দাবি করা যায় না। কারণ আমার যা ব্যালান্স তার ভিত্তিতে হচ্ছে ঋণ নেওয়া, এটা যদি বুঝতাম, আমাদের সরকারের যে নীতি যার উপর দাঁড়িয়ে আজকে বাজেট, আমরা সেই ডোমেস্টিক প্রোডাকশন নিজেরা বাড়াবার চেষ্টা করছি। আমরা নিজেরা আভ্যন্তরীণ উৎপাদন বৃদ্ধির চেষ্টা করছি। এই উৎপাদন বৃদ্ধির পথ ধরে আমরা চাইছি যেমন কৃষিতে সারা দেশে প্রথম, এই ব্যাপারে ডিসপিউট করে কোনও লাভ নেই। অনেকে আপনারা অনেক কথা ইত্যাদি বলেছেন, ভবিষ্যতেও বলবেন তাতে কিছু যায় আসে না। কিন্তু একটি কথা সত্য, সত্যকে অস্বীকার করতে পারবেন না। সারা দেশে কৃষিতে যেখানে আমরা দাঁড়িয়ে আছি, তার ধারে কাছে আপনারা সারা দেশের সঙ্গে তুলনা করে পৌঁছাতে পারবেন না। কারণ আপনাদের সেই নৈতিক অধিকার নেই এই কথা বলবার, তার জন্য যে প্রাক শর্ত তা আমরা পূরণ করেছি। আমরা গরিব মানুষের মধ্যে জমি বিলি বন্টন করেছি।

আমরা সেচ এলাকা বৃদ্ধি করেছি, তার মধ্যে দিয়ে কৃষি উৎপাদন বেড়েছে, কেনার ক্ষমতা বেড়েছে, গ্রামীণ মানুষের কেনার ক্ষমতা বেড়েছে, ফলে অতীতের থেকে একেবারে দুধে ভাতে না থাকলেও নিরন্ন মানুষ ভিক্ষার পাত্র নিয়ে শহরে আজকে অনুপস্থিত। এতে হয়ত আমাদের বিরোধী বন্ধুদের একটু অসুবিধা হতে পারে, কিন্তু দেশের মানুষ আজকে খুশি। আমরা শিল্পকে একই ভিতের উপরে দাঁড় করাতে চাই, কারণ এটা হচ্ছে প্রাক শর্ত। সমাজবাদই বলুন, আর পুঁজিবাদই বলুন, মানুষের কেনার ক্ষমতাটা যদি না বাড়ানো যায়, আর্থিক ক্ষমতা যদি না বাড়ানো যায় তাহলে শিল্প গড়ে উঠতে পারে না। আর সেই কারণে এখনই হচ্ছে প্রকৃতপক্ষে পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রির টেক অফ স্টেজ। যে মুহূর্তে শিল্পের কথা বলব, বন্ধুবরেরা বলবেন, শিল্প কোথায় হচ্ছে? মাননীয় চেয়ারম্যানকে আমি বলব, ওদের যদি এতই আশঙ্কা থাকে, একটা সর্বদলীয় কমিটি করে একটা কাজ করা যেতে পারে, নূতন নূতন শিল্প যেখানে খোলা হচ্ছে, দলবদ্ধভাবে আমরা যাই, অল পার্টির সদস্যরা সেখানে আমরা ঘুরে দেখতে পারি—সারা রাজ্যের ক্ষেত্রে। প্রকৃতপক্ষে পশ্চিমবাংলায়, এই রাজ্যে কোনও নূতন কলকারখানা হচ্ছে কি না?

[3-20 — 3-30 p.m.]

প্রকৃতপক্ষে এই যে নতুন কলকারখানা হচ্ছে এর মধ্যে দিয়ে একটা কাজ হতে পারে।

নতুন বিনিয়োগের মধ্যে দিয়ে যে কলকারখানা গড়ে তোলা হচ্ছে, তার প্রতিক্রিয়াটা হাতে কলমে দেখতে পাবেন। একটা কথা বিনয়ের সঙ্গে বলতে চাই, যে এটা আমরা সকলেই বুঝি—যে আজকে উন্নত প্রযুক্তির জন্য যে ভাবে পুঁজি বিনিয়োগ করা হয়েছে সেই অনুপাতে শ্রম নিযুক্তির পরিমাণ কম। শ্রম নিযুক্তির পরিমাণ কমের কারণ এখানে বাজেটে তথ্য উপস্থিত করা হয়েছে যে, যে টাকা বিনিয়োগ করা হয়েছে গত কয়েক বছরে শিল্পের ক্ষেত্রে তার মাধ্যমে আমরা আমাদের যে সামান্য কর্মবিনিয়োগ করতে পারলাম তার সংখ্যাটা নিশ্চিত কম। ১৯/২০ হাজার মানুষের কর্মসংস্থান আমরা করতে পারছি। আমার কথা হচ্ছে একটাই যে আজকের দিনে সেই কারণে বাজেট খুব কারটেল্ড, একটা বিষয় পয়েন্ট আউট করা হয়েছে যে শুধু বৃহৎ শিল্প নয় তার পাশাপাশি অসংখ্য ছোটো শিল্প গড়ে তুলতে হবে। কার্যভিত্তিক এলাকা গড়ে তুলতে হবে, যাতে আমরা নতুন নতুন বেকারদের মুখে হাসি ফোটাবার উদ্যোগ নিতে পারি। এই কথা শুনে চিৎকার করবেন না। সারাভারতে কোনও রাজ্যে ৫৪ লক্ষ লোক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখায়? এর জবাব ওদের জানা আছে কিন্তু ওরা বলছেন না। আমাদের রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখানো শহর, শহরতলিতে ব্যস্ততামূলক পর্যায়ে গিয়ে পৌঁছেছে এই কারণে যে এই রাজ্য যে চাকরি হয়, কাজের সৃষ্টি হয় তা প্রধানত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হয়। আমাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যে ডি-সেন্ট্রালাইজ স্ট্রাকচার ভারতবর্ষের আর কোথাও তা নেই। সেই কারণে ৫৪ লক্ষ বেকার তাদের নাম আমাদের রাজ্যের এমপ্লয়েমন্ট এক্সচেঞ্জে লিখিয়ে রেখেছেন। ওরা বলছেন না অল ইন্ডিয়া অ্যাভারেজের কথা। ওরা বলছেন আজ থেকে ৩০ বছর আগে অনেক ক্ষেত্রে আমাদের রাজ্য এক নম্বর জায়গায় ছিল। আজকে এক নম্বর জায়গা থেকে সাত নম্বর জায়গায় এসেছে। কেন এসেছে তার জবাব আমরা দেব না, তার জবাব আপনারা দেবেন। তার কারণ আপনাদের মাসুল সমীকরণ নীতি, আপনাদের বৈষম্যমূলক নীতি—একটা হলদিয়া পেট্রো-কেমিক্যাল এর জন্য ১৫ বছর আপনাদের দরজায় দরজায় ঘুরতে হয়েছিল অনুমোদন পাওয়ার জন্য। আর সেই সঙ্গে দেশ ভাগের চাপ, পুনর্বাসনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের বৈমাতৃসুলভ আচরণ। কংগ্রেসি গভর্নমেন্টের অনীহা, তার মধ্যে দিয়ে যে বিপুল জনসংখ্যা, সেই কারণে আমাদের রাজ্যে ৫৪ লক্ষ বেকার। আমরা জানি এবারকার বাজেট স্বল্প হয়েও ৬ লক্ষ বেকার ছেলের কাজের উদ্যোগ নেওয়া হয়েছে। আমরা মনে করি যে এর মধ্যে দিয়ে আমরা আরও কাজের চেষ্টা করতে পারি। এই কাজের ক্ষেত্রে বিভিন্ন ধরনের যে উদ্যোগ সেই উদ্যোগগুলো গ্রহণের ক্ষেত্রে আমরা বলতে চাই আমাদের সামর্থ সীমাবদ্ধ ঠিকই, টাকা ছাপাবার ক্ষমতা আমাদের নেই, টাকা ছাপাবার ক্ষমতা, এত দিল্লির হাতে থাকবে। তার কারণ ইউনিয়ন গভর্নমেন্টের আমরা একটা প্রভিন্স। ফলে টাকা ছাপাবার এক্তিয়ার আমাদের নেই। সেটা হচ্ছে ইন্টার ন্যাশনাল রিসোর্স মবিলাইজ করা। সেই কারণে এবারকার বাজেটে যে উদ্যোগ নেওয়া হয়েছে ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশনকে এমনভাবে ব্যবহার করবার জন্য রাজ্য সরকার এমনভাবে উদ্যোগ নিচ্ছেন যার মধ্য দিয়ে আমরা একেবারে গ্রাস রুট লেভেলে ডিপোজিট মবিলাইজ করতে পারি।

কংগ্রেসি বন্ধুরা এর বিরোধিতা করছেন এবং বাজেটের বিরোধিতা করবেনই। কিন্তু জবাব দেবেন কি—যে সারা দেশে আমাদের কমার্শিয়াল ব্যাঙ্কগুলি যে ডিপোজিট নিয়ে থাকেন,

এর একটা অ্যাডভান্স তারা করে থাকেন। এই ডিপোজিট এবং অ্যাডভান্স এর ডিসপ্যারিটির মধ্যে যে ফারাক, আমাদের রাজ্যের মতো, ভারতবর্ষের আর কোনও রাজ্যে আছে কি? আজ পর্যন্ত এক দিনের জন্য এই অন্যায়, এই বৈষম্যের অবসান করার বা একদিনের জন্য এর প্রতিবাদের কথা আপনারা বলেছেন কি? না—বলেননি। আমাদের যা করতে হয়েছে—সেটা হচ্ছে যে, আপনাদের এই কাজের চ্যালেঞ্জ হিসাবে স্মল সেভিংস এর ক্ষেত্রে সারা দেশে ডিপোজিট মোবিলাইজেশনের দিক থেকে আমাদের যে টার্গেট ছিল, গত ২০ বছরে প্রতিদিন প্রতি মুহূর্তে আমরা সেই টার্গেট অতিক্রম করেছি। আমাদের রাজ্যের মানুষ বোধ হয় এটা বুঝতে পেরেছে। তাই কংগ্রেস যতদিন দিল্লিতে ছিল, ততদিন ওরা হাসি মুখে আমাদের দিকে তাকায়নি। ওই দিল্লির ইতিহাস মানেই—আমাদের রাজ্যের প্রতি বৈষম্যের ইতিহাস। আমরা যেটা চেষ্টা করি—সেটা হচ্ছে যে, স্মল সেভিংস মোবিলাইজের মধ্য দিয়ে আমাদের ডেভেলপমেন্টের কাজে এই আর্থিক ব্যয়বরাদ্দ করার চেষ্টা করি। এবারকার বাজেটে সেই নতুন উদ্যোগ নেওয়া হয়েছে। ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশনকে দিয়ে একটা ইনফ্রাস্ট্রাকচার একটা লোয়েস্ট লেভেল পর্যন্ত তৈরি করে, যার মধ্য দিয়ে আমরা ডিপোজিট মোবিলাইজেশন করতে পারি এবং যার মধ্য দিয়ে বাজেটে বিভিন্ন ধরনের যে খাত, সেই খাতগুলিতে আরও বেশি করে অর্থ বরাদ্দ করার চেষ্টা করেছি। শিল্প তো শুধু জল দিয়েই হয় না? শিল্প করতে গেলে পুঁজি চাই, শিল্প করতে গেলে রাস্তা চাই, শিল্প করতে গেলে বাড়ি ঘরের দরকার আছে, শিল্প করতে গেলে পানীয় জলের দরকার। এগুলি আমাদের জানা আছে। ফলে আমাদের ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট করবার জন্য আমাদের পরিকাঠামো গড়ে তোলবার জন্য সমস্ত পরিকাঠামোগত বিনিয়োগে অতীতের যে কোনও সময়ের তুলনায় এবারের বাজেট বৃদ্ধি করা হয়েছে। শুধু তাই নয়, সেই সঙ্গে এবার ৫০ কোটি টাকার উপর একটা নতুন তহবিল গঠন করা হয়েছে, যে তহবিলের মধ্য দিয়ে বিভিন্ন জেলা পরিষদ ইচ্ছা করলে তারা বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে এক সঙ্গে যুক্ত উদ্যোগের মধ্য দিয়ে নতুন নতুন ভেঞ্চার নিতে পারবেন। এটা আমাদের রাজ্যে এর আগে কখনও হয়নি। সেই দিক থেকে এই যে নতুন উদ্যোগ এবং এই যে আমাদের নতুন ধরনের পরিকল্পনা, এর জন্য মাননীয় অর্থমন্ত্রী সাধুবাদ দাবি করতেই পারেন। আমার পরের কথা হচ্ছে—সেই কাজের জন্য আমাদের যে বিনিয়োগ করার দরকার, এর মধ্যে দিয়ে আমরা বুঝেছি যে, আমাদের রাজ্যের শিল্পায়নে আমরা যে পুঁজি করব মানুষের কল্যাণের জন্য আমাদের কিছু উদ্যোগ নেওয়া দরকার। এরজন্য কিছু রিলিফের ব্যবস্থা করা দরকার। এই বাজেটে তার যেমন ব্যবস্থা করা হয়েছে, তেমনি এই রাজ্যে যে মানুষ শিল্প করতে আসবেন, সেই মানুষের জন্য, এখানকার শিল্প পরিবেশ গড়ে তুলবার জন্য, তাদের দিকে তাকিয়েও একটা বাজেট করবার দরকার আছে। তাই এক কি দশ কোটি টাকার ব্যালেন্সড অ্যাপ্রোচ না বসিয়ে ট্যাক্স বসানো যেতে পারে। সব বিষয়ে ট্যাক্স না বসিয়ে লিমিটেড স্ফেয়ারে ১০ কোটি টাকার কি ১২ কোটি টাকার যে নতুন প্রস্তাব তারা করেছেন, এতে আকাশ ভেঙ্গে পড়ার কোনও কারণ নেই। দ্বিতীয় কথা হচ্ছে যে, এর পাশাপাশি ৫ পারসেন্ট সারচার্জ ইন্ট্রোডাকশনের কথা বলা হয়েছে। আমরা বলতে চাই যে, আজকে জিনিসপত্রের দাম বৃদ্ধির জন্য এত তৎপরতা, এত উদ্বেগ কিন্তু, অধিবেশন বসার তিন দিন আগে রাতের অন্ধকারে পেট্রোল ডিজেলের দাম যখন অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডিন্যান্স দিয়ে কয়েক হাজার কোটি টাকা বাড়িয়ে দিয়ে দেশের মানুষের যেভাবে গলা কেটেছিলেন,

তখন কোথায় ছিল আপনাদের বিবেক? আজকে ১০০ টাকায় ৫০ পয়সা সারচার্জ বাড়ছে, তাতে উদ্বেগ দেখাচ্ছেন; আর সেদিন হাজার হাজার কোটি টাকার ট্যাক্স বসিয়ে ছিলেন তখন তো আপনারা বলেন নি? তখন তো এই জনদরদীমুখ, জনদরদী চেহারা, জনগণের জন্য উদ্বেগ একটা মুহূর্তের জন্য তো প্রকাশ করেননি? তাই এই যে কুম্ভীরাশ্রু ত্যাগ করছেন, এটা বন্ধ করলেই বোধহয় ভাল হয়। মাননীয় অতীশবাবু বললেন যে, সরকারি কর্মচারিদের জন্য পে কমিশন, এটা আপনারা দিচ্ছেন না। মাস্টার মশায়দের জন্য যে টাকা, সেটা আপনারা দিচ্ছেন না।

[3-30 — 3-40 p.m.]

যদি আমি অসত্য বলি তাহলে সংশোধন করে নেবেন আমি শুনলাম, উল্লেখ পর্বে নাকি বলা হয়েছে ৫০ হাজার মাস্টারমশাই জমায়েত হয়েছেন। আবার মাননীয় অতীশবাবু বললেন ১৫ হাজার শিক্ষক এখানে জমায়েত হয়েছেন। কিসের জন্য জমায়েত হয়েছেন? ৬০-৬৫ বিতর্কের জন্য তাই মাস্টারমশাইদের আর্থিক বেনিফিট পাওয়ার প্রশ্নে ওরা যতটা তৎপর, তার চেয়ে বেশি তৎপরতা হচ্ছে পলিটিক্যাল মোটিভেশন পাওয়ার ব্যাপারে। ওরা বললেন বামফ্রন্টের আমলে ১৫ হাজার মাস্টারমশাই এলেন, অথচ তাদের আপনারা জানালেন না। আমি বলতে চাই ডাঃ বিধান রায়ের আমলে সত্যপ্রিয় রায়ের মাথায় যারা লাঠি মেরেছিল তারা আবার মাস্টারমশাইদের কি সম্মান দেবেন? আপনারা কি মর্যাদা দিয়েছেন মাস্টারমশাইদের? কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট্রের আমলে মাস্টারমশাইদের অধিকার সুরক্ষিত হয়েছে। যা অতীতে কংগ্রেস আমলে কেউ ভাবতে পারেনি। ভ্যালুঅ্যাডেড ট্যাক্সের সম্পর্কে প্রশ্ন করতে গিয়ে তিনি একটা উদ্বেগের কথা বলেছেন। মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয়ই তার জবাবি ভাষণে সেটা বলবেন। যারা অর্থনীতি নিয়ে চর্চা করেন তারা ভ্যালুঅ্যাডেড ট্যক্সের ব্যাপারে জানেন। সকলেই জানেন এই পদ্ধতিকে আমাদের দেশে অনেক জায়গায় অনুসরণ করা হয়েছে। মহারাষ্ট্রেও এই পদ্ধতি চালু আছে। ভ্যালুএডেড ট্যাক্স হল আনুপাতিক হারে যে খরচা বাড়ছে তার উপর ট্যাক্সের ফলে ডাবল ট্যাক্সেশন, ট্রিপল ট্যাক্সেশন পসিবিলিটি কমছে। সঙ্গে সঙ্গে প্লেন এবং সিম্পলভাবে গভর্নমেন্ট রেভেনিউ গ্যারান্টেড হয়। এই পদ্ধতি কেন নিতে চাই সেটা আবার বলছি। অনেক কাগজে দেখলাম, অনেকে নাকি পি. চিদাম্বরমের মুখে অসীম দাশগুপ্তের প্রতিচ্ছবি দেখেছেন। যেখানে দাবানলের সৃষ্টি হয়েছে, সেখানে জঙ্গলকে বাঁচানোর জন্য কিছু জায়গায় জল দিতে হবে। সেখানে আমাদের চেষ্টা করতে হবে। কারণ চারিদিকে আগুন যা লাগাবার তা লাগানো হয়েছে। একটা শান্ত, নিরব, ২৫ বছর আগের ধ্যান-ধারণা নিয়ে বাজেট করা হবে, এই দ্বিচারিতা কেন? এটা উচিত নয়। সততা থাকা উচিত। যা খরচা করছি তাতে ভাল হলে ভাল হবে, খারাপ হলে খারাপ হবে। তবে ভালোর পক্ষেই দাঁড়াব। পশ্চিমবঙ্গে ভ্যালুঅ্যাডেড ট্যাক্স হবে যাতে রিসোর্স মোবিলাইজ করে প্লেন এবং সিম্পল ভাবে ট্যাক্স-এ স্ট্রাকচার করা যায় এবং এর ফলে রিসোর্স মোবিলাইজের ক্ষেত্রে আমাদের বিদেশি বিনিয়োগ নিশ্চিতভাবে শিল্পের ক্ষেত্রে, কমপিউটার সফটওয়ার হয়ে বড় ও ভারি শিল্পে নতুন ধরনের উদ্যোগ আমাদের নিতে হবে। এখন এই উদ্যোগ না নিলে আগামীদিনে এই উদ্যোগ নিতে হবে। আপনারা মাসুল সমীকরণ প্রত্যাহার করেছেন। অতীতে এ ব্যাপারে আপনারা বাধা দিয়েছিলেন। কিন্তু আজকে পারছেন না। সেখানে নিশ্চিতভাবে বিদেশিরা আমাদের রাজ্যে দ্রুত পুঁজি

বিনিয়োগ করবে। শিল্পায়ণের ক্ষেত্রে, শিল্প উৎপাদনের ক্ষেত্রে আমাদের দায়বদ্ধতা আছে। যেভাবে উৎপাদন বৃদ্ধির সর্বভারতীয় গড়ের উপর আমরা দাঁড়িয়েছি তারজন্য শিল্পের ক্ষেত্রে আমরা একই দৃষ্টিভঙ্গি রাখতে চাই। সারা দেশে নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বার্ষিক বৃদ্ধির হার টার্গেট করা হয়েছে ৬.৯ পারসেন্ট। যেখানে এই লক্ষ্যমাত্রা স্থির করেছেন, সেখানে পশ্চিমবঙ্গে বার্ষিক উৎপাদন বৃদ্ধির লক্ষ্যমাত্রার হার ৮ পারসেন্ট নির্ধারণ করা হয়েছে। করেছি এই কারণে, এই আশ্বাস থেকে, এই ভরসা থেকে যে, আমরা উৎপাদন বৃদ্ধির মধ্যে দিয়ে আরও বেশি বেকারের মুখে হাসি ফোটাতে পারি—গ্রাম ও শহরে। এই উদ্যোগ আমরা নিতে চাই এবং তার জন্য আমাদের এখানে সংখ্যালঘু উন্নয়ন অর্থ নিগমের পরিকল্পনা বরাদ্দ বৃদ্ধি করেছি। বার্ধক্য ভাতা, বিধবা ভাতা, কৃষকদের জন্য বার্ধক্যভাতা, কৃষি পেনশন, মৎস্যজীবীদের জন্য বার্ধক্যভাতা, কৃষিতে প্রভিডেন্ট ফান্ড, তফসিলি জাতি—আদিবাসি মানুষের জন্য আরও অ্যালোকেশন, এই সমস্ত ব্যবস্থা আমরা করেছি। এই কথা আপনাদের বলব, শুধু বিরোধিতা করার নাম করে বিরোধিতা করবেন না। মাননীয় অতীশ সিন্‌হা মহাশয় এখানে বাজেটের বিরোধিতা করে যে বক্তব্য রেখেছেন, সেই সম্বন্ধে বলতে গেলে একটা কথা মনে পড়ে যায়—'ছায়ার সঙ্গে কুস্তি করে গাত্র হ'ল ব্যাথা'। আপনাদের গা ব্যাথা হতে পারে, কিন্তু পশ্চিমবাংলার অগ্রগতির দিকে আমরা এাগয়ে যাব। এই কথা বলে মি. চেয়ারম্যানকে ধন্যবাদ জানিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের অর্থমন্ত্রী মহাশয় ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি। এই বাজেট বক্তৃতার বহু জায়গায় ট্রাডিশনালি বলে এসেছেন যে, আমাদের ক্ষমতা সীমিত একটা রাজ্যের মধ্যে আমাদের কাজ করতে হয়। আমি আপনার সঙ্গে এক মত। কিন্তু এই ক্ষমতাটা তো বিহার, উড়িষ্যা, মহারাষ্ট্র, সব জায়গাতেই সীমিত। সেখানে অভাব কি আছে? রাজ্যে এবং কেন্দ্রে একটা অভাব আছে, সেটা হচ্ছে, বিলেত থেকে পড়া অর্থমন্ত্রী সেখানে নেই।

আমাদের অর্থমন্ত্রী আসার পর এখানকার অবস্থাটা কি দাঁড়িয়েছে? আমি মাননীয় অর্থমন্ত্রী এবং আপনাদের উদ্দেশ্যে বলছি, পার ক্যাপিটা প্ল্যান আউট লে দেখবেন। আমাদের কেন্দ্র শাসিত এবং রাজ্যে মিলে ২৬টি আছে। আপনারা দেখলে অবাক হয়ে যাবেন, পার ক্যাপিটা প্ল্যান আউট লে-তে আমাদের স্থান হচ্ছে ২৫/২৬ এর মধ্যে ২৫/২৬তম স্থান পেয়েছে বিহার—পাশের রাজ্য। এই হচ্ছে আপনার কৃতিত্ব। ১৯৯৪-৯৫ সালে অ্যানুয়াল প্ল্যান পার ক্যাপিটা ছিল আমাদের ২৩৭ আর ১৯৯৫-৯৬ সালে হয়েছে ২৮২। এই হ'ল আমাদের রাজ্যের অবস্থা। শুনবেন অন্য রাজ্যের কথা? অরুনাচলপ্রদেশ—১৯৯৪-৯৫ - ৩,৫৭১ ; ১৯৯৫-৯৬ - ৪,৯০১। কর্ণাটক—১৯৯৪-৯৫ - ৬৯১ ; ১৯৯৫-৯৬ - ৭৪৯। এই তথ্য অন্য কোথাও থেকে আনতে হয়নি, পার্লামেন্টের প্রসিডিংস থেকে যোগাড় করেছি—কোয়েশ্চেন নং ৮৮৩, বাজেট সেশন '৯৬, মন্ত্রী উত্তর দিচ্ছেন লোকসভার একজন মেম্বারের প্রশ্নের পরিপ্রেক্ষিতে। এই হ'ল রাজ্যের অবস্থা।

মাননীয় মন্ত্রী ২৪ পারসেন্ট বাড়িয়ে দিয়েছেন। মূল পরিকল্পনা ৩,৯৯২ কোটিতে নিয়ে গিয়েছেন। কিন্তু এই যে নিয়ে গিয়েছেন, আর যা খরচ করছেন, তার সঙ্গে কি কোনও

সামঞ্জস্য আছে? আমি আগেও বলেছি আমাদের রাজ্য সরকারের অষ্টম যোজনায় বছর বছর খরচের পরিমাণ। ১৯৯০-৯১ সালে বরাদ্দ ১,৩২৮ কোটি টাকা, খরচ হয়েছে ১,১৫০ কোটি টাকা। ১৯৯১-৯২ সালে বরাদ্দ ১,৬৮৬ কোটি টাকা, খরচ করেছেন ৯৬০ কোটি টাকা।

[3-40 — 3-50 p.m.]

১৯৯২-৯৩ সালে ১,৫০১ কোটি টাকা পেয়েছেন, খরচ করেছেন ৮১১ কোটি ৫৯ লক্ষ টাকা। ১৯৯৩-৯৪ সালে পেয়েছেন ১,৫৫০ কোটি, খরচ করেছেন ১,৪৮৩ কোটি টাকা—এটা ঠিক নয়। আমাদের রাজ্যের জন্য বরাদ্দ টাকা এই রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী খরচ করতে পারেননি। আমরা তৃণমূল পর্যন্ত বিকেন্দ্রীকরণ করেছি জওহর রোজগার যোজনার মাধ্যমে।

মাননীয় অর্থমন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ করছি, ১৯৯৬-৯৭ সালে আর্থিক বছরে হাওড়া জেলার ১৪-টা পঞ্চায়েত সমিতিকে জওহর রোজগার যোজনা খাতে আজ পর্যন্ত এক পয়সাও দেওয়া হয়নি। আমি আরেকবার রিপিট করছি যদি আপনার কর্ণগোচর না হয়ে থাকে। আজ পর্যন্ত ১৯৯৬-৯৭ সালে আর্থিক বছরের জওহর রোজগার যোজনা খাতে হাওড়া জেলার ১৪-টা পঞ্চায়েত সমিতির জন্য এক পয়সাও অ্যালট করা হয়নি। কোথায় সেই টাকা আছে? জেলা-পরিষদে পড়ে আছে, না আপনার কাছে পড়ে আছে, না কোথায় আছে? আপনার বিরুদ্ধে অভিযোগ করছি, কেন্দ্রীয় সরকার যে বেসিক মিনিমাম সার্ভিস স্কীম চালু করেছেন তাতে আমাদের রাজ্যের জন্য ১৯৯৬/৯৭ সালে বরাদ্দ হয়েছিল ১৮০ কোটি টাকা। কিন্তু সেটা খরচ করা গেল না। ১৯৯৬/৯৭ সালে বরাদ্দ হয়েছিল ১৮০ কোটি টাকা। কিন্তু সেটা খরচ করা গেল না। ১৯৯৬/৯৭ সালে মাত্র ৫০ কোটি টাকা খরচ করা গেল। আজকে এটা একটা উন্নয়নশীল দেশ, ঋণ না নিলে যাদের বাঁচানো যাবে না, তাদের এই অবস্থা। আর, ঋণ নেওয়াটাই বড় কথা নয়, তাদের মূল্যবোধ ঠিক আছে কিনা—এটাও দেখতে হবে। সাথে সাথে বলি, মাননীয় বিরোধী দলনেতা প্রশ্নগুলো রেখেছেন তার উত্তরগুলো নিশ্চয় আপনি দেবেন। আপনারা আমাদের সরকারের ত্রুটির কথা অনেক বলেন কিন্তু রাজ্য সরকার যে ঋণের জালে বাঁধা পড়ে যাচ্ছেন সে সম্বন্ধে বলেননি। আশা করি উত্তর দেবার সময় এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন। এই রাজ্য সরকার সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে কারণ, কোনও আর্থিক প্রতিষ্ঠান, লাইফ ইন্সিওরেন্স কোম্পানি এই রাজ্যকে আর ঋণ দেবে না। ইউ হ্যাভ লস্ট ইয়োর ক্রেডিবিলিটি টু এনি ফাইন্যান্সিয়াল ইনস্টিটিউশনস—আপনাদের লোন দেবে না। আপনি জানেন, কোথায় কত লোন আছে, আমি আর বিশদ ব্যাখ্যার মধ্যে যাচ্ছি না। এই অবস্থার মধ্যে আমরা দাঁড়িয়ে আছি। আপনারা ২০ বছর ধরে ক্ষমতায় আছেন এবং বলছেন, সব বিষয়েই নাকি আপনারা প্রথম হয়েছেন, রেকর্ড করে যাচ্ছেন, অনেক কিছু করছেন। কি করেছেন? তার ক্রাইটেরিয়া ইন্ডিকেটটা কি? আমাদের রাজ্যে দারিদ্র সীমার নিচে কত লোক বাস করেন? বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় সুকুমার দাসের অনুমোদিত প্রশ্ন ২২৭-এর উত্তরে বলেছেন—১৯৮৭/৮৮ সালে পশ্চিমবঙ্গে ২৭.৬ ভাগ মানুষ দারিদ্রসীমার নিচে বসবাস করেন এবং এতে আমাদের স্থান দশম। আপনারা নাকি আবার এ রাজ্যে কম দামে চাল দেবেন। প্রভার্টি লাইনের নীচে কত লোক আছে? সব দৈনিক সংবাদপত্রে বেরিয়েছে এবং মাননীয় মন্ত্রীও নিশ্চয় দেখেছেন—আবার গভর্নমেন্ট সার্কুলারটা পাল্টানো হচ্ছে—৩৫

পারসেন্ট মতো। ১৯৮৮ সালে বলেছেন, ২৭.৬, ১৯৯৬ সালে তো কমে যাওয়ার কথা। কিন্তু তা হয়নি। এই হল রাজ্যের অবস্থা। রাজ্যের কৃষির কথা বলছেন? অনেক কিছুই নাকি করেছেন, কিন্তু আপনাকে বলি, ইরিগেটেড বাই গভর্নমেন্ট ক্যানেলস আন্ডার মেজর, মিডিয়াম অ্যান্ড মাইনর ইরিগেশন স্কীমস—আমাদের রাজ্যের অবস্থাটা দয়া করে শুনবেন? ১৯৮০-৮১ সালে ছিল ইন হেক্টর ১০ লক্ষ ১৭ হাজার ১৯৩ হেক্টর জমি, আর ১৯৯৩-৯৪ সালে ছিল ১০ লক্ষ ৭০ হাজার ৩৬৫ হেক্টর জমি। এটা পেয়েছি কোথা থেকে? লাইব্রেরিতে আছে, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের স্ট্যাটিসটিক্যাল অ্যাবস্ট্রাক্ট ওয়েস্ট বেঙ্গল ১৯৯৪-৯৫ বইয়ের ৩১৮ পৃষ্ঠায় একথা লেখা আছে। মাঝে আবার কমে যায়। আমাদের মাইনর ইরিগেশন আর. এল. আই. স্কীমে ১৯৯০-৯১ সালে ছিল ৩ হাজার ২৪৪, ১৯৯১-৯২ সালে ৩ হাজার ২৪৮, ১৯৯২-৯৩ সালে ৩ হাজার ২৯৭। ৫ বছরে ৫৩টি আর. এল. আই. চালু হয়েছে, আমাদের রাজ্যে কৃষকদের উন্নতি হচ্ছে এবং তার মাপকাঠিটা কি? তাও বলে দিচ্ছি, কনজামশন অফ ফার্টিলাইজার ইন ওয়েস্টবেঙ্গল ইন টনস্, নাইট্রোজেন—১৯৯০-৯১ সালে ৪ লক্ষ ১১ হাজার ৮৯৬ টন, ১৯৯৩-৯৪ সালে ৪ লক্ষ ২৫ হাজার ৩০৮ টন, পটাশ—১৯৯০-৯১ সালে ২ লক্ষ ৬ হাজার ৭৮২ টন, ১৯৯৩-৯৪ সালে ১ লক্ষ ৮৩ হাজার ২১২ টন, ক্রপে—১৯৯০-৯১ সালে ১ লক্ষ ৩৪ হাজার ৩৩০ টন, ১৯৯৩-৯৪ সালে ১ লক্ষ ৩৬ হাজার ৫৭৬ টন, এখানে রিপোর্টের ৩১২ পাতায় এরিয়া আন্ডার ক্রপস ইন থাউজেন্ড হেক্টর চাল—১৯৯০-৯১ সালে ৫ হাজার ৮১২.৯ থাউজেন্ড হেক্টর, ১৯৯৪-৯৫ সালে ৫ হাজার ৭৭২.৭ থাউজেন্ড হেক্টর,, গম—১৯৯০-৯১ সালে ২৬৯.১ থাউজেন্ড হেক্টর, ১৯৯৪-৯৫ সালে ৩২৫.৬ থাউজেন্ড হেক্টর। অয়েল সিডে ৫১৩.২ থাউজেন্ড হেক্টর, এখন হয়েছে ৫৩০.৯ থাউজেন্ড হেক্টর, এ বছরের অবস্থা অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করি যে আপনারাতো সবেতেই প্রথম, কৃষিতে প্রথম। এবার দেখা যাক পার ক্যাপিটা ইনকামে কি হয়েছে। পার ক্যাপিটা ইনকাম হচ্ছে ১৯৯২-৯৩ সালে ২ হাজার ২৪১ টাকা, ১৯৯৩-৯৪ সালে ২ হাজার ৩২৩ টাকা, ১৯৯৪-৯৫ সালে ২ হাজার ৪৩৪ টাকা, গুজরাট, কর্ণাটক, গোয়া, অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র, তামিলনাড়ু এই সমস্ত রাজ্যের চেয়ে আমাদের রাজ্যে পার ক্যাপিটা ইনকাম কম। এই হচ্ছে আপনাদের উন্নতির সোপান। রাজ্যে এই অবস্থার মধ্যে আমরা বাস করছি।

[3-50 — 4-00 p.m.]

বরেনবাবু বললেন, মন্ত্রী মহাশয় বলেছেন ৬ লক্ষ বেকার ছেলেকে চাকরি করে দেবেন। আমি প্রশ্ন করি, কোন যাদুকাঠিতে এইসব কথা বলছেন তা আমার জানা নেই। আপনি তো পারসেন্টেজের অঙ্ক কষেছেন। আমাদের রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে চাকরি হয়েছে পাবলিক এবং প্রাইভেট সেক্টারে ১৯৯০ সালে প্রায় ৯.৫ থাউজেন্ড নাম্বার আর ১৯৯৫ সালে ৭.৮ এই হল নাম্বার। আর আপনাকে আমি রেকর্ড দিচ্ছি, তাতে সেশ্রু প্রোগ্রামে উত্তর ২৪-পরগনায় ১৯৯৫-৯৬ সালে যেখানে ১ হাজার লোককে চাকরি দেওয়ার কথা ছিল, সেখানে মাত্র ১ জন লোক চাকরি পেয়েছে। এই হচ্ছে রাজ্যের অবস্থা। আপনারা বলছেন দায়-বদ্ধতা আছে। শিক্ষক নিয়োগ করবেন—কার কাছে দায়বদ্ধতা? সমাজের কাছে, না পার্টির কাছে দায়বদ্ধতা? ২০০ টাকা করে মহার্ঘ ভাতা দেবেন বলেছিলেন। ২০০ টাকা দিতে

পারেননি। সেইজন্য বললেন, একেবারে ৩০০ টাকা করে দেব। আমার বক্তব্য হচ্ছে, যে বৃদ্ধটি হঠাৎ মারা গেল তার কাছে কি জবাবদিহি করবেন? এই হচ্ছে রাজ্যের অবস্থা। তাই বলছি, আপনার অনেক জ্ঞান আছে, আপনি পড়াশুনা নিয়েই থাকুন, বিলাতে গিয়ে পড়াশুনা করুন। বাস্তব জ্ঞান আপনার খুব কমই আছে বলে এই কথা বলছেন ৬ লক্ষ বেকার ছেলেকে যাদুকাঠির দ্বারা চাকরি করে দেবেন। এইভাবে পশ্চিমবাংলার গরিব বেকার ছেলেদের, গরিব মানুষদের এক্সপ্লয়েট করবেন না। পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থাকে দেউলিয়া অবস্থায় নিয়ে গেছেন। তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** অনারেবল চেয়ারপারশন এবং উপস্থিত মাননীয় অর্থমন্ত্রী এবং মন্ত্রী পরিষদের সদস্যবৃন্দ। গত ১৭ তারিখে মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাই। আজকে বিরোধী দলের বন্ধুরা যে নানারকম সমালোচনা করছেন, তারা ১৯৯১ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত কেন্দ্রে ক্ষমতায় থাকাকালীন যে নয়া অর্থনীতি চালু করেছিলেন যার ফলে আজকে গোটা দেশের অবস্থা কোথায় দাঁড়িয়েছে সেটা আমাদের মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতার মধ্যে পরিষ্কারভাবে উল্লেখ করেছেন এবং আমরাও আমাদের অভিজ্ঞতার মধ্য দিয়ে তা বুঝতে পারছি। এই নয়া অর্থনীতির ফলে সামগ্রিকভাবে আমাদের রাজ্যে তার প্রভাব বিস্তার করেছে। আমরা বিভিন্ন দিক থেকে লক্ষ্য করছি, এই নয়া অর্থনীতির ফলে জিনিসপত্রের দাম বেড়ে চলেছে এবং অপরদিকে উৎপাদন হ্রাস পেয়েছে।

শুধু তাই নয়, বিদেশি লগ্নি এখানে করা এবং বিদেশিদের বাণিজ্যিক যে সুবিধা দেওয়া হয় ইম্পোর্ট এবং এক্সপোর্টের ক্ষেত্রে যে ছাড় দেওয়া হয়েছে তার ফলে আমি একেবারে সমস্ত হিসাব নিকাশ না উল্লেখ করে এইটুকু বলতে পারি যে আজকে একটা সার্বিক দিক থেকে আমাদের দেশ সংকটের মধ্যে দাঁড়িয়ে আছে। এবং গোটা দেশের এই সংকটের মধ্যে দাঁড়িয়ে একটা রাজ্য আলাদা ভাবে বেঁচে থাকতে পারে না, তার প্রভাব স্বাভাবিকভাবে ঐ রাজ্যেও এসে পড়ে। কংগ্রেস বন্ধুরা অনেক আলোচনা করেছেন, অনেক তত্ত্ব দিয়ে বলার চেষ্টা করলেন। বিশেষ করে দারিদ্র সীমার কথা আজকে থেকে ১০/১২ বছর আগে এই বিধানসভায় যেটা উল্লেখ করা হয়েছিল, তার রেফারেন্স দিয়ে বললেন তিনি। কিন্তু এই কথা তিনি বললেন না একবার যে দশ বছর আগে দারিদ্র সীমার নিচে যারা ছিল, তাদের যে সংখ্যা দেখানো হয়েছে, সেই ক্ষেত্রে জনসংখ্যার হারটা আজকে কোথায় দাঁড়িয়েছে, সেই কথা কিন্তু তিনি উল্লেখ করলেন না। স্বাভাবিকভাবে এটা উল্লেখ করা উচিত ছিল যে তখন যে দরিদ্রদের মধ্যে কোনও পরিকল্পনা নেই, আজও সেই ভাবে জনসংখ্যা বৃদ্ধিকে রোধ করা সম্ভব হয়নি। স্বাভাবিক ভাবে দারিদ্রসীমার নিচে যে সংখ্যা তখন ছিল তা উল্লেখ যদি করতেন তাহলে ভাল হত। কিন্তু কংগ্রেসের অবস্থা নানা দিক থেকে বেহাল। আজকে কেন্দ্রে কংগ্রেস না থাকলেও তারা যে অবস্থার সৃষ্টি করে গেছেন, স্বাভাবিকভাবে তার খেসারত আজকে বর্তমানে দিতে হচ্ছে। তার জন্যই কংগ্রেস আজকে সমালোচিত হচ্ছে, তার কারণ তাদের অবস্থা কি। অবস্থাটা এই রকম, এক ভদ্র লোক ঘর থেকে বেরোবেন নিমন্ত্রণ রক্ষা করতে, তিনি প্যান্ট পরেছেন এবং জামাটা পরে জামার সামনের দিকটা প্যান্টের মধ্যে গুঁজেছেন, আর পেছন দিকটা প্যান্টের উপর ঝুলিয়ে রেখেছেন। তার গিন্নি এই দেখে তাকে

জিজ্ঞাসা করলেন, এই রকম ভাবে জামা প্যান্ট পরলে কেন? তখন ভদ্রলোক বললেন আমার জামার সামনের দিকটা ছেঁড়া বলে প্যান্টের মধ্যে গুঁজেছি আর প্যান্টের পেছন দিকটা ছেঁড়া বলে জামাটা ঝুলিয়ে রেখেছি। কংগ্রেসের অবস্থা গোটা দেশে এই। স্বাভাবিকভাবে তারা সমালোচনা এই ভাবে করবেন। তাই আমি বলতে চাই যে আজকে পরিবর্তিত পরিস্থিতিতে বাস্তব অবস্থার উপর দাঁড়িয়ে তাদের আত্ম সমালোচনা করা উচিৎ এবং পশ্চিমবাংলার যাতে উন্নতি হয়, পশ্চিমবাংলা যাতে এগিয়ে যেতে পারে সেই রকম গঠনমূলক সমালোচনা করার জন্য আমি তাদের কাছে আবেদন রাখব। যে বাজেট এখানে পেশ করা হয়েছে ৯৭-৯৮ সালের জন্য সেই বাজেটকে সমর্থন জানিয়ে আমি বলতে চাই বিরোধী বন্ধুদের তারাও একটা সময় ৩০ বছর এই পশ্চিমবাংলায় ক্ষমতায় ছিলেন। তারা কিন্তু ভূমি সংস্কারের কথা চিন্তা করেননি।

[4-00 — 4-10 p.m.]

ডাঃ বিধানচন্দ্র রায় কেবল একটি আইনই করেছিলেন কিন্তু তার ইমপ্লিমেন্টেশনের কথা, ভূমিসংস্কারের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাওয়ার কথা এখানে ৩০ বছর ধরে ওরা ক্ষমতায় থাকলেও কোনওদিনও তা নিয়ে ভাবেননি। পশ্চিমবঙ্গের মানুষ দীর্ঘ আন্দোলনের মধ্যে দিয়ে তাদের নিজেদের সরকার বামফ্রন্ট সরকারকে এখানে ক্ষমতায় বসিয়েছেন। বামফ্রন্ট সরকার তার বাস্তব অভিজ্ঞতার মধ্যে দিয়ে, ভূমিসংস্কারের মধ্যে দিয়ে একটা আমূল পরিবর্তন এখানে আনার চেষ্টা করে যাচ্ছেন। এখানে ভূমি সংস্কারের কাজ তাই ধাপে ধাপে দিনের পর দিন, বছরের পর বছর এগিয়ে চলছে। তুলনামূলক ভাবে যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে যারা ভূমিহীন কৃষক তাদের মধ্যে ভূমি বন্টনের কাজ চলছে। তার সাথে সাথে বর্তমান আধুনিক প্রযুক্তিকে কাজে লাগিয়ে এবং বিজ্ঞানকে কাজে লাগিয়ে কিভাবে এখানে সেচের সম্প্রসারণ করা যায় সে দিকে বামফ্রন্ট সরকার সজাগ দৃষ্টি রেখে এখানে সেচ ব্যবস্থার সম্প্রসারণ ঘটিয়ে চলেছেন। এইসব বিষয়গুলি বিরোধীপক্ষ জানেন, তারা এগুলি অস্বীকার করতে পারেন না কিন্তু তবুও তাদের বক্তব্যের মধ্যে দিয়ে এগুলির উল্লেখ তারা করলেন না। বিরোধী বন্ধুরা অন্যান্য রাজ্যের রেফারেন্স দিলেন কিন্তু তারা একথা বললেন না যে অন্যান্য রাজ্যে তারা ক্ষমতায় থাকা সত্ত্বেও ভূমিসংস্কারের কাজ করতে পারেননি কেন বা বর্গাদারদের তাদের অধিকারে প্রতিষ্ঠিত করতে পারেননি কেন। অন্যান্য রাজ্যে তারা ক্ষমতায় থাকা সত্ত্বেও কিন্তু এইসব কাজ তারা করতে পারেননি। সঙ্গে সঙ্গে তারা একথাও বলেননি যে এইসব কাজ অন্যান্য রাজ্যে তারা ক্ষমতায় থাকা সত্ত্বেও করতে পারেননি বলে তাদের অনুশোচনা আছে এবং ভবিষ্যতে সেটা তারা সংশোধন করবেন। যাইহোক, স্যার, এই বাজেটকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। গ্রামাঞ্চলে পানীয় জলের জন্য গত বছর অর্থাৎ ১৯৯৬/৯৭ সালে যা বরাদ্দ ছিল এবারে তার থেকে বরাদ্দ বাড়ানো হয়েছে। এরজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে বলছি, উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনার কিছু অংশে এবং আরও অনেক এলাকায় পানীয় জলে যে আর্সেনিক পাওয়া যাচ্ছে সে সম্পর্কে চিন্তা করে নতুনভাবে পরিকল্পনা-মাফিক যাতে বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করা যায় তারজন্য পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তর থেকে ব্যবস্থা গ্রহণ করবেন সেজন্য আমি অনুরোধ জানাচ্ছি। গত বছরের বরাদ্দ ৫৩ কোটি থেকে এবারে ১০২ কোটি

করা হয়েছে, তারজন্য ধন্যবাদ। এরপর আমি পরিবেশ দূষণ সম্পর্কে কয়েকটি কথা বলব। এখানে যে এনভায়রনমেন্ট দপ্তর রয়েছে তার বরাদ্দ ৮ কোটি থেকে ১১ কোটি টাকা করা হয়েছে—৩ কোটি টাকা বৃদ্ধি করা হয়েছে। এ বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলব। আমরা যখন শিল্পায়নের একটা নতুন ব্যবস্থা গ্রহণের জন্য এগিয়ে যাচ্ছি, আমরা যখন সেচ ব্যবস্থা সম্প্রসারণ ঘটিয়ে কৃষি ক্ষেত্রে আরও উৎপাদন বৃদ্ধির জন্য পরিকল্পনা মাফিক কাজ করার জন্য অর্থ বরাদ্দ করছি তখন পরিবেশ দূষণের দিকটাও বিশেষভাবে দেখা দরকার। আজকে পরিবেশ দূষণের ব্যাপারটা শুধু পশ্চিমবঙ্গ বা ভারতবর্ষের ক্ষেত্রেই চিন্তার বিষয় নয়, সারা বিশ্বেরই চিন্তার বিষয় হয়ে দাঁড়িয়েছে। স্বাভাবিকভাবে পশ্চিমবঙ্গও তার মধ্যে পড়ছে। আজকে শুধু কলকাতা বা হাওড়া শহরই নয়, বিভিন্ন শিল্পাঞ্চলে শিল্পের জন্য যে উদ্যোগ নেওয়া হচ্ছে এবং শিল্প আছে সেই সব জায়গায় পরিবেশ দূষণ রোধ করার জন্য যে পরিকাঠামো এখানে আছে এবং তারজন্য যে বার্ষিক বরাদ্দ আছে—এবারে ১১ কোটি টাকা করা হয়েছে—সেটা কিছুই নয়। এগুলি দেখার জন্য পরিকাঠামো আরও বাড়াতে হবে যাতে পরিবেশ দূষণের ব্যাপারে সঠিকভাবে নজর রাখা যায় এবং মানুষকে সচেতন করা যায় এবং অন্যান্য বিধি ব্যবস্থা গ্রহণ করা যায়। এর বরাদ্দ বাড়ানোর জন্য আমি বিশেষভাবে অনুরোধ জানাব।

পাশাপাশি কর্পোরেশনের বিভিন্ন উন্নয়নমূলক কাজ, প্ল্যানিং-এর কাজ করা সত্যি আজকে দরকার। শহরাঞ্চলে শিল্পায়নের নতুনভাবে যা চিন্তা করা হচ্ছে সেখানে পরিকাঠামো যদি না থাকে, শহরে গতি যদি আনা না যায়, তাহলে শিল্পায়নের কথা যা চিন্তা করা হচ্ছে সেক্ষেত্রে কিন্তু এগোন যাবে না। স্বাভাবিকভাবে এক্ষেত্রে বরাদ্দ বাড়ানো হয়েছে এবং তারজন্য আমি অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। এটা ৩.২৬ থেকে ৪.০৮ যা করা হয়েছে তারজন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। পাশাপাশি আমি এটাও বলতে চাই, হেলথ এবং ফ্যামিলি ওয়েলফেয়ারে যে হারে অর্থ বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে—৭২ কোটি থেকে ২২৭ কোটি টাকা—সেটা সত্যি অভিনন্দনযোগ্য। তবে বিভিন্ন হাসপাতালের চিকিৎসা ব্যবস্থা নিয়ে অনেক অভিযোগ আছে এবং সেটা অস্বীকারও করা যায় না। আজকে ফ্যামিলি ওয়েলফেয়ার প্রশ্নে জনসংখ্যা বৃদ্ধির দিকে বিশেষ গুরুত্ব দেওয়া উচিত, কারণ জনসংখ্যা বৃদ্ধির হারটা ক্রমশ উপর দিকে চলে আসছে। জনসংখ্যা যে হারে বৃদ্ধি পাচ্ছে তাতে পরিবেশ দূষণ, স্বাস্থ্যের সমস্যা এবং অন্যান্য সমস্যা দেখা দিতে পারে। তার জন্য স্বাস্থ্য পরিষেবার পাশাপাশি যাতে জনসংখ্যাকে সীমিত রাখতে সচেতনতা বৃদ্ধির কাজটা যাতে আরও বেশি করে করা যায়—পঞ্চায়েতের মাধ্যমে যদিও কাজটা হচ্ছে—সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ করছি। এবারে সেচের বরাদ্দও বাড়ানো হয়েছে এবং সেচের মাধ্যমে উৎপাদন বৃদ্ধির সঙ্গে তিনি কর্মসংস্থানকে যুক্ত করেছেন, কারণ যে হারে বেকার বৃদ্ধি পাচ্ছে তাতে উৎপাদন বৃদ্ধির সাথে সাথে কর্মসংস্থানের প্রতিও নজর দেওয়া দরকার এবং সেটাই তিনি দিয়েছেন। আমি আশা করব, তার এই যে উদ্যোগ এবং সিদ্ধান্ত এটা অবশ্যই কার্যকর করা যাবে। আজকে তিনি ২৫৭ কোটি টাকা থেকে বাড়িয়ে ৩২৬ কোটি টাকা সেচে বরাদ্দ করেছেন। আমি এই অবসরে তাকে বলব, অনেক নদী-খাল রয়েছে যেগুলো সংস্কার করা দরকার। যেমন উত্তর ২৪-পরগনার বিদ্যাধরী খাল, দীর্ঘদিন যার কোনও সংস্কার হচ্ছে না। অবশ্য দায়িত্বটা কেন্দ্রীয়

সরকারের। কংগ্রেস ক্ষমতায় থাকাকালীন বারবার তাদের কাছে দাবিটা করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত বিদ্যাধরী খালের কোনওরকম সংস্কার করা হয়নি। তারজন্য বিষয়টার প্রতি আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, কারণ ওখানকার হাজার হাজার বিঘা জমির ফসল নষ্ট হয়ে যাচ্ছে, বিশেষ করে বর্ষাকালে সেটা হচ্ছে। যাতে নদী-খালগুলি দ্রুত সংস্কারের ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করেন তারজন্য ব্যবস্থা নিতে আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[4-10 — 4-20 p.m.]

পাশাপাশি বিদ্যুতের জন্য বরাদ্দ অনেক বেশি বাড়ানো হয়েছে। ফলে বহু মৌজায় বিদ্যুৎ পৌঁছানো যাবে। এখনও বহু মৌজায় বৈদ্যুতিকরন করতে বাকি আছে। গ্রামের মানুষের বিদ্যুতের ডিমান্ড আছে। অনেক অনেক বেশি বৈদ্যুতিকরণের জন্য যে ১২৫ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে তাকে আমি সমর্থন জানিয়ে এবং এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় চেয়ারপারশন, মাননীয় অর্থমন্ত্রী বর্তমান বছরের জন্য যে বাজেট পেশ করেছেন তার আমি তীব্র বিরোধিতা করছি। তার কারণ তিনি যে বাজেট পেশ করেছেন তার মাধ্যমে পশ্চিমবাংলা এগিয়ে যাবে না পশ্চিমবাংলা পেছিয়ে যাবে। মাননীয় কংগ্রেসের সদস্যবৃন্দ অনেক পরিসংখ্যান দিয়ে বলেছেন, মাননীয় সদস্য সঞ্জীব দাস মহাশয় খুব সুন্দর ভাষায় এই বাজেটের ব্যাখ্যা করেছেন এবং ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলা কোথায় দাঁড়িয়ে আছে সেটা দেখিয়েছেন। সমস্ত বিতর্কের অবসান ঘটিয়ে আপনি যে অর্থের বরাদ্দ করেছেন সেই বরাদ্দ সঠিক কি বেঠিক, বর্তমান প্রয়োজনের তুলনায় কম কি বেশি সেই বিতর্কে না গিয়ে আপনার কাছে যেটা আমার জিজ্ঞাস্য তা হল, যে অর্থ আপনি বরাদ্দ করেছেন, সরকার যে অর্থ আপনাকে বরাদ্দ করেছেন সেই অর্থের দ্বারা বাস্তবে পশ্চিমবাংলা এগিয়ে যাচ্ছে না দিনের পর দিন পেছিয়ে যাচ্ছে সেটা আমি জানতে চাই। তাহলেই প্রকৃত রহস্য বোঝা যাবে। প্রতিটি বছর আমরা দেখেছি আপনি যে অর্থ বরাদ্দ করছেন তাতে প্রতিটি দপ্তর চালাতে পারছে না, মানুষের আশাপূরণ করতে ব্যর্থ হচ্ছে। এই মাত্র একজন মাননীয় সদস্য বললেন যে বিদ্যুতের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে তাতে তিনি খুশি। আমি জানিয়ে দিতে চাই গত বারে বিদ্যুতের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছিল সেই টাকা দিয়ে গ্রামে বিদ্যুৎ দেওয়া যাচ্ছে না, জেলা পরিষদ, পঞ্চায়েত টাকা দিয়ে সাহায্য করছে গ্রামে বিদ্যুৎ দিতে। তার জন্য একটা স্ক্রিনিং কমিটি করা হয়েছে। সেই কমিটি তাদের ইচ্ছা মতো মনমতো লোকজন নিয়ে মনমতো অঞ্চল বেছে নিয়ে বিদ্যতের অভাব পূরণ করার চেষ্টা করছে। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন এবারে অনেক বেশি বিদ্যুৎ দিতে পারব যা বরাদ্দ হয়েছে। বহুবার আমি আমার বক্তব্যে বলেছি, আপনি দেখবেন একটা অঞ্চলে হয়ত ৫০টি মৌজা আছে, একটা অঞ্চলে ৭০ খানা গ্রাম আছে, একটা মৌজায় কয়েকটি বিদ্যুতের লাইন দিয়ে বলা হল যে সেই মৌজায় বিদ্যুতায়ন হয়ে গেছে। ওই মৌজায় আরও কয়েকটি গ্রাম আছে যেখানে লোকেরা আর বিদ্যুৎ পাবে না। পশ্চিমবাংলার কটা মৌজা আছে এবং কটা মৌজায় বিদ্যুৎ পৌঁছাল সেটা বলা হচ্ছে। যদি গ্রাম অনুযায়ী বা বাড়ি অনুযায়ী সেই মৌজায় বিদ্যুৎ পৌঁছাল কিনা সেটা যদি দেখা যায় তাহলে দেখা যাবে

অর্থ বরাদ্দ একটা রহস্যময় অবস্থায় পৌঁছে গেছে। আপনি যে ভাবে অর্থ বরাদ্দ করে চলেছেন, বিতর্কের খাতিরে যদি ধরে নিই যে আপনারা বরাদ্দ করছেন সেই বরাদ্দের টাকা যথার্থ ভাবে কাজে লাগছে তাহলে পশ্চিমবাংলা সোনার পশ্চিমবাংলা হত। আপনি পঞ্চায়েতে টাকা দিয়েছেন, স্বাস্থ্য বিভাগে টাকা দিয়েছেন, কিন্তু ঠিকভাবে খরচ হচ্ছে না। উৎপাদন বাড়ানোর জন্য বাজেট বরাদ্দ করছেন।

আমি আপনার কাছে জানতে চাই, উৎপাদন কি হাওয়াতে বাড়বে? বাতাসে বাড়বে? উৎপাদন বাড়াতে গেলে সেচের ব্যবস্থা করতে হবে। উৎপাদন বাড়াতে গেলে ক্যানালের সংস্কার করতে হবে। উৎপাদন বাড়াতে গেলে জলাশয়ের ব্যবস্থা করতে হবে, পরিকল্পনা গ্রহণ করতে হবে। আপনি জলাশয়ের ব্যবস্থা করতে পারছেন না। তারজন্য আপনি অর্থের বরাদ্দ দিতে পারছেন না। যে সমস্ত ক্যানালগুলো আছে, সেখানে রিপেয়ারিংয়ের জন্য পয়সা দিতে পারছেন না। যে সমস্ত ক্যানালগুলো আছে, সেখানে জল থাকা সত্ত্বেও জল বন্টনের ব্যবস্থা করতে পারছেন না। তাহলে কেমন করে উৎপাদন বাড়বে—আমি আপনার কাছে জানতে চাই। খুব সুন্দর ভাষা দিয়ে মাননীয় সদস্য বলছিলেন যে, উৎপাদনের সঙ্গে সঙ্গে কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। কিন্তু আমরা গ্রামাঞ্চলে থাকি, আমরা জানি, সেখানে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো আছে, সেখানে সারা বছরে কতজন ছেলেমেয়ে নাম লেখাতে যায় এবং কতজন সারা বছরে চাকুরি পায়। পরিসংখ্যান দিয়ে এটা বলার অপেক্ষা রাখে না। ১১ লক্ষ থেকে প্রায় ৬০ লক্ষ আজকে বেকারের সংখ্যা এসে দাঁড়িয়েছে। যেখানে বেকারদের জ্বালা এবং সংখ্যাটা যেখানে এই জায়গায় এসে দাঁড়িয়েছে, সেখানে আপনি বলছেন, সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে এই বাজেট পেশ করছেন। বলছেন, আশাকরি, পশ্চিমবাংলা এগিয়ে যাবে। যাবে না। আপনি তফসিল মানুষদের জন্য যে অর্থ বরাদ্দ করেছেন, এটা যথার্থ নয়। আজকে সবচেয়ে বঞ্চিত মানুষ, যাদের জন্য প্রতিটি রাজ্য বিশেষ করে ভারত সরকার যেখানে ভাবছেন যে কিভাবে পিছিয়ে পড়া মানুষগুলোকে ধীরে ধীরে সমাজে নিয়ে আসা যায়, তারজন্য কিছু করা যায় কিনা, সেখানে আপনি যে অর্থ বরাদ্দ করেছেন, তা রহস্যময়। তাই আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করছি। স্বাস্থ্যের জন্য আজকে যে অর্থ বরাদ্দ হয়েছে, তাতে হাসপাতালগুলোতে কোনও ওষুধ পাওয়া যায় না। ব্যান্ডেজ, সেলাইয়ের জন্য সূঁচ পর্যন্ত কিনে দিতে হয়। আপনি গতবারে যে অর্থ বরাদ্দ করেছিলেন তাতে এই অবস্থা হয়েছে। সেজন্য বর্তমানে যে অর্থ বরাদ্দ করছেন তাতে কি হবে তা ভেবে দেখার জন্য আপনাকে আমি অনুরোধ করছি। আমার মূল কথা, সীমিত ক্ষমতা হোক বা যাই হোক না কেন, আপনি পশ্চিমবাংলার মানুষের জন্য যে অর্থ বরাদ্দ করছেন তা যথার্থ ভাবে বাস্তবায়িত যদি হত, তাহলে অনেক কিছু হত। আপনি যে অর্থ বরাদ্দ করছেন, যে দপ্তরের জন্য বরাদ্দ করছেন তা সেই দপ্তরে খরচ হচ্ছে না। পঞ্চায়েতের টাকা চলে যাচ্ছে বিদ্যুতে। বিদ্যুতের টাকা চলে যাচ্ছে শিক্ষা দপ্তরে। শিক্ষার টাকা চলে যাচ্ছে স্বাস্থ্য দপ্তরে। এইভাবে বামফ্রন্ট সরকার একটা ম্যাসাক্যর সৃষ্টি করছে। এরফলে কোথাও কোনও নিয়ম নীতি থাকছে না। তারফলে যে বিভাগে যিনি ক্ষমতায় আছেন, তিনি সেই দপ্তরের টাকাগুলোকে লোপাট করছেন। সঙ্গে সঙ্গে নিজেদের পার্টি অফিসকে মজবুত করে তোলা হচ্ছে বিভাগীয় টাকা থেকে। আজকে এই কথা বলতে কোনও দ্বিধা নেই। তাই আমি আপনার কাছে অনুরোধ করব যে,

পশ্চিমবাংলায় বিভিন্ন খাতে যে অর্থ বরাদ্দ করছেন তার সঠিক রূপায়ণ কেন হচ্ছে না, সঠিকভাবে কেন কাজ হচ্ছে না, যে জন্য অর্থ বরাদ্দ করছেন তা কেন কাজে লাগছে না, তা আপনি আমাদের বলবেন। আমি খুবই দুঃখিত যে, আজকে পশ্চিমবাংলার মাটিতে দাঁড়িয়ে, এই বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলতে হচ্ছে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে যে, যে অর্থ আপনি বরাদ্দ করেছেন, তাতে মানুষের অগ্রগতি ঘটবে না, পশ্চিমবাংলা এগোবে না। পশ্চিমবাংলা পিছিয়ে যাবে। তাই আমি এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, এই সভায় মাননীয় অর্থ মন্ত্রী মহোদয় ১৯৯৭-'৯৮ সালের জন্য যে বাজেট উত্থাপন করেছেন, আমি তার সমর্থনে বক্তব্য রাখছি।

[4-20 — 4-30 p.m.]

আমরা জানি আমাদের দেশে একটা রাজ্য বাজেটের গুরুত্ব সীমিত কিন্তু তবুও এই বাজেট নিছক কোনও জিনিসের উপরে কত ছাড় দেওয়া হল, কোনও জিনিসের উপরে কত কর বরাদ্দ বৃদ্ধি পেল এই দিক দিয়ে বিচার করে করলে চলবে না, আমাদের সরকার প্রতিষ্ঠার সময় থেকেই আমরা যে পথে চলতে চেয়েছি এবং যে লক্ষ্য ঘোষণা করেছি, আমাদের অর্থমন্ত্রীর এই বাজেটে সেই লক্ষ্যই রচিত হয়েছে। সেই কারণেই তিনি বারেবারে এই কথা ঘোষণা করেছেন যে, আমরা আমাদের দেশের সম্পদ এবং উপকরণ দিয়ে আমাদের উৎপাদন বাড়িয়ে নিয়ে যেতে এবং আমাদের হাতে যে ক্ষমতা রয়েছে সেটাকে তৃণমূল পর্যন্ত বিকেন্দ্রীকরণ করতে। আমাদের লক্ষ্য স্বনির্ভরতা, আমাদের লক্ষ্য কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি করা। সুতরাং এই লক্ষ্যগুলি সামনে রেখেই তিনি বাজেট উপস্থাপিত করেছেন। এর দ্বারাই যে ঈপ্সিত ফল পাওয়া যাবে তা নয় কিন্তু আমরা আমাদের লক্ষ্যে চলব। এর মধ্যে দিয়েই আমরা একটা রাজ্যকে এগিয়ে নিয়ে যাব এবং তার নির্দেশিকা এই বাজেটের মধ্যে নিহিত আছে। বিগত কয়েক বছর ধরে দেখছি যে, গ্রামবাংলায় যারা কৃষির উপরে জীবিকা নির্ভর করে, সেই কৃষির ক্ষেত্রে একটা বিপ্লব ঘটে গেছে। আজকে কৃষি উৎপাদন বৃদ্ধি পাওয়ার সঙ্গে সঙ্গে গ্রাম বাংলার চেহারা পাল্টে গেছে। আজকে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামবাংলার মানুষের যে ন্যূনতম চাহিদা তার অনেকটা পূরণ করা সম্ভব হয়েছে। তাই আজকে উল্লেখপর্বেই বেশ কয়েকজন সদস্য বললেন যে, আলু রাখার জন্যে হিমঘরে আর জায়গা নেই। আলুর বণ্ড নিয়ে আজকে মারামারি হচ্ছে। সুতরাং উৎপাদন আজকে এমন একটা জায়গায় এসে পৌঁছেছে যে হিমঘরে আলু রাখার জায়গা নেই। আজকে হিমঘরের সংখ্যা ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত কত বেড়েছে তা আপনারা সকলেই জানেন। তা সত্ত্বেও আজকে ৬২ থেকে ৬৫ লক্ষ টন আলু ধরে রাখার সমস্যা দেখা দিয়েছে। এরজন্য আজকে আমাদের গর্ব হওয়ার কথা। আজকে বাজারে আলুর দাম এতো কম যে ১ টাকা দরে বিক্রি হচ্ছে। এই আলু যদি ঠিকমতো করে ধরে রাখা যায় তাহলে আলুর দাম ভাল পাওয়া যাবে। শুধু কৃষিক্ষেত্রে সর্বত্র একটা আলোড়ন সৃষ্টি হয়েছে তাই নয়, আমরা দেখছি আজকে যে নতুন বাতাবরণ সৃষ্টি হয়েছে শিল্পক্ষেত্রে, যে বাধাগুলো ছিল সেগুলো অপসারিত হয়েছে। আজকে আবার নতুন করে শিল্পে বিনিয়োগ শুরু হয়েছে, শিল্পে উদ্যোগ দেখা দিয়েছে। আমরা যে পরিসংখ্যান পেয়েছি তাতে দেখা যাচ্ছে যে, ১৯৯১ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত ১ হাজার ৪০৬টি

শিল্প প্রকল্পে ৩১ হাজার ৫২৭ কোটি টাকার অনুমোদন পাওয়া গেছে। তারমধ্যে ২১৪টি প্রকল্পে ৬ হাজার ৭২৮ কোটি টাকার বিনিয়োগও করা হয়েছে এবং এর নির্মাণের কাজও শেষ হয়েছে। তাতে ১৯ হাজার ৯৪৩ জনের কর্মসংস্থানেরও ব্যবস্থা হয়েছে। এছাড়া ৭৬টি প্রকল্পে ১ হাজার ৮০০ কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে, রূপায়ণের কাজও এগিয়ে চলছে।

এই সঙ্গে আমাদের একটা আশাও জেগেছে, গোটা রাজ্য জুড়ে আমরা শিল্পক্ষেত্রে যে অবস্থায় ছিলাম, এক সময়ে যে গর্ব ছিল পশ্চিমবাংলা নিয়ে, আমরা সেই স্থানে ফিরে যেতে পারব। শিল্পক্ষেত্রে পশ্চিমবাংলাকে এক নম্বর জায়গায় নিয়ে যাওয়া সম্ভব হবে। এখানেও একটি কথা আমাদের থেকে যাচ্ছে, বিশেষ করে শিল্পহীন জেলাতে শিল্প স্থাপনের উৎসাহ দেওয়ার জন্য সরকার থেকে বিশেষ কিছু সুযোগ-সুবিধার কথা ঘোষণা করা হয়েছিল। কিন্তু অভিজ্ঞতার দিক থেকে আমরা দেখতে পাচ্ছি, সেই সমস্ত সুযোগ-সুবিধায় আকৃষ্ট হয়ে তখন কোনও সাড়া পাওয়া যায়নি বাঁকুড়া, পুরুলিয়া এবং উত্তরবঙ্গের ক্ষেত্রে। কোন শিল্পদ্যোগীরা সেইভাবে এগিয়ে আসেনি। এটা রিজিওন্যাল ইমব্যালান্স থেকে যাচ্ছে কলকাতা, হাওড়া, হুগলি, নদীয়া, বর্ধমান, চব্বিশ পরগনা ও মেদিনীপুরে শিল্পগুলি কেন্দ্রীভূত হচ্ছে। দূরবর্তী স্থানগুলিতে, পশ্চাৎপট জেলাতে শিল্পবিহীন জেলাতে—যে জেলাগুলি শিল্পহীন বলে চিহ্নিত—সেই জায়গাগুলিকে আকৃষ্ট করার জন্য শিল্পদ্যোগীদেরকে যে সুযোগ-সুবিধা দেওয়া যায়, তাই যথেষ্ঠ কিনা, বাস্তবসম্মত কিনা, সেই ব্যাপারে চিন্তা-ভাবনা করার দরকার আছে। এর সঙ্গে জড়িয়ে আছে কর্মসংস্থানের প্রশ্নটিও। আমরা সরকারিভাবে ঘোষণা করেছি কর্মসংস্থান হবে স্থানীয় কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে। কিন্তু সেখানে যদি শিল্প না গড়ে ওঠে তাহলে কোথায় কর্মসংস্থান হবে। প্রতিটি জায়গায় শিল্প প্রশিক্ষণ দেওয়ার জন্য ইন্সটিটিউশন আছে, আই. টি. আই., আই. আই. টি. আছে, তারা এই সমস্ত জায়গায় নাম লেখাচ্ছে প্রশিক্ষণের পর। কিন্তু শিল্প যদি না হয় তাহলে কোথায় কাজ হবে? হয় সেখানে শিল্প গড়ে তোলা দরকার অথবা যতক্ষণ পর্যন্ত নতুন শিল্প না গড়ে উঠছে, ততক্ষণ পর্যন্ত আমাদের যে নিয়োগ নীতি আছে তার পরিবর্তন-এর ব্যাপারে বিবেচনা করা দরকার। একটি কর্ম বিনিয়োগ কেন্দ্র করতে হবে, এই সমস্ত শিল্প প্রশিক্ষণ প্রতি বেকারদের জন্য। ফলে যেখানেই শিল্প হোক না কেন, সেখান থেকে তাদেরকে নিতে হবে। তাহলেই একটা ব্যালান্স থাকবে। বিভিন্ন দিক থেকে যে সমস্ত জায়গাগুলি পশ্চাদপদ বলে চিহ্নিত আছে, আজকে সেইগুলিকে নিয়ে বিশেষভাবে চিন্তা করার দরকার আছে। আমি একটি বিষয়ে এর আগেও বলেছিলাম, ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদ এর সাথে বাঁকুড়া-পুরুলিয়াকে যুক্ত করার জন্য। সেটার কাজ কতদূর কি হল, সেটা আমরা জানি না। এই ব্যাপারে ফিজিক্যালি কি প্রগ্রেস হয়েছে সেটাও আমরা জানিনা। ঝাড়গ্রাম ডেভেলপমেন্ট অথরিটির সাথে বাঁকুড়া পুরুলিয়াকে যুক্ত করে কৃষি, সেচ, বিদ্যুৎ এবং শিল্পকে কিভাবে এখানে এই অঞ্চলকে এগিয়ে নিয়ে যাওয়া যায় সেই ব্যাপারে বিশেষভাবে চিন্তা করার দরকার আছে। আজকে একটা নতুন প্রকল্পের কথা মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছেন, রাজ্যে ১ হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার কথা বলেছেন। গত বছরেও এটা করার কথা ছিল, কিন্তু নানান কারণে সেটা হয়ে ওঠেনি। এই বছরে আরো ১ হাজার এইভাবে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কথা বলেছেন। প্রত্যেকটি ব্লকে ১টি করে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়

স্থাপনের কথা বলেছেন, তার নিয়ন্ত্রণ থাকবে পঞ্চায়েত সমিতির হাতে। এখানে আমার একটা প্রশ্ন ছিল, এই সমস্ত যে শিক্ষা প্রতিষ্ঠানগুলি হবে তাতে কি একটাই পাঠ্যক্রম থাকবে—প্রাথমিক বিদ্যালয়ে যে পাঠক্রম থাকবে, সেটাই থাকবে, নাকি প্রি প্রাইমারি হবে? একই জিনিস যদি না হয় তাহলে বিভ্রান্তি হতে পারে। শিক্ষাক্ষেত্রে এইরকম পরীক্ষা-নিরীক্ষার ব্যাপারে আমরা একটা শঙ্কা বোধ করি।

এর পরিণতি কি? এই সমস্ত কিশোরমতি ছেলে মেয়েদের তাদের ভবিষ্যত নিশ্চয়তা থাকবে না। এইগুলো অগ্র পশ্চাদ বিবেচনা করে যাতে আমরা এগিয়ে যেতে পারি সেটা আরেকবার ভেবে দেখা দরকার। ভেবে দেখা দরকার এই জন্য যে যাতে এই সিদ্ধান্তকে প্রত্যাহার না করতে হয়। স্বাস্থ্যের ক্ষেত্রে কয়েকটা পদক্ষেপ ইতিমধ্যেই নেওয়া হয়েছে। বিভিন্ন জায়গায় এই অভিযোগ আমাদের প্রায়ই শুনতে হয় স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই, ওষুধপত্র মিলছে না বিশেষ করে সাপে কামড়ানো, কুকুরে কামড়ানো ওষুধপত্র মিলছে না। এখন আশা করছি স্বাস্থ্যে যে ব্যয়-বরাদ্দ যেভাবে বাড়ানো হয়েছে তাতে করে এই সমস্ত জিনিসগুলোর সুরাহা হবে, নিশ্চিতভাবে এই কথা বলা যায়। এর সঙ্গে অনেক এলাকা আছে যেখানে স্বাস্থ্য ব্যবস্থার এখনও পর্যন্ত কোন নিশ্চয়তা নেই। যেখানে অনেক দূরে স্বাস্থ্যকেন্দ্র। আনকভারড্ এরিয়া যেখানে আছে সেখানে অন্তত একটা ডিসেপনসারি করে সেখানে একজন ডাক্তার, একজন ফার্মাসিস্ট, একজন হেলথ্ অ্যাসিস্ট্যান্ট থাকবে। খুবই ছোটখাটো ব্যাপার এমন বেশি কোন ইনভলভমেন্ট নেই। এতে করে মিনিমাম যে চাহিদা, যেটা অনিশ্চিত থেকে যায় সেগুলো আমরা দূর করতে পারবো। এটা যদি আমরা দূর করতে পারি তাহলে ব্যাপক বিক্ষোভ আছে সেটা আমরা দূর করতে পারবো। রাস্তাঘাট—রাস্তাঘাট সম্পর্কে ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্টের কথা বলা হয়েছে। শিল্পায়নের কথা বলা হয়েছে। শিল্পায়নের অগ্রগতির সঙ্গে রাস্তাঘাট, যানবাহন ওতপ্রোতভাবে জড়িত। আমরা দেখেছি পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় অনেক রাস্তাঘাট সম্প্রসারিত হচ্ছে। রাস্তায় যে সমস্ত এনক্রোচমেন্ট আছে সেগুলো ভেঙ্গে ফেলা হচ্ছে। নতুন করে সেই সমস্ত রাস্তাকে প্রশস্ত করা হচ্ছে যাতে করে যোগাযোগ ব্যবস্থা আরও দৃঢ় করা যায়। কিন্তু দীর্ঘদিন ধরে বাঁকুড়া, পুরুলিয়া ভায়া শালতোড়া একটা রাস্তা রয়েছে। বাঁকুড়া থেকে কাশীপুর রাস্তা যার নাম অহল্যা রোড। প্রায় ৫০ কিমি দৈর্ঘ্য এই রাস্তার মাঝখানে অর্থাৎ ঝাঁটি পাহাড়ি থেকে বাঁকুড়া জেলার বর্ডার পর্যন্ত ৮ কিমি কাঁচা রাস্তা গেছে। এবং উভয় পার্শ্বেই পিচঢালা রাস্তা। ঐ অংশটুকুকে পাকা রাস্তায় পরিণত করার দাবি কি অসঙ্গত? এটা নাহলে সেখানকার আদিবাসীরা কি ভাববে। আমাদের কাজগুলো এমন হওয়া উচিত যাতে এখানকার পশ্চাদ্‌পদ মানুষের মনে এই ধারণার সৃষ্টি না হয় যে তারা পিছিয়ে পড়া বলে তাদের দিকে দৃষ্টি দেওয়া হচ্ছে না। এগুলো দেখা দরকার আছে এবং বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়া যে রাস্তাটি আছে সেখান দিয়ে হেভি ট্রাফিক চলাচল করে। সেটাকে প্রশস্ত করার দরকার আছে। আরও স্ট্রেনদেন করার দরকার আছে। রাস্তা সংস্কারের ক্ষেত্রেও দেখতে পাচ্ছি, বারবার রাস্তা হচ্ছে, বারবার খারাপও হচ্ছে। এর ফলে সমালোচনা শুনতে হয়। বাজেটে যে পরিমাণ টাকা বৃদ্ধি করা হয়েছে—শতকরা ২০।২৫ পারসেন্ট তা দিয়ে গত বছর যে কাজ ২০ পারসেন্ট করা হয়েছে সেই একই কাজ এ বছর করা যাবে না বিশেষ করে যে সমস্ত ক্ষেত্র নির্মাণ কার্যের সঙ্গে জড়িত। প্রতি বছর নির্মাণ সামগ্রী ২০

পারসেন্ট করে চেপেই যাচ্ছে। ফলে একই কাজ করতে ২০ পারসেন্টের বেশি লেগে যাচ্ছে। ফলে একই কাজ করতে ২০ পারসেন্টের বেশি বরাদ্দ করতে হয়। বাঁকুড়া, পুরুলিয়া যেখানে শিল্পহীন, খরাপীড়িত এলাকা, পানীয় জলের সমস্যা আছে সেখানে চাষবাসের সুবিধার জন্য একটা বড় প্রকল্প দ্বারকেশ্বর, গান্ধেশ্বরী সেচ প্রকল্প এটা পড়েই রয়েছে। এটার সম্পর্কে কিছুই জানা যাচ্ছে না। এটা চালু হলে আট দশটা ব্লকের মানুষ উপকৃত হতো এবং কৃষির উৎপাদন বৃদ্ধি পেত। আশা করি অর্থমন্ত্রী সেদিকে দৃষ্টি দেবেন; এবং সত্ত্বর রূপায়ণের জন্য উদ্যোগ গ্রহণ করবেন। ধন্যবাদ।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি অত্যন্ত আনন্দিত এবং ভাগ্যবান যে, আমাদের অর্থমন্ত্রী ডঃ অসীম দাসগুপ্ত মহাশয়, কৈশোর জীবনটা উত্তরবঙ্গে কাটিয়েছেন। আমি উত্তরবঙ্গ থেকে নির্বাচিত হয়ে এসেছি। আমি আশা করেছিলাম যে, উত্তরবঙ্গের উন্নয়ন সম্বন্ধে তার বাজেট ভাষণের মধ্যে একটা কমপ্রিহেনসিভ পিকচার তিনি দেবেন। কিন্তু অত্যন্ত দুঃখের কথা এই যে, যাঁরা ক্ষমতায় থাকেন এবং যাঁরা নির্বাচিত হয়ে আসেন তারা অত্যাচারিত মানুষের কথা ভাবেন না। তারা শুধু চিৎকার করে বলেন যে, কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না। আজকে উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ নিয়ে একটা রেশারেশি চলেছে। এই কথা দীর্ঘদিন ধরেই বলা হচ্ছে যে, দক্ষিণবঙ্গে উন্নয়ন হচ্ছে, কিন্তু উত্তরবঙ্গে উন্নয়ন হচ্ছে না। দক্ষিণবঙ্গের মানুষের কথা ভাবা হচ্ছে। শতকরা ৮০ ভাগ ইলেকট্রিসিটি দক্ষিণবঙ্গ নিচ্ছে, ২০ পারসেন্ট ইলেকট্রিসিটি উত্তরবঙ্গে নেই। শিল্পে ৯০ ভাগ দক্ষিণবঙ্গে হচ্ছে, ১০ পারসেন্ট উত্তরবঙ্গে নেই। তাই কোথাও কোথাও পার্বত্য পরিষদে জেহাদ ঘোষণা হয়, কোথাও কামতাপুরি, আবার কোথাও গোর্খাল্যাণ্ডের কথা ঘোষণা করা হয়। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জোড়হাতে এই প্রশ্নটা করতে পারি না কি যে, আপনি একজন অর্থনীতিবিদ্ হয়ে কেন উত্তরবঙ্গের সেই মানুষগুলির কথা ভাবছেন না? সেই মানুষগুলি কিন্তু বলছে যে, শিল্প চাই। পশ্চিমবঙ্গের উত্তরবঙ্গের ছয়টি জেলার মধ্যে মালদায় যেখানে আম, শিলিগুড়ি, উত্তর দিনাজপুরে আনারস, পাট, চা, কাঁঠাল ইত্যাদি সবজি আছে, কিন্তু সেই সমস্ত জায়গায় আমরা শিল্পের উন্নয়ন করতে পারছি না। আজকে তাই মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন করছি যে, পাট, চা থাকা সত্ত্বেও কিংবা মালদায় সারা পশ্চিমবঙ্গের মধ্যে ৬৫ পারসেন্ট রেশম উৎপন্ন হওয়া সত্ত্বেও এই মালদায় রেশমের উন্নতমানের ফ্যাক্টরি দেখতে পেলাম না। ১৯৭২ সালে উত্তরবঙ্গ থেকে শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় এবং গনিখান চৌধুরি নির্বাচিত হওয়ার পরে উত্তরবঙ্গের পরিকাঠামো তৈরি করার জন্য পদক্ষেপ নেওয়া হয়েছিল। পরবর্তীকালে দেখলাম যে, কংগ্রেস সরকার চলে যাওয়ার পরে দীর্ঘ ২০ বছর হয়ে গেল, অথচ উত্তরবঙ্গ আজও অবহেলিত হয়ে আছে। এইকথা বলতে আমার দ্বিধা নেই। আপনারা আজকে সংকোশ প্রকল্পে কথা বলছেন। আজকে যদি সংকোশ প্রকল্প হয়, তাহলে উত্তরবঙ্গ নদীমাতৃক দেশ। ওখানকার এই নদীগুলি শুকিয়ে যাবে। এই নদীই হচ্ছে মেন সোর্স অফ ইনকাম কৃষির জন্য। এর ফলে এখানকার কৃষকরা মারা যাবে। দক্ষিণবঙ্গে ডিভিসি, ময়ুরাক্ষী প্রকল্প আছে। কিন্তু উত্তরবঙ্গে মহানন্দা মাস্টার প্ল্যান এবং তিস্তা প্রকল্প আছে। সংকোশ প্রকল্প হচ্ছে, প্রকল্প হচ্ছে—এই কথা বলছেন। কিন্তু মানুষ জল পাচ্ছে না। মাননীয় অর্থমন্ত্রী আমাদের কাছে যে বাজেট রেখেছেন, সেই বাজেটে ৭ হাজার কোটি টাকার সংকোশ প্রকল্পের কথা বলেছেন। আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি

যে, সংকোশের যে জলের কথা বলছেন, সেই জল নেই। চুরি করেই হোক, যে কোন ভাবেই হোক, মানুষকে ধাপ্পা দিয়েই হোক, তিস্তা থেকে জল নিতেই হবে। সংকোশের জল দিয়ে আপনারা চাষিদের বাঁচাতে পারবেন না। আজকে আপনাদের বাজেটের বিরোধিতা করে এই কথা বলতে চাই যে, আপনারা পরিবহনের ৩.১৩ নং অনুচ্ছেদে পরিবহনের জন্য আপনি ২৬৮ কোটি টাকা দিয়েছেন। এবং ফরাক্কার কথা যেটা বলেছেন, সেখানে একটা কথা ছিল যে, হলদিয়া ও কলকাতা বন্দর থেকে সরাসরি বার্জ এবং লঞ্চের মাধ্যমে ব্যবস্থা করা হবে। জলপথে এই ফরাক্কার ভিতর দিয়ে উত্তর পাটনা হয়ে এলাহাবাদ পর্যন্ত পৌঁছানো যাবে।

[4-40 — 4-50 p.m.]

সেখানে কাজ হয়েছে। পশ্চিমবঙ্গে জলপথে সরাসরি কলকাতা থেকে এলাহাবাদ পর্যন্ত পরিবহনের জন্য কোনও ব্যবস্থা গ্রহণের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার কি কোনও পদক্ষেপ নিয়েছেন? যেখানে এ ব্যাপারে বিরাট একটা প্রসপেক্ট আছে। কিন্তু আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাই এ ব্যাপারে তিনি কোনরকম দৃষ্টি দিয়েছেন কি? মাননীয় অর্থমন্ত্রী বলেছেন গ্রামে গ্রামে বৈদ্যুতিকীকরণের জন্য ১২৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। কিন্তু আমি তাকে বিনয়ের সাথে বলছি, আপনি এম. এল. এ. দের জিজ্ঞাসা করুন যে গ্রামে গ্রামে কিরকম বৈদ্যুতিকীকরণ হয়েছে। ইলেকট্রিসিটি বোর্ডের বড় বড় অফিসাররা অমুক মৌজায় একটা পোল পুঁতে দিলেন। মৌজায় মৌজায় ইলেকট্রিফায়েড হয়ে গেল। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি কি জানেন আজকে পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে শুধুমাত্র লো-ভোল্টেজের জন্য কৃষক পাম্প চালাতে পারেন না, সেচের জল দিতে পারেন না। কিন্তু আপনি বলেছেন এবারে সেচের জল ৭৭ পারসেন্ট থেকে বাড়িয়ে ৮৭ পারসেন্ট করে দেবেন। আজকে গ্রামে গ্রামে যে প্রকল্পগুলো আছে, যে সমস্ত গ্রামে বিদ্যুৎ দিয়েছেন সেখানে সরাসরি ভালভাবে বিদ্যুৎ দেওয়ার চেষ্টা করুন। যাতে গ্রামে গ্রামে শিল্প, সেচের উন্নতি ঘটতে পারে। আমি মাননীয়, অর্থমন্ত্রীর কাছে একথা বলতে চাই যে আজকে পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে স্বাস্থ্যবিভাগের অকল্পনীয় সমস্যা দেখা দিয়েছে। আপনারা বলেছেন কনট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগ করে মানুষের সেবা করবেন। কিন্তু আমি জানতে চাই যে সমস্ত পার্মানেন্ট ডাক্তার আছেন, তারা ঠিকমতো কাজ দিচ্ছেন কি না। সেটা আপনারা দেখেছেন কি? পার্মানেন্ট ডাক্তাররা নার্সিংহোমে কাজ করছেন না। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীকে জানাতে চাই যে গতকাল খবরের কাগজে দেখেছি শুধুমাত্র ও. টি.-র অভাবে এক ১৬ বছরের কৃষকের ছেলের এপেনডিসাইটিস অপারেশন হল না। তার ফলে সে মারা যায়। পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে, মফস্বলে কোনও লাইফ-সেভিং ড্রাগ নেই, কোনও ব্লাড ব্যাঙ্ক নেই। আমি পরিষ্কারভাবে, বিনয়ের সাথে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলতে চাই গ্রামের হাসপাতালগুলোকে আধুনিকীকরণের ব্যবস্থা করুন। আজকে আপনারা একটা অগ্নিগর্ভ অবস্থার মধ্যে দাঁড়িয়ে স্বীকার করেছেন যে ৫ বছরে ১৯ হাজার বেকার যুবকের চাকরির ব্যবস্থা করেছেন। ৫৬ হাজার রেজিস্টার্ড বেকার আছে। সেখানে বাজেট ভাষণে বলেছেন যে শিক্ষিত বেকার যুবকদের মধ্যে মাত্র ২৬-৩০ হাজারের বেশি বেকার যুবককে চাকরি দিতে পারবেন না। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট ভাষণ দিয়েছেন আমি তার বিরোধিতা করছি এবং আগামী দিনে সর্বসম্মতভাবে এমন বাজেট পেশ করবেন, যে বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের উন্নয়ন

হবে। শেষে আরেকটা কথা বলতে চাই যে আমরা বিধানসভায় ভোট নিয়ে শুধু তর্ক-বিতর্ক করতে আসি না। ডিসট্রিক্ট প্ল্যানিং কমিটি রয়েছে কিন্তু সেখানে যে সমস্ত ডেভেলপমেন্টের কাজ হয় তাতে এম. এল. এ. দের কোনও ভূমিকা নেই। আজকে মাননীয় অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, কেন্দ্রে এম. পি.-রা যেমন তাদের এলাকার জন্য ১ কোটি টাকা বাৎসরিক বরাদ্দ দাবি করেছেন, তেমনি পশ্চিমবঙ্গের এম. এল. এ.-দের এলাকার জন্য বাৎসরিক ২০ লক্ষ টাকা যেন বরাদ্দ করা হয়। এটা আমি পরিষ্কারভাবে বলতে চাই। (এই সময় মাইক অফ হয়ে যায়।)

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় চেয়ার পার্সন মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তার সীমিত ক্ষমতার উপর নির্ভর করে, কেন্দ্রের ন্যূনতম যে কর্মসূচি, তার সহায়তা নিয়ে এবং স্থানীয় মানুষের যে কর্মোদ্যোগ ও আন্তরিকতা, তার উপর ভিত্তি করে ৮৫টি অনুচ্ছেদে যে বাজেট বিবৃতি আমাদের সামনে উপস্থিত করেছেন, আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি। আজ যখন সারা 'ভারতবর্ষ ঋণের জালে গভীরভাবে আবদ্ধ, যখন সারা ভারতবর্ষের মানুষের সামনে কোনও আশা নেই, সম্ভাবনা নেই, তখন এই বাজেটের অনুচ্ছেদগুলি পরিপূর্ণভাবে সম্ভাবনাময় আমি উপলব্ধি করছি, এখানে কোন বাগাড়ম্বর নেই, সাফল্যের গর্ব নেই, সাধ ও সাধ্যের কথা আছে। সাধ ও সাধ্যের সামঞ্জস্য বিধানে একটা আন্তরিক প্রচেষ্টা আছে। এখানে কৃষি, শিক্ষা, শিল্প, সেচ এবং আমাদের সমাজের যারা পিছিয়ে পড়া মানুষ—সেই আদিবাসী, সেই ক্ষেতমজুর, মহিলা এবং সংখ্যালঘু সম্প্রদায়ের লোক, সবার জন্য একটা সামগ্রিক কল্যাণকর প্রচেষ্টার ইঙ্গিত লক্ষ্য করেছি। আমি অর্থনীতির লোক নই, সাধারণ একজন শিক্ষক, আমার বুঝতে অসুবিধা হয়—আজকে যেভাবে প্রাইস ইনডেক্স বাড়ছে, মাননীয় অর্থমন্ত্রীর সদিচ্ছা থাকলেও বরাদ্দ বাড়ালেও সেই প্রাইস ইনডেক্স বাড়ার ফলে যে বিপুল পরিমাণ দর বৃদ্ধি হচ্ছে—সেখানে সেই সুযোগ তারা কি করে পাবে? সেটা অনুভব করে আগামী দিনে আরও বেশি অর্থ বরাদ্দ করবেন, সেই আশা করব।

মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা স্বীকার করি, আমাদের রাজ্যে উন্নয়নের যে চেষ্টা এবং অগ্রগতির যে চিন্তা-ভাবনা, তার পেছনে মূল চাবিকাঠি ভূমি-সংস্কার। কিন্তু যে জমি আমরা দিয়েছি, সেই জমির অনেকটাই ফেরত চলে যাচ্ছে দারিদ্রের জ্বালায়। ল্যাণ্ড কর্পোরেশন গঠন করেছেন, যার মধ্যে দিয়ে অভাবি মানুষকে সাহায্য করা এবং তারা যাতে ঐ সমস্ত জমি মহাজনদের হাতে বিক্রি করতে না পারে। আমরা জানি কৃষকরা প্রচণ্ড মেহনত করে ফসল ফলায়, কিন্তু প্রকৃতির বিপর্যয়ে সেই ফসল অনেক সময় নষ্ট হয়ে যায়। সেখানে তাদের বাঁচালে গেলে শস্য বীমা করা দরকার। সাধারণ কৃষকরা তার সুফল এখন পাচ্ছে না, সেই ইউনিট মৌজাভিত্তিক করা হোক।

বিকেন্দ্রীকরণের কথা বিরোধিদের মুখে মানায় না, তারা এটা চিন্তাও করে না। কিন্তু আমরা বিকেন্দ্রীকরণ করতে চাই, ভবিষ্যতেও করব। এই বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে জেলা কমিটিগুলি যেভাবে গঠন করা হয়েছে, সেইগুলো যাতে কেন্দ্রীকরণ না হয়ে যায় সেটা ভেবে দেখার জন্য আবেদন জানাব। এই আবেদনও জানাব, কেন্দ্রের যে ন্যূনতম কর্মসূচির সহায়তা নিয়ে সারা দেশের গরিব মানুষের জন্য খাদ্যশস্যে ভর্তুকির ব্যবস্থা করা হয়েছে, আমাদের রাজ্যেও ১৬ই

ফেব্রুয়ারি থেকে তা চালু করা দরকার। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, আমার জেলা মেদিনীপুরের বহু জায়গাতে তা চালু হয়নি। এই এক-দেড় মাস তারা সেই সুযোগটা যে পেল না, আশা করি সেটা পুষিয়ে দেবেন। আমি খুব খুশি যে, মাননীয় অর্থমন্ত্রী নানা কল্যাণকর প্রকল্পের কথা এখানে ঘোষণা করেছেন। তিনি ভ্যালু এ্যাডেড ট্যাক্সের মাধ্যমে সেলস্ ট্যাক্স সামান্য বৃদ্ধি করে শিল্পপতিদের খানিকটা উৎসাহ দানের চেষ্টা করেছেন। কিন্তু আমার কথা হল, এর ফলে যে লাভটুকু হবে, সেটা কি বাস্তবে কাজে লাগবে?

[4-50 — 5-00 p.m.]

কারণ আমাদের এখানে পরিকাঠামোর অভাবে অনেক শিল্প নষ্ট হয়ে যাচ্ছে। আমি একটা ক্ষেত্রে উদাহরণ দিচ্ছি, আমাদের পশ্চিমবাংলায় ট্যানারি শিল্প আছে ৫৫০-টা। সেখানে ২০ হাজার শ্রমিক নিযুক্ত রয়েছে। কিন্তু ৩০-শে সেপ্টেম্বর এগুলো বন্ধ হতে চলেছে। এইভাবে শিল্পপতিদের সুযোগ দেওয়ার মধ্যে দিয়েও ইনফ্রাস্ট্রাকচারের অভাবে উক্ত শিল্প বন্ধ হতে চলেছে। এক্ষেত্রে সারা ভারতবর্ষে যখন একটা হতাশা দেখা দিয়েছে কোনও সম্ভাবনা নেই তখন আমরা যে বিকল্প নীতি নিয়ে এগিয়ে চলেছি এটা অনেকের ঈর্ষার কারণ হয়ে দাঁড়িয়েছে। তারা চেষ্টা করছেন নানা ভাবে বামফ্রন্ট সরকারের ইতিবাচক দিকগুলো কলঙ্কলিপ্ত করতে, এবং এ বিষয়ে মানুষের মধ্যে বিভ্রান্তির প্রচেষ্টা এবং ছোট করে দেখানো হচ্ছে। এক ধরনের আমলা এবং রাজনৈতিক লোক তারা নিজেদের সংকীর্ণ স্বার্থকে চরিতার্থ করার জন্য এই সব কাজ করে চলেছেন। স্যার, আমাদের পাঁশকুড়ায় প্রচুর বিদ্যুৎ রয়েছে কিন্তু সেখানে একটা মাত্র প্রাথমিক হেলথ সেন্টারে ২-রা মার্চ থেকে ১৯-শে মার্চ পর্যন্ত বিদ্যুৎ নেই। সেখানে ৫ লক্ষ টাকার জীবনদায়ী ওষুধ নষ্ট হয়ে গেছে। প্রতিদিন এবং বিভিন্ন কাগজে এই খবর বেরিয়েছে। এখানে বিদ্যুৎ উৎবৃত্ত হওয়া সত্ত্বেও পাওয়া যাচ্ছে না। সরকারকে জানাচ্ছি কিন্তু কোনও প্রতিকার হয় না। এইভাবে চেষ্টা চলছে আমাদের সরকারের ইতিবাচক দিকগুলো নষ্ট করে দেওয়ার। ওখানে পুলিশ রাস্তায় দাঁড়িয়ে টাকা নেয়। আমি এস্টিমেট কমিটিকে বলেছিলাম, আমি কি গিয়ে এটা বন্ধ করব? শুভ প্রচেষ্টাকে বাঞ্চাল করার চেষ্টা করছেন। স্যার, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং সভার সকলের কাছে আবেদন জানাচ্ছি, আমাদের যেন আগামী দিনে আরও খারাপ অবস্থার সম্মুখীন হতে না হয় সেটা নজর দেবেন। মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের বিরোধী দলের বন্ধুরা অতীত ইতিহাস ভুলে গেছেন। তারা একবারও চেষ্টা করছেন না এই বাজেটের মধ্যে যে ইতিবাচক দিকগুলো আছে সেগুলো তুলে ধরার। তারা ঠিক এক চক্ষু হরিণের মতো আচরণ করছেন, একদিকে তাকিয়ে আছেন। ওরা কয়েক দশক ধরে আমাদের দেশের অর্থনীতিকে ধ্বংস করেছেন এবং দেশের মান-সম্মান বিদেশের কাছে বিক্রিকরে দিয়েছেন। এসব জিনিস ওরা ভুলে যেতে পারেন কিন্তু মানুষ কখনও ভুলবেন না। তাই শুধু কেন্দ্রে নয় বিভিন্ন রাজ্যে ওরা আজকে সংখ্যালঘুতে পরিণত হয়েছেন। এবং এখানকার মতো সর্বত্র ওরা বিরোধিতা করে চলেছেন। স্যার, এই বাংলা রবীন্দ্রনাথের সোনার বাংলা, জীবনানন্দ দাশের রূপসী বাংলা এবং নেতাজীর বাংলা। তাই চেয়ারম্যান স্যার, গঠনমূলক সমালোচনার মাধ্যমে, উন্নয়নের আলোকে এই বাজেটকে সাফল্যমন্ডিত করার জন্য হাতে হাত মিলিয়ে আমাদের কাজ করে যেতে হবে। আমাদের মহান সব পূর্বপুরুষ এবং মনীষীদের স্মরণ করে এই বাংলাকে আমাদের আরও এগিয়ে নিয়ে

যেতে হবে। এখানে যে কটা প্রস্তাব করেছি সেগুলো মাননীয় মন্ত্রী মহাশয় বিবেচনা করবেন এই আশা রেখে আমাদের বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের অর্থমন্ত্রী মহাশয় ১৯৯৭-৯৮ সালের যে সাধারণ বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে বক্তব্য রাখছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতা শুরু করতে গিয়ে নিজেকে নিষ্কলঙ্ক, সমস্ত ঋণমুক্ত একটা রাজ্যের অর্থমন্ত্রী এবং নিষ্ঠার সাথে এবং মানুষের কল্যাণের কাজ করছেন এটাই দেখাবার চেষ্টা করেছেন। তিনি উল্লেখ করেছেন ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার একটা বিরাট ঋণভারে জর্জরিত, বহু ঋণ নিয়ে এই দেশের সার্বভৌমত্বকে তারা বিকিয়ে দেওয়ার চেষ্টা করছেন। কিন্তু আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিযুক্ত করতে চাই এবং তাকে আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে জানতে চাই আপনি, এই রাজ্যে কত কোটি টাকা ঋণ গ্রহণ করেছেন এবং এই রাজ্যের মানুষকে কিভাবে ঋণের ফাঁদে জড়িয়ে দিয়েছেন। কই তার কথাতো আপনি উল্লেখ করেননি এবং শুধু তাই নয় আপনি এ কথাও উল্লেখ করেননি যে এই রাজ্যে এই রাজ্য সরকার বিভিন্ন প্রকল্পের জন্য শুধু একটি, দুটি নয়, সেখানে এমন কোনও বিভাগের উন্নয়নের জন্য ধার্য করেছেন—আপনি সেই জায়গায় লুকোচুরি খেলা খেলেছেন। সেই জায়গায় আপনি পশ্চিমবাংলার মানুষকে না জানিয়ে তাদের প্রতারণা করেছেন এবং সেই জায়গায় আপনি পশ্চিমবাংলার মানুষকে আড়াল করবার চেষ্টা করেছেন। আমি অর্থমন্ত্রীর কাছে দাবি করব তিনি যখন জবাবি ভাষণ দেবেন তখন তিনি এই পশ্চিমবাংলাকে কোন জায়গায় নিয়ে গেছেন সেটা বলবেন। আমাদের দলনেতা শ্রী অতীশ সিন্‌হা মহাশয় তার বক্তব্যে অনেক পরিসংখ্যান দিয়ে এটা বোঝাবার এবং দেখাবার চেষ্টা করেছেন যে এই বাজেট এই রাজ্যের মানুষের কতটা কল্যাণ করতে পারবে। আমার অল্প সময়ের জন্য আমি আর পরিসংখ্যানে যাচ্ছি না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আপনি বলেছেন এই রাজ্যের নাকি ৭৭ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে এবং আগামী এক বছরে সেই লক্ষ্য নাকি আরও ১০ পারসেন্ট আপনি বৃদ্ধি করবেন। প্রায় এক দশক অতিক্রান্ত হতে চলেছে আপনি এই রাজ্যে অর্থমন্ত্রী হিসাবে আছেন, আপনি কি জানেন যে আমাদের বিদ্যুতের অবস্থা কি? কলকাতা মহানগরীতে বসে বিদ্যুতের অবস্থা বোঝা যাবে না। আমি মেদিনীপুর জেলার একটি কেন্দ্রর বিধায়ক আপনি মেদিনীপুর জেলায় চলুন, সেখানে আজকে শ্যালো টিউবওয়েলে জল আসে না, ডিপ টিউবওয়েলে জল আসে না, কৃষকরা বোরো চাষ করতে গিয়ে মাথায় হাত দিয়ে বসেছে, সেখানে ব্যাপক লোডশেডিং হচ্ছে, লো-ভোল্টেজ ফলে সেখানে চাষ করতে পারছে না, সেখানে বিদ্যুৎ গিয়ে পৌঁছায় না। আপনি ৭৭ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছেন বলে যে দাবি করছেন—আমি দায়িত্ব নিয়ে বলছি মেদিনীপুর জেলার অনেক শাসক দলের এম. এল. এ. এখানে আছেন, তারা হয়ত লজ্জায় এই হাউসে স্বীকার করবেন না কিন্তু তারা জানেন যে ৪৪ পারসেন্টের বেশি গ্রামে বিদ্যুৎ পৌঁছায়নি। আপনি বলুন বিদ্যুতের ক্ষেত্রে এ রাজ্য সারা ভারতবর্ষে কোথায় আছে। যেখানে সারা ভারতবর্ষে মাথাপিছু বিদ্যুতের ব্যবহার হয় ৩০৭ ইউনিট, সেখানে পশ্চিমবঙ্গে মাথাপিছু বিদ্যুতের ব্যবহার ১৯৫ ইউনিট মাত্র।

[5-00 — 5-10 p.m.]

অন্যান্য রাজ্যের কি অবস্থা আছে। মহারাষ্ট্রের ৫৭৬ ইউনিট মাথা পিছু। পাঞ্জাবের ৯০০ ইউনিট। গুজরাটে ৬৩৬ ইউনিট, হরিয়ানায় ৬৪৮ ইউনিট। আর আপনাদের দেওয়া পরিসংখ্যান অনুযায়ী আগামী ১ বছরে ৮৭ পারসেন্টে নিয়ে যেতে চাচ্ছেন যেটা আমরা বিশ্বাস করি না। বাস্তবক্ষেত্রে এটা সত্য নয়, এটা কল্পনার অতীত। আজ থেকে ১০ বছর আগে এই ভারতবর্ষের অন্যান্য অনেক রাজ্যে ১০০ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে আর আজকে আপনারা বলছেন ৮৭ পারসেন্টে নিয়ে যেতে চান। এটা অসম্ভব। আজকে আপনি শিক্ষার ক্ষেত্রে আবার প্রতিশ্রুতি দিয়েছেন। যে প্রতিশ্রুতি দিয়েছিলেন ১৯৯৪-৯৫ সালের বাজেটে, যে প্রতিশ্রুতি দিয়েছিলেন গত বছরের বাজেটে যে ১ হাজার প্রাইমারি স্কুল তৈরি করবেন এই পশ্চিমবাংলায়, আর এ বছরও বলছেন সামনের ১ বছরে ১ হাজার প্রাইমারি স্কুল তৈরি করবেন। না, অর্থমন্ত্রী মহাশয় পারবেন না। আমি যে কথাটা বলতে চাই, নতুন প্রাইমারি স্কুল করার দরকার নেই। আপনি একবার গ্রামে গিয়ে দেখে আসুন, চালু প্রাইমারি স্কুলগুলির অবস্থা কি? চালু প্রাইমারি স্কুলগুলিতে ছাত্রদের বসার ঘর নেই, গাছের নিচে ছাত্ররা বসে এবং সেখানেই পড়ানো হয়। আগে সেইসব স্কুলগুলি ভাল করে তৈরি করুন। যে স্কুলগুলি চালু অবস্থায় আছে, আগে সেই স্কুলগুলি ভাল করে চালু করুন মাস্টার দিয়ে এবং অন্যান্য প্রয়োজনীয় জিনিসপত্র দিয়ে। এরপর বলেছেন, উচ্চ মাধ্যমিক স্কুল করবেন ৩৪১টি। এক্ষেত্রেও আমরা বিরোধিতা করছি। আপনি গ্রামে গিয়ে দেখে আসবেন চলুন, একটাও মাধ্যমিক স্কুল নেই যেখানে কমপক্ষে হাজার ছাত্র পড়াশুনা করে না। অথচ সেখানে ১৫ জন, ১৬ জন কিম্বা ২০ জনের বেশি মাস্টার নেই। সেইসব মাস্টারদের দিয়েই ছাত্রদের পড়ানো হয়। সেইসব স্কুলগুলিকে অর্থ দিয়ে, আসবাবপত্র দিয়ে সমৃদ্ধ করার চেষ্টা করুন আগে। এই হাস্যকর প্রচেষ্টা নেবেন না। হ্যাঁ, আমরা জানি, এই প্রচেষ্টা কিসের জন্য? কিছু দিন আগে আমরা স্কুল সার্ভিস কমিশন গঠনের বিরোধিতা করেছিলাম। কাদের জন্য ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলছেন? আজকে ক্যাডার দিয়ে স্কুল সার্ভিস কমিশন তৈরি করবেন। তেমনি কন্ট্যাক্ট বেসিসে মাস্টার নিয়োগের যে পরিকল্পনা সেই পরিকল্পনা আসলে ক্যাডার নিয়োগের পরিকল্পনা। আমরা এর তীব্র বিরোধিতা করছি। চালু যে স্কুলগুলি আছে তার বিল্ডিং বাড়ান, আসবাবপত্র দিন এবং দিয়ে সেই সব স্কুলগুলিকে ভাল করে চালাবার চেষ্টা করুন। কৃষি ক্ষেত্রে আপনি বিকল্প অর্থনীতির কথা বলেছেন। এগুলি হচ্ছে আপনার কেতাবী কথা যার সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। আপনারা ভূমি সংস্কারের কথা বলেন? কংগ্রেস যে ভূমি সংস্কার নীতি চালু করেছিল তা আপনারা কল্পনাও করতে পারবেন না। কংগ্রেস করে গিয়েছিল পারিবারিক সিলিং ৭৫ আর ২৫ অনুপাতে। সুতরাং আপনারা নতুন করে কি ভূমি সংস্কারের বিকল্প নীতি পশ্চিমবাংলায় চালু করবেন? নাকি আপনারা পশ্চিমবাংলায় বিকল্প অর্থনীতির দিশা দেখাবেন? আপনারা বলেছেন, ভূমি সংস্কার করে এই পশ্চিমবাংলা চালের ক্ষেত্রে প্রথম স্থান দখল [illegible]ছে। একথা বলতে লজ্জা করে না? আজকে বলুন, এত চাল যদি উৎপাদন [illegible] প্রথম দিকে তো ৩ লক্ষ মেট্রিক টন চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য করেছিলেন—বিগত ২০ বছরের মধ্যে এমন এক বছরের উল্লেখ করুন যে বছর এই রাজ্য তার লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পেরেছেন? এ বছর আবার সাড়ে ৫ লক্ষ মেট্রিক টন চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য

করা হয়েছে। সেখানে ৫৫ হাজার মেট্রিক টনের বেশি চাল সংগ্রহ করতে পারেননি। এরজন্য কারা দায়ী—মিল-মালিকরা? সেই মিল-মালিকদের সুবিধা দেবার কথা আপনারা ঘোষণা করেছেন। তাই আমি যে কথাটা বলতে চাই, এই পশ্চিমবাংলায় আর কতদিন ধরে এই বিকল্প অর্থনীতির কথা শুনিয়ে যাবেন? মাছে আপনারা প্রথম হয়েছেন বলেন। কিন্তু এইসব মাছ আমাদের পশ্চিমবাংলার মাছ নয়। অন্ধ্র এবং মধ্যপ্রদেশের মাছ আমাদের খেতে হয়। তা না হলে মাছ খেতে পাওয়া যাবে না। এরই নাম প্রথম। বেকারত্ব দূরীকরণের ক্ষেত্রে এই পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে নজির সৃষ্টি করেছেন। ১৯৭৭ সালে এই সরকারের যাত্রা শুরু হয়েছিল ১৪ লক্ষ বেকার নিয়ে, আজকে কর্ম বিনিয়োগ কেন্দ্রে বেকারের সংখ্যা দাঁড়িয়েছে ৫৪ লক্ষ। আজকে আমার বক্তব্য শেষ করার আগে আমার বন্ধু গৌতম চক্রবর্তী যে প্রস্তাব রেখেছেন যে সাংসদদের যেমন এক কোটি টাকা করে দেওয়া হচ্ছে নিজের এলাকার উন্নয়নের জন্য, তার পছন্দ মতো কাজ করার জন্য, সেই রকম বিধায়কদেরও ২৫ লক্ষ টাকা করে দেওয়া হোক তাদের নিজ নিজ এলাকার উন্নয়নের জন্য এবং সেই টাকা আপনার বাজেটে ধার্য করুন যাতে নিজ নিজ এলাকায় বিধায়করা কাজ করতে পারেন। আমি তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত চৌধুরি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী গত ১৭ তারিখে যে বাজেট পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমার আগে যে বিরোধী দলের মাননীয় সদস্য তার বক্তব্য রাখলেন—যে বিকল্প নীতি এবং যে স্বয়ম্ভরতার দিকে উৎপাদন এবং কর্মসংস্থানকে লক্ষ্য করে যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করা তার শোভা পায় না। এই কারণে শোভা পায় না যে আমরা লক্ষ্য করেছি যে ৫৯ সালে খাদ্য আন্দোলনের পর খাদ্যের জন্য মানুষকে এই মহানগরীতে আসতে হয়েছিল। সেই সময় খাদ্যের জন্য মানুষকে এস. ডি. ও. অফিসে, বি. ডি. ও. অফিসে ধর্না দিতে হত। সেই অবস্থার আমরা পরিবর্তন করতে পেরেছি। কায়েমি স্বার্থান্বেসী জমিদার, জোতদারদের বৈঠকখানায় খোস গল্প আজকে হয় না, আজকে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষের উন্নতি করতে পেরেছি। আমরা দেখেছি গ্রাম বাংলার কৃষকরা কিছুটা জমি পাট্টা পেয়েছে, কিছু বর্গাদারকে প্রতিষ্ঠিত করার ফলে তারা সেই জমিকে নিজের ছেলের মতো লালন পালন করে পঞ্চায়েতের সহযোগিতায় আজকে জল এবং একটু মিনিকীট দেবার ফলে আপনারা দেখেছেন তারা ধান উৎপাদন রেকর্ড স্থানে পৌঁছতে পেরেছে। এটাও লক্ষ্যণীয় যে পশ্চিমবাংলার বুকে মাছ উৎপাদনে আমরা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করেছি' আজকে আলুর কথা বলা হচ্ছে, এত আলু উৎপাদন হয়েছে যে স্টোরে রাখার জায়গা নেই। সেই জন্য জলের দরে আলু বিক্রি করতে হচ্ছে। এই বিষয়ে চিন্তা ভাবনা হচ্ছে। আমরা দেখেছি পশ্চিমবাংলায় বন সৃজনের ব্যাপারে উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছি। আজকে মানুষকে কাজে লাগিয়ে গণ উদ্যোগ গ্রহণ করে গ্রামের গরিব মানুষদের মধ্যে একটা আত্মবিশ্বাস সৃষ্টি করতে পারা গেছে। বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেবার ফলে এটা ঘটেছে। আমরা দেখেছি ৭০ দশকে শিক্ষা ব্যবস্থা কি ছিল, সেই সময় পরীক্ষা ব্যবস্থার কি অবস্থা ছিল সকলেই তা জানেন। আমরা দেখেছি তখন পরীক্ষা হত না, শিক্ষা জগতে একটা বিরাট অরাজকতার সৃষ্টি ওরা করেছিল। আজকে কিন্তু সেই অবস্থা আর নেই। আগে

পরীক্ষার রেজাল্ট পর্যন্ত বেরোত না। আজকে যখন পশ্চিমবাংলা শিক্ষা ব্যবস্থায় একটা শৃঙ্খলা ফিরে এসেছে, ঠিক সময়ে পরীক্ষা হচ্ছে এবং রেজাল্টও ঠিক সময় বেরোচ্ছে, সেই সময় বিরোধী দলের লোকেরা চেঁচাতে শুরু করেছেন।

[5-10 — 5-20 p.m.]

আমরা তো দেখেছি কংগ্রেস আমলে কিভাবে দারভাঙ্গা হলে একজন মাত্র পরীক্ষা দিয়েছিলেন, আমরা তো দেখেছি, ২৪ ঘন্টার মধ্যে কিভাবে একজন পি. এইচ. ডি. লাভ করেছেন, আমরা তো দেখেছি, সেই সময় শত শত জাল মার্কশিট পাওয়া যেত। সেই সময় পরীক্ষা ব্যবস্থাটাই প্রহসনে পরিণত হয়েছিল। সেই অস্বাভাবিক অবস্থাটা কাটিয়ে বামফ্রন্টের আমলে একটা স্বাভাবিক পরিবেশ এবং ব্যবস্থা শিক্ষা ক্ষেত্রে গড়ে উঠেছে। আর তাই সেটা সহ্য করতে না পেরে বিরোধীদল শিক্ষা ব্যবস্থা নিয়ে নানান বিরূপ সমালোচনা করেছেন। আজকে কৃষকের হাতে পয়সা এসেছে ফলে গ্রাম, শহরের স্কুলগুলিতে তারা তাদের ছেলেমেয়েদের পড়াশুনা করতে পাঠাচ্ছে। ছাত্র সংখ্যা বৃদ্ধি পাওয়ার ফলে স্কুলগুলিতে ছাত্রদের জায়গা দেওয়া যাচ্ছে না। এক্ষেত্রে তাই সরকার যেটা পরিকল্পনা করেছেন সেটা নিশ্চয় অভিনন্দনযোগ্য যে এক হাজার নতুন প্রাইমারি স্কুল করা হবে এবং প্রতিটি ব্লকে একটি করে সেকেন্ডারি স্কুল করা হবে। আমরা দেখছি পশ্চিমবঙ্গ পশুপালনের ক্ষেত্রে একটা উল্লেখযোগ্য স্থান অধিকার করে নিয়েছে। এখানে বিরোধী দলের পক্ষ থেকে শিল্পায়নের কথা বলা হয়েছে। কিন্তু এই শিল্প গড়ে ওঠার জন্য যে যে পরিকাঠামো গড়ে তোলার দরকার ছিল কংগ্রেস আমলে এখানে তা তৈরি করা হয়নি। উপরন্তু শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের কংগ্রেস সরকারের বঞ্চনার ইতিহাস তো সবাই জানেন। সেই সময় মাসুল সমীকরণ নীতি এবং লাইসেন্স দেবার যে প্রথা ছিল তা না দেবার জন্য পশ্চিমবাংলায় শিল্প গড়ে উঠতে পারেনি। আর বিদ্যুতের অভাব জনিত কারণে লোডশেডিং তো ওদের আমলেই তৈরি হয়েছিল। আজকে বিদ্যুতের ক্ষেত্রে আমরা উদ্বৃত্ত রাজ্যে পরিণত হয়েছি এবং যে সব বাধা ছিল তা কিছুটা সরলীকরণ হওয়ার ফলে আমরা মনে করি শিল্পের ক্ষেত্রে অদূর ভবিষ্যতে পশ্চিমবঙ্গকে আমরা একটা বিশেষ জায়গায় নিয়ে যেতে পারব। এই প্রসঙ্গে হলদিয়ার কথাটা এসে যায়। এই হলদিয়া প্রকল্প ওরা দীর্ঘদিন ধরে ঝুলিয়ে রেখেছিলেন এবং কংগ্রেস সরকার যাতে এই হলদিয়া প্রকল্প না হতে পারে তারজন্য অনেক বাধার সৃষ্টি করেছিলেন কিন্তু বামফ্রন্ট সরকার সেই সমস্ত বাধা কাটিয়ে উঠেছেন এবং আজকে হলদিয়া প্রকল্প গড়ে উঠতে চলেছে। বক্রেশ্বরের ক্ষেত্রেও অনুরূপ বাধা কংগ্রেস তৈরি করেছিলেন কিন্তু পশ্চিমবঙ্গের যুব, ছাত্র, সাধারণ মানুষের চেষ্টা এবং সংগ্রামে সেই বাধা কাটিয়ে ওঠা গেছে এবং বক্রেশ্বর প্রকল্প বাস্তবে রূপায়িত হতে চলেছে। এইভাবে পশ্চিমবঙ্গে আমরা শিল্পের একটা বাতাবরণ সৃষ্টি করতে পেরেছি এবং আমরা আশা করি আগামী দিনে পশ্চিমবঙ্গ শিল্পের ক্ষেত্রে একটি বিশেষ জায়গা দখল করবে। এখানে বিরোধীদলের পক্ষ থেকে স্বাস্থ্য ব্যবস্থা নিয়ে অনেক কথা বলা হয়েছে। আজকে আর যাইহোক, বামফ্রন্টের আমলে স্বাস্থ্য দপ্তরের প্রচেষ্টায় গ্রামে গ্রামে যে মহামারি হত তা বন্ধ করা গিয়েছে। স্বাস্থ্য ব্যবস্থা আরও উন্নত হওয়ার প্রয়োজন আছে ঠিকই কিন্তু এর সুফল নিশ্চয় আমরা মানুষের কাছে পৌঁছে দিতে পেরেছি। আজকে স্বাস্থ্য ক্ষেত্রে ব্যয় বরাদ্দ ডবল করা হয়েছে এটা নিশ্চয় অভিনন্দনযোগ্য। আরও যে সব ব্যবস্থা এই

বাজেটের মধ্যে রাখা হয়েছে—বার্ধক্যভাতা, বিধবা ভাতা, মৎস্যজীবীদের ভাতা বৃদ্ধি—এগুলিও খুবই অভিনন্দনযোগ্য। আজকে বামফ্রন্ট সরকার একটা বিকল্পনীতি নিয়ে গরিব মানুষদের জন্য কাজ করে চলেছেন এবং তাই বিরোধীদল সেটা সহ্য করতে পারছেন না। আমি বিরোধী দলকে বলব, দলীয় সংকীর্ণতার উর্ধ্বে উঠে এই বাজেটকে সমর্থন করার চেষ্টা করুন। এই বলে পুনরায় বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মিঃ চেয়ারপারশন, ১৯৯৭-৯৮ সালের যে বাজেট বিবৃতি আমাদের সামনে রাখা হয়েছে, কংগ্রেস দলের পক্ষ থেকে আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা রাজনৈতিক সুবিধাবাদী দলীয় নথী উপহার দেওয়া হয়েছে পঞ্চায়েত নির্বাচনকে সামনে রেখে। পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী আমাদের সামনে যে বাজেট রেখেছেন সেই বাজেটের এই আমাদের বিরোধিতা করা ছাড়া কোনও উপায় নেই। দীর্ঘ ১০ বছর ধরে আমাদের সামনে ঘাটতি শূন্য বাজেট রাখবার পর এবারে তিনি একটা ঘাটতি বাজেট আমাদের সামনে উপস্থিত করেছেন। এবারে তিনি রাজ্যের মানুষকে এমন একটা বাজেট উপহার দিয়েছেন যার দ্বারা পশ্চিমবঙ্গ শিল্প ক্ষেত্রে, বিদ্যুতের ক্ষেত্রে, কৃষিক্ষেত্রে এবং অন্যান্য ক্ষেত্রে পিছিয়ে পড়বে এবং সেটা বাজেটের মধ্যে প্রতিফলিত হয়েছে। ২০ বছর ধরে পশ্চিমবঙ্গকে এই সরকার যে মিথ্যা প্রতিশ্রুতি দিয়েছেন, অসত্য সব তথ্য আমাদের সামনে পেশ করেছেন, বেকার যুবক-যুবতীদের সামনে এমন একটা পরিকল্পনা তুলে ধরেছেন যাতে মনে হয় যে, বামফ্রন্ট সরকার বেকার যুবক-যুবতীদের জন্য চিন্তা-ভাবনা করছেন। কিন্তু এই সরকারের ভ্রান্ত নীতির কারণে শিল্পক্ষেত্রে অনগ্রসরতা সৃষ্টি হয়েছে, কোনওরকম কর্মসংস্থানের ব্যবস্থা হয়নি এবং তারফলে রাজ্যে বেকারি বেড়েছে, হতাশা বেড়েছে। এবং তারফলে স্বাভাবিকভাবেই রাজ্য পিছিয়ে পড়েছে। এবারের বাজেটেও মাননীয় অর্থমন্ত্রী অসত্য প্রতিশ্রুতি দিয়েছেন এবং কর্মসংস্থানের বিষয়টা নতুন আঙ্গিকে তুলে ধরবার চেষ্টা করেছেন। এর আগেও তো হলদিয়া পেট্রো-কেমিক্যালের কথা বলেছিলেন এবং বলেছিলেন যে, সেখানে দেড় লক্ষ বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করে দেওয়া হবে। কিন্তু সেই স্লোগানের গত ১০ বছরে কি পরিণতি হ'ল? দেড় লক্ষ মানুষের চাকরি হয়েছে কি সেখানে? সেখানে এখনও একটি কোদালের আঁচড়ও পড়েনি, একজনেরও সেখানে চাকরি হয়নি। পশ্চিমবঙ্গের ৭২টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ৫৪ লক্ষ ৩৮ হাজার ৮৮৩ জন যুবক-যুবতী তাদের নাম নথিভুক্ত করেছে চাকরি পাবার জন্য। কিন্তু ১৯৯২ থেকে ১৯৯৬, এই ৫ বছরকে যদি ধরে নিই, ১৫ বছরের কথা ছেড়েই দিলাম, তাহলে দেখব, এই সময়কালে রাজ্য সরকার ২৪,০০০ যুবক-যুবতীকে চাকরি দিতে পারেননি, অর্থাৎ গড়ে বছরে ৫,০০০ চাকরিও দিতে পারেননি। এই সরকারের অর্থমন্ত্রী ১৯৯৭ সালের ১৩ই মার্চ লিখিত উত্তরে জানিয়েছিলেন যে, রাজ্য সরকার 'সেশ্রু' প্রকল্পে ১৯৯১-৯২ চাকরি দেবার লক্ষ্যমাত্রা ধার্য করেছিলেন ৭৫,০০০, কিন্তু সেখানে চাকরি হয়েছে ৬,৭৫১ জনের। ১৯৯২-৯৩ সালে লক্ষ্যমাত্রা ছিল ৬০,০০০, চাকরি হয়েছে ২,৪৪৪ জনের। ১৯৯৩-৯৪ সালে লক্ষ্যমাত্রা ছিল ৩০,০০০, চাকরি দেওয়া হয়েছে ৮৮২ জনের। ১৯৯৪-৯৫ সালে লক্ষ্যমাত্রা ছিল ২০,০০০, পূরণ হয়েছে মাত্র ৩৪০। ১৯৯৫-৯৬ সালের লক্ষ্যমাত্রা ছিল ২০,০০০, পূরণ হয়েছে মাত্র ৩৯। আর ১৯৯৬-৯৭ সালে লক্ষ্যমাত্রা ছিল ১০,০০০, কিন্তু একজনেরও চাকরি হয়নি। এই 'সেশ্রু' প্রকল্প কিন্তু অসীমবাবুর

মাথা থেকেই বেরিয়েছিল। কাজেই আজকে নতুনভাবে বেকার যুবক-যুবতীদের সামনে আশার বাণী তুলে ধরার আগে এই হিসেবটা সাধারণ মানুষের কাছে তুলে ধরবার প্রয়োজনীয়তা রয়েছে। আর জওহর রোজগার যোজনা—এতে ১৯৯৫-৯৬ সালে কর্মদিবস সৃষ্টির লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল ৪ কোটি ১ লক্ষ শ্রমদিবসের। ৩ কোটি ৬৬ লক্ষ পূরণ করা হয়েছে।

[5-20 — 5-30 p.m.]

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

৩৭ লক্ষ পূরণ করা হয়নি। ফলে গ্রামের দরিদ্র বেকার যুবক এবং মানুষ এতগুলো কর্মসংস্থান দিবস থেকে বঞ্চিত হল। তারপর ১ হাজার স্কুল তৈরি করা হল না বাজেট বরাদ্দ করা সত্ত্বেও। গত ২০ বছর ধরে একটাও স্কুল হল না, তাই চাকুরিও হয়নি। এটা কি কর্মসংস্থানের বাজেট? তারপর দেখুন ১৯৮৫ সালে প্রাথমিক স্কুলের সংখ্যা ছিল ৫১,০০৩টি আর ১৯৯৫ সালে এই ১০ বছর বাদে প্রাথমিক স্কুলের সংখ্যা হচ্ছে ৫১,০২১টি। অর্থাৎ অসীমবাবুর নেতৃত্বে গত ১০ বছরে মাত্র ১৮টি প্রাথমিক স্কুল তৈরি হল। এখন তো কোনও নূতন শিল্প হচ্ছে না, সেই জায়গায় ৬৫ হাজার মোট ছোট বড় মাঝারি শিল্প বন্ধ।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় চেয়ারপারশন, আমাদের দেশ বিদেশি ঋণে জর্জরিত, নয়া অর্থনীতির বেড়াজালে বাঁধা, তার মধ্যে আমাদের অর্থমন্ত্রী অসীমবাবু যে নূতন বিকল্প অর্থনীতি নিয়ে এসেছেন তার জন্য তাকে আমি সাধুবাদ জানাচ্ছি এবং তার বাজেটকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। এই আর্থসামাজিক নীতির ফলে অনুকূল অবস্থার সৃষ্টি হয়েছে এবং তাই আমরা উৎপাদনে স্বনির্ভরতার দিকে এগিয়ে চলেছি। তারপর এই যে বিকেন্দ্রীকরণ ব্যবস্থা, রাজ্য থেকে জেলা, জেলা থেকে পঞ্চায়েত স্তরে এগিয়ে এসেছি। সেই দিক থেকে আমাদের একটা অসমতা ছিল। তার সমতা রক্ষার চেষ্টা যেটা আমাদের পক্ষে একটা নূতন যুগের দিকে এগিয়ে নিয়ে এসেছে এবং এগিয়ে যাব। এই যে ঘাটতি দেখানো হয়েছে ১০ কোটি টাকা, এটা অতি নগণ্য বলে আমি মনে করি। এটা খুব একটা অসুবিধা জনক নয়। কৃষির ব্যাপারে আমি মন্তব্য করতে গিয়ে বলতে পারি কৃষিতে আমরা এগিয়ে এসেছি, আমাদের খাদ্য উৎপাদন বেড়েছে। এখন আমরা ১৩০ থেকে ১৩২ লক্ষ টন খাদ্য উৎপাদন করছি। এর মাধ্যম আমাদের কর্মসংস্থানও বেড়েছে। এই ব্যাপারে আমি বলতে চাই যে আমাদের দেশের চাষীরা চায় যে তারা বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ করবে। এই ব্যাপারে উন্নয়নমূলক পরিকল্পনা নেওয়া যেতে পারে। এগ্রিকালচার ইম্প্রুভ করতে হলে ইম্প্রুভড মেথড অফ কালটিভেশন তার সঙ্গে সাইনটিফিক মেথড অফ কালটিভেশন তার উপর জোর দেওয়ার প্রয়োজন। তার জন্য প্রতিটি অঞ্চলে প্রতিটি জায়গায় যদি চেষ্টা করা যায় তাহলে নিশ্চয়ই আরও উৎপাদন বেড়ে যাবে বলে আমি আশা করছি। সেই দিকে আমি দৃষ্টি দিতে বলব। আমাদের এই যে চাষ হচ্ছে এটা সাধারণ চাষীরা যা করে সেটা হয়। সমবায় ভিত্তিক এগিয়ে যাওয়ার দরকার আছে। সেই সম্পর্কে কোনও উল্লেখ নেই। সমবায়ের মাধ্যমে যদি চাষ করা যায় তাহলে সেই উন্নয়নের সুযোগ পাওয়া যাবে। এ ছাড়া বীজ উৎপাদনের জন্য

সরকারের যে ২২৩টি কৃষি খামার আছে সেই কৃষি খামারে বীজ উৎপাদন খুব নগণ্য। ব্লক সিড ফার্ম, ডিস্ট্রিক্ট সিড ফার্ম এবং অন্যান্ন অনেক সিড ফার্ম আছে। সেখানে এত অল্প বীজ উৎপাদন হয় যে আমাদের বাইরে থেকে বীজ আনতে হয়। এই সমস্ত সিড ফার্ম যদি পঞ্চায়েতের হাতে দেওয়া যায় তাহলে তারা এই বীজ খামারগুলি কাজে লাগাতে পারবে এবং আমাদের অনেক বীজ উৎপাদন হবে এবং সেখান থেকে উন্নত মানের বীজ যদি আমরা উৎপাদন করতে পারি তাহলে আমরা অনেক লাভবান হব। সেই দিক থেকে স্টেট সিড কর্পোরেশন যেগুলি আছে আমার মনে হয় সেটা যদি সিড ফার্ম কর্পোরেশন করা হয় তাহলে এই সিড ফার্ম কর্পোরেশনের মাধ্যমে যে সব বীজ খামারগুলিতে হয় সেইগুলি উন্নত মানের দিকে নিয়ে যেতে পারব। স্টেট সিড কর্পোরেশনের দায়িত্ব বোধ এবং অ্যাকাউন্টেবিলিটির দিকে যদি আমরা নজর রাখতে পারি তাহলে বীজে আমরা স্বনির্ভর হতে পারব এবং উন্নত মানের বীজ এবং হাইব্রিড সিডের দিকে আমরা যেতে পারব।

এরপর বলা হয়েছে সেচের কথা। আমরা লক্ষ্য করছি যে, সেচগুলো সব আন-প্ল্যান্ড অবস্থায় আছে। কংসাবতী, যেটি '৮৬-তে হয়েছিল, তার মডার্নাইজেশন করা উচিত ছিল। এর প্রয়োজন ছিল। এরপরে আমি সার্ফেস ওয়াটার রিজার্ভারের কথায় আসছি। সার্ফেস ওয়াটারের উপরেই আমরা কৃষির ব্যাপারে বেশি করে নির্ভর করি। এটা যদি বাড়ে তাহলে ভাল হয়। এরসঙ্গে যদি আর-এল-আই. দেওয়া হয় তাহলে কৃষিকে আমরা আরও এগিয়ে নিয়ে যেতে পারি। এরপর আমি আসছি ডিপার্টমেন্ট্যাল কো-অর্ডিনেশনের কথায়। চাষ করতে গেলে চাই জল। সেজন্য ইরিগেশন ডিপার্টমেন্ট এবং এগ্রিকালচার ডিপার্টমেন্টের সঙ্গে একটা সমন্বয়ের প্রয়োজন আছে। এটা ঠিকমতো না থাকার জন্য অসুবিধা হচ্ছে। এর সঙ্গে যুক্ত আছে ইলেক্ট্রিসিটিও। সেজন্য একটা সমন্বয় কমিটি, স্ট্যান্ডিং কমিটি যদি থাকে তাহলে ভাল হয়। এরপর আসছি অ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রির কথায়। এগ্রিকালচারে উন্নতি করতে গেলে এই অ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রির উপরে যদি জোর দেওয়া যায় তাহলে ভাল হয়। ওয়েস্ট বেঙ্গল স্টেট ফিনান্স কর্পোরেশন যেটি ছিল, সেটি নতুন করে করছেন—নিউ স্টেট ইনফ্রাস্ট্রাকচারাল ফিনান্স কর্পোরেশন গড়তে চলেছেন। আমার মনে হয়, দুটি করে কর্পোরেশন না করে একটি কর্পোরেশনকে যদি স্ট্রেনদেন করা হত তাহলে ভাল হত। স্টেট ইনফ্রাস্ট্রাকচারাল ফিনান্স কর্পোরেশনকে যুক্ত করলে তাহলে ভাল হত। এখন যা হচ্ছে, তাতে আমার মনে হয় এই দুটোর মধ্যে সংঘাত হবে। বার্ধক্য ভাতা যেখানে আপনি দু'শ টাকা করে দিতে পারলেন না, **(এই সময়ে লাল আলো জ্বলে ওঠে)**....যেখানে আবার বলছেন যে তিনশো করে দেবেন। আমার মনে হয়, এর চাইতে বেশি সংখ্যক লোককে যদি সাহায্য করা যেত, তাহলে ভাল হত। এখন এগার লক্ষ লোক ৭৫ টাকা করে পাচ্ছেন। এটা যদি বেশি সংখ্যক লোককে দেওয়া হত তাহলে ভাল হত। ...**(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায় এবং পরবর্তী বক্তার নাম ডাকা হয়।)**

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, রাজ্যের অর্থমন্ত্রীর পেশ করা ১৯৯৭-৯৮ সালের বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কংগ্রেসের আনীত কাট মোশনের সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। যে বাজেট অর্থমন্ত্রী পেশ করেছেন, সেই বাজেট আদৌ জনগণের স্বার্থের বাজেট বলে আমি মনে করি না। আগামী পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে,

পঞ্চায়েতে টেক্কা দেবার জন্য তিনি এই বাজেট রচনা করেছেন। অর্থমন্ত্রীর মনে রাখা উচিত ছিল যে, গত বছরের বাজেটে ক্যাপিটাল এক্সপেন্ডিচার খাতে ২৫ শতাংশ কমে গিয়েছিল এবং আজও তা বহাল আছে। আমার মনে হয় তাতে অর্থনীতির ভীত আরও দুর্বল হয়ে যাবে। অর্থমন্ত্রী সীমিত ঘাটতির কথা বলেছেন, যেখানে ৪২ কোটি টাকা আদায় হবে কর থেকে। বাকি যে ১০ কোটি টাকা ঘাটতি হল তা কোথা থেকে আসবে, সেই কথা তিনি বলেননি। আমার মনে হয় এর ফলে মূল্যবৃদ্ধি হবে এবং জনগণ তাতে চাপে পড়বেন। অর্থমন্ত্রী ভেবেছেন, উৎপাদন বৃদ্ধির মাধ্যমে কর্মসংস্থান হবে এবং পশ্চিমবঙ্গ এগিয়ে যাবে। আমি মনে করি, পশ্চিমবঙ্গে আমরা সর্বক্ষেত্রে পিছিয়ে আছি। কিছুদিন আগে আমাদের মুখ্যমন্ত্রী সারা ভারতবর্ষ তথা পৃথিবী ঘুরে 'মৌ' সংগ্রহ করে শিল্প স্থাপনের চেষ্টা করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত এখানে কোনও শিল্প তো হয়নি, বরং যেগুলো ছিল সেগুলো বন্ধ হয়ে গেছে। আমার এলাকায় বজবজ জুট মিল যেটি দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে, আজ পর্যন্ত সেটিকে খোলার চেষ্টা তিনি করেননি। যে সমস্ত রিটায়ার্ড টিচার আছেন, তারা আজ পর্যন্ত পেনশন পাচ্ছেন না। যারা ইতিমধ্যে মারা গেছেন, তাদের ফ্যামিলিকে পেনশন দেবার চেষ্টা করছেন না। আমাদের সব ব্যাপারেই আইনের সাহায্য নিতে হয়। এই বাজেটে আইনজীবীদের স্বার্থে কিছু বলা হয়নি। হাসপাতালে, যেখানে আমাদের নিত্য প্রায় যেতে হয়, গরিব মানুষের হাসপাতালের প্রয়োজন, সেখানে এই বাজেটে হাসপাতালের সম্বন্ধে কিছু বলার চেষ্টা করেননি।

[5-30 — 5-40 p.m.]

হকার উচ্ছেদের ব্যাপারে আমরা আগে বহুবার চিৎকার করেছি এবং আমরা বলেছিলাম এটা বন্ধ হওয়ার দরকার, কিন্তু তার সঙ্গে সঙ্গে তাদের পুনর্বাসনের তো ব্যবস্থা করা দরকার। বাজেটে মাননীয় অর্থমন্ত্রী এই হকারদের ব্যাপারে কোনও চিন্তাভাবনা করেননি। আজকে যে মেডিসিনের দরকার সেই মেডিসিন ঠিকমতো পাওয়া যাচ্ছে না, অনেক গরিব লোক মেডিসিনের অভাবে মারাই যাচ্ছে। পানীয় জলের যেখানে ভীষণ প্রয়োজন, সেখানে তার অবস্থা শোচনীয়। আজকে আর্সেনিক জল ভরে গেছে, এরফলে এই জল খেয়ে মানুষ মারা যাচ্ছে। এই রাজ্যের পুলিশের অবস্থা শোচনীয়, চুরি, ডাকাতি দিনের পর দিন বাড়ছে। অথচ পুলিশকে আপনারা নিজেদের স্বার্থ রক্ষার কাজে ব্যবহার করছেন। এরফলে এমন একটা অবস্থার সৃষ্টি হবে যখন সাধারণ মানুষ এই পুলিশের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করবে। আপনি বাজেটে বলেছেন যে, ২১৪টি প্রোজেক্ট করার চেষ্টা করছেন। ২১৪টি প্রকল্পের জন্য ৬ হাজার ৭২৮ কোটি টাকা বিনিয়োগ করেছেন এবং ১৯ হাজার ৯৪৩ জনের কর্মসংস্থান হবে। আমার প্রশ্ন এর দ্বারা এক একজনকে আপনারা কত করে বেতন দিতে পারবেন সেটা আমাদের দেখা দরকার। তারপরে শিক্ষাক্ষেত্রে ৪৭ কোটি টাকার মধ্যে ৯ কোটি খরচ করেছেন। তাও এই ৯ কোটি টাকা পঞ্চায়েতের মাধ্যমে প্রাথমিক এবং উচ্চ মাধ্যমিক স্তরে খরচ করার জন্য ব্যবস্থা করেছেন। এতে কি সত্যি টাকাটা খরচ হবে? অসীমবাবু গ্রামের কৃষকদের সাহায্য করার জন্য ব্যস্ত হয়ে পড়েছেন এবং বাজেটে তার কথা উল্লেখও আছে। শুধু তাই নয় বহু প্রাইভেট সংস্থার কাছ থেকে লোন করে এই রাজ্য সরকার খরচ চালাচ্ছেন, তার কথা কিন্তু এই বাজেটে উল্লেখ নেই। আমরা মনে করি বাজেটের কর বসানোর আগে আমাদের সঙ্গে বসে যদি আলোচনা করে করতেন তাহলে বাজেট অনেক সুন্দর হত। আজকে যে বাজেট

তিনি তৈরি করেছেন তাতে পশ্চিমবঙ্গের মানুষের কাছে তিনি আশীর্বাদ আর পাবেন না। আজকে ৭০ ভাগ বিদ্যুৎ দেওয়ার কথা, কিন্তু আমি আমার কেন্দ্র বজবজে দেখেছি অধিকাংশ গ্রাম এলাকায় বিদ্যুৎ দেওয়ার কথা, কিন্তু আমি আমার কেন্দ্র বজবজে দেখেছি অধিকাংশ গ্রাম এলাকায় এখনও বিদ্যুৎ যায়নি। বিদ্যুতের একটা লাইটের পোস্ট বসিয়ে দিয়ে বিদ্যুৎ দিয়ে দিয়েছি বলে আপনারা চিৎকার করছেন, কিন্তু সত্যি কি আপনারা বিদ্যুৎ সব গ্রামে গঞ্জে পৌঁছাতে পেরেছেন? তারপরে ১৯৯৭-৯৮ সালের জন্য মূলধন ধার্য করেছেন ২৮ কোটি টাকা এবং চতুর্থ বেতন কমিশনে অন্তর্বর্তীকালীন ভাতা হিসাবে সরকারি কর্মচারিদের জন্য মাত্র ২০০ কোটি টাকা খরচ করেছেন, বকেয়া টাকা তারা কবে পাবে তার কোনও ঠিক নেই। বা কোথা থেকে এই টাকা আসবে কিভাবে খরচ হবে তার কোনও উল্লেখ নেই। আসলে বাস্তবের সঙ্গে এই বাজেটের কোনও মিল নেই। তারপরে ৪ বছর ধরে অসীমবাবু এই সভাতে আমরা দেখে আসছি কেন্দ্রকে গালি গালাজ না করে রাজ্য বাজেট পেশ করতেন না, কেন্দ্রের উদারনীতির বিরুদ্ধে চিৎকার করতেন। কিন্তু আজকে অসীমবাবু ওই উদারনীতির লেজ ধরেই বাজেট পেশ করেছেন। ভ্যালু অ্যাডেড ট্যাক্স বসিয়ে দিলেন। আপনি হোটেল এবং বড় বড় প্রভাবশালী মানুষকে সাহায্য করেছেন কারণ জানেন যে ওদের সাহায্য করতে না পারলে ওদের খুশি করতে না পারলে সরকারের ক্ষতি হবে। আপনি বড়লোকদের হাতে রাখার জন্যে হোটেল ট্যাক্স কমিয়ে দিলেন। এইভাবে আপনি প্রাইভেট সংস্থাগুলোকে সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছেন। এতে আপনি বড়লোকদের আশীর্বাদ পাবেন কিন্তু গরিব মানুষ অর্থাৎ দেশের জনগণের আশীর্বাদ কোনওভাবেই পাবেন না। সুতরাং এই দিকটা আপনার ভাবা উচিত ছিল। এক সময়ে তো আপনারা অনেক পরিকল্পনা নিয়েছিলেন কিন্তু কটা শিল্প আপনারা করতে পেরেছেন? আপনারা বলেছিলেন শিল্পে স্বনির্ভর করতে কিন্তু প্রকৃতই শিল্প স্বনির্ভর হতে পেরেছে? তারপরে শিক্ষাক্ষেত্রে দেখা যাচ্ছে যে স্কুল কলেজের সিট লিমিটেড। কোনওভাবেই কলেজের সংখ্যা বাড়ছে না। যারা গ্রামের ছেলে মেয়ে তারা কলেজের অভাবে ঠিকমতো পড়তে পারছে না। কলকাতাতে এসেও পড়বে তারও উপায় নেই, সেখানেও কলেজের সংখ্যা লিমিটেড। আপনারা শিক্ষাখাতে যে টাকাগুলো পাচ্ছেন সেগুলো দলীয় রাজনীতির কাজে লাগাচ্ছেন এবং দলকে বড় করার চেষ্টা করছেন।

এটা বন্ধ হওয়া দরকার বলে আমি মনে করে থাকি। এই ভাবে যদি বাজেট করে থাকেন তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার ভবিষ্যৎ কি হবে নিশ্চয় তা আপনারা অনুমান করতে পারছেন। আমি এখানে বক্তব্য রাখছি, অনেকে ভাবছেন, এই কথা কংগ্রেসের কথা, কিন্তু এটা কংগ্রেসের শুধু কথা নয়, সারা বিধানসভার সদস্যদের কথা। আমাদের ছেলে-মেয়েরা পড়াশুনা করতে পারবে না, যে পরিবেশ আপনারা রচনা করেছেন। আজকে গরিবরা চাকরি পাচ্ছে না, যারা নিরীহ মানুষ, কংগ্রেসের সমর্থক তারা চাকরি পাবে না, দীর্ঘদিন ধরে যাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে লেখা আছে, যাদের বয়স বেড়ে যাচ্ছে, তাদের অবস্থা কি হবে, সেটা নিয়ে চিন্তা-ভাবনা করার দরকার আছে। আমার সময় কম, তাই এই কয়টি কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফর্মেশন আছে। আমি আপনার মাধ্যমে হাউসকে একটি জরুরি খবর দিতে চাই। আজ প্রায় ৩০/৪০ হাজার প্রাথমিক

শিক্ষক, পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির নেতৃত্বে তারা মিছিল করে এসেছেন রাণী রাসমনি রোডে। যাদের বয়স ৬০ বছর পেরিয়ে গিয়েছে তাদের মাহিনা বন্ধ করে দেওয়া হয়েছে। ফলে তারা পেনশন পাচ্ছে না। আমরাও এই মাত্র সেখানে গিয়েছিলাম, আমার সঙ্গে নির্মল ঘোষ, অশোক দেব, গোপাল মুখার্জি, দেবী শঙ্কর পান্ডা, মহবুল হক তারাও গিয়েছিলেন। এখন যেটা হয়েছে, ওরা রাস্তায় বসে পড়েছে, ফলে সেন্ট্রাল ক্যালকাটা জ্যাম হয়ে গেছে। আমি বলেছিলাম, উচ্চ শিক্ষা মন্ত্রীর সঙ্গে দেখা করতে, কারণ কান্তিবাবুর সঙ্গে তারা দেখা করতে চাইছেন না। কারণ ওনার এখন বদনাম হয়ে গেছে।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের অর্থমন্ত্রী অসীমকুমার দাশগুপ্ত মহাশয় যে বাজেটে বিবৃতির প্রস্তাব পেশ করেছেন গত ১৭ তারিখে, সেই বাজেটকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। জাতীয় কাউন্সিলের সভায় আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার বিষয়ে যে কথা বলেছিলেন, যে পরিকল্পনার কথা বলেছিলেন, কিছু আমলা ও ধনিক গোষ্ঠীর প্রতিনিধিদের নিয়ে যে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার দলিল রচনা করা হয় তার দ্বারা গরিব মানুষ-এর বা জনগণের ভাল হতে পারে না। এতে কিছু ধনিক গোষ্ঠীর অবস্থা ভাল হতে পারে। এর জন্যই বিকল্প পরিবর্তনের কথা তিনি বলে এসেছিলেন সেটার পরিকল্পনাটা গঠন করা হবে, পরিকল্পনাটা নেওয়া উচিত তৃণমূল থেকে নির্বাচিত জনপ্রতিনিধির মাধ্যমে। সেই বাজেটই এখানে পেশ করেছেন, তার জন্য সেই বাজেটকে আমি সমর্থন জানাচ্ছি। এবং মাননীয় সদস্য সৌগতবাবু যে কথা বলছিলেন, বিরোধী দল নেতা অতীশ সিন্‌হা মহাশয় বলেছেন, শিক্ষা সম্বন্ধে। এই মুহূর্তে উনি বলেছেন ৩০/৪০ হাজার শিক্ষকরা আজকে এসেছেন তাদের দাবি-দাওয়া নিয়ে, এখানে আমি একটি কথা বলতে চাই, ৫৫/৫৬ সালে শিক্ষকরা যখন এসেছিলেন, সেই সময় তারা দাবি করেছিলেন আমরা যে শিক্ষকতা করি সেই স্বীকৃতিটা দেওয়া হোক। এই দাবি নিয়ে তারা বিধান রায়ের কাছে গিয়েছিলেন এবং যখন মিছিল এগিয়ে আসে তখন বিধান রায় তিনি তার পি. এ.-কে জিজ্ঞাসা করেছিলেন, ওরা কি চায়? তখন তার পি. এ. তাকে বলেছিলেন, ওরা যে শিক্ষকতা করছে তার স্বীকৃতি দেওয়া হোক এই দাবি করছে। তখন তিনি বলেছিলেন, লেট দেম অ্যাপ্লাই ফর এ জব অফ চাপরাসি। আজকে ওরা শিক্ষকদের জন্য মায়াকান্না কাঁদছেন।

[5-40 — 5-50 p.m.]

আজকে আপনারা বলার চেষ্টা করেছেন যে শিক্ষকরা সব এসেছেন। কোন লজ্জায় আপনারা শিক্ষকদের কথা বলেন? আজকে আমাদের বামফ্রন্ট সরকারের সীমিত ক্ষমতার মধ্যে শিক্ষকদের জন্য যেটুকু করা হয়েছে, তাদের মান-সম্মান ফিরিয়ে দেওয়ার চেষ্টা করা হয়েছে। কোন লজ্জায় আপনারা শিক্ষকদের কথা বলেন? মনে নেই যাদবপুরের উপাচার্য গোপাল সেনের কথা যাকে আপনারা খুন করেছিলেন? দুর্গাপুরের প্রধান শিক্ষক যাকে পেট্রোল জ্বেলে পুড়িয়ে মেরেছিলেন। বেলুড়ের অধ্যাপক সত্যেন চক্রবর্তীকে কেমন ভাবে দিনের বেলা খুন করেছিলেন? বহরমপুরের সন্তোষ ভট্টাচার্যকে কি নৃশংসভাবে খুন করেছিলেন? আর আজকে আপনারা শিক্ষকদের জন্য এইরকম করছেন? সেই অবস্থা থেকে আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার লড়াই করে, আন্দোলন করে শিক্ষকদের, শিক্ষাকে একটা

জায়গায় নিয়ে এসেছেন। গ্রামাঞ্চলের মানুষ আজকে স্কুলের পথ দেখতে পাচ্ছে। আজকে বামফ্রন্ট সরকার সেই রাস্তা দিয়েছে। এই জন্য আজকে বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। ওনারা তো বলছেন যে প্রশ্নপত্র ফাঁস হয়েছে। একবার বলছেন সি. বি. আই. তদন্ত হোক, একবার বলছেন ইন্টারপোল তদন্ত করুক। এখন আবার বলছেন শিক্ষামন্ত্রী পদত্যাগ করুন। আমি বলছি গ্রামাঞ্চলে একটা সার্ভে টিম গঠন করা হোক। ৭৭ সালের আগে গ্রামাঞ্চলের যে অবস্থা এই কংগ্রেস পার্টি করেছিল। যে সমস্ত মানুষের গ্রামাঞ্চলে মানসম্মান ছিল না, যাদের ক্রীতদাস করে রেখেছিলেন, সেই সমস্ত মানুষের অবস্থা আজকে ৯৭ সালের পর কোথায় এসে দাঁড়িয়েছে তা সার্ভে করার জন্য একটা টিম পাঠান, সমস্ত দলের প্রতিনিধিদের নিয়ে। তারা বিধানসভায় একটা রিপোর্ট পেশ করুক। আজকে ভূমি-সংস্কার আপনারা কি করেছিলেন? ভূমিসংস্কার করার জন্য কিছু খাস জমি আপনারা বন্টন করতে পারেননি। যে সমস্ত উঁচু জমি যেখানে ফসল হয় না, সেই সমস্ত জমি বড়বড় চাষীদের কাছ থেকে নিয়ে, ধনিক শ্রেণী তাদের কাছ থেকে নিয়ে, তাদের কাছে নতজানু হয়ে করজোড়ে বলেছিলেন আমাদের কিছু জমি দেবে, আমরা ভূমিসংস্কার করব। সেই সমস্ত জমি যেখানে কোনওদিন ফসল হত না, সেই সমস্ত জমি আপনারা বন্টন করেছিলেন। সেই জমি ৯৬ সালে ৯.৭১ লক্ষ জমি, এই জমিকে আমরা বিলি করেছিলাম। তার মধ্যে ৪.৭২ একর তফসিলি জাতি এবং উপজাতিদের মধ্যে বিতরণ করা হয়েছে। দারিদ্র্য দূরীকরণ প্রকল্পে জহর রোজগার যোজনায় ৪২৩.৬১ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। তার ফলে ১৫৪.৬৬ লক্ষ তফসিলি জাতি এবং ৬৭.৩৫ তফসিলি—উপজাতি উপকৃত হয়েছে। শুখা মরশুমে যখন গ্রামাঞ্চলে কাজকর্ম থাকে না তখন এই দারিদ্র্য দূরীকরণ কর্মসূচির ফলে গ্রামের অর্থনীতিতে একটা জোয়ার এসেছে। এটাই বামফ্রন্ট সরকারের একটা বড় কৃতিত্ব। এই জন্য আমাদের অর্থমন্ত্রী যে টাকা বরাদ্দ করেছেন তার জন্য আমি তাকে সমর্থন করছি।

আপনি ইলেক্ট্রিসিটির কথা বললেন। আপনাদের মনে পড়ে না যে, আপনারা সাঁওতালডিতে কি করেছিলেন? আপনাদেরই তখন মুখ্যমন্ত্রী ছিলেন এবং বিদ্যুৎ মন্ত্রী তার দয়িত্বে ছিলেন। সিদ্ধার্থবাবু বাইরের দেশের কাছে এটাকে ঠেক দিলেন। পুরানো বয়লার লাগালেন এবং দুই দিন হয়ত চালু হল, কিন্তু তারপর পুরোটাই নষ্ট হয়ে গেল। কোলাঘাটে কি করলেন? আপনারা সমস্ত টাকা নিয়ে একটা স্টেডিয়াম করলেন এবং সেই টাকা খরচ না করে অন্য জায়গায় খরচ করলেন। আজকে গ্রামাঞ্চলে গেলে ভালোভাবেই জানতে পারবেন যে, আমাদের নাম আছে। গ্রামাঞ্চলে গেলে দেখতে পাবেন যে, কংগ্রেসি মুখ্যমন্ত্রীর নাম করে শুধু খুঁটি পোঁতা হয়েছিল। শুধু খুঁটি পোঁতা হয়েছিল, কিন্তু বিদ্যুৎ পৌঁছায়নি। যাদের অবস্থা ভাল ছিল, সেইকটি গ্রামে বিদ্যুৎ হয়েছিল। শিডিউল ট্রাইব এবং শিডিউল কাস্ট এরিয়াতে কোনও বাড়িতেই বিদ্যুৎ পৌঁছায়নি। সেইজন্য আমরা চেষ্টা করছি যে, যে সমস্ত এলাকায় বিদ্যুৎ পৌঁছায়নি, সেখানে বিদ্যুৎ দেওয়া হবে। মাননীয় মন্ত্রী এখানে একজন সদস্য উত্তরবঙ্গ, দক্ষিণ বঙ্গ—এই ব্যাপারটা নতুন করে বোঝাবার চেষ্টা করেছেন, দাবি তোলার চেষ্টা করেছেন। আমাদের এলাকাতে ঝাড়খন্ডি আন্দোলন হয়েছিল। তারা বলেছিল যে, তাদের বঞ্চিত করা হচ্ছে। আমাদের বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি তা নয়। আমরা পশ্চিমবঙ্গের মূল স্রোতের সঙ্গে থেকেই এখানকার লোকেদের উন্নতির চেষ্টা করছি এবং আমাদের যা কর্মসূচি আছে, তাকে

রূপায়িত করার চেষ্টা করছি এবং আজকে এই কারণেই ঝাড়খন্ডি আন্দোলন ধূলিস্যাৎ হয়ে গেছে। আজকে আপনারা গোর্খাল্যান্ডকে সমর্থন করার জন্য চিন্তাভাবনা করছেন। এই রাস্তায় চলবেন না। এটা দুঃখের বিষয় যে, আপনাদেরই প্রয়াত নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকে এদেরই বলির শিকার হতে হয়েছিল। এদের রাজনীতির উস্কানি দেবেন না। আমি বলব যে, উত্তরবঙ্গ, দক্ষিণ বঙ্গ—সব জায়গাতেই উন্নতি হয়েছে। এখনও নিশ্চয়ই কাজকর্ম করতে হবে এবং কাজকর্ম করব এবং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, এখানে হাউস চলছে। রাণাঘাটের বিধায়ক এখানে আছে এবং নদীয়া জেলার মাননীয় মন্ত্রী কমলেন্দুবাবুও আছেন। এই মাত্র খবর পেলাম যে, রাণাঘাট নদীয়া জেলার রূপপুর গ্রামে সকাল বেলায় মর্মান্তিক ঘটনা ঘটেছে। ৫ জন লোককে সেখানে কুপিয়ে খুন করা হয়েছে। এরপর এদের বাড়িতে হামলা করা হয়। যারা খুন হয়েছে, তারা কি ধরনের লোক, সেই প্রশ্নে আমি যেতে চাই না। কিন্তু প্রকাশ্য দিবালোকে প্রশাসনের লোকের উপস্থিতিতে যদি ৫ জন লোককে খুন করে যায়, তাহলে সেই জেলার আইন শৃঙ্খলার অবস্থা কি? রোজই নদীয়া জেলার পুলিশ এবং সমাজবিরোধীদের যোগসাজসের ফলে একটা করে খুন হচ্ছে এবং কালকেও হয়েছে এবং আজকেও সকাল বেলায় ৫ জন লোককে খুন করা হয়েছে। কারা খুন করেছে, কারা খুন হয়েছে, এই সম্পর্কে বিস্তারিত তথ্য জানি না। আজকে মেম্বারদের পক্ষে ওখানে যাওয়া সম্ভব নয়। মাননীয় মন্ত্রী আছেন, কারা খুন হয়েছে, জানি না, কে খুন করেছে, জানি না, শুধু জানতে পেরেছি যে, প্রকাশ্য দিবালোকে কুপিয়ে খুন করা হয়েছে। কিন্তু কিভাবে খুন করা হয়েছে, সে ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী যদি জানান, আমরা বাধিত হব।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বাজেট বিবৃতি রেখেছেন, আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি।

[5-50 — 6-00 p.m.]

এবার আমি কয়েকটি কথা ওদের স্মরণ করিয়ে দিতে চাই যে, কংগ্রেস যে মিশ্র অর্থনীতির কথা বলেছে আপনি সেই মিশ্র অর্থনীতির পথে হাঁটবেন, না কি মার্কসীয় স্টেট ইকোনমির পথে হাঁটবেন, না কি মুক্ত অর্থনীতির পথে যাবেন? আপনি এই ব্যাপারে নিজেই শুধু বিভ্রান্ত নন, আপনি সারা পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করেছেন। উনি নাকি একটা নতুন পথ আনবেন। আমরা এরজন্য অপেক্ষা করে থাকব। ভারত সরকার শিল্প তৈরির যে সুযোগ করে দিয়েছিলেন সেই সুযোগ ভারতের অন্যান্য রাজ্য গ্রহণ করলেও পশ্চিমবঙ্গ সেই সুযোগ গ্রহণ করেনি। আমরা সেই সুযোগ নিতে পারতাম, কিন্তু সেটা নিতে পারিনি। যেখানে সুযোগ নেওয়ার অসুবিধা ছিল সেখানে আমরা সকলে মিলে বিরোধিতা করেছি। নতুন অর্থনীতিতে আপনারা একটা আবর্তের মধ্যে ঢুকে গিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন নতুন অর্থনীতির সুযোগ সমস্ত মানুষকে নিতে হবে। অর্থমন্ত্রী কিভাবে এই সুযোগ নেবেন? অর্থনীতির সুযোগ, শিল্প নীতির সুযোগ অর্থমন্ত্রী কিভাবে নেবেন? কোনও রাজ্যে কোনও পরিকল্পনা করতে গেলে, সার্বিক উন্নতি করতে গেলে সবচেয়ে বড় প্রয়োজন বিদ্যুৎ। রাজ্য বিদ্যুৎ পর্যদের ক্ষেত্রে ১৯৯৩-৯৪ সালে ৪৪ হাজার ৫৬০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয় এবং ১৯৯৫-

৯৬ সালে এই উৎপাদন ৫৬ মেগাওয়াট কমেছে। ডি. ভি. সি., এন. টি. পি. পি. সি. সব মিলিয়ে যেখানে ১৯৯৪-৯৫ সালে ৩ হাজার ৭৫০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়, সেখানে ১৯৯৫-৯৬ সালে এই উৎপাদন কমে হয়েছে ২ হাজার ৭১৩ মেগাওয়াট। রাজ্য বিদ্যুৎ উন্নয়ন নিগমের ক্ষেত্রে ১৯৯৪-৯৫ সালে বিদ্যুৎ উৎপাদন হয় ৫ হাজার ৭৯৩ মেগাওয়াট সেখানে ১৯৯৫-৯৬ সালে এই উৎপাদন হয় ৯৬০ মেগাওয়াট, সেখানে ১৯৯৫-৯৬ সালে এই উৎপাদন কমে হয়েছে ৬৮৭ মেগাওয়াট। বিদ্যুৎ না থাকলে আপনারা শিল্পায়ন করবেন কি করে? আপনারা একটা চমক দিয়েছেন যে আমাদের বক্রেশ্বর আসছে। শেষ পর্যন্ত বিদেশি পুঁজির কাছে সারেন্ডার করতে হয়েছে। শেষ পর্যন্ত আপনারা সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে আত্মসম্মান রক্ষার জন্য নতুন অর্থনীতির সুযোগ নেবেন। আপনারা মিশ্র প্রকল্পে ২৬ পারসেন্ট রেখেছেন, বাকি ৭৪ পারসেন্ট বিদেশের হাতে যাবে। আপনাদের কোনও কন্ট্রোলিং থাকবে না। হলদিয়া নিয়ে অনেক কথা শুনেছি। কয়েকদিন আগে হলদিয়া পেট্রো কমপ্লেক্স দেখে এলাম। আপনারা বলেছেন কয়েকদিনের ভেতরে এটা হয়ে যাবে। কিন্তু এর গ্রাউন্ড ওয়ার্কই স্টার্ট হয়নি। কবে হলদিয়া আসবে তার ঠিক নেই। কারণ আপনারা ইনফ্রাস্ট্রাকচারই ক্রিয়েট করতে পারেননি। এরজন্য প্রয়োজন বিদ্যুৎ। পশ্চিমবঙ্গের মতো এত দক্ষ শ্রমিক, কারিগর, শিল্পী, বিজ্ঞানী তুলনামূলক ভাবে ভারতের অন্য কোনও রাজ্যে নেই। অথচ তা সত্ত্বেও আমাদের এখানে শিল্প গড়তে পারছেন না। ৬০-এর দশকে বজবজ থেকে কলকাতা, তারাতলা থেকে হাইড-রোড এবং ব্যারাকপুর ইত্যাদি শিল্পাঞ্চলে যে ব্যাপক শিল্প গড়ে উঠেছিল সেগুলো আজ ধ্বংসের পথে। ২৪-পরগনা, হুগলিতে ইঞ্জিনিয়ারিং শিল্প, পাট শিল্প এবং বস্ত্র শিল্প গড়ে উঠে ছিল। কিন্তু এখন সেই শিল্পগুলো অবনতির পথে চলেছে। এগুলোর উন্নতির জন্য বাজেটে সেরকম বরাদ্দ রাখা দরকার ছিল।

এই রাজ্যে এই শিল্পগুলিকে নয়া প্রযুক্তির সুযোগ, বিজ্ঞানের সুযোগ, আধুনিকিকরণের সুযোগ দিতে হবে এবং এমপ্লয়মেন্ট যাতে স্রিংকেজ না করে, সেটা দেখতে হবে। গত ২০ বছরে জুটমিলে ১ লক্ষ ৫০ হাজার স্ক্রিংকেজ হয়েছে, ইঞ্জিনিয়ারিং শিল্পে ১ লক্ষ ২৫ হাজার স্রিংকেজ হয়েছে। এটা হয়েছে বন্ধ থাকার কারণে। বড় শিল্পে দুশো থেকে পাঁচশ, ১০ হাজার মানুষ কাজ করে, সেখানে এমপ্লয়মেন্ট স্রিংকেজ করেছে ২ লক্ষ। সেইগুলোকে বাঁচাবার কথা বলে ৬ হাজার কোটি টাকা খরচ করে চাকরি দিয়েছেন কত? ইন্ডিয়া ফয়েলস দেখতে গিয়েছিলেন মুখ্যমন্ত্রী। কি হয়েছে সেখানে? একটাও নতুন চাকরি দিতে পারেনি। বি. এ., বি. এস. সি. বি. কম. আই. টি. আই.-এর ৫০ জন ট্রেনিং নিয়েছে। খরচ করেছে ৫০ লক্ষ টাকা, এমপ্লয়মেন্ট জেনারেট হয়নি। সেইজন্য শহরের শিল্পের সঙ্গে গ্রামীণ শিল্প যুক্ত করতে হবে, আপনি বাজেট বক্তৃতায় বলেছেন। কিন্তু কি ভাবে সম্ভব হবে? কোনও পরিকাঠামো নেই। গ্রামীণ শিল্পের পরিকাঠামোতে কাদের ঢুকিয়েছেন? আগে ছিল সভাধিপতি এখন বলছেন সমিতি পর্যন্ত নিয়ে যাবে। যাদের নিজের বাড়ির চৌহদ্দির মাপ করার ক্ষমতা নেই, তারা শিল্প করবে? আর তাতেই মহারাষ্ট্র, গুজরাট, হরিয়ানা, পাঞ্জাবের সঙ্গে মোকাবিলা করবেন—

এখানে চালের কথা বলেছেন, দেখবেন ভারতবর্ষে সবচেয়ে বেশি চালের দর পশ্চিমবঙ্গে। এটা নদী-নালার দেশ, এখানে চাল বেশি হবেই, কিন্তু এখানেই চালের দর সবচেয়ে বেশি। সারা পশ্চিমবঙ্গে যে ভাবে গমের দাম আপনাদের নিগম থেকে বাড়িয়েছেন, তাতে আমাদের

সুনাম কলঙ্কিত করেছে। বলছেন, আজকে ৮ টাকা, সাড়ে ৮ টাকায় ভাল চাল দেবেন রেশনে। কিন্তু, যখন চার টাকা কিলো ছিল, তখন কোথা থেকে দিতেন? এখনও পর্যন্ত পাঞ্জাব, হরিয়ানা, মাদ্রাজ থেকে চাল আমদানি করতে হয়। একদিন মাদ্রাজ থেকে মাছ না এলে ৮০ টাকা কিলোতে মাছ খেতে হবে। এইগুলো আপনাকে বলার অপেক্ষা রাখে না, সবই জানেন। সেইজন্য অর্থমন্ত্রীকে বলব, গ্রামীণ শিল্প, রুগ্ন শিল্প, বন্ধ শিল্প, যেগুলো আমাদের ট্রাডিশনাল শিল্প, জুট শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প, ধনরাশি সৃষ্টি করে সেইগুলোকে কিভাবে বাঁচান যাবে, সেটা ভাবতে হবে—শুধু বিদেশি পুঁজির কথা নয়। পশ্চিমবঙ্গ সম্বন্ধে বলেছেন, একটা জায়গায় এসে একটা গ্রাডিং হল্ট, স্টপ গিয়ার দিতে হবে। ভারতবর্ষে যত নতুন এম. আর. টি. পি. এসেছে, পশ্চিমবাংলা তাকে বাধা দেবে, তা বলেননি। কিন্তু, যতগুলো বড় শিল্প এসেছে, সব ক্ষেত্রেই দেখছি বিড়লারা বা বড় গোষ্ঠীরাই এসেছে। নতুন শিল্প নীতি ঘোষণা করা হ'ল, তাদের কোনও লাইসেন্স লাগবে না, যত খুশি ইনভেস্টমেন্ট কর, যত খুশি কালো টাকা নিয়ে এস, বিদেশ থেকে নিয়ে এস, সেইগুলো এখানে ইনভেস্টমেন্ট কর। সেইগুলো সেই গ্রুপেই পড়ে। তারা বিদেশ থেকে টাকা আনছে, কালো টাকা হোয়াইট করছে এবং কেন্দ্রীয় সরকারের সবকটা অধিকার, সুযোগ তারা গ্রহণ করে আসছে। কোথায় এখানে নতুন শিল্প করেছে? আপনারা বলবেন দুশো কতটা হয়েছে। আপনারা বলছেন, ৩০ হাজার কোটি টাকার বেশি এখানে ইনভেস্টমেন্ট হবে। কিন্তু কোথায় হ'ল? গত ৬ বছরের হিসেব দিয়েছেন। পাঁচ-ছয় বছরে ৫/৬ হাজার কোটি টাকা হয়েছে এবং সেটা বড় হাউসই করেছে। আমি যেটার উপর জোর দিতে চাই, গ্রামীণ শিল্পকে এর সঙ্গে যুক্ত করতে হবে।

দেখছি প্রতি বছর বাজেট-এর সঙ্গে সঙ্গে বেকার সমস্যা আরও বেড়ে যাচ্ছে। যাতে বেকার সমস্যার সমাধান হয়, সেইজন্য বাজেটকে গ্রাম ভিত্তিক করুন। যদি গ্রামীণ শিল্পকে শহরের শিল্পের সঙ্গে যুক্ত না করেন, তাহলে পরিকাঠামো পরিবর্তন করতে পারবেন না। এই কয়টি কথা বলে, এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী সমর হাজরা :** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৭/৯৮ সালে যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। মাননীয় অর্থমন্ত্রী তার ভাষণে নিম্ন-মধ্যবিত্ত এবং গরিব মানুষের অবস্থার উন্নতির জন্য রাজ্য অর্থ নিগম গঠন এবং সমবায় ব্যাঙ্কের ঋণের কথা বলেছেন—এজন্য তাকে ধন্যবাদ। মাননীয় মন্ত্রী তার বাজেট ভাষণে কৃষি-শিল্পের বিকাশের দিকে লক্ষ্য রেখেই সেচের ব্যবস্থা, উন্নত মানের বীজ এবং যাবতীয় কৃষি সাজসরঞ্জামের জন্য যে প্রচেষ্টা গ্রহণ করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ। এতে একদিকে যেমন বেকারত্ব ঘুচবে তেমনি নতুন শিল্প গড়ে উঠবে। তিনি ভূমি-সংস্কারের কথা উল্লেখ করেছেন। ভূমি-সংস্কারে আমরা সাফল্য পেয়েছি। মানুষ জমি পাবে, শিল্প গড়ে উঠবে, পয়সা আসবে, বেকারত্ব ঘুচবে। কিন্তু যদি মানুষের প্রয়োজনীয় জিনিস, যেমন—কাপড়, স্যাণ্ডেল ইত্যাদি কেনার জন্য পয়সা না থাকে তাহলে বাজার সৃষ্টি হবে না, এবং শিল্প গড়ে উঠবে না। আজ গ্রামে গ্রামে যে গঞ্জগুলো গড়ে উঠেছে তার মূল কারণই হচ্ছে ভূমি-সংস্কার।

স্যার, এই হাউসের মেম্বারদের মধ্যে স্বাস্থ্য ব্যবস্থা নিয়ে প্রায়ই নানা আলোচনা আমরা

শুনতে পাই। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ তিনি স্বাস্থ্যখাতে বেশি বরাদ্দ রেখেছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, গ্রামে মানুষকে চিকিৎসার জন্য সেই মহকুমা হাসপাতালে ছুটতে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আবেদন জানাব, মহকুমা স্বাস্থ্যের হাসপাতালগুলোতে যে ধরনের চিকিৎসার সুযোগ আছে তা যেন ব্লকস্তরের হাসপাতালগুলো পায়।

মাননীয় সদস্যরা সকলেই জানেন যে, পাটের পরে একটা অর্থকরী ফসল হচ্ছে আলু। এ বছর আলুর উৎপাদন বাড়লেও স্টোরে রাখার ক্ষমতা খুবই কম। তাই আলুর উপর কোনও শিল্প করা যায় কিনা সেটা ভেবে দেখতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব রাখছি।

স্যার, পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী রাস্তাঘাটের অবস্থার উন্নতিতে যে ব্যবস্থা নিয়েছেন তাতে আজকে গ্রামে সাদা ধুলোর রাস্তা মোরামের লাল রাস্তায় তথা পিচ রাস্তায় পরিণত হয়েছে। কৃষক তার ফসল মাঠ থেকে খুব সহজেই ঘরে নিয়ে আসতে পারছে। তাই আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১৭ই মার্চ তারিখে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। তিনি এখানে একটা বিকল্প অর্থনীতি উপস্থিত করেছেন। সাধারণ খেটে-খাওয়া মানুষ, ক্ষেত-মজুর, মধ্যবিত্ত মানুষের কথা ভেবে তিনি শুধুমাত্র বিলাসসামগ্রীর উপর কর চাপিয়েছেন এইভাবে যে বাজেট তিনি উপস্থিত করেছেন তা সর্বৈব প্রশংসার দাবি রাখে। এই কর্মসংস্থান এবং উন্নয়নের দিকে লক্ষ্য রেখে করেছেন। উন্নয়নের ব্যাপারে বিভিন্ন দপ্তর থেকে যে খতিয়ান দেওয়া হয়েছে আমি মনে করি তা সঠিকভাবেই দেওয়া হয়েছে এবং তা বাজেটেও প্রতিফলিত হয়েছে।

একটি বিশেষ অনুরোধ আমি করতে চাই উন্নয়নের [illegible] পিছিয়ে পড়ে আছে তাদের কথা ভাবা হয়নি। মূলত কলকাতাকে কেন্দ্র করে এবং তার পাশে শিল্প গড়ে উঠছে। তিনি বলেছেন সমস্ত জেলার কথা ভাবা হয়েছে, এর জন্য অবশ্যই তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করবো উন্নয়নের বিষয়টা তিনি চিন্তা করবেন যাতে সমস্ত জেলাগুলি উপকৃত হয়। উন্নয়নের বিষয়ে আমার আরেকটা আবেদন হচ্ছে সমস্ত দপ্তরের মধ্যে যে কো-অর্ডিনেশান থাকা উচিত সেটা সবসময় দেখতে পাই না। পরিকাঠামোর উন্নয়ন, [illegible] উন্নয়নের দরকার। রাস্তাঘাটের উন্নয়ন হলেই সেই এলাকার সামগ্রিকভাবে উন্নতি হবে সমস্ত ব্যাপারে। বামফ্রন্ট সরকারের অর্থনৈতিক নীতির ফলে শিল্পায়নের একটা সুযোগ স্থাপন হয়েছে গোটা পশ্চিমবঙ্গের মধ্যে। পশ্চিমবঙ্গে এই অর্থনীতির ফলে একটা বাজার তৈরি হয়েছে, সাধারণ মানুষের হাতে পয়সা এসেছে। আমরা লক্ষ্য করেছি যে একটা রাস্তা তৈরি করার ব্যাপারে স্কিম নেওয়া হয়েছে, পরিকল্পনা নেওয়া হয়েছে কিন্তু সেখানে জেলা-পরিষদ বা পঞ্চায়েত সমিতি জানতেই পারে না যে একটা রাস্তা তৈরি হবে। তাই বলছি কো-অর্ডিনেশন থাকা দরকার। সমস্ত কাজকর্মই জেলা-পরিষদের সঙ্গে কো-অর্ডিনেশন করা দরকার। শিক্ষা ব্যাপারে বিরোধীদের যে বক্তব্য শুনলাম সেটা ঠিক নয়। শুধু শিক্ষা নয় সমস্ত দিকেই অগ্রগতি ঘটেছে। এখানে বলা হয়েছে দায়বদ্ধতার কথা যে এক হাজার স্কুল করার কথা।

কিন্তু এখানে এই দায়বদ্ধতার কথা কেন বলা হয়েছে? শিক্ষকদের কম বেতন দেওয়ার জন্যই কি একথা বলা হয়েছে। তা যদি হয় তাহলে আমার বক্তব্য হচ্ছে যে শিক্ষা ব্যবস্থায় অনেক বড়লোকের ছেলেরা যাদের হাজার হাজার টাকা রোজগার হয় তাদের ছেলেরা বিনা পয়সায় পড়ার সুযোগ পায় কিন্তু আমি মনে করি এই ব্যবস্থা শুধুমাত্র গরিব ছেলেদের জন্যই থাকা উচিত। চাকুরিজীবী ছেলেদের বই কিনে পড়া উচিত। এছাড়া পরিকল্পনার বিষয়ে বিকেন্দ্রীকরণের যে নীতি ঘোষণা করা হয়েছে সেটা সমর্থনযোগ্য। বেনিফিসিয়ারি কমিটির কথা বলা হয়েছে, সেটা সমর্থনের দাবি রাখে, যেখানে বেনিফিসিয়ারি কমিটি করা হয়েছে সেখানে অ্যাচিভমেন্ট এসেছে, কিন্তু তার থেকেও অনেক বেশি অ্যাচিভমেন্ট পেতে গেলে গ্রাসরুট লেভেলের সাধারণ মানুষকে পঞ্চায়েতের মাধ্যমে নিতে হবে। কিন্তু আমার ধারণা শুধুমাত্র পঞ্চায়েতের মাধ্যমে আমরা খুব বেশি স্কিম বাস্তবায়িত করিনি। তাদের বেনিফিসিয়ারি কমিটির আওতায় আনা উচিত। পি. ডব্লু. ডি. রোডস্ যে কাজকর্ম করে সেগুলি দেখার জন্য কেন ব্যবস্থা থাকে না এবং এতেও এলাকার মানুষ যুক্ত করা হয় না। পি. ডব্লু. ডি. তার ইচ্ছামতো খেয়ালখুশিমতো কাজ করে। পশ্চিমবঙ্গে বেশ কিছু দপ্তরেই অবশ্যই কাজ হয় কিন্তু তার সাথে পঞ্চায়েতকে যুক্ত করা হয় না। বেনিফিসিয়ারি কমিটির যে কথা বলা হয়েছে সেটা সঠিক বক্তব্য এবং এটাকে প্রতিটি স্তরেই ইমপ্লিমেন্ট করা উচিত। আমার সময় অল্প তাই আমি আবার এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

At this stage the House was adjourned at 6.10 p.m. till 11 a.m. on Thursday, the 20th March, 1997, at the Assembly House, Calcutta - 700 001.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings

# (Official Report)

**Vol : 109 No-I (One hundred and Ninth Session, 1997)**

(The 24th, 31st January, 3rd, 4th, 5th, 6th, 7th, 8th February & 13th, 14th, 17th, 18th & 19th March, 1997)

**Bill**



**Discussion on Governor's Address**

**Question**